সুন্দরবন এলাকাতে মৎস্যজীবীরা জলদস্যুদের দ্বারা আক্রান্ত হয় এবং অনেক সময় তাদের কাছ থেকে মুক্তিপণ আদায় করা হয়। আপনারা জানেন যে আইনশৃঙ্খলার ব্যাপারটা স্বরাষ্ট্র দপ্তরের অধীনে পড়ে। মৎস্য দপ্তর স্বরাষ্ট দপ্তরকে জানাতে পারে কিন্তু সক্রিয়ভাবে কিছু করতে পারে না। অনেক বার এই ধরনের ঘটনা ঘটছে যে পুলিশ জসদস্যুদের ধরেছে, জলদস্যুরা নদীতে ঝাঁপ দিয়েছে ইত্যাদি। স্বরাষ্ট্র দপ্তরকে জানানো হয়েছে যে, এই ধরনের ঘটনা ঘটছে কাজেই মোবাইল জল পুলিশের ব্যবস্থা করা হোক। যাতে মৎস্যজীবীরা ভয় না পান বা জলদস্যুদের হাত থেকে মুক্তি পেতে পারেন তার ব্যবস্থা করার জন্য স্বরাষ্ট্র দপ্তরকে জানানো হয়েছে।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এক একটি যন্ত্রচালিত নৌকা তৈরি করতে কত টাকা খরচ হয়?

**শ্রী কিরণময় নন্দ ঃ** প্রথমে এক একটি দুই ইঞ্জিন যুক্ত যন্ত্রচালিত নৌকার জন্য ৯০ হাজার টাকা খরচ পড়েছিল। পরবর্তীকালে এন. সি. ডি. সি.-র সহযোগিতায় এই প্রকল্পে যে ৪ ইঞ্জিন যুক্ত যন্ত্রচালিত নৌকাগুলো তৈরি করা হয়েছিল সেগুলোর জন্য ৪ লক্ষ টাকা করে খরচ পড়েছিল। তারপর আমাদের কাজের উন্নয়ন দেখে এন. সি. ডি. সি. ৬ ইঞ্জিন যুক্ত নৌকা মঞ্জুর করে এবং সেগুলোর দাম পড়ে ৬ লক্ষ টাকা। পরবর্তীকালে সেই ৬ ইঞ্জিন যুক্ত ট্রলারের মূল্য স্থির হয় ৮ লক্ষ টাকা।

**শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** মন্ত্রী মহাশয়, সমুদ্রে মাছ শিকার করতে গিয়ে যে সমস্ত মৎস্যজীবীরা প্রাণ হারাচ্ছেন তাদের জন্য রাজ্য সরকার কোনও রকম জীবন-বিমার পরিকল্পনা করছেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যের অবগতির জন্য জানাতে চাই যে, এই ধরনের পরিকল্পনা আছে—শুধু সমুদ্রেই নয়, সমুদ্রে হোক, নদীতে হোক বা কোনও জলাশয়েই হোক, কোনও মৎস্যজীবী যদি মৎস্য চাষ করতে গিয়ে বা মৎস্য শিকার করতে গিয়ে নিহত বা আহত হন তাহলে তার জন্য আমাদের বিমা প্রকল্প আছে। নিহতদের জন্য ২৫ হাজার টাকার এবং আহতদের জন্য ১২ হাজার টাকার বিমা প্রকল্প চালু আছে। এ ছাড়াও কিছু দিন আগে এই বিধানসভা থেকে মাননীয় সদস্যরা মেরিন রেগুলেশন অ্যাক্ট পাশ করে দিয়েছেন। তাতে বলা আছে যে সব মৎস্যজীবীরা যন্ত্রচালিত নৌকা বা ট্রলার নিয়ে সমুদ্রে মৎস্য শিকার করতে যাবেন—কেউ ব্যক্তিগত উদ্যোগে গেলেও—তাদের সবাইকেই বিমা প্রকল্পের আওতাভুক্ত করতে হবে।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, তার হাওড়া, মেদিনীপুর এবং ২৪-পরগনায় মৎস্যজীবীদের যন্ত্রচালিত নৌকা দিয়েছেন। হাওড়া জেলার কোন কোন থানায় কটা যন্ত্রচালিত নৌকা দিয়েছেন এবং আরও দেবার কোনও পরিকল্পনা আছে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** হাওড়া জেলায় ইতিমধ্যে ১০-টি দেওয়া হয়েছে। কোন কোন ব্লকে দেওয়া হয়েছে সেটা আমি এই মুহূর্তে বলতে পারছি না। মাননীয় সদস্য যদি পরবর্তীকালে প্রশ্ন করেন তাহলে আমি তাকে তা জানিয়ে দেব। জেলা পরিষদ থেকে যে তালিকা পেয়েছি সে অনুযায়ী কাজ করেছি। পরবর্তীকালে হাওড়া জেলায় আরও কিছু যন্ত্রচালিত নৌকা দেবার আমাদের পরিকল্পনা আছে।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, গভীর সমুদ্রে মাছ ধরতে গিয়ে সুন্দরবন অঞ্চলের মৎস্যজীবীরা অনেক সময়েই ডাকাতদের দ্বারা আক্রান্ত হচ্ছেন। এই অবস্থায় যন্ত্রচালিত নৌকাগুলোয় এমন ব্যবস্থা রাখবেন কি যাতে তারা সেই নৌকা থেকেই পুলিশ বা রক্ষী বাহিনীর সঙ্গে যোগাযোগ করতে পারেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এই ধরনের পরিকল্পনা আমরা ইতিমধ্যেই গ্রহণ করেছি। কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করে আমরা মেদিনীপুরের শঙ্করপুর মৎস্য বন্দরে এবং ২৪-পরগনার সুন্দরবন অঞ্চলের ফ্রেজারগঞ্জ মৎস্যবন্দরে ওয়ার্লেস সিস্টেম চালু করা হচ্ছে। ট্রলারগুলো বিপদে পড়লে নিজেদের মধ্যে যাতে যোগাযোগ করতে পারে এবং বন্দরে যাতে জানাতে পারে তার জন্য আমরা ব্যবস্থা গ্রহণ করছি।

## Held over Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### বেকারদের মৎস্য চাষে প্রশিক্ষণ

*৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৭।) **শ্রী নন্দদুলাল মাঝি ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় কত জন বেকার যুবককে মাছ চাষের জন্য প্রশিক্ষণ দেওয়া হয়েছে, এবং

(খ) এ বাবদে সরকারের কত টাকা খরচ হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮০-৮১ সাল থেকে ১৯৯৪-৯৫ পর্যন্ত মোট ১২,৫০৬ (বারো হাজার পাঁচশত ছয়) জন মৎস্যচাষীকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে।

(খ) এ বাবদে সরকারের মোট ২৯,২১,০৪৮ (উনত্রিশ লক্ষ একুশ হাজার আটচল্লিশ) টাকা খরচ হয়েছে।

### মহিলা মৎস্যজীবীদের জালবোনা প্রশিক্ষণ

*১৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৩।) **শ্রী নন্দদুলাল মাঝি ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে মৎসজীবী মহিলাদের জন্য জালবোনা প্রকল্পে বিগত ১৯৯৩-৯৪ সালে প্রশিক্ষণ প্রাপকের সংখ্যা কত,

(খ) তন্মধ্যে, বাঁকুড়া জেলার প্রশিক্ষণ প্রাপকের সংখ্যা কত, এবং

(গ) উক্ত সময়ে কত পরিমাণ টাকা এ বাবদ খরচ করা হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে বিগত ১৯৯৩-৯৪ সালে মোট ৩৬০ জন মহিলাকে জাল বোনা প্রকল্পে প্রশিক্ষণ দেওয়া হয়েছে।

(খ) ১৯৯৩-৯৪ সালে বাঁকুড়া জেলায় জাল বোনা প্রকল্পে কোনও প্রশিক্ষণ দেওয়া হয় নাই।

(গ) উক্ত সময়ে এই প্রকল্পে মোট ২,০৭,৬৬২ টাকা খরচ করা হয়েছে।

## Starred Questions
## (to which oral Answers were given)

### শিল্পসংস্থাকে বি. আই. এফ. আর.-এ পাঠানো

*২৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪১।) **শ্রী শক্তি বল ঃ** শিল্প-পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের অধিগৃহীত ১৮টি রুগ্ন শিল্পসংস্থাকে বি. আই. এফ. আর.-এ পাঠানোর সিদ্ধান্ত সরকার গ্রহণ করেছেন কি না ;

(খ) করে থাকলে, সংস্থাগুলি কি কি ; এবং

(গ) উক্ত ১৮টি রুগ্ন-শিল্পের মধ্যে বন্ধ সংস্থার সংখ্যা ক'টি?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

(গ) সব কয়টি চালু।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি 'গ' প্রশ্নের উত্তরে বললেন ১৮-টি রুগ্ন শিল্পের মধ্যে কোনও বন্ধ সংস্থা নেই। তা যদি হয়ে থাকে তাহলে কি বি. আই. এফ. আর.-এ কোনও কেস আটকে নেই? সমস্ত কেসেরই কি তাহলে নিষ্পত্তি হয়ে গেছে?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** আপনি ইন্ডাস্ট্রিয়াল রি-কনস্ট্রাকশন্স ডিপার্টমেন্টের আন্ডারে

১৮টি সংস্থা সম্পর্কে প্রশ্ন করেছেন। তার মধ্যে কোনওটাই বি. আই. এফ. আরে যায়নি। আর কোনটা গেছে, না গেছে প্রশ্ন করলে উত্তর দেব।

**শ্রী শক্তি বল ঃ** এর মধ্যে রুগ্ন শিল্প কতগুলি আছে?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** রুগ্ন শিল্প যে মাপকাঠিতে বিচার করা হয় অর্থাৎ লাভ হয় না যদি বলেন তাহলে অনেকগুলিই পড়ে। প্রত্যেকটি বিচার-বিবেচনা করে দেখা হচ্ছে কি করে লাভজনক বা ঐ জায়গায় আনা যায় যাতে লাভ-লোকসান সমান সমান হয়। রুগ্ন ধরতে গেলে সবাই। এই রুগ্ন শিল্পকে বাঁচাবার জন্যই তো এই ডিপার্টমেন্টের আন্ডারে চেষ্টা করা হচ্ছে। রুগ্ন হয়েছিল বলেই তো আমাদের ডিপার্টমেন্টের আন্ডারে এসেছে।

**শ্রী শক্তি বল ঃ** এই রুগ্ন শিল্পগুলির মধ্যে কোনগুলিকে রিভাইভাল করা গেছে? অর্থাৎ ভাল পজিশনে, সাউন্ড পজিশনে আনা গেছে এমন ভাল সংস্থার নাম বলতে পারবেন?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** আপনি নির্দিষ্টভাবে প্রশ্ন যদি করতেন তাহলে নিশ্চয়ই আমি উত্তর দিতাম। তবে আমি সাধারণভাবে জানাচ্ছি, দরকার হলে লিখিতভাবে উত্তর দিয়ে দেব। আমরা তিন ভাগে ভাগ করেছি। একটার সম্ভাবনা আছে। সেগুলিকে ভাল করে দেখছি। এখনই ডিটেলস বলতে পারব না। কয়েকটি নিশ্চয়ই সম্ভাবনাপূর্ণ সংস্থা আছে যেগুলিকে রিভাইভাল করা সম্ভব এবং আমরা চেষ্টা করে যাচ্ছি। কতকগুলির ক্ষেত্রে কার্যকর ভূমিকা নেওয়া যায়, এর ডিটেলস উত্তর আপনি না চাইলেও দিয়ে দেব।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাই যে, তিনি আমাদের জানালেন রাজ্য সরকারের অধিগৃহীত সংস্থাগুলিকে বি. আই. এফ. আরে পাঠানো হয়নি বা পাঠাবার প্রস্তাব নেই। সংবাদপত্রে এইরকম খবর বের হওয়ার জন্য আমরা উদ্বিগ্ন ছিলাম। কিন্তু এখানে মন্ত্রী মহাশয় না করে দিয়েছেন বলে আমরা আশ্বস্ত হলাম এবং এও জানি, ২/৩টি সংস্থা আগের থেকে লাভজনক রাস্তায় আছে। যেমন, দুর্গাপুর কেমিক্যালস লিমিটেড এবং লিলি বিস্কুট কোম্পানি—আগের থেকে ভাল চলছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, কেন্দ্রীয় সরকার বি. আই. এফ. আর নামে একটি সংস্থা করেছেন যে, রুগ্ন শিল্পগুলিকে কি করে বাঁচানো যায় তার উপায় বের করার জন্য। রাজ্য সরকারের অনেক সংস্থা লোকসানে চলছে। রাজ্যের বাজেট থেকে তার খরচ জোগাতে হয়। এগুলিকে লাভজনক করার ব্যাপারে বি. আই. এফ. আরে যদি না পাঠান তাহলে রাজ্য সরকারের কোনও নির্দিষ্ট পরিকল্পনা আছে কিনা—এর জন্য কোনও বোর্ড তৈরি করবেন বা ঐ ধরনের কিছু করবেন এগুলিকে রিভাইভাল করার জন্য? যেমন, কেন্দ্রীয় সরকারের পাবলিক সেক্টার আন্ডারটেকিংসগুলির জন্য বি. আই. এফ. আর আছে?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** বি. আই. এফ. আরের নিয়ম অনুযায়ী অনেকগুলি সংস্থা আমাদের পাঠাবার মতোন জায়গায় আছে। এও আছে, নিজেদের উদ্যোগে সেগুলিকে পুনর্গঠন করা যদি সম্ভব হয় তার চেষ্টাও করছি। প্রত্যেকটি ক্ষেত্রে পুনর্গঠনের অবস্থান বি. আই. এফ.

আরকে জানিয়েছি। ভাল জায়গায় নিয়ে যাবার চেষ্টা করছি এবং সেটা আমরা বি. আই. এফ. আরের সঙ্গে যোগাযোগ করেই করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনার কাছে বহুবার দরবার করেছি, উত্তরবঙ্গের পাইওনিয়র ভিনিয়ার প্রাইভেট লিমিটেড-এর ব্যাপারে। কলকাতার আশে-পাশে বেশ কয়েকটি ক্ষেত্রে আপনি উদ্যোগ নিয়েছিলেন এবং ফাইলও খুলেছিলেন। কিন্তু মেসার্স পাইওনিয়র ভিনিয়ার প্রাইভেট লিমিটেডের ব্যাপারে আপনার দপ্তরের পক্ষ থেকে বি. আই. এফ. আরে পাঠানো বা অধিগ্রহণ করা অন্য কোনও প্রকল্পের আনা যায় কিনা যাতে করে কারখানাটি চলে সেই সম্পর্কে আপনি উদ্যোগ নেবেন কিনা? কারণ এই কারখানায় ২০০ কর্মচারী কাজ করেন। ইতিমধ্যে ৭ জন কর্মচারী মারা গেছে। তাই বলছি, আপনার দপ্তর থেকে কোনও উদ্যোগ গ্রহণ করবেন কিনা যাতে এই কারখানাটি চালু করা যায়?

[11-50 — 12-00 Noon]

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** মাননীয় সদস্য আপনি ভাল করেই জানেন যে, এটা সরাসরি আমাদের দপ্তরের ব্যাপার নয়। তবে আমি ব্যক্তিগতভাবে এই কারখানাটি যাতে চালু করা যায় তার জন্য চেষ্টা করছি। কিন্তু যে সব ব্যাঙ্ক টাকা লগ্নি করে তাদের অনীহা এবং অসহযোগিতার ফলে এই ব্যাপারটি এগোয়নি। আর এই কারখানাটি বি. আই. এফ. আর এ পাঠাবেন কি পাঠাবেন না তা—এই ব্যাপারটা কারখানাটির সাথে যারা যুক্ত, কারখানার যারা মালিক তাদের উপর নির্ভরশীল।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে, বি. আই. এফ. আর.-এ এগুলি যাচ্ছে না, এটা ভাল কথা। আপনি উদ্যোগ নিচ্ছেন, চেষ্টা করছেন এগুলিকে সিক ইন্ডাস্ট্রিতে রিভাইভ করার জন্য। আপনার সামনে কোনও প্রোপোজাল আছে কি—যে জয়েন্ট সেক্টরে সরকারের সঙ্গে এইসব কোম্পানিগুলিকে জুড়ে দেবেন বা আপনারা কাছে প্রাইভেট উদ্যোগ থেকে লোক আসছেন, যারা বলছেন—যে আমরা এই কোম্পানিগুলিকে রিভাইভ করতে চাই। এই ব্যাপারে আপনি তাদের সঙ্গে আলোচনা করছেন এই রকম কোনও প্রোপোজাল আপনার সামনে কি আছে?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** এই রকম কোনও প্রোপোজাল এখনও পর্যন্ত নেই। যদি এই রকম প্রোপোজাল আপনারা জোগাড় করতে পারেন তাহলে তা আমরা সাগ্রহে গ্রহণ করব। তবে উড়ো খবর অনেক আছে। বিশেষ করে একটা কাগজে বলেছে যে, ১২টা কোম্পানি নাকি বিক্রি হয়ে গেছে, জমি বিক্রি হয়ে গেছে, খুঁটি পোঁতা হয়ে গেছে, এগুলি অন্য জিনিস। তবে মাননীয় সদস্যকে জানাই যে, এখনও পর্যন্ত এই রকম কোনও প্রস্তাব আসেনি, যদি প্রস্তাব গ্রহণযোগ্য হয় তবে সেটা নিশ্চয়ই বিবেচনা করব।

### উত্তরবঙ্গে গ্যাস টারবাইন

*২৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৩।) **শ্রী নির্মল দাস ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উত্তরবঙ্গের আলিপুরদুয়ারে গ্যাস টারবাইন স্থাপনের কোনও প্রস্তাব রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে প্রেরণ করেছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও ইতিবাচক সাড়া পাওয়া গেছে কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) ১৯৯২ সালের ডিসেম্বর মাসে এই মর্মে একটি প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছিল।

(খ) না। কারণ আসাম থেকে গ্যাস এনে উত্তরবঙ্গে টারবাইন চালানোর প্রস্তাব কেন্দ্রীয় সরকার সম্ভাবনাপূর্ণ মনে করেননি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি যখন বিগত ১৯৯২ সালে আলিপুরদুয়ার গিয়েছিলেন, তখন বলেছিলেন যে, যদি আসাম সরকার নাও দেন ত্রিপুরা সরকারের সাথে কথা বলে ত্রিপুরা যদি আসামকে দেয় এবং আসাম যদি পশ্চিমবঙ্গকে দেয় তাহলে এটা বিকল্প ব্যবস্থা হিসাবে দেখা যেতে পারে। উত্তরবঙ্গের ডুয়ার্স এলাকাতেও বিদ্যুতের ঘাটতি আছে। এখানেও গ্যাস টারবাইন দেওয়ার ব্যাপারে এবং অন্যান্য এলাকাতেও দেওয়ার ব্যাপারে কোনও পরিকল্পনা আপনি আবার ইনিশিয়েট করেছিলেন কিনা, কেন্দ্রীয় সরকারের সাথে এটা একটু বলুন।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** কেন্দ্রীয় সরকারের সঙ্গে যখন আসামের গ্যাসের ব্যাপারটা ঠিক করব তখন ত্রিপুরার গ্যাসটাও পাওয়া যায় কিনা সেটা দেখব। ত্রিপুরায় কতটা গ্যাস আছে সেটা এখনও জানা যায়নি। সমীক্ষা চলছে, যে, ত্রিপুরা দিতে পারবে কি না, কারণ তার নিজেরও প্রয়োজন আছে, এখন কোনও রেজাল্ট আসেনি। তবে কুচবিহার এবং আলিপুরদুয়ারে, হয় গ্যাসটারবাইন, অথবা একটা কোল-বেসড স্টেশন করার দরকার আছে। কেন না ওখানে জল বিদ্যুৎ প্রকল্পের একটা ব্যাক আপ স্টেশন কবা দরকার, এখন ফিজিবিলিটির রিপোর্ট পাওয়া যায়নি। কয়লা, আসাম এবং দার্জিলিং দুটি জায়গাতেই কিছু কিছু আছে, ঐ গ্রিডটাকে স্টেবল করার জন্য এটা দরকার, জল বিদ্যুৎ প্রকল্প থেকে জল বিদ্যুৎ বছরে সবসময়ে পাওয়া যায় না।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে ধন্যবাদ যে আপনার ডিপার্টমেন্ট সমীক্ষা চালাচ্ছেন, একদিকে টারবাইন, আর একদিকে কোল-বেসড। আপনি আগে বললেন বিশেষ করে জলঢাকায়, সংকোশ, তোর্ষা ইত্যাদি। তিস্তা প্রকল্পের যে অবস্থা সে অবস্থায় শিল্পায়নের স্বার্থে—ঐ অঞ্চলে একদিকে আসাম, আর একদিকে ভূটান, এবং শতকরা প্রায় ২০ ভাগ লোক ওখানেই বাস করেন—ওখানে কোনও জয়েন্ট প্রোজেক্ট করার কথা আপনি চিন্তা করছেন কিনা?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** দুটি প্রকল্প আছে। রায়ডার ১ তোর্ষা এখানে পাহাড়ি নদী. কাজেই এসব জায়গায় খুব কেয়ারফুলি কাজ না করলে বোল্ডারগুলি চলে আসছে। আর

চুখার ব্যাপারে একটা বড় প্রকল্প আছে, সেটার দ্বিতীয় স্টেজ শুরু হবে। এই হচ্ছে টোটাল অবস্থা। নর্থ বেঙ্গলে একটা কিছু করা দরকার। আমরা কিছু কিছু ছোট ছোট মাইক্রোহাইজেল করছি, ১০ মেগাওয়াটের। আমি আগেই বলেছি গ্রিডটাকে স্টেবল করার জন্য একটা কিছু করা দরকার।

**শ্রী নির্মল দাস ঃ** ঐ এলাকার বিদ্যুতের যে পরিস্থিতি তাতে খুবই লোডশেডিং হচ্ছে। জয়ন্তী, টোটোপাড়া, বক্সা এইসব গ্রামাঞ্চলের অবস্থা খুবই খারাপ। আপনি বলেছিলেন হাসপাতাল বা এইসব ইনস্টিটিউশনের জন্য সরাসরি নিরবিচ্ছিন্ন ভাবে যাতে বিদ্যুৎ দেওয়া যায় তার জন্য পরীক্ষা নিরীক্ষা চালাবেন। বনাঞ্চল, চা বাগিচায় সৌরশক্তি ইত্যাদি দিয়ে দীর্ঘমেয়াদী প্রকল্প টিকিয়ে রাখবেন, কিন্তু স্বল্পমেয়াদী কিছু পরিকল্পনা কি গ্রহণ করেছেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** বীরপাড়া এবং আলিপুর দুয়ারে আপাতত সিঙ্গল লাইন, সেটাকে ১৩২ কে. ভি. করা হচ্ছে, তার কাজ শুরু হয়ে গেছে, আমরা অক্টোবর মাসে পূজার আগেই শেষ করার চেষ্টা করছি। এই হচ্ছে স্বল্পমেয়াদী, তবে দীর্ঘমেয়াদী কিছু না করলে গ্রিডটা স্টেবল করা যাবে না।

**মিঃ স্পিকার ঃ** কোয়েশ্চেন আওয়ার্স ইজ ওভার।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### দৈনিক বিদ্যুতের চাহিদা

*২৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৮) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

বর্তমানে রাজ্যে দৈনিক বিদ্যুতের,

(ক) মোট চাহিদা কত মেগাওয়াট ; এবং

(খ) বিদ্যুৎ-ঘাটতির পরিমাণ কত মেগাওয়াট?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) রাজ্যে দৈনিক বিদ্যুতের সর্বোচ্চ চাহিদা ২,৩১০ মেগাওয়াট ;

(২) রাজ্যে কোনও বিদ্যুৎ ঘাটতি নাই।

### ডায়মন্ডহারবারে নোটারির সংখ্যা

*২৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩১) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ডায়মন্ডহারবার কোর্টে নোটারির সংখ্যা কত ; এবং

(খ) 'নোটারির' নিয়োগ করার যোগ্যতাবলী কি কি?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শুধুমাত্র ডায়মন্ডহারবার কোর্টের জন্য পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক নিযুক্ত কোনও নোটারি নাই। তবে ডায়মন্ডহারবার মহকুমার জন্য পঃ বঃ সরকার কর্তৃক নিযুক্ত দুইজন নোটারী আছেন।

(খ) ১৯৫৬ সালের নোটারীস রুলস অনুসারে কোনও ব্যক্তিই নোটারী হিসাবে নিযুক্ত হইবার যোগ্য হইবেন না যদি না ঐ পদে নিযুক্ত করিবার আবেদন দরখাস্তের তারিখে—

ক) তিনি ইংল্যান্ডের মাস্টার অফ ফ্যাকালটি কর্তৃক নিযুক্ত নোটারি হন, অথবা

খ) তিনি আইনজীবী হিসাবে কমপক্ষে দশ বৎসরের জন্য নিরবিচ্ছিন্নভাবে কাজ করিয়া থাকেন।

### আদর্শ সাপ্লাই অফিস

*২৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৬) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে বিদ্যুৎ সরবরাহের ক্ষেত্রে আদর্শ সাপ্লাই অফিস করার জন্য ১৯৯৪-৯৫ সালে কোন্ কোন্ এলাকাকে নেওয়া হয়েছে ;

(খ) যে-সব এলাকাকে 'আদর্শ অফিস' করার পরিকল্পনা নেওয়া হয়েছে উক্ত এলাকাগুলিতে কত বার 'লোডশেডিং' করতে হয়েছে ; এবং

(গ) উক্ত লোডশেডিং হওয়ার কারণ কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এইরূপ কোনও প্রকল্প রাজ্যে চালু নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

### চিংড়ি মাছ থেকে বৈদেশিক মুদ্রা অর্জন

*২৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২০৮) **শ্রী শৈলজাকুমার দাস ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে চিংড়ি মাছ চাষের ক্ষেত্রে চলতি আর্থিক বছরে (২৮-২-৯৫ পর্যন্ত) রাজ্যের উৎপাদনের পরিমাণ কত ; এবং

(খ) তা রপ্তানি করে মোট কত পরিমাণ বৈদেশিক মুদ্রা অর্জন করা যেতে পারে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে এপ্রিল ১৯৯৪ থেকে ফেব্রুয়ারি '৯৫ পর্যন্ত চিংড়ি মাছের মোট উৎপাদন প্রায় পনেরো হাজার মে. টন।

(খ) এপ্রিল ১৯৯৪ থেকে ফেব্রুয়ারি ১৯৯৫ পর্যন্ত চিংড়ি মাছ রপ্তানি করে মোট প্রায় ২৮৩ কোটি টাকা অর্জিত হয়েছে।

**স্ট্যান্ডার্ড ফার্মাসিউটিক্যালস**

*২৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫৪) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শিল্প-পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

হুগলি জেলার শ্রীরামপুরে অবস্থিত স্ট্যান্ডার্ড ফার্মাসিউটিক্যালসের সর্বশেষ পরিস্থিতি কি?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিষয়টি মহামান্য গুজরাট হাইকোর্টের বিবেচনাধীন রয়েছে।

**বৈদ্যুতিকরণ**

*২৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮০৮) **শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, অর্থের অভাবে বিভিন্ন মৌজার বৈদ্যুতিকরণের কাজ সম্পূর্ণ করা সম্ভব হচ্ছে না ; এবং

(খ) সত্যি হলে, ঐ কাজ সম্পূর্ণ করার বিকল্প পদ্ধতি কি কি আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্য।

(খ) কোনও কোনও জেলা পরিষদ নিবিড়ীকরণ। পূনর্নবীকরণের জন্য অর্থ বরাদ্দ করেছেন। রাজ্য সরকারের তফসিলি জাতি ও উপজাতি কল্যাণ দপ্তর ও কিছু টাকা বরাদ্দ করেছেন। এ ছাড়া রাজ্য বাজেটে কিছু সংস্থান রাখা হয়েছে।

**গোপালপুর থেকে রেয়েপাড়ার সংযুক্তি**

*২৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৯৪৪) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় মহিষাদলের গোপালপুর সাব-স্টেশন হতে হলদি নদীর উপর দিয়ে টাওয়ারের সাহায্যে নন্দীগ্রামের রেয়েপাড়া সাব-স্টেশনের সঙ্গে বিদ্যুৎ সংযুক্তিকরণ প্রকল্পটির কাজ কি অবস্থায় আছে ; এবং

(খ) উক্ত প্রকল্পটির জন্য কত টাকা ব্যয় ধরা হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গোপালপুর (মহিষাদল) সাব-স্টেশন থেকে রেয়াপাড়া সাব-স্টেশন পর্যন্ত ২৪.৩৯০ কি. মি. লম্বা ৩৩ কে. ভি. লাইন নিয়ে যাওয়ার জন্য হলদি নদীর তীরে ৪টি টাওয়ার সহ মোট ৪১১টি পোল পোঁতা হবে। এর মধ্যে ৩৪৬টি পোল পোঁতা হয়েছে এবং ২০০টির সঙ্গে অন্যান্য সরঞ্জাম স্থাপন করা হয়েছে।

৪টি টাওয়ারের জন্য প্রয়োজনীয় সরঞ্জাম এর ৭৫% পাওয়া গেছে এবং এগুলি বসানোর জন্য প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হচ্ছে।

(খ) প্রশ্নে উল্লিখিত বিষয়টি রেয়াপাড়া ৩৩/১১ কে. ভি. সাব-স্টেশন নির্মাণ প্রকল্পের অন্তর্ভুক্ত। এবং এই প্রকল্পটি নির্মাণের মোট ব্যয় ৫৬.১৭০ লক্ষ টাকা ধরা হয়েছে।

## Lawyers' Strike in Calcutta High Court

*251. (Admitted question No. *776.) **Shri Saugata Ray :** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state—

(a) whether there has been a strike by Lawyers' in Calcutta High Court since 14th February, 1995 ;

(b) if so, reasons of the same ; and

(c) steps taken by the State Government to resolve the dispute?

**Minister-in-charge of the Judicial Department :**

(a) Yes.

(b) The Learned Advocates had many grievances which include, fixation of Courts and change of Court Rooms by the Hon'ble Judges with the change of determination, filling up of vacancies of Judges in the High Court, supply of case records by the High Court Departments before the Hon'ble Judges etc.

(c) This is purely an internal affairs of the High Court. State Govt. has nothing to do in the matter.

### বীরভূম জেলায় বিদ্যুৎ সংযোগ

*২৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৫৮) **শ্রী আনন্দগোপাল দাস ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলায় কতগুলি মৌজায় পোলপোতার পরেও বিদ্যুৎ সংযোগ করা যায়নি ; এবং

(খ) বাকি কাজ না হওয়ার কারণ কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বীরভূম জেলার ২,২২৯টি মৌজার মধ্যে ২,২১৩টি মৌজা বিদ্যুতায়িত হয়েছে।

অবশিষ্ট ১৬টি মৌজার ভিতর ৮টি জনবসতিহীন ও অন্য ৮টির জনসংখ্যা অত্যন্ত কম হওয়ায় আর. ই. সি.-র আইন অনুসারে ঐ সব মৌজায় বিদ্যুতায়ন নন-রেমুনারেটিভ।

(খ) উত্তর ক-এর অনুচ্ছেদে দেওয়া আছে।

### জেলায় লোক-আদালত

*২৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯০৩) **শ্রী ফজলে আজিম মোল্লা ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে কোন্ কোন্ জেলায় লোক-আদালত প্রতিষ্ঠা করা হয়েছে ; এবং

(খ) ৩১-১-৯৫ পর্যন্ত লোক আদালতের মাধ্যমে কতগুলি এবং কি কি ধরনের মামলার নিষ্পত্তি হয়েছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) 'লোক-আদালত' কোনও স্থায়ী আদালত নয়। কলকাতা, বর্ধমান, মেদিনীপুর, হুগলি, পুরুলিয়া, উত্তর ২৪-পরগনা, দক্ষিণ ২৪ পরগনা, বাঁকুড়া, জলপাইগুড়ি, মুর্শিদাবাদ, দার্জিলিং, কুচবিহার, হাওড়া, বীরভূম, মালদা, উত্তর দিনাজপুর, দক্ষিণ দিনাজপুর এবং নদীয়া জেলায় বিভিন্ন সময়ে মোট ৩৫ বার লোক-আদালত অনুষ্ঠিত হয়েছে।

(খ) ২,৩৪৯টি মোটর দুর্ঘটনাজনিত ক্ষতিপূরণ মামলার নিষ্পত্তি হয়েছে।

### বিদ্যুৎ উৎপাদনের পরিমাণ

*২৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮১) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূবক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯৪-৯৫ আর্থিক বছরে রাজ্যে বিদ্যুৎ উৎপাদনের পরিমাণ উল্লেখযোগ্যভাবে বেড়েছে : এবং

(খ) সত্যি হলে, বৃদ্ধির পরিমাণ প্রকল্পভিত্তিক কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। ১৯৯৪-৯৫ আর্থিক বছরের এপ্রিল ৯৪-ফেব্রুয়ারি ৯৫ মাস পর্যন্ত পূর্ববর্তী আর্থিক বছরের একই সময়ে হিসাবে, রাজ্য সরকারের অধীনস্থ বিদ্যুৎকেন্দ্রগুলিতে উৎপাদন বেড়েছে।

(খ) উৎপাদন বৃদ্ধির পরিমাণ, এইরূপ ঃ—

| সংস্থা | এপ্রিল '৯৩ ফেব্রুয়ারি '৯৪ | এপ্রিল '৯৪ ফেব্রুয়ারি '৯৫ | উৎপাদন বৃদ্ধির পরিমাণ | বৃদ্ধির শতকরা হার |
|---|---|---|---|---|
| | মি. ইউ | মি. ইউ | মি. ইউ | |
| ১) রাজ্য বিদ্যুৎ পর্যদ | | | | |
| অ) সাঁওতালদি তাপ বিদ্যুৎ কেন্দ্র | ১২৩২ | ১১৯৬ | | |
| আ) ব্যান্ডেল তাপ বিদ্যুৎ কেন্দ্র | ২০২০ | ২১৬৪ | | |
| ই) জল বিদ্যুৎ | ৯৪২ | ১১৩ | | |
| মোট | ৩৩৯৪ | ৩৪৭৩ | ৭৯ | ২.৩৩% |
| ২) পঃ বঃ বিদ্যুৎ উন্নয়ন নিগম কোলাঘাট তাপ বিদ্যুৎ কেন্দ্র | ৪৮৪৮ | ৫২৪৫ | ৩৯৭ | ৮.২০% |
| ৩) দুর্গাপুর প্রোজেক্ট লিঃ | ৮০৫ | ৮২৫ | ২০ | ২.৫% |
| | ৯০৪৭ | ৯৫৪৩ | ৪৯৬ | ৫.৪৮% গড়বৃদ্ধি |

**ময়না থানা এলাকায় সাব-স্টেশন**

*২৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯২) **শ্রী মানিক ভৌমিক ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার 'ময়না' থানা এলাকায় ৩৩/১১ কে. ভি. বৈদ্যুতিক সাব-স্টেশন নির্মাণের কোনও প্রস্তাব সরকারের আছে কি না ;

(খ) থাকলে, উক্ত প্রস্তাবটি কি অবস্থায় আছে : এবং

(গ) কবে নাগাদ ঐ প্রকল্পটির কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) উক্ত প্রস্তাবটি সমগ্র মেদিনীপুর জেলার জন্য প্রস্তুত একটি Integrated System Improvement প্রকল্পের অন্তর্ভুক্ত। ঐ প্রকল্পটি ১৫. ১২. ৯৪ সালে রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কর্পোঃ লিঃ-এর কাছে অনুমোদনের জন্য পাঠানো হয়েছে। এখনও সেই অনুমোদন পাওয়া যায়নি।

(গ) প্রকল্পটি রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কর্পোঃ লিঃ অনুমোদন এবং অর্থ বরাদ্দ করলে তবে শুরু করা যাবে।

**গোপীবল্লভপুরে সাব-স্টেশন**

*২৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩০১) **শ্রী সুভাষচন্দ্র সোরেন ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর থানা এলাকায় বৈদ্যুতিক সাব-স্টেশনের কাজের অগ্রগতি কতখানি হয়েছে ; এবং

(খ) কবে নাগাদ ঐ সাব-স্টেশনের কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রশ্নে উল্লিখিত সাব স্টেশন নির্মাণের জন্য জমি উন্নয়নের এবং সীমানা ঘেরার কাজ চলছে।

(খ) প্রয়োজনীয় অর্থ বরাদ্দ সাপেক্ষে ১৯৯৮ সালের মার্চ মাস নাগাদ কাজ শেষ হতে পারে।

[12-00 — 12-10 p.m.]

**Adjournment Motion**

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motions. The first one is from Shri Saugata Roy on the subject of the reported death of three children at Debagram of Nadia district after taking measles vaccine and the second one is from Shri Sudip Bandyopadhyay on the subject of the reported divulgation of question papers of the Madhyamik and Higher Secondary Examinations.

The subject matters of the Motions do not call for adjournment of the business of the House The Members may call the attention of the Ministers concerned through Calling Attention, Question, Mention etc.

I, therefore, withhold my consent to the Motion.

One Member may, however, read out the extent of his Motion.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরি ও সাম্প্রতিক একটা নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন।

বিষয়টি হল—মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক পরীক্ষার প্রশ্নপত্র ফাঁসের ঘটনায় এই রাজ্যব্যাপী উদ্বিগ্ন এবং বিচলিত। বেশ কয়েকটি প্রশ্নপত্র এই ভাবে ফাঁস হয়ে যাওয়ায় মধ্যশিক্ষা পর্ষদ ও উচ্চ মধ্যশিক্ষা পর্ষদ-এর কর্তাব্যক্তিরা কিংকর্তব্যবিমূঢ় হয়ে পড়ে যথেচ্ছভাবে আবোল-তাবোল বলে চলেছে। তদন্তের কাজে সহযোগিতা করা দূরে থাক ; তদন্তের পটভূমিকায় প্রশ্নপত্র ফাঁসের ঘটনাকে প্রশ্নপত্র পাচার নামে অভিহিত করে সেগুলিকে ছোট করে দেখানোর চেষ্টা করা হচ্ছে, আমি তার তীব্র নিন্দা এবং প্রতিবাদ করছি। প্রশ্নপত্র ফাঁসের ঘটনায় বেশ কিছু কলকাতার ছাত্র লাভবান হচ্ছে। কিন্তু সমগ্র রাজ্যে উপরোক্ত দুই পরীক্ষার পরীক্ষার্থীরা এই পরীক্ষার যে যে প্রশ্নপত্র ফাঁস হয়েছে তার উপরে গ্রেস মার্ক দেবার দাবি জানিয়েছেন, যে দাবিকে আমরাও সমর্থন করি। রাজ্য সরকার অবিলম্বে উভয় শিক্ষা পর্ষদের সঙ্গে বৈঠকে বসে এই ব্যাপারে সিদ্ধান্ত ঘোষণা করুন।

## Calling Attention

**Mr. Speaker :** I have received four notices of Calling Attention on the following subjects, namely :—

| Subject | | Name |
|---|---|---|
| i) Reported death of seven persons of Tunidighi village of North Dinajpur district | : | Shri Birendra Kumar Moitra |
| ii) Reported death of three children at Debagram of Nadia district | : | Shri Sailaja Kumar Das, Shri Nirmal Das, Dr. Manas Bhunia, Shri Sushil Biswas, Shri Saugata Roy and Shri Shibdas Mukherjee |
| iii) Reported divulgation of question papers of Mathematics and English of Higher Secondary Examination | : | Shri Shish Mohammad |
| iv) Non-supply of ration card in Sundarban areas | : | Shri Satya Ranjan Bapuli |

I have selected the notice of Shri Sailaja Kumar Das, Shri Nirmal Das, Dr. Manas Bhunia, Shri Sushil Biswas, Shri Saugata Roy and Shri Shibdas Mukherjee on the subject of reported death of three children at Debagram of Nadia district.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

## STATEMENT OF CALLING ATTENTION

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৩রা এপ্রিল আমাদের প্রতিষেধক টিকা দেওয়ার ব্যাপারে যে প্রোগ্রাম হয় সেখানে ৩ তারিখে ৫৫ জনকে প্রতিষেধক টিকা দেওয়া হয় এবং সেখানে দেবগ্রামের ৩৫ জনের অ্যাডমিশন হয় ৪ তারিখে আর ৫ তারিখে। মীরাকলসি থেকে ৪ জন সেখানে ভর্তি হয়, বাদকুল্লা থেকে ৫ ও ৬ তারিখে ৩ জন ভর্তি হয়, তেহট্ট থেকে ১৬ জন ভর্তি হয়, নাকাশিপাড়া থেকে ৩ জন ভর্তি হয়, ধুবুলিয়া থেকে ৭ জন এসে ভর্তি হয়, তেহট্ট থেকে আরও ১০ জন ভর্তি হয়। মোটামুটি সবশুদ্ধ ৭৮ জন শিশু এখানে ভর্তি হয়। এছাড়া যারা ভর্তি হয়নি—তার মধ্যে বন্দনা দাশ—তাকে হাসপাতালে আনার আগে ক্রিমেট করা হয় এবং তারপর হাসপাতালে খবর দেওয়া হয়। এছাড়া আর ২ জন শিশু—একজন সোমা বিশ্বাস, আরেকজন মিন্টু শেখ, এই ৩ জন ছিল দেবগ্রাম পঞ্চায়েত এলাকার। এই ২ জন শিশুকে মৃত অবস্থায় হাসপাতালে আনা হয়। এর মধ্যে হাসপাতালে যে ৭৮ জন ভর্তি হয়, বিভিন্ন দিনে, ৩ তারিখে আমাদের প্রতিষেধক টিকা দেওয়া, তাছাড়াও বিভিন্ন অঞ্চলে আগে যেখানে টিকা দেওয়া হয় সেটা আমি বললাম। মীরাকলসি, বাদকুল্লা, তেহট্ট, নাকাশিপাড়া, ধুবুলিয়াতে বিভিন্ন দিনে যেসব প্রতিষেধক টিকা দেওয়া হয়েছিল আগে সেসব জায়গা থেকেও গুজব ছড়িয়ে পড়ে। এছাড়া এগুলো গুজব কিনা সেটা আমি তথ্য দিয়ে আপনাদের প্রমাণ করে দেব। সালমা সুলতানা—যাকে কাটোয়াতে নিয়ে যাওয়া হয়েছিল। সালমা সুলতানাকে মৃত ঘোষণা করা হয়েছিল এবং তাকে পরে নিয়ে আশা হয়। আমি দেবগ্রামে যাওয়ার পর আমাদের বিধায়ক—এই বিধায়ক দাঁড়িয়ে আছেন, বলছেন, চিৎকার করছেন তিনি বিধায়ক আবদুস সালাম মুন্সি। আবদুস সালাম মুন্সি জেলাশাসককে লিখিত ভাবে দিয়েছেন যে অল রেডি এইট চিলড্রেন সাকাম্বড টু ডেথ, এভাবে লিখিতভাবে দিয়ে তিনি একথা বলেছেন। আমি যখন তাকে বিট করি, তাকে আমি জিজ্ঞাসা করি—আপনি কেন গুজব ছড়িয়েছেন? আপনি একজন বিধায়ক, দায়িত্বশীল লোক, দায়িত্বশীল প্রতিনিধি, বিধায়ক হিসেবে মিথ্যা সংবাদ, এই গুজব আপনি ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে লিখিত দিয়েছেন এবং আপনি বলেছেন যারা দুষ্কৃতকারী তাদের বিরুদ্ধে কোনও সাজা দিতে পারবে না—ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে লিখেছেন। সুতরাং আপনার এটা বোঝা দরকার। আমরা খুবই দুঃখিত যে ৩ জন শিশু মারা গেছে।

[12-10 — 12-20 p.m.]

...(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)...

লক্ষ লক্ষ শিশুকে আমরা এই প্রতিষেধক টিকা দিয়েছি। বিশ্ব স্বাস্থ্য সংস্থার নির্দেশমতো

এই প্রতিষেধক টিকা দেবার ব্যবস্থা হয়েছে। এক্ষেত্রে যেমন কেন্দ্রীয় সরকার ওষুধ সরবরাহ করেন, তেমনি আমরা সেটা প্রিজার্ভ করি। সেটা প্রিজার্ভ করবার পর আমরা সেটা স্বাস্থ্যকেন্দ্র-গুলিতে নিয়ে যাই এবং তার থেকে ঐ টিকা দেওয়া হয়। কিন্তু দুঃখের বিষয় হল, সেখানে গুজব ছড়ান। আমি আবদুল সালাম মুন্সিকে বারবার বলেছি যে, কেন তিনি এই ধরনের গুজব রটিয়েছেন। এই গুজব রটিয়ে উনি আজকে সারা ভারতবর্ষে একটা আতঙ্ক সৃষ্টি করেছেন। এরজন্য দায়ী যদি কেউ হন তিনি হলেন ওখানকার কংগ্রেস সভাপতি আবদুস সালাম মুন্সি। আমরা এনকোয়ারি কমিটি বসিয়েছি। ঐ এনকোয়ারি কমিটির রিপোর্ট পেলে সমস্ত কিছু তথ্য জানাব। এই কথা বলে শেষ করছি।

...(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)...

**মিঃ স্পিকার ঃ** বসুন, বসুন, সবাই সিটে বসুন। প্লিজ টেক ইওর সিটস। ইয়েস ডাঃ আবেদিন, আপনি কি বলতে চাইছেন?

...(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)...

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে মাননীয় মন্ত্রী প্রশান্ত শূর মহাশয় দেবগ্রামে শিশু হত্যার যে বর্ণনা দিলেন তার সঙ্গে তিনি বললেন না যে...**(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)**... এটা হত্যা ; হ্যাঁ, এটা হত্যা, কোল্ড ব্লাডেড হত্যা। আমি একথা এজন্যই বলছি, একজন দায়িত্বশীল মন্ত্রী সেখানে গিয়ে বলেছেন যে, পুলিশ আগে কেন সেখানে গুলি চালালো না। একজন দায়িত্বশীল মন্ত্রী সেখানে গিয়ে পুলিশের উপর দোষারোপ করছেন যে, কেন তারা আগে গুলি চালালো না। এজন্যই বলছি যে, উনি শিশুহত্যা করেছেন। আমাদের অনুমতি দিন, আমরা ১৯১ (১)-য়ে ঐ মন্ত্রী বিরুদ্ধে সেনসার মোশন আনতে চাই, গিভ আস দিস অপরচুনিটি, কারণ ঐ মন্ত্রী সভ্যতার সীমা অতিক্রম করেছেন। ঐ মন্ত্রী মানুষের সমাজে বাসের অযোগ্য। উনি ওখানে গিয়ে বলেছেন, শোকাহত পিতামাতার উপর পুলিশ কেন আগে গুলি চালালো না। আপনি ওখান থেকে বেঁচে যে ফিরে এসেছেন, ওখানে গান্ধীবাদের প্রভাব আছে বলেই ফিরে এসেছেন। দাঁত মেলে আসছেন ঐ শিশুঘাতি মন্ত্রী। আপনি আমাদের ফর্মালি অনুমতি দিন, আমরা ১৯১(১) ধারা বলে নোটিশ আনছি। আপনি জানেন, একসঙ্গে ছবি তোলা হচ্ছে, কিন্তু সেখানে ওরা বহু জায়গায় ঘর-বাড়ি জ্বালিয়ে দিয়েছেন, হত্যা করেছেন। আর আজকে যে অশান্তি সৃষ্টি করেছেন ইট ইজ এ পার্ট অফ দি মিস রুল অফ দি লেফট ফ্রন্ট গভর্নমেন্ট। এরকম একজন মন্ত্রী জ্যোতিবাবুর মন্ত্রিসভায় রয়েছেন কি করে? হি মাস্ট রিজাইন। যদি তার কোনওরকম নৈতিক দায়িত্ববোধ থেকে থাকে তাহলে তিনি পদত্যাগ করবেন। উনি আবদুস সালাম মুন্সির উপর দোষারোপ করছেন, কিন্তু জেলা ম্যাজিস্ট্রেট সেখানে কি করছিলেন? বরং খবর দিয়ে আপনাকে উনি বাঁচিয়েই দিয়েছেন। আমি প্রশংসা করি এম. এল. এ. আবদুস সালাম মুন্সির এগিয়ে এসে আপনাকে খবর দেবার জন্য। উনি খবর দিয়েছেন। আজকে একটা মারাত্মক ঘটনা থেকে তিনি বাঁচিয়েছেন। এই তৎপরতার জন্য একটা রেজলিউশন মুভ করা উচিত তার এই অ্যাক্টিভিটির জন্য। এই মন্ত্রীর, দিস জেন্টলম্যান হ্যাজ নো রাইট টু সিট হেয়ার। মানুষের

উপরগুলি চালনার কথা বলে এই মন্ত্রী? জ্যোতিবাবুকে ডাকুন, আজকে এই মন্ত্রী থাকবে কিনা ভাবতে হবে। কি মনে করেছেন আপনি? গুলি করে মারবেন এখানে? তারপর এখানে *কোয়েশ্চেন পেপার ফাঁস হয়ে যাচ্ছে। একটার পর একটা কোয়েশ্চেন যদি বেরিয়ে চলে যায় তাহলে পরীক্ষার আর কোনও স্যানটিটি থাকে না।* পুলিশ স্বীকার করেছে। তারপর কেন এই পরীক্ষা হবে? মুখ্যমন্ত্রী বলেছিলেন তদন্ত করে দেখবেন। মন্ত্রী এখানে বসে আছেন, কেন আমরা এই খবর পাব না? কেন আমরা এই ব্যাপারে স্টেটমেন্ট পাব না? আজকে এখানে অরাজকতার রাজত্ব চলছে। আজকে আপনি মুখ্যমন্ত্রীকে ডাকুন, হাউস অ্যাডজোর্ন করুন, আপনার চেম্বারে সভা করুন, একটা রিভাইজড প্রোগ্রাম তৈরি করুন, বিজনেস অ্যাডভাইসারি কমিটি ডাকুন, সেখানে ঠিক করুন—আপনি তো মাঝে মাঝে দলের নেতাদের ডাকেন—সেখানে সিদ্ধান্ত করুন এই বিষয় নিয়ে আলোচনা করার জন্য। এখানে দিনের পর দিন দিকে দিকে নারী হত্যা হবে, শিশু হত্যা হবে, ছাত্র হত্যা হবে, ছাত্রদের ভবিষ্যত অন্ধকার করা হবে, কোয়েশ্চেন বিক্রি হবে, ভোটার লিস্টের ৬ নম্বর ফর্ম ঠোঙা হয়ে বিক্রি হয়ে যাবে, এটা চলতে পারে না। এই সমস্ত গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে আমরা আলোচনা করতে চাই। আপনি হাউস অ্যাডজোর্ন করুন, এটা তো ১০ দিনের সেশান নয়, আপনার কাছে আবেদন করছি এই ব্যাপারে আলোচনার সুযোগ দিন। এই মন্ত্রী যদি এখানে বসে থাকেন তাহলে শান্তিপূর্ণভাবে হাউস করা সম্ভব হবে না। এই মানুষটি পাষন্ড, এই মানুষটি দানব। মায়ের শিশু সন্তান মারা গেছে সেখানে উনি বলছেন গুলি করে মারতে? কোথাকার শিক্ষা এটা? আপনি মুখ্যমন্ত্রীকে এই হাউসের ফিলিংস জানিয়ে দিন। এতগুলো সিরিয়াস অ্যালিগেশন নিয়ে, এই ধরনের প্রভোকেশন দেওয়া হল, এতগুলো মৃত্যুর ঘটনা ঘটল, এরপরেও এই বিষয়ে আলোচনা না করলে হাউস শান্তভাবে চলতে পারে না। আপনারা কোয়েশ্চেনের ব্যবসা করছেন? ইউ হ্যাভ স্টার্টেড সেলিং কোয়েশ্চেন পেপার। আজকে আপনারা উত্তর বিক্রি করতে আরম্ভ করেছেন। এটা কোন ধরনের সভ্যতা। আপনাদের মুখ্যমন্ত্রী বলেছেন যে ওরা বর্বর। কিন্তু এখন তো দেখতে পাচ্ছি সি. পি. এম.—দলের মতো বর্বর এবং অসভ্য দল আছে কিনা সন্দেহ। আজকে মন্ত্রীর যদি মানুষের প্রতি সামান্যতম মানবিকতা থাকে তাহলে you quit the cabinet. You have nor right to be here.

## MENTION CASES

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ১৪ই মার্চ কৃষ্ণনগর সদর হাসপাতালে, কার্তিক সাহা নামে একনজন ভদ্রলোক অসুস্থ হবার পরে তাকে এই সদর হাসপাতালে নিয়ে আসা হয়। এই হাসপাতালের গুরুপ্রসাদ মুখার্জি নামে একজন ডাক্তার তাকে দেখে অক্সিজেন পাইপ এবং স্যালাইন দেবার জন্য বলেন। কিছুক্ষণের মধ্যেই সেই ডাক্তারের কথায় অক্সিজেন পাইপ খুলে দেওয়া হয় এবং তাকে অ্যাম্বুলেন্সে করে শক্তিনগর হাসপাতালে পাঠিয়ে দেওয়া হয়। এই কার্তিক সাহা ১৪ই মার্চ ১০টার সময় মারা যায়। এরপর জনগণের রোষে কৃষ্ণনগর সদর হাসপাতালে হামলা হয়। তারপর থেকে সমস্ত ডাক্তার কাজ বন্ধ করে দিয়েছিল। কৃষ্ণনগর সদর হাসপাতালে ৪ দিন যে ডাক্তাররা গেল না সেই ব্যাপারে মন্ত্রী মহাশয় ডাক্তারদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলার দেবগ্রামে ঐ তারিখে যে ঘটনাগুলো ঘটেছে, আমরা ওখানে গিয়েছিলাম এবং দেখলাম একটা হাসপাতালকে কি ভাবে পোড়ানো হয়েছে, এটা অত্যন্ত লজ্জাকর। একটা হাসপাতাল, যেখানে মানুষ চিকিৎসার জন্য যাবে, সেই হাসপাতালের সমস্ত কিছু পোড়ানো হয়েছে একজন দায়িত্বশীল ব্যক্তির নেতৃত্বে, যাকে ঐ এলাকার সব লোক জানে। তাছাড়া ডাক্তারদের কোয়ার্টারের সমস্ত কিছু লুঠ করা হয়েছে—টি. ভি. গহনা, টাকা পয়সা সব কিছুই। এই ঘটনা হয়েছে শিশু মৃত্যু নিয়ে। যারা এই ধরনের রাজনীতি করছে—কংগ্রেস এবং বি. জে. পি. মিলে ওখানে এই অশান্তিটা করছেন। একজন দায়িত্বশীল ব্যক্তির প্রচারের জন্য এই ঘটনা ঘটেছে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, যে বিষয় আজকে এসেছে তার গুরুত্ব উল্লেখ পর্বের থেকেও অনেক বেশি। দেবগ্রামে যে ঘটনা ঘটেছিল, তাতে স্বাস্থ্যমন্ত্রীর পক্ষে 'আগে গুলি চালানো উচিত ছিল', এই কথা বলার অর্থ, সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থার প্রতি উনি যেভাবে আঘাত করেছেন তাতে নিন্দা করার ভাষা আমাদের নেই। আমরা বারবার বলছি, সালাম মুন্সি একটা চিঠি দিয়েছেন, তিনি স্বীকার করেছেন চিঠির দায়িত্ব। তিনি বলেছেন, পরিস্থিতি তখন যে ভাবে ফ্লেয়ার আপ করছে, সকলেই এসে ওকে নাম দিচ্ছে ; উনি তো বানিয়ে কোনও নাম তৈরি করেননি। পরিস্থিতির চাপে একটা নামের তালিকা জেলাশাসকের কাছে জমা দিয়েছেন। ইনভেস্টিগেট করা উচিত ছিল। অন্যান্য ক্ষেত্রে কংগ্রেসের এম. এল. এ.-রা যখন তালিকা দেন, তখন জেলা-পরিষদ অনুসন্ধান না করেই পাঠিয়ে দেন? সুতরাং, যে নামের তালিকা দেওয়া হয়, তাতে যে উদ্বেগজনক পরিস্থিতি হয়েছিল, সেই পরিবেশ শান্ত হয়ে এসেছিল এই সালাম মুন্সির জন্য। আজকে আপনাদের জানতে হবে, প্রশান্ত শূর মহাশয় আগুনে ঘৃতাহুতি দিয়েছেন। যে ভাবে তিনি গুলি চালানোর কথা বলেছেন, তাকে নিন্দা করার ভাষা নেই এবং সংসদীয় কখনও মানা যায় না।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল আমার বিধানসভা কেন্দ্রে ঝাড়খন্ডের নেতৃত্বে একদল গুন্ডা-বাহিনী সহন টুডু নামে একজনকে তারই বাড়িতে অস্ত্রশস্ত্র দিয়ে আঘাত ক'রে হসপিটালাইজড করে দিয়েছে। সে এখন পুরুলিয়া হাসপাতালে মৃত্যুর সঙ্গে লড়াই করছে। পুলিশ এখনও কোনও অ্যাকশন নেয়নি। আমি নিজে তাকে হাসপাতালে ভর্তি করেছি। তার ব্লাড চলছে, অক্সিজেন চলছে। অবিলম্বে ব্যবস্থা নেওয়ার জন্য আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দেবগ্রামে যে ঘটনায় তিনটি শিশু প্রাণ হারিয়েছে, তাতে আমাদের সালাম মুন্সির নামে দোষারোপ করা হয়েছে। উনি যদি ৮ জনের নাম না দিতেন, তাহলে কি স্বাস্থ্যমন্ত্রী পার্টি কংগ্রেস ছেড়ে দেবগ্রামে যেতেন? আর এলেও তার রি-অ্যাকশন কি হ'ল। স্বাস্থমন্ত্রী দেবগ্রামে গিয়েই বলেছেন, কি সর্বনাশ হয়ে গেল, সি. এন. এন. আসছে, বি. বি. সি. আসছে, আন্তর্জাতিক স্তরে রটে গেল। স্যার, বাচ্চা শিশুর মৃত্যুটা বড় জিনিস নয়, সি.

এন. এন. আসবে, বি. বি. সি. আসবে, ইন্টারন্যাশনালি প্রচার হবে, এটাই হ'ল বড় জিনিস। কি ক্ষতি হয়ে গেল, বামফ্রন্টের ইমেজ নষ্ট হয়ে গেল। তারপরই উনি বললেন, পুলিশের গুলি চালানো উচিত ছিল। আমি স্বাস্থ্যমন্ত্রীকে বলছি, আপনি বিবেচনা করুন। এই ধরনের আচরণ আপনার শোভা পায় না যেভাবে আপনি এই সরকারের ইমেজ নষ্ট করেছেন। জ্যোতিবাবু তো ওখানে বসে রইলেন। যেভাবে আপনি ইমেজ নষ্ট করেছেন, আপনার পদত্যাগ করা দরকার ছিল।

আপনি তিন'শ ভোট পেয়েছিলেন। আপনি পঙ্কজ ব্যানার্জির ঐ মামলাকে ম্যানেজ করতে পেরেছেন। আপনাকে আমরা বলি, পরবর্তী নির্বাচনে আপনি মানুষের সমর্থন পাবেন না। আজকে এই যে তিনটি শিশু মারা গেছে, এর উত্তর আপনাকে দিতে হবে। মাননীয় সদস্য আবদুস সালাম মুন্সি দেখেছিলেন যে ২৯টি শিশু অবহেলার মধ্যে পড়েছিল। তিনি আট জন শিশুর নাম লিখেছেন। আপনি আমাদের মাথা নীচু করে দিয়েছেন। আজকে রাজ্যে পোলিও ভ্যাকসিনেশনের গোটা ক্যাম্পেনটাই পিছিয়ে গেল। আপনি যে অবস্থা সৃষ্টি করেছেন তাতে বড়লোকেরা যাচ্ছে, গরিবরা কেউ আর পোলিও দিতে যাবে না।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত সাত তারিখে বিকাল বেলায় রামনগর কেন্দ্রের সাবিত্রাপুর, পালধুই, সৈয়দপুর, দেপান এবং রাণীচক প্রভৃতি গ্রামের উপর দিয়ে প্রচন্ড ঘূর্ণীঝড় বয়ে যায় এবং কয়েক ইঞ্চি পুরু শিলাবৃষ্টি হয়। এরফলে ছোট ছোট চাষীরা যারা শেষ সম্বল দিয়ে চাষাবাদ করেছিল, সেগুলো সব নষ্ট হয়ে গিয়েছে। ঝড়ের ফলে বড় বড় গাছ পর্যন্ত পড়ে গেছে। কাজুবাদামের ফল যে গাছগুলোতে এসেছিল সেগুলো সব নষ্ট হয়ে গেছে। এই মুহূর্তে সরকারি দপ্তরের মাধ্যমে খোঁজখবর নিয়ে প্রান্তিক এবং ক্ষুদ্র চাষী যারা তাদের শেষ সম্বল দিয়ে চাষ করেছিল, তাদের যাতে ক্ষতিপূরণ—অনুদান, বীজ ইত্যাদি—এখুনি দেবার ব্যবস্থা নেওয়া হয় তার জন্য আপনার মাধ্যমে আমি মাননীয় কৃষিমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, প্রশ্নপত্র ফাঁসের কেলেঙ্কারি আজকে পশ্চিমবাংলায় যে হারে হচ্ছে তাতে এই রাজ্যের শিক্ষা জগৎ নৈরাজ্য এবং দুর্নীতির ভয়াবহ আকার নিয়েছে। লক্ষ লক্ষ ছাত্রছাত্রীর ভবিষ্যৎ এরফলে একটা অনিশ্চয়তার দিকে যাচ্ছে। আজকে একটার পর একটা ঘটনা ঘটছে সেশান চলাকালীন মাধ্যমিক প্রশ্নপত্র ফাঁস নিয়ে তদন্ত চলছে। আজকে উচ্চ মাধ্যমিকে একটার পর একটা প্রশ্নপত্র ফাঁস হয়েছে—ইংরাজি, রসায়ন, অ্যাকাউন্টেন্সি এবং ইতিহাসের প্রশ্নপত্র ফাঁস হয়েছে। এটি এখানে নতুন কিছু নয়। এর আগে '৮৯ সালে পশ্চিমবঙ্গে অ্যাকাউন্টেন্সির প্রশ্নপত্র ফাঁস হয়েছিল এবং আমি '৮৯ সালে সেটি আপনার হাতে তুলে দিয়েছিলাম। পরে ঐ পরীক্ষাটি বাতিল হয়েছিল। এইভাবে পশ্চিমবঙ্গে একটার পর একটা প্রশ্নপত্র ফাঁসের ঘটনা ঘটছে অথচ মধ্যশিক্ষা পর্ষদ, সংসদ তারা মিথ্যা, চক্রান্ত হয়েছে বলে চালিয়ে দিতে চাইছে। এইভাবে তার গোটা বিষয়টিকে উড়িয়ে দিতে চাইছে। অবিলম্বে এর বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা দরকার। আজকে সরষের মধ্যে ভূত আমরা

দেখতে পাচ্ছি—সংসদের মধ্যে, পর্ষদের মধ্যে এক শ্রেণীর দুষ্ট চক্র আছে। আজকে পরীক্ষা ব্যবস্থাটা একটা প্রহসনে পরিণত হয়েছে।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৩রা এপ্রিল নদীয়া জেলার দেবগ্রামে তিনটি শিশুর মৃতু ঘটেছে। এটি খুবই দুঃখের বিষয়। ওখানে অনেক শিশু প্রতিষেধক নিতে গিয়েছিল। ঐদিন আমরা চন্ডীগড়ে ছিলাম। সেখানে আমরা শুনলাম যে এগার জন শিশুর মৃত্যু ঘটেছে। এটি একটি ভয়ঙ্কর ঘটনা। যে শিশুরা প্রতিষেধক টিকা নিতে গিয়েছিল তার হামের টিকা এবং অন্য টিকা নিতে গিয়েছিল। একটু আগে এখানে মাননীয় মন্ত্রী বললেন যে ৪২ জন শিশু ঐদিন টিকা নিয়েছিল। তার মধ্যে সাতজন নিয়েছিল হামের টিকা এবং তাতে তিনজন শিশুর মৃত্যু ঘটেছে। উক্ত ঘটনার কারণ অনুসন্ধানের জন্য স্বাস্থ্য দপ্তরকে শান্ত ও সংযত হয়ে সহযোগিতা করা উচিত ছিল।

[12-30 — 12-40 p.m.]

কিন্তু একজন বিধায়ক ৮ জন শিশুর মৃত্যু হয়েছে বলে তালিকা দিলেন। আরও ভয়ঙ্কর ঘটনা যে, যারা ভাঙ্গচুর করলেন তাদের বিরুদ্ধে যাতে শাস্তিমূলক ব্যবস্থা না হতে পারে তার জন্য দাবি করলেন। আমি সেই কারণে দাবি করছি তার শাস্তি দেওয়া হোক যিনি এই ধরনের ভুল তথ্য পরিবেশন করলেন।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আজকে হাউসে উল্লেখপর্বে উল্লেখ হয়েছে এবং আমাদের দলের পক্ষ থেকে উল্লেখ হয়েছে। সারা পশ্চিমবঙ্গে পরীক্ষার ক্ষেত্রে যে অরাজকতা শুরু হয়েছে তা চিন্তা করা যায় না। এই বামফ্রন্ট সরকার গর্বের সঙ্গে বলে আসছেন যে কংগ্রেসি সরকারের আমলে নাকি গণ টোকাটুকি হত, এখন সেটা শুধরে গেছে। কিন্তু মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক পরীক্ষায় যেভাবে প্রশ্নপত্র এবং উত্তর ফাঁস হয়েছে তা সকলেই জানেন। এই ব্যাপারে মন্ত্রী থেকে শুরু করে সমস্ত সরকারি মহলে বলা হচ্ছে যে, এই প্রশ্নপত্র ফাঁস হয়নি, পাচার নাকি হয়েছে। এইরকম নির্লজ্জভাবে তারা সাফাই গাইছেন। এর ফলে বাংলার কোমলমতি ছাত্র-ছাত্রীদের মধ্যে একটা বিরূপ প্রতিক্রিয়ার সৃষ্টি হচ্ছে। একে সমর্থন করার কোনও প্রশ্ন আসে না। এইক্ষেত্রে আমি বলছি যে, এই দায়িত্ব কাঁধে নিয়ে যারা সংসদে বসে আছেন, সেই সংসদের সভাপতি এবং কর্তাব্যক্তিদের অবিলম্বে পদত্যাগ করা উচিত।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখন প্রচন্ড খরা চলছে, আমার বিধানসভা কেন্দ্র ভরতপুর ১নং ব্লকে যে ময়ূরাক্ষী নদী এবং প্রিয় নদী আছে, তার উপরে প্রচুর জমি আছে, যেগুলো জলের অভাবে চাষ হচ্ছে না। ধান মরে যাচ্ছে। সেই কারণে আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ময়ূরাক্ষী নদীর মাধ্যমে এবং প্রিয় নদীর মাধ্যমে নাঙ্গর হাট বিল দিয়ে ধান চাষের সময়ে সেচের জল যাতে সরবরাহ করা যায় তার ব্যবস্থা করুন।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সারা সভা উদ্বেগ প্রকাশ করেছে, আমাদের দলের পক্ষ থেকেও আমরা উদ্বেগ প্রকাশ করেছি। আজকে পশ্চিমবঙ্গের লক্ষ লক্ষ

ছাত্র-ছাত্রীরা এই সমস্যার সামিল। যেভাবে প্রশ্নপত্র ফাঁস এবং উত্তর বেরিয়ে পড়ছে তাতে এটা সার্বিকভাবে জালিয়াতির সামিল। মাধ্যমিক পরীক্ষার থেকে শুরু করে উচ্চ মাধ্যমিক পরীক্ষার প্রশ্নপত্র এবং উত্তর এক সাথে বিলি হচ্ছে। গোয়েন্দা দপ্তরের প্রধানের কাছে প্রশ্নপত্র এবং উত্তরসহ অভিভাবকরা এবং সাংবাদিকরা হাজির হয়েছেন। গোয়েন্দা প্রধানরা স্বীকার করছেন কিন্তু সংসদ কর্তৃপক্ষ এবং মন্ত্রী মহাশয় বলছেন তদন্ত করে দেখব। যিনি তদন্ত করছেন তিনিও বিষয়টি স্বীকার করেছেন। আর মন্ত্রী হাউসে চুপ করে বসে থাকলেন একটি উত্তরও দিলেন না। আমরা মনে করি এই সরকারের আর এক মুহূর্তেও থাকার দরকার নেই। উচ্চ মাধ্যমিকের সংসদের কর্তাদের কোমরে দড়ি বেঁধে হাউসে উপস্থিত করা হোক এবং মুখ্যমন্ত্রীকে আপনি নির্দেশ দিন তিনি যাতে আজকে সভায় এসে আমাদের জানান যে সরকার কি কি পদক্ষেপ নিয়েছেন। সেই সঙ্গে আমি শিক্ষামন্ত্রীর পদত্যাগের দাবিও জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র শ্যামপুর ব্লকে নবগ্রাম থানায় বালিচাতুরি, ধান্দারি, বেলারি অঞ্চলে লাইন গেছে, পোস্ট পোঁতা হয়েছে, কনজিউমাররা টাকাও জমা দিয়েছে। ওই এলাকাতে একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আছে। এর এমন অবস্থা যে আজ পর্যন্ত সেখানে বিদ্যুতের চার্জ দিতে পারেনি। আমি বিদ্যুৎ দপ্তরকে বারে বারে ডেপুটেশন দিয়েছি। এখনও পর্যন্ত ওই কেন্দ্রে নবগ্রামে বালিচাতুরি, ধান্দারি এবং বেলারির হাজার হাজার মানুষ বিদ্যুৎ থেকে বঞ্চিত। তাই মাননীয় বিদ্যুতমন্ত্রী কাছে আবেদন জানাচ্ছি, যাতে ঐ এলাকায় বিদ্যুৎ গিয়ে পৌঁছায়, চাষের এবং অন্যান্য কাজ হতে পারে তার ব্যবস্থা করা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, যখন এখানে হৈ-চৈ হচ্ছিল তখন মাননীয় মন্ত্রী চলে গেলেন। স্যার, এটা অত্যন্ত লজ্জার ব্যাপার। মাধ্যমিক শিক্ষা দপ্তর প্রশ্ন ফাঁসের ব্যাপারে যে অবস্থায় দাঁড়িয়েছে সেটা অত্যন্ত লজ্জার ব্যাপার। মাধ্যমিকের অঙ্কের প্রশ্ন পত্র ফাঁস হ'ল বোর্ড তা স্বীকার করল না আজ পর্যন্ত। আবার উচ্চ-মাধ্যমিক পরীক্ষা শুরু হয়েছে, সেখানেও দেখা গেল যে, ইংরাজি প্রশ্ন ফাঁস হ'ল, তার পর কেমিস্ট্রি এবং অ্যাকউটেন্সি প্রশ্নও ফাঁস হ'ল। আজকে পশ্চিমবঙ্গে কোনও সরকার আছে কি না আমি জানি না। হায়ার সেকেন্ডারি কাউন্সিল প্রতিদিন বলছে, ফাঁস নয়, পাচার হয়েছে। পরীক্ষা শুরু হওয়ার আগে প্রশ্ন লালবাজারে জমা পড়ল তার পরও ওরা বলছেন যে ফাঁস হয়নি। স্যার, উচ্চ-মাধ্যমিক শিক্ষা পর্ষদের চেয়ারম্যানের পদত্যাগ করা উচিত। স্যার, এ ব্যাপারে সরকারের কি সিদ্ধান্ত তা আমাদের স্পষ্ট করে জানানো হোক।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার এলাকায় নির্বাচন কমিশনের নির্দেশ অনুসারে ফটো তোলা হচ্ছে। কিন্তু সেখানে ফটো তোলার থেকে ফটো না তোলার সংখ্যা বেশি। এ সম্বন্ধে ভেরিফাই করা হ'ল না। তাই আপনার মাধ্যমে ইলেকশন কমিশনের কাছে আবেদন জানাচ্ছি, সঠিক ভাবে পরীক্ষা করে যাতে ফটো তোলা হয়, এবং যাদের নাম বাদ পড়ে গেছে তাদের নাম যাতে এর অন্তর্ভুক্ত হয় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী এলাকা দেবগ্রাম। গত ৪ তারিখে সকাল ৬.১০ মিনিটে আমার কাছে ফোনে খবর আসে সোমা বিশ্বাস এবং বাদল বিশ্বাস-এর মেয়ে মারা গেছে এবং আর যাদের পোলিও-র টিকা দেওয়া হয়েছে তারাও মারা যাবে। বি. ডি. ও.-কে যোগাযোগ করার চেষ্টা করা হলে তিনি ঘুম থেকে উঠে বলেন আমি জানি না, যোগাযোগ করছি। আমি সি. এম. ও. এইচ.-কে যোগাযোগ-এর চেষ্টা করি কিন্তু তাকে পাওয়া যায় না। তখন ডি. এম.-কে ফোনে যোগাযোগ করি কিন্তু তাকেও পাওয়া যায় না। তখন আমি কৃষ্ণনগরের এ. ডি. এম (এল. আর)-এর সঙ্গে ফোনে কথা বলি। আমি তাদের বলি অবস্থা খুব খারাপ, শিশু মারা গেছে। তখন আমার কাছে দ্বিতীয় খবর আসে, বিষ্ণু দাসের মেয়ে বন্দনা দাস মারা গেছে। এখানে উত্তেজনা আছে, ফোর্স পাঠান, মেডিক্যাল টিম পাঠান। আমি যখন এ. বি. ডি. ও. বা হাসপাতাল চত্বরে যাই তখন এস. ডি. ও.-র গাড়ি, গাসপাতালে আগুন লাগানো হয়েছে, সমস্ত কিছু ভাঙ্গচুর করা হচ্ছে। সকাল ১১-টার সময় এই খবর সেখানে পাঠায়। বি. ডি. ও. অফিসে ডি. এম., এস. পি. এবং আমি আমরা সবাই রাত্রি ৭-টা থেকে ১১ পর্যন্ত একই জায়গায় ছিলাম। বেলা দু'টোর সময় দাবিপত্র দেবার পরও কেন ডি. এম. মৃতের সংখ্যা কোনও রূপ তদন্ত না করে দায়িত্বহীন ভাবে নিজের দায়িত্ব এড়িয়ে তিনি আমার মৃতের সংখ্যা স্বারাষ্ট্রসচিবকে জানিয়ে প্রচার করেন এর আমি তীব্র ভাষায় প্রতিবাদ করছি। আমার দাবি প্রথমত, যারা দোষী স্বাস্থ্য-কর্মী তাদের সাজা দিতে হবে। দ্বিতয়ত, এই দায়িত্ব নিয়ে স্বাস্থ্যমন্ত্রীর পদত্যাগ এবং মৃতদের জন্য ১ লক্ষ টাকা এবং অসুস্থদের জন্য ৫০ হাজার টাকা ক্ষতিপূরণ দিতে হবে। তৃতীয়ত, এই হাসপাতালকে ৫০ বেডের গ্রামীণ হাসপাতালে উন্নীত করতে হবে। ওখানে এই চরম অব্যবস্থা এবং শিশু মৃত্যুর জন্য আমি স্বাস্থ্যমন্ত্রীর পদত্যাগ দাবি করছি।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে ডুয়ার্সে জলের খুব অভাব। সেখানে গত ৬ তারিখে ১,৫০০টি পরিবার নিশ্চিহ্ন হয়ে গেছে আগুন লেগে। তারা গরিব লোক, দিন আনে দিন খায়। তাদের সর্বনাশ হয়ে গেল। যদিও স্থানীয় প্রশাসন, জেলা পরিষদ এবং পঞ্চায়েতের ব্যবস্থা নিয়েছেন কিন্তু তা প্রয়োজনের তুলনায় অপ্রতুল। গুড়াবাড়ি গ্রামের সাড়ে সাত হাজার থেকে আট হাজার সর্বশান্ত মানুষের প্রয়োজনীয় পুনর্বাসন এবং আর্থিক অনুদানের ব্যবস্থা করা হোক এবং এজন্য ত্রাণ সচিব-কে সেখানে পাঠান এই দাবি আমি করছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** (নট প্রেজেন্ট)

**ডাঃ তরুণ অধিকারী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সারা পৃথিবীতে ওয়ার্ল্ড হেলথ অর্গানাইজেশন যখন এই বছরকে তারা চিহ্নিত করেছে, স্লোগান দিয়েছে, বিশ্ব থেকে ২ হাজার সালের মধ্যে পোলিওকে বিতাড়িত করার জন্য। তখন পশ্চিমবাংলার দেবগ্রামে যে ঘটনা ঘটেছে, সেটা শুধু কলঙ্কজনক লজ্জাজনক নয়, আজকে ন্যাশনাল প্রোগ্রাম অফ ইমিউনাইজেশন তাদের উপরও বিরাট আঘাত এসেছে। আমরাও সেখানে গিয়েছিলাম, সেখানে দেখলাম যারা ওখানে কাজ করছিলেন, ৪ জন স্টাফ তারা সেখানে নেই, তাদেরকে ৩

তারিখ থেকে ৭ তারিখ পর্যন্ত খুঁজে পাওয়া যায়নি, জেলা প্রশাসন থেকেও এই ব্যাপারে তাদেরকে খুঁজে বের করার জন্য—আনট্রেসড অবস্থায় যারা রয়েছে—পুলিশকে নির্দেশ দেওয়া হয়নি। আমরা জানি না সেখানে কি অ্যাম্পুল ব্যবহার করা হয়েছিল, তার রেকর্ডও পাওয়া যায়নি, যে ঔষধ সেখানে ব্যবহার করা হয়েছিল তার ব্যাচ নম্বর কত? যে ঔষধ সেখানে ব্যবহার করা হয়েছিল, সেটা বিভিন্ন জায়গায় সাপ্লাইও করা হয়েছে, জেলা প্রশাসন থেকে এই ব্যাপারে অন্য জায়গায় যে সাপ্লাই করা হয়েছে, সেই ব্যাপারে কোনও অসুবিধা হয়েছে কিনা সেটাও দেখা দরকার। আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি, অবিলম্বে এই ব্যাপারে বিচারবিভাগীয় তদন্ত হোক।

**শ্রী অতুলচন্দ্র দাস ঃ** স্যার, আমার নির্বাচনী এলাকার গোপীবল্লভপুরে সেখানে পানীয় জলের যে উৎসগুলি ছিল সেইগুলি শুকিয়ে গিয়েছে। সেখানে ৬ নম্বর জাতীয় সড়কের ধারে গুপ্তমণি এলাকায় একটা গঞ্জ আছে, প্রচুর সংখ্যক লোক সেখানে যাতায়াত করে, অসংখ্য দোকান আছে, বাসযাত্রী ও তীর্থযাত্রীরা সেখানে আসে, প্রচুর লোকও সমাগম হয়, সেখানে একটা টিউবওয়েল ছিল, সেটা অকেজো হয়ে গেছে। সেখানে যাতে একটা টিউবওয়েল স্থাপন করা যায় তার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী যোগেশচন্দ্র বর্মণ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকায় ফালাকাটায় সেখানে গত নভেম্বর মাসে কৃষিবিভাগ থেকে আড়াই হাজার গমের প্যাকেট মিনিকিট দেওয়া হয়, সেটা গরিব এবং প্রান্তিক চাষীদের মধ্যে বন্টন করা হয়, সেই গম থেকে যে গাছগুলি বৃদ্ধি হয়েছে তাতে ফলন হচ্ছে না, সব রকম সারও দেওয়া হয়েছে। এই বীজগুলি এস. এস. সি. থেকে দেওয়া হয়েছে, এখন কৃষকরা এই বীজ আর কিনতে চাইছে না। এই ভাবে পাটের ক্ষেত্রেও এস. এস. সি. থেকে সাবসিডিতে বীজ এসেছে। আগামী দিনে যদি পাট গাছের বৃদ্ধি না হয় তাহলে চাষীদের আমূল ক্ষতি হবে। কৃষি সহায়করা দায়িত্ব নিয়ে উক্ত প্যাকেট বন্টন করতে সাহস পাচ্ছে না। আমার দাবি হচ্ছে, গরিব ও প্রান্তিক চাষীদের তার এই আশানুরূপ ফলন না হওয়ার জন্য যে ক্ষতি হয়েছে, সেই ক্ষতিপূরণ যেন তাদের দেওয়া হয়। গমের মিনিকিট কি ছিল তা তদন্ত করা দরকার, এরূপ অভিযোগ পার্শ্ববর্তী মাদারীহাট ব্লক থেকেও এসেছে। এস. এস. সি. থেকে যে বীজগুলি সরবরাহ করা হয়েছিল সেইগুলি সত্যি সত্যিই সোনালি কিনা সেটাও তদন্ত করে দেখা দরকার।

**শ্রী দিলীপ মজুমদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দেবগ্রামে যে ঘটনা ঘটেছে, সেটা খুবই উদ্বেগের বিষয়। আমি বিরোধী দলকে জিজ্ঞাসা করছি, এই যে হাসপাতাল ভেঙে দেওয়া হল, আগুন জ্বালানো হল, ঔষধপত্রের যা কিছু ডকুমেন্টস সব নষ্ট করা হল, একজন সি. পি. এম. কর্মীকে প্রচন্ডভাবে আক্রমণ করা হল, সেখানে এমন অবস্থা সৃষ্টি হল যে ৪ জন কর্মচারী প্রাণ ভয়ে পালিয়ে গেল, স্থানীয় বিধায়ক থাকতে সেখানে যদি এই অবস্থা ঘটে যায় তাহলে আমরা কি মনে করব? এই রকম ঘটনা যদি ঘটে তাহলে সেটা খুবই দুঃখের বিষয়।

কেন মারা গেল সেই ব্যাপারে তদন্ত হচ্ছে। ওষুধ এসেছিল সেন্ট্রাল গভর্নমেন্টের ল্যাবরেটরি থেকে। সমস্ত ব্যাপারটায় তদন্ত হচ্ছে, কিন্তু কংগ্রেসিরা এটাকে নিয়ে রাজনীতি করছে, সি. পি. এমের বিরুদ্ধে অপপ্রচার করছে। সেখানে হাসপাতাল পুড়িয়ে দেওয়া হয়েছে। বিরোধী কংগ্রেসি বন্ধুরা এটা প্রতিবাদ করলেন না। শিশু মৃত্যুর ঘটনা নিয়ে যারা এই ধরনের রাজনীতি করছেন, তাদের নিন্দা করার কোনও ভাষা আমার নেই।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার নির্বাচনী এলাকায় হরিশচন্দ্রপুর দুই নম্বর ব্লকে জমি বন্টনের নামে গুরুতর দুর্নীতি চলছে, একটা অরাজক অবস্থা সেখানে চলছে। কংগ্রেসের পঞ্চায়েত সমিতির সভাপতি এবং বি. এল. আর. ও ষড়যন্ত্র করে হাজার হাজার টাকা তুলছেন। সেই টাকা তারা দুজনের মধ্যে ভাগ করছে কিনা জানি না। আম বাগানকে বন্টন করা বা পাট্টা দেওয়া যায় না। আজকেই আমার কাছে ট্রাঙ্ককল এসেছে, জেলা ম্যাজিস্ট্রেট একটা তদন্ত কমিটি করেছেন এবং সেই তদন্ত কমিটি ঐ জমিতে কোনও বাড়ি আপাতত না করার আদেশ দিয়েছেন। কিন্তু বি. ডি. ও., বি. এল. আর. ও এবং পঞ্চায়েত সমিতির সভাপতির পরামর্শে সেখানে কাজ চলছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, কলকাতা থেকে একজন অফিসারকে সেখানে পাঠিয়ে বিষয়টার তদন্ত করা হোক।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** (নট কল্ড)

**শ্রী সুভাষচন্দ্র মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকা নয়াগ্রাম ও গোপীবল্লভপুর। সেখানে একটি ব্লক স্বাস্থ্যকেন্দ্র আছে। সেই স্বাস্থ্যকেন্দ্রে রোগী ধরছে না। ২০ কিলোমিটার এলাকার মধ্যে আর কোনও স্বাস্থ্যকেন্দ্র নেই। সেই স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তরিত করার জন্য আমি দাবি জানাচ্ছি।

## ZERO HOUR

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত সাত এবং আট তারিখে আমার সুতি বিধানসভার অন্তর্গত রঘুনাথপুর ব্লকের অধীনে জরুর, জামোয়ার অঞ্চলে আমি গিয়েছিলাম। দেখলাম সেখানে পানীয় জলের কোনও ব্যবস্থা নেই। সেখানে সমস্ত টিউবওয়েল অকেজো হয়ে গেছে। মানুষ জলের জন্য হাহাকার করছে। গ্রামীণ জল সরবরাহ দপ্তরের মন্ত্রীমহাশয়কে বলছি সেখানে জলের ব্যবস্থা করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিশুকে রোগ মুক্ত করার জন্য তার বাবা-মা শিশুকে প্রতিষেধক টিকা দিতে নিয়ে যায়। কিন্তু সেই টিকা দিয়েই শিশুর মৃত্যু হল। এটা স্বাস্থ্যমন্ত্রীর দপ্তরের চূড়ান্ত অবহেলা। যেভাবে তিনটি শিশুর মৃত্যু হল সেটা একটা স্পর্শকাতর ঘটনা। শুধু পশ্চিমবাংলায় কেন, ভারতবর্ষেও এই ঘটনা বিরল। এই রকম মর্মান্তিক শিশু মৃত্যুর ব্যাপারে স্বাস্থ্যমন্ত্রীর বিন্দুমাত্র অনুতপ্ত না হয়ে বললেন, আগাম গুলি চালানো উচিত ছিল। এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক ঘটনা। সেখানে কি টিকা দেওয়া হয়েছিল,

কোনও অ্যামপুল থেকে দেওয়া হয়েছিল এবং সেই চারজন কর্মী কোথায় সেই ব্যাপারে কোনও তদন্ত করা হচ্ছে না। এটা অত্যন্ত বেদনাদায়ক। আমি সরকারের কাছে দাবী করছি ঐ সমস্ত পরিবারকে ক্ষতিপূরণ দেওয়া হোক।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তথ্য ও সংস্কৃতিমন্ত্রী এবং কেন্দ্রীয় সরকারের সম্প্রচার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনিও জানেন, সভায় মাননীয় সদস্যগণ জানেন এবং দেশের মানুষেরাও জানেন, যে আদিবাসী সাঁওতাল বন্ধুদের একটা নিজস্ব সংস্কৃতি আছে। সেই সংস্কৃতিকে সুষ্ঠুভাবে প্রচার করার জন্য এবং বিকাশের জন্য পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকার বিভিন্ন ভাবে আর্থিক ব্যবস্থা করে তার সহায়তার ব্যবস্থা করেছেন। আমরা দেখেছি আকাশবাণী থেকে ৬টা ৫ মিনিট সময়ে সাঁওতালি ভাষায় সংবাদ, কথিকা, গান ইত্যাদি প্রচার করে থাকে পরোক্ষভাবে, কিন্তু প্রত্যক্ষভাবে দূরদর্শনে প্রচারের কোনও ব্যবস্থা নেই। পশ্চিমবঙ্গে এবং ভারতবর্ষের অন্যান্য রাজ্যে সাঁওতাল ভাষাভাষী মানুষ অনেক আছেন, তাদের দীর্ঘদিনের দাবি যে সাঁওতাল ভাষাভাষী বন্ধুদের যে নিজস্ব সংস্কৃতি ও কৃষ্টি যাতে দূরদর্শনে স্থান পায়, তার জন্য কেন্দ্রীয় সরকারের সম্প্রচার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি পশ্চিমবঙ্গের তথ্য ও সংস্কৃতি মন্ত্রীর মাধ্যমে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, এর আগেও বলেছি যে মাধ্যমিক পরীক্ষার প্রশ্নপত্র ফাঁস হয়ে যাবার ঘটনা সম্পর্কে শিক্ষামন্ত্রীর অন্তত সভাকে একটা রিপোর্ট দেওয়া উচিত, কি ভাবে ঘটনা এগোচ্ছে। কিন্তু আমরা অত্যন্ত বিস্ময়ের সাথে লক্ষ্য করছি রাজ্য সরকারের নীরবতা—মানুষের মন থেকে এই লজ্জাজনক ঘটনা সম্পর্কে নিজেদেরকে মুক্ত করতে গিয়ে রাজ্য সরকার সত্যকে চাপা দেওয়ার চেষ্টা করছেন। মন্ত্রী মহাশয় আমাদের বিধানসভায় উপস্থিত ছিলেন—বিরোধীদলের পক্ষ থেকে দাবী তোলা হল, স্বাস্থ্যমন্ত্রী ভুলভাল, সত্যমিথ্যা তথ্য দিয়ে একটা বিবৃতি দিলেন, কিন্তু শিক্ষামন্ত্রী সেই বিবৃতি দেওয়ার প্রয়োজনটুকু বোধ করলেন না। এতে তার ঔদ্ধত্য এবং বিধানসভা অবমাননা করবার যে প্রবণতা তা আজকে বার বার এখানে প্রমাণিত হচ্ছে। আগেও বলেছিলাম—হাউস কমিটিকে দিয়ে তদন্ত করানোর জন্য একটা দাবি তুলছি। আমরা অবিলম্বে শিক্ষামন্ত্রীকে বিধানসভায় হাউস কমিটিকে দিয়ে একটা তদন্ত করানোর জন্য বিবৃতি দিতে অনুরোধ করছি এবং এ সম্বন্ধে রাজ্য সরকার তদন্তের রিপোর্ট কতটা পেয়েছেন এবং অগ্রগতি কতদূর হয়েছে সেটাও জানাতে অনুরোধ করছি।

**শ্রী সুশীল বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি উল্লেখ পর্বে নদীয়া জেলার দেবগ্রামের কথা বলেছিলাম, আমার বক্তব্য হচ্ছে ওই অপপ্রচার করবার ফলে দেবগ্রামের হাসপাতাল কারা পোড়ালো এবং এস. ডি. ও. (নর্থ)—যেখানে ছুটে গেলেন। পুলিশের উপস্থিতিতে এস. ডি. ও.-র গাড়ি পোড়ানো হল। টি. ভি., গহনা লুঠ করা হল। আবার এই অপপ্রচারের জবাব দিতে গিয়ে আমাদের কর্মী অখিল সূত্রধর, এই বি. জে. পি.-র লোক তাকে মারধোর করল, সে আশঙ্কাজনক অবস্থায় শক্তিনগরে ভর্তি আছে। আমার বক্তব্য হচ্ছে

এই হাসপাতালটি যারা পুড়িয়েছে এবং ও. সি.-র সামনে এই ঘটনা ঘটেছে, তদন্ত সাপেক্ষে তাদের বিরুদ্ধে শাস্তির ব্যবস্থা করা হোক। এবং দুস্কৃতকারিদের অবিলম্বে গ্রেপ্তার করা হোক।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি চেয়ারে বসে আছেন, আপনি মন্ত্রীকে ডাকলেন না। শিক্ষামন্ত্রীকে একটা স্টেটমেন্ট দিতে বলতে পারতেন। আমি একটা কথা বলতে চাই যে, এই রাজ্যের মুখ্যমন্ত্রী গর্বের সঙ্গে বলেছিলেন যে এই রাজ্যে গণ-টোকাটুকি হয় না। একটা সাইন্টিফিক কায়দায় এবারে গণ-টোকাটুকি হচ্ছে, প্রশ্নপত্র ফাঁস এবং এর সঙ্গে বিরাটভাবে কমিউনিস্ট পার্টির অনেক লোক যুক্ত আছেন।

(গোলমাল)

(এরপর মাননীয় কংগ্রেস পার্টির সদস্যরা ওয়াক-আউট করেন।)

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি রাজ্য সরকারের এবং বিশেষ করে মাননীয় পরিষদীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, ঋষি বঙ্কিমচন্দ্রের মৃত্যু শতবার্ষিকী গত ৮ তারিখে সারা দেশে উত্থাপিত হয়েছে। বন্দেমাতরম সঙ্গীতের উদ্গাতা, সাহিত্য সম্রাট ঋষি বঙ্কিমচন্দ্র ছিলেন ভারতবর্ষের মুক্তি আন্দোলনের এক প্রেরণা। তার শততম মৃত্যুবার্ষিকীতে আমার প্রস্তাব, রাজ্যের সমস্ত বিশ্ববিদ্যালয়গুলিতে ঋষি বঙ্কিমচন্দ্রের নামে একটি করে অধ্যাপক পদ বা চেয়ার সৃষ্টি করে তার প্রতি সম্মান প্রদর্শন করা হোক। স্যার, বন্দেমাতরম্ বিরোধী তথা জাতীয় স্বার্থবিরোধী কংগ্রেস দল আমাদের দেশে বিদেশি সাম্রাজ্যবাদী শক্তিকে পূজা করে নিয়ে আসছেন লুণ্ঠন করার জন্য। তাদের চরিত্র আজকে উদ্‌ঘাটিত হওয়া দরকার। বঙ্কিমচন্দ্র ছিলেন সাম্রাজ্যবাদ বিরোধী আন্দোলনের প্রতীক। আজকে কংগ্রেসের মুখোশ খুলে দেওয়ার জন্য বঙ্কিমচন্দ্রের জীবনের স্বাদেশিকতাকে বর্তমান প্রজন্মের কাছে তুলে ধরার জন্য মাননীয় পরিষদীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন, রাজ্য বিধানসভার পক্ষ থেকে তার প্রতি শ্রদ্ধা প্রদর্শনের জন্য যথাযথ উদ্যোগ তিনি গ্রহণ করুন। বঙ্কিমচন্দ্রের রচনাবলী যাতে সুলভে পাওয়া যায় তার জন্য ব্যবস্থা করুন এবং বঙ্কিমচন্দ্রের নামে রাজ্যের প্রতিটি বিশ্ববিদ্যালয়ে একটি করে চেয়ার যাতে হতে পারে, তার ব্যবস্থা করুন।

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পরিবহনমন্ত্রীর মাধ্যমে কেন্দ্রীয় রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে দিয়ে সাউথ ইস্টার্ন রেলওয়ের যে রেললাইন গিয়েছে তাতে কুলগাছিয়া, বাগনান এবং ঘোড়াঘাটা—এই তিনটি স্টেশন পড়ে। কুলগাছিয়াতে গ্রোথ ইণ্ডাস্ট্রিজ সেণ্টার গড়ে উঠেছে কাজেই এই স্টেশনটিকে অবিলম্বে উন্নত করা দরকার। এর পর বাগনান স্টেশনটি ৪টি জেলার সীমানায় অবস্থিত। হাজার হাজার মানুষ এই স্টেশন দিয়ে যাতায়াত করেন। তা ছাড়া গাদিয়াড়াতে যে ট্যুরিস্ট লজটি গড়ে উঠেছে তার পর্যটকরাও এই স্টেশন দিয়ে যাতায়াত করেন। এই স্টেশনের নিকটে যে লেভেল ক্রসিংটি আছে তার গেট দু-দিন অন্তর ভেঙে যায়। এর ফলে যে কোনও সময় সেখানে একটা বিশৃঙ্খলার সৃষ্টি হতে পারে। এই রেলপথ দিয়ে ৫ লক্ষ লোক যাতায়াত করেন কিন্তু রেলের রাস্তা একদম খারাপ হয়ে

*গিয়েছে কিন্তু তার কোনও ব্যবস্থা করা হয়নি। এর জন্য বারবার রেলমন্ত্রকের কাছে আবেদন-নিবেদন এবং এমন কি গণ-দরখাস্ত পর্যন্ত করা হয়েছে।* রেল স্টেশনে খাতায়-কলমে একটি পুলিশ ক্যাম্প থাকলে ; কার্যত তা নেই। ঐ এলাকায় হাজার হাজার ছাত্রছাত্রী এবং অন্যান্য যাত্রীদের নিরাপত্তার স্বার্থে অবিলম্বে রেল মন্ত্রককে ব্যবস্থা নেওয়া দরকার। আমাদের দাবি, অবিলম্বে বাগনান স্টেশনকে উন্নত করা হোক, কুলগাছিয়ায়, যেখানে গ্রোথ ইণ্ডাস্ট্রি সেন্টার গড়ে উঠেছে, সেখানেও উন্নত ধরনের ব্যবস্থা করা হোক। তা না হলে যে কোনও সময় অবস্থা খারাপ হতে পারে।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হাওড়া জেলার শ্যামপুর হচ্ছে কৃষিপ্রধান এলাকা। ঐ এলাকায় দামোদর নদী মজে গিয়েছে। সেখানে নদী মজে গিয়ে একেবারে জমির মতন হয়ে গিয়েছে। আমার অনুরোধ, ভাগিরথীর মুখে শিবগঞ্জে একটি স্লুইস গেট নির্মাণ করা হোক। দামোদর নদীকে সংস্কার করে কৃষিকাজের জন্য সেচের ব্যবস্থা করা হোক। আর শিবগঞ্জে স্লুইস গেট নির্মাণ করে জল আটকে রেখে সেচের কাজের জন্য তা দেবার ব্যবস্থা করা হোক।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আমার মূল বক্তব্য হচ্ছে, আমার কেন্দ্রে, নন্দীগ্রাম বিধানসভা কেন্দ্রের দু-নং ব্লকে একটা ২৫ বেডের হাসপাতালকে ৩ বছর আগে ৫০ বেডে উন্নীত করার জন্য সরকারি আদেশ জারি হওয়া সত্ত্বেও, আমি অ্যাকুইজিশন করে দেওয়া সত্ত্বেও, আজ পর্যন্ত সেই আদেশ কার্যকর হয়নি। সবচেয়ে দুর্ভাগ্যজনক ঘটনা, ইতিমধ্যে ওখানে ডাক্তার এবং অন্যান্য কর্মচারিদের কোয়ার্টারগুলো সহ পুরোনো ২৫ শয্যার হাসপাতাল বিল্ডিংটি ভেঙেচুরে শোচনীয় আকার ধারণ করেছে। প্রতিটি গৃহের ছাদ দিয়ে জল পড়ছে। আমি নিজে এ বিষয়ে স্বাস্থ্যমন্ত্রীর কাছে এবং ডিপার্টমেন্টে গিয়ে দরবার করেছি, কিন্তু এখন পর্যন্ত কোনও ফল পাইনি। এই অবস্থায় আমি আর একবার আপনার মাধ্যমে অন্তত বিনয়ের সঙ্গে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন করছি, অবিলম্বে ঐ গুরুত্বপূর্ণ হাসপাতালটির জন্য কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হোক। সামনেই বর্ষা আসছে, বর্ষা এসে গেলে ওখানে কাজকর্ম ব্যাহত হবে। সেজন্য অবিলম্বে ওখানে পুরোনো বাড়িগুলোর সংস্কার কার্য এবং নতুন বাড়ির নির্মাণ কার্য আরম্ভ করার দাবি জানাচ্ছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর ব্যাপারের প্রতি মাননীয় জল সরবরাহমন্ত্রী এবং বিদ্যুৎমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মালদা জেলার উত্তরাঞ্চলে ভূগর্ভস্থ জলস্তর ভীষণভাবে নেমে গেছে। বেশিরভাগ টিউবওয়েলগুলোই অকেজো হয়ে গেছে। মানুষ খাবার জল পাচ্ছে না, চাষিরা জমিতে জল দিতে পারছে না। এমন কি হাটগুলোয় পর্যন্ত জল সরবরাহ করা হচ্ছে না। এছাড়া বিদ্যুতের অবস্থা ওখানে এমন হয়েছে, আগে রাত ১০-টার পর টিউবলাইট জ্বলত, এখন সারা রাত টিউবলাইট জ্বলছে না। ওখানে বর্তমানে দিনে মাত্র ২ ঘণ্টা করে জল সরবরাহ করার ব্যবস্থা

চালু আছে। আমি মাননীয় জল সরবরাহমন্ত্রীকে অনুরোধ করছি, অন্তত দিনে ৬ ঘণ্টা জল সরবরাহ করা হোক এবং প্রতিটি গ্রামে জল সরবরাহ করার ব্যবস্থা করা হোক। হাটগুলোয় জল সরবরাহ করা হোক। হাটের দিন হাটে ২ টাকা টিন দরে জল বিক্রি হচ্ছে। আমার ৭০ বছর বয়স হয়ে গেল, এ জিনিস অতীতে কখনো দেখিনি। এখন এই জিনিস ওখানে দেখছি। অবিলম্বে ওখানে জল এবং চুখা থেকে বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা করা হোক।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় আমার কেন্দ্রের জলঙ্গী ব্লকে—১০টি গ্রাম পঞ্চায়েত আছে। সেগুলোর মাঝ ভাদুরিয়াপাড়া থেকে ধনীরামপুর ভায়া খয়ড়ামারি একটা পি. ডাবলু. ডি-র রাস্তা তৈরি হয়েছে। কিন্তু সেখানে একটা নালার ওপর একটা ছোট সেতুর অভাবে ১০-টি গ্রাম পঞ্চায়েতই দীর্ঘদিন ধরে বিচ্ছিন্ন হয়ে আছে। মাঝে মাঝে আমরা ওখানে কাঠ পেতে সাময়িকভাবে যাতায়াতের ব্যবস্থা করি। সারা বছরই ১০-টি গ্রাম পঞ্চায়েতের সমস্ত মানুষদের প্রচণ্ড অসুবিধা ভোগ করতে হয়। সেজন্য আমি মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের কাছে দাবি জানাচ্ছি অবিলম্বে ওখানে ঐ সেতুটি নির্মাণ করা হোক। সেতুটি নির্মিত হলে ১০-টি গ্রামের, বিশেষ করে ফকিরাবাঁধ, হরেকৃষ্ণপুর, সীতানগর, চক-রামপ্রসাদ, দেবীপুর প্রভৃতি গ্রামের মানুষদের বিশেষ সুবিধা হবে। সেইজন্য আমি আবার দাবি করছি অবিলম্বে ব্রিজটি নির্মাণের ব্যবস্থা করে জনগণের সুবিধা করে দেওয়া হউক।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি জলসম্পদ উন্নয়ন এবং অনুসন্ধান দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এখন বোরো ধানের চাষ চলছে। ধানের শিস ফোটার ঠিক প্রাক্কালে—দিন ১০ আগে আমার বিধানসভা এলাকার রামপাড়ার ডিপ টিউবওয়েলটির ট্রান্সফর্মার পুড়ে যায়। সেখানকার লোকজনেরা, স্থানীয় প্রশাসনিক কর্তৃপক্ষ, এমন কি সভাপতি পর্যন্ত বিষয়টা ডি. ই.-কে জানিয়েছেন। কিন্তু এখন পর্যন্ত ওখানে ট্রান্সফর্মারটি মেরামত করার বা বদল করার কোনও ব্যবস্থা করা হয়নি। অথচ জলের অভাবে বিস্তীর্ণ এলাকার সমস্ত বোরো ধান রোদে পুড়ে নষ্ট হয়ে যাচ্ছে। অগভীর নলকূপগুলির জলের লেভেল নিচে নেমে যাওয়ায় সেগুলো থেকে জল পাওয়া যাচ্ছে না। ডিপ টিউবওয়েলটি বিদ্যুতের অচল হয়ে পড়ার জন্য ১০০ একর জমির ধান শেষ হয়ে যেতে চলেছে। যখন শিস বেরোবার উপক্রম সেই মুহূর্তে। তাই দ্রুত ট্রান্সফর্মার যাতে সরবরাহ করা হয় এই আবেদন মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে রাখছি।

[1-10 — 1-45 p.m.] **(Including Adjournment)**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** শ্রী পান্নালাল মাজি। আপনাকে আমি আগে ডেকেছিলাম, কিন্তু আপনি ছিলেন না। আজকে আপনাকে বলতে দিলাম, ভবিষ্যতে আর দেব না।

**শ্রী পান্নালাল মাজি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উদয়নারায়ণপুর এবং জাঙ্গীপাড়া এলাকায় বিদ্যুতের ভোল্টেজ ভয়ানক কমে গেছে এবং লোডশেডিং প্রায়ই হচ্ছে। এখন কোল্ড স্টোরেজের পিরিওড। ২৩০

থেকে ২৪০ ভোল্টেজ থাকছে, কিন্তু যেখানে ৩২০ থেকে ৩৫০ ভোল্টেজ হওয়া দরকার। ফলে বীজ আলুর কল গজিয়ে যাচ্ছে। কোটি-কোটি টাকার ফসল নষ্ট হয়ে যাবে। চাষীদের ফসল নষ্ট হয়ে যাবে। আমি মাননীয় বিদ্যুৎমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, অবিলম্বে হস্তক্ষেপ করে ভোল্টেজ যাতে বাড়ে এবং লোডশেডিং যাতে বন্ধ হয় তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন। এছাড়া ডিপ টিউবওয়েলগুলি চলছে না ভোল্টেজ কম থাকার জন্য। পি. এইচ. ই-র মাধ্যমে যে পানীয় জল সরবরাহের ব্যবস্থা আছে, ভোল্টেজের ঠিকমতো পানীয় জল সরবরাহ করা যাচ্ছে না। বীজ আলু নষ্ট হয়ে যাচ্ছে, এলাকার ফসল শুকিয়ে যাচ্ছে। তাই মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, অতি সত্বর যাতে ব্যবস্থা গ্রহণ করেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন বিরতি। আবার আমরা ১-৪৫ মিনিটে মিলিত হব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব ইনফরমেশন আমি আপনার মাধ্যমে বিধানসভায় জানাই যে, পশ্চিমবাংলার বিভিন্ন গ্রাম আছে, যেখানে ১০ হাজার রেশন কার্ড দরকার, কিন্তু যেখানে মাত্র ৩০০-৪০০টা রেশন কার্ড দেওয়া হচ্ছে এবং গ্রামের গরিব মানুষ রেশন তোলার জন্য নতুন করে রেশন কার্ড পাচ্ছে না। নতুন করে রেশন কার্ড না দেওয়ার ফলে সারা পশ্চিমবাংলার সাধারণ মানুষ একটা বিরাট সংকটের মধ্যে পড়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বিষয়ে খোঁজ নিয়ে জানলাম যে, খাদ্য দপ্তর থেকে এই রকম নাকি কোনও সার্কুলার দেওয়া নেই যে, নতুন কোনও রেশন কার্ড দেওয়া হবে না। কিন্তু গ্রামের গরিব মানুষদের রেশন কার্ড না দেওয়ার ফলে তাদের কষ্ট হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তিনি যেন অবিলম্বে একটা সার্কুলার দেন, যাতে গ্রামের ওইসব গরিব মানুষরা রেশন কার্ড পান এবং রেশন কার্ড না পেলে গরিব লোকরা যে বাজার থেকে কিনে খাবে সে অবস্থাও তাদের নেই। আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর কাছে আবেদন রাখছি, যাতে অবিলম্বে ওই সমস্ত গরিব লোকদের রেশন কার্ড দেওয়ার ব্যবস্থা করা হয় এবং জরুরিভিত্তিক ব্যবস্থা গ্রহণ করা হয়।

[1-45 — 1-55 p.m.] (After Adjournment)

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 51

**Mr Deputy Speaker :** Now discussion on Demand No. 51.

**শ্রী কিরণময় নন্দ ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৫১ নং খাতের অধীন "২৪০৫—মৎস্য", "৪৪০৫—মৎস্যচাষের মূলধনী ব্যয়" এবং "৬৪০৫—মৎস্য ঋণ" খাতে ১৯৯৫-৯৬ সালের জন্য ৩৮,৫৫,৭১,০০০) আটত্রিশ কোটি পঞ্চান্ন লক্ষ একাত্তর হাজার) টাকা ব্যয়-বরাদ্দ মঞ্জুরির

প্রস্তাব উত্থাপন করছি। ভোট-অন-অ্যাকাউন্টে মঞ্জুরীকৃত ১২,৮৬,০০,০০০ (বার কোটি ছিয়াশি লক্ষ) টাকা এর অন্তর্ভুক্ত।

২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সভার মাননীয় সদস্যদের অবগতির জন্য এই দপ্তরের বিগত দিনের কাজকর্মের সাফল্য এবং আগামীদিনের কর্মসূচি সংক্ষেপে উপস্থিত করতে চাই।

৩। মৎস্য উৎপাদনের ক্ষেত্রে এই রাজ্য উল্লেখযোগ্য সাফল্য অর্জন করতে সক্ষম হলেও এখনও চাহিদা ও উৎপাদনের মধ্যে ফারাক থেকে গেছে। এই ফারাক দূরীকরণের জন্য মাছের উৎপাদনে প্রয়োজনীয় ও গুরুত্ব দেওয়া হয়েছে। চাহিদা এবং উৎপাদনের মধ্যে কিছুটা ব্যবধান থাকলেও পশ্চিমবঙ্গ খাদ্যপোযোগী মাছের উৎপাদনে সারা দেশে শীর্ষ স্থানে রয়েছে। শুধু তাই নয়, অন্তর্দেশীয় মৎস্য উৎপাদনে অন্যান্য রাজ্য পশ্চিমবঙ্গের অনেক পিছনে।

৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানাতে চাই যে সম্প্রতি কয়েক বছরে মৎস্যদপ্তর তার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যেও মৎস্য চাষে ব্যাপক আধুনিক প্রযুক্তির ব্যবহার প্রচলন করে গ্রামের দরিদ্র মৎস্যজীবী, মৎস্য চাষি এবং মহিলা মৎস্যচাষিদের মধ্যে উল্লেখযোগ্য সাফল্য আনতে পেরেছে। মৎস্য চাযে এই আধুনিক প্রযুক্তি গ্রহণের মাধ্যমে মৎস্যচাষের সাথে যুক্ত দরিদ্র মৎস্যচাষিগণ তাঁদের আর্থ-সামাজিক অবস্থার কিছুটা উন্নতি ঘটাতে পেরেছেন।

৫। 'মৎস্য চাষী' উন্নয়ন সংস্থা' মৎস্যচাষিদের মধ্যে আর্থিক এবং প্রযুক্তিগত সহায়তা প্রদানের মাধ্যমে খাদ্যপোযোগী মাছের উৎপাদনে বিশেষ গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে। ১৯৯৩-৯৪ সালে ৩২০৮.৭২ হেক্টার জলা এবং পাহাড়ি অঞ্চলে ১৯৭.৫টি ইউনিট ঝোরায় মাছ চাষ কেন্দ্র এই প্রকল্পের আওতায় আনা হয়েছে। সবদিক থেকে উপকৃতের সংখ্যা দাঁড়িয়েছে ১৪৪৬১। ১৯৯৩-৯৪ সাল পর্যন্ত 'মৎস্যচাষী উন্নয়ন সংস্থা' প্রকল্পে ৯২৬৯৮.৮৯ হেক্টর জলাশয় এবং ঝোরায় মাছের ২০৭১টি কেন্দ্র আনা সম্ভব হয়েছে। ১৯৯৩-৯৪ সালে মোট ৩,০২,০৮৮ জন মৎস্যচাষি এই উন্নয়ন সংস্থায় উপকৃত হয়েছেন। তাদের মধ্যে ৮৪,৭৮১ জন তফসিল জাতি এবং ৮২৮৪ জন উপজাতি সম্প্রদায়ের মানুষ গত বছর মাছের ফলন বাড়ানোর উদ্দেশ্যে জলাশয়ে বায়ু সঞ্চালন যন্ত্র এবং গলদা চিংড়ির চাষের প্রচলন শুরু করা হয়েছে।

৬। মৎস্যচাষি উন্নয়ন সংস্থার মতো 'নোনা জলের মৎস্যচাষি সংস্থাও' চিংড়ি এবং অন্যান্য নোনা জলের মাছের উৎপাদনে গুরুত্বপূর্ণ উদ্যোগ গ্রহণ করেছে। নোনা জলে মাছ চাষের অগ্রগতির উদ্দেশ্যে এই সংস্থার মাধ্যমে চাষীদের নানারকমের সহায়তা করা হচ্ছে। অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় মৎস্য দপ্তর নোনাজলে মাছ চাষের জলা নির্বাচনে অধিক গুরুত্ব আরোপ করেছে। "মাছ এবং চিংড়ি চাষ" ধরনের প্রকল্প বিশ্ব ব্যাঙ্ক অনুমোদন করেছেন। ক্যানিং, দীঘিরপাড়, দাদনপত্রবাড় এবং দিঘাতে চিংড়ি চাষের প্রকল্প হাতে নেওয়া হয়েছে। ব্যক্তিগত এবং সমবায়ের যৌথ উদ্যোগে নয়াচরের মীনদ্বীপে একটি বড় ধরনের চিংড়ি উৎপাদন কেন্দ্র তৈরি হবে।

৭। সমুদ্রে মৎস্য শিকারের ক্ষেত্রেও দরিদ্র মৎস্যজীবিদের নানাভাবে সহায়তা দেবার কাজ চলছে। দরিদ্র মৎস্যজীবিদের মধ্যে যন্ত্রচালিত নৌকা, মৎস্য বন্দর, মাছ নামানোর জেটি ইত্যাদি পরিকাঠামো সৃষ্টির মাধ্যমে মৎস্য দপ্তর দরিদ্র মৎস্যজীবিগণের রোজগার বৃদ্ধির নিশ্চয়তা সৃষ্টি করতে পেরেছে। ফেজারগঞ্জেও একটা মৎস্যবন্দর তৈরির কাজ প্রায় শেষ হয়ে এসেছে এবং খুব তাড়াতাড়িই এই বন্দরটি ব্যবহারের জন্য খুলে দেওয়া হবে। হাতানিয়া-দোয়ানিয়া নদীর উপর নির্মীয়মান বার্জ-জেটির কাজ শেষ হলে কলকাতা আর ফ্রেজারগঞ্জের মধ্যে সরাসরি সড়ক যোগাযোগ স্থাপন সম্ভব হবে। এ বছরেই এই জেটি তৈরির কাজ শেষ হবে বলে আশা করা যায়। মেদিনীপুর জেলার শংকরপুরে মৎস্যবন্দর কাজে সাফল্যের পর মৎস্যদপ্তর শংকরপুরে দ্বিতীয় ধাপের কাজ হাতে নেওয়ার উদ্যোগী হয়েছেন। এই প্রস্তাবিত বন্দরের কাজ অনুমোদন করার জন্যে ভারত সরকারের কাছে পাঠানো হয়েছে। 'জাতীয় সমবায় উন্নয়ন নিগমের' মাধ্যমে সমুদ্রে মৎস্য শিকারের কাজে নিযুক্ত ও নিবন্ধকৃত মৎস্যজীবী সমবায় সমিতিকে যন্ত্রচালিত নৌকা দেওয়া হচ্ছে। এখনও পর্যন্ত ২৫০ খানা এই যন্ত্রচালিত নৌকা দেওয়া হয়েছে। সমুদ্রে মাছ ধরার কাজে আধুনিক বিজ্ঞানসম্মত প্রযুক্তি ব্যবহারের যথাযথ প্রশিক্ষণ দেবার জন্যে মেদিনীপুরে জেলার দিঘা এবং দক্ষিণ চব্বিশ পরগনা জেলার নামখানায় দুটি প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন করা হয়েছে। এখনও পর্যন্ত সমুদ্রে মৎস্য শিকারে নিযুক্ত ৩০৯০ জন মৎস্যজীবীকে এ ধরনের প্রশিক্ষণ দেওয়া হয়েছে। রাজ্যের মৎস্যজীবিদের আর্থ-সামাজিক অবস্থার সার্বিক উন্নয়নের পাশাপাশি 'বেনিফিস' অর্থাৎ 'পশ্চিমবঙ্গ মৎস্যজীবী সমবায় শীর্ষ সমিতি' রাজ্য সরকার এবং 'জাতীয় সমবায় উন্নয়ন নিগমের' সহায়তায় নানারকমের উন্নয়নমূলক কাজ করে চলেছে। এই সমিতি ইতিমধ্যেই পশ্চিমবঙ্গ সমবায় সংহত মৎস্য উৎপাদন প্রকল্পের দুটো ধাপের কাজ হাতে নিয়েছেন। প্রথম ধাপের সমস্ত কাজ শেষ হয়েছে। উত্তর চব্বিশ পরগনা, হুগলি, নদীয়া, মুর্শিদাবাদ, উত্তর দিনাজপুর ও দক্ষিণ দিনাজপুর জেলায় 'জাতীয় সমবায় উন্নয়ন নিগম' ৫,৩৬ কোটি টাকার বিল ফিশারিজ প্রকল্পের কাজ হাতে নিয়েছেন। ৮৪টি বিলে ৫,০০০ হেক্টার জলায় উৎপাদনের কাজ চলছে।

৮। দরিদ্র মৎস্য চাষী এবং গ্রামীণ মানুষের আর্থ-সামাজিক অবস্থার উন্নতি সাধনের উদ্দেশ্যে নানাবিধ কল্যাণকর প্রকল্প রূপায়ণের কাজ হাতে নেওয়া হয়েছে। এ ধরনের কল্যাণকর প্রকল্পের মধ্যে মৎস্যচাষি এবং মহিলা মৎস্যচাষীদের প্রশিক্ষণ, মিলনগৃহ নির্মাণ, জাতীয় উন্নয়ন তহবিলের আর্থিক সহায়তায় আদর্শ মৎস্যজীবি গ্রাম, মৎস্যজীবিগণের দুর্ঘটনাজনিত জীবন বিমা, মৎস্যজীবী গ্রামের রাস্তা এবং বৃদ্ধ ও অক্ষম মৎস্যজীবিদের অবসরকালীন ভাতা ইত্যাদি প্রকল্প বিশেষ উল্লেখযোগ্য।

এ প্রসঙ্গে আমি মাননীয় সদস্যগণকে জানাতে চাই যে, সারা ভারতে পশ্চিমবঙ্গই একমাত্র রাজ্য যেখানে বৃদ্ধ, অশক্ত এবং প্রতিবন্ধী মৎস্যজীবিদের আর্থিক নিরাপত্তার কথা ভেবে এই অবসরকালীন ভাতা প্রদান প্রকল্প রূপায়িত হচ্ছে।

৯। কল্যাণীর কুলিয়ায় অবস্থিত রাজ্য মৎস্য চাষ গবেষণা কেন্দ্রে মৎস্যচাষের সাথে সম্পৃক্ত নানা বিষয়ে প্রয়োজনভিত্তিক গবেষণার কাজ চলছে। খাদ্যোপযোগী মাছের

উৎপাদন বৃদ্ধি, উন্নতমানের মৎস্যজীবি, কৃত্রিম উপায়ে মাছের প্রজনন, মাগুর চাষ এবং মিঠে জলে চিংড়ি এবং মুক্তাচাষ ইত্যাদি বিষয়ক আধুনিক প্রযুক্তির কাজ সন্তোষজনকভাবে এগোচ্ছে।

মাগুরমাছ চাষের প্রযুক্তি এবং মিঠা জলে চিংড়ি চাষের সাফল্য বিশেষ উল্লেখযোগ্য।

সম্প্রতি মিঠা জলের ঝিনুকে কৃত্রিম উপায়ে বেশি সংস্থাপনের মাধ্যমে মুক্তা উৎপাদন এবং গ্রামের পুরুষ ও মহিলাদের এই কাজে প্রয়োজনীয় প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। গবেষণাগারের আধিকারিকগণ মিঠে জলে চিংড়ি চাষ, মাগুর প্রজনন এবং মুক্তাচাষ ইত্যাদি বিষয়ে গবেষণালব্ধ অভিজ্ঞতা সাধারণ মানুষের এবং চাষীদের পুকুরে হাতে কলমে শেখানোর কাে বিশেষ সাফল্য লাভ করেছেন। গ্রামীণ উন্নয়ন দপ্তর এবং বিজ্ঞান ও প্রযুক্তি দপ্তরের সহায়তায় এ ধরনের প্রশিক্ষণ প্রকল্পে আজ পর্যন্ত ১০৪ জন পুরুষ ও মহিলাকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে।

১০। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের জানাতে চাই যে, প্রাণী সম্পদ বৃদ্ধি এবং মৎস্য উৎপাদনের প্রয়োজন ও গুরুত্ব উপলব্ধি করেই রাজ্যে "পশ্চিমবঙ্গ প্রাণীসম্পদ ও মৎস্য বিজ্ঞান" বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠা করা হয়েছে। এই প্রস্তাবিত বিশ্ববিদ্যালয়ে একটি মৎস্য বিজ্ঞান বিশেষজ্ঞ বিভাগ থাকবে।

১১। মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে, পশ্চিমবঙ্গ 'জাতীয় উৎপাদন কাউন্সিল' আয়োজিত উৎপাদনশীলতার ক্ষেত্রে পরপর আটবার শীর্ষস্থান লাভের পুরস্কার পেয়েছে। মৎস্য উৎপাদনে রাজ্য অন্যান্য সব রাজ্য থেকে অনেক এগিয়ে। আমি আন্তরিকভাবে এই বিশ্বাস রাখি যে মাছের উৎপাদনে পশ্চিমবঙ্গের স্বয়ম্ভর হওয়া এবং মৎস্যজীবিগণের আর্থ-সামাজিক অবস্থার উন্নতি ঘটানোর এই বিশাল কর্মযজ্ঞের রূপায়ণে বিধানসভার মাননীয় সদস্যগণ, সাধারণ প্রশাসন, ত্রিস্তর পঞ্চায়েত এবং সর্বোপরি পশ্চিমবাংলার সাধারণ মানুষের সর্বপ্রকারের সাহায্য-সহায়তা আমরা পাব।

১২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কটি কথা বলে আমি মৎস্য বিভাগের ১৯৯৫-৯৬ সালের ব্যয়-বরাদ্দের দাবি সভায় অনুমোদনের জন্য পেশ করছি।

**Mr. Deputy Speaker :** There are seven cut motions to Demand No. 51. All the cut motions are in order. Now, I request the members to move their cut motions.

**Shri Deba Prasad Sarkar** and **Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re 1/-

**Shri Subrata Mukherjee, Shri Prabir Banerjee** and **Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Mr Deputy Speaker :** Now, Dr. Zainal Abedin.

**Dr. Zainal Abedin :** Sir, I propose to make my observation. Sir, fishery is important in the economy for five reasons, (i) It employs a large population of the coastal line, (ii) It increases the nutritional level of the people, (iii) It adds to the food supply of the nation, (iv) because of aquapollution it adds to increase production from the inland water area and as such, (v) it alivate, the downtrodden fishermen to come to higher level. As such it eradicates poverty to a certain extent and the last there is enoromous scope in employment in the rural areas at least. These are five points, I would like to dilate upon. The tall claim of the Fisheries Minister is that the production of fish in West Bengal is the highest in the country.

It should be corelated to the national production. The national production of fish in 1951-52 was to the tune of 7.5 metric ton. And now what is the target? In 1994-95 the target is 47 lakh metric ton. So there is an increase of production at the national level. Not only West Bengal has increased because we eat fish and because there are inland water areas, but also because we have got a long stretch coastal line. The total coastal line of this nation is above 5.5 thousand kilometre. Hon'ble Minister will enlighten us about length of coastal line in West Bengal and the population dependent upon fishery. Sir, the production increased at the national level is more of the pelagic varieties than of inland varieties. But here, we hope with the introduction of modern technology and quality research —and also with the implementation of the 20-point programme and poverty alleviation programme and also JRY in the rural areas and Nehru Rojgar Yojana in the urban areas possibly a larger number of people in the field of fishery, could have given benefit than that of Hon'ble Minister is proud of. I think the Hon'ble Minister has failed in his perspective, in his planning also. Sir, this is the area where there is enormous scope of development in point of production, in point of employment and in point of export also. Fishery happens to be a segment of the economy where from we earn foreign exchange by exporting certain products and consequently as it is related to the agricultural sec'or the bye-products of fishery can be successfully utilised in the animal husbandry and animal resource development also. If there is a correlation between the Animal Resource Development and the Fishery Development at Fishery Department, then possibly the scope of progress will be larger. Because there is no coordination between those departments, I would like to put a word of suggestion to the Government to establish a correlation between the two department in order to extend maximum benefits to the people. There is scope for it. Sir, the Central Government had constituted Administra-

tive Reforms Commission and State Government had also constituted Administrative Reforms Committee under Dr. Asoke Mitra. They have recommended 91 recommendation. Now will the Hon'ble Minister answer whether the Govt. have accepted the recommendations of the Administrative Reforms Commission headed by former Prime Minister, Shri Morarji Desai. subsequently by Shri K. Hanumantya, whether they have accepted any of the recommendations whether they have accepted or agreed to certain recommendations of Dr. Ashoke Mitra's Administrative Reforms Committee. Here, the question comes, whether there will be a necessity for re-organisation of the administration right from the secretariat level to the directorate level. Hon'ble Minister will please tell us whether there is a necessity, taking into account of his experience for long long years, to maintain separate directorate and to maintain a secretariat just below the Council of Ministers. You will please tell us. As also I put the question to the Hon'ble Minister, you have Fishery Development Corporation, I understand, I do not know the fate because in press we have seen on a number of occasions that there is a dispute between the C.I.T.U. dominated employees and the management. I do not know whether the dispute has been resolved so long. So, the Hon'ble Minister will kindly enlighten the House as to whether the performance of the Fishery Development Corporation is up to the mark or it has been deteriorated by the political intervention, whether it has served the purpose for which it was set up and what is the audited annual report, up to what time it has been prepared and whether it has been circulated to us.

[1-55 — 2-05 p.m.]

Sir, it is painful to mention that this government because of its bankruptcy have discontinued the supply of Calcutta Gazette to the Honourable Members of the House. Previously, we used to receive the Calcutta Gazette and some other publication. We do not know what is happening with the government. Possibly it is a method of iron curtain dropping so that we can be kept in dark about what is happening in the various departments of the Govt.

Again, Sir, because of the export possibilities as also for the demand of internal consumption, whether a Brackish Water Fish Farmers' Development Agency has been set up here? Whether they are useful to the coastal population? And as much as the FFDA—Fish Farmers Development Agency is concerned whether they are useful also and that Brackish Water Fish Farmers' Development Agency is useful or not? The Honourable Minister has shown his anxiety—almost a lip service

only—for the amelioration of the condition of the poor fishermen. I have not found in his short speech delivered the copies of which have been distributed to us—the Hon'ble Fisheries Minister's speech happens to the shortest one—whether the coastal population and the people engaged in fisheries are being supplied diesel at a subsidised rate or not ? Because in your note, I find the column is blank, the column is absolutely blank. There is no mention whether you are giving any subsidy because it is a central sector, and whether in the way the State is being deprived of. In his speech, while expressing anxiety to improve the conditions of the fishermen possibly the Hon'ble Minister with his over enthusiasm has overlooked this point. As such, the result is the fishermen of this state are being deprived of while the fishermen of the other states are having diesel-subsidy all the times. The Hon'ble Minister will kindly enlighten whether the fishermen of the state engaged in marine fisheries are being supplied or delivered or distributed the power boats diesel at subsidised rate for their movement or not and also whether they are being given the vehicles or not ?

Again, Sir, there has been one or two questions here and the anxiety of the members have been put forward by their honourable Minister that there is a scope of piracy in the marine fisheries because the other government is there. Piracy in two kinds—our fishermen are being forcibly harassed by the buccaneers. Here the Hon'ble Minister will see another buccaneer is there. You can obtain information from the Hon'ble Member of Sagar who may be the leader of the buccaneers and who will enlighten us. These buccaneers—they are putting the fishermen during their operation for a large sum and etc. etc. You cannot deny that you depend upon the Home Department because the government is one. All are responsible for any event in the State. You cannot deny your collective responsibility of the Cabinet and for that matter, the Council of Ministers also. In that case, the Hon'ble Minister is bound to tell us what are the measures they have adopted to protect the poor fishermen engaged in marine fisheries and for their catches. Because, Sir, the government and also the political leadership here—I have found them very vocal about the various investment involved on World Bank Loans. I would like to make a specific query to the Hon'ble Minister of Fisheries as to what are the conditionalities, what are the terms of this World Bank loan and what is the burden on the population engaged in fisheries. You will please enlighten us. We have also heard that the NABARD has also come forward for advancing loans to the inland fishermen and here the Hon'ble Minister will enlighten us about the quantum of loans, conditions of loans, methods of

identification of the beneficiaries. The Congress Government led by late Rajib Gandhi brought about an amendment to the constitution in this connection.

So, will the Hon'ble Minister please tell us to what extent this government, local self-government, rural self government, I mean the panchayat institutions are involved in the Fisheries Sector ? Sir, you know there is a large extent of water areas in and around Calcutta and there has been disputes, tussels, court cases etc. What are the fates of these water areas in and around the Calcutta Metropolitan area ? Sir, there is development of brackish water fisheries in the district of the Hon'ble Minister. It is blessed with the special attention. We know it. But what is the system of identification of the lessees ? How do you have settled the lease of the water areas ? Have there any scheme for insurance ? In agricultural sector, there has been a demand for group insurance. Is there any measure contemplated by the Hon'ble young and energetic Minister for setting up and for protecting those fishermen with insurance scheme or insurance facilities ? I like to know because I find there is a very little scope. Here in this book we do not obtain information with regard to insurance facilities to the fishermen. Sir, this is the day of science and technology. The Hon'ble Minister has specifically mentioned that they have the proposed Animal Husbandry University. I do not find any allotment here for the said propose. I do not know whether the proposed university will advance the technical knowhow of the Fisheries Department on gratis because the government is bankrupt and as such Fisheries Department is not immune to bankruptcy. We do not know what is the term, what is the arrangement with the proposed Animal Resource Development University at Belgachia. Sir, the Hon'ble Minister is very anxious with the fisherwomen. I find there is small provision for them.

But in what way he proposes to involve them? What are the trainings? Will they prepare nets or repair nets? Or will they process the export products? Hon'ble Minister will please enlighten us on these areas also because Section 14 of the Constitution says the administration cannot discriminate between sex, religion, castes etc. etc. But young energetic Minister is very sympathetic to the women population. I appreciate it. But there are no details enumerated either in his speech or the proposed budget demands. I do not find very much scope for the women section here. At one point of time the entire Left Front Government was hostile to the women population. As such in the last municipal election they did not provide reservation of the women. As such possibly last but not the least the Government—there is a public

sector, there is the private sector and there is a new idea for joint sector. Also there is the co-operative sector. We want to know to what extent this co-operative sector has been articulated or organised both in coastal fisheries or inland fisheries. With the promulgation of the second amendment in land reforms, large number of inland water areas have been vested with the State Government. What is the fate of these large water areas because it is the area where you have acquired and set up co-operatives? We would like to know this.

[2-05 — 2-15 p.m.]

And there is a provision for loan. What is the amount of Subsidy? And what is the amount of technical super-managerial subsidy? You will please enlighten us with all this. There is a new disease, of course, during the Left Front Government, it is possibly that all fishes are also fasting in the sea and in the tanks. I don't know. But there is a disease, infecting fish population of all varieties, mainly the smaller scups. This is a new variety of disease. It was unknown to us so far. What are the methods he has adopted to deal with that? What are the insecticides he has applied ? What are the training, propaganda and publicity materials, with the help of the electronic media imparting knowledge to the fish farmers to protect their fishes and to protect their harvest from this new infection? You will please enlighten us on this area also. The young Hon'ble Fishery Minister is supplying packets to all on this Fish Budget Day, as if this will eradicate all your mischives and your misrule. Because you have been failed to protect the interest of the fishermen, because you have been failed to arrest the price of fishes. These are the inland fishes. These are not available at easy price or at cheaper price. The other day you told us that the fishes would be available at Rs. 20/-. I don't know, what type of fish is available at Rs. 20/-, possibly not the real fish. You said that fish is available at Rs. 20 per k.g. But I don't know, if it is available at that price. About your negotiation with Bangladesh for providing hilsa fishes from Bangladesh, I don't know whether it has been suspended or whether it has been given effect to or whether it has been abandoned half-way. We don't know, there is not much mention about it. Well, we the bengali people are fond of fish and rice and Hon'ble Minister has been miserably failed to supply fishes at reasonable rates to the population and has been failed to take recourse of modern methods and advancement of technology, as such the large scope of generating employment to the coastal population generating employment to the inland fishermen, generating employment to the unemployed, generating larger stock of food for increasing population and bringing down the

price to a reasonable level—all get lost. I don't know much about the young Hon'ble Fish Minister's collision because fishes from Andhra, fishes from certain other states are coming into the market, otherwise the price should have been much higher. Anyway, because of the miserable failure of the Hon'ble Minister's show and because of the restricted and very shortest speech and because of the failure to mention certain items which are in demand in detail, I am sorry, Sir, I oppose this Demand made by Hon'ble Finance Minister on behalf of Hon'ble Young Fishery Minister. I oppose it.

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী তার ডিমান্ড নম্বর ৫১-তে যে ব্যয় বরাদ্দের প্রস্তাব রেখেছেন সেটা আমি সমর্থন করছি। মাননীয় জয়নাল আবেদিন মহাশয়ের কয়েকটি কথা, বিশেষ করে ওর 'অনারেবল মিনিস্টার উত্তর দেবেন' কথাগুলো আমার মাথায় লেগেছে। তিনি মাঝেমাঝেই জিজ্ঞাসা করেছেন যে, Hon'ble Minister please enlighten us, Hon'ble Minister will please reply it, or Hon'ble Minister will please give answer. Even though I oppose it. যদি অনারেবল মিনিস্টার ওর প্রতিটি প্রশ্নের উত্তর দেন তাহলে, whether our Hon'ble Leader of the opposition opposed it or agreed with it, I do not know.

আমাদের আসল কথা হচ্ছে, এই যে ফিশারিজ দপ্তর এই দপ্তর নিয়ে আমরা গর্ব করতে পরি। আজকে আমরা বলতে পারি, সারা ভারতবর্ষের কাছে উত্থাপিত করতে পারি এই মৎস্য দপ্তর শুধু পশ্চিমবাংলায় নয় সারা ভারতবর্ষের সামনে একটা দৃষ্টান্ত, এই দপ্তর নূতন দিক খুলে দিচ্ছে। সেই দিকটা হচ্ছে এই, কে কবে ভেবেছে এই দপ্তর নিয়ে, কে কবে শুনেছে এই সব কথা। আমরা শুনেছিলাম তমিলনাড়ুতে একটা বিশ্ববিদ্যালয় আছে। ফিশারি নিয়ে কালচার করার জন্য, সমুদ্রের মধ্যে এমন কিছু মাছ আছে, এমন কিছু প্রাণী আছে, এমন কিছু বাগদা আছে যা নিয়ে কালচার করা দরকার এবং তার জন্য বিশ্ববিদ্যালয় স্থাপন করা দরকার, এটা কখনও ভেবেছিলেন? আপনারা ২৮ বছরেও কিছু ভাবেননি। কেন ভাবেননি? ফিশারিকে গুরুত্ব দিয়ে সাধারণ মানুষের কাছে নিয়ে যাওয়া যায় এটা আপনারা চিন্তা করতে পারেননি। আজকে এই দপ্তরকে কোথায় নিয়ে যাওয়া হয়েছে দেখুন। আপনারা ওদের শুধু গালাগালি দিতেন জেলে বলে। আপনারা শুধু ফিসারম্যান বাই কাস্ট হিসাবে চিন্তা করতেন। আজকে সেই কনসেপ্টের সম্পূর্ণ পরিবর্তন করা হয়েছে। এখন হচ্ছে ফিশারম্যান বাই কাস্ট অ্যাজ ওয়েল অ্যাজ ফিশারম্যান বাই প্রফেশন করা হয়েছে। আজকে অনেক মানুষ এর মধ্যে ইনভলভড হয়েছে, অনেক গরিব মানুষ এসেছে, নানা সুযোগ সুবিধার মধ্যে দিয়ে এসেছে। আপনি জিজ্ঞাসা করেছেন পঞ্চায়েতকে কি ভাবে এর মধ্যে ইনভলভ করা হয়েছে? পঞ্চায়েতের ইনভলভমেন্ট দেখেননি? গ্রাম এলাকায় দেখবেন এফ. এফ. ডি.-এ স্কীম যেগুলি হচ্ছে, ছোট ছোট পুকুর নিয়েস্কীম হচ্ছে, মিষ্টি জলের ভেড়ি নিয়ে স্কীম হচ্ছে নোনা জলের ভেড়ি নিয়ে স্কীম হচ্ছে এবং যে সমস্ত কো-অপারেটিভগুলি হচ্ছে গরিব মানুষদের নিয়ে সেই কো-অপারেটিভগুলি গ্রাম পঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতিকে সাথে নিয়ে মৎস্য দপ্তরের সহযোগিতায় গড়ে উঠেছে। এই কো-অপারেটিভগুলি কো-অপারেটিভ ডিপার্টমেন্টের নয়, আজকে ফিশারিজ

ডিপার্টমেন্ট নিজে এই কো-অপারেটিভ করেছে ফিশারম্যানদের নিয়ে এবং তাদের রেজিস্ট্রেশন দিচ্ছে। এই ভাবে এই জিনিসগুলি হচ্ছে। এখানে আপনি বলেছেন ফিশারম্যানদের লাইফ ইন্সিয়োরেন্স কি আছে এবং তাদের গ্যারান্টি কি আছে? আপনি সমস্ত বইটা পড়ুন তাহলে দেখতে পাবেন। ফিশারম্যান যারা সমুদ্রে মাছ ধরতে যায়, ঝড়-ঝঞ্ঝায় যারা প্রাণ হারিয়েছে তাদের কি দেওয়া হয়েছে দেখতে পাবেন। এমন কি যারা ওলড ফিশারম্যান তাদের জন্য পেনশনের ব্যবস্থা করা হয়েছে। এই ব্যবস্থা ভারতবর্ষের মধ্যে প্রথম এখানে চালু করা হয়েছে। এটা আমাদের কাছে গর্বের বিষয়। মৎস্য দপ্তরের অগ্রগতি আমরা বরাবরের জন্য ধরে রেখেছি। নামখানা এবং শঙ্করপুরের ফিসিং হারবার করা হয়েছে, নামখানায় আরও একটা ফিশিং হারবার করার পরিকল্পনা আছে ফিসারম্যানদের জন্য। শত শত ট্রলার সেখানে আসবে। এই ট্রলাররা সেখানে পৌঁছে প্রথমে কি চায় সেটা যদি জয়নাল আবেদিন সাহেবকে জিজ্ঞাসা করি তাহলে উনি বলতে পারবেন না। What is the immediate requirement of the fishermen when they are coming from the sea? কি কি প্রয়োজন হয় ওনারা এই সব জানেন না। প্রথম দরকার হবে মাল আনলোড করা, দ্বিতীয় দরকার হচ্ছে জল, তৃতীয় দরকার হচ্ছে ফুয়েল এবং চতুর্থ দরকার হচ্ছে রসদ। এই সমস্ত জিনিসের প্রয়োজন হবে। এই সমস্ত বিষয় নিয়ে নামখানা ফিশিং হারবার তৈরি হয়েছে, খুব শীঘ্র এটা উদ্বোধন হবে, হয়ত মন্ত্রী মহাশয় এই ব্যাপারে ঘোষণা করতে পারেন। আগের ফিশারম্যানদের খুব দুঃখ ছিল, দারিদ্রের সাথে তারা লড়াই করেছে। সমুদ্রের মাঝখানে তারা মাছ ধরতে যেত একটা ছোট জাল নিয়ে এবং টু-সিলিন্ডার ট্রলার নিয়ে। আজকে এন. সি. ডি. সি. স্কীম হয়েছে, আজকে সেই ফিশারম্যানরা সিক্স-সিলিন্ডার বিশিষ্ট ট্রলার নিয়ে সমুদ্রের মাঝখানে চলে যাচ্ছে, ডিপ সি স্কীম আছে, সেখানে তারা ডিপ সি-তে গিয়ে মাছ ধরছে। একটা প্রশ্ন উঠেছে পাইরেসি নিয়ে। ভাল কথা।

বঙ্গোপসাগরকে লিজ দিয়েছে? আপনারাই তো দিয়েছেন। থানল্যান্ড ট্রলার, ফিলিপাইন্স ট্রলার ভারত মহাসাগরের মাঝখানে আসছে। আরও আশ্চর্য কথা, মারাত্মক কথা, দু টাকা লিটার ডিজেল সাপ্লাই দেবে গভর্নমেন্ট অব ইন্ডিয়া, কাদের? যারা ওখানে মাছ ধরবে। তারা বঙ্গোপসাগর থেকে মাদার প্রণ বেঙ্গল টাইগার প্রণ ধরে নিচ্ছে, ফলে সিড আসছে না। ভারত সরকার গ্যাট চুক্তিতে সই করেছে, তারই অবশ্যম্ভাবী পরিণতি হিসাবে বাধ্য হয়েছে পারমিশন দিতে। ভারত মহাসাগর, বঙ্গোপসাগরের কোস্টাল বেল্ট ধরে এই কাজ করবে। আপনি পাইরেসির কথা বলছিলেন? এই হচ্ছে কেন্দ্রীয় সরকারের লিগালাইজড পাইরেসি। এখন আইন করে লুন্ঠন চালাও এবং তারা ভারতবর্ষের বুকে এই জিনিসগুলো করবার চেষ্টা করছে শুধু পশ্চিমবাংলাকে ধ্বংস করার উদ্দেশ্যে। আপনি বললেন ভারতবর্ষের মধ্যে কোস্টাল বেল্ট পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি। কোথা থেকে এই হিসেবে পেয়েছেন জানি না। ভারতবর্ষের যতগুলো রাজ্য আছে যাদের কোস্টাল বেল্ট আছে, তাদের সবাইকে ধরতে হবে, গুজরাট থেকে আরম্ভ করে কেরালা, তামিলনাড়ু, অন্ধ্রপ্রদেশ, উড়িষ্যা। সেখানে দেখতে হবে কার কোস্টাল বেল্ট সবচেয়ে বেশি। তবুও আমরা আমাদের এখানে একটা সুনির্দিষ্ট পথে শৃঙ্খলাবদ্ধ ভাবে এগিয়ে যাচ্ছি বলে আমাদের এই ফিশারিতে উল্লেখযোগ্য ভূমিকা পালন করছি। আমি মনে করি, আমাদের এই বাজেটকে সবার সমর্থন জানানো উচিত।

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের কাছে মৎস্য বিভাগের মন্ত্রী ৫১ নম্বর ব্যয় বরাদ্দের অনুমোদনের বিষয়ে যা বলেছেন, তার বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মৎস্য মন্ত্রী এই বাজেট পেশ করার জন্য যে পুস্তিকা দিয়েছেন, তাতে কতগুলো সংখ্যা পরপর দেওয়া রয়েছে। তার মধ্যে ১১-তে লেখা রয়েছে—'মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে, পশ্চিমবঙ্গ জাতীয় উৎপাদন এবং উৎপাদনশীলতার ক্ষেত্রে পরপর ৮ বার শীর্ষস্থান লাভ করে পুরস্কার লাভ করেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ৮৪-৮৫ সালের কৃষ্ণনগর ১ নং ব্লকের অধীন পলদা বিলের মাধ্যমে উনি পুরস্কার পান ; সেই বিলের উৎপাদন দেখিয়ে দিয়ে প্রথম পুরস্কার পান। এই বিলটির বিস্তার কৃষ্ণনগর ১ নং ব্লক, কৃষ্ণগঞ্জ নির্বাচনী কেন্দ্র এবং চাপড়া কেন্দ্রের মধ্যে। আমার জিজ্ঞাস্য, উনি মন্ত্রী হিসাবে ইদানিংকালে ঐ পলদা বিল দেখতে গিয়েছিলেন কিনা।

[2-15 — 2-25 p.m.]

সরেজমিনে তদন্ত করতে মৎস্য বিভাগের অফিসারদের পাঠিয়েছেন কিনা। যে বিল থেকে প্রথম পুরস্কার পেলেন, সেই বিলের কি হাল-তবিয়ত, তা দেখতে গিয়েছেন কিনা। আমি অনুরোধ করব সেখানে গিয়ে দেখে আসতে। কারণ, আজকে সেই বিলে কোনওরকম মৎস্য চাষ হচ্ছে না। প্রথম পুরস্কার পাওয়া একটি বিল নষ্ট হয়ে যাচ্ছে, তারপরেও মৎস্যমন্ত্রী বলছেন, এখানে মৎস্য প্রচন্ড উৎপাদন হচ্ছে এবং মৎস্য চাষের সঙ্গে যুক্ত বিভিন্ন লোকের নাকি উপকার হয়েছে। আমি আবেদন করছি, বামফ্রন্টের বিধায়কদের নিয়ে একটা দল তৈরি করে সর্বদলীয় ভাবে ঐ পলদা বিলকে দেখে আসুক আমি সত্য বলছি না অসত্য ভাষণ দিচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি ৮ বার প্রথম পুরস্কার পেয়েছেন, ঠিক আছে। এই ৮ বার যদি প্রথম পুরস্কার পেয়ে থাকেন তাহলেও কি ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ সবচেয়ে এগিয়ে রয়েছে মৎস্য চাষ এবং উৎপাদনে?

সকালবেলা ঘুম থেকে উঠে পশ্চিমবঙ্গের সমস্ত জায়গাতে যা দেখি, পশ্চিমবঙ্গের বাইরে থেকে অন্ধ্রপ্রদেশ থেকে মাছ না আসলে পরে বাজারে মাছ পাওয়া যায় না। আমি দায়িত্ব নিয়ে এই কথা বলছি। ঐ মাছ আসলে পরে তবেই বাজারে ৪০-৫০ টাকা দরে মাছ পাওয়া যায়। এবং ঐ মাছ না আসলে মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত ও সাধারণ মানুষরা মাছ পায় না, তাদের আর্থিক ক্ষমতার বাইরে চলে যায়। বাঙালি মাছে ভাতে মানুষ। বাইরে থেকে মাছ না আসলে বাঙালি মাছ পায় না। মন্ত্রীর যদি সৎ সাহস থাকে তাহলে তিনি বলুন, আপনি যদি সত্যিই মাছের ব্যাপারে পশ্চিমবঙ্গে উন্নতি করে থাকেন, তাহলে বলুন, পশ্চিমবঙ্গের বুকে যে মাছের গাড়িগুলো বাইরে থেকে আসছে তা বন্ধ হলেও কিছু আসে যায় না। তাহলেই আমরা বুঝব এবং পশ্চিমবঙ্গের মানুষ বিশ্বাস করতে পারবে যে আপনি সত্যিই উন্নতি করেছেন এবং তারজন্যই প্রত্যেকবার প্রথম পুরস্কার লাভ করছেন। আমি জানি, মাননীয় মন্ত্রী মহাশয়ের সেই সাহস হবে না। বাইরে থেকে ট্রাকের পর ট্রাকে করে মাছ আসবে এবং তা বিভিন্ন বাজারে বিক্রি হবে, এই ভাবেই মানুষের চাহিদাকে পূরণ করা হচ্ছে। মেদিনীপুরের মীনদ্বীপে কেন্দ্রীয় কৃষিমন্ত্রী বলরাম জাখরকে দিয়ে উদ্বোধন করিয়ে ঢাকঢোল পিটিয়ে মৎস্য চাষের জন্য অনেক কিছু বলা হল। আমরা সংবাদপত্রের মাধ্যমে দেখলাম যে, বিশ্বব্যাঙ্কের সহায়তায় সেই

*প্রকল্পের কাজ চলছে। আমি মনে করি, মাননীয় মন্ত্রী মহাশয়ের বলা উচিত, বিশ্বব্যাঙ্কের কাছ থেকে কত ঋণ নিয়েছেন?* বিভিন্ন প্রকল্পে বাইরে থেকে, বিশ্বব্যাঙ্কের কাছ থেকে কত অর্থের যোগান হচ্ছে পশ্চিমবঙ্গের মৎস্য নিগমে অর্থ যোগান করবার জন্য, সেই কথা এখানে লেখা নেই। এখানে চিংড়ি চাষের কথা বলা হয়েছে, বড় বড় করে বলা হয়েছে যে এখানে চিংড়ির চাষ হচ্ছে। পশ্চিমবঙ্গে বিভিন্ন জায়গায় চিংড়ি চাষের জন্য—তা সে গলদা চিংড়ি হোক বা ছোট চিংড়ি হোক—যে চাষ হোক না কেন, তা কাদের মাধ্যমে বিদেশে পাঠানো হচ্ছে। সত্যিই যদি সরকারের নিয়ন্ত্রিত বাজার দরের মাধ্যমে পাঠানো হয়ে থাকে তাহলে কত বৈদেশিক মুদ্রা এখানে আসছে? তার হিসাব এখানে নেই। বিদেশি মুদ্রা অর্জনের জন্য যদি চিংড়ির চাষ হয় এবং তা বিদেশে যায় তাহলে আমি মনে করি, বৈদেশিক মুদ্রা আসছে এবং ভান্ডার স্ফিতকায় হচ্ছে। কিন্তু তার কোনও ছবি আমরা দেখতে পাচ্ছি না। উনি মৎস্য চাষের উন্নতি হয়েছে, উন্নতি হয়েছে বলছেন। গতবার নবদ্বীপে একটি মৎস্য প্রকল্পের উন্নয়নের জন্য একটি শিক্ষাকেন্দ্র গড়েছিলেন। এবারে বইয়ের মধ্যে সে সম্বন্ধে কিছু উল্লেখ নেই যে সেটির কতদূর অগ্রগতি ঘটেছে। বইতে সে সম্বন্ধে বিন্দুবিসর্গও নেই। সেটি কি সজীব আছে, না কি পলদা বিলের মতো মৃতপ্রায় হয়ে গেছে, এই কথা মন্ত্রী মহাশয় বলবেন। নদীয়া জেলায় অঞ্জনা ফিশ ফার্ম রয়েছে কয়েকশো একর জমি নিয়ে। সেখানে যারা মৎস্য চাষ করতেন কিছু সমাজবিরোধীদের দ্বারা খুনোখুনি হওয়ার পর মহামান্য হাইকোর্টে মামলা চলছিল, তা উইথড্র হলেও চাষ কি ঠিকমতো হবে? কৃষ্ণনগরের অঞ্জনা ফিশ ফার্মে মাছ চাষ ঠিকমতো হবে?

[2-25 — 2-35 p.m.]

সেই মাছ যাতে নিয়ন্ত্রিত বাজার দরে নদীয়া জেলার মানুষেরা পায় সেইদিকে দৃষ্টি দিতে আমি মন্ত্রী মহাশয়কে বলছি। আগে যে নিয়ন্ত্রিত বাজার দরে নদীয়া জেলার মানুষেরা মাছ পেত এখন তা পাচ্ছে না। কংগ্রেসি আমলে মাননীয় মুখ্যমন্ত্রী প্রফুল্ল সেনের আমলে মন্ডলের রহমান মৎস্যমন্ত্রী হিসাবে মন্ত্রিসভায় থাকাকালীন অঞ্জনা ফিস ফার্মিং তৈরি করে নদীয়া জেলার মানুষকে নিয়ন্ত্রিত বাজার দরে মাছ বিক্রি করেছিলেন। এখন সেই নিয়ন্ত্রিত দরে মাছ পাওয়া যাচ্ছে না। সেই কারণে মাননীয় মন্ত্রীর কাছে আমার জিজ্ঞাস্য, অঞ্জনা ফিশ ফার্মিংয়ে কত মাছ উৎপাদিত হচ্ছে এবং সেই মাছ কত দরে বাজারে বিক্রি করা হচ্ছে এবং সেই মাছের থেকে কত লাভ হচ্ছে সেটা জানাবেন। আমরা দেখেছি সমুদ্রে যারা মাছ ধরতে যায় সেইসব মৎস্যজীবীদের জন্য প্রশিক্ষণ কেন্দ্র খোলা আছে এবং তাদের প্রশিক্ষণ দেওয়া হয়। কিন্তু যারা গ্রামেগঞ্জে মৎস্য চাষ করে, সেইসব মৎস্যজীবীদের জন্যে কোনও প্রশিক্ষণের ব্যবস্থা নেই। তার ফলে ঠিকমতো মাছের চাষ করতে পারে না। আমরা শুনেছি সমবায়ের মাধ্যমে সোসাইটি করে নতুন কিছু করবেন, কিন্তু সেগুলো আমরা চোখে দেখছি না। সেই কারণে অঞ্জনা ফিশ ফার্মিংয়ের মাছ যাতে মানুষ নিয়ন্ত্রিত বাজার দরে নদীয়া জেলার সাধারণ মানুষ ক্রয় করতে পারে সেই অনুরোধ আমি আপনার মাধ্যমে মন্ত্রীর কাছে রাখছি। আরেকটি বিষয়ে জানাতে চাই সেটা হচ্ছে যে, সমুদ্রে মৎস্য সক্রিয় নিযুক্ত ৩ হাজার মৎস্যজীবীকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। সমুদ্রে যারা মাছ চাষ করতে যায় তাদের জন্য পরিচয় পত্র দেওয়া হয়েছে এবং অনেক রকম ব্যবস্থা করা হয়েছে কিন্তু সাধারণ মৎস্য চাষীদের ক্ষেত্রে সেই ধরনের পরিচয় পত্র দেওয়ার ব্যবস্থা নেই। তাদেরও যাতে পরিচয়পত্র দেওয়া যায় তার ব্যবস্থা

করুন। সর্বশেষে একটি কথা বলছি, আপনি একটি ভাল কাজ করেছেন সেটা হচ্ছে মুক্তো চাষের কথা বলেছেন। এই মুক্তো চাষের প্রশিক্ষণ হলে সাধারণ মানুষ উপকৃত হবে। সেক্ষেত্রে যাতে বিনা মেঘে বজ্রপাত ঘটে যেন পরিকল্পনাটা নষ্ট না হয়ে যায়। এই কথা বলে এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের মৎস্য বিভাগের মন্ত্রী শ্রী কিরণময় নন্দ যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাকে সম্পূর্ণ সমর্থন করছি। আমরা আশা করেছিলাম যে বিরোধীপক্ষের থেকে এই বাজেটকে সমর্থন করে মাননীয় মন্ত্রীকে ধন্যবাদ জানাবেন, কিন্তু দেখলাম তারা সে রকম কিছু করলেন না, বরং বিরোধিতা করলেন। আমরা দেখেছি ১৯৭৮ সালের আগেও মৎস্য বিভাগ বলে একটি বিভাগ ছিল, সেই বিভাগের অনেক কিছু কাজ করার ছিল, কিন্তু কিছু কাজ হয়নি। মৎস্যজীবীদের জন্য যে জলাভূমি আছে সেগুলো ব্যবহার করে সাধারণ মানুষকে সুস্বাদু মাছ খাওয়ানো হয়নি। সেই সম্পর্কে সরকারের কোনও চিন্তা ভাবনাও ছিল না। সেই কংগ্রেসি আমলে মানুষের কথা ছিল খাদ্য দাও, ফেন দাও, না খেয়ে মানুষ মরে যেত এবং না খেতে পেয়ে গ্রাম থেকে মানুষ শহরের দিকে আসত। সেই সময়ে সরকারের চিন্তা ভাবনা ছিল না কি করে মাছ চাষ বাড়ানো যায় এবং মানুষের উপকার করা যায়। মৎস্য উৎপাদনের দিকে তখন ঝোঁকই ছিল না। আমরা আসার পরে এই সরকার উপলব্ধি করলেন যে, গ্রামে অর্থনৈতিক উন্নয়ন করতে হলে পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের অর্থনৈতিক বিকাশ ঘটাতে হবে এবং এরমধ্যে দিয়েই মৎস্য চাষ করা হয়েছে। এখন গ্রামের মানুষের ক্রয় ক্ষমতা বেড়েছে। আগে গ্রামের গরিব মানুষেরা মাছ কিনতে পারত না, কিন্তু এই সরকারের অর্থনৈতিক বিকাশের ফলে গ্রামের মানুষেরও ক্রয় ক্ষমতা বেড়েছে এবং মাছ ক্রয়েরও চাহিদা বেড়েছে। মাছ যেহেতু পশ্চিমবঙ্গবাসীর সবচেয়ে প্রিয় খাদ্য সেই কারণে যে পরিমাণ মাছ আমাদের দরকার সেই তুলনায় উৎপাদন হচ্ছে না কিন্তু তবুও সরকার তার চেষ্টার ক্রটি রাখেননি। আমরা আসার পর যে বিল, জলাভূমি ছিল সেগুলো সংস্কার করেছি এবং মৎস্যজীবিদের যে গ্যারান্টি ছিল না সেক্ষেত্রে পঞ্চায়েতের মাধ্যমে ব্যবস্থা নেওয়া হয়েছে এবং ইরিগেশন স্কিমের মাধ্যমে নানাভাবে অগ্রগতি ঘটানোর চেষ্টা করা হচ্ছে। এর জন্য ফিসারিজ কমিটি করে ইরিগেশন ডিপার্টমেন্ট এবং পঞ্চায়েতের ভেস্টেড ল্যাণ্ডকে কাজে লাগিয়ে, এর ভেতর দিয়ে মাছের পোনা চাষ করার চেষ্টা করছেন। এরজন্য মৎস্যজীবিদের ট্রেনিং দিয়ে, শিক্ষা দিয়ে উন্নত করার চেষ্টা করছেন।

সর্বপরি ঐ শ্রেণীর বৃদ্ধ মৎস্যচাষী যারা আছেন তাদের জন্য পেনশনের ব্যবস্থা করা হয়েছে। ভারতবর্ষে এটা একটা নতুন জিনিস। মৎস্যচাষের জন্য আমরা ৮ বার পুরস্কার নিয়ে এসেছি। এই পুরস্কার জ্যোতিবাবু আমাদের দেননি, কেন্দ্রীয় সরকার দিয়েছেন। ওরা বলেছেন, এটা নাকি কাগজে-কলমে "হিসাব।" কিন্তু আট বার কোথাও কোন রাজ্য মৎস্যচাষে পুরস্কার পেয়েছে? না, পায়নি। এটা একটা রেকর্ড। এইরকম আর কোথাও নেই। আরো যেটা করেছি সেটা হচ্ছে, নিজেদের প্রয়োজনের মাছ উৎপাদনে আমরা শীর্ষ স্থানে রয়েছি। যে কাজ হয়েছে তার আপনারা গুনগান করুন এবং যে কাজ হয়নি তার সমালোচনা করুন। কিন্তু শুধু বিরোধিতা করার জন্য বিরোধিতা করবেন না। এটা ঠিক নয়। আমরা যেটা পারি সেটা পারি, যেটা পারিনা সেটা পারি না। সর্বদা গ্রামের গরিব মানুষকে সঙ্গে নিয়ে আমরা কাজ করতে

চেষ্টা করি। কিন্তু আপনারা সমস্ত কিছু ঠিক করেন দিল্লি থেকে। যাই হোক, এ সম্পর্কে মন্ত্রী মহাশয়ের কাছে একটা সুনির্দিষ্ট প্রস্তাব আছে। এখানে, আমাদের পশ্চিমবাংলায় অনেক ভেস্টেড ল্যাণ্ড পড়ে আছে। এই জমি পঞ্চায়েত সমিতির অধীনে আছে। সেইগুলো যাতে পঞ্চায়েত সমিতি থেকে নিয়ে ঐ অঞ্চলের যারা ছোট ছোট ফিশারম্যান তাদের হ্যাণ্ডওভার করা যেতে পারে। এজন্য এ এলাকার মৎস্যজীবিরা যাতে সেখানে চাষ করতে পারে, উপযুক্ত বীজ, মাছ এবং ট্রেনিং পায় সেই ব্যবস্থা ভালোভাবে করতে হবে। আজকে চিংড়ি বিদেশে চলে যাচ্ছে, বিদেশি মুদ্রা আসছে। কিন্তু বিভিন্ন কাজের সময় যেমন—বিবাহ, পৈতে, অন্নপ্রাশন প্রভৃতির সময় আমাদের মাছের দরকার হয়। তাই জেলায় জেলায় যাতে ২।৩ দিন নিয়ন্ত্রিত মূল্যে মাছ পাওয়া যায় তার ব্যবস্থা করা দরকার। এই প্রস্তাব রেখে এবং এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজা দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মৎস্যজীবী দপ্তরের মন্ত্রী তার দপ্তরের যে ব্যয়-বরাদ্দ এখানে উপস্থিত করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষের থেকে যে ছাঁটাই প্রস্তাব আনা হয়েছে সেগুলো সমর্থন করছি। মহাশয়, আমি মেদিনীপুরের মানুষ হিসাবে এবং মেদিনীপুরের বিধায়ক হিসাবে গর্বিত যে মন্ত্রী মহাশয় এই দপ্তরকে পাদপ্রদীপের আলোয় নিয়ে এসেছেন। ১১ নম্বর অনুচ্ছেদে যে কথা বলার চেষ্টা করা হয়েছে এবং প্রতিবারই তা বলেন। বলেন যে, এন. পি. সি. একবার নয়, দু-বার নয়, আটবার পশ্চিমবাংলাকে মৎস্য দপ্তরকে পুরস্কারে পুরস্কৃত করেছেন।

[2-35 — 2-45 p.m.]

আমি মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে দয়া করে জানতে চাই, তিনি বলুন, তাঁর এই পুরস্কার পাওয়ার আগে অন্য কোন রাজ্য প্রথম পুররস্কারপ্রাপ্ত ছিল, যেখান থেকে তিনি ছিনিয়ে এনেছেন? আজকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের মৎস্য দপ্তরের সময়ে নয়, এটা বারে বারে পশ্চিমবাংলায় এই মৎস্যের ব্যাপারে, মৎস্য শিকারের ব্যাপারে, মৎস্য চাষের ব্যাপারে তাদের অগ্রণী ভূমিকা ছিল এবং আজও আছে। বরঞ্চ এই কথা বলতে চাই, মাননীয় মন্ত্রী মহাশয় যে কৃতিত্বের দাবি করেছেন, আমি সমুদ্র উপকূলবর্তী এলাকার বাসিন্দা হয়ে দেখতে পাচ্ছি—আমার আজকে একটা প্রশ্ন ছিল, প্রশ্নোত্তর পর্বে, এটা আসেনি, তিনি সেখানে উত্তরে জানিয়েছেন—২৮০ কোটি টাকার বৈদেশিক মুদ্রা চিংড়ি মাছ রপ্তানি করে অর্জিত হয়েছে। এখানে মৎস্য দপ্তরের কি অবদান আছে? কোনও অবদান নেই। এখানকার মানুষ উৎসাহিত হয়েছে তাই এটা হয়েছে। বরঞ্চ যারা মৎস্যচাষী যারা যুক্ত থাকতো মৎস্য শিকারের সঙ্গে, তারা আজকে বড় বড় মৎস্য চাষীদের চাপে, তাদের প্রতিযোগিতায় ভিড়ের চাপে এখানকার মৎস্য চাষীরা এলাকা থেকে অপসারিত। জুনপুটে যে মৎস্য চাষের কেন্দ্রটি ছিল সেটা আজকে রুগ্ন অবস্থায় চলে গিয়েছে। সেখানে মৎস্য দপ্তরের যে নিজস্ব প্রচেষ্টা, নিজস্ব উদ্যোগে যে মৎস্য চাষ হত সেটা বন্ধ হয়ে গেছে। অনুরূপভাবে কল্যাণীতেও আজকে এই অবস্থা হয়েছে। আমি আজকে প্রশ্নোত্তর পর্বে বলেছিলাম দিঘা থেকে সৌলা পর্যন্ত যে বিস্তীর্ণ এলাকায় লবণ উৎপাদন হত, সেই এলাকাগুলির অবস্থা কি? ডাঃ বিধানচন্দ্র রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন, তখন নোটিফিকেশন করে বলেছিলেন এ. বি. সি. করে এই এলাকাগুলি

লবণ উৎপাদনের জন্য নোটিফিকেশন হল। কিন্তু সেই লবণ কেন্দ্রগুলি আজকে যথেচ্ছভাবে চিংড়ি চাষের জন্য ব্যবহার করা হচ্ছে। সেখানে যে লবণ উৎপাদন হত সেটা বন্ধ হয়ে গেছে। আজকে উনি পুরস্কার পাচ্ছেন, এটা কোন পুরস্কার, ডিম ফোটাবার জন্য পুরস্কার পেয়েছেন। এখানে আপনার দপ্তরের কোনও ক্রেডিট নেই। এই ডিম ফোটানোর ব্যাপারে যেটুকু কৃতিত্ব সেটা হচ্ছে বেসরকারি মানুষের জন্য বেসরকারি প্রতিষ্ঠানের চেষ্টায়। সেই পুরস্কারের ফল হিসাবে পশ্চিমবাংলায় মৎস্য দপ্তর ৮ বার পুরস্কার পেয়েছে। আজকে টেবিল হিসাবে যে মাছ পশ্চিমবাংলায় ফিরে আসছে, প্রতিদিন সকালবেলায় আমরা দেখি হাওড়াতে মাছের লরি আসছে, মধ্যপ্রদেশের বিলাসপুর থেকে মাছ আসছে, অন্যান্য রাজ্যগুলি থেকে আসছে, সেই লরিগুলি যদি না ঢুকতো তাহলে পশ্চিমবাংলার মাছের দাম কোথায় গিয়ে দাঁড়াত সেটা সহজেই অনুমেয়। মন্ত্রীমহাশয় নিশ্চয় এই ব্যাপারে আমার সঙ্গে সহমত পোষণ করবেন। মন্ত্রীমহাশয় যেন এন. সি. ডি. সি.-এর কথা বাজেট বইতে বলেছেন, এন. সি. ডি. সি. প্রকল্পের মাধ্যমে যন্ত্রচালিত নৌকাগুলি আমরা দেখেছি গ্রুপ ফিশারম্যানদের দেওয়া হয়, এটা কাগজে কলমেই থাকে। মন্ত্রীমহাশয় তার জবাবি ভাষণে বলবেন, তিনি কি এই ব্যাপারে কখনও খোঁজ নিয়ে দেখেছেন, তিনি জানেন কি, এই গ্রুপ ফিশারম্যানদের যে যন্ত্রচালিত নৌকা সেইগুলি ফিশারম্যনদের হাতে নেই। সমস্ত নৌকা আজকে বিত্তশালি মানুষদের হাতে চলে গিয়েছে, নামটাই শুধু কাগজে কলমে আছে, নামে খালি রেকর্ড আছে, এইগুলি সব গরিব মানুষদের দেওয়া হয়েছে। এই দপ্তরের থেকে কিছু কিছু জায়গায় তাদের পরিকাঠামোর নামে মোরামের রাস্তা করেছেন। এই মন্ত্রী হচ্ছেন প্রচারধর্মী মন্ত্রী, তিনি প্রচারের ব্যাপারে যে সক্রিয় তা আমাকে স্বীকার করতেই হবে। মন্ত্রী মহাশয় মৎস্য দপ্তরের পক্ষ থেকে দিঘাতে একা গেস্ট হাউস করেছেন, বাংলো করেছেন। শঙ্করপুর মৎস্যভবন নামে বাংলো তৈরি করেছেন। আমি মাননীয় মন্ত্রীর কাছে এই কথা বলতে চাই, আজকে আপনার দপ্তরের যে দুটো কর্পোরেশন ছিল এস. এফ. ডি. সি. এবং পশ্চিমবঙ্গ ফিশারি কর্পোরেশন তদের অবস্থা আজকে কি? সেখানকার কর্মচারিরা আজকে পাঁচ, ছয় মাস ধরে মাইনে পায় না। এইরকম একটা অবস্থার দিকে আপনি দপ্তরটাকে নিয়ে গেছেন। আপনি বিশ্বব্যাঙ্কের টাকা দিয়ে কিছু প্রকল্প তৈরি করার কথা ঘোষণা করেছেন। বিশ্বব্যাঙ্কের টাকা দিয়ে তৈরি সেই প্রকল্পগুলো বড় বিত্তশালি লোকেদের হাতে তুলে না দিয়ে, দিঘা এবং জুনপুটে আপনি যে প্রকল্প তৈরি করার কথা ঘোষণা করেছেন, সেখানে সাধারণ মানুষেরা জীবন-জীবিকা এবং তাদের অর্থনীতি বিকাশের ক্ষেত্রে যাতে সুযোগ পায় তার দিকে লক্ষ্য রাখবেন। প্রচার সর্বস্ব ঐ পুস্তিকা, যার মধ্যে দিয়ে দপ্তরের বিরাট সাফল্যের কথা উল্লেখ করছেন তার তীব্র বিরোধিতা করে, আমাদের ছাঁটাই প্রস্তাবগুলোকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মৎস্য বিভাগের ৫১ নম্বর ডিমাণ্ডের অধীনে যে ব্যয়-বরাদ্দ মন্ত্রী মহাশয় পেশ করেছেন সেই ব্যাপারে সংক্ষেপে আমি দু-একটি কথা বলছি। মাত্র ৩৮ কোটি ৫৫ লক্ষ ৭১ হাজার টাকার তিনি অনুমোদন চেয়েছেন। এখানে শৈলজাবাবু বলে গেলেন, আমাদের রাজ্যে শুধু চিংড়ি মাছ উৎপাদন হয় ১৫ হাজার মেট্রিক টন। বর্তমান বছরে সেই চিংড়ি বিদেশে রপ্তানি করে কত বৈদেশিক মুদ্রা এসেছে? ২৮০ কোটি টাকা। সেই বৈদেশিক মুদ্রা কে পেয়েছে? আমাদের দেশের কেন্দ্রীয়

*সরকার। রাজ্য সরকার কত পেয়েছে? একটা পয়সাও এই রাজ্যে ফেরত আসেনি। আটবার কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ সরকারকে পুরস্কার দিতে বাধ্য হয়েছে। দ্বিতীয়ত আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি, পুরস্কার নিয়েছেন, বাহবা নিয়েছেন, প্রচুর* মৎস্য উৎপাদন হয়েছে, আমরা মাছ রপ্তানি করে বৈদেশিক মুদ্রা এনেছি, কিন্তু বলতে বাধ্য হচ্ছি যে সমস্ত এলাকায় চিংড়ি মাছ উৎপাদন হয়, সেখানকার মানুষ কিন্তু একটা অভিশাপ মনে করে। শালি জমি সমস্ত বিপন্ন হয়ে যাচ্ছে, কোনও চাষের জমি থাকছে না, পরিবেশ দূষিত হয়ে যাচ্ছে, সেখানে সবুজের সমাপ্তি ঘটছে। আর সবুজ চলে গেলে সুন্দরবনকে আর রক্ষা করা যাবে না। কৃষি শ্রমিকরা সব বেকার হয়ে যাচ্ছে। ১০০ বিঘা জমি চাষ করতে আগে যত শ্রমিক লাগত, এখন সেখানে তিন, চার জন লোকেই হয়ে যাচ্ছে, তারা পাহারা দিচ্ছে। সেখানে জ্বালানী সঙ্কট দেখা দিচ্ছে। ধান চাষ হলে এই সঙ্কট থাকত না, গবাদি পশুর খাদ্য পাওয়া যাচ্ছে না। খড় পাওয়া যাচ্ছে না, গ্রীন ফডার পাওয়া যাচ্ছে না। যেখানে আগে চাষ হত সেগুলো বন্ধ হয়ে যাচ্ছে। আর সবচেয়ে মারাত্মক ক্ষতি হচ্ছে নদী-বাঁধ কেটে জল ঢুকিয়ে দেওয়া হচ্ছে। কেন্দ্রীয় সরকারের উচিত এবং আপনারও উচিত একটা কিছু বিকল্প ব্যবস্থা গ্রহণ করা। কেন আজকে মানুষের অভিশাপ থাকবে, আজকে তো মানুষের আশীর্বাদ থাকা উচিত ছিল।

[2-45 — 2-55 p.m.]

তাই অল্প সময়ে আমার একটা সুনির্দিষ্ট প্রস্তাব যে ফিসারি বিভাগে, ভূমি রাজস্ব বিভাগে, পুলিশ বিভাগে, পঞ্চায়েত বিভাগ, সেচ বিভাগ এই বিভাগগুলি একত্রিকরণ করে একটা যৌথ উদ্যোগ গ্রহণ করুন এবং অসুবিধাগুলি চিহ্নিত করুন এবং উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। এই বলে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মৎস্যমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি রেখেছেন আমি তাকে সমর্থন করছি। স্যার, সমর্থন করতে গিয়ে দু-একটি কথা বলছি। কংগ্রেস আমলে যখন মৎস্য দপ্তর ছিল তখন মৎস্য উৎপাদন হত না, ওটাতে অশ্বর ডিম উৎপাদন হত, এই বিভাগকে মৎস্য বিভাগ কেউ বলত না। মাননীয় সদস্য শৈলজাবাবুর কথাতে বলছি। আমি যে দুটো কথা বলতে চাইছি সেটা হলো বাজেটের ডাইরেকশন বোঝা দরকার। আমাদের আর্থিক সমীক্ষা যদি এঁরা একটু পড়তেন, একটু কনসাল্ট করতেন তাহলে বুঝতেন। বাজেটে দুটি ডাইরেকশান আছে। সাধারণ মানুষের হাতে এই মৎস্য চাষের ফলে তাদের কি আর্থিক উন্নতি ঘটেছে, খালি কি চিংড়ি মাছ? কোস্টাল ফিশারিতে উন্নতি হচ্ছে না, তা তো নয়, আমরা যারা গ্রামের প্রতিনিধি আমরা জানি ইনল্যাণ্ড ফিশারিতে দারুণ উন্নতি ঘটছে, মানুষের আগে মাছ চাষে অনীহা ছিল, এখন সেই অনীহা কেটে গেছে, এখন মানুষ সামান্য একটা ডোবাতে মাছ চাষ করে। মাছ চাষের জন্য যেটুকু ট্রেনিং দেওয়া, অ্যাডভাইস করা, তা করা হয়, আগে যা হত না। অর্থ সাহায্য দেওয়া হয় এবং কোস্টাল ফিশারিতে। অনেকে বলেন চিংড়ি বিদেশে চলে যায়, নিশ্চয়ই বাঙালি এটা চাইবে চিংড়ি মাছ খেতে। মাননীয় মন্ত্রী মহাশয় পারবেন কি না জানি না, যে এটা কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা বলে যদি বাঙালির জন্য কিছু ব্যবস্থা—এটা স্বল্প মূল্যে কিছু রেশনিংয়ের ব্যবস্থা

দিতে পারেন তো ভালো হয়। কিন্তু আজকে এটাতে ট্রেনিংয়ের ব্যবস্থা দিতে পারেন সেটা একটু দেখবেন। কোস্টাল ফিশারিতে মে-জুন মাস থেকে নন্দীগ্রামের তিন ধার কোস্টাল এলাকা, এই তিন মাস থেকে একটা লোকও থাকে না। তারা বেকার অবস্থায় থাকে। তারা ওই মৎস্য চাষ ও মৎস্য শিকার থেকে আরম্ভ করে মীন থেকে আরম্ভ করে হাজার হাজার টাকা আয় করেন। আমার এলাকায় এমন কিছু লোককে জানি যারা লেখাপড়া শিখে, এম. কম., বি. কম. পাশ করে তাদের ছেলেদের চাকরি করতে দেয় না, তারা দু-তিনটি লঞ্চ কিনে দিয়েছে। আমরা জানি সেই সমস্ত লোক এক কালে দুঃস্থ ছিল, এখন তাদের আর্থিক উন্নতি এমন জায়গায় গেছে, তারা এটাকে প্রধান উপজীবিকা হিসাবে নিয়েছে। এটাতে ত্রুটি থাকতে পারে, বিচ্যুতি থাকতে পারে। আর ওই মাননীয় শিবদাস মুখার্জি বলরাম জাখরের কথা বললেন, লজ্জা হওয়া উচিত আপনাদের। মীনদ্বীপে মৎস্য চাষ করে ৮ বার প্রাইজ পাওয়া বড় কথা নয়, মানুষের হাতে কি প্রাইজ এসেছে। আজকে মানুষ এই মৎস্য দপ্তরের উপদেশ নিয়ে, তাদের আর্থিক সাহায্য নিয়ে তাদের স্বল্প ক্ষমতার মধ্যে মৎস্য চাষে উৎসাহী হয়েছে। ওয়েস্ট বেঙ্গল ফিশারি ডিপার্টমেন্ট তারা বেছে নিলেন, বলরাম জাখর গিয়েছিলেন, আমরা তখন ছিলাম, অনেক শ্রোতা ছিল, হাজার হাজার মানুষ সেখানে ছিল, অসত্য কথা বলে সেখানে প্রতিশ্রুতি দিয়ে এসেছিলেন। আজকে মাননীয় মৎস্য মন্ত্রী যখন বললেন, তখন বিরোধী নেতাকে বলব ওখানে যান, গিয়ে বলুন আজকে যাতে মৎস্য চাষ হয়, পশ্চিমবাংলার মানুষদের একটা দিক খুলে যাবে।

**(এই সময় মাইক অফ্ হয়ে যায়)।**

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মৎস্য দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি আজ সভায় পেশ করেছেন সে সম্পর্কে আপনার মাধ্যমে কয়েকটি কথা এই সভায় রাখছি। স্যার, মাননীয় মন্ত্রীমহাশয় দাবি করেছেন যে পশ্চিমবঙ্গে মৎস্য উৎপাদন ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় বেশি। তিনি বলেছেন, এরজন্য পশ্চিমবঙ্গ ৮ বার পুরস্কারও পেয়েছে। কিন্তু এ ক্ষেত্রে বাস্তব অবস্থাটা কি সেটা একটু বলতে চাই। পশ্চিমবঙ্গের মানুষের মাছের দৈনন্দিন যা প্রয়োজন সেই প্রয়োজনের তুলনায় এখানে মাছের উৎপাদন এবং যোগান যৎসামান্য। পশ্চিমবঙ্গকে বেশিরভাগ মাছই বাইরে থেকে আমদানি করতে হয়। এই অবস্থায় মাননীয় মন্ত্রীমহাশয় দাবি করেছেন যে পশ্চিমবঙ্গের মৎস্যজীবিদের সামগ্রিক আর্থিক উন্নয়নের দিকে যেমন তিনি দৃষ্টি দিয়ে নানানভাবে প্রচেষ্টা করছেন সাথে সাথে পশ্চিমবঙ্গের বিভিন্ন জলা, বিল, সমুদ্রউপকূল থেকে যাতে বেশি মাছ পাওয়া যায় তারজন্যও নানান প্রকল্প গ্রহণ করেছেন। এই প্রসঙ্গে বলতে গিয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলব, বিস্তীর্ণ সমুদ্র উপকূল এলাকায় সমুদ্রের নিকটবর্তী জেলাগুলির মৎস্যজীবিরা তাদের নৌকা বা ট্রলার নিয়ে যখন সমুদ্রে মাছ ধরতে যান তখন তারা কখনও কখনও গভীর সমুদ্রে চলে যান মাছ ধরতে। কিন্তু এই সমস্ত মৎস্যজীবিদের জীবনে কোনও নিরাপত্তা নেই। প্রাকৃতিক দুর্যোগে তাদের ট্রলারগুলি যে কোথায় চলে যায় তার কোনও ঠিক থাকে না। কখনও কখনও বাংলাদেশের বি. ডি. আর বাহিনী পশ্চিমবঙ্গের এলাকার মধ্যে ঢুকে আমাদের মৎস্যজীবিদের এবং তার সঙ্গে ট্রলারগুলি ধরে নিয়ে চলে যায়। এর উপর আছে জলদস্যুদের আক্রমণ। এই সমস্ত কারণে সমুদ্রে মাছ ধরতে যাওয়া মৎস্যজীবিরা দারুণভাবে

আর্থিক দিক থেকে ক্ষতিগ্রস্ত হন। এর উপর আবার আর একটি ব্যাপার আছে। জীবনের ঝুঁকি নিয়ে মৎস্যজীবিরা গভীর সমুদ্র থেকে যে সমস্ত মাছ ধরে আনেন, তীরে ফিরে আসার পর মহাজনদের কাছে দায়বদ্ধতা থাকার ফলে সেই সমস্ত মাছ তাদের মহাজনদের ঘরেই দিয়ে দিতে হয় এবং এক প্রকার বাধ্য হয়েই তারা খপ্পরে পড়ে যান। মাননীয় মন্ত্রীমহাশয়কে তাই বলব, একদিকে যেমন সমুদ্রে মাছ ধরতে যাওয়া মৎস্যজীবিদের জীবনের নিরাপত্তা দেওয়ার ব্যবস্থা করা দরকার অপরদিকে তেমনি যাতে তাঁরা মাছের প্রকৃত দাম পেতে পারেন তার ব্যবস্থাও করা দরকার। তা না হলে তাদের অবস্থার উন্নতি করা যাবে না। সমুদ্র উপকূলে মাছ ধরার জন্য ভারত সরকার উচ্চ প্রযুক্তি সম্পন্ন বিদেশি সংস্থাগুলিকে এখানে লিজ দিচ্ছেন ফলে তারা উচ্চ প্রযুক্তি নিয়ে গভীর সমুদ্রে গিয়ে মাছ ধরে আনছে কিন্তু সেখানে আমাদের ট্রলার যেতে পারছে না। বিদেশি উচ্চ ক্ষমতাসম্পন্ন ট্রলারের আক্রমণ, মৎস্যজীবিদের জীবনের নিরাপত্তা ইত্যাদির ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা করা দরকার। এই বলে এই বাজেটের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মৎস্যমন্ত্রী আজ এই সভায় তার দপ্তরের যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন, তা সম্পূর্ণরূপে সমর্থন করে এবং বিরোধীদলের আনা সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, বামফ্রন্ট সরকারের অনুসৃত নীতি—ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে গণ উদ্যোগ ও ভূমি সংস্কারের ইত্যাদির ফলে মানুষের হাতে পয়সা এসেছে এবং মানুষ তাই মৎস্যচাষে উদ্বুদ্ধ হয়েছেন। পাশাপাশি মৎস্য দপ্তর উদ্যোগ নিয়েছেন। স্যার, বিরোধীদলের মাননীয় সদস্যদের আমি বলব, এই মৎস্য দপ্তর সম্পর্কে তাদের বলার কিছু থাকতে পারে না। কারণ, ১৯৭৪ সালের হিসাবটা যদি দেখেন তাহলে দেখবেন এই মৎস্য দপ্তরের জন্য তারা বরাদ্দ করেছিলেন ১ কোটি, ৫২ লক্ষ ৮৭ হাজার টাকা এবং আরও এগিয়ে গিয়ে ১৯৭৭/৭৮ সালে তারা এই দপ্তরের জন্য বরাদ্দ করেছিলেন ২ কোটি ৯২ লক্ষ ৮৫ হাজার টাকা। অপরদিকে বামফ্রন্ট সরকার ১৯৯৪/৯৫ সালের জন্য মৎস্য দপ্তরের খাতে বরাদ্দ করেছেন ৩৮ কোটি ৫৫ লক্ষ ৮৫ হাজার টাকা। এই টাকার অঙ্কটার প্রতি মাননীয় বিরোধীদলের সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। ওদের সময়ে মাছের চাহিদা ছিল ৮ লক্ষ টন আর এখানে উৎপাদন হত ২.৫ লক্ষ টন। অর্থাৎ ওদের সময় ওরা পশ্চিমবাংলাকে নিরামিশাষি করে তোলার জন্য একটা বড় প্রচেষ্টা নিয়েছিলেন। ওদের সময়ের শেষের দিকে দু কোটি মাছের চারা বিলি হত আর এখন ৮১০৫ মিলিয়ন ডিম পোনার উৎপাদন হচ্ছে এবং তা বিলি করা হচ্ছে।

[2-55 — 3-05 p.m.]

যন্ত্রচালিত নৌকা ওদের সময়ে কত ছিল? ওদের শেষ সময়ে হাতে গোনা ৪০-টা যন্ত্রচালিত নৌকা ছিল। পরে ৬০টা করবেন বলেছিলেন, জনগণ তখন আর ওদের তা করার সুযোগ দেননি। আর এখন? আর্থিক সমীক্ষায় আছে যে, প্রায় ২৪৮৮টি যন্ত্রচালিত নৌকা রাজ্যে চালু আছে। এ ছাড়া নন-মেকানাইজড় বোট অনেক আছে। মৎস্য নিয়ে ওরা সমালোচনা করছেন! ইতিমধ্যেই কেন্দ্রীয় সরকার ১৭০টা লাইসেন্স দিয়ে দিয়েছেন ৮০০ টনের জন্য। আবার সেখানে আমরা দেখছি কৃষি মন্ত্রকের সঙ্গে খাদ্য প্রক্রিয়াকরণ মন্ত্রকের কোনও যোগাযোগ

নেই। এখন আমাদের সমুদ্র বিদেশি ট্রলারগুলো উথাল-পাথাল করে দিচ্ছে। আমেরিকায় এবং অন্যান্য দেশে যে ট্রলারগুলি অচল হয়ে পড়েছিল সেগুলো এখানে এসে দাপিয়ে বেড়াচ্ছে। এমন একটা পরিস্থিতির সৃষ্টি করছে যাতে জেলি ফিশ ইত্যাদির জন্য আমাদের মৎস্যজীবিদের খুবই মুশকিল হচ্ছে। এই প্রসঙ্গে আমি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে একটা কথা বলতে চাই যে, বাগদা ইত্যাদির প্রকল্পগুলোয় ভাইরাস রোগ দেখা দিচ্ছে। সেখানে অবিলম্বে ওষুধ সরবরাহ করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। শংকরপুর, দিঘা ইত্যাদি জায়গায় হাজার হাজার মানুষ যাচ্ছে, সেখানে যে ডিমপোনা তৈরি হচ্ছে তা তারা নিয়ে আসছে।

**(এই সময় লাল আলো জ্বলে ওঠে।)**

এই কটি কথা বলে আবার মন্ত্রীর বক্তব্যকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বিরোধী দলের মাননীয় সদস্যরা যে সমস্ত কাট্ মোশন এনেছেন প্রথমেই আমি সেগুলোকে অগ্রাহ্য করছি। বিরোধী দলের নেতা বর্ষীয়ান সদস্য কতগুলো জিনিস জানতে চেয়েছেন। আমি সময় পেলে তার প্রত্যেকটা কথার জবাব দেব। বিরোধী দলের আর যে দু-জন মাননীয় সদস্য যে সমস্ত প্রশ্নগুলো এখানে রেখেছেন সেগুলোর ২/১টার জবার আমি দেব। সবগুলোর জবাব দেবার প্রয়োজন আছে বলে আমি মনে করি না। সার্বিক উত্তরের মধ্যে দিয়েই তারা তাদের প্রশ্নের জবাব পেয়ে যাবেন। জয়নাল আবেদিন সাহেব যদি আজকে প্রশ্নোত্তর পর্বে এই সভায় উপস্থিত থাকতেন তাহলে বিশ্ব ব্যাঙ্ক সংক্রান্ত যে প্রশ্ন উনি উত্থাপন করলেন তার জবাব তখনই পেয়ে যেতেন। আজকেই আমি প্রশ্নোত্তর পর্বে ঐ সমস্ত প্রশ্নের জবাব দিয়েছি। তবুও সংক্ষেপে আর একবার তার অবগতির জন্য বলছি।

বিরোধী দলের নেতা এবং বিরোধী দলের অন্যান্য সদস্যরা এখানে মূলত একটা কথাই বলার চেষ্টা করেছেন যে, পশ্চিমবাংলায় মৎস্য উৎপাদনে যদি এতই সাফল্য হয়ে থাকে তা হলে বাইরের রাজ্য থেকে এখনো এ রাজ্যে মৎস্য আমদানি করতে হচ্ছে কেন? এই প্রশ্ন তুলে ওরা পশ্চিমবাংলার সাফল্যকে ছোট করতে চেয়েছেন। আমি আমার এবারের প্রারম্ভিক বাজেট প্রস্তাবের মধ্যেই উল্লেখ করেছি যে, আমাদের রাজ্যে মৎস্য উৎপাদনে সাফল্য দেখা দিলেও আমাদের রাজ্যের চাহিদা এবং নিজস্ব যোগানের মধ্যে ঘাটতি আছে। এ কথা অস্বীকার করবার কোনও উপায় নেই। এই প্রসঙ্গে আমি সবিনয়ে বিরোধী দলের মাননীয় নেতার কাছে একটা প্রশ্ন রাখছি—উনি এক সময়ে এ রাজ্যে মৎস্য মন্ত্রী ছিলেন—১৯৭৭ সালে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসে, কিন্তু তার আগে উনি এখানে মৎস্যমন্ত্রী ছিলেন, সে সময়ে রাজ্যে কত মৎস্য উৎপাদন হত? বিরোধী দলের নেতা সহ বিরোধী সদস্যদের মনে যে প্রশ্ন দেখা দিয়েছে, সেই একই প্রশ্ন আমার মনেও দেখা দিয়েছে। ১৯৫২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত রাজ্যে যে পরিমাণ জলাশয় ছিল আজ তা নেই, জলাশয়ের পরিমাণ কমেছে। অথচ ঐ সময়ে, ২৫ বছর ধরে ওরা রাজ্যে ২ লক্ষ টনের বেশি মৎস্য উৎপাদন করতে পারেননি।

আজকে আমরা ৮ লক্ষ টন উৎপাদন করছি। ৪ গুণ উৎপাদন বৃদ্ধি পেয়েছে। ওরা যদি ঐ সময়ে ৮ লক্ষ টন উৎপাদন করতে পারতেন তাহলে চারগুণ বাড়িয়ে আজ আমরা ৩২ লক্ষ টন পর্যন্ত উৎপাদনকে নিয়ে যেতে পারতাম। আমাদের রাজ্যে মোট চাহিদা বর্তমানে ১১ লক্ষ টন। আমরা ১১ লক্ষ টনের চাহিদা মিটিয়ে ২১ লক্ষ টন সারপ্লাস উৎপাদন করতে পারতাম। ওরা ১৯৫২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ২৫ বছরে মাত্র ২ লক্ষ ৪০ হাজার মেট্রিক টন পর্যন্ত উৎপাদন করতে পেরেছিলেন, তার বেশি পারেন নি। ওদের ঐ বৃদ্ধির হারকে সাথে নিয়ে আমাদের আমলে আমাদের রাজ্যের মৎস্য দপ্তরকে কাজ শুরু করতে হয়েছে এবং উৎপাদন বাড়াতে হয়েছে।

মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি এবং এটা খুবই স্বাভাবিক ব্যাপার যে পশ্চিমবাংলা একটা মৎস্যভুক্ রাজ্য। আমরা বলি এ রাজ্যে ১০০ ভাগের চেয়েও বেশি মানুষ, ১২৫ ভাগ মানুষ মাছ খায়। এ রাজ্যের জল হাওয়ার সঙ্গে মাছ ওতঃপ্রোতভাবে জড়িত। শুধু বাঙালিরাই মাছ খায়, তা নয়। যে সমস্ত মানুষরা গুজরাটে, মহারাষ্ট্র, রাজস্থানে মাছ খান না তারাও এ রাজ্যে এসে মৎস্যভুক্ হয়ে পড়েন। ঐ সমস্ত রাজ্যে তারা মাছ খেতেন না।

অথচ এই রাজ্যে এসে তারা মৎসভুক্ হয়ে পড়েন। এই রাজ্যে মাছের চাহিদা সবচেয়ে বেশি। সমুদ্র থেকে যে মাছ আসে বাঙালি সেই মাছ পছন্দ করে না, যেমন করে অন্ধ্র থেকে বা অন্যান্য রাজ্য থেকে মাছ আসে। সমুদ্র থেকে যে মাছ আসে তার বিরাট অংশ অন্য রাজ্যে চলে যায়। সেই মাছ আটকাবার উপায় নেই, কারণ এই রাজ্যে তার চাহিদা নেই। অন্যায় কি আছে? যে জিনিসের ঘাটতি থাকে সেই জিনিস অন্য রাজ্য থেকে আসবে। পরিবর্তে আমাদের এখানে যেটা বেশি আছে সেটা অন্য রাজ্যে যাবে। ভারতবর্ষ তো একটা দেশ, কতকগুলি অঙ্গরাজ্য নিয়ে ভারতবর্ষ গঠিত। সুতরাং এতে মহাভারত অশুদ্ধ হয়ে গেল? তারপর চোরাপথে মাছ ঢুকছে, অন্য রাজ্য থেকে মাছ ঢুকছে বলে একজন সদস্য মন্তব্য করলেন। অন্য রাজ্য থেকে যে মাছ ঢুকছে সেটা কি আপনি বন্ধ করতে পারেন? আপনারা তো জাতীয় সংহতির কথা বলেন? এই কি আপনাদের জাতীয় সংহতি এবং ঐক্যের সুর? কেন বন্ধ করবো যদি অন্ধ্রপ্রদেশ থেকে মাছ আসে? এক রাজ্য থেকে অন্য রাজ্যে যদি মাছ অবাধে চলাচল করে তাহলে আপনি কি তা বন্ধ করতে পারেন? আমাদের রাজ্যে যেটা সারপ্লাস সেটা অন্য রাজ্যে যাবে। যেমন, আলু আমাদের সারপ্লাস হয়েছে, সেইজন্য আলু অন্য রাজ্যে পাঠাবার কথা উঠেছে এবং এই রাজ্যে যেটা ঘাটতি আছে সেটা অন্য রাজ্য থেকে আসবে। কিন্তু তাসত্ত্বেও আমি বলি এবং এর আগেও আমি বলেছি, আমাদের যে চাহিদা তার আনুপাতিক হারে যে উৎপাদন হয় তা আর যোগান আমরা দিতে পারি না। প্রত্যেক বছর কত উৎপাদন হবে তার লক্ষ্যমাত্রা আমরা স্থির করে দিই এবং তা অতিক্রম করি। অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আমাদের যে চাহিদা—আশা করি তা মেটাতে পারব উৎপাদনের মাধ্যমে। এখন আমাদের ৮ লক্ষ টন উৎপাদন হয়, আর অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনার শেষে ১১ লক্ষ টনে পৌঁছতে পারবো যে আমাদের রাজ্যের চাহিদা আছে। আমরা যা উৎপাদন করি তার মাধ্যমে ৮৪ ভাগ আমাদের যে চাহিদা তা পূরণ করতে পারি আর এখনও ১৬ ভাগ আমাদের ঘাটতি থাকে। এই ১৬ ভাগ ঘাটতি মেটানোর জন্য আমাদের

অন্যান্য রাজ্য থেকে মাছ আসে। অন্য রাজ্য থেকে যে মাছ আসে তা ৭০ থেকে ৮০ হাজার টন মাত্র। সুতরাং আপনারা যে কথা বললেন সেটা অবান্তর, এইসব আপনাদের জানা নেই। সদ্য কেন্দ্রীয় সরকারের দেওয়া যে পরিসংখ্যান তা থেকে আমি উদ্ধৃতি দিচ্ছি। বইটির নাম হচ্ছে, হ্যাণ্ডবুক অফ ফিসারিজ স্টাটিসটিক্স ১৯৯৩, (মিনিস্ট্রি অফ এগ্রিকালচারাল, ডিপার্টমেন্ট অফ এগ্রিকালচারাল অ্যাণ্ড কো-অপারেশন, ফিশারিজ ডিভিসন, গভর্নমেন্ট অফ ইণ্ডিয়া)। সেখানে বলছে, পশ্চিমবাংলা বাদ দিয়ে ভারতবর্ষের ২৪টি রাজ্যে ১৯৯৩ সালে মাছের উৎপাদন হয়েছে ১১ লক্ষ ৫৮ হাজার টন। আর একা পশ্চিমবঙ্গ রাজ্য মাছের উৎপাদন করেছে ৬ লক্ষ ১২ হাজার টন। ভারতবর্ষের ২৪টি রাজ্যে যেখানে মাছের উৎপাদন হয়েছে ১১ লক্ষ ৫৮ হাজার টন, সেখানে একা পশ্চিমবাংলায় উৎপাদন হয়েছে ৬ লক্ষ ১২ হাজার টন। এটা আমাদের দেওয়া পরিসংখ্যান নয়, কেন্দ্রীয় সরকারের পরিসংখ্যান। অন্তর্দেশীয় মৎস্য উৎপাদনের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের একটা পরিসংখ্যান দেখছি। মাননীয় বিরোধীদলের সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেব বললেন, আমাদের এত বড় সমুদ্র, আমরা কেন ভারতবর্ষের অন্যান্য রাজ্যের চেয়ে (যে রাজ্যগুলি সমুদ্র উপকূলবর্তী) প্রতিযোগিতায় পারছি না। অত্যন্ত দুঃখের কথা, আপনিও তো একদিন মৎস্যমন্ত্রী ছিলেন, আপনিও তো একদিন মৎস্য দপ্তর চালিয়েছেন—আপনার এই ধারণা নেই—যে পশ্চিমবাংলায় সমুদ্র উপকূলবর্তী এলাকা কত? যতগুলি সমুদ্র উপকূলবর্তী রাজ্য আছে তার মধ্যে পশ্চিমবাংলা হচ্ছে সেই রাজ্য যেখানে সমুদ্রতট রেখা সবচেয়ে কম। হিসাবে দেখা যাচ্ছে ১৬০ কিলোমিটার, কিন্তু আসলে হচ্ছে ১০০ কিলোমিটার। এত কম এলাকা নিয়ে ভারতবর্ষের মধ্যে যতগুলি সমুদ্র উপকূলবর্তী রাজ্য আছে, যে সব রাজ্যে মাছ ধরা যায়, তারমধ্যে পশ্চিমবাংলায় প্রথম স্থান অধিকার করে। ২ বার আমরা প্রথম পুরস্কার পেয়েছিলাম সমুদ্রে মাছ ধরার ক্ষেত্রে। তৃতীয়বার সমুদ্র থেকে মাছ ধরার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার বললেন প্রথম পুরস্কার দেওয়া হবে না, অর্থাৎ পুরস্কার দেওয়া হবে না। ছোট কোস্ট লাইন সত্ত্বেও, সমুদ্র উপকূলবর্তী এলাকা কম হওয়া সত্ত্বেও আমাদের এখানে প্রোডাকশন সবচেয়ে বেশি। এটা আপনাদের জানা নেই, অবগতির জন্য জানাচ্ছি। মাননীয় সদস্য বললেন, পশ্চিমবাংলায় জলাশয় বেশি, সুতরাং উৎপাদন বেশি হবে। এটা আপনি জানেন না বলেই বললেন। পশ্চিমবাংলায় প্রচুর নেই। যতটা বড় রাজ্য আছে সেই তুলনায় জলাশয় অনেক কম। আমি একটা ছোট পরিসংখ্যান দিচ্ছি।

১৯৮৮-৮৯ সালের কেন্দ্রীয় সরকারের দেওয়া পরিসংখ্যান—পশ্চিমবাংলায় মাছ চাষযোগ্য জলাশয় ৩ লক্ষ ২৫ হাজার হেক্টর। প্রতি হেক্টরে উৎপাদন ১৯৮৪-৮৫ সালের কেন্দ্রীয় সরকারের দেওয়া। পরিসংখ্যান অনুযায়ি ১ হাজার ৩২১ কেজি। উত্তরপ্রদেশে যেখানে জলাশয় এর সংখ্যা হচ্ছে প্রায় ৪.৫ লক্ষ হেক্টর আর সেখানে আমাদের হচ্ছে ৩.৩৫ লক্ষ হেক্টরে। উত্তরপ্রদেশে ৪.৫ লক্ষ হেক্টরে পার হেক্টর প্রোডাকশন হচ্ছে ১৮৬ কেজি, অন্ধ্রপ্রদেশে যেখানে জলাশয় হচ্ছে প্রায় ৮ লক্ষ হেক্টর, সেখানে পার হেক্টরে উৎপাদন হচ্ছে ১৬১ কেজি। তামিলনাড়ুতে প্রায় ৮ লক্ষ হেক্টর জলাশয় আছে। সেখানে পার হেক্টরে উৎপাদন হচ্ছে ১১৬ কেজি, গুজরাটে ২ লক্ষ ১৩ হাজার হেক্টর জলাশয় আছে, সেখানে পার হেক্টরে উৎপাদন হচ্ছে ১০৭ কেজি। আর আমাদের এখানে ৩.৩৫ লক্ষ হেক্টর জলাশয়ে সেখানে উৎপাদন হচ্ছে পার হেক্টরে ১ হাজার ৩২১ কেজি। এতেও যদি মনে করেন যে পশ্চিমবাংলার সাফল্য

হয়নি তাহলে আমার কিছু বলার নেই। তাই এই সাফল্য নিয়েই আমরা গর্বিত। আমরা চাই উৎপাদন বাড়াতে, কিন্তু এই উৎপাদন বাড়াতে গেলে মাননীয় বর্ষীয়ান সদস্য ডাঃ জয়নাল আবেদিন ভালো করেই জানেন যে, একটা পরিকল্পনা কাঠামোর মধ্যে আমাদের চলতে হয়। আমাদের তো আর আলাদীনের আশ্চর্য প্রদীপ নেই অথবা এমন কোনও মেশিন বিশ্বে আবিষ্কৃত হয়নি যাতে চারা মাছ ঢুকিয়ে দিলে বড় মাছ হয়ে বেরিয়ে আসবে। জলাশয়ে মাছ চাষ করতে হবে। আর ১৯৫২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এই ২৫ বছরে আপনাদের সময় একটাও মৎস্য চাষিদের প্রশিক্ষণকেন্দ্র ছিল? প্রতিটি ব্লক স্তরে প্রতিটি জেলা স্তরে, প্রতিটি রাজ্য স্তরে একটাও মৎস্য চাষিদের প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা ছিল? আমরা সে জায়গায় আজকে প্রায় ৩ লক্ষ মৎস্যচাষিকে সরাসরি প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা করেছি। পশ্চিমবাংলায় প্রতিটি ব্লকে ১৫ দিনের প্রশিক্ষণের ব্যবস্থা করেছি। জেলা স্তরে ১ মাসের, রাজ্য স্তরে আড়াই মাসের প্রশিক্ষণের ব্যবস্থা করেছি। পশ্চিমবাংলায় যে যে জেলায় বাকি আছে সেগুলি হচ্ছে কুচবিহার জেলা, উত্তরদিনাজপুর জেলা এবং ২৪ পরগণা জেলা। প্রায় প্রত্যেক জেলাতে মৎস্য প্রশিক্ষণ ভবন তৈরি করা হয়েছে। রাজ্য স্তরে কল্যাণীতে মৎস্য চাষীদের প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। আপনারা মৎস্য চাষীদের এইভাবে প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা করেছিলেন কি? সেইজন্য আপনাদের ২ লক্ষ টন উৎপাদনের মধ্যে সীমাবদ্ধ থাকতে হয়েছিল ২৫ বছরে। সেই জায়গায় আমরা ৮ লক্ষ টন উৎপাদন করতে পেরেছি।

[3-05 — 3-15 p.m.]

আজকে কাঁথি মহকুমার মাননীয় সদস্য শৈলজা দাস বললেন যে মৎস্যের ক্ষেত্রে কি উন্নতি হয়েছে। আজকে ওনার ধারণা নেই। আজকে উনি বলছেন যে, এতে মৎস্য দপ্তরের কোনও কৃতিত্ব নেই। মানুষ ব্যক্তিগত ভাবে মাছ চাষ করছে। আমাদের দেশ তো আব সমাজতান্ত্রিক সিস্টেমের মধ্যে চলে না। ব্যক্তিগত উদ্যোগেই যেখানে মাছ চাষ হয় সেখানে আমাদের সাহায্য করতে হয়। আজ পশ্চিমবাংলায় সাড়ে ৩ লক্ষ হেক্টর জলাশয়ের মধ্যে ৪০-৪৫ হাজার হেক্টর জলাশয় হচ্ছে সরকারি জলাশয়। আমরা মৎস্যজীবী সমিতি তৈরি করে ছোট ছোট মৎস্যচাষীকে মাছ উৎপাদনের সঙ্গে যুক্ত করেছি। জ[illegible] যে বড় বড় দীঘি আছে, আপনাদের যে বড় বড় পুকুর আছে সেগুলি নি[illegible] আমার ক্ষমতা নেই। আমাদের দেশের ৭০-৮০ ভাগ জলাশয় ব্যক্তিগত উদ্যোগের জলাশয়। মাছ চাষে কিভাবে উন্নতি করা যায় তার জন্য মাছ চাষীদের কারিগরি জ্ঞান বাড়ানো হচ্ছে এবং প্রশিক্ষণ পাওয়ার পর তাদের আর্থিক সাহয্যের দরকার আছে। পশ্চিমবঙ্গের প্রতিটি জেলাতেই এক, এক টির মাধ্যমে মৎস্যজীবী প্রকল্প চালু করেছি এবং শুধু তাই নয়, প্রায় ১ লক্ষ হেক্টর জলাশয়কে আমরা অন্তর্দেশীয় মৎস্যজীবীর আওতায় নিয়ে এসেছি এবং এটা ভারতবর্ষের মধ্যে একটা রেকর্ড সৃষ্টি করেছে। ভারতের কোনও রাজ্য দেখাতে পারবেন যেখানে ১ লক্ষ হেক্টর জলাশয় অন্তর্দেশীয় মৎস্যচাষের আওতায় আনা হয়েছে? আমাদের যে সমস্ত স্কীম রয়েছে সেই সমস্ত স্কীমের মাধ্যমে আমরা ছোট ছোট মৎস্যচাষীদের প্রশিক্ষণ দিই এবং আমরা ব্যক্তিগত উদ্যোগকে সাহায্য করি। প্রশিক্ষণ পাওয়ার পর তাদের ব্যাঙ্ক ঋণ এর ব্যাপারে আমরা সাহায্য করি। এইভাবেই আমাদের সাফল্য হচ্ছে। আমাদের যে টেকনোলজি আছে, যে রিসার্চ সেন্টার আছে, তার থেকেই আমরা সমস্ত রকমের সুযোগ সুবিধা মৎস্যচাষীদের কাছে পৌঁছে দিয়েছি। যে প্রশ্ন

মাননীয় শৈলজাবাবু বললেন যে, পশ্চিমবঙ্গ মাছের ডিম এবং পোনা উৎপাদন করে. হ্যাঁ, তাই করে তো, আর এটাই তো আমাদের সাফল্য। কল্যাণীতে আমাদের মৎস্য দপ্তরের অফিসাররা ইনপুট ফিডিংয়ের মাধ্যমে কিভাবে কৃত্রিম উপায়ে ডিম, পোনা প্রজনন করার সাফল্যের সঙ্গে তার রিসার্চ করে এবং সেই রিসার্চের ফল গ্রামে গ্রামে পৌঁছে দেয়। সেই রিসার্চ যদি পশ্চিবঙ্গে না করা হত তাহলে ভারতবর্ষে মাছ উৎপাদন বন্ধ হয়ে যেত। গোটা ভারতবর্ষের মাছ উৎপাদনের প্রাইমারি ইনপুট মাছের ডিম, পোনার ৭৫ থেকে ৮০ ভাগ পশ্চিমবঙ্গ উৎপাদন করে। সাধারণ মৎস্যজীবী, বেকার যুবকরা এই উৎপাদনের মাধ্যমে ভারতবর্ষের মাছ চাষটাকে টিকিয়ে রেখেছে, এটা একটা বিরাট সাফল্য। যে কথা আপনারা বলছিলেন, মাছের দাম বাড়ছে কেন? আপনারা তো দেখতে পাচ্ছেন প্রতি বছর চাল, ডাল, তেলের দাম হু-হু করে বাড়ছে, তারপর মৎস্যজীবীরা যে ট্রলার নিয়ে মাছ ধরে তার কাঠের দাম বাড়ছে, কেন্দ্রীয় সরকার ডিজেলের দাম বাড়িয়েছেন, সুতোর দাম বাড়িয়েছেন, তাহলেই মৎস্যজীবিরা বেশি দামে যদি কাঠ ডিজেল, সুতো এইসব কেনে তাহলে মাছের দাম না বাড়িয়ে আপনাদের রসনার তৃপ্তির জন্য শুধু জল খেয়ে মাছের যোগান দিয়ে যাবে? গরিব মৎস্যজীবিদের প্রতি এই আপনাদের দরদ? সামাজিক অর্থনীতিতে একটা জিনিসের দাম বাড়লেই সমভাবেই আর একটা জিনিসের দাম বেড়ে চলে। মাছের দাম সম্বন্ধে ১৯৮৪ সালে কোনও একটা সংবাদপত্রের হেড লাইনে দেখেছিলাম সবচেয়ে বড় মাছ না কি ১০০ টাকা কিলো দরে বিক্রি হয়েছে, আমি বলছি না, ১০০ টাকা কিলো বিক্রি হয়নি। ১৯৮৪ সালে বড় বড় বিবাহ, অন্নপ্রাশন উৎসবে যদি ১০০ টাকা দাম হয় তাহলে ১৯৯৪ সালে এই ১০ বছরে সেই দামটা কমে যায় কি করে? জলাশয় কমে যাচ্ছে, উৎপাদন বাড়বে কি করে?

(গোলমাল)

আর চিংড়ি মাছের জন্য যে কথা বলছেন, মাননীয় সৌগতবাবু ওটা কেন্দ্রীয় সরকারকে জিজ্ঞাসা করবেন। আমি প্রশ্নোত্তরের সময়ে বলেছি কোনও রপ্তানি যোগ্য মাছ—রাজ্য সরকারের হাতে আইন নেই যে জিনিস রপ্তানি হয় সেই জিনিসের দাম বাড়ায়—কাজেই যে তথ্য দিয়েছেন তা সম্পূর্ণ ভুল। মাননীয় কৃষ্ণনগরের সদস্য বললেন পোল্লা বিলের কথা। ১১ কিলোমিটার লম্বা পোল্লা বিল নদীর সঙ্গে যুক্ত, একটা বিল সেখানে আরও বেশি চাষ হবে কি করে সেটা ভাবতে হবে, যেখানে একটু জল হলে ভেসে চলে যায়। আমরা সেই পোল্লা বিলে মাছ চাষের যে সব অসুবিধা আছে সেগুলি কি করে নতুন করে তৈরি করা যায়, কি করে স্লুইশ গেট তৈরি করা যায় কি করে অবস্থার উন্নতি করা যায় এই কথা আপনাদের জানা উচিত। কি অবস্থার মধ্যে পোল্লা বিলে মাছ চাষ হয় আপনাদের জানা উচিত। মাননীয় জয়নাল আবেদিন সাহেব এই আর্থসামাজিক অবস্থার মধ্যে মৎস্যজীবিদের উন্নতির জন্য কি কি পরিকল্পনা আছে সে কথা জানতে চেয়েছেন। সেটা বিস্তৃতভাবে লেখা নেই। ১৩ বছরে ১৩টি বাজেট উপস্থাপিত করেছি, একই কথা বার বার বলে মাননীয় সদস্যদের মনকে আর ভারাক্রান্ত করতে চাইনি। মৎস্যজীবিদের পেনশনের কথা আছে, সে কথা শুধু পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারই ভাবছেন। যে সব মৎস্যজীবীরা সমুদ্রে মাছ ধরতে গিয়ে নিখোঁজ হন, নদীতে মাছ ধরতে গিয়ে যদি মারা যান তাদের পরিবারকে এককালীন ২৫ হাজার টাকার পেনশন চালু করা হয়েছে। দুস্থ মৎস্যজীবীদের জন্য এ বছরে উত্তর দিনাজপুরে আদর্শ

*মৎস্যজীবী গ্রাম তৈরি করা হবে। আমরা ১০টি জেলায় আদর্শ মৎস্যজীবী গ্রাম করেছি। আপনারা দেখাতে পারবেন যে ভারতবর্ষের আর কোথায় এই জিনিস আছে? আমরা পশ্চিমবঙ্গে এটা করেছি। এই সমস্ত পরিকল্পনা নিয়েছি। আমরা যেটুকু টাকা পেয়েছি, পরিকল্পনার মাধ্যমে সেই টাকা দিয়ে গরিব মানুষের জন্য আমরা প্রকল্প তৈরি করেছি। এখানেই আমাদের সাফল্য।*

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ নন্দ, আমার মনে হচ্ছে যে এটা নির্ধারিত সময়ের মধ্যে শেষ হবে না। কাজেই আমি আরও সাত মিনিট সময় বাড়িয়ে দেবার প্রস্তাব রাখছি। আশা করি আপনাদের এতে সকলের সম্মতি আছে। (সকলের সম্মতি জ্ঞাপন) সাত মিনিট সময় বৃদ্ধি করা হল।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মৎস্যজীবীদের আর্থিক, সামাজিক উন্নতির জন্য আমরা যে প্রকল্প গ্রহণ করেছি, আমরা কখনও বলি না যে তাদের যা প্রয়োজন সেটা আমরা সব মেটাতে পেরেছি। আমরা এটাও মনে করি না যে আমরা তাদের যা প্রয়োজন তা সব মেটাতে পারব। আমরা মানুষকে মিথ্যা প্রতিশ্রুতি দিই না। আমাদের যেটুকু ক্ষমতা আছে আমরা তার মধ্যে দিয়ে এদের সাহায্য করছি। সেই জায়গায় দাঁড়িয়ে আমি বলতে পারি যে, যেটুকু সহযোগিতা পেয়েছি, আমরা পঞ্চায়েতকে নিয়ে মৎস্যজীবীদের উন্নতি করার চেষ্টা করেছি। মৎস্যজীবীরা আজকে মনে করছে যে সরকার আমাদের পাশে আছে। মৎস্যজীবীদের জন্য আমাদের যে পরিকল্পনা আছে, কেন্দ্রীয় সরকারের সেই রকম কোনও পরিকল্পনা ছিল না। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পরে আমরা মৎস্যজীবীদের জন্য চিন্তা-ভাবনা করেছি। তাদের জন্য পরিকল্পনা নিয়ে তাদের আর্থিক, সামাজিক অবস্থার উন্নয়নের জন্য, অগ্রগতির জন্য আমরা বিভিন্ন কর্মসূচি নিয়েছি। যেখানে যেখানে সুযোগ আছে সেগুলি আমরা কাজে লাগাতে পেরেছি এবং তার সুফলও আমরা পেয়েছি। পশ্চিমবাংলা একাধিকবার উৎপাদনশীলতার জন্য শীর্ষস্থানে গেছে। আমাদের কাছে সবচেয়ে বড় কথা হচ্ছে, আমরা এই ক্ষমতার মধ্যে দিয়ে মৎস্যজীবীদের উন্নতির জন্য চেষ্টা করে যাচ্ছি। ১৯৫২ সাল থেকে ১৯৯৪ সালের মধ্যে কেন্দ্রীয় সরকার একটা মৎস্য দপ্তর তৈরি করতে পারলেন না। আজকে রাজ্যে রাজ্যে মৎস্য দপ্তর আছে। সেখানে মৎস্য দপ্তরের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। আমরা বারবার বলেছি যে মৎস্য দপ্তরের গুরুত্ব দিতে গেলে পরিকল্পনায় তার গুরুত্ব দেওয়া দরকার। আমাদের ভারতবর্ষে তিনটি সমুদ্র আছে, অনেক মিস্টি জলের, নোনা জলের নদী আছে, প্রচুর জলাশয় রয়েছে। কিন্তু কেন্দ্রীয় সরকারের এই সম্পর্কে কোনও পরিকল্পনা নেই, কোনও দপ্তর বা কোনও মন্ত্রী নেই যে তার যথাযথ গুরুত্ব দিতে পারেন। সেই জায়গায় দাঁড়িয়ে আমরা এতে গুরুত্ব দিয়েছি। এই রাজ্যে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পরে আমরা পরিকল্পনার মাধ্যমে সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে মৎস্যজীবীদের যুক্ত করে, মৎস্যজীবীদের উৎপাদনের সঙ্গে যুক্ত করে উৎপাদন বাড়াতে পেরেছি। কেন্দ্রীয় সরকার সে কথা স্বীকার করতে বাধ্য হয়েছেন। ওয়েস্ট বেঙ্গলে কেন্দ্রীয় সরকারের একটা সংস্থা সমীক্ষা করে গেছে। ব্যারাকপুরে স্ট্যাটিস্টিক্যাল ইনস্টিটিউশন, তারা ৫টি জেলাকে নিয়ে একটা সমীক্ষা করে একটা রিপোর্ট দিয়েছে যে পশ্চিমবঙ্গে মৎস্য উৎপাদনের কি অগ্রগতি হয়েছে। তারা যে রিপোর্ট দিয়েছেন তাতে বোঝা যায় ভারতবর্ষের গড় উৎপাদনের অগ্রগতি। সেই জায়গায় দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের উৎপাদনের অগ্রগতি অনেক বেশি আমরা আশা করি যে ৮ম পঞ্চ

বার্ষিক পরিকল্পনার শেষ দিকে আমাদের লক্ষ্যমাত্রা পূরণের দিকে এগিয়ে যেতে পারব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে একজন মাননীয় সদস্য ইউনিভার্সিটির কথা বলতে গিয়ে বলেছেন যে, ফিশারি হেডে কোনও টাকা ধরা নেই, কি করে ইউনিভার্সিটি হবে? মাননীয় সদস্যকে বলব, আপনি দেখবেন যে এটা এগ্রিকালচার ডিপার্টমেন্টের হেডে আছে। আমাদের আই. সি. এ. আর-এর প্যাটার্নে কাজ করতে হয়। এই ধরনের ইউনিভার্সিটি এবং কলেজের জন্য এগ্রিকালচার ডিপার্টমেন্টের হেডে এই বছর আমার দপ্তর থেকে ২৫ লক্ষ টাকা দেওয়া হয়েছে প্রথম পর্যায়ে। যাই হোক, ডাঃ জয়নাল আবেদিন সাহেব শুধু বিরোধিতা করার জন্যই বিরোধিতা করেননি। তার বক্তব্যের মধ্যে কতকগুলি কনক্রিট সাজেশন আছে। সেজন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। আর দুইজন বিরোধী দলের সদস্য যে বক্তব্য রেখেছেন, তাদের কোনও নলেজ নেই, সাধারণ মানুষের সঙ্গে কোনও যোগসূত্র নেই। যেজন্য তাদের কাট মোশনগুলিকে সম্পূর্ণ বিরোধিতা করে আমার বাজেটকে সমর্থন করার জন্য আপনাদের সকলকে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motions of Shri Deba Prasad Sarkar and Shri Abdul Mannan that the amount of the demand be reduced to Rupee 1, were then put and lost.

The motions of Shri Subrata Mukherjee, Shri Prabir Banerjee and Shri Abdul Mannan that the amount of the demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Ashim Kumar Dasgupta that a sum of Rs. 38,55,71,000 be granted for expenditure under Demand No. 51, Major Heads : "2405—Fisheries, 4405—Capital Outlay on Fisheries and 6505—Loans for Fisheries" (This is inclusive of a total sum of Rs. 12,86,00,000 already voted on account in March, 1995) was then put and agreed to.

## DEMAND NO. 57

**Mr Deputy Speaker :** There are 11 cut motions to Demand No. 57. All the cut motions are in order and taken as moved.

**Shri Ambica Banerjee, Shri Deba Prasad Sarkar, Shri Abdul Mannan, Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100/-.

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি রাজ্যের মাননীয় সমবায় মন্ত্রী যে বাজেট বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে যে কাট মোশন আছে তার সমর্থনে বক্তব্য রাখছি। স্যার জওহরলাল নেহেরু একবার বলেছিলেন—"I have said often and I would like to Prepeat here that the three pillars of India right at the base should be the village Panchayat, the village

Co-operative and the village School. It is on these that the whole structure of India politically, economically and socially should be built up." জওহরলাল নেহেরু চেয়েছিলেন যে আমাদের দেশের সমবায় একটা গণ-আন্দোলন বা মাস মুভমেন্টে পর্যবসিত হোক এবং আমরা দেখেছি ভারতবর্ষের কিছু কিছু রাজ্যে কো-অপারেটিভ সমবায়ের একটা অসাধারণ উন্নতি হয়েছে। আমরা মহারাষ্ট্রের কথা জানি যেখানে চাষীরা বিশেষ করে আখচাষীরা বিরাট বিরাট সুগার মিল তৈরি করেছেন। কো-অপারেটিভ সেক্টরে সমবায়ের উন্নতি হয়েছে এবং আখচাষীরা ন্যায্য মূল্য পাচ্ছেন, তাদের বিরাট শক্তি তৈরি হয়েছে। আমরা গুজরাটের আমূল এক্সপেরিমেন্টের কথা জানি। কয়রা ডিস্ট্রিক্টে প্রচুর আমূল তৈরি হয় যা আজকে সারা পৃথিবীতে আমূলের সাকসেস স্টোরি বলা হয়। সেই জায়গায় আমাদের পশ্চিমবাংলায় সমবায় আন্দোলনের চিত্র অত্যন্ত নৈরাশ্যজনক, হতাশাব্যাঞ্জক এবং আমরা ১৮ বছরে বামফ্রন্ট শাসনে দেখেছি সমবায় আন্দোলন ক্রমশ পিছিয়ে যাচ্ছে। আমি কিছু তথ্য এবং পরিসংখ্যান দিয়ে আমরা কতটা পরিমাণ পিছিয়ে গেছি তা প্রমাণ করবার চেষ্টা করব। সমবায়ের মূল কথা, মূল ভিত্তি পি. এ. সি. এস. বা প্রাইমারি এগ্রিকালচারাল ক্রেডিট সোসাইটি যাকে বলে সেগুলো অধিকাংশই পশ্চিমবঙ্গে বন্ধ হয়ে গেছে। যাকে ইংরাজিতে বলে মরিবান্ড। আমরা এস্টিমেট কমিটি থেকে কো-অপারেটিভ সোসাইটি সম্পর্কে আমরা একটা ডিটেইলস অধ্যয়ন করেছিলাম, আমি দু-একটা ফিগার আপনাদের দিচ্ছি, তাহলে বুঝতে পারবেন কি অবস্থায় প্রাইমারি সোসাইটি রয়েছে এবং যেখানে গণতন্ত্র থাকার কথা সেখানে বিভিন্ন এগ্রিকালচারাল ক্রেডিট সোসাইটিতে গণতন্ত্র নেই, নির্বাচন হচ্ছে না। আমি প্রথম ফিগার দি, পশ্চিমবাংলার টোটাল কো-অপারেটিভ সোসাইটি হচ্ছে ১৭ হাজার ২৭টি। যেখানে এ. জি. এম. বা অ্যানুয়াল জেনারেল মিটিং সম্পূর্ণ হয়েছে ১০ হাজার ৭০৭টি। এটা ১৯৯৪ মে মাসের রিপোর্ট। নাম্বার অফ সোসাইটিজ হোয়ার এ. জি. এম. ওভারডিউ সাধারণ সভা হয়নি ৬ হাজার ২৯০টি।

**Mr. Speaker :** Hon'ble Members, I have a sad news to announce. Former Prime Minister of India Shri Morarji Desai has passed away as such the House is being adjourned till 11 a.m. on Tuesday, the 11th April, 1995.

## Adjournment

The House was then adjourned at 3.25 p.m. till 11 a.m. on Tuesday the 11th April 1995, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 11th April 1995 at 11.00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 7 Ministers of State and 66 Members.

[11-00—11-10 a.m.]

**Mr. Speaker :** Hon'ble Members as you all know, the former Prime Minister of India expired yesterday. And we have just received the news that the cremation will take place tomorrow at Ahmedabad on the bank of the Sabarmati river. So, it is not possible for me to make an obituary reference before 13th morning. As such I have no option but to adjourn the House till Thursday, the 13th April, 1995. So, accordingly, the House is adjourned till 11 a.m. on Thursday, the 13th April, 1995.

**Adjournment**

The House was then adjourned at 11.02 a.m. till 11 a.m. on Thursday, the 13th April, 1995 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 13th April 1995 at 11.00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hasim Abdul Halim) in the Chair, 11 Ministers, 7 Ministers of State and 93 Members.

[11-00—11-10 a.m.]

**OBITUARY REFERENCE**

**Mr. Speaker :** Hon'ble Members, I rise to perform a melancholy duty to refer to the sad demise of the veteran freedom fighter and former Prime Minister, Shri Morarji Ranchhodji Desai who passed away at the Jaslok Hospital, Bombay at 1-45 p.m. on the 10th April, 1995. The nation had warmly greeted him on his 100th birthday only about a month back on February 28 this year.

Shri Desai was born on February 29, 1896 at Bhadeli in Gujarat. He had his school education in Bulsar and after matriculation he studied science at the Vilson College in Bombay. A year after his graduation, he was appointed to the Bombay Provincial Civil Service and his probation as a Deputy Collector of Ahmedabad began in 1918. After serving the British Government for about a decade he resigned in 1930 and joined the Civil Disobedience Movement.

Shri Desai enrolled himself as a member of the Gujerat Pradesh Congress Committee and was elected to the Bombay Legislative Assembly in 1937. He was the Minister for Revenue, Co-operation, Agriculture and Forests in Bombay provincial Government. He suffered imprisonment twice during 1930-34 and again in 1940-41 and was detained in 1942-45 by the British Rulers for his participation in the Freedom Movement of the country. He was again elected to the Bombay Legislative Assembly in 1946 and was Minister for Home and Revenue. He was Chief Minister of Bombay State during 1952-56. He was elected to the Lok Sabha in 1957, 1952, 1967, 1971 and 1977. He was inducted into the

Jawaharlal Nehru Cabinet in 1956 as a Minister for Commerce and Industry Department. He was also the Finance Minister in the Union Cabinet in 1958. He resigned from the Government to work for Congress organisation in 1963 according to the Kamraj plan. He was the Deputy Prime Minister and the Minister for Finance of the Government of India during 1967-69. After the split in the Congress party in 1969 Shri Desai became the Chairman of the newly formed Congress (O). He was detained during the Emergency from June, 1975 to March, 1977. He was closely associated with the massive mass movement launched by the prominent socialist leader Shri Joy Prakash Narayan during the days of emergency and became the Prime Minister of India on March 27, 1977 when the Janata party formed the Government at the Centre and remained as such till 1979 when his Government collapsed after a split in the party. He retired from active politics 'thereafter' and devoted himself to the cause of education and welfare of the people. Shri Desai was the Chancellor of the Gujerat Vidyapeeth. He had also been interest in agriculture, horticulture, Animal Husbandry and games and sports. He wrote several books such as 'Discourses on the Gita', 'The Story of My Life' and 'Book on Nature Cure'.

Shri Morarji Desai was perhaps the only leader to be decorated by the highest civilian awards in India as well as in Pakistan. As Prime Minister, he was honoured with 'Bharat Ratna'. He was solely responsible for removing the persisting suspicion that had soured relations between India and Pakistan. For this admirable performance in the pursuit of peaceful co-existence, he was awarded the distinction 'Nishan-E-Pakistan' by the then military ruler of Pakistan, the Late Zia-ul-Huq.

A true Gandhian, Shri Desai was known for his commitment to morality and values. He was a man of determination and courage. His death marks the end of an illustrious era of the Indian History which is so fondly remembered for the dedication and sacrifice of her great sons.

Now, I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

...(at this stage Hon'ble Members stood in silence for two minutes)...

Thank you, ladies and gentlemen.

Secretary will send the message of condolence to the members of bereaved family of the deceased.

## Adjournment

The House was then adjourned at 11.06 a.m. till 11 a.m. on Monday, the 17th April, 1995, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 17th April 1995 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 17 Ministers, 5 Ministers of State and 132 Members.

[11-00 — 11-10 a.m.]

### Held over Starred Question
### (to which written Answer was laid on the Table)

### সাংসদের জন্য নির্ধারিত অর্থে উন্নয়ন

*১৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৮) **শ্রী অজয় দে ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি -

(ক) নদীয়া জেলার নবদ্বীপ (তপঃ) কেন্দ্রের সাংসদের জন্য নির্ধারিত 'উন্নয়ন বাবদ' কোনও সাহায্য কেন্দ্রীয় সরকারের তরফ থেকে রাজ্য সরকার ইতিমধ্যে পেয়েছে কি না

(খ) পেয়ে থাকলে, ঐ কেন্দ্রের উন্নয়নের জন্য কোনও প্রস্তাব সরকারের আছে কি, এবং

(গ) থাকলে, উক্ত প্রস্তাব কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। ১৯৯৪-৯৫ আর্থিক বছরে নদীয়া জেলার নবদ্বীপ (তপঃ) কেন্দ্রের সাংসদের জন্য উন্নয়ন বাবদ নির্ধারিত এক কোটি টাকা এসেছে।

(খ) ঐ কেন্দ্রের উন্নয়নের জন্য কোনও প্রস্তাব এখন পর্যন্ত সংশ্লিষ্ট সাংসদের কাছ থেকে জেলা শাসকের কাছে পৌঁছায়নি।

(গ) সংশ্লিষ্ট সাংসদের কাছ থেকে উন্নয়নের প্রকল্পগুলি পাওয়ার পর অনতিবিলম্বে সেগুলি রূপায়িত করার কর্মসূচি নেওয়া হবে।

## Starred Questions

## (to which oral Answers were given)

### ডব্লিউ. বি. সি. এস. (জুডিশিয়াল) পরীক্ষা

*২৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪) **শ্রী আব্দুল মান্নান ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৯৩ সালে ডব্লিউ. বি. সি. এস. (জুডিশিয়াল) পরীক্ষায় কত সংখ্যক পরীক্ষার্থী পরীক্ষা দিয়েছিলেন;

(খ) উক্ত পরীক্ষার্থীর মধ্যে কতজন কৃতকার্য হয়েছিলেন; এবং

(গ) তন্মধ্যে, এ পর্যন্ত কতজনকে নিয়োগপত্র দেওয়া হয়েছে এবং কতজন কাজে যোগদান করেছেন?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ**

(ক) ১৭৯ জন পরীক্ষার্থী পরীক্ষা দিয়েছিলেন।

(খ) উক্ত পরীক্ষার ফল এখনও চূড়ান্ত হয়নি।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় বললেন এটা ১৯৯৩ সালে হয়েছিল কিন্তু এখন ১৯৯৫ সাল হয়ে গেল অর্থাৎ দু-বছর হয়ে গেল ফল বেরোল না, কারণ কি?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** ১৯৯৩ সালের অক্টোবর মাসে সুপ্রিম কোর্ট জাজমেন্ট দেয় যে প্রত্যেক পরীক্ষার্থীকে তিন বছর প্র্যাকটিস করতে হবে তার পর পরীক্ষা দিতে পারবে। এই জন্য প্রথম দেরী হয়। দ্বিতীয়তঃ, আমাদের এখানে নিয়ম ছিল অর্ধেক পি. এস. সি.-র পরীক্ষার মাধ্যমে আসবে এবং বাকি অর্ধেক হাইকোর্টের বার থেকে আসবে। আমরা তখন হাইকোর্টের বারে লিখলাম যে, আপানাদের ছেলেরা যারা তিন বছর প্র্যাকটিস করছেন তাদের আপনারা সিলেক্ট করবেন। আর তখন ফ্রেসার মানে কোনও প্র্যাকটিস না করে পি. এস. সি. পরীক্ষা দিত। এই দুটো একসঙ্গে করে পরবর্তীকালে সুপ্রীমকোর্ট-এর জাজমেন্ট অনুযায়ী আমরা পি. এস. সি.-কে জানাই যে, সমস্ত পরীক্ষা আপনারা এইভাবে করবেন। সেই জন্য রেজাল্ট হেল্ড-আউট হয়ে গেছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি বললেন যে, সুপ্রিমকোর্টের জাজমেন্ট ছিল যে এলিজিবল কোয়ালিফিকেশন হচ্ছে তিন বছরের অভিজ্ঞতা এবং তাহলে তারা পরীক্ষা দিতে পারবে।

আপনাদের যে নোটিফিকেশনের ভিত্তিতে তারা পরীক্ষা দিয়েছিল তখন কি এই যোগ্যতার কথা তাতে ছিল। যদি না থাকে তাহলে কি সেই পরীক্ষা বাতিল করেছেন?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** না তখন এই যোগ্যতা ছিল না। কিন্তু বাতিলের কোনও প্রশ্ন ওঠে না। আমরা পরবর্তীকালে হাইকোর্টের কোটা যা ছিল তা ক্যানসেল করে পি. এস. সি.-কে বলেছি আপনারা সেই মতো ঐ পরীক্ষার ভিত্তিতে রেজাল্ট আউট করে আমাদের জানান।

**শ্রী আব্দুল মান্নান ঃ** কতগুলো শূন্য পদের ভিত্তিতে ঐ পরীক্ষা গ্রহণ করা হয়েছিল এবং সেই শূন্য পদের কতগুলো খালি আছে?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** ১৯৯৩ সালে কেবল মাত্র দুটো পদের জন্য পরীক্ষা হয়েছিল।

**ফ্রেজারগঞ্জে মৎস্যজীবী কমপ্লেক্স**

*২৬০। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৭) **শ্রী তপন হোড় ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) এটা কি সত্য যে মৎস্যজীবীদের উন্নয়নের স্বার্থে ফ্রেজারগঞ্জে একটি মৎস্যজীবী কমপ্লেক্স গড়ে তোলা হয়েছে;

(খ) '(ক)' প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, উক্ত কমপ্লেক্সটি গড়ে তুলতে কত টাকা ব্যয় হয়েছে; এবং

(গ) কতজন মৎস্যজীবী এর ফলে উপকৃত হবেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) হ্যাঁ।

(খ)

১) মূলবন্দর গড়ে তুলতে ব্যয় হয়েছে প্রায় ৪৯৮ লক্ষ টাকা।

২) বরফ কল তৈরি করতে ব্যয় হয়েছে ৩৫ লক্ষ টাকা।

৩) ড্রাই ডক (Dry Dock) তৈরি করতে ব্যয় হয়েছে ১১৮ লক্ষ টাকা।

৪) বিদ্যুৎ-এর জন্য বায় হয়েছে ২৬ লক্ষ টাকা।

৫) রাস্তা তৈরি করতে ব্যয় হয়েছে ৭ লক্ষ টাকা।

৬) নামখানায় হাতানিয়া দোয়ানিয়ার উপর একটি বার্জ জেটি (Berge Jetty) যেটি কলকাতা থেকে ফ্রেজারগঞ্জ পর্যন্ত সড়কপথে সরাসরি যোগাযোগ স্থাপন করবে, তৈরি করতে ব্যয় হয়েছে ৩০৮ লক্ষ টাকা।

গ) আনুমানিক ৪২০০ জন মৎস্যজীবী প্রত্যক্ষভাবে উপকৃত হবেন। উপরন্তু আরও ১৩১৭৫ জন পরোক্ষভাবে উপকৃত হবেন।

**শ্রী তপন হোড় ঃ** আপনাকে ধন্যবাদ। এই ধরনের একটা কমপ্লেক্স আপনি তৈরি করছেন। আপনি এই মৎস্য বন্দরটি কবে নাগাদ উদ্বোধন করতে পারবেন বলে মনে করছেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এই মাসের ২২শে এপ্রিল এই বন্দরটি উদ্বোধন করা হবে বলে স্থির করা হয়েছে, মাননীয় মুখ্যমন্ত্রী এই বন্দরটি উদ্বোধন করবেন।

**শ্রী তপন হোড় ঃ** এই বন্দরটি হলে বেশ কিছু মৎস্যজীবী উপকৃত হবে, এই ধরনের মৎস্য বন্দর তৈরি করার পরিকল্পনা বা কমপ্লেক্স তৈরির কোনও পরিকল্পনা অন্য কোথাও রাজ্য সরকারের আছে কি না জানাবেন কি ?

**শ্রী কিরণময় নন্দ ঃ** ইতিমধ্যে মেদিনীপুর জেলার দীঘার কাছে শঙ্করপুরে ৮৭ সালে অনুরূপ মৎস্যবন্দর মৎস্যজীবিদের জন্য চালু হয়েছে, এই বছরে ইচ্ছা আছে, শঙ্করপুরে দ্বিতীয় পর্যায়ের বন্দর নির্মাণের।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** প্রত্যক্ষভাবে ৪ হাজার সামথিং, এবং পরোক্ষভাবে ১৩ হাজার মৎস্যজীবী উপকৃত হবেন, উপকৃত মানে, কিভাবে উপকৃত হবেন একটু বলবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** যে সমস্ত ট্রলারগুলি চলবে, সেইগুলিতে প্রত্যক্ষভাবে যে মৎস্যজীবিরা থাকবেন তাদের সংখ্যাটা হচ্ছে ৪ হাজার ২-- জন। মৎস্য অবতরণ থেকে শুরু করে ব্যবসা কাজে যারা যুক্ত থাকবেন, তাদের সংখ্যাটা হচ্ছে ১০ হাজার।

**শ্রী আব্দুল মান্নান ঃ** ট্রলারে যে সমস্ত মৎস্যজীবিরা থাকবেন তারা উপকৃত হবেন। এই ধরনের ফিশ পোর্ট অনেকগুলি আছে, শঙ্করপুরে আছে, মীনদ্বীপে আছে, মেদিনীপুরেও কয়েকটি করার কথা শুনছি। আমি যেটা জানতে চাইছি, এই ট্রলারগুলি যারা নেয়, সরকারি উদ্যোগে কতকগুলি ট্রলার দিয়েছেন, ট্রলারের মালিক যারা কতকগুলি বেসরকারি সংস্থাকে দিয়েছেন, বেসরকারির ফলে যারা মৎস্যজীবী আছেন ৪ হাজার থেকে ১০ হাজার যে মৎস্যজীবিদের কথা বলছেন, তারা উপকৃত হবেন, তাদের মধ্যে কতগুলি ট্রলার রাজ্য সরকারের পক্ষ থেকে দেওয়া হয়েছে, আর বেসরকারি নিয়ন্ত্রণে কতগুলি ট্রলার আছে, জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ :** এই প্রশ্নের উত্তর পরে বলব। তবে সরকারি পর্যায়ে এ. আর. ডি. সি.-র মাধ্যমে দুই সিলিন্ডার যুক্ত ইঞ্জিন মেদিনীপুরে এবং দক্ষিণ ২৪ পরগনায় সাড়ে চারশো আমরা দিয়েছি, আর এন. সি. ডি. সি.-র মাধ্যমে ২৫০টি যন্ত্রচালিত নৌকা জেলাতে দিয়েছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** আপনি ফ্রেজারগঞ্জে মৎস্য বন্দরের কথা বললেন, রায়চকে একটা মৎস্যবন্দর করার কথা ছিল, সেটা নিয়ে কোনও ভাবনা চিন্তা করছেন কি?

**শ্রী কিরণময় নন্দ :** রায়চকের মৎস্য বন্দরটি রাজ্য সরকার করেনি, কেন্দ্রীয় সরকার করেছিল। রায়চকের বন্দরটি সি. পি. টি.-র পরিচালনাধীন। রায়চকের বন্দর এখনও চালু করা সম্ভব হয়নি। আমার বিশ্বাস এই জায়গায় যে মৎস্য বন্দরটি গড়ে উঠেছে, এখান থেকে মৎস্যজীবিদের পক্ষে এটাতে কাজ করার উপযুক্ত জায়গা নয়।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত :** ফ্রেজারগঞ্জে যে মৎস্যবন্দর বা কমপ্লেক্স গড়ে তোলবার কথা বলছেন, উদ্বোধনের দিনও আপনি ঘোষণা করলেন, আমি আপনাদের কাছ থেকে জানতে চাইছি, মৎস্যজীবিরা ট্রলারে করে যে চিংড়ি মাছ আনবে সেইগুলি বরফ দিয়ে নিয়ে এসে বাজারে বিক্রি হচ্ছে। তাছাড়াও উদ্বৃত্ত মাছ শুকনো করে বিভিন্ন বাজারে বিক্রি করার কোনও পরিকল্পনা আছে কিনা জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ :** যে সমস্ত মাছ আমাদের মৎস্যজীবিরা ধরে, নদীতে বা সমুদ্রেতে তারা ধরতে যায়, সেইগুলি চিংড়ি মাছ ধরার কাজে নিযুক্ত থাকে না, আমাদের যে সমস্ত খাবার মাছ আছে, সেইগুলি ধরার কাজে তারা নিযুক্ত থাকে।

[11-10 –11-20 p.m.]

**শ্রী প্রভঞ্জন মণ্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয়, নিশ্চয় এখানে বলেছেন ফ্রেজারগঞ্জ ফিশিং হারবার উদ্বোধন হবে এবং মাননীয় মুখ্যমন্ত্রী সেটা উদ্বোধন করবেন। কিন্তু যে প্রবলেমটা আসছে সেটা আমি বাজেট বক্তৃতায় বলেছি। এম. সি. ডি. সি. ট্রলার, থাইল্যান্ডের ট্রলার আসছে, সেন্ট্রাল গভর্নমেন্ট বাজার উন্মুক্ত করে দিচ্ছে, সমুদ্রকে উন্মুক্ত করে দিচ্ছে। আজকে সেইজন্য মাছ ক্যাচিং কমে যাচ্ছে। এই জায়গায় দাঁড়িয়ে আমাদের কি পরিকল্পনা আছে, এই সমস্ত বিদেশি ট্রলারকে বাধা দেওয়ার কি ব্যবস্থা আছে?

**শ্রী কিরণময় নন্দ :** এটা আমাদের কাছে একটা বড় বিপদ হিসাবে দেখা দিয়েছে। বিদেশি ট্রলার আসছে শুধু তাই নয়, কেন্দ্রীয় সরকার অনেক বিদেশি ট্রলারকে লাইসেন্স দিচ্ছে। আমাদের সমুদ্রে যথেচ্ছভাবে তারা মাছ ধরছে। বিদেশি ট্রলাররা আমাদের দেশের ইকনমিক জোনের মধ্যে ঢুকে পড়ছে। আমরা এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে প্রতিবাদ জানিয়েছি। ফুড প্রসেসিং ডিপার্টমেন্টের মিনিস্টার তরুন গোগই, তিনি আমাদের রাজ্যের

মুখ্যমন্ত্রীর কাছে তার মতামত চেয়ে চিঠি দিয়েছেন। আমরা সুস্পষ্ট ভাবে কেন্দ্রীয় সরকারকে জানিয়ে দিয়েছি বিদেশি ট্রলারকে লাইসেন্স দেওয়ার আমরা ঘোরতর বিরোধী। এতে সমুদ্রের পরিবেশ নষ্ট হবে, সমুদ্রে মাছের ভান্ডার নষ্ট হবে, মৎস্যজীবিরা ক্ষতিগ্রস্ত হবে, আমাদের জাতীয় অর্থনীতিতে একটা বিপর্যয় দেখা দেবে। অবিলম্বে যেসব বিদেশি ট্রলারকে লাইসেন্স দেওয়া হয়েছে তাদের লাইসেন্স বাতিল করতে হবে এবং আমাদের কোস্ট গার্ডের সংখ্যা বাড়াতে হবে। যাতে তারা আমাদের এলাকায় ঢুকে মাছ ধরতে না পারে।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** আমি কালকে বি. বি. সি.-র খবর শুনছিলাম। ইউরোপিয়ান ফিশিং কমিশনার কানাডা, মেক্সিকো, স্পেইন এদের নিয়ে একটা টোটাল বলয় ঘোষণা করছে আটলান্টিক মহাসাগরে। তারা একটা রেস্ট্রিকটেড ফিশিং জোন করার কথা বলছে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মণ্ডল, আমি বুঝলাম আপনি অনেক পড়াশুনা করেন। কিন্তু সেটা বলার উপযুক্ত জায়গা এটা নয়।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি এই ফ্রেজারগঞ্জ বন্দর নির্মাণের পরিকল্পনা কখন নেওয়া হয়েছিল এবং যন্ত্রচালিত ট্রলার কবে থেকে ইনট্রোডিউস হয়?

**শ্রী কিরণময় নন্দ ঃ** ফ্রেজারগঞ্জ মৎস্যবন্দরের পরিকল্পনা নেওয়া হয়েছিল ষষ্ঠ পরিকল্পনার শেষে এবং সপ্তম পরিকল্পনায় কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা টাকা পাই।

## ডুমুরজলায় স্পোর্টস কমপ্লেক্স

*২৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮২) **শ্রী জটু লাহিড়ী ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) হাওড়া জেলার ডুমুরজলা স্পোর্টস কমপ্লেক্স নির্মাণে কত টাকা বরাদ্দ করা হয়েছে;

(খ) ১৯৯৪ সালের ডিসেম্বর মাস পর্যন্ত মোট কত টাকা খরচ হয়েছে; এবং

(গ) কবে নাগাদ উক্ত নির্মাণের কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

ক) ক্রীড়া ও যুব কল্যাণ বিভাগ এই প্রকল্পের জন্য হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনকে ৪, ৯৫, ৩৭৭, ৮১ টাকা মঞ্জুর করেছে।

খ) ১৯৯৪ সালের ডিসেম্বর মাস পর্যন্ত স্পোর্টস্ কমপ্লেক্স প্রকল্পে মিউনিসিপ্যাল কর্পোরেশন ৪৪.৫০ লক্ষ টাকা খরচ করেছে।

গ) প্রাথমিক পর্বের কাজ ১৯৯৬ সালের ডিসেম্বর মাস নাগাদ শেষ হবে বলে আশা করা যায়।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, আপনি জানেন হাওড়া জেলায় প্রথম এই জাতীয় স্পোর্টস কমপ্লেক্স হচ্ছে। এর শিলান্যাস করেছিলেন শ্রী জ্যোতি বসু ১৯৮৯ সালে। এই স্পোর্টস কমপ্লেক্সে কি কি খেলার ব্যবস্থা রাখা হচ্ছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এই স্পোর্টস কমপ্লেক্সে আউটডোর গেমস বলতে যা বোঝায় তার বেশিরভাগই রাখা হচ্ছে। যেমন ফুটবল, ভলিবল, খোখো, কবাডি, বাস্কেটবল, সুইমিং আর এর সাথে ইনডোর গেমস হচ্ছে টেবিল টেনিস, ব্যাডমিন্টন, জিমন্যাসিয়াম, এগুলি থাকবে এবং সর্বোপরি ফুটবল মাঠ ঘিরে অ্যাথলেটিক ট্রাক থাকবে।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মন্ত্রী মহাশয়, আপনি বলছেন ১৯৯৬ সালের মধ্যে এই স্পোর্টস কমপ্লেক্স উদ্বোধন হতে পারে কিন্তু এখন পর্যন্ত আমরা যা দেখছি যে, কিছু জায়গায় শুধুমাত্র পাঁচিল দেওয়া হয়েছে এবং বাকি জায়গাটা কর্পোরেশনের জঞ্জাল দিয়ে ভরাট করা হয়েছে এবং এর জন্য মাছির উপদ্রবে এলাকার মানুষ জর্জরিত। যেখানে স্পোর্টস কমপ্লেক্স ১৯৮৯ সালে শিলান্যাস করে ১৯৯৫ সালে উদ্বোধন হল না — কিছু অংশে পাঁচিলের কাজ হয়েছে — সেখানে ১৯৯৬ সালে কি করে এটা করা সম্ভব এবং খরচের পরিমাণ দেখাচ্ছেন মাত্র ৪৪ লক্ষ ৫০ হাজার টাকা। আপনি বাস্তবিকভাবে বলুন কাজ আদৌ হচ্ছে কিনা? শুধু কি কর্পোরেশনই ওখানে খরচ করেছেন, রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার কোনও টাকা দিয়েছেন কি না, সেটাও বলবেন।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** রাজ্য সরকার এই প্রকল্পটি সরকারের বিবেচনাধীন প্রকল্পের অন্তর্ভুক্ত করেছেন। নিজেরা এখনও পর্যন্ত ৪ লক্ষ ৯৫ হাজার টাকার বেশি, মিউনিসিপ্যাল কর্পোরেশন সব মিলিয়ে ৪৪ লক্ষ ৫০ হাজার টাকা খরচ করেছেন। যে যে প্রসঙ্গগুলি উল্লেখ করেছিলেন ছুটে খেলার যে ব্যবস্থাগুলি সেগুলির জন্য মাঠ-ঘাট সব তৈরি হয়ে গেছে। স্পোর্টস কমপ্লেক্স বলতে যা বোঝায়, খেলার উপকরণ এবং সরঞ্জাম এবং তাদের বিধিবিন্যাস করাই হচ্ছে স্পোর্টস কমপ্লেক্স। আর দেওয়াল দেওয়া নেই বলেই স্পোর্টস কমপ্লেক্স হচ্ছে না - সেখানে দেওয়ালের ব্যাপার হচ্ছে সুরক্ষার জন্য ট্রাকের কাজ শুরু হয়েছে, কেন্দ্রীয় সরকার এটা এস. ই. ডি. এ স্কীমের অন্তর্ভুক্ত করবেন বলে বিবেচনা করছেন বলে আমাদের জানিয়েছেন। তবে কেন্দ্রীয় সরকার ১ কোটি টাকা দেবেন, আমরা রাজ্য সরকার এবং পৌরসভা মিলিয়ে দেবো ১ কোটি টাকা, এই প্রকল্পটি ২ কোটি টাকার।

*[11-20 – 11-30 a.m.]*

**শ্রী জটু লাহিড়ী ঃ** মন্ত্রী মহাশয়ের অবগতির জন্য জানাচ্ছি, স্পোর্টস কমপ্লেক্সের কথা যেগুলি বললেন যে দেওয়াল দেওয়া না থাকলেও কিছু কিছু মাঠে খেলা হবে কিন্তু স্পোর্টস কমপ্লেক্সকে ঘিরে হাওড়ার মানুষ যে স্বপ্ন দেখেছিল সেটা বাস্তবায়িত হয়নি এবং সন্ধ্যার পর যত্রতত্র ভালো কোনও আলোর ব্যবস্থা নেই এবং অধিকাংশ খেলার মাঠ যেগুলি তৈরি হয়েছে সেখানে জঙ্গল আছে, সমাজ বিরোধীদের আড্ডাখানা তৈরি হয়েছে, আপনি খবর নিয়ে দেখবেন সেখানে খুন পর্যন্তও হয়েছে। এ ব্যাপারে মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন হচ্ছে স্পোর্টস কমপ্লেক্সকে ঘিরে যথেষ্ট আলোর ব্যবস্থা এবং নিরাপত্তার ব্যবস্থা আপনি করছেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এই কাজের দায়িত্বভার আমরা হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনকে দিয়েছি। আমি ওদের সঙ্গে যোগাযোগ করব। কয়েকদিন আগে ওখানে গিয়েছিলাম এবং দেখেছি ছোট ছোট খেলার মাঠের ব্যবস্থাগুলি প্রায় সব হয়ে গিয়েছে, খালি বাস্কেটবলটা হয়নি, পোস্ট বসবে। ভলিবল খো খো, কবাডি, ইত্যাদি হয়ে গিয়েছে। আলোর ব্যবস্থার কথা যেটা বললেন সেটা আমার ঠিক খেয়াল হচ্ছে না। আলোর ব্যবস্থা যাতে দ্রুত করা যায় তার জন্য দৃষ্টি আকর্ষণ করব।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে ভারতবর্ষ একটা বিশাল দেশ হলেও খেলাধুলার জগতে আমরা কোথাও নেই। আপনি একজন ডায়নামিক মিনিস্টার অফ ওয়েস্ট বেঙ্গল এটা আমরা জানি এবং লোকেও তাই বলে। ফুটবল বলুন আর যাই বলুন সব দিক থেকেই আমরা পিছিয়ে যাচ্ছি। অন্য দেশের লোকেদের বডি তো আর স্টিলের নয়, তারাও আমাদের মতন মানুষ। তারা পারছেন অথচ আমরা পারছি না কেন এ সম্পর্কে বা স্পোর্টসের ইমপ্রুভমেন্ট ও ডেভেলপমেন্ট সম্পর্কে কোনও রিপোর্ট আপনার কাছে আছে কি?

**মিঃ স্পিকার ঃ** নট অ্যালাউড।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় একটা হিসাব দিলেন যে ৪৪ লক্ষ সামথিং এর জন্য খরচ হয়েছে। আমার প্রশ্ন, এই স্পোর্টস কমপ্লেক্স তৈরি করার জন্য এস্টিমেটেড কস্ট কত ছিল? আপনি ১৯৯৬ সালের ডিসেম্বরের মধ্যে কমপ্লিট করবেন বলছেন, এটা কমপ্লিট করতে কত টাকা লাগবে এবং সেই টাকা কি কি সোর্স থেকে আসবে ও বোর্ড অফ ম্যানেজমেন্টে কারা কারা থাকবেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এই স্পোর্টস কমপ্লেক্সে এখনও পর্যন্ত ৪৪ লক্ষ ৫০ হাজার টাকা খরচ হয়েছে। মিউনিসিপ্যাল কর্পোরেশন ৪০ লক্ষ টাকার কিছু কম দিয়েছেন, রাজ্যসরকার ৫ লক্ষের কিছু কম দিয়েছেন। আমি আগেই উল্লেখ করেছি যে এস. পি. ডি.

সি. - স্পেশ্যাল এরিয়া ডেভেলপমেন্ট স্কীম বলে কেন্দ্রীয় সরকারের একটা প্রকল্প আছে এবং সেই প্রকল্পের অন্তর্ভুক্ত কি কি বিষয় থাকবে তা সেখানে নির্ধারন করা আছে। এটা মূলতঃ ট্রেনিং সেন্টার। এখানে প্রদর্শনের জায়গা কম, মূলতঃ ট্রেনিং সেন্টার। এর এস্টিমেটেড কস্ট গভর্নমেন্ট অফ ইন্ডিয়া যেটা ইয়ারমার্ক করে রেখেছেন আজকে থেকে প্রায় ১০ বছর আগে সেটা হচ্ছে দু কোটি টাকা। এই দু কোটির মধ্যে কেন্দ্রীয় সরকার অর্ধেক ব্যয়ভার বহন করবেন আর বাকি অর্ধেক রাজ্য সরকার এবং বেনিফিসিয়ারিস — তারা বহন করবেন। আমাদের প্রাথমিক এস্টিমেট ১৯৮৯/৯০ সালে কেন্দ্রীয় সরকারের অনুমোদনের জন্য পাঠাই এবং তখন দুকোটি টাকা ধরেই পাঠানো হয়েছিল। এখন দু কোটি টাকায় হবে না, কত টাকা লাগবে তা এখনই বলতে পারব না, নোটিশ দিলে জানাব।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এখানে ফুটবলের জন্য কোনও স্টেডিয়াম করার পরিকল্পনা আছে কিনা এবং থাকলে সেখানে কত লোকের অ্যাকোমোডেশন হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এখানে ফুটবলের প্রশিক্ষণের ব্যবস্থা থাকবে। খেলোয়াড়দের খেলার জন্য পোষাক পরিবর্তন ইত্যাদির জন্য ক্লাব হাউস হবে। বসার আসনের দিকে এভাবে গুরুত্ব দেওয়া হচ্ছে না। তবুও হাজার খানেক লোক যাতে বসতে পারে তার ব্যবস্থা থাকবে।

### ল্যান্ড ট্রাইব্যুনাল গঠন

*২৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** ১৩.৬.৯৪ তারিখের *৪১ (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৯)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

রাজ্যে ল্যাণ্ড ট্রাইব্যুনাল গঠনের কাজটি সর্বশেষ তথ্যানুযায়ী কোন পর্যায়ে আছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

রাজ্য সরকার আইনগত পরামর্শ অনুযায়ী ল্যান্ড ট্রাইব্যুনাল গঠনের প্রচেষ্টা চালাচ্ছিলেন। কিন্তু মহামান্য হাইকোর্টের একটি আদেশে ল্যান্ড ট্রাইব্যুনাল গঠনের কাজ আপাতত বন্ধ রাখতে হয়েছে।

**শ্রী আবু আয়েস মণ্ডল ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে রাজ্য সরকার আইনগত ব্যবস্থা নিচ্ছিলেন ল্যান্ড ট্রাইব্যুনাল সম্পর্কে, কিন্তু মহামান্য হাইকোর্ট-এর আদেশে এটা বন্ধ আছে। আমি জানতে চাই, ভারতীয় সংবিধানের ৩২৩(খ) অনুসারে ৯১ সালে পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইন অনুসারে যখন রাজ্য এবং জেলা স্তরে ট্রাইব্যুনাল গঠনের প্রস্তাব চলছিল তখন কে বা কারা হাইকোর্টে গেছে এবং কীসের ভিত্তিতে স্থগিতাদেশ জারি করা হয়েছে

বলবেন কী?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** পশ্চিমবঙ্গ ভূমিজীবি সংঘের এক আবেদন ক্রমে কলকাতার হাইকোর্টের মাননীয় জজ, শ্রী এন. কে. মিত্র, ২৯শে জুন ৯২ সালে রাজ্য সরকারকে আবেদনকারীদের সম্পর্কে পশ্চিমবঙ্গ ল্যান্ড রিফর্মস ট্রাইব্যুনাল আইনটা কার্যকর করা থেকে বিরত থাকার জন্য একটা অন্তবর্তী আদেশ দিয়েছেন। সর্বশেষ আবেদন অনুযায়ী ৭/৩/৯৪ তারিখে একটা মামলাতে সরকার পক্ষের সাধন গুপ্ত তৎসহ বলাই রায়কে উকিল নিযুক্ত করা হয়েছে, অন্তবর্তী স্থগিতাদেশ ভ্যাকেট করার ব্যাপারে তাদের দায়িত্ব দেওয়া হয়েছে। তারা মাননীয় জজের কাছে বিষয় দুটি উল্লেখ করেছেন। কিন্তু মামলাটা এখন লিস্টে ওঠেনি। আর একটা মামলা ৫ই ফেব্রুয়ারি ৯৩ সালে একটা অন্তবর্তী আদেশ বলে হাইকোর্ট এই আইনটা জারি করা থেকে বিরত থাকতে বলেছে। কলকাতা, দুর্গাপুর, শিলিগুড়ি এই তিনটি রিজিওনাল ল্যান্ড রিফর্মস এর একটা প্রশাসনিক সিদ্ধান্ত দেওয়া হয়েছে, এবং আমরা প্রশাসনিক ব্যবস্থা নিচ্ছি।

[11-30 – 11-40 a.m.]

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ল্যান্ড ট্রাইব্যুনালের কাজ অন্তবর্তী আদেশে বন্ধ হচ্ছে। কিন্তু ইনটিগ্রেটেড সেট আপ হবার পরে, সেটেলমেন্ট এবং ডিপার্টমেন্ট যখন ইনট্রিগ্রেটেড, যখন ইনট্রিগ্রেটেড সেট আপ হল, যখন ১৪টি, ১/৩/৪/৫, এই যে সেকশনগুলো এলো এটা আবার সুপ্রীম কোর্টে ওরা স্থগিতাদেশের জন্য মামলা করল। এই আদেশের বিরুদ্ধে পরে আমরা মুভ করেছিলাম। আপনি বললেন এর মধ্যে হিয়ারিং করতে পারবে বি. এল. আর. ও.-তে। কিন্তু এটা হয়নি। এই সম্পর্কে আপনি কোনও নির্দেশ দিয়েছেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** প্রশ্নটা হচ্ছে কনস্টিটিউশনাল প্রভিসন আছে এবং এই রকম ট্রাইব্যুনাল অন্য ক্ষেত্রে হয়েছে এবং কাজ চলছে। শুধু এই ব্যাপারেই নয় সব ব্যাপারেই দেখা গেছে যখন এই রকম ধরনের ব্যবস্থা করতে যাওয়া হয় তখন সেই ব্যবস্থার মাধ্যমে যাদের স্বার্থে আঘাত লাগছে, তারা সেটা নানা পর্যায়ে বন্ধ করার চেষ্টা করছে।

এই ব্যাপার নয়, সব ব্যাপারেই আমরা দেখছি কেন এই ধরনের ব্যবস্থা করতে যাওয়া যায় তখন সেই ব্যবস্থার মাধ্যমে যারা স্বার্থভোগী শ্রেণী, যাদের স্বার্থের ক্ষেত্রে আঘাত লাগে সেটাকে নানা পর্যায়ে বন্ধ করে তোলে এবং এখন দেখালাম যে প্রথমে ৯২ সাল তার পর থেকে এই হাউসেও পাস হয়েছে। রুলও এখানে তৈরি করা হয়েছে। সবই হয়েছে কিন্তু পরপর দেয়া একটা স্থগিতাদেশ দিতে পারে এবং তখন আমি বললাম যে সাধন গুপ্ত, বলাই রায় তাঁদেরও দেওয়া হয়েছে। আমি বলছি আইনগত ব্যবস্থার ভিতর রেকর্ড করে আমরা আবার যাতে কাজকর্ম করতে পারি এবং রেকর্ড হয়ে গেলে যাতে

কাজে কোনও দেরি না হয় তার জন্য আমাদের প্রশাসনের থেকে যোগাযোগ করব, তার যে সরঞ্জাম যেমন ধরুন মানে কোথায় হবে, তার উপর তার সমস্ত ব্যবস্থা ইত্যাদি এইগুলো যদি রেডি থাকে তাহলে সেগুলো আমরা করতে পারব। এই আমি বলছি।

**ডঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটির রেকমেন্ডশন অনুযায়ী যেমন করে ল্যান্ড ট্রাইব্যুনাল হওয়ার কথা ছিল তেমনি করে রেভিনিউ ট্রাইব্যুনাল করার প্রস্তাব করেছিলেন। এমনিতেই তো বোর্ড অফ রেভিনিউ উঠে গেল। রেভিনিউ ট্রাইব্যুনাল না থাকার ফলে আমাদের যাদের কোনওরকম অভাব অভিযোগ তারা বিচার পাওয়ার জন্য যাবে কোথায়? তো এই প্রশাসনিক রিফর্মস কমিটির রেকমেন্ডশন অনুযায়ী আপনার দপ্তর রেভিনিউ ট্রাইব্যুনাল করার কথা ভাবছেন কিনা।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** শুনুন রেভিনিউ তো উঠেই গেল। রেভিনিউ তো কিছুই নেই। আজ নয় যখন এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট হয় তখন আমি বলেছিলাম ল্যান্ড রেভিনিউ একদা ছিল মেন সোর্স অফ স্টেট। এখন সেটা ইভন ওয়ান পারসেন্টও নয়। এটা মনে রাখতে হবে। সেজন্য সেই ইমপর্ট্যান্স নেই। যেটা ইমপর্ট্যান্ট তার উপর তো করতে হবে। এটা হচ্ছে এই যে এক পা এগুচ্ছে আর বড় বড় দোহাই দিয়ে ৫ হাত করে ফেলে রেখে দেওয়া হচ্ছে। শুনুন আপনার অবগতির জন্য বলছি যে মিটিং হয়েছিল স্বয়ং পি. ভি. নরসীমা রাও-এর নেতৃত্বে এবং অল দি ল্যান্ড রিফর্মস মিনিস্টার সেখানে সিদ্ধান্ত নেওয়া হয় যে ল্যান্ড ট্রাইব্যুনাল করা হবে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার দপ্তর থেকে ল্যান্ড ব্যাঙ্ক তৈরি করার যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল সেটা কি এখন বাতিল করে দেওয়া হয়েছে, না শীঘ্র রূপায়িত করার ব্যবস্থা করা হবে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আমি একাধিকবার এখানে বলেছি যে, আমরা ল্যান্ড ব্যাঙ্ক করার জন্য ন্যাবার্ড-এর সঙ্গে বহুবার কথা বলেছি। আমরা যে উদ্দেশ্যে ব্যাঙ্ক করতে চাই সেই উদ্দেশ্য ১০ পারসেন্ট বা ১২ পারসেন্ট সুদ নিলে কখনোই কার্যকর হবে না। অত বেশি পরিমাণ সুদ দিয়ে কোনও দিনই বর্গাদাররা জমির মালিক হতে পারবে না, উপরন্তু তারা সর্বশ্রান্ত হয়ে যাবে। সে জন্য আমরা বলেছিলাম, যদি রেট অফ ইন্টারেস্টটা ২ পারসেন্ট করা যায় তাহলেই উদ্দেশ্য সফল হবে। আপনারা তো ওয়ালর্ড ব্যাঙ্কের কাছ থেকে অনেক ক্ষেত্রেই ২ পারসেন্ট সুদে টাকা পান; সে ভাবে এ ক্ষেত্রেও যদি ২ পারসেন্ট সুদের ব্যবস্থা করেন তাহলে আমরা এটা করতে পারি।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়। যখন আপনি ল্যান্ড ট্রাইব্যুনাল গঠন করার চেষ্টা করছেন তখন সে বিষয়ে আপত্তি জানিয়ে কোন মহামান্য ব্যক্তি হাইকোর্টের দ্বারস্থ হয়েছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** কোন ব্যক্তির ব্যাপার নেই, 'ভূমিজীবী সংঘ' হাই কোর্টে গিয়েছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি প্রশ্ন শুনতে পান কিনা জানি না। এ-পক্ষ বা ও-পক্ষের সদস্যরা যেসব প্রশ্ন করছেন সেসব প্রশ্নের একটারও আপনি উত্তর দিচ্ছেন না, নিজের ইচ্ছেমতো বলে যাচ্ছেন। স্পিকার সবই শুনছেন, একটু পরে বলবেন, বয়স্ক মানুষ, কিছু বলবেন না। ১৬ বছর ধরে এই জিনিস দেখছি। উনি রিটায়ার করুন যদি ওঁর কান পারমিট না করে, ব্রেন কাজ না করে। এখন আমি ওঁর কাছে জানতে চাইছি, নর্থ বেঙ্গল এবং সাউথ বেঙ্গলের বিভিন্ন কোর্টে ল্যান্ড সংক্রান্ত যে মামলাগুলো রয়েছে সেগুলোর ভবিষ্যৎ কি, সেগুলো নিয়ে উনি কি ভাবছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মামলাগুলো তো আমার হাতে নয়। যাঁরা করেছেন তাঁরা এটা জানেন এবং কোর্ট জানেন। তবে আমরা আমাদের যা করণীয় তা করছি। দ্বিতীয়ত আমাকে স্পিকারের কাছে জানতে হয় যে, ল্যান্ড ট্রাইব্যুনালের প্রশ্নে রেভিনিউ ট্রাইব্যুনাল, ল্যান্ড ব্যাঙ্ক ইত্যাদি আসে কিনা? ইজ ইট রেলেভেন্ট?

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্নে আমি বলতে বাধ্য হচ্ছি যে, রেভিনিউ ট্রাইব্যুনাল নিয়েও এখানে প্রশ্ন উঠল! আর্টিকেল ২২৩ (বি) অনুযায়ী রেভিনিউ ট্রাইব্যুনাল গঠিত হয়। আমি আপনাদের কাছে জিজ্ঞাসা করছি রেভিনিউ ট্রাইব্যুনাল গঠনের কোনও ক্ষমতা কি স্টেট গভর্নমেন্টের আছে?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** কমিশনের রিপোর্টে আছে।

**মিঃ স্পিকার ঃ** কমিশনের রিপোর্ট যাই হোক। এখানে ২২৩ (বি) অফ্ দি কনস্টিটিউশন পরিষ্কার বলছে — সবাই জ্ঞানী লোক আমরা, আবার বেশি জ্ঞানী লোক হলে অসুবিধা হয়। কনস্টিটিউশনের আর্টিকেল ২২৩ (বি) (১) বলছে, "The appropriate Legislature may, by law, provide for the adjudication or trial by tribunal of any disputes, complaints, or offences with respect to all or any of the matters specified in clause (2) with respect to which such Legislature has power to make laws".

ক্লজ (২) কি বলছে! "The matters referred to in clause (1) are the following, namely :

(a) Levy, assessment, collection and enforcement of any tax.

(b) Foreign exchange, import and export across customs frontiers;

(c) Industrial and labour disputes;

(d) Land reforms by way of acquisition by the State of any estate as defined in articles 31A or of any rights therein or the extinguishment or modification of any such rights or by way of ceiling on agricultural land or in any other way;

(e) Ceiling on urban property;

(f) Elections to either House of Parliament or the House or either House of the Legislature of a State, but excluding the matters referred to *in article 329 and article 329A; (* To be omitted). etc. etc.

এটা ল্যান্ড ট্রাইব্যুনালের মধ্যে পড়ে। রেভেনিউর উপর ট্রাইব্যুনাল গঠন করার ক্ষমতা রাজ্যসরকারের নেই। আপনারা দিব্যি বলে যাচ্ছেন আর মন্ত্রীকে তার উত্তর দিতে হবে? উনি কি করে উত্তর দেবেন?

[11-40 – 11-50 a.m.]

### রিয়াপাড়া সাব-স্টেশন

২৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫১) শ্রী **শক্তি বল** ঃ গত ৭-৩-১৯৯৪ তারিখের *২২৫ (অনুমোদিত প্রশ্ন নং *৭৯৩) প্রদত্ত উত্তরের পরিপ্রেক্ষিতে বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি?

(ক) নন্দীগ্রাম বিধানসভা কেন্দ্রের রিয়াপাড়া সাব স্টেশনের কাজ বর্তমানে কোন পর্যন্ত আছে? এবং

(খ) ৩১-১২-৯৪ পর্যন্ত কত টাকা খরচ হয়েছে?

(ক) নন্দীগ্রাম থানার রিয়াপাড়া ৩৩।১১ কে. ভি. সাবস্টেশন নির্মাণ কার্যের বর্তমান অবস্থা এই রূপ ঃ

১) সীমানা প্রাচীর ও কন্ট্রোল রুম নির্মাণের কাজ শেষ হয়েছে।

২) ট্রান্সফরমার এবং অন্যান্য যন্ত্রপাতি স্থাপনের ভিত্তির কাজও সম্পন্ন হয়েছে।

৩) সাব স্টেশন স্ট্রাকচার নির্মাণ সমাপ্ত হয়েছে।

৪) সাব স্টেশনের বিভিন্ন যন্ত্রপাতি সংস্থাপনের কাজ অচিরেই শুরু হবে।

৫) ১১ কে. ভি. আউট গোয়িং ফিডার সহ অবশিষ্ট কিছু কাজ শুরু করার ব্যবস্থা নেওয়া হচ্ছে।

(খ) ৩১.১২.৯৪ পর্যন্ত মোট ১৯,৫৬,৩১৬ টাকা খরচ হয়েছে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, এই সাবস্টেশনটি সাধারণতঃ করতে গেলে গোপালপুর সাবস্টেশনের মেইন কানেকশন নেবার জন্য হলদি নদীর এপার এবং ওপারে ৪টি বড় টাওয়ার করার কথা যেটা খুবই কষ্টলি। এখন এটা নিয়ে আইনগত জটিলতা সৃষ্টি হয়েছে। এ ব্যাপারে কতদূর অগ্রগতি হয়েছে এবং এরজন্য কত টাকা ব্যয় হবে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** গোপালপুর থেকে রেয়েপাড়া ৩৩ কে.ভি. যে লাইন আসবে তার জন্য মোট ৪১১টি টাওয়ার বা পোল থেকে আসবে অর্থাৎ ৪টি টাওয়ার থাকবে আর আদারস পোলস। ৩৪৬টি পোলে বিদ্যুতের কাজ শেষ করা গেছে আর ২০০টি ক্ষেত্রে সাজ-সরঞ্জাম করা অর্থাৎ পোলের উপর ব্রাকেট ইত্যাদি করা হয়েছে। নদীর পারাপারের জন্য ৪টি টাওয়ার করা হবে এবং তার জন্য ৭৫ পারসেন্ট মালপত্র পাওয়া গেছে এবং এর কাজ শুরু করার উদ্যোগ নেওয়া হয়েছে। লেটেস্ট খবর হচ্ছে, এ মাসের ২০ তারিখ থেকে কাজ শুরু করা হবে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** আপনি জানেন, এই বিদ্যুৎ স্টেশনটি দীর্ঘদিন ধরে এক রকম অ্যাবানডান্ট অবস্থায় আছে। আমি প্রত্যক্ষদর্শী, ঐ এলাকা থেকে আমি এলাম। ওখানে কাজ সেইভাবে অগ্রগতি হয়নি। এই টাওয়ারের যে কাজ সেই কাজ নির্দিষ্ট কোন্ সময়ের মধ্যে শেষ হবে এইরকম কোনও সংবাদ পরিবেশন করতে পারবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আপনি জানেন, টাওয়ারের নতুন করে ডিজাইন করা হয়েছে এবং টাওয়ারের যখন ফাউন্ডেশন করতে যাওয়া হয় সেই সময় কিছু সয়েলের প্রবলেম হয়েছিল। আবার নতুন করে সয়েল টেস্টিং করা হয়েছিল। সেই জন্য ফাউন্ডেশন ডিজাইন মোডিফাই করতে হয়েছে। আমি আগেই বলেছি, আগামী ২০ তারিখে কাজ শুরু হবে। আমার ধারণা, যে টারগেট আছে, মে মাসের থার্ড উইকের মধ্যে সাবস্টেশনের কাজ আংশিকভাবে চালু করা উচিত।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** আপনি জানেন, ৩টি বিধানসভা কেন্দ্র এই বিদ্যুৎ স্টেশনের উপর নির্ভরশীল। যেমন, নন্দীগ্রাম, নরঘাট এবং ভগবানপুর। আপনি কি বলতে পারবেন — এই সাবস্টেশনের কাজ আংশিকভাবে শেষ হলেও ঐ এলাকায় বিদ্যুৎ আংশিক ভাবে স্টেশন থেকে সরবরাহ করা সম্ভব হবে কিনা?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** ভগবানপুর সাবস্টেশন থেকে বিদ্যুৎ আংশিক একটা এরিয়াতে দেওয়া হত। কিন্তু এখানে তার চুরির জন্য আমরা এখন গোপালপুর থেকে সাপ্লাই করছি। কাজেই এই রকমভাবে ইক্যুইপমেন্ট সেট্আপ এবং লাইন ড্র এই দুটোর মধ্যে সিকোয়েন্স করে দিতে হবে। লাইন ড্র করা হল কিন্তু সাবস্টেশন যদি রেডি না হয় তাহলে লাইন চুরি হয়ে যাবে। আবার সাবস্টেশন রেডি হয়েছে, কিন্তু লাইন যদি ড্র না করি তাহলে

সাবস্টেশন নতুন করে টেস্টিং করে ইনস্টল করতে হবে। দুটোর মধ্যে সিকোয়েন্স আছে, এটাকে মেইনটেন করার চেষ্টা করা হচ্ছে, একসঙ্গে হাতে নেব।

ফার্স্ট অ্যান্ড ফোরমোস্ট প্রায়োরিটি হচ্ছে টাওয়ার তোলা। মোস্ট অফ দ্য পোলস হয়ে গেছে। কিছু কিছু জায়গায় মেটিরিয়ালস দেওয়া হয়েছে। এবার সাব স্টেশনের ইক্যুইপমেন্ট, যার ভিত হয়ে গেছে। ইক্যুইপমেন্ট বসালে এবং তার টেনে সাব স্টেশন চার্জ করে এক সঙ্গে করব।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** এই ইনফর্মেশন আপনার সঠিক নয়।

**মিঃ স্পিকার ঃ** আপনি ইনফর্মেশন সিক করতে পারেন, কিন্তু আপনি ইনফর্মেশন দিতে পারেন না।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** আমি জানতে চাইছি যে এমন কোনও নির্দিষ্ট খবর আছে কিনা যে ওই এলাকায় তার চুরির যে ঘটনা ঘটেছে বা তার সঙ্গে কোনও পুলিশ কেস হয়েছে বা কোনও এফ আই আর বা পানিশমেন্ট বা চার্জশিটেড হয়েছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এ ব্যাপারে ডিটেলস্ সংবাদ দিতে গেলে আমাকে নোটিশ দিতে হবে। তবে ভগবানপুর, নন্দীগ্রাম থেকে এগরা - ভগবানপুর লাইনে যে তার চুরি হয়েছে তা অনেকবার অ্যাসেম্বলিতে বলেছি এবং যার জন্য এটা আগে নর্থ থেকে সাউথে করার কথা ছিল ৯২ সালে। পরে এটা মহিষাদল থেকে নদী পার হয়ে সাব স্টেশন করার কথা ভাবা হচ্ছে।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি — এই যে মহিষাদল, গোপালপুর সাবস্টেশন — এই গোপালপুর সাব স্টেশন থেকে বৈদ্যুতিক লাইন হলদী নদীর উপর দিয়ে ওই ৪টি টাওয়ারের মাধ্যমে নিয়ে যেতে এবং রিয়াপাড়া সাব স্টেশন পর্যন্ত সংযোগ করতে কত টাকা ব্যয় করা হয়েছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** প্রশ্ন যেটা ছিল সেটা সাব স্টেশনের উপর। আর সাব স্টেশন বাদ দিয়ে আপনি যে লাইনের কথা বলছেন তার একজ্যাক্ট নাম্বার আমার কাছে নেই। এখানে আমি আগেও বলেছিলাম যে, টোটাল প্রোজেক্টের যে সাব স্টেশন প্লাস লাইন, তার জন্য ২ কোটি টাকার মতো খরচ হবে। তবে শুধু সাব স্টেশনের জন্য আমাদের ব্যয় হবে ৫৬.১৭। আর লাইন এবং টাওয়ার এর হিসাবে আমার কাছে নেই।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি — বিগত বিধানসভায় আমি ·ংখবার বলেছিলাম যে মহিষাদল-গোপালপুর, রিয়াপাড়ায় নতুন সাব স্টেশন নিয়ে দুটো দু রকমের প্রোজেকশন ছিল। গোপালপুর সাব স্টেশন আপনার মহানুভবতার জন্য দ্রুত করতে পেরেছি, আর রিয়াপাড়া সাব স্টেশন এখনও চালু হয়নি।

সেটা এগরা, পটাশপুর, ভগবানপুর, বাজকুল, চণ্ডিপুর হয়ে রিয়াপাড়ায় সাব স্টেশন লাইন যাওয়ার কথা। কিন্তু বর্তমানে গোপালপুর সাব স্টেশন থেকে লাইন যাওয়ার ফলে এই কাজটা দ্রুত সম্পন্ন হতে চলেছে। আমার প্রশ্ন আপনার কাছে, যেহেতু মহিষাদল — গোপালপুর সাব স্টেশন থেকে লাইন যাচ্ছে, তার ফলে ওই সাব স্টেশনের কোনও ক্ষতি হবে কিনা এবং মহিযাদলবাসী আলো থেকে বঞ্চিত হবে কিনা জানাবেন? আর একটি কথা —

[11-50 – 12-00 p.m.]

নন্দীগ্রাম আলোকিত হোক এটা আমরা চাই, তার মানে এই নয় যে, মহিযাদল, রিয়াপাড়া অন্ধকারে থাকুক এটা আমরা চাই না। আমাদের গোপালপুর এরিয়ার কোনও ক্ষতি হবে কিনা সেটাই আপনার কাছে জানতে চাইছি, এবং যাতে ক্ষতি না হয় তার প্রতিশ্রুতি চাইছি।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** যখন কোনও এরিয়াতে একটা সাবস্টেশন দেওয়া হয় তখন এরিয়ার ডিমান্ডের উপর ট্রান্সফরমার সাপ্লাই করা হয়। প্রোজেক্ট ট্রান্সফরমারের কোনও ডিসটার্ব করা হয় না। আমরা গতির সঙ্গে সঙ্গে ট্রান্সফরমারের ক্যাপাসিটি বাড়াব। এবারে রিয়াপাড়ায় ট্রান্সফরমার বসানো হবে, অথবা প্রথম থেকে যে ট্রান্সফরমার আছে তার ক্যাপাসিটি বাড়ানো হবে, মহিযাদলের মানুষ তাদের — অ্যাট দেয়ার কস্ট — অন্য কোনও জায়গায় আমরা সেরকম প্রোগ্রাম করিনা যে এক জায়গাকে বঞ্চিত করে আর এক জায়গায় করা হবে। গোপালপুর সাব-স্টেশনকে অগমেন্ট করা হবে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ঘোষণা করেছিলেন যে, লোডশেডিং হলেও এক ঘন্টার বেশি হবে না। কিন্তু দেখা যাচ্ছে যে, মেদিনীপুরের কাঁথিতে প্রায়ই ঘন্টার পর ঘন্টা লোড শেডিং হচ্ছে, এর প্রতিকারের কোনও ব্যবস্থা আছে কিনা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** লোড শেডিংয়ের যে ডেফিনেশন সেটা হল সাপ্লাই লেস দ্যান দি ডিমান্ড। এখন সাপ্লাই ডিমান্ডের থেকে কম নয়। আপনারা লোডশেডিং বলতে যেটা মনে করেন সেটা এখন নেই, এখন যেটা আছে সেটা হল লাইন, সাবস্টেশন এই রকম নানা কনস্ট্রেন্ট থাকার জন্য সাপ্লাই করতে পারা যাচ্ছে না। লাইন কনডাক্টার ক্যাপাসিটি চেঞ্জ করে এটা করতে হয়, সেটা উইনটার ছাড়া অন্য কোনও সময় কমপ্লিট শাট ডাউন করা যাবে না। অনেক জায়গাতেই এই রকম প্রবলেম হচ্ছে, আমাদের নজরে আছে। তবে যতদূর সম্ভব টেমপোরারী সাব-স্টেশন করে, লাইনকে ডাইভার্ট করে করতে হবে। টোটালিটীতে সিস্টেম্যাটিক ইমপ্রুভ করতে হবে সেটা সময় সাপেক্ষ এবং ব্যয় সাপেক্ষ। কাজেই পুরোপুরি আপনাদের সন্তুষ্ট করা সম্ভব হচ্ছে না।

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি — এখন পরিবহন ব্যবস্থার

জন্য সাপ্লাই হচ্ছে না, আপনি যে বোর্ড অফ মেম্বার তৈরি করেছেন তাঁরা বিদ্যুৎ বিভাগের লোক নন, আপনি আইনের পরিবর্তন করে বোর্ড অফ মেম্বারসদের পরিবর্তন করার চেষ্টা করছেন কিনা?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** যে প্রশ্ন নিয়ে এটা শুরু হয়েছিল এর সঙ্গে কোনও কানেকশন নেই। যখন বোর্ড গঠিত হয় তখন অ্যাজ ইলেকট্রিক সাপ্লাই অ্যাক্ট, ১৯৪৮ সেই অনুযায়ী করা হয়েছে। আর বোর্ড অফ মেম্বাররা বিদ্যুৎ সংক্রান্ত বিষয়ে পারদর্শী নয় এ কথাটা ঠিক নয় যে, যে বিষয়ে পারদর্শী আমরা সেই ভাবেই চুজ করি।

### ভুবনেশ্বরী নদীর চরে মৎস্য চাষ

*২৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯১৫) **শ্রী প্রবোধ পুরকাইত ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

এটা কি সত্য যে, দক্ষিণ ২৪ পরগনার কুলতলী ব্লকে ভুবনেশ্বরী নদীর চরে চিংড়ী চাষের জন্য দীর্ঘমেয়াদী বন্দোবস্ত দেবার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** (ক) না, (খ) প্রশ্ন ওঠে না, (গ) প্রশ্ন ওঠেনা।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ভুবনেশ্বরী নদীর চরে যারা মাছ চাষ করছে বা বেদখল করে আছে, তাদের কাছ থেকে হাজার হাজার টাকা ডি. সি. আর. ও.-র মাধ্যমে বি. এল. আর. অফিসে জমা নেওয়া হচ্ছে, এই রকম তথ্য আপনার জানা আছে কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এই রকম তথ্য আমার কাছে নেই। এই বিষয়ে কোনও চূড়ান্ত সিদ্ধান্ত হয়নি।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলেছেন যে এখনও কোনও সিদ্ধান্ত হয়নি। কিন্তু আপনার দপ্তর থেকে এদের কাছ থেকে ডি. সি. আর. ও.-র মাধ্যমে বি. এল. আর. অফিসে হাজাব হাজার টাকা জমা নেওয়া হচ্ছে। এটা একই জায়গায় একাধিক ব্যক্তির কাছ থেকে, সংস্থার কাছ থেকে টাকা জমা নেওয়া হচ্ছে। আপনি কি এই তথ্য জানেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনি যা বলেছেন সেটা লিখিত ভাবে দেবেন, আমি ইনকোয়ারী করে দেখব।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই জায়গায় বন বিভাগ থেকে বন সৃজন করা হয়েছে। সেগুলি বেপরোয়া ভাবে কেটে ধ্বংস করা হচ্ছে। বন দপ্তর থেকে তাদের একাধিকবার গ্রেপ্তার করা হয়েছে, বাধা দেওয়া হয়েছে। কিন্তু আপনার দপ্তর থেকে

*এই সম্পর্কে কোনও যোগাযোগ করা হচ্ছে না। এই বিষয়ে কি আপনার জানা আছে?*

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনি এগুলি লিখিতভাবে আমাকে দেবেন, আমি ইনকোয়ারী করে দেখব।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এটাতে পলিসি ম্যাটারের প্রশ্ন আছে। ভুবনেশ্বরীর চর শুধু নয়, সুন্দরবনের বিস্তীর্ণ এলাকায় যে চর আছে, সেখানে বাগদা চিংড়ির চাষ হতে পারে এবং এই সম্পর্কে মুখ্যমন্ত্রীও ঘোষণা করেছেন। জেলা পরিষদ থেকে সার্ভে করা হয়েছে, কিন্তু এখনও পর্যন্ত ফাইনাল ডিসিসন হয়নি। এগুলি দীর্ঘদিন ধরে পড়ে আছে। কাজেই আপনি কি জানাবেন যে, আপনার দপ্তর থেকে আর কতদিন সময় লাগবে ফাইনাল ডিসিসন হতে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এই বিষয়ে ইনকোয়ারীর জন্য যে সময় লাগা দরকার সেটা লাগবে। জেনারেল ভাবে সুন্দরবনে চিংড়ি মাছের চাষ হবেনা — এই রকম সিদ্ধান্ত হয়নি। এটা আলাদা কথা। এটা হচ্ছে পার্টিকুলার জায়গার ব্যাপার। সেটা একজাক্ট পজিশন যা সেটা বলেছি।

**মিঃ স্পিকার ঃ** আজকে শর্ট নোটিশ কোয়েশ্চেন ছিল, সেটা হেল্ড ওভার করা হচ্ছে। কারণ মেটেরিয়াল পাওয়া যায়নি। মাননীয় বিচার মন্ত্রী মহাশয়কে আমি একটা কথা বলতে চাই যে শর্ট নোটিশ কোয়েশ্চেন হেল্ড ওভার হয়না। আপনি যখন অ্যাকসেপ্ট করবেন তখন উত্তর দিতে হবে। আপনি যদি মেটেরিয়াল না পান তাহলে প্রশ্ন অ্যাকসেপ্ট করবেন না। আপনি হাই কোর্ট থেকে ইনফরমেশন যদি না পান তাহলে অ্যাকসেপ্ট করবেন না। ডোন্ট ডু দিস। ভবিষ্যতে এই রকম আর এ্যাকসেপ্ট করবেন না।

## Starred Questions

## (to which written Answers were laid on the Table)

### হেরিটেজ পর্যটন কেন্দ্র গঠ·

*২৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৩২) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) এটা কি সত্যি যে, কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গে "হেরিটেজ পর্যটন কেন্দ্র" গড়ে তুলতে আর্থিক সাহায্য করছেন; এবং

(খ) সত্যি হলে, তা কোথায় গড়ে তোলা হবে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনও পাকা সিদ্ধান্ত পাওয়া যায়নি। তবে পরিকল্পনা পেশ করার জন্য অনুরোধ এসেছে।

(খ) মুর্শিদাবাদ জেলার লালবাগে হাজারদুয়ারীতে হেরিটেজ পর্যটন কেন্দ্র গড়ে তোলার পরিকল্পনা তৈরি করা হচ্ছে। এর সঙ্গে বাঁকুড়া জেলার বিষ্ণুপুর এবং মালদহ জেলার গৌড়, পাণ্ডুয়া আদিনা মসজিদ এলাকার কথাও ভাবা হচ্ছে।

**দীঘা উন্নয়ন সংস্থা**

*২৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৪) **শ্রী সুকুমার দাশ ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) 'দীঘা উন্নয়ন সংস্থা' কবে থেকে শুরু হয়েছে;

(খ) এ পর্যন্ত কত পরিমাণ অর্থ উক্ত সংস্থার মাধ্যমে ব্যয় করা হয়েছে; এবং

(গ) দীঘা সমুদ্র সৈকতে ভাঙ্গন রোধে সরকারের পরিকল্পনা কি?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪.৩.৯৩ তারিখ থেকে।

(খ) ৩১.১.৯৫ তাবিখ পর্যন্ত ৫,০৩,৯৩৭ টাকা উক্ত সংস্থার মাধ্যমে ব্যয় করা হয়েছে।

(গ) দীঘার সমুদ্র সৈকতে ভাঙ্গন রোধের উপায় নির্ধারণের জন্যে সরকার একটি বিশেষজ্ঞ কমিটি গঠন করেন। উক্ত কমিটি একটি অন্তর্বর্তীকালীন প্রতিবেদন আমাদের বিভাগের কাছে পেশ করেছেন। সরকার বর্তমানে ওই প্রতিবেদনের সুপারিশ সক্রিয়ভাবে বিবেচনা করছেন।

**পর্ষদ এলাকায় বিদ্যুৎ চুরি**

*২৬১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৪) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রপূর্বক জানাবেন কি —

(ক) রাজ্য বিদ্যুৎ পর্ষদ এলাকায় বিদ্যুৎ চুরি বন্ধের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন; এবং

(খ) বিদ্যুৎ চুরির অপরাধে ১৯৯৫ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত ধৃত কতজনকে

শাস্তি দেওয়া হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিদ্যুৎ চুরি বন্ধের জন্য নিম্নলিখিত ব্যবস্থাগুলি নেওয়া হয়েছে ঃ

(১) রাজ্য স্তরে বিদ্যুৎ পর্ষদ, জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি, পঞ্চায়েত ও পুলিশ বাহিনীর মধ্যে সমন্বয় মিটিং করা হয়।

(২) উপদ্রুত অঞ্চলগুলিতে পুলিশ পিকেট ও পুলিশ টহল ব্যবস্থা।

(৩) অপরাধী ও চুরির মাল গ্রহীতার উপর পুলিশ ও সি. আই. ডি. মারফৎ নজরদারী।

(৪) কিছু কিছু নির্দিষ্ট এলাকায় এ. সি. এস. আর তারের বদলে অ্যালয় তারের ব্যবহার।

(৫) বিদ্যুৎ পর্ষদের সেন্ট্রাল ভিজিলেন্স স্কোয়ার্ড দ্বারা বিদ্যুৎ চুরির বিরুদ্ধে বিভিন্ন জায়গায় রেড করা হয়।

(৬) বিদ্যুৎ চুরি বন্ধে বিদ্যুৎ আইনের সংশোধন যাতে আরও কঠিন ব্যবস্থা নেওয়া যায়।

(৭) বিদ্যুৎ ও অচিরাচরিত শক্তি স্থায়ী সমিতির মাধ্যমে নিয়মিত অবস্থার পর্যালোচনা করা।

(খ) এপ্রিল ৯৪ হইতে জানুয়ারি ১৯৯৫ পর্যন্ত ২৪৬টি কেস বিভিন্ন মামলায় অভিযোগ হিসাবে দায়ের করা হয়েছে। সব কেসই বিচারাধীন অবস্থায় আছে।

### কারখানা বি. আই. এফ. আর.-এ পাঠানো

*২৬২। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৫৭) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৯৪-এর ৩১শে ডিসেম্বর পর্যন্ত রাজ্যের কয়টি শিল্প প্রতিষ্ঠান/কারখানা বি. আই. এফ. আর.-এর নিকট পাঠানো হয়েছে; এবং

(খ) তন্মধ্যে রাষ্ট্রায়ত্ত ও বেসরকারি প্রতিষ্ঠানের সংখ্যা কত?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৪ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত রাষ্ট্রায়ত্ব ও বেসরকারি প্রতিষ্ঠানসহ

রাজ্যের মোট ১৬৮টি শিল্প প্রতিষ্ঠান/কারখানা বি. আই. এফ. আর.-এর নিকট পাঠানো হয়েছে। তন্মধ্যে ৭টি প্রতিষ্ঠানের/কারখানা রাজ্যের বাইরে অবস্থিত।

(খ) তন্মধ্যে রাষ্ট্রায়ত্ত প্রতিষ্ঠানের সংখ্যা ২০টি ও বেসরকারি প্রতিষ্ঠানের সংখ্যা ১৪৮টি।

**ডায়মন্ডহারবারে এস. ডি. জে. এম. আদালত ভবন নির্মাণ**

*২৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩০) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ডায়মন্ডহারবার এস. ডি. জে. এম. আদালত ভবন নির্মাণের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়;

(খ) ঐ মহকুমায় আদালত ভবন নির্মাণের জন্য ১৯৯৪-৯৫ সালে কত টাকা মঞ্জুর করা হয়েছিল; এবং

(গ) ঐ আদালত নির্মাণের জন্য এ পর্যন্ত (১) সেন্ট্রাল গভর্নমেন্ট কত টাকা, এবং (২) রাজ্য সরকার কত টাকা মঞ্জুর করেছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এখনই বলা সম্ভব নয়।

(খ) ১৯৯৪-৯৫ সালে কোনও অর্থ মঞ্জুর করা হয়নি।

(গ) প্রশ্নই ওঠে না।

**ফরাক্কা জাতীয় সড়কের কাছে পর্যটন আবাস**

*২৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭০৭) **শ্রী আবুল হাসনাৎ খান ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) কলকাতা ও শিলিগুড়ির ঠিক মধ্যবর্তী স্থানে অবস্থিত ফরাক্কায় জাতীয় সড়কের ধারে পর্যটন আবাস ও বিশ্রামকেন্দ্র স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনা রূপায়ণের জন্য কোনও উদ্যোগ গ্রহণ করা হয়েছে কি?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এই ধরনের একটি পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের স্থলপথ ও পর্যটন দপ্তরের অনুমোদনের জন্য গত সেপ্টেম্বর ৯১ সালে পাঠানো হইয়াছে। অনুমোদন পাওয়া যায়নি। তাগিদ দেওয়া হইতেছে।

## কান্দী ব্লকে কুটির জ্যোতি প্রকল্প

*২৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮০৯) **শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলার কান্দী ব্লকে ১৯৯৪-৯৫ সালের ৩১.১.৯৫ পর্যন্ত কতগুলি কুটির জ্যোতি প্রকল্প অনুমোদিত হয়েছে;

(খ) তন্মধ্যে, কতগুলির কাজ শেষ হয়েছে; এবং

(গ) কুটির জ্যোতি প্রকল্প অনুমোদনের পদ্ধতি কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এবং (খ) ব্লক ভিত্তিক কোনও পরিসংখ্যান রাখা হয় না।

(গ)

(১) এই প্রকল্পের অন্তর্ভুক্ত উপকৃত ব্যক্তি মনোনয়নের দায়িত্ব জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতিগুলির উপর ন্যস্ত থাকে।

(২) প্রতিটি পরিবারের গৃহে বিদ্যুৎ সংযোগ বাবদ খরচ ধার্য করা হয় অনধিক ৬০০ টাকা। এই টাকা কেন্দ্রীয় ও রাজ্য সরকার যথাক্রমে ৪০০ টাকা ও ২০০ টাকা তাদের অর্থ ভান্ডার থেকে দেন।

(৩) তফসিলি জাতি, তফসিলি উপজাতি এবং দারিদ্র সীমার নিচে বসবাসকারী (অর্থাৎ আয় বার্ষিক অনধিক ১১,৫০০ টাকা) এই তিন শ্রেণীর জনগণের মধ্যে থেকে ৪০ ঃ ৩০ ঃ ৩০ অনুপাতে উপকৃত ব্যক্তি মনোনয়নের যোগ্য।

(৪) এই প্রকল্প অনুযায়ী মনোনীত গৃহ গুচ্ছ (Cluster) একই সঙ্গে বিদ্যুৎ সংযোগ করা হয়।

(৫) উপকৃত ব্যক্তি মনোনয়নের অর্থনৈতিক মানদন্ড নিম্নরূপ ঃ

(ক) বর্গাদার যার বর্গাচাষের জমির পরিমাণ অনধিক ১.৫ একর।

(খ) প্রান্তিক চাষী যার জমির উপর রায়তী স্বত্ব অনধিক এক একর।

(গ) কৃষি মজুর এবং মূলত কায়িক পরিশ্রমে যারা জীবিকানির্বাহ করেন যেমন — রিক্সাচালক, ক্ষুদ্র হস্ত শিল্পী।

(৬) গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্পোরেশনের কাছ থেকে অর্থ পাওয়ার প্রয়োজনে এই প্রকল্প রূপায়ণ পৌর এলাকার বাইরে সীমাবদ্ধ থাকবে।

(৭) চালু নিম্নচাপ লাইন থেকে ১০ মিটার দূরত্বের মধ্যে উপকৃত ব্যক্তির গৃহ অবস্থিত হইতে হইবে।

### হাজারদুয়ারীর সংগ্রহশালা

*২৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮০) **শ্রী দিলীপ মজুমদার ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

মুর্শিদাবাদের হাজারদুয়াবী সংগ্রহশালাকে পর্যটকদের কাছে আকর্ষণীয় করার কোনও পরিকল্পনা আছে কি?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সংগ্রহশালাটি ভারত সরকারের পুরাতত্ত্ব বিভাগ (Archaeological Survey of India) -এর আওতায় পড়ে।

### এন. সি. ডি. সি. প্রকল্পে আর্থিক সাহায্য

*২৭১। (অনুমোদিত প্রশ্ন নং *১২১২) **শ্রী শৈলজাকুমার দাস ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) রাজ্যে এন. সি. ডি. সি. প্রকল্পে গত দুটি আর্থিক বছরে (১) মোট কতগুলি ট্রলার; (২) কতগুলি মৎস্যজীবী সমবায় সমিতিকে দেওয়া হয়েছে;

(খ) এ জন্য মোট কত টাকা ব্যয় হয়েছে;

(গ) ঋণ পরিশোধের ক্ষেত্রে কতগুলি সমিতি সাড়া দিয়েছে; এবং

(ঘ) আদায়কৃত ঋণের পরিমাণ কত?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) গত ১৯৯৩-৯৪ আর্থিক বছরে ৩৮টি ট্রলার এবং ১৯৯৪-৯৫ তে ৪২টি ট্রলার .৫টি মৎস্যজীবী সমবায় সমিতিকে দেওয়া হয়েছে।

(খ) এ জন্য মোট ৬৮৫.৯০ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে।

(গ) ঋণ পরিশোধের ক্ষেত্রে শতকরা ৯০টি সমিতি সাড়া দিয়েছে।

(ঘ) আদায়ীকৃত ঋণের পরিমাণ মোট ১০৩.১৫ লক্ষ টাকা।

**জমি অধিগ্রহণ আইন সংক্রান্ত**

*২৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬৩) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি —

(ক) উন্নয়নমূলক প্রকল্পের জন্য জমি অধিগ্রহণ সংক্রান্ত আইনটির মেয়াদ উত্তীর্ণ হওয়ায় কোনও সমস্যা হয়েছে কি? এবং

(খ) উত্তর হ্যাঁ হলে, সরকার উক্ত সমস্যা সমাধানের জন্য কি পদক্ষেপ নিয়েছেন/নিচ্ছেন?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৪৮ সালের পশ্চিমবঙ্গ ভূমি (অধিগ্রহণ ও অর্জন) আইনটির মেয়াদ এখনও উত্তীর্ণ হয় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**পর্যটন আবাসের ক্যাটারিং**

*২৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৫) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) এটা কি সত্য যে, রাজ্য সরকার পর্যটন আবাসনগুলির ক্যাটারিং বেসরকারি সংস্থার হাতে তুলে দেওয়ার পরিকল্পনা করছে;

(খ) সত্যি হলে, কারণ কি;

(গ) ৩১.১.৯৫ পর্যন্ত কতগুলি পর্যটন আবাসের ক্যাটারিং বেসরকারি সংস্থার হাতে তুলে দেওয়া হয়েছে; এবং

(ঘ) পর্যটন আবাসগুলির নাম কি?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনও সামগ্রিক পরিকল্পনা নাই।

(খ) সরকারি পরিচালনায় আর্থিক লোকসান।

(গ) মাত্র ১টি।

(ঘ) বকখালি ট্যুরিস্ট লজ।

**হুগলি জেলায় বর্গা রেকর্ড**

*২৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১৯) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি —

বিগত ১৯৯৪ সালে হুগলি জেলায় —

(১) কত পরিমাণ জমি বর্গা রেকর্ড,

(২) বাস্তু রেকর্ড,

(৩) কত জমি খাস, এবং

(৪) কত পরিমাণ খাস জমি বিলি হয়েছে?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(১) ৪৮৯.০৫ একর

(২) ১৯.০৩ একর

(৩) ৪৩৮.৮৩ একর

(৪) ২৯১.৪৭ একর

**রাজ্যে বিদ্যুৎ উৎপাদন ও সরবরাহ**

*২৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯০৭) **শ্রী ফজলে আজিম মোল্লা ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

রাজ্যের বিদ্যুৎ উৎপাদন ও সরবরাহ বজায় রাখার জন্য কেন্দ্রীয় সরকার আহূত ৯.১.৯৩ তারিখের সম্মেলনে রাজ্যের কি কি প্রস্তাব ও পরিকল্পনা পেশ করা হয়েছিল?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্য সরকারের প্রস্তাবগুলি হল ঃ

(ক) বিভিন্ন রাজ্যগুলির মধ্যে বিদ্যুতের সুষম পরিবহণের স্বার্থে সংশ্লিষ্ট রাজ্য বিদ্যুৎ পর্ষদ ও পাওয়ার গ্রিড কর্পোরেশন লিঃ যে সমস্ত বিদ্যুৎ সঞ্চালন প্রকল্প (ট্রান্সমিশন স্কীম) গ্রহণ করেছে, সেগুলির ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করুন।

*(খ) রাজ্যে বিদ্যুৎ কেন্দ্রগুলিতে উৎপাদন বৃদ্ধির পরিপ্রেক্ষিতে স্ট্যান্ডিং কোল লিঙ্কেজ* কমিটি, কোল লিঙ্কেজের পূর্ণ মূল্যায়ন করে উপযুক্ত মানের এবং উপযুক্ত কয়লা সরবরাহ নিশ্চিত করুন।

(গ) ডি. ভি. সি. এলাকায় ডি. ভি. সি. ৩৩ কে. ভি. ও উপরের ভোল্টেজে মূলত শিল্প গ্রাহকদের বিদ্যুৎ সরবরাহ করে এবং ঐ একই এলাকায় রাজ্য বিদ্যুৎ পর্ষদ মিডিয়াম ও লো ভোল্টেজ, কৃষি ইত্যাদির গ্রাহকদের বিদ্যুৎ সরবরাহ করে ডি.ভি.সি.-র কাছ থেকে বিদ্যুৎ কিনে।

একই এলাকায় দুইটি সংস্থার বিদ্যুৎ বন্টন করার এই ব্যবস্থা আর্থিক দিক থেকে অবৈজ্ঞানিক। ডি.ভি.সি. তাদের এলাকায় যাতে লো এবং মিডিয়াম ভোল্টেজ বিদ্যুৎ সরবরাহ করার দায়িত্ব গ্রহণ করতে পারে তার জন্য ডি.ভি.সি. আইনের সংশোধন কল্পে কেন্দ্রীয় সরকার কমিটি গঠন করুন।

(ঘ) ১) যে সকল বিদ্যুৎ উৎপাদনকারী সংস্থাগুলি থেকে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ বিদ্যুৎ ক্রয় করে সঞ্চালন ও বন্টন করে, সঞ্চালন কালে বিদ্যুৎ অপচয়ের (জাতীয় গড় ভিত্তিক) শতকরা ৫০ ভাগ তাঁরা বহন করুন।

(২) যেহেতু কেন্দ্র চাষের জন্য প্রয়োজনীয় বিদ্যুতের কোনও ভরতুকি দেয়না, গ্রামীণ বৈদ্যুতিকরণের ব্যয়ের শতকরা ৫০ ভাগ কেন্দ্রীয় সরকার ভরতুকি হিসাবে রাজ্য বিদ্যুৎ পর্ষদগুলিকে দিন।

(ঙ) যে সমস্ত রাজ্য সংশ্লিষ্ট পর্ষদকে দেয় ঋণের অংশ ইক্যুয়িটিতে কনভার্ট করেছেন, সেই সমস্ত রাজ্যের পর্ষদকে প্রদত্ত কেন্দ্রীয় ঋণের অংশ ও একই হারে ইক্যুয়িটিতে কনভার্ট করা হোক।

**ফরাক্কায় জল বিদ্যুৎ**

*২৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮৬) **শ্রী তোয়াব আলি ও শ্রী বিশ্বনাথ মণ্ডল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) এটা কি সত্যি যে, ফরাক্কায় জলবিদ্যুৎ প্রকল্পের প্রস্তাব বাতিল করা হয়েছে; এবং

(খ) উত্তর না হলে, কবে নাগাদ এর কাজ শুরু হতে পারে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, ইহা সত্য নয়।

(খ) প্রকল্পটি কেন্দ্রীয় জল সম্পদ মন্ত্রকের তত্বাবধানে ফরাক্কা কর্তৃপক্ষের রূপায়ণ করার কথা। তাই রাজ্য বিদ্যুৎ দপ্তরের পক্ষে এ সম্পর্কে নিশ্চিত ভাবে কিছু বলা সম্ভব নয়। তবে রাজ্য বিদ্যুৎ দপ্তর কেন্দ্রীয় শক্তি মন্ত্রক ও জল সম্পদ মন্ত্রকের সঙ্গে যোগাযোগ রাখছে।

[12-00 – 12-10 p.m.]

## ADJOURNMENT MOTION

**Mr Speaker :** Today I have received three notices of Adjournment Motions. The first and second are from Shri Saugata Roy and Dr. Manas Bhunia on the subject of the reported complain of the former Chief Minister of Tripura against the Chief Minister of West Bengal. The third one is from Shri Deba Prasad Sarkar on the subject of the reported out-ragging modesty of young girls at the Blind School, Behala.

The subject matters of the Motions do not call for adjournment of the business of the House. Regarding the first and second, the Members may get ample opportunity to raise the matter during discussion on Police Budget to be held on 19-04-95. Regarding the third, the Member may call the attention of the Minister concerned through Calling Attention, Question, Mention etc.

I, therefore, withhold my consent to the Motions. One Member may, however, readout the text of his Motion.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ ও জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ ত্রিপুরার প্রাক্তন মুখ্যমন্ত্রী এবং সি.পি.আই. (এম) দলের পলিটব্যুরোর সদস্য শ্রী নৃপেন চক্রবর্তীর সরাসরি অভিযোগ পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রি শ্রী জ্যোতি বসু অভিযুক্ত দুর্নীতি, স্বজন পোষন, পক্ষপাতদুষ্ট প্রশাসন এবং ন্যায় বিচার ও গণতান্ত্রিক শাসন ব্যবস্থার অভাবের প্রতীক হিসাবে সমগ্র পশ্চিমবঙ্গে এই মুহূর্তে চলছে একদলীয় শাসন কায়েম করার জন্য নারকীয় দলীয় ও প্রশাসনিক তাণ্ডব। আইনের শাসন বিলুপ্ত। মানুষ বাঁচার অধিকার হারিয়েছে গ্রামে, শহরে। নারীর সম্মান নেই। পুলিশ হেফাজতে চলছে খুন, হত্যা। একশ্রেণীর পুলিশ, এক শ্রেণীর সরকারি কর্মচারী এবং ব্যাভিচারী শাসকদলের শাসন। সরকার নীরব।

(নয়েজ এন্ড ইন্টারপশন)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ

জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয় আলোচনার জন্য এই সভা আপাতত তাঁ: কাজ মূলতুবি রাখছেন। বিষয় দুটি হল ঃ দৃষ্টিহীনতার সুযোগ নিয়ে বেহালার অন্ধ বিদ্যালয়ে ছাত্রীদের উপর ঐ বিদ্যালয়ের শিক্ষক ও অশিক্ষক কর্মীরা দীর্ঘদিন ধরে শারীরিক নিপীড়ন চালিয়ে যাচ্ছে। সুস্থ, স্বাভাবিক মেয়েদের আবাসিক স্কুলের কম্পাউন্ডের মধ্যে যেখানে পুরুষ কর্মীদের প্রবেশ নিয়ম বিরুদ্ধ সেখানে সরকারি ব্লাইন্ড স্কুলে ছোট ছোট দৃষ্টিহীন মেয়েরা দিনের পর দিন পুরুষ কর্মীদের দ্বারা নিগৃহীত হচ্ছে। তারা লালসার শিকার হচ্ছে অথচ কর্তৃপক্ষ নির্বিকার। এই মর্মে পাঁচ জন শিক্ষক ও অশিক্ষক কর্মীর সুনির্দিষ্ট নাম ও তাদের সম্পর্কে সুনির্দিষ্ট অভিযোগ জানিয়ে ছাত্র-ছাত্রীরা অধ্যক্ষের কাছে লিখিতভাবে দাবি করেছে যে চরিত্রহীন ব্যক্তিদের অবিলম্বে বিতাড়িত করতে হবে। জনৈকা ছাত্রীর শ্লীলতাহানীর ব্যাপারে সংশ্লিষ্ট অভিভাবকের পক্ষ থেকে থানাতেও লিখিত অভিযোগ জানানো হয়েছে। কিন্তু অদ্যাবধি কোনও প্রতিকার হচ্ছে না। তদন্তের নামে গত নভেম্বর মাস থেকে বিষয়টি ঝুলিয়ে রেখে কর্তৃপক্ষ অপরাধীদের প্রশ্রয় দিয়ে যাচ্ছেন। মানবিকতার স্বার্থে দৃষ্টিহীন অসহায় বালিকাদের উপর এই নিগ্রহ বন্ধ করার জন্য অপরাধীদের শাস্তি বিধানের ব্যবস্থা অত্যন্ত জরুরি।

**(Noise)**

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received six notices of Calling Attention on the following subjects, namely :

i) Reported violation of modesty of a woman by a police officer of Kaliganj police station of Nadia Dist. : Shri Shibdas Mukherjee

ii) Alleged incidents of arson, looting and setting houses on fire at Sautnichawk, Dhanitauri and Barberiachaukbera under Tamluk P.S. and consequential situation arisen therein. : Shri Manik Bhowmick

iii) Reported stagnant condition of the North Bengal University. : Shri Sanjib Kumar Das

iv) Reported ransacking of a young Congress leader's house in Noapara on 15.4.95. : Shri Saugata Roy

v) Reported devastation of fire at the villages of Mukundapur and Maheshpur. : Shri Birendra Kumar Moitra.

vi) Reported missing of some children from Southern Market of Tollygunge. : Shri Tapan Hore and Shri Abdul Mannan.

I have selected the notice of Shri Tapan Hore and Shri Abdul Mannan on the subject of 'Reported missing of some children from Southern Market of Tollygunge'.

The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the Statement will be made on the 19th April, 1995.

(Noise)

(At this stage the Hon'ble SUC(I) Members walked out of the House)

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-Charge of Home (Police) Department to make a statement on the subject of reported stealing of three lakh rupees by two A.S.I. from the Narkeldanga Police Station in Calcutta.

(Attention called by Shri Sanjib Kumar Das on the 28th March, 1995)

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in response to the Calling Attention Notice given by Shri Sanjib Kumar Das, regarding reported stealing of three lakh rupees by two A.S.I from Narkeldanga P.S. in Calcutta.

Somtime between 7.3.95 and 26.3.95, cash amounting to Rs. 3,18,000/- was misappropriated from the Malkhana of Narkeldanga P.S. ASI Sirajul Islam (who is now attached to Garden Reach P.S.), Malkhana Officer and ASI Nurul Islam also of Narkeldanga P.S. entered into a criminal conspiracy and committed criminal breach of trust in removing the aforesaid amount from the Malkhana. In course of a routine check

of different items of cash in the Malkhana, detection of the missing cash was made. On suspicion, a raid was conducted on the night of 26th/27th March 1995, at the residence of ASI Sirajul Islam and an amount of Rs. 1,23,000/- was recovered. A case has been registered at Narkeldanga P.S. against ASI Nurul Islam and ASI Sirajul Islam and they have been placed under arrest and suspended.

Investigation of the case has been taken up by the Detective Department of Calcutta Police.

[12-10 – 12-20 p.m.]

## PRESENTATION OF REPORT

### Presentation of Twentieth, Twenty-first and Twenty-second Reports of the Committee on Public Accounts, 1994-95

**Shri Subrata Mukherjee :** The Chairman Sir, I beg to present :

i) The twentieth Report of the Committee on Public Accounts 1994-95 on the Report of the Comptroller and Auditor General of India for the year 1986-87 (Civil) relating to the Co-operation Department of the Government of West Bengal.

ii) The Twenty-first Report of the Committee on Public Accounts, 1994-95, on the Report of the Comptroller and Auditor General of India for the year 1984-85 (Civil) relating to the Panchayat and Community Development Department of the Government of West Bengal.

iii) The Twenty-second Report of the Committee on Public Accounts, 1994-95, on the Reports of the Comptroller and Auditor General of India for the years 1981-82, 1984-85, 1985-86 and 1987-88 (Revenue Receipts) relating to the Excise Department of the Government of West Bengal.

## MENTION CASES

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তেলেনীপাড়া ভিক্টোরিয়া জুট মিল দীর্ঘদিন বন্ধ থাকার পর ১৯৯৪ সালে দ্বিপাক্ষিক চুক্তির মাধ্যমে আবার চালু হয়। কিন্তু ১৯৯৫ সালের মার্চ মাস থেকে মিলের ম্যানেজার ইচ্ছাকৃত ভাবে ইমপুট না নিয়ে এই মিলকে বন্ধ করে দেবার উদ্যোগ গ্রহণ করেছে। মিলের বাঁশি বাজে, শ্রমিকরা মিলে যায়, কাজ হয় না, শ্রমিকরা

ফিরে আসে এবং শ্রমিকরা কোনও ওয়েজেস পায় না। ২.৪.৯৫ তারিখে মিলের ম্যানেজার সুদর্শন নাগর একটা বৈঠক ডাকেন এবং সমস্ত ইউনিয়নকে এই বৈঠকে যোগদান করতে বলেন মিল চালুর ব্যাপারে এবং ওয়েজেস ঠিক করার ব্যাপারে। সেখানে ১৩টি ইউনিয়নের মধ্যে ১১টি ইউনিয়ন মিলের মালিক সুদর্শন নাগরকে যে প্রস্তাব দেন তা হল, ৪ দিন অন্তত ইমপুট ভাল মতো দিয়ে চলুন। তাতে কাজ হবে এবং ওয়েজেস দেওয়া সম্ভব হবে। কিন্তু মিলের মালিক সেই প্রস্তাব গ্রহণ করেননি। স্যার, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন, যখন এই বৈঠক চলছে তখন এই মিলের ম্যানেজার উদ্দেশ্যমূলকভাবে তার প্ররোচনায় এবং তারই আয়োজনে এলাকার চিহ্নিত কিছু সমাজ বিরোধী যারা আই. এন. টি. ইউ. সি.-র একটা শাখার সভ্য, ১১টি ইউনিয়নের মধ্যে কয়েকটি ইউনিয়নের শ্রমিকদের তারা আক্রমণ করে। তাদের মধ্যে এখনও কেউ কেউ হাসপাতালে ভর্তি আছে। আমি অনুরোধ করছি প্রশাসনের তরফ থেকে এই ব্যাপারে তদন্ত করা হোক এবং দোষী ব্যক্তিদের শাস্তি দেওয়া হোক। দ্বিপাক্ষিক চুক্তি ভায়োলেট করে মিলের ম্যানেজার মিল বন্ধ করে দেবার আয়োজন করছে। তারা সি. এম. সি.-র টাকা না দিয়ে পালিয়ে গেছে। এই প্রসঙ্গে আমি আরো একটা কথা বলি। এই মিলের মালিক মিঃ বিয়ারলী বিদেশে চলে গেছেন, তাঁকে আনা যাচ্ছে না। আমাদের সরকার যেন ভারত সরকারকে বাধ্য করান যাতে আইন অনুযায়ী তাঁকে আনা যায় তার ব্যবস্থা করেন। এই অনুরোধ আমি প্রশাসনের কাছে রাখছি।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী এবং মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া কর্পোরেশনের সর্বস্তরের কর্মচারিদের দীর্ঘ দিনের যে দাবি, ১৯৮২ সাল থেকে ১৯৯৪ সাল পর্যন্ত অতিরিক্ত মহার্ঘভাতা প্রদান, সেই দাবি রাজ্য সরকার পূরণ করেছে। ১৯৯৪ সালের নভেম্বর মাসে সরকার হাওড়া কর্পোরেশনের সর্বস্তরের কর্মচারিদের জন্য অতিরিক্ত মহার্ঘভাতার জন্য ৩ কোটি ৬৫ লক্ষ টাকা হাওড়া কর্পোরেশনকে দিয়েছে। আশ্চর্যের কথা স্যার, হাওড়া কর্পোরেশনের মেয়র, রাজ্য সরকারের অতিরিক্ত মহার্ঘভাতা হিসাবে দেয় ৩ কোটি ৬৫ লক্ষ টাকা কর্মচারিদের দেওয়া হয়নি। '৮২ সালের পর থেকে যাঁরা অবসর নিয়েছেন তাঁরা রোজ ঘুরে যাচ্ছেন, কিন্তু তাঁরা পাওনা টাকা পাচ্ছেন না। সেই সঙ্গে সঙ্গে আমরা একটি খবর পেলাম যে, হওড়া কর্পোরেশনের মেয়র ঐ ৩ কোটি ৬৫ লক্ষ টাকা বরোদা ব্যাঙ্কে ফিক্সড ডিপোজিট করে রেখেছেন অতিরিক্ত সুদ পাওয়ার আশায়। একদিকে শ্রমিক কর্মচারিদের পাওনা অতিরিক্ত মহার্ঘভাতার টাকা রাজ্য সরকার যেটা দিয়ে দিয়েছে, হাওড়া কর্পোরেশনের মেয়র অত্যন্ত কৌশলে সেই টাকা তাঁদের দিচ্ছেন না, আর একদিকে সেই টাকা রাজ্য সরকার যেটা কর্পোরেশনকে দিয়ে দিয়েছেন সেটা বরোদা ব্যাঙ্কে সুদ পাওয়ার আশায় গচ্ছিত রেখেছেন। এটি অন্যায়। এই অন্যায়ের বিরুদ্ধে প্রতিকারের জন্য আমি মাননীয় অর্থমন্ত্রী ও পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া কর্পোরেশনের কর্মচারিদের মহার্ঘভাতা বাবদ অতিরিক্ত পাওনা

টাকা অবিলম্বে দিয়ে দেন তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য আমি মাননীয় অর্থমন্ত্রী এবং পৌরমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি। হাওড়া কর্পোরেশনের কর্মচারিদের যার যার প্রাপ্য টাকা তা যেন অবিলম্বে দিয়ে দেন।

**শ্রী কালিপ্রসাদ বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে এবং রাজ্য সরকারের মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা দৈনিক প্রভাতে দেখছি যে ১০ই এপ্রিল থেকে হিন্দুস্থান নিউজপ্রিন্টের দাম এক লাফে ৩,৫০০ টাকা বাড়িয়ে দিয়েছেন। শুধু তাই নয়, ১৯৯৪ সালের অক্টোবর থেকে ১৯৯৫ সালের এপ্রিল পর্যন্ত নিউজপ্রিন্টের টন প্রতি দাম বাড়ল ৮,৮৪৫ টাকা। নিউজপ্রিন্টের দাম বৃদ্ধির ফলে দৈনিক কাগজগুলোর নাভিশ্বাস উঠেছে এবং সাধারণ ক্রেতাদের দৈনিক কাগজ ক্রয় করা তাদের ক্ষমতার বাইরে চলে যাচ্ছে। আমরা চাই আমাদের নিউজপ্রিন্টের উৎপাদকরা খোলা বাজারে প্রতিযোগিতায় নামুক। বর্তমানে কেন্দ্রীয় সরকার যে আইন করে রেখেছেন, তাতে এক টন আমদানি করা নিউজপ্রিন্টের সঙ্গে আমাদের দেশে উৎপাদিত দু'টন নিউজপ্রিন্টের ব্যবহার করাটা বাধ্যতামূলক। আমরা দাবি জানাচ্ছি যে কেন্দ্রীয় সরকার এই আইন তুলে নিন এবং অবাধ প্রতিযোগিতার ব্যবস্থা গ্রহণ করা হোক ক্রেতা সাধারণের স্বার্থে। ক্রেতা সাধারণ যাতে কাগজ পড়তে পারেন তার জন্য কেন্দ্রীয় সরকারকে নিউজপ্রিন্টের উপরে ভর্তুকি দেবার জন্য আমরা দাবি জানাচ্ছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমাদের প্রতিবেশী রাজ্যের প্রাক্তন মুখ্যমন্ত্রী নৃপেন চক্রবর্তী মহাশয় আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী সম্পর্কে গুরুতর একটি অভিযোগ তাঁর বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ তুলেছেন। দুর্নীতির এই অভিযোগ সম্পকে এই কারণেই জানতে আগ্রহী যে, যখন কংগ্রেস দলের অর্জুন সিংকে দলবিরোধী কার্যকলাপের জন্য বহিষ্কার করা হয়, তখন সিপিএম-এর পলিট ব্যুরোর পক্ষ থেকে সংবাদপত্রে বিবৃতি দিয়ে বলেছিলেন যে অর্জুন সিং যে ইস্যুগুলো তোলার জন্য বহিষ্কার হয়েছেন, কংগ্রেস দলের উচিত সেগুলো দেশের মানুষকে ওয়াকিবহাল করা। আমরা একই ভাবে বলছি, নৃপেনবাবু যে যে অভিযোগগুলো তুলেছেন আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে — এখন বিধানসভা চলছে — সেই অভিযোগগুলোর প্রত্যেকটি অভিযোগ সম্পর্কে না হলেও অন্ততপক্ষে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর উচিত তাঁর সরকার এবং ব্যক্তিগতভাবে তাঁর সম্পর্কে যে দুর্নীতির অভিযোগ তুলেছেন সেগুলো সম্পর্কে আমাদের ওয়াকিবহাল করা। আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী সম্পর্কে এবং সরকার সম্পর্কে যে দুর্নীতির অভিযোগগুলো তুলেছেন, তিনি একজন বর্ষীয়ান কমিউনিস্ট নেতা এবং তাঁর সততা সম্পর্কে আমরা সবাই নিঃসন্দিহান। সাংবাদিকরা প্রশ্ন করলে বলছেন, নৃপেনবাবু নৃপেনবাবু করবেন না। আমরা যে অভিযোগগুলো আগে বহুবার তুলেছি দুর্নীতির পঙ্কে নিমজ্জিত, এই একই অভিযোগ এখন একজন কমিউনিস্ট নেতার কাছ থেকে উঠেছে, যাঁর সততা সম্পর্কে সবাই নিঃসন্দিহান। তিনি যে অভিযোগগুলো তুলেছেন, সে সম্পর্কে নিঃসন্দিহান হওয়ার জন্য প্রয়োজনে তাঁকে এখানে তলব করে আনা হোক।

[12-20 – 12-30 p.m.]

বিধানসভায় তাঁকে তলব করে শমন করা হোক। এবং জবাবদিহি করার জন্য একটা সুযোগ দেওয়া হোক। সাথে সাথে আমরাও সত্য ঘটনা সম্বন্ধে অবহিত হতে পারব। এই রকম গুরুতর অভিযোগ কোন মুখ্যমন্ত্রীই আজকে রেহাই পেতে পারে না। দলের উপর তাঁর নিয়ন্ত্রণ আছে। দলের লোকেরা, কর্মীরা তাঁর অভিযোগ তোলার সাহস পাবেন না। তাই এই অভিযোগ সি বি. আই.-কে দিয়ে তদন্ত করানো হোক। যদি অন্ধ্রপ্রদেশ, কর্নাটক, তামিলনাড়ুর মুখ্যমন্ত্রীর তদন্ত -এর কথা উঠতে পারে তাহলে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর সি. বি. আই. তদন্ত কেন করা যাবে না? আমরা দাবি করছি এটা করা হোক এবং নৃপেনবাবুর অভিযোগ সম্পর্কে মানুষের কাছে একটা সুস্পষ্ট প্রতিক্রিয়া তুলে ধরা হোক। গত ১৮ বছর ধরে যে আকন্ঠ দুর্নীতিতে নিমজ্জিত ঐ চরিত্র তাকে উদঘাটিত করার তদন্ত শুরু করা হোক।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত পরশু দিন চড়ক-এর গাজনের মেলা উপলক্ষ্যে উদয়নারায়ণপুরের দক্ষিণ মানশ্রী গ্রামে উচ্চ-জাতের মানুষ তফসিলি সম্প্রদায়ের মানুষকে গাজনের অংশগ্রহণ করতে না দেবার জন্য বিরোধ হয় এবং তাকে কেন্দ্র করে ঐ গ্রামে যারা তফসিলি সম্প্রদায়ের লোক আছেন তাদের ঘর-বাড়ি ভেঙ্গে-চুরে ফেলে এবং লুন্ঠন করে বোমাও মারা হয়। তারা আজকে নিরাশ্রয় হয়ে পড়েছে, তাদের থাকবার জায়গা নেই। এর ফলে আজকে প্রায় ৫০টা ফ্যামিলি রাস্তায় গিয়ে দাঁড়িয়েছে। তাদের আশ্রয় নেই, খাবার নেই, তাদের উৎখাত করা হয়েছে। তাই অবিলম্বে যারা ঐ কাজ করেছে তাদের গ্রেপ্তার করার জন্য এবং তার তদন্ত করার জন্য আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঐ সমস্ত গরিব মানুষরা ভরসা করে ফিরতে পারছে না। তাদের নিরাপত্তার স্বার্থে ঐসব লোকেদের বিচার করার ব্যবস্থা করা হোক এবং যারা নিরাশ্রয় হয়ে রয়েছে তাদের পুনর্বাসনের জন্য যথাযোগ্য ব্যবস্থা করা হোক। আপনার মাধ্যমে এই আবেদন জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, একটা ঘটনা ভারতবর্ষে ঘটল যাতে আমরা এই রাজ্যের লোক হিসাবে ব্যথিত এবং দুঃখিত। ত্রিপুরার নেতা এবং প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রী নৃপেন চক্রবর্তী আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে ৬ দফা অভিযোগ এনেছেন। নৃপেনবাবু আমাদের রাজ্যের লোক নন। কিন্তু সি. পি. এম. পার্টির লোক ছিলেন। সেই নৃপেনবাবু অভিযোগ করছেন জ্যোতিবাবু এবং তাঁর সরকার অপরাধ মূলক কাজকর্ম করছেন এবং দুর্নীতির আশ্রয় দিচ্ছেন। জ্যোতিবসু তাঁর পুত্রের সঙ্গে একসাথে থাকেন অথচ বলছেন যে তিনি নাকি পুত্রের সাথে এক সাথে থাকেন না। সি. পি. এম. পার্টি দেশপ্রেম বিরোধী, অমানবিক এবং দুর্নীতিগ্রস্ত কাজকর্মের মধ্যে দিয়ে পশ্চিমবাংলায় এই সরকার সোশ্যাল ডেমোক্র্যাটিক পার্টির ভূমিকা নিয়েছে। তাঁরা পেশীশক্তির সাহায্যে রাজত্ব কায়েম করে চলেছে। পশ্চিমবঙ্গে বিদেশি পুঁজি অনুমতি দেওয়ার ব্যাপারে এই সরকার তার পার্টির কর্মসূচি মানছে না। এই

তারা টাকা বা গরু কোনওটাই পৌঁছায়নি। ঐ তফসিলি জাতি মহিলা তখন কৃষ্ণনগর ১ নম্বর ব্লকের দোগাছি প্রধানকে বলেছে, ব্যাঙ্কে লিখিত ভাবে জানিয়েছে, কৃষ্ণনগর কোতোয়ালি থানায় ডায়রি করাও হয়েছে, কিন্তু তাদেরকে আজ পর্যন্ত গ্রেপ্তার করা হয়নি। ব্যাঙ্ক কর্তৃপক্ষ নীরব, সরমণি সর্দারের টাকা বা গরু কোনওটাই ফেরৎ দেওয়ার ব্যবস্থা তারা করেনি। তফসিলি জাতিদের জন্য বিভিন্ন প্রকল্প ঘোষণা করা হচ্ছে, নদীয়া গ্রামীণ ব্যাঙ্কের মাধ্যমে যে লোন পাওয়া গেল, সেই লোনও তিনি পেলেন না। সি. পি. এম.-এর অঞ্চল প্রধান সিদ্ধেশ্বর সরকারের কাছে তারা গিয়েছিলেন তারা বিচারও করলেন না। ব্যাঙ্ক কর্তৃপক্ষ কোনও রকন উপযুক্ত ব্যবস্থাও নেয়নি। স্যার, তফসিলি জাতি উপজাতিদের জন্য যে নির্দিষ্ট লোন সেটা তারা যাতে পায়, তার জন্য অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে আমি আবেদন জানাব। আনন্দ জোয়ারদার, অলোক সর্দার, নিরাপদ সর্দারকে গ্রেপ্তার করা হয় এবং তাদের কাছ থেকে টাকা এবং গরু ফিরিয়ে নিয়ে ঐ উপজাতি মহিলাকে দেওয়া হয় তার জন্য অর্থমন্ত্রীর নিকট আবেদন করছি।

[12-30 – 12-40 p.m.]

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী এবং কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্যণ করছি। আমাদের জেলায় বিদ্যুতের ভীষণ সমস্যা আছে এবং এই ব্যাপারে আমাদের জেলার বিধায়ক শ্রী ঈদ মহম্মদ বলেছেন। অবিলম্বে এই বিদ্যুতের ব্যাপারে কোনও প্রতিকার না করলে আমাদের জেলায় চাষীদের ধান আর ঘরে ফিরবে না। অবিলম্বে জরুরিকালীন ভিত্তিতে এই ব্যবস্থা করা হোক এবং কৃষি দপ্তরকে অনুরোধ করব আগামী দিনে সেখানে কি ধরনের ক্ষতি হতে চলেছে তা তদন্ত করার জন্য অবিলম্বে সেখানে একটা টীম পাঠানো হোক।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, স্যার মাধ্যমিকের প্রশ্নপত্র ফাঁস হওয়ার কেলেঙ্কারী নিয়ে গোটা রাজ্যে যখন তোলপাড় চলছে, তখন উচ্চমাধ্যমিকের একাধিক প্রশ্নপত্র ফাঁসের ঘটনা ঘটল। এই ঘটনায় পরীক্ষা ব্যবস্থা একটা প্রহসনে পর্যবশিত হল এবং কর্তৃপক্ষের তরফ থেকে প্রশ্নপত্র ফাঁসের দায়িত্ব অকপটে স্বীকার করা উচিত ছিল। যে সংবাদপত্র এই প্রশ্নপত্র ফাঁসের ঘটনা এবং দুর্নীতির ঘটনা জানিয়ে দিয়েছিলেন তাদের কাছে কৃতজ্ঞতা জ্ঞাপনের প্রয়োজন ছিল এবং সংসদ সভাপতির পদত্যাগ করা উচিত ছিল। উল্টে সংসদ সভাপতি এবং সংসদ কর্তৃপক্ষ সংবাদপত্রকে দায়ী করে গোটা দায়িত্বটা তাদের উপর চাপিয়ে দিয়ে নিজেদের দায়িত্ব স্খলন করবার চেষ্টা করছেন এবং ধামাচাপা দেওয়ার চেষ্টা করছেন। শিক্ষা সংসদের মাথায় যারা বসে আছে তাদের সততা যদি এই পর্যায়ে থাকে তাহলে পশ্চিমবাংলার শিক্ষার হাল কোথায় যাবে? সংসদ কর্তৃপক্ষ গোটা ব্যাপারটাকে ঢাকবার চেষ্টা করছে। সংসদ কর্তৃপক্ষের, পরীক্ষায় দুর্নীতি এবং প্রশ্নপত্র ফাঁস হওয়ার ব্যাপারে যে অ্যাটিচুড যে দৃষ্টিভঙ্গি তার তীব্র বিরোধিতা করছি। এই প্রশ্নপত্র ফাঁসের যাতে

পার্টি এখন ফরওয়ার্ড ব্লকের মতো পার্টির বুর্জোয়া দলে পরিণত হয়েছে। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে একটা অন্য রাজ্যের প্রাক্তন মুখ্যষমন্ত্রী বিষোদ্গার করে তাহলে এখানকার সরকারের ইমেজ তাতে নষ্ট হয়। তাই দি গভর্নমেন্ট স্যুড ক্লিয়ার ইটস ওন নেইল। তাই নৃপেনবাবুর অভিযোগের ব্যাপারে একটা সি. বি. আই. তদন্ত হওয়া দরকার এবং এটা করা হোক।

যদি অন্য রাজ্যের মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে প্রসিকিউশনের ব্যাপারে রাজ্যপাল পারমিশন দেয়, তাহলে নৃপেনবাবুর মতন স্ট্যাটাসের লোক যখন এখানে বলছেন, তখন আমাদের মুখ্যমন্ত্রীর সেটা ক্লিয়ার করে দেওয়া উচিত। আমরা চাইনা পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর গায়ে কাদা লাগুক, আমরা রাজ্যের মধ্যে বিরোধিতা যা করার করব, কিন্তু অন্য রাজ্য থেকে তার বিরুদ্ধে অভিযোগ করবে, তার পার্টির ফর্মার ক্যাডার এটা বলবেন, এটা ঠিক নয়, আমরা তাই চাই, এই ব্যাপারে তদন্ত করা হোক।

**মিঃ স্পিকার ঃ** রবীনবাবু, দেখলেন তো, সৌগতবাবুর মুখামন্ত্রীর প্রতি কত দরদ।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং তথ্য সংস্কৃতি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিদ্রোহী কবি কাজী নজরুল ইসলাম অগ্নিবীণা, বিষের বাঁশি, দোলন চাঁপা প্রভৃতি কাব্যগ্রন্থ ব্রিটিশের রক্তচক্ষুকে উপেক্ষা করে এবং পুলিশি নির্যাতনকে উপেক্ষা করে লিখেছিলেন। এইগুলি প্রয়াত অমূল্যচন্দ্র ভট্টাচার্য মহাশয় ছেপেছিলেন, সেই নিউ সারদা প্রেসে, ৪ নম্বর বীরপাড়া লেন, কলকাতা-৩০। আজ দৈন্যদশাপ্রাপ্ত সেই প্রেসকে যাতে আর্থিক অনুদান রাজ্য সরকারের পক্ষ থেকে দেওয়া হয় এবং অমূল্যবাবুর পত্নী মনিপ্রভা দেবী, যিনি সেই সময় তার গয়নাপত্র যাবতীয় সব কিছু বিক্রি করে এই প্রেসকে কিনেছিলেন নজরুল ইসলামের বই ছাপাবার জন্য, তাঁরই আজকে দৈন্যদশার অবস্থা সৃষ্টি হয়েছে, সেই মনিপ্রভা দেবীকে যাতে রাজ্য সরকারের পক্ষ থেকে সম্মানিত করা হয় তার জন্য তথ্য সংস্কৃতি মন্ত্রী ও মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভার প্রতি ও অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলায়, নদীয়া গ্রামীণ ব্যাঙ্ক-এর শাখা, কৃষ্ণনগর ১ নম্বর ব্লকের দোগাছি শাখায় এ. সি. পি. লোন, তফসিলি জাতি ও উপজাতিদের জন্য নির্দিষ্ট যে লোন, সেই লোন ২৩.২.৯৫ তারিখে সরমণি সর্দার, স্বামীর নাম অর্জুন সর্দার, তাদের জন্য ৯ হাজার টাকার লোন ব্যাঙ্ক থেকে অনুমোদন পায়। সেই মহিলা আনন্দ জোয়ারদারের মাধ্যমে একটা গরু কেনার জন্য ব্যাঙ্কে উপস্থিত হয়, ব্যাঙ্ক কর্তৃপক্ষ তাদেরকে ৫ হাজার টাকা ধরিয়ে দেয় এবং সি. পি. এম.-এর ক্যাডার অলোক সর্দার ও নিরাপদ সর্দারকে তারা ৪ হাজার টাকা ধরিয়ে দেয়। সেখানে মহিলাটি নীরব দর্শক হয়ে দাঁড়িয়ে থাকে, এই আনন্দ জোয়ারদার , অলোক সর্দার, নিরাপদ সর্দার তারা মহিলাটিকে বলে টাকা এবং গরু ঐ তফসিলি জাতি মহিলার বাড়িতে পৌঁছে দেবে। কিন্তু

যথাযথ তদন্ত হয় এবং যারা জড়িত তাদের যাতে শাস্তিবিধানের ব্যবস্থা করা যায় তার জন্য সরকারের কাছে নিরপেক্ষ তদন্তের দাবি জানাচ্ছি। সংবাদপত্রের কাছ থেকে সূত্র প্রকাশ করবার জন্য যেভাবে পুলিশ চাপ দিচ্ছে তা গণতন্ত্র বিরোধী, তা গণতন্ত্রের লজ্জা। সংবাদপত্র তাদের দায়িত্ব যথাযথভাবে পালন করেছে এবং এইসূত্র প্রকাশ করতে তারা বাধ্য নয়। এটা সংবাদপত্রের স্বাধীনতার উপর হস্তক্ষেপ।

**শ্রী সাধন পান্ডে ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জেলাতে প্রায় ৩২টির মত ক্ষুদ্র সেচ প্রকল্প শুরু হয়েছিল ১৯৭৭ সাল নাগাদ। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় এখনো পর্যন্ত প্রকল্পগুলোর কাজ শেষ করা যায়নি। প্রকল্পগুলো শেষ না করার ফলে কৃষকদের ক্ষতি হচ্ছে এবং প্রকল্পগুলোর ব্যয় প্রতিনিয়ত বেড়ে যাচ্ছে। পুঁটিয়ারী, রামচন্দ্রপুর, পাতলই এইসব জায়গায় বাঁধগুলির কাজ শেষ করা হলে অনেক জমি দুইটি সেচ পাবে। কিন্তু বাঁধগুলি করা যাচ্ছে না ডিপার্টমেন্টের গাফিলতির জন্য। অবিলম্বে প্রকল্পগুলো যাতে শেষ করা যায় তার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ তরুন অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার এবং আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সারা পশ্চিমবাংলায় যে সন্ত্রাসের রাজত্ব কায়েম হয়েছে তার জলন্ত চূড়ান্ত নিদর্শন ১৪ তারিখে শনিবার নর্থ ব্যারাকপুর মিউনিসিপ্যালিটিতে ঘটেছে, আপনাদের চোখের সামনে। আপনারা জানেন সেখানকার তিন তিন বারের জেতা কাউন্সিলর বিকাশ বোস। এই বিকাশ বোসের বাড়িতে ঢুকে আপনাদের ক্যাডার বাহিনী তাঁকে মারবার এবং হত্যা করবার চক্রান্ত করেছিল, জিনিসপত্র ভাঙচুর করেছে। আরেকটা যাদব বাড়ির ঘটনা ঘটতে চলেছিল, যদি না সে পালিয়ে যেতে পারতো। আপনাদের অন্তর্দ্বন্দ্ব এমন একটা পর্যায়ে চলে গেছে, সেই অন্তর্দ্বন্দ্ব ধামাচাপা দেবার জন্য কাউন্সিলারের বাড়িতে ভাঙচুর করে আপনাদের ক্যাডার বাহিনী। আমি আপনার মাধ্যমে অবিলম্বে সম্পূর্ণ ঘটনার পূর্ণ তদন্ত করার দাবি জানাচ্ছি এবং দোষী ব্যক্তিদের শাস্তির দাবি জানাচ্ছি।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের জেলার নোয়াপাড়ায় গত ১৩ই এপ্রিল সন্ধ্যাবেলায় সি. পি. (আই) এমের সদস্য ৬৪ বছরের বৃদ্ধ নিত্যহরি রাজবংশী যখন ভোটের ফটো তোলার জন্য স্লিপ বিলি করছিলেন তার সাথীদের নিয়ে তখন কংগ্রেসের কাউন্সিলার বিকাশ বোসের গুন্ডাবাহিনী তার উপর নৃশংস ভাবে আক্রমণ করে। বোমার আঘাতে আমাদের কমরেড নিত্যহরি বাবুর ডান হাত তার দেহ থেকে খসে গেছে, তার জীবিকা রাজমিস্ত্রি, নিত্যহরিবাবু এখন জীবন নিয়ে মৃত্যুর সঙ্গে লড়াই করছেন। আজকে ওদের যুব-কংগ্রেস নেতৃত্ব এবং তাঁর সঙ্গে সভাপতি তাঁরা ওখানে যাচ্ছেন ওই

গুন্ডা বাহিনীর নেতাকে উৎসাহিত করতে। আজকে এখানে নৈহাটির বিধায়ক উল্লেখ করছেন, তিনি বললেন না ১৩ তারিখের ঘটনা, বললেন না ১২ তারিখের ঘটনার কথা। মেয়েদের উপর বোমা দিয়ে আক্রমণ করেছেন, মেয়েরা পর্যন্ত ওনাদের আক্রমণের ১২ তারিখে আহত হয়েছে। ওনাদের বলতে লজ্জা করছে না আমাদের কমরেড আহত হয়ে জীবন-মৃত্যুর সঙ্গে লড়াই করছেন। আজকে ওরা বিশৃঙ্খলা সৃষ্টি করতে ওখানে যাচ্ছেন, আর এখানে সেই কথাটা বাদ দিয়ে ১২ তারিখে মেয়েদের পর্যন্ত আক্রমণ করেছেন। সন্ত্রাস বাহিনী সন্ত্রাস সৃষ্টি করতে চাইছেন শান্ত পশ্চিমবাংলায়।

**শ্রী আবদুস সালাম মুন্সী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা কালিগঞ্জের মাটিয়ারী অঞ্চলের পাঁচপোতায় একটি স্লুইস গেট দরকার। অন্তত ৫ হাজার একর বিঘা জমি ওই এলাকায় ৩টি অঞ্চলে মাটিয়ারী, জুড়ানপুর, হাটগাছা বর্ষার জল আটকে যায় ভাগীরথী, জগৎখালি বাঁধে। তাই আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি আমার কালিগঞ্জের পাঁচপোতায় স্লুইস গেট দেবার জন্য, তাহলে অন্তত ৪, ৫ হাজার একর বিঘা জমি যেখানে এক ফসল করে, বর্ষায় নিমগ্ন থাকে, চাষবায হয় না, তাই পাঁচপোতায় একটা স্লুইস গেট দিলে নিশ্চয়ই ওখানকার বর্ষার জলে যে জমিগুলি ক্ষতিগ্রস্ত হচ্ছে সেখানে আবাদ হবে এবং এতদ অঞ্চলের চাষীরা এবং লোকেরা উপকৃত হবে। সেই জন্য মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে কালিগঞ্জে পাঁচপোতায় একটা স্লুইস গেট দেওয়া হোক।

[12-40 – 12-50 p.m.]

**শ্রী প্রভঞ্জন মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে এ ব্যাপারে তাঁর হস্তক্ষেপ প্রার্থনা করছি। স্যার, আমরা দেখে আতঙ্কিত হলাম এবং চমকেও উঠলাম, আজকের গণশক্তি কাগজে বেরিয়েছে, ঘটনার সত্যতাও যাচাই করেছি যে হাওড়ার মানশ্রী গ্রামে ৫০টি বাড়ি কংগ্রেসের গুন্ডাবাহিনীর দ্বারা আক্রান্ত হয়েছে, বিদ্ধস্ত হয়েছে, সেই সমস্ত বাড়িতে আগুন ধরিয়ে পুড়িয়ে দেওয়া হয়েছে। স্যার, এই ঘটনার পরিপ্রেক্ষিতে আমার সেই আগের দিনের আহ্লাদিপুরের গ্রামের ঘটনার কথা মনে পড়ছিল যে গ্রামটি কংগ্রেসি গুন্ডারা ভষ্মিভূত করেছিল। স্যার, ইদানিংকালে আপনি দেখেছেন যে কংগ্রেসি গুন্ডারা দেবগ্রামের হাসপাতাল ভাঙ্গচুর করেছে, সেখানকার ডাক্তারদের খুন করতে গিয়েছে। ফটো তোলার ব্যাপারে আমাদের একজন কমরেড স্লিপ বিলি করেছিলেন সেখানে কংগ্রেসের গুন্ডারা তার হাত বোমা মেরে উড়িয়ে দিয়েছে। স্যার, কংগ্রেসি গুন্ডারা এই সমস্ত কাজ পরিকল্পিতভাবে করছে। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার আবেদন, এই সমস্ত অ্যান্টি সোশ্যাল, এই সমস্ত কংগ্রেসি গুন্ডা, হুলিগ্যানসদের বিরুদ্ধে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন এবং তাদের এগজামপ্লারি পানিশমেন্ট দিন যাতে পশ্চিমবাংলার জনগণ বুঝতে পারেন যে ব্যবস্থা গ্রহণ করার ক্ষমতা বামফ্রন্ট সরকারের আছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর এবং মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই রাজ্যে বামফ্রন্ট সরকারের ১৪ বছরের রাজত্বে, প্রশ্নপত্র ফাঁস হওয়া স্বাভাবিক ঘটনা হয়ে গিয়েছে। এক দিকে ছাত্রছাত্রীরা সারা বছর ধরে পড়াশুনা করছে অপর দিকে দেখছি পরীক্ষার আগের দিন বা দুদিন আগে বাজারে টাকার বিনিময়ে প্রশ্নপত্র কিনতে পাওয়া যাচ্ছে। শুধু কলকাতায় নয়, এমন কি সুদুর গ্রামাঞ্চলেও টাকার বিনিময়ে প্রশ্নপত্র কিনতে পাওয়া যাচ্ছে। সংবাদপত্রে দেখলাম, শাসক দলের মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় বিবৃতি দিয়ে বলেছেন যে তার এলাকাতেও প্রশ্নপত্র বিক্রি হয়েছে। স্যার, বামফ্রন্টের আমলে শিক্ষা ব্যবস্থা সংস্কারের পরিবর্তে দেখছি শিক্ষাকে সংহার করে দেওয়া হচ্ছে। পশ্চিমঙ্গ থেকে শিক্ষা ব্যবস্থা উঠে গিয়েছে বলা চলে। কারণ যেটুকু ছিল এই প্রশ্নপত্র ফাঁস হওয়াকে কেন্দ্র করে শিক্ষা ব্যবস্থায় এখানে একটা চরম বিশৃঙ্খলা এসে গিয়েছে। স্যার, এ ক্ষেত্রে সাংবাদিকদের যে দায়িত্ব ছিল সেই দায়িত্ব তারা যথাযথভাবে পালন করেছেন এবং পশ্চিমবঙ্গে ও বাইরের সংবাদপত্রে ফলাও করে তা ছাপাও হয়েছে। সরকার যদি চাইতেন তাহলে অপরাধীদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা তারা নিতে পারতেন কিন্তু তা না করে তারা দেখছি সেখানে অপরাধীদের আড়াল করে যারা সঠিকভাবে তাদের দায়িত্ব পালন করেছেন তাদের বিরুদ্ধে অসত্য মামলা করা হচ্ছে এবং এইভাবে তাদের হ্যারাস করার ষড়যন্ত্র চলছে। সরকারের কাছে আমার আবেদন, যদি তারা সত্যিকারের অপরাধীদের আড়াল করতে না চান, যদি তারা সত্যিকারের নিজেদের এর সঙ্গে যুক্ত বলে মনে না করেন তাহলে ব্যবস্থা গ্রহণ করুন। সাংবাদিকরা তাদের দায়িত্ব সঠিকভাবে পালন করেছেন এই খবর মানুষের কাছে পৌঁছে দিয়ে কিন্তু আজকে তাদেরকেই হ্যারাস করা হচ্ছে। সেকেন্ডারি এবং হায়ার সেকেন্ডারির বিভিন্ন প্রশ্নপত্র ফাঁস হয়েছে। তার মধ্যে অঙ্ক, হিস্ট্রি ইত্যাদি বিষয় রয়েছে। এমন কি সেখানে উত্তর লেখা কাগজ পর্যন্তও পাওয়া গিয়েছে। এর ফলে স্যার, অভিভাবকরা একটা অসহায় অবস্থার মধ্যে পড়ে গিয়েছেন। ছাত্ররা সারা বছর ধরে পড়াশুনা করে ভাল ফল করতে চাইছে আর কিছু ছাত্র টাকার বিনিময়ে প্রশ্নপত্র কিনে ভাল ফল করতে চাইছে। স্যার, আপনার কাছে অনুরোধ, অবিলম্বে আপনি নির্দেশ দিন সরকারকে যে, সাংবাদিকদের বিরুদ্ধে যে সব মিথ্যা মামলা করা হয়েছে তা প্রত্যাহার করা হোক। আর বিধানসভার সদস্যদের নিয়ে একটি তদন্ত কমিটি গঠন করে দিন যারা এর তদন্ত করবেন। এর আগেও প্রশ্নপত্র ফাঁস হয়েছে কিন্তু প্রকৃত বিচার হয়নি, সমস্যারও সমাধান হয়নি। আমার তাই অনুরোধ, বিধানসভার মাননীয় সদস্যদের নিয়ে একটি কমিটি ডাকা হোক যে কমিটি কারা সত্যি এ ক্ষেত্রে অপরাধী তা খতিয়ে দেখে প্রয়োজনীয় শাস্তির সুপারিশ করবেন।

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী এবং মৎস্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করাছ। ভারত মহাসাগরে আমাদের মৎস্যজীবীরা

মাছ ধরতে যায়। কিন্তু বাংলাদেশের সৈন্য বাহিনীর সেনারা যখন তখন এসে ঐ মৎস্যজীবিদের আটক করছে, নৌকা আটক করছে, টাকা পয়সা লুঠ করছে এবং নৌকাগুলো বাজেয়াপ্ত করছে। এই নৌকাগুলো ফেরত পাবার জন্য মৎস্যজীবিরা আমাদের সরকারের মাধ্যমে ভারত সরকারের কাছে দরখাস্ত করেছে যাতে ভারত সরকার বাংলাদেশের সরকারের সঙ্গে আলোচনা করে নৌকাগুলো ফেরত পেতে পারে। কিন্তু আজ পর্যন্ত ভারত সরকার কোনও এফেকটিভ আলোচনা করেছেন বলে জানাননি এই বিষয়ে ব্যবস্থা নেবার জন্য। আমার কাছে ৪০টা নৌকার তালিকা আছে, ৯০ সাল থেকে যেগুলোকে ধরে নিয়ে যাওয়া হয়েছে। এখনও পর্যন্ত বাগের হাট জেলে অনেকে আটক আছে। সুতরাং আপনারা আলোচনা শুরু করুন যাতে এসব মৎস্যজীবীরা নৌকাগুলো ফেরত পান।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় জল সম্পদ দপ্তরের মন্ত্রী এবং জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ারিং মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অর্থ মন্ত্রী এখানে উপস্থিত আছেন, তাঁর অবগতির জন্যও জানাচ্ছি সারা পশ্চিমবাংলায় এই মুহূর্তে তীব্র পানীয় জলের সংকট দেখা দিয়েছে। মাটির নিচের জলকে সঠিক ভাবে ব্যবহার না করার জন্য অগভীর নলকূপ, **মিডিয়াম ডিপ টিউবওয়েল,** ডিপ টিউবওয়েল জলের স্তর অনেক নিচে নেমে গেছে। ফলে নলকূপ থেকে জল পাওয়া যাচ্ছে না। তার ফলে আজকে তীব্র জলের সংকট দেখা দিয়েছে। মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়ায় তীব্র জল কষ্ট দেখা দিয়েছে, দক্ষিণ ২৪ পরগনা, উত্তরবঙ্গের কুচবিহার এবং জলপাইগুড়িতে তীব্র জল সংকট দেখা দিয়েছে। ইন্ডিয়া মার্ক টাইপ টু বিশেষ ধরণের বৈজ্ঞানিক পদ্ধতিতে তৈরি টিউবওয়েল। সাকশন সিলিন্ডার ৬০ ফুট নিচে বসানো হয়, তার নিচে জল চলে গেছে। গ্রামের ৯০ ভাগ টিউবওয়েল ডিফাংকট হয়ে গেছে। গ্রামের মানুষ অনেক দূরের গভীর নল কূপ থেকে জল আনছে। যারা মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়ার প্রতিনিধি আছেন, তারা জানেন যে একটা বিপদজনক অবস্থার সৃষ্টি হয়েছে। আমি তাই আবদেন করব পানীয় জলের যে অর্থ বরাদ্দ করা হয়েছে, এখানে অর্থমন্ত্রী আছেন, তাঁর কাছে আবেদন করব একটা জরুরিকালীন ভিত্তিতে জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতির সাহায্য নিয়ে মার্ক টাইপ টু অ্যান্ড থ্রী টিউবওয়েল বসিয়ে মাটির নিচের জলকে ব্যবহার করে এই তীব্র পানীয় জলের সংকট মোচন করুন। ইতি মধ্যে গ্রামে আন্ত্রিক দেখা দিয়েছে। গ্রামের মানুষ পানীয় জলের অভাবে পুকুরের জল খেতে আরম্ভ করেছে। হাউস আর দুদিন চলবে, আমি আপনার মাধ্যমে আবেদন করছি, আন্ত্রিক ব্যাপক ভাবে দেখা দিয়েছে, পানীয় জলের সংকট দেখা দিয়েছে, গ্রামের ৯০ ভাগ নলকূপ নষ্ট হয়ে গেছে, এই বিষয়ে যুদ্ধকালীন ভিত্তিতে দৃষ্টি দেওয়া হোক এবং পদক্ষেপ গ্রহণ করা হোক।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাইছি এবং বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী ক্ষেত্র হুগলির পোলবা, দাদপুর, ধনেখালি অঞ্চলে ৭ই এপ্রিল থেকে কোনও বিদ্যুৎ নেই। বিলমুড়ি

সাব স্টেশন, পোলবা সাব স্টেশন ফেল করেছে, যার ফলে আদি সপ্তগ্রাম থেকে বিদ্যুৎ আসছে, বিদ্যুৎ বিঘ্নিত হওয়ায় সেই সব এলাকার ডিপ টিউবওয়েল, মিনি টিউবওয়েলে জল নেই

[12-50 – 1.00 p.m.]

একদিকে জলের স্তর নেমে গেছে আর অন্য দিকে বিদ্যুৎ সংকট এর জন্য সমস্ত চাষের জমি, বোরো ধানের জমি শুকিয়ে যাচ্ছে। চাষীরা মাথায় হাত দিয়ে বসেছে। সেজন্য পানীয় জলের স্তর নেমে গেছে, ডিপ টিউবওয়েলে জল নেই। গ্রামের মানুষ জল খেত ডিপ টিউবওয়েল থেকে, যেগুলো বন্ধ হয়ে পড়ে আছে। তাই আমি জরুরি ভিত্তিতে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে করে ওখানকার বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থার দিকে উনি নজর দেন এবং ব্যবস্থা নেন জরুরি ভিত্তিতে।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, আমি প্রতি বছর একইকথা এই সময়ে বলি — বোলপুরে তীব্র পানীয় জলের সংকট। বীরভূম জেলা রাঢ়ভূমি, রুক্ষ এলাকা। এমনিতেই জলের সংকট — সেখানে আবার এই সময়ে তো একটা প্রচন্ড সংকট থাকে। সেখানে সমস্ত খাল বিল পুকুর থেকে শুরু করে এমন কি বাড়িতে যে সমস্ত কুয়া, ইঁদারা আছে, সেখানেও এক ফোঁটা জল নেই এবং সবচেয়ে যেটা মারাত্মক ব্যাপ্যার যে গবাদি পশুর জল পর্যন্ত পাওয়া যাচ্ছে না। বক্রেশ্বর, কোপাই নদীর মধ্য দিয়ে ডিপ টিউবওয়েল করা আছে, সেই ডিপ টিউবওয়েলের মাধ্যমে বোরো চাষ করা হয়, কিন্তু নদীর জলধারা না থাকার জন্য ডিপ টিউবওয়েল ফাংশন করছে না, অসংখ্য জমির ধান মরতে বসেছে। এই রকম একটা পরিস্থিতিতে একদিকে পানীয় জলের সংকট, অপরদিকে গবাদি পশুও জল পাচ্ছে না। আমি প্রতি বছর সিরিয়াসলী বলবার চেষ্টা করেছি যে, এই সব সমস্যার একটা স্থায়ী সমাধান করা হোক। ইতিপূর্বে মাননীয় মন্ত্রী মহাশয় জন স্বাস্থ্য, তিনি বলেছিলেন জার্মান সংস্থার কোপাই নদীতে যে প্রকল্প আছে, জার্মান সংস্থার অনুমোদনে সেটা এখানে হওয়ার কথা — এই ব্যাপারে বোলপুরবাসী গভীর আগ্রহের সঙ্গে লক্ষ্য করছিলাম যদি এটা এখানে হয় তাহলে শুধু বোলপুর নয়, ১৬৯টি থানা এতে উপকৃত হবে। কিন্তু এখন দেখতে পাচ্ছি এটা অন্ধকারেই পড়ে আছে। তাই আমি আপনার মাধ্যমে বলব এমনিতেই বীরভূমে জলের সমস্যা আছে, সেখানে এই গ্রীষ্মকালে সংকট যাতে ভয়াবহ হতে না পারে সেই সংকট নিরশনে একটা স্থায়ী সমাধান করা হোক।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্রে বৃহস্পতিবার এবং শুক্রবার দুটি গ্রামে — মুকুন্দপুর এবং মহেশপুরে একশোটি বাড়ি পুড়ে গেছে। আজ পর্যন্ত সেখানে কোনও ত্রাণ পৌঁছায়নি। সমস্ত মানুষ উন্মুক্ত আকাশের নিচে বাস করছে। সেখানে কোনও ত্রিপল দেওয়া হয়নি কোনও ত্রাণ সামগ্রী যাচ্ছে না সবচেয়ে বেশি দরকার ছিল

ত্রিপল দেওয়া। আমরা শুনছি শহরে বেশ কয়েক হাজার ত্রিপল রাখা আছে ব্লকে ব্লকে কিন্তু ব্লক অফিসে নাকি নেই। তিন দিনের মধ্যে ত্রিপল দেওয়ার চেষ্টা করার কথা ডি. এমকে বলা সত্ত্বেও কোনও ফল হয়নি। আমি মন্ত্রীকে অনুরোধ করছি এই ত্রাণ সামগ্রী যাতে অবিলম্বে দেওয়া হয় তার ব্যবস্থা করতে। আরেকটা কথা গত তিন বছরে হাজার হাজার বাড়ি পুড়েছে কিন্তু আজও পর্যন্ত কোনও টাকা এখনও পাওয়া যায়নি। দ্বিতীয় কথা হল, প্রত্যেকটা লোককে বলা হচ্ছে, থানায় গিয়ে ডায়রি করতে হবে। ১০০ জন লোক হলে, ১০০ জন লোককেই থানায় গিয়ে ডায়রি করতে হবে। থানা থেকে একজন অফিসার গিয়ে ডায়রি নিয়ে আসতে পারবে না? এই ব্যবস্থা আর কত দিন চলবে?

আর একটা বিষয়ের প্রতি আমি ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি — গত তিন বছর আগে যাদের বাড়ি পুড়েছে তারা আজ পর্যন্ত কোনও টাকা পায়নি। আজকাল ইন্সিওরেন্স থেকে টাকা দেয়, সেই টাকা তিন বছর পরে আসছে। ত্রাণ বিভাগ থেকে এবিষয়ে যাতে একটু পারস্যু করা হয় তার জন্য আমি ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিন বছর পরে সাহায্য আসবে তবে মানুষ ঘর করবে, এই তিন বছর তারা কোথায় থাকবে?

আর তৃতীয় কথা হচ্ছে গ্রাম বাংলার কোথাও দমকলের ব্যবস্থা নেই। প্রতিটি ব্লকে দমকলের ব্যবস্থা করা প্রয়োজন। আমাদের মালদা জেলায় কোনও সাব-ডিভিসন না থাকায় কোথাও দমকলের ব্যবস্থা নেই। যেটা উত্তর মালদায় হবার কথা, সেটা অবিলম্বে যাতে হয় তার জন্যও আমি আবেদন জানাচ্ছি। ওখানে দুর্ঘটনা ঘটছে এবং ভবিষ্যতেও ঘটবে। সুতরাং এবিষয়ে মাননীয় ত্রাণমন্ত্রী মহাশয়কে আমি অগ্রণী ভূমিকা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের স্বরাষ্ট্র দপ্তরের এবং উচ্চ শিক্ষা দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে, স্যার, আমরা কিছুদিন ধরেই দেখছি যখন কংগ্রেস বিভিন্ন রাজ্যে পরাজিত হয়ে জনগণ থেকে বিচ্ছিন্ন হচ্ছে তখন এ রাজ্যের শিক্ষা কেন্দ্রগুলোকে তাদের আক্রমণের কেন্দ্র করে তুলেছে। ইতিমধ্যে তারা উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে হামলা করেছে, বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ে যেটা রবীন্দ্রনাথ ঠাকুরের স্মৃতি বিজড়িত সেটাতেও চূড়ান্ত হামলা করেছে। কয়েক দিন আগে সল্ট লেকের বিকাশ ভবনের উচ্চ শিক্ষা সংসদে যে হামলা করেছে তা নিশ্চয়ই আপনি লক্ষ্য করেছেন। ওখানে ওরা গোটা অফিসটা ভাঙচুর করেছে। ইতিপূর্বে যখন পরীক্ষা চলছিল তখন সেই পরীক্ষাকে ভন্ডুল করবার জন্য ছাত্র পরিষদ নামধারী গুন্ডা বাহিনীকে লেলিয়ে দেওয়া হয়েছিল। রাজ্যের শিক্ষার পরিবেশকে ওরা নষ্ট করে দিতে চাইছে। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যে পরিবেশ ওরা তৈরি করেছিল, সেই পরিবেশের আমরা উন্নতি ঘটিয়ে বিগত ১৭ বছর ধরে রাজ্যে শিক্ষার মানের উন্নয়ণ ঘটিয়েছি এবং গোটা দেশের সামনে নজির স্থাপন করেছি। এই পরিবেশকে নষ্ট করার জন্য ছাত্র পরিষদ নামধারী কংগ্রেসি গুন্ডারা বিশৃঙ্খলা সৃষ্টির চেষ্টা করছে। আমি আপনার মাধ্যমে এই জিনিসকে দমন

করার জন্য সরকারকে দৃঢ় পদক্ষেপ গ্রহণ করতে অনুরোধ করছি। সাথে সাথে যারা শিক্ষার পরিবেশকে অসুস্থ করার চেষ্টা করছে তাদের ধিক্কার জানাচ্ছি।

**শ্রী ননী কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুতর বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন বাংলার নতুন বছর শুরু হয়েছে। বিগত বছরের শেষ দিন, চৈত্র সংক্রান্তির দিন, ১৪ই এপ্রিল, বীড়া রেল স্টেশনের কাছে — আপনি নিশ্চয়ই জানেন যে বীড়া রেল স্টেশনটি আপনার নির্বাচনী কেন্দ্রের মধ্যে পড়ে — আমাদের পার্টি সদস্য মহঃ জামাল যখন ভ্যানে করে যাচ্ছিলেন তখন কয়েকজন দুষ্কৃতকারী তাঁকে আক্রমণ করে। সে আহত হয়ে পড়ে যায়। কিন্তু আশপাশের সমস্ত লোকেরা তাদের ধরে ফেলে এবং পুলিশে দিয়ে দেয়। আপনার নির্বাচনী কেন্দ্রের মধ্যে দুষ্কৃতীরা ধরা পড়ায় আপনাকে ইতিমধ্যেই পুলিশ থেকে খবর দিয়েছে। এইভাবে কংগ্রেসিরা আজকে গ্রামাঞ্চলের সর্বত্র অশান্তি সৃষ্টির চেষ্টা করছে। এই প্রসঙ্গে আমি কংগ্রেসিদের বলি যে, এই ভাবে যদি আপনাদের লোকেরা স্পিকারের কনস্টিটিউয়েন্সীতে বা অন্য কোনও কনস্টিটিউয়েন্সীতে গিয়ে মানুষের ওপর আক্রমণ করে তাহলে তার প্রতিফল আপনাদের পেতে হবে। এখন আপনাদের এখানে যে সংস্থা আছে ভবিষ্যতে তাও আর থাকবে না। মহঃ জামাল আমাদের পার্টি সদস্য, তাঁর ওপর আক্রমণ হয়েছে কোনও কারণ ছাড়াই। কংগ্রেসিরা যদি ক্রমাগত এই জিনিস ঘটায় বা এই জিনিসে উস্কানী দেয় তাহলে স্বরাষ্ট্র দপ্তরকে অবিলম্বে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে হবে। তা না হলে মানুষ একবার ওদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে শুরু করলে ব্যাপারটা মারাত্মক হবে। সেই কারণে আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

## STATEMENT UNDER RULE-346

**Dr. Asim Kumar Dasgupta :**

Respected Speaker, Sir,

With you: permission, I rise to make the following statement on reliefs relating to sales tax on certain items.

In my budget proposals this year I had announced certain sales tax concessions mainly with a view to encouraging industrial growth within the State. I have examined the matter further and tried to find out what other concessions may be offered to help our State in quickening still further, the pace of industrialisation. A few representations from certain section of trade have also been made in this connection.

On a through consideration of the entire matter I would like to

announce further sales tax concessions in respect of sales of tea, ready-made garments, gold and silver bullion, paints, rice, wheat, mustard oil and rape oil, spare parts and accessories of motor vehicles, and electronics components.

2. I propose to reduce the sales tax on tea in general from seven per cent to four per cent. I propose to reduce the concessional rate of sales tax on tea for re-sellers from two per cent to one per cent and for manufacturers from three per cent to two per cent.

2.1 I propose to reduce the rate of sales tax on all kinds of ready-made garments from fifteen per cent and five per cent to three per cent.

2.2 The rate of sales tax on paints is proposed to be reduced to fifteen per cent in place of twenty per cent.

2.3 I propose\ to reduce the rate of sales tax on gold and silver bullion from two per cent to one per cent.

2.4 The new rate of sales tax on spare parts and accessories of motor vehicles will be ten per cent in place of twelve per cent.

2.5 I propose to reduce the rate of sales tax on rice, wheat, mustard oil and rape oil from three per cent to two per cent.

2.6 I propose to reduce the rate of electronic components and accessories from twenty per cent to fifteen per cent. I had already announced in my budget speech that dyes and pigments would be taxed at twelve per cent. Accordingly, in the amendent Bill that I am proposing, these items will figure in the appropriate schedule and will be taxed at twelve per cent.

3. To give effect to the above proposals, I will duly introduced in this house in the current Budget Session, the West Bengal Sales Tax (Amendment) Bill, 1995 seeking revision of the tax rates from the very date of commencement of the West Bengal Finance Act. 1995 in so far as it relates to amendment of the West Bengal Sales Tax Act, 1994 so that the sales of the commodities mentioned hereinabove are not subjected to higher rates of tax as fixed earlier by the West Bengal Finance Act, 1995. I have already communicated to you on 13.4.'95 when the Assembly was closed that the new Sales Tax rates will come into effect from May 1, 1995.

*[1-00 – 1-10 p.m.]*

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে সাধারণভাবে অভিনন্দন জানাচ্ছি। কিন্তু একটা ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়কে দেখতে অনুরোধ করছি, সেটা হচ্ছে, আপনি মাষ্টার অয়েলের ব্যাপারে যেটা করলেন তাতে কিন্তু সমস্যার সমাধান হবে না। আপনি একটু ভেবে দেখুন, হোলসেলারের কাছ থেকে যখন রিটেলে যাবে তখন প্রত্যেকবার ট্যাক্স ইমপোজ করবেন এবং তাতে করে আলটিমেটলি সুরাহা হবে না। সেল্‌স ট্যাক্সের ব্যাপারে গরিব লোকেদের উপর বার্ডেন ভীষণভাবে চেপে যাবে। আপনি রিসেলের উপর যে সেল্‌স ট্যাক্স বসিয়েছেন এটা কোনও জায়গাতেই নেই। কোন জায়গা থেকে আপনি এটা আমদানি করেছেন তা আমি জানি না, কিন্তু আপনি সর্বনাশ করেছেন। বড়লোকেদের জন্য যে তেল এডিবেল অয়েল সেখানে কিন্তু রিসেলের উপর ট্যাক্স ইমপোজ করেননি, কিন্তু যারা গরিব লোক, যারা সংখ্যায় বেশি, যারা মাস্টার অয়েল ইউজ করেন তাদের উপর ট্যাক্স বসিয়েছেন। হোলসেলারদের কাছ থেকে যখন রিটেলে যাবে তখন ট্যাক্স এমনভাবে বেড়ে যাবে — আপাতদৃষ্টিতে মনে হচ্ছে কমাচ্ছেন, কিন্তু প্রকৃতভাবে গরিব লোকেদের কোনও উপকার হবে না। প্লিজ কনসিডার ইট।

## ZERO HOUR

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং সাথে সাথে রাজ্যের অর্থমন্ত্রীরও দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে যে, ইন্ডিয়ান ওভারসিজ ব্যাঙ্ক তার কতগুলি শাখা তুলে দেওয়ার সিদ্ধান্ত নিয়েছে। রিজিওনাল অফিসগুলি তুলে দেওয়ার যে সিদ্ধান্ত এটা অত্যন্ত খারাপ কারণ আমাদের রাজ্যের অসংখ্য ব্যাঙ্ক কর্মী এর সাথে যুক্ত আছেন যারা কাজ হারাবেন এবং তার সাথে সাথে বিভিন্ন যে শাখাগুলি রয়েছে সেগুলি সম্প্রসারণের যে উদ্যোগ ছিল তাও ব্যাহত হবে। এই রিজিওনাল অফিসগুলি তুলে দেওয়ার ফলে কাস্টমার সার্ভিস অ্যাফেক্টেড হবে। সেই জন্য আমি আপনার মাধ্যমে রাজ্যের মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি কেন্দ্রীয় সরকারের সাথে এই বিষয়গুলি নিয়ে আলোচনা করে যাতে এই ধরনের সিদ্ধান্ত প্রত্যাহার করে নেওয়া হয়।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি দেখেছেন যে কেন্দ্রীয় সরকার যেসব বিভিন্ন নীতি নিয়েছে তাতে আমাদের দেশের রাষ্ট্রায়ত্ত শিল্পগুলি বিপদের সম্মুখীন হয়েছে। জেসপের মতো কোম্পানি যেখানে আই এন টি ইউ সি ইউনিয়ন আছে সেখানে শ্রমিকরা গত ২ মাস ধরে কোনও বেতন পাচ্ছেন না। এই রকম দুর্মূল্যের বাজারে শ্রমিকরা এমন অবস্থার সম্মুখীন হয়েছেন যে, তারা বাধ্য হচ্ছেন বিক্ষোভ দেখাতে এবং গত সোমবার থেকে তাঁরা অবস্থান করছেন। তাঁদের এই অবস্থানের কারণ কিন্তু কোনও মজুরি বাড়ানো নয় বা

কোনও দাবি দাওয়া পাওয়ার জন্য নয়, তারা চাইছেন যে, তারা যে কাজ করেছে তার উপযুক্ত পয়সা দিয়ে দেওয়া হোক এবং ইতিমধ্যে কর্তৃপক্ষ বলছেন যে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে টাকা দেওয়া হচ্ছে না। আপনি জানেন যে ইতিপূর্বে রাষ্ট্রায়ত্ত শিল্পে সেখানে ওয়াগন অর্ডার বন্ধ করে দেওয়া হয়েছে এবং আজকে প্রায় ১২৭ কোটি টাকা বরাদ্দ এসেছে কিন্তু তার জন্য যে কাঁচা মাল, তার জন্য যে মূলধন তা তারা দিচ্ছে না। এর ফলে শ্রমিকরা আই এন টি ইউ সি এবং সিটুর সাথে জেসপ বাঁচাও কমিটি করে অবস্থান করার সিদ্ধান্ত নিয়েছেন এবং আমি বলতে চাই তাদের অবিলম্বে মাইনে যেন দিয়ে দেওয়া হয় এবং রাষ্ট্রায়ত্ত শিল্প যাতে ধ্বংস না হয়ে যায় তার জন্য কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রবীনবাবুর মেনশনটা খুবই গুরুত্বপূর্ণ এবং আমি দলমত নির্বিশেষে আপনার কাছে আবেদন করছি, আপনি যদি কিছু করতে পারেন এবং মুখ্যমন্ত্রীকেও বলেছি আমাদের পশ্চিমবঙ্গের ২৫ হাজার ওয়াগন তৈরির অর্ডার এলে আমাদের এখানে বার্ন, জেসপ, টেক্সম্যাকো এবং অ্যানসিলারী সংস্থাগুলি বাঁচতে পারে। গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার রেলওয়ে মিনিস্ট্রির কাছে পার্লামেন্টেও বলা হল যাতে অন্ততপক্ষে ১৮ -২০ হাজার অর্ডার দেওয়া হয় এবং সেটা কমে ৬ হাজারে এসেছে। এখন বাংলার বার্ন-এর জেসপ কোম্পানি যদি বন্ধ হয়ে যায় তাহলে আপনি যে নতুন ম্যাচিং করবেন বলছেন কিন্তু এসব করে কিছু হবে না। আজকে জেসপ-এর মতো কোম্পানির শ্রমিকরা বসে বসে মার খাচ্ছে এবং সেখানে একটা ভয়ঙ্কর অবস্থা। যেকোন মুহূর্তে বন্ধ হয়ে যাবে। এখান থেকে আপনার মাধ্যমে কিছু যদি না করা যায়, মুখ্যমন্ত্রী যদি কিছু দায়িত্ব নিয়ে মন্ত্রিসভা থেকে কিছু ব্যবস্থা করতে পারেন তাহলে ভাল হয়। এই যে কোচের অর্ডার এসেছে এটার জন্য ক্যাপিটাল মানির ব্যবস্থা যদি বোর্ড অফ পাবলিক সেক্টর থেকে করা যায় তাহলে ৫ হাজার লোকের অন্ন বেঁচে যাবে। তাই আমি এই ক্ষেত্রে দলমত নির্বিশেষে বলি যে, আমাদের কেন্দ্রের কাছে আমাদের দাবি গুরুত্ব দিয়ে পেশ করা উচিত এবং আদায় করা উচিত।

[1-10 – 1-20 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রবীন মণ্ডল চলে গেলেন, মাননীয় সদস্য শ্রী রবীন দেব অনেক কিছু বললেন। আমরা প্রথমেই কোয়েশ্চেন আওয়ার্সে আমাদের মাননীয় সদস্য মানস ভুঁইয়া মুলতুবি প্রস্তাব আনতে চেয়েছিলেন, আপনি অ্যালট করেননি। ব্যাপারটা আজকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির মধ্যে সীমাবদ্ধ নয়, পশ্চিমবঙ্গের মানুষের পক্ষে খুবই অপমানজনক যে, আমাদের রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী যিনি ১৮ বছর ধরে রয়েছেন ১৯ বছরে পা দিতে চলেছেন এবং তিনি ভারতবর্ষের একজন আদর্শ পুরুষ হিসাবে নিজেকে প্রতিষ্ঠিত করতে চেষ্টা করেছেন। কিন্তু, আজকে ট্রেনে আসবার সময়

একটা গান শুনছিলাম, 'অমানুষ' বইয়ের গানটা নকল করে গাইছে যে, নৃপেন বাবুর কা
সুধা, বাড়ায় জ্বালা কমায় ক্ষুধা' মাননীয় জ্যোতিবাবুকে উদ্দেশ্য করেই গানটা গাওয়া হচ্ছে
বিষয়টা হচ্ছে আমাদের রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রীর আমরা অনেক সমালোচনা করেছি
রাজনৈতিক কারণে বিরোধী দল হিসাবে স্বাভাবিক কারণেই আমরা তাঁর সমালোচনা করেছি
এবং করব, কিন্তু যিনি একজন মার্কসবাদী কমিউনিস্ট পার্টির পলিটব্যুরোর সদস্য এবং
একটা রাজ্যের মুখ্যমন্ত্রী ছিলেন এবং জ্যোতিবাবুর থেকে বেশীদিন ধরে কমিউনিস্ট পার্টির
সঙ্গে যুক্ত, জ্যোতিবাবুর অগ্রজ বলা যেতে পারে তিনি মাননীয় জ্যোতিবাবুর সম্বন্ধে যে
মন্তব্যগুলি করেছেন সেগুলি খুব ভাল নয়। আমরা তাঁর কাজের নিন্দা করেছি, দুর্নীতির
বিরুদ্ধে তদন্তের দাবি করেছি কিন্তু একটি রাজ্যের প্রাক্তন মুখ্যমন্ত্রী প্রবীণ কমিউনিস্ট
পার্টির নেতা , ওঁর থেকে প্রবীণ বোধহয় কেউ নেই — সাচ্চা কমিউনিস্ট নেতারও বিচার
করেন, আজকে অবস্থার পরিপ্রেক্ষিতে আমরা আশা করেছিলাম মাননীয় দুই রবীন বাবু
এবং মাননীয় সদস্য শ্রী ননী কর অন্তত নৃপেন বাবুর সম্বন্ধে সামন করবেন, কিছু বলবেন
যে, তাঁর এই ঔদ্ধত্ব কি করে হল? পশ্চিমবঙ্গের জনপ্রিয় মুখ্যমন্ত্রীর সম্বন্ধে কটুক্তি করার
সাহস তিনি কোথা থেকে পেলেন? হাউসে দাঁড়িয়ে ওঁরা তো নৃপেনবাবুর সম্বন্ধে কিছু
বলছেন না। আমরা বার বার বলেছি যে, চন্দন বসুকে নিয়ে তিনি কেন বাইরে যান,
ব্যবসায়ীদের সঙ্গে কিসের সম্পর্ক, তার তদন্তের কথা বলেছি। আজকে সমস্ত দলের
প্রতিনিধি পাঠিয়ে নৃপেনবাবুর কাছে জানতে চাওয়া হোক অ্যাকচুয়ালী তিনি কি বলেছেন,
এবং সেটা জেনে নিয়ে তাঁর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার চেষ্টা করুন।

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি মারাত্মক ঘটনার প্রতি স্বরাষ্ট্র বিভাগের দৃষ্টি আকর্ষণ করছি। সেটা হচ্ছে সমরেন্দ্র মৈত্র, আমাদের এলাকার ব্যাসপুর চামটা বাঁওড়ের মৎস্যজীবী সমিতির সভাপতি, গত ১২ই এপ্রিল সন্ধ্যাবেলা খুন হয়েছেন। উনি কৃষক আন্দোলনের নেতা, ওখানকার সমবায় আন্দোলনের নেতা, মৎস্যজীবী সমবায় সমিতির সভাপতি। কিছুদিন আগে আমাদের পশ্চিমবঙ্গ মৎস্য চাষের জন্য যে পুরস্কার পেয়েছে তিনি সেই পুরস্কার প্রাপকদের মধ্যে একজন। তিনি গিয়েছিলেন, তাঁকে বাজারের মধ্যে খুন করা হয়েছে। খুনের জন্য ওখানকার মানুষ যাকে ধরে দিল তার নাম দেবাশীষ বিশ্বাস, ডাক নাম যঘু। সে ওখানকার যুব কংগ্রেস নেতা বলে পরিচিত। গত ৮ বছর আগে এই রকম একজনকে যাঁর নাম ছিল ননী মালাকার, তাঁকেও খুন করা হয়েছিল। কংগ্রেস ওখানে খুনের রাজনীতি করার চেষ্টা করছে। ওখানকার বিধায়ক কংগ্রেস দলের, সেখানে শুধু গুন্ডামি করার চেষ্টা করা হচ্ছে। এর প্রতিবাদে ওখানে হরতাল, ধর্মঘট করা হয়েছে, তা সত্ত্বেও স্বরাষ্ট্র দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি যাতে ও ধরনের ঘটনা আর না ঘটে। ওঁরা নৃপেনবাবুর কথা বলছেন, একটা কথা মনে করিয়ে দিচ্ছি যে, কমিউনিস্ট নেতা মাননীয় জ্যোতিবাবু — ওঁদের যেমন লোকাল পার্টি আছে — কংগ্রেসের পিছনে আই যোগ করে কংগ্রেস (আই) হয়, এখানে তা নয়, কমিউনিস্ট নেতা কমিউনিস্ট পার্টির কথা শুনে চলবেন, আর ওঁদের পার্টিকে ওঁদের নেতার কথা শুনে চলতে হয়, এটাই হচ্ছে তফাত।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন যে আমার নির্বাচনী এলাকার দেবগ্রামে গত ৩ তারিখে প্রশাসন এবং স্বাস্থ্য দপ্তরের ব্যর্থতা এবং অবহেলায় কয়েকজন শিশু মারা গেছে। সেখানে স্বাস্থ্যমন্ত্রী, স্বাস্থ্য দপ্তরের উপমন্ত্রী গিয়েছিলেন। তাদের যখন আমরা বলেছিলাম যে মৃত শিশুদের পরিবারকে ১ লক্ষ টাকা ক্ষতিপূরণ দিতে হবে তখন তারা বলেছিলেন যে মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করে এদের কি ক্ষতিপূরণ দিতে হবে তা ঠিক করা হবে এবং দোষীদের শাস্তি দেওয়া হবে। কিন্তু আজ পর্যন্ত মৃত শিশুদের কোনও ক্ষতিপূরণ দেবার কথা ঘোষণা করা হয়নি এবং যারা অপরাধী তাদের শাস্তি দেবার ব্যবস্থাও করা হয়নি। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, অবিলম্বে মৃত শিশুদের পরিবারকে এক লক্ষ টাকা ক্ষতিপূরণ দিতে হবে এবং দোষী স্বাস্থ্যকর্মীদের শাস্তির ব্যবস্থা করতে হবে।

**শ্রী সুভাষ বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। এটা ঠিকই যে দেবগ্রামে হেলথ সেন্টারে প্রতিদিন মায়েরা তাদের শিশুদের নিয়ে আসে পোলিও এবং হামের ইঞ্জেকশন দেবার জন্য। এটা সকলেই জানেন যে সেখানে যে ঔষধ আসে সেটা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আসে এবং রাজ্য সরকারের যে স্টোর আছে বহরমপুরে, সেখান থেকে বিভিন্ন জেলায় সরবরাহ করা হয়। সেখানে পোলিও এবং হামের ইঞ্জেকশন দেওয়ায় ৩টি শিশু মারা যায়। কিন্তু একজন দায়িত্বশীল ব্যক্তি, তিনি একটা লিস্ট করেন যে ৮ জন মারা গেছে এবং তাতে ঠিকানা এবং বাবার নামও দেওয়া হয়। সেই ৮ জনের নামের লিস্ট প্রেসের কাছে দেওয়া হয়। স্বাভাবিক কারণে এতে জনতা ক্ষিপ্ত হয়ে ওঠে। সেখানে এস. ডি. ও.'র গাড়ি দাঁড়িয়ে ছিল। এস. ডি. ও. খুব তৎপরতার সঙ্গে যখন বিষয়টি দেখছেন, তখন ঐ ব্যক্তির নির্দেশে এস. ডি.ও.-র গাড়ি থেকে পেট্রোল বের করে হাসপাতালে স্প্রে করে তাতে আগুন ধরিয়ে দেওয়া হয় এবং ভাঙচুর করা হয়। ঐ যে খুনি, ওকে গ্রেপ্তার করা হোক। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবি করছি যে, আব্দুল সালাম মুন্সিকে গ্রেপ্তার করা হোক। ওর নির্দেশে হাসপাতাল জ্বালানো হয়েছে। ঐ মানুষ মানুষের ভোটে এসেছে। আজকে ফলস স্টেটমেন্ট দিয়ে সারা ভারতবর্ষের মানুষকে বিভ্রান্ত করেছে। আজকে ওকে গ্রেপ্তার করা হোক। নিজের নামটাও মৃত বলে লিখেছে। সে জন্য বলবো যে, ওকে অবিলম্বে গ্রেপ্তার করা হোক এবং সাধারণ মানুষের কাছে সত্য ঘটনা তুলে ধরা হোক।

[1-20 – 1-30 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভায় আমার বক্তব্য রাখতে চাই। সারা ভারতবর্ষে টাডার অপব্যবহার নিয়ে গভীর উদ্বেগ প্রকাশ করেছে প্রত্যেকটি রাজনৈতিক দল। আমরা দেখেছি যে ভারতবর্ষের নিরাপত্তার জন্য, অখন্ডতার জন্য, স্বাধীনতার রক্ষার জন্য কাশ্মীর থেকে শুরু করে তামিলনাড়ু

যেখানেই উগ্রপন্থীরা জনজীবনকে বিপর্যস্ত করে, দেশনায়কদের হত্যা করে, স্বাধীনতাকেও অখন্ডতাকে ছিন্ন-ভিন্ন করার চেষ্টা করেছে ঠিক সেই মুহূর্তে ভারত সরকার টাডা আইন প্রবর্তন করেছিলেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় এই আইনের ফাঁক-ফোকরের সুযোগ নিয়ে প্রশাসনের একটা বিরাট অংশ তার অপব্যবহার করছে। বিভিন্ন কারণের ফলে মুসলিম সম্প্রদায়ের লোক, হিন্দু সম্প্রদায়ের লোককে এবং পুলিশ প্রশাসনের যারা বিরাগভাজন হয়েছেন বিভিন্ন রাজ্যে তাঁরাই এর শিকার হচ্ছেন। অনেক ক্ষেত্রে আমি মনে করি টাডা এখন রাখা দরকার। তবে তার অপব্যবহার বন্ধ হওয়া দরকার এবং যে সমস্ত ফাঁক-ফোকরের সুযোগ নিয়ে প্রশাসন সাধারণ মানুষ, মুসলিম এবং হিন্দুদের পর্যুদস্ত করে গ্রেপ্তার করে রেখেছে সেগুলোর বিচার বিশ্লেষণ করা দরকার। পশ্চিমবঙ্গের এবিষয়ে উদ্বেগ প্রকাশ করার জন্য আমরা এই সভা থেকে আবার উদ্বেগ প্রকাশ করতে চাই। গুজরাট, তামিলনাড়ু, মহারাষ্ট্র এবং অন্যান্য জায়গায় টাডার যে অপব্যবহার করা হচ্ছে তাতে হস্তক্ষেপ করা দরকার। সম্প্রতি জাতিগত বিদ্বেষ পোষণকারী শিবসেনার নায়কের নির্দেশে যে দুর্ঘটনা ঘটে গেল বাংলা ভাষাভাষী হিন্দু মুসলিমদের তাড়িয়ে দেওয়া হচ্ছে। পশ্চিমবঙ্গের কবি সুভাষ মুখোপাধ্যায় এবং ঐতিহাসিক ডঃ হোসেনুর রহমানকে বোম্বে পাঠানো হয়েছে, তাঁরা সেখানকার পরিস্থিতি পর্যালোচনা করে মুসলিম সম্প্রদায়ের মানুষ এবং বাংলা ভাষাভাষী মানুষের উপর কি ধরনের নির্যাতন চলছে তার তদন্ত করেন এবং সেই রিপোর্ট প্রধানমন্ত্রীর কাছে পাঠানো হবে। **(এ সময় মাইক অফ হয়ে যায়।)**

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয় আমি আপনার মাধ্যমে সেচ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। উদয়নারায়ণপুরে দামোদর নদের উপর একটা ব্রিজ আছে, সেটি সেচ বিভাগের। সেই ব্রিজটি অত্যন্ত খারাপ অবস্থায় আছে, যেকোনও সময় ভেঙ্গে পড়তে পারে। তার রেলিং ভেঙ্গে গেছে। প্ল্যাটফর্মের অবস্থা ভাল নয়। বাস, মিনিবাস, লরি অত্যন্ত সন্তর্পণে সেই ব্রিজের উপর দিয়ে চলছে। বারে বারে সেচ বিভাগের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে, কিন্তু আজ পর্যন্ত মেরামতি হয়নি। ওখানে স্টেট জেনারেল হাসপাতাল আছে। সেখানে রোগীদের যেতে হলে ওই ব্রিজের ওপর দিয়ে যেতে হয়। এটা ওই এলাকার মানুষের যাতায়াতের একমাত্র পথ। তাই বর্ষার আগে সম্পূর্ণ ভাবে ওই ব্রিজটি মেরামতি করার জন্য আমি সেচ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** টাডা আইন সম্পর্কে সারা দেশে আলোড়ন চলছে। মে মাসে টাডার মেয়াদ শেষ হওয়ার কথা। হিউম্যান রাইটস কমিশনের চেয়ারম্যান শ্রী রঙ্গনাথন মিশ্র নিজে বলেছেন ওই টাডার মেয়াদ বৃদ্ধি করা উচিত নয়। কিন্তু পশ্চিমবঙ্গ বিধানসভার সরকারি দলের এই সম্পর্কে কি বক্তব্য, রাজ্য সরকার টাডা প্রশ্নে কি চিন্তভাবনা করেছেন তা এখনও পরিষ্কার ভাবে বলছেন না। আমি মনে করি পাঞ্জাব, জম্মু-কাশ্মীর, পাকিস্তানের সীমান্তবর্তী এলাকায় এবং টাডা প্রয়োগের অধিকার কেবলমাত্র আর্মির হাতে থাকা উচিত।

আমলাতন্ত্র বা পুলিশের হাতে দেওয়া উচিত নয়। আগে দেখতাম পুলিশ বাহিনী দক্ষতার সঙ্গে কোনও আসামীকে গ্রেপ্তার করলে ভালভাবে তদন্তের কাজ করতেন। কিন্তু বর্তমানে পুলিশ কাউকে গ্রেপ্তার করলে তার সম্বন্ধে কোনও রকম তদন্ত না করেই তাকে টাডা আইনে ফেলে দেওয়ার চেষ্টা করে। মূল বিষয় যাতে জন-সমক্ষে আসতে না পারে সেই প্রচেষ্টা চলছে। আজকে সারা ভারতবর্ষে বেআইনিভাবে টাডা আইন প্রয়োগের মাধ্যমে ৬৪,০০০ মানুষকে গ্রেপ্তার করে রাখা হয়েছে যার মধ্যে ৫৪,০০০ মুসলিম এবং ১০ হাজার হিন্দু। আমি প্রস্তাব রাখছি, এই টাডা আইনের মেয়াদ আগামী মে মাসে শেষ হয়ে যাবার পর যাতে তার মেয়াদ আর বৃদ্ধি করা না হয় তার জন্য এই বিধানসভা থেকে অবিলম্বে একটি সর্বদলীয় প্রতিনিধি দল দিল্লি যাক এবং এ ব্যাপারে প্রধানমন্ত্রীর সঙ্গে কথা বলুক এ ব্যাপারে সাংসদ মমতা ব্যানার্জি বলিষ্ঠভাবে যে দিকনির্দেশ করেছেন, প্রয়োজনে পদত্যাগের যে হুমকি তিনি দিয়েছেন, তাঁর এই সিদ্ধান্তকে আমি সাধুবাদ জানাচ্ছি। আজকে চতুর্দিক থেকে এই টাডা আইন তোলার ব্যাপারে ঐক্যবদ্ধ চাপ সৃষ্টি করতে হবে। ও ব্যাপারে পশ্চিমবঙ্গ যাতে পিছিয়ে না থাকে সেটা দেখতে হবে। পশ্চিমবঙ্গে প্রগতিশীল বামফ্রন্ট সরকার বলে যাদের পরিচিতি, ওব্যাপারে তাঁরা যে নীরবতা পালন করছেন তার আমি নিন্দা করছি।

**শ্রী নটবর বাগদী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কেন্দ্রীয় কমিটির বর্ষিয়ান সদস্য নৃপেন চক্রবর্তী মহাশয়ের সৌভাগ্যের ঈর্ষা করতে হয়, কারণ বছর তিন আগে ১৯৯৩ সালে তিনি মমতা ব্যানার্জির নাচ দেখেছিলেন এবং শেষ বয়সে তিনি তার গানও শুনলেন। কিন্তু ঘটনাটা একটা অন্যরকম জিনিস, কমিউনিষ্ট পার্টির ক্ষতি হবে না এতে। কারণ এক সময় মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সেক্রেটারি ছিলেন বি. টি. আর., কিন্তু সেই থেকে তাঁকে চলে যেতে হয়। এক সময় জয়েন্ট কমিউনিস্ট পার্টির সদস্য ছিলেন বিশ্বনাথ মুখার্জি, কিন্তু পরে তাকেও ঐ পদ থেকে চলে যেতে হয়। আজকে উৎফুল্লতা বোধ করছেন। মমতা ব্যানার্জির সামনে কোনও ইস্যু নেই বলে টাডা নিয়ে পদত্যাগের হুমকি দিচ্ছেন, জ্যোতিবাবুর বিরুদ্ধে আন্দোলনের কথা বলছেন। কিন্তু জ্যোতিবাবু খেটে খাওয়া শ্রমজীবী মেহনতি মানুষের নেতা, সুতরাং এইভাবে নেতৃত্বের আসন থেকে তাঁকে সরিয়ে দেওয়া যাবে না। এই প্রচেষ্টা ওরা করেছেন। আর এটাই হচ্ছে ওদের রাজনৈতিক দেউলিয়াপনা। লালু প্রসাদের বিরুদ্ধেও ওরা বলেছিলেন যে, তিনি জাতপাতের রাজনীতি করেন। মাননীয় জ্যোতিবাবু খেটে খাওয়া মানুষের রাজনীতি করেন, টাটা বিড়লার রাজনীতি করেন না। ওরা রাজনৈতিক মূল্যবোধ হারিয়ে ফেলেছেন, এটা ওদের রাজনৈতিক দেউলিয়াপনা। এইভাবে কোনও রাজনৈতিক ফয়দা তোলা যাবে না। তার জন্য বলছি, অন্য রাস্তায় চলুন, সভায় যে কয়জন আছেন তাঁরা যাতে ফিরে আসতে পারেন তার চেষ্টা করুন। ওদিকে দেখছি, মাদ্রাজ চলে গেছে, বোম্বেও চলে যাচ্ছে।

**শ্রী সৌগত রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নটবরবাবু মমতা ব্যানার্জি সম্পর্কে যে

নিন্দাসূচক কথা বললেন তার আমি নিন্দা করছি এবং নৃপেনবাবু যেসব কথা বলেছেন তাকে আমি সমর্থন করছি। জিরো আওয়ারে অন্য কথা বলছি যে, মমতা ব্যানার্জি আজকে ইছাপুর যাচ্ছেন, কারণ সেখানে নোয়াপাড়ায় একটি ঝিলের দখল নিয়ে সেখানকার সি. পি. এমের দুটি গোষ্ঠীর মধ্যে সংঘর্ষ হয়েছে। উভয় উভয়ের উপর বোমা মারছে, উভয় উভয়ের বাড়ি পুড়িয়ে দিচ্ছে উভয় উভয়ের উপর আক্রমণ করছে। সেই কারণে নিত্যহরি রাজবংশী, সি. পি. এম.-এর নেতা হাতে বোমা নিয়ে রাস্তা দিয়ে দৌড়াচ্ছিলেন, সেই সময় ওই বোমা

[1-30 – 1-40 p.m.]

ফেটে যায়। তার ফলে সেই নেতার হাত উড়ে যায় এবং সেই হাত রাস্তায় পড়েছিল। সি. পি. এম.-এর মধ্যে গোষ্ঠী দ্বন্দ্ব থাক বা না থাক সেই ব্যাপারে আমি কিছু বলতে চাই না। কিন্তু আমাদের বিকাশ বসু, জেলার কংগ্রেসের জেনারেল সেক্রেটারি, ভাল ছেলে, ওখানকার কাউন্সিলার, তার বাড়িতে সি. পি. এম-এর ৩০০ কর্মী রাত্রি ১১টার সময় চড়াও হল। আমি রাত্রি ১২টার সময় এই খবর পেলাম। আমি এই ঘটনা অ্যাডিশনাল এস. পি. কে জানাই। তারা তিন ঘন্টা ধরে তার বাড়িতে তান্ডব নৃত্য চালায়, তার বাড়ির সামান্য জিনিসও আস্ত রাখেনি। সি. পি.এম-এর সেই মবকে পুলিশ কিছু করতে পারেনি। সি. পি. এম-এর গোষ্ঠী দ্বন্দ্বকে ঢাকতে আমাদের কাউন্সিলারের বাড়ি চড়াও হল। রাজ্যের কোথায় আইন শৃঙ্খলা থাকবে? সময় মত পুলিশ যদি সেখানে না যায় তাহলে আইনশৃঙ্খলা কোথায় থাকবে? আমি এই ঘটনার তীব্র প্রতিবাদ করছি। মমতা ব্যানার্জি সেখানে গিয়েছেন। সি. পি. এম.-এর গোষ্ঠীবাজী রাজনীতির বিরুদ্ধে, পুলিশের এই নাশকতার বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছি, বিকাশ বসুর এই আক্রমনের তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় ডেপুটী স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি। অত্যন্ত বেদনার সঙ্গে বলছি যে বিশ্বভারতী বিশ্ববিদ্যালয় আজকে বিভিন্ন কুচক্রীর আস্তানার ঘাঁটি হয়ে দাঁড়িয়েছে। অত্যন্ত বেদনার ব্যাপার হল বিশ্বভারতী বিশ্ববিদ্যালয় যেখানে রবীন্দ্রনাথের নাম জড়িয়ে সেখানে কোনও আচার্য্য নেই, কোনও উপাচার্য নেই। অস্থায়ী উপাচার্য একজন আছেন। সেই উপাচার্যের বাড়ি ভাঙচুর করা হয়েছে। এই বিশ্ববিদ্যালয়ে সংসদ নির্বাচন আছে। আপনারা বড় বড় কথা বলছেন? ছাত্র পরিষদের দুই বিবাদমান গোষ্ঠী বিশ্ববিদ্যালয়ে তান্ডব নৃত্য চালিয়েছে। আচার্যহীন এই বিশ্ববিদ্যালয়ে ছাত্র পরিষদের এই তান্ডবলীলা শুধু বিশ্বভারতীর নাম কলঙ্কিত হয়নি, রবীন্দ্রনাথ কলঙ্কিত হয়নি, পৃথিবীর মানুষ আজকে বিশ্বভারতী বিশ্ববিদ্যলয়ের দিকে তাকিয়ে শান্তিনিকেতনের দিকে তাকিয়ে ছি ছি করছে। একজন বোলপুরবাসী হিসাবে, সেখানকার বিধায়ক হিসাবে সাধারণ মানুষের কাছে আমাকে কৈফিয়ত দিতে হচ্ছে। আজকে এই মর্মান্তিক ঘটনা কংগ্রেসি গুন্ডারা করে যাচ্ছে। এই জায়গায় দাঁড়িয়ে আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে বলব যে আপনি ইমিডিয়েট প্রকৃত একজন শিক্ষাবিদকে আচার্য এবং উপচার্য হিসাবে নিয়ে আসুন। বিশ্বভারতী ক্যাম্পাসে যে কর্ম সমিতিগুলি আছে — অধ্যাপক সমিতি,

ছাত্র সমিতি — বিভিন্ন দিকে কংগ্রেসের কিছু কিছু কুচক্রী যারা ঘাঁটি গেড়ে বসে আছে তাদের সম্পূর্ণভাবে যদি উচ্ছেদ করা না যায় তাহলে বিশ্বভারতী বিশ্ববিদ্যালয় থাকবে কিনা সন্দেহ আছে। এই ছাত্র পরিষদের গুন্ডাদের আচরণে উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় উঠে যাবার উপক্রম হয়েছে। বিশ্বভারতী বিশ্ববিদ্যালয় সহ বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানে এই ঘটনা ঘটছে। আমি শান্তিনিকেতনের বিধায়ক হিসাবে ছাত্র পরিষদের এই গুন্ডামীর তীব্র প্রতিবাদ করছি। সেখানে যাতে শিক্ষার পরিবেশ গড়ে ওঠে তার জন্য মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, মেনশনের সময় ৬ জন মন্ত্রী এখানে উপস্থিত থাকার কথা। স্যার, আপনি দেখুন মাত্র ২ জন মন্ত্রী উপস্থিত আছেন। এই ব্যাপারে স্পিকারের রুলিং আছে। কাকে এই সমস্ত কথা বলব? কার দৃষ্টি আকর্ষণ করব?

**মিঃ স্পিকার ঃ** মিঃ মোল্লা, আপনি একটু দেখুন।

**ডাঃ তরুন অধিকারী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই মাত্র সুব্রতদা বললেন যে মাননীয় মন্ত্রীরা আজকে উপস্থিত নেই।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এটি একটু দেখবেন। এটি ঠিকই যে যাঁরা মেনশন করছেন — মন্ত্রীরা যদি বেশি সংখ্যক না থাকেন এই জিরো আওয়ার মেনশন করার মানে থাকে না। সে জন্য আপনি দেখুন ভবিষ্যতে যাতে এটা না হয়।

**ডাঃ তরুন অধিকারী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখানে শঙ্করবাবু উপস্থিত রয়েছেন। মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে জানাই যে, বিদ্যুৎ দপ্তর থেকে যে তথ্য প্রচার করা হচ্ছে বিদ্যুতের উৎপাদন উদ্বৃত্ত বলে, তা ঠিক নয়। আমরা বাস্তব ক্ষেত্রে কি দেখছি? নৈহাটিতে আমরা দেখছি যে দিনে ১০-১২ ঘন্টা করে লোডশেডিং চলছে। সম্প্রতি উচ্চ মাধ্যমিক পরীক্ষা গেল। বিদ্যুৎ না থাকার ফলে ছাত্র-ছাত্রীরা ভাল করে পড়াশুনা করতে পারেননি। বিদ্যুতের অভাবে ওখানে কলকারখানাগুলো বন্ধ রয়েছে। মাননীয় বিদ্যুৎ মন্ত্রী আমাদের এখানে জানিয়েছেন যে এখানে বিদ্যুতের উৎপাদন বেশি হচ্ছে এবং উদ্বৃত্ত বিদ্যুৎ পার্শ্ববর্তী রাজ্যে দেওয়া হচ্ছে। কিন্তু বাস্তবে আমরা কি দেখতে পাচ্ছি? নৈহাটিতে লোডশেডিংয়ের ফলে পানীয় জল সরবরাহ বিঘ্নিত হচ্ছে, জলকষ্টে সেখানে মানুষ থাকতে পারছে না। মাননীয় বিদ্যুৎ মন্ত্রী হাউসে উপস্থিত আছেন। আপনি এই ব্যাপারে কিছু বলুন। আপনি তদন্ত করে সবকিছু জানুন। আপনার কাছে আবেদন করব, এই ব্যাপারে আপনি কিছু বলুন।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নরঘাট বিধানসভা কেন্দ্রের চণ্ডীপুরে কোনও মাধ্যমিক বিদ্যালয় নেই। ওখানে একটি ব্লক অফিস এবং পি. এস. ঐ একই চণ্ডীপুর। চণ্ডীপুরের মানুষ দীর্ঘদিন যাবৎ একটি মাধ্যমিক বিদ্যালয়ের অভাব অনুভব করছেন। ওখানে মাধ্যমিক

বিদ্যালয় না থাকার জন্য কয়েক মাইল অতিক্রম করে ছাত্র-ছাত্রীদের স্কুলে পড়তে যেতে হয়। তাই চণ্ডীপুরে যাতে একটি মাধ্যমিক বিদ্যালয় স্থাপন করা যায় তার জন্য আপনার মাধ্যমে মাননীয় মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দিলীপ মজুমদার ঃ** (অনুপস্থিত ছিলেন)।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে আপনার এবং পরিষদীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই একটি বিষয়ের প্রতি। বিধানসভার সদস্য হিসাবে আমাদের কাজ করার ক্ষেত্রে কি অসুবিধা তা আপনার কাছে রাখতে চাই। প্রথমত

[1-40 – 3-00 p.m.]

আমার নির্বাচন ক্ষেত্রে একটি পঞ্চায়েত সমিতি কংগ্রেসের দখলে আছে। পঞ্চায়েত সমিতির সাহায্য করার জন্য ওখানকার বি. এল. আর. ও., হরিশ্চন্দ্রপুর এবং বি. ডি. ও. ষড়যন্ত্র করে বেআইনিভাবে কিছু জমি বিলি করেছেন। আমবাগান যার কখনও পাট্টা হয় না, সেই আমবাগানকে তাঁরা পাট্টা দিয়েছেন। আমি লোক পাঠিয়ে জানতে চেয়েছিলাম যে কাদের কাদের পাট্টা দেওয়া হয়েছে তার একটি লিস্ট দিন। আমার লোককে অপমান করে বের করে দেওয়া হয়েছে। তারপর একটি মিটিং হয়। সেখানে এস. ডি. ও. এবং এস. এল. আর. ও. উপস্থিত ছিলেন। সেখানেও কথা হল, কি ভাবে আমরা সব জানতে পারি। কতগুলি ষড়যন্ত্রকারী অফিসার এই সব করছে। আমি যখন জিজ্ঞাসা করি ঐ কপি কেমন করে পাব, তখন তারা বলে দেন যে এই ভাবে পাওয়া যাবে আবেদন করুন। আমি যথারীতি কোর্ট ফি দিয়ে স্ট্যাম্প দিয়ে দরখাস্ত করি। আমি মাননীয় পরিষদীয় মন্ত্রীকে বিষয়টি দেখতে বলব। কিন্তু কোর্ট ফি দিয়ে দরখাস্ত করা সত্ত্বেও আমাকে কপি দেওয়া হল না। তখন বি. এল. আর. ও. আমাকে লিখলেন —

"Shri Birendra Kumar Moitra, M. L. A. sent a letter in respect of the mentioned matter on 06.04.95 and his Muhurrir Md. Hanif also submitted a separate prayer on behalf of Sri Moitra in the prescribed form for issuance of the same.

As the resolution being the document of Panchayet Samity the undersigned is sending herewith the prayer in original alongwith the copy of the letter of Sri Moitra M. L. A. for favour of taking necessary action. The petitions are marked as 146 and 147 dt. 6.4.95". আবার বি. ডি. ও. তখন লিখলেন — "Sri B. K. Moitra, M. L. A., Harishchandrapur-II, with two application forms as per proforma affixing court fees to issue him certified copy of resolution of the total procuring of Bon O Bhumi Sanskar Sthayee Samiti with a list of vested land assignees proposed by

said Sthayee Samiti. The BLLRO in his memo No. 208 BL/HCP-II 7.4.95 has forwarded the said applications to the undersigned with observation that as the resolutions etc are the documents of Panchayet Samity, necessary action may be taken by the undersigned". আপনি পরিষদীয় মন্ত্রীকে দিয়ে দয়া করে জানিয়ে দেবেন যে এটা জানার অধিকার আমার আছে কি না এবং যদি না থাকে তাহলেও জানিয়ে দেবেন। পঞ্চায়েত সমিতির কোনও জিনিস আমরা জানতে পারব কি না তা জানিয়ে দেবেন। সেখানে সরকারি কর্মচারিরা ৫ লক্ষ টাকা ঘুস খেয়েছে। যাদের জমি পাওয়ার কথা নয় তারা জমি পেয়েছে। কংগ্রেস-এর লোক, যাদের পাকা বাড়ি আছে তাদের জমি দেওয়া হয়েছে। এই সব কারণে এই কাগজ দিতে তারা পারল না। এবিষয়ে কাগজ আমার কাছে আছে তা আপনার কাছে পেশ করছি। এবিষয়ে তদন্ত করে আমার ভুল না ওদের সেটা জানাবেন এবং যাতে বিধায়ক হিসাবে কাজ করতে পারি সেটা দয়া করে দেখবেন।

**শ্রী রাজদেও গোয়ালা** ঃ (নট প্রেজেন্ট)।

**শ্রী মানিক ভৌমিক** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সমগ্র হাউসের এবং সাথে সাথে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১১.০৪.৯৫ তারিখে তমলুক-এর সাঁওতালচক গ্রামে শীতলা পূজার মিছিল বার হয়। এবং তাতে দুষ্কৃতির আক্রমণ হয়। সাথে সাথে সেই মিছিল থেকে সুপরিকল্পিতভাবে মাইকে ঘোষণা করা হয় হিন্দুরা বিপন্ন এখানে মুসলমানরা হিন্দুদের কেটে দিচ্ছে। এই রকম একটা প্রভোকেশন ক্রিয়েট করা হয় এবং বলা হয় আপনারা যে যেখানে আছেন বাটি, ছুরি, চাকু, লাঠি নিয়ে চলে আসুন। এবং এটা করার সাথে সাথে প্রায় হাজার দশেক মানুষ নিকটবর্তী মুসলমানদের গ্রাম ধামতৌরীতে আক্রমণ চালায় এবং আগুন লাগিয়ে দেয়। সেখানে একটা মুসলিম বাড়িতে ঢুকে সদ্য-প্রসূতী ভদ্রমহিলার স্যালাইন খুলে দেওয়া হয় এবং কাঁথা-কাপড়ে আগুন লাগিয়ে দেওয়া হয় এবং বাচ্চাকে ফেলে দেওয়ার চেষ্টা করা হয়। প্রাণ বাঁচানোর জন্য মা তার ছেলে কে নিয়ে কবরখানায় পালিয়ে যায়। শুধু তাই নয় মহিলারাও তাদের হাতে নির্যাতীত হয়। যারা প্রভোকেশন ক্রিয়েট করে ঐ এলাকায় তান্ডব করেছে, তারা ওখানকার এম. পি. শ্রী সত্যগোপাল মিশ্র-এর সাথে ঘুরে বেড়াচ্ছে। স্যার, আপনার মাধ্যমে আমি বলতে চাই, তমলুক ১ নম্বর ব্লকের এই ঘটনার ব্যাপারে তদন্ত করা হোক। ঐ গ্রাম পঞ্চায়েত এলাকায় মার্কসবাদী কমিউনিস্ট পার্টি এবং বি. জে. পি. একসাথে মিলে পঞ্চায়েত বোর্ড গঠন করেছে। এবং সেখানকার পঞ্চায়েত সমিতির সদস্য মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতা ও পঞ্চায়েত সমিতির কর্মাধ্যক্ষ তপন মাইতি সেখানে হুমকি দিয়েছে এবং প্রভোকেশন করেছিল ফলে সেখানে তান্ডব শুরু হয়ে যায়। আমার আবেদন এই হাউস থেকে একটা প্রতিনিধিদল সেখানে পাঠানো হোক যারা সেখানে ক্ষতিগ্রস্থ হয়েছেন তাদের অবস্থা নিরুপণ করার জন্য। যিনি মূল অভিযুক্ত তপন মাইতি, তিনি স্থানীয় এম. পি. কমরেড সত্যগোপাল মিশ্রর সঙ্গে

ঘুরে বেড়াচ্ছেন সেখানে যে শান্তি কমিটি করা হয়েছে তাতে ঐ অভিযুক্ত ব্যক্তি রয়েছেন। অথচ সেখানকার লোকাল এম. এল. এ. অনিল মুদিকে সেই শান্তি কমিটিতে নেওয়া হয়নি। তমলুক ১ নম্বর ব্লকে বি. জে. পি. এবং সি. পি. এম.-এর অশুভ আঁতাত এর ফলে এলাকার সংখ্যালঘু মানুষের অবস্থা বিপন্ন, সেখানে অবিলম্বে ঐ দোষী ব্যক্তিকে গ্রেপ্তার করার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছি কংগ্রেসিরা নূতন করে পশ্চিমবাংলায় শান্তিশৃঙ্খলা বিঘ্নিত করতে তৎপর হয়েছে। স্যার, আপনার নিশ্চয় স্মরণে আছে, কাগজে দেখেছেন, গত ১২ তারিখে বনগাঁ মহকুমায় আকাইপুরে আমাদের শিক্ষক নেতা সমরেন্দ্রনাথ মৈত্রকে প্রকাশ্য বাজারের উপর ডাব কাটার কাটারি দিয়ে তাকে কংগ্রেসির লোকেরা হত্যা করে। স্যার, এই ভয়াবহ সন্ত্রাসের রাজত্ব যখন ওরা কায়েম করার চেষ্টা করছে, তখন আমরা দেখছি ওরা এখানে এসে আইন শৃঙ্খলার কথা বলছে, আইন শৃঙ্খলাকে বিঘ্নিত করার জন্য ওরা যা করছে, সেটা পশ্চিমবাংলার মানুষ তাদের অভিজ্ঞতা দিয়ে উপলব্ধি করছে। আমি আবেদন করছি, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে প্রকৃত হত্যাকারীকে যেন অতি দ্রুত অ্যারেস্ট করা হয়। পশ্চিমবাংলার মানুষ যে শান্তির পরিবেশের মধ্যে বসবাস করতে অভ্যস্ত হয়ে উঠেছিল, সেই শান্তির পরিবেশকে ফিরিয়ে আনার যে প্রচেষ্টা সেটাকে বাধা দেওয়ার যে অপচেষ্টা সেটাকে রোখার জন্য আবেদন করছি এবং প্রকৃত অপরাধীকে গ্রেপ্তার করার জন্য আবেদন করছি।

**শ্রী সাধন পান্ডে ঃ** (নট প্রেজেন্ট)।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন বিরতি, আবার আমরা মিলিত হব তিনটের সময়।

(At this Stage the House was adjourned till 3.00 p.m.)

[3-00 – 3-10 p.m.](After adjournment)

**DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS**

**Demand Nos. 18 & 19**

**শ্রী জ্যোতি বসু ঃ**

**Mr. Speaker :** Now discussions on Demand No. 18 and 19.

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯৪-৯৫ সালে ১৮ নং দাবির অধী[illegible] "২০২৫ — সচিবালয়ে সাধারণ কৃত্যকসমূহ" বাবদ ব্যয় নির্বাহের জন্য

এবং ১৯ নং দাবির অধীনে মুখ্যখাত "২০৫৩ জেলা প্রশাসন" বাবদ ব্যয় নির্বাহের জন্য যথাক্রমে টা ২৮,০৪,০০,০০/- (আঠাশ কোটি চার লক্ষ টাকা) এবং টা. ২৯,২৫,০০,০০০/- (ঊনত্রিশ কোটি পঁচিশ লক্ষ টাকা) মঞ্জুর করা হোক। ভোট-অন-অ্যাকাউন্টের মাধ্যমে ইতিপূর্বে মুখ্যখাত "২০৫২ — সচিবালয় সাধারণ কৃত্যকসমূহ" এবং মুখ্যখাত "২০৫৩ — জেলা প্রশাসন" বাবদ যথাক্রমে যে টা ৯,২৫,০০,০০০/- (নয় কোটি পঁচিশ লক্ষ টাকা) এবং টা ৯,৭৫,০০,০০০/- (নয় কোটি পঁচাত্তর লক্ষ টাকা) মঞ্জুর করা হয়েছিল, উল্লিখিত অর্থাঙ্কের মধ্যে তাও ধরে নেওয়া হয়েছে।

২। "২০৫২ — সচিবালয় সাধারণ কৃত্যকসমূহ" এই হিসাব খাতে বরাদ্দ দাবি করা হয়েছে তা হল — স্বরাষ্ট্র, অর্থ, বিচার, আইন, নগর উন্নয়ন, ভূমি ও ভূমি সংস্কার, পূর্ত (নির্মাণ পর্ষদ), পূর্ত, খাদ্য ও সরবরাহ বিভাগের সচিবালয়, মুখ্যমন্ত্রীর সচিবালয়, রাজস্ব পর্ষদ এবং সংশ্লিষ্ট অফিসার সমূহের বেতন, রাহা-খরচ, অফিস-খরচ ইত্যাদি সংক্রান্ত বার্ষিক ব্যয় নির্বাহের জন্য। আর "২০৫৩ — জেলা প্রশাসন" এই হিসাব খাতে যে বরাদ্দ দাবি করা হয়েছে, তা হল বিভাগীয় কমিশনার, জেলা শাসক এবং মহকুমা শাসকদের অফিস সমূহের সকল শ্রেণীর কর্মচারিদের বেতন, রাহা-খরচ, অফিস ইত্যাদি মাসিক ব্যয় নির্বাহের জন্য।

৩। ১৯৯৪-৯৫ সালে "২০৫২ — মহাকরণ সাধারণ কৃত্যকসমূহ" এবং "২০৫৩ জেলা প্রশাসন" খাতে ব্যয় বরাদ্দ ছিল যথাক্রমে টা ২৪,৯৫,০০,০০০/- (চব্বিশ কোটি পঁচানব্বই লক্ষ টাকা) এবং টা ২৫,০১,৩৮,০০০ (পঁচিশ কোটি এক লক্ষ আটত্রিশ হাজার টাকা)।

৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা সচেতন যে, গণতান্ত্রিক ব্যবস্থায় মানবিক দৃষ্টিভঙ্গি দিয়ে কার্যকর উপায়ে জনগণের সেবার জন্য প্রশাসনকে সজাগ থাকতে হয়। প্রগতিশীল, সংবেদনশীল ও দক্ষ প্রশাসনিক ব্যবস্থা গঠন করার জন্য প্রয়াস চালানো অবশ্যই প্রয়োজন। এই সরকার রাজ্যের মানুষকে বিকেন্দ্রীকৃত ও উন্নততর প্রশাসন দেওয়ার প্রচেষ্টা অব্যাহত রেখেছেন। নির্বাচিত পঞ্চায়েত সংস্থাগুলি শুধুমাত্র উন্নয়নমূলক পরিকল্পনা প্রণয়ন ও রূপায়নের কাজই করছে না, তারা বিভিন্ন সরকারি কর্মসূচির সমন্বয় বিধানের কাজেও ব্যাপৃত আছে। এইভাবে প্রশাসনিক ইউনিটগুলিকে তৃণমূল স্তরে নিয়ে যাওয়া হয়েছে।

প্রশাসনিক ব্যবস্থার কর্মদক্ষতা কর্মচারিদের একনিষ্ঠতা ও কাজ করার প্রেরনার উপর একান্তভাবে নির্ভরশীল। সেই কারণে বিভিন্ন শ্রেণীর সরকারি কর্মীদের জন্য কাজের উন্নততর পরিবেশ, কল্যাণমূলক ব্যবস্থা ও নিরাপত্তার প্রয়োজন। কর্মচারিদের ট্রেড ইউনিয়নের অধিকার দেওয়ার সঙ্গে আমরা তাঁদের অভাব অভিযোগ নিরসনের ব্যবস্থা করেছি। সীমিত আর্থিক সামর্থ সত্ত্বেও কর্মচারিদের আমরা বিভিন্ন সময়ে আর্থিক সুযোগ সুবিধা দিয়েছি।

অফিসসমূহে কঠোর নিয়মানুবর্তিতা প্রবর্তনের জন্য সরকার ব্যবস্থা গ্রহণ করেছেন। সময়মত হাজিরা ও যথা সময়ে কাজের নিষ্পত্তির উপরে জোর দেওয়া হয়েছে।

অফিসে উন্নততর পরিবেশ সৃষ্টি করার উদ্দেশ্যে ইতিমধ্যেই আমরা বেশ কিছু সরকারি অফিস মহাকরণ থেকে বিধান নগরে স্থানান্তরিত করেছি। আরো কিছু অফিস বিধান নগরের রাজ্য সরকারি ভবনে স্থানান্তরিত করা হচ্ছে।

৫। জেলা সদরগুলিতে, মহকুমাগুলিতে পরিকাঠামোগত সুযোগ বাড়ানো ও জোরদার করার জন্য আমরা জেলা ও মহকুমা, উভয় স্তরেই প্রশাসনিক ভবন নির্মাণ ও প্রসারিত করার কাজ চালাচ্ছি। কল্যাণী মহকুমা অফিসের জন্য প্রশাসনিক ভবন নির্মাণ করা হয়েছে। এই ভবনগুলি শুধু মাত্র কর্মচারিদের দ্বারাই ব্যবহৃত হয় না, বহু সংখ্যক সাধারণ মানুষ তাঁদের বিভিন্ন কাজের স্বার্থে এখানে আসেন।

নূতন প্রশাসনিক নির্মাণ এবং মেরামতি ইত্যাদি কাজের জন্য ১৯৯৪-৯৫ সালে আর্থিক রাজ্য যোজনা বরাদ্দ ছিল ১১১.২০ লক্ষ টাকা। এই টাকার মধ্যে বর্ধমান, বহরমপুর ও রামপুরহাটে প্রশাসনিক ভবন নির্মাণের কাজ শেষ করা হয়েছে। কয়েকটি ক্ষেত্রে প্রয়োজনীয় জমি অধিগ্রহণ বাবদ ব্যয়ও ঐ বরাদ্দ থেকে নির্বাহ করা হচ্ছে।

বিভিন্ন অফিস ভবন নির্মাণের কাজ ছাড়াও আমরা জেলা ও মহকুমাগুলিতে কর্মরত সরকারি কর্মচারিদের বাসস্থানের সমস্যা নিয়েও চিন্তা ভাবনা করছি। ১৯৯৪-৯৫ সালের বার্ষিক রাজ্য যোজনায় এই বাবদ ৩০.০০ লক্ষ টাকা নির্দিষ্ট করা ছিল।

৬। প্রশাসনিক ইউনিটের কাঠামোর পুনর্বিন্যাস করা প্রশাসনিক সংস্কারের একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ পরিবর্তনশীল প্রয়োজনের সঙ্গে সঙ্গতি রেখে সংস্কারকে অর্থবহ করে তুলতে এটি একটি দীর্ঘকালীন ও নিরবচ্ছিন্ন উদ্যোগ। কোনও জেলায় একটি নতুন মহকুমা স্থাপন শুধু সেই এলাকার জনসাধারণের আকাঙ্খার উপর নির্ভর করে না, হাইকোর্টের অনুমোদন সমেত অন্যান্য শর্তাদি পূরণেরও প্রয়োজন। ১৯৯৪-৯৫ সালে আমরা সমস্ত রকম শর্ত পূরণ করে পুরুলিয়া জেলায় রঘুনাথপুরে একটি নতুন মহকুমা স্থাপন করতে পেরেছি। উত্তর ২৪ পরগনা জেলার বিধান নগরে নতুন মহকুমা স্থাপনের কাজ চলছে। এই বিষয়ে নির্দিষ্ট কিছু বিধিনিষেধ সমেত প্রয়োজনীয় ছাড়পত্র হাইকোর্ট থেকে পাওয়া গেছে। আদালতে মামলার নিষ্পত্তি না হওয়ায় মালদা জেলায় চাঁচোলে নূতন মহকুমা স্থাপন করা যায়নি। অন্যান্য ক্ষেত্রে মহকুমা স্থাপনের জন্য উপযুক্ত জমি ও বাড়ি-র সংস্থান হচ্ছে। প্রয়োজনানুসারে অর্থের যোগান না পাওয়া এ কাজে প্রধান বাধা।

৭। এই সভায় দেওয়া আশ্বাসমতো আমরা রাজ্য প্রশাসনিক ট্রাইব্যুনালও গঠন করেছি।

৮। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কর্মচারিদের প্রশিক্ষণ সম্পর্কিত সুযোগ সুবিধার

উন্নতি/সম্প্রসারণ ঘটানোর লক্ষ্যে বিধান নগরস্থিত প্রশাসনিক প্রশিক্ষণ প্রতিষ্ঠানটিকে সমৃদ্ধ করা হয়েছে। গত বছরে এই প্রতিষ্ঠান ৭৫ টি প্রশিক্ষণমূলক শিক্ষাক্রম পরিচালনা করতে সক্ষম হয়েছে। এই শিক্ষাক্রমগুলি ছাড়াও বিভিন্ন বিষয়ে কয়েকটি সম্মেলন ও কর্মশালার আয়োজন করা হয়েছে — যার মধ্যে গ্রামীণ উন্নয়ন বিভাগের জেলাগুলিতে রূপায়িত সুসংহত গ্রাম উন্নয়ন কর্মসূচি, জেলাগুলির জন্য পশ্চিমবঙ্গ সরকারের মাইক্রো-প্ল্যানিং একসারসাইজ, ব্রিটিশ কাউন্সিল দ্বারা গ্রন্থাগারিকদের প্রশিক্ষণ এবং জাতীয় মহিলা কমিশন দ্বারা মহিলা এবং শিশুদের কাস্টোডিয়াল জাস্টিস সম্পর্কে ওরিয়েন্টেশন কোর্স-এর পুর্নমূল্যায়ন সংক্রান্ত আলোচনা উল্লেখযোগ্য। এই বছরেই প্রথম দু'শো জন পশু চিকিৎসক নিয়ে গ্রামীণ উন্নয়নের ক্ষেত্রে আন্ত-বিভাগীয় এবং আন্ত-বিষয়গত সুসংবদ্ধ দৃষ্টিমূলক ইনডাকশন ট্রেনিং কোর্স চালু করা হয়েছে। নিয়মিত এবং সংক্ষিপ্ত (ক্রাস) কমপিউটার প্রশিক্ষণ কর্মসূচিও এই প্রতিষ্ঠানে চালু করা হয়েছে। এই উদ্দেশ্যে এ প্রতিষ্ঠানে প্রয়োজনীয় সংখ্যক কমপিউটারের ব্যবস্থা করা হয়েছে। আশা করি এই সমস্ত পদক্ষেপ নূতন কর্মোদ্যমের সঞ্চার করবে।

৯। সরকার নূতন শিল্পনীতি প্রণয়ন করেছেন এবং আশা করা যায় যে কর্মচারিরা এই নীতির সার্বিক রূপায়নে এগিয়ে আসবেন। এই প্রশাসনিক প্রতিষ্ঠান শিল্পায়ন কর্মসূচি রূপায়নের যথোচিত সহায়তা করতে কর্মচারিদের প্রশিক্ষণের জন্য উপযুক্ত প্রশিক্ষণ ব্যবস্থা করেছে।

১০। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাংলা ভাষায় অফিসের কাজকর্ম চালানোর ব্যবস্থা চালু করতে আমরা সর্বাত্মক প্রয়াস নিচ্ছি। এর জন্য আমাদের নিরবিচ্ছন্ন প্রচেষ্টা চালাতে হবে। এই উদ্দেশ্যে তথ্য ও সংস্কৃতি দপ্তরের অধীনে একটি বিশেষ সেল কাজ করছে। রাজ্যে কতিপয় নির্বাচিত আদালতে বাংলা ভাষায় কাজকর্ম চালু করার কাজ পর্যায়ক্রমে এগোচ্ছে। স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগ সমেত সরকারের বিভিন্ন বিভাগে বাংলা ভাষায় নথি লেখা, সিদ্ধান্ত নেওয়া ও চিঠির আদান প্রদান ইত্যাদি চালু হয়েছে।

১১। এই প্রসঙ্গে আমি আরো বলতে চাই যে গ্রামীণ জনসাধারণের মধ্যে আইন বিষয়ক সচেতনতা গড়ে তোলার জন্য লোক আদালত ও আইন সহায়তা শিবির অনুষ্ঠিত হচ্ছে। পরিবার আদালত ইতিমধ্যেই ১২।৯।৯৪ তারিখ থেকে কলকাতায় কাজ শুরু করেছে।

১২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশাসনের উচ্চ মান এবং সততা অক্ষুন্ন রাখা জরুরি। ভিজিল্যান্স কমিশন এ বিষয়ে সদাসতর্ক প্রহরী হিসাবে কাজ করে চলেছে ও অপরাধীদের শাস্তি বিধানের ক্ষেত্রে রাজ্য সরকারকে কার্যকর ভাবে সহায়তা করে আসছে। দ্রুততার সাথে কার্য সম্পাদন করার উদ্দেশ্যে কমিশনে কমপিউটার ব্যবস্থা চালু করা হয়েছে। ১৯৯৪-৯৫ সালে ভিজিল্যান্স কমিশন আটচল্লিশটি ক্ষেত্রে বিভাগীয় তদন্তের সুপারিশ করেছেন। একশো তেইশটি ক্ষেত্রে ৩১।১২।৯৪ তারিখ পর্যন্ত বিভিন্ন পর্যায়ে তদন্ত চলছে। কমিশন ১৯৯৪ সালে তেরটি ক্ষেত্রে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ ও ছয়টি ক্ষেত্রে শাস্তি থেকে অব্যাহতি

দানের সুপারিশ করেছেন। ভিজিল্যান্স কমিশন ৩১।১২।৯৪ তারিখ পর্যন্ত একশো সাতটি ক্ষেত্রে প্রারম্ভিক তদন্ত শেষ করেছে।

১৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমি ও ভূমি সংস্কার, স্বরাষ্ট্র (কারা), পূর্ত, পূর্ত (নির্মাণ পর্ষদ), রাজস্ব পর্ষদ ও স্বাস্থ্য (ভারতীয় জনসংখ্যা প্রকল্প-৪)-এর মতো অন্য কয়েকটি বিভাগের জন্য প্রস্তাবিত ব্যয় বরাদ্দও এই বাজেটের মধ্যে ধরা হয়েছে। এই সভায় ঐ সব বিভাগের নিজস্ব দাবি সমূহ পেশ করার সময় সংশ্লিষ্ট বিভাগ সমূহের কাজকর্মের বিশদ বিবরণ উপস্থাপিত করা হবে।

১৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বলে আমি ১৮ নং দাবির অধীনে মুখ্যখাত "২০৫২ — সচিবালয় সাধারণ কৃত্যকসমূহ" বাবদ ২৮,০৪,০০,০০০ টাকা (আটাশ কোটি চার লক্ষ টাকা) এবং ১৯নং দাবির অধীনে মুখ্যখাত "২০৫৩ — জেলা প্রশাসন" বাবদ ২৯,২৫,০০,০০০ টাকা (উনত্রিশ কোটি পঁচিশ লক্ষ টাকা) মঞ্জুর করার জন্য সভার কাছে প্রস্তাব রাখছি।

**Mr. Speaker :** There are 8 cut motions on Demand No. 18 and 9 cut motions on Demand No. 19. All the cut motions on both the demands except cut motion No. 3 of Shri Subrata Mukherjee are in order and taken as moved. Cut motion No. 3 on Demand No. 19 is out of order.

**Demand No 18**

| | |
|---|---|
| Shri Abdul Mannan<br>Shri Deba Prasad Sarkar | : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Re. 1/- |
| Shri Saugata Roy<br>Shri Abdul Mannan<br>Shri Deba Prasad Sarkar | : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- |

**Demand No. 19**

| | |
|---|---|
| Shri Subrata Mukherjee<br>Shri Abdul Mannan<br>Shri Deba Prasad Sarkar | : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- |

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রীর হয়ে মাননীয় অর্থমন্ত্রী ১৮ নম্বর এবং ১৯ নম্বর দাবির পক্ষে যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে উপস্থাপিত করেছেন আমি তার বিরোধিতা করছি। আমার মনে হয় মন্ত্রিসভার অন্যান্য সদস্যরা মাননীয়

মুখ্যমন্ত্রীর সঙ্গে একমত নয়। কারণ অন্যান্য সময় আমরা দেখেছি মাননীয় মুখ্যমন্ত্রীর ডিপার্টমেন্টের বাজেটের সময় সবাই উপস্থিত থাকে, কিন্তু আজকে তারা নেই। এই ব্যাপারে মন্ত্রিসভার দ্বিমত থাকতে পারে। মাননীয় মুখ্যমন্ত্রী ১৮ নম্বর এবং ১৯ নম্বর দাবির অধীনে যে বক্তব্য রেখেছেন সেটা প্রকৃতই সংক্ষিপ্ত। অনেক কথা এখানে অনুক্ত আছে, এখানে বলা হয়নি অনেক কথা বলার ছিল। আবার অনেক কথার বাস্তবের সঙ্গে মিল নেই। একটা রাজ্যের প্রশাসনের মূল ভীত হচ্ছে সেক্রেটারিয়েট এবং ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশন। আমরা দেখতে পাচ্ছি যে আমাদের ভারতবর্ষ স্বাধীন হবার পর থেকে বিভিন্ন রকম ব্যবস্থা থাকতো বিভিন্ন সেক্রেটারিয়েটে, বিভিন্ন স্টেটে। ভারত সরকারের উদ্যোগে প্রথমে প্রধানমন্ত্রী মোরারজী দেশাইয়ের নেতৃত্বে এবং পরবর্তীকালে কে. হনুমন্ত রাওয়ের নেতৃত্বে অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিশন তৈরি হয়েছিল এবং এর অনুকরণে প্রত্যেক রাজ্যে এই ব্রিটিশ প্রবর্তিত শাসন ব্যবস্থার অনুকরণ না করে কি কি ইমপ্রুভমেন্ট করা যায়, কোথায় কোথায় আমাদের কিছু কিছু বর্জন করা যায়, আজকে অ্যাডমিনিস্ট্রেশনকে টু মিট দি ডিমান্ড ফর রেগুলেটরী এফিসিয়েন্সি অ্যাজ অলসো ফর ডেভেলপমেন্টাল রিকয়্যারমেন্টস, প্রত্যেক রাজ্যে কোনও না কোনও সময় অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি তৈরি করেছি। সেই অনুসারে এখানে মাননীয় মুখ্যমন্ত্রীর বদান্যতা আছে, ওঁর দলের কোনও লোক হেরে গেলে রিহ্যাবিলিটেশনের একটা ব্যবস্থা উনি করেছেন। যতবারই ডঃ অশোক মিত্র হেরেছেন ততবারই তিনি কোনও না কোনও কমিটির চেয়ারম্যান হয়েছেন। এতে আমাদেব আপত্তি নেই। ডঃ অশোক মিত্র এডুকেশন কমিটির চেয়ারম্যান ছিলেন। রাজ্য সভায় আমাদের বক্তব্য হচ্ছে কমিটির সুপারিশগুলি ছিল প্লাস আপনাদের এখানে ডঃ অশোক মিত্রের নেতৃত্বে অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি ছিল সেখানে ৯১টা সুপারিশ ছিল তার কতগুলি আপনি গ্রহণ করেছেন, সে সম্বন্ধে সুস্পষ্ট বক্তব্য এখানে রাখা হয়নি। যখন ডিনাই করেননি, তখন ৯১টা সুপারিশ আপনারা গ্রহণ করেছেন। কারণ সরকারের তরফে আমরা কোনও বিবৃতি পাইনি যে এই সুপারিশগুলি সরকার বিবেচনা করবেন, এতগুলি সুপারিশ আজকে বর্জন করছি, এতগুলি সুপারিশ গ্রহণ করেছি। কিম্বা রাজ্য সরকার এর মডিফিকেশন করছে। সুপারিশ রেকমেন্ডেশন আমরা দাবি করিনি, কিন্তু রাজ্য সরকারের বক্তব্য আমরা জানতে পারব কি করে। অ্যাডমিনিস্ট্রেশন রিফর্মস কমিটির সুপারিশের মূল বক্তব্য সেক্রেটারিয়েট লেভেলে এবং ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশন নিয়ে। মাননীয় মুখ্যমন্ত্রী স্বয়ং এখানে আছেন এই সুপারিশগুলি কতটা উনি গ্রহণ করেছেন, কতটা উনি ওভার রাইড করেছেন এই কথা আমাদের আজ পর্যন্ত কোথাও আলোচনাও করেন নি। আমরা অন্য দিকে দেখতে পাচ্ছি আজকে গোটা প্রশাসনকে দলীয় স্বার্থে এবং সি. পি. এম. -এর প্রাধান্য বিস্তার করার জন্য ব্যবহার করা হচ্ছে। পলিটিসাইজেশন অফ দি অ্যাডমিনিস্ট্রেশন ইনক্লুডিং পুলিশ অ্যাডমিনিস্ট্রেশন আজকে আমরা দেখছি সৎ অফিসাররা সেক্রেটারিয়েট, অ্যাডমিনিস্ট্রেটিভ বিজনেস রুলস্, ফিনান্সিয়াল রুলস্ প্রত্যেকটি ডিপার্টমেন্টে ম্যানুয়াল আছে, আজকে সেখানে সেগুলি ম্যানুয়াল, আপনাদের সরকার কোথাও মানল না, কোথাও মানল, সেগুলি আমরা জানতে পারছি না। আগে

একটা মিডিয়া ছিল ক্যালকাটা গেজেট তার মাধ্যমে জানতে পারতাম, কিন্তু এখন আমরা অ্যাডমিনিস্ট্রেশনের কোনও খবর জানতে পারছি না। সরকারের পক্ষের সদস্যরা জানেন কি ব্যাংক্রাফট হয়ে গেছে, পিয়ালেসের কাছে লোন নিচ্ছে, কো-অপারেটিভের কাছে লোন নিচ্ছে। আমাদের বঞ্চিত করেছেন আপনি ক্যালকাটা গেজেট না দিয়ে, আমরা জানবো কি করে। অ্যাডমিনিস্ট্রেশন কিভাবে চলবে। আমি মূল কথায় আসি আপনি এখানে যে দাবিগুলি উত্থাপন করেছেন সেক্রেটারিয়েটের মূল কথা আজকে আমরা অশোক মিত্র কমিটির রিপোর্টে জানছি যে সেক্রেটারি হবে এক্সপিরিয়েন্সড, সাব-ডিভিসন এবং জেলায় কাজ করেছেন, হেড অফ দি ডাইরেক্টরেটে কিছু দিন কাজ করেছেন তাঁরাই সেক্রেটারির দায়িত্ব পাবেন। আমরা এখানে দেখতে পাচ্ছি আপনাদের ডাইরেক্ট যাঁরা খুশি করতে পেরেছেন অন্ পলিটিক্যাল গ্রাউন্ড, তাঁরা ডিস্ট্রিক্ট থেকে সোজা সেক্রেটারি হয়েছেন, এটা বিরল নয়। এটা হয় কি করে? এক্সপিরিয়েন্সের কোনও দাম থাকবে না, আজকে যে সুপারিশ করছেন তার কথা থাকবে না, শুধু সি. পি. এম.-কে সমর্থন করছে বলে, সি. পি. এম.-কে সেবা করছে বলে এই পদগুলি পাবে। সেকেন্ড মূল কথা হচ্ছে সেক্রেটারি Chief Secretary should be seniormost man corresponding with the merit and the integrity.

[3-10 – 3-20 p.m.]

He must command respect আজকে আপনি যাকে চিফ সেক্রেটারি করেছেন আমি তার বিরুদ্ধে কিছু বলতে চাই না। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে মেরিটকে ডিউ রিগার্ড দেওয়া হয়নি। সেখানে সিনিয়র অফিসারকে সুপারসিড করা হয়েছে। তাকে দিলেন কোথায়? আগে একটা ডামপিং গ্রাউন্ড ছিল বোর্ড অফ রেভিনিউ, তার মেম্বার করে দিতেন। এটা নাকি সমান। আজকে তো সেটাও তুলে দিলেন। আপনার বাজেটে দেখতে পাচ্ছি, এখানে আইনও পাস হয়েছে এই বিধানসভায়। যে বোর্ড অফ রেভিনিউ এটা রিডানডেন্ট। অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস রিপোর্টেও তাই ছিল। বলা হয়েছিল, বোর্ড অফ রেভিনিউ-এর আর দরকার নেই, এটা ইস্ট ইন্ডিয়া কোম্পানির আমলের। আজকে বোর্ড অফ রেভিনিউ তুলে দিয়ে ল্যান্ড ট্রাইব্যুনাল করেছেন। আমি মন্ত্রী মহাশয়কে বলেছিলাম, বোর্ড অফ রেভিনিউ তো শুধু ল্যান্ড ডিসপিউট দেখে না, রেভিনিউ ডিসপিউট ডিসাইড করত। তার উপর আছে ট্যাক্সেশন। এই সব ডিসপিউটগুলো কে করবে? আপনার উপরে তো দায়িত্ব আছে। যদি বোর্ড অফ রেভিনিউ তুলে দেন তাহলে ল্যান্ড ট্রাইব্যুনাল যে রকম করবেন সেই সেখানে ট্যাক্স ট্রাইব্যুনাল, রেভিনিউ-এর জন্য ট্রাইব্যুনালও তো করার কথা। স্পিকার সাহেব রুলিং দিলেন ওখান থেকে যে রাজ্যের ক্ষমতা নেই। আমরা কমিশনের রিপোর্ট দেখেছি, কোথাও তো বাধা নেই। রাজ্য সরকার কি মুভ করেছেন যে আমরা এটা জানতে চাই? আপনি গতকাল বক্তৃতায় বলেছেন যে সারকারিয়া কমিশনের রিপোর্ট কেন্দ্রীয় সরকার ইমপ্লিমেন্ট করছেন না কেন? আপনার সঙ্গে আমরা এ বিষয়ে দ্বিমত নই কিন্তু আপনাদের কমিটির রিপোর্ট যেগুলি পেয়েছেন আপনাদের সরকার সেগুলি ইমপ্লিমেন্ট করবেন না কেন তা বলবেন কি? এ নজির তো ভারতবর্ষে বিরল যে একটা সরকার এই মুখ্যমন্ত্রীর

নেতৃত্বে ১৮ বছর ক্ষমতায় আছে। আপনারা বলছেন আরও ১৭ বছর ক্ষমতায় থাকবেন। থাকতে পারেন কিন্তু মানুষের সাপোর্টের কথা বলে যে ফানুস উড়িয়েছিলেন সেই ফানুস ফুটো হয়ে গিয়েছে। আপনার সম পর্যায়ের নেতা ত্রিপুরার ৯২ বছর বয়সের মাননীয় নৃপেন চক্রবর্তী মহাশয় আপনাদের ফানুস ফুটো করে দিয়েছেন। তিনি যে অভিযোগ তুলেছেন সে প্রসঙ্গে আমি পরে আসব। কিন্তু আপনার কাছে জানতে চাই যে কিসের ভিত্তিতে আপনি এখানে সেক্রেটারিদের অ্যাপয়েন্টমেন্ট দেন। প্রোমোশন টু সেক্রেটারি, এটা কিসের ভিত্তিতে দেন। এটা তো বলবেন যে কতদিন তারা ডেপুটি সেক্রেটারি থাকেন, কতদিনে আন্ডার সেক্রেটারি থাকেন। কতদিন এরা ডাইরেক্টরেটের হেড থাকেন — এসব তথ্য তো আপনাকে দিতে হবে। অ্যাডমিনিস্ট্রেটিভ কমিশন পরিষ্কারভাবে বলেছে যে দপ্তর বাড়াবার দরকার নেই, মাথাভারী শাসনের দরকার নেই। মন্ত্রিসভা আপনারা রাজনৈতিক প্রয়োজনে বাড়াতে বাড়াতে ৪৭-এ নিয়ে গিয়েছেন। আমার মনে আছে ১৯৬২ তে যখন আমি এসেছিলাম অ্যাজ ডেপুটি মিনিস্টার তখন মন্ত্রিসভার আয়তন খুব বড় ছিল না, লিটিল অ্যাবভ থার্টি। আপনারা তখন বলেছিলেন, ভারতবর্ষের একটা অঙ্গ রাজ্যে এতবড় মন্ত্রীসভার দরকার নেই। কিন্তু আজকে আপনি যে এতবড় মন্ত্রিসভা করেছেন তার জাস্টিফিকেশন কোথায় সেটা একটু বলবেন। আমরা তো কোনও জাস্টিফিকেশন দেখতে পাচ্ছি না। আর তাও আপনি ম্যান অফ কোয়ালিটি নিতে পারতেন। আপনাদের সময় এক সময় যখন আপনারা সরকারে ছিলেন তখন হরেকৃষ্ণ কোঙ্গার, সোমনাথ লাহিড়ী — এইসব নেতারা মন্ত্রী ছিলেন, আজকে কাদের নিয়েছে? কি এদের পরিচয়? এদের অ্যানটিসিডেন্ট কি? আজকে এই হাউসে আছে, আমরা জানি, মার্ডার কেসের আসামী, সাজা পেয়েছে যাবজ্জীবন, আপিলের জোরে এই হাউসের মেম্বার হয়ে আছে। আমাদের দলে নেই। আজকে এসব ব্যাপারগুলি আমি আপনার কাছে জানতে চাই। এর পর কতকগুলি ডিপার্টমেন্ট সম্পর্কে বলছি। অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিশন অ্যান্ড কমিটি বলে দিয়েছে ডিপার্টমেন্ট সম্পর্কে যে এখানে সেক্রেটারিয়েটের দায়িত্ব হবে অনলি টু ফরমুলেট পলিসি উইথ লং টার্ম ভিউ অ্যান্ড ইমিডিয়েট নেসেসিটি এবং ডিরেক্টরেটের দায়িত্ব হবে টু ইমপ্লিমেন্ট দ্যাট। আমি জানতে চাই এটা কি আপনারা করছেন? এখানে সেক্রেটারি ছাড়াও Secretary must be assisted by the Deputy Secretary and others. এবং তা ছাড়াও clerical and stenographic and other staff are also necessary. আপনি এখানে একাধিকবার বলেছেন, কাকে কাজ করতে বলব? চেয়ারকে? রাইটার্স সম্পর্কে কাগজের বক্তব্য অফিসের চেয়ারগুলো ফাঁকা থাকে। এখানে সংবিধান আছে, রুলস্ অফ প্রসিডিওর আছে, আমাদের বিজনেসের রুলস্ আছে, গভর্নমেন্ট চালাবার জন্য সেক্রেটারিয়েট আছে, ফাইনান্সিয়াল রুলস্ আছে, রিলিফ ম্যানুয়াল আছে, আর ডিপার্টমেন্টের নিয়মকানুন আছে। কিন্তু সবার মাথায় সুপার একটা পাওয়ার নিয়েছে কো-অর্ডিনেশন কমিটি। আজকে পোস্টিং, ট্রান্সফার, প্রমোশন, সবগুলো নিয়ন্ত্রণ করছে একটা সুপার পাওয়ার, কো-অর্ডিনেশন কমিটি। যেহেতু পলিটিক্যালি আপনাকে সাহায্য করে, আপনার দলকে সাহায্য করে কো-অর্ডিনেশন কমিটি,

সেইজন্য আজকে ওরা গোটা প্রশাসনটাকে ডাইরেক্ট করছে। তারপর ডেমক্রাটিক রাইট — এখানে থাকতে পারে পুলিশকে ডেমক্রাটিক রাইট দিয়েছেন ইউনিয়ন করার, সেই জন্য আমরা গর্বিত, আমরা লজ্জিত নই। কিন্তু এখানে কো-অর্ডিনেশন কমিটি একটা রাজ্য সরকারের সেক্রেটারিয়েটকে নিয়ন্ত্রণ করবে, কোন অফিসার কোথায় যাবে তা নিয়ন্ত্রণ করবে, এটা বাঞ্ছনীয় নয়। রিয়্যাল অ্যাডমিনিস্ট্রেশন আমরা দেখছি কো-অর্ডিনেশন কমিটি যেহেতু আপনাদের দলের একটা আউট ফিট, ওরা প্রকৃত শাসন করছে। ফল হচ্ছে যে আজকে, এই মানুষ দিস অ্যাডমিনিস্ট্রেশন ইজ নো রেসপনসিভ টু দি পাবলিক গ্রিভান্স। আপনি লোকায়ত করেননি, এখানে কার কাছে কমপ্লেন করবে? আপনার মিনিস্টার আউট অফ ওয়ে, সেক্রেটারি আউট অফ ওয়ে, আজকে মানুষ কার কাছে যাবে? ভিজিলেন্স কমিশন রিপোর্ট দিয়েছে, এটা দুর্বিসহ। আজকে পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে বিভিন্ন কাজের নিয়োগ করা উচিত। আমাদের এখানে শুধু ডব্লিউ. বি. সি. এস. এবং জুডিশিয়াল পরীক্ষা হয়, এর আবার অনেক ভাগ আছে এ, বি, সি, ডি করে পাবলিক সার্ভিস কমিশনের উচিত টু কনডাক্ট একজামিনেশন এফিসিয়েন্টলি অ্যান্ড ইমপার্শিয়্যালি। আজকে এখানে দেখছি যুগযুগ ধরে, আপনার হাতে খুব বেশী লোক নেই, পাবলিক সার্ভিস কমিশন এবং ইলেকশন কমিশনের চেয়ারম্যান এই দুটো পোষ্টে একই লোককে ঘুরিয়ে ফিরিয়ে করছে কুমীরের বাচ্চার মতো। ইন্ডাস্ট্রিয়্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশনেও তাই হচ্ছে, হিউম্যান রাইটস্ কমিশনেও তাই হচ্ছে, একটা দুটো মানুষকে দিয়ে চলাচল করছেন। এটা কি আপনার প্রতি অধিক আনুগত্যের জন্য? এখানে বর্ষীয়ান নেতা আছেন, সাঁই বাড়ির ঘটনায় আপনাদের সাহায্য করেছিল বলে তার স্বার্থ রক্ষা করার জন্য আফটার রিটায়ারমেন্ট তাকে রেখে দিয়েছেন। আপনারা কোয়ালিটি, মেরিট এই সব দেখলেন না, আপনারা সি. সি. আর উঠিয়ে দিলেন। আগে মন্ত্রীরা সেক্রেটারিদের সি. সি. আর লিখতো, সেক্রেটারি সাবর্ডিনেট অফিসারদের সি. সি. আর লিখতো। আজকে সার্ভিসের ক্ষেত্রে পুলিশ ভেরিফিকেশন উঠিয়ে দিয়েছেন। যারা জীবনে অসৎ উপায়ে রোজগার করবে, অথচ পার্টিকে তারা সমর্থন করবে, তাদের পুলিশ ভেরিফিকেশন প্রয়োজন নেই। কারণ সিনিয়রিটি, মেরিট এবং এফিসিয়েন্সির উপর জোর দিতে চাইছেন না। কিন্তু এফিসিয়েন্সি অফ দি অ্যাডমিনিস্ট্রেশন ইজ নাম্বার ওয়ান ইন এ ডেভেলপিং কান্ট্রি, এটার প্রয়োজন আছে। এত দ্রুত আর্বানাইজেশন হয়ে যাচ্ছে, আজকে আমাদের পেস অফ ডেভলপমেন্ট শুড বি এনহ্যান্সড। আজকে প্রমোশনের

[3-20 — 3-30 p.m.]

জন্য কতকগুলো পোস্ট আছে, কতকগুলো লিউক্রাটিভ, কতকগুলো নয়, এইগুলোতে লোক নিচ্ছেন না। আপনি বলেছেন ২৫ হাজার ৯০০ কিলোমিটার রাস্তা আছে, গত ২০ বছর ধরে এই রাস্তাগুলো দিয়ে মানুষ চলাচল করতে পারে না। আজকে প্রচন্ড খরা, পানীয় জল নেই। ঘরবাড়িতে আগুন লাগলে আগুন নেভানোর যন্ত্রও নেই। আজকে শিশু মারা যাচ্ছে ক্রোধ সৃষ্টি হচ্ছে। আজকে ওষুধ নেই, শিক্ষার ক্ষেত্রে আজকে কোশ্চেন পেপার

বেরিয়ে যাচ্ছে, ধরবার কোনও ব্যবস্থা নেই। আজকে একজামিনেশনের কোনও স্যাংটিটি নেই। কোনো প্রপারটি নেই। আজকে কারা এইগুলো চালাচ্ছে আপনি তো একাধিক দপ্তরে একাধিক মন্ত্রীকে অবস্থান করিয়েছেন। আজকে মানুষের এই অবস্থা কেন এবং সর্বোপরি এখানে আমাদের মাণিক ভৌমিক ছিল এবং অনিল মুদী সাহেব আছেন। আপনার এখানে আমরা গর্ব করি, পশ্চিমবঙ্গের মানুষ। আপনার চোখের সামনে রায়ট হয়ে গেল মেদিনীপুরে। আপনার ডি. এম. গেছেন সেখানে। আপনার হায়ার অফিসার গেছেন? কমিশনার এখানে আসছেন। below Secretariat, there is a Level of commissioners. আপনার স্পিচে তার কোনও নাম নেই। ব্রিটিশ আমলের পোস্ট, এখন কমিশনার এর ফাংশন করে। অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্ম কমিশন বলছে কমিশনাররা রিডানড্যান্ট। আমরা মনে করি রিডানড্যান্ট নয়। থাকতে পারে — ইন্টার ডিস্ট্রিক্ট কতগুলো প্রোজেক্ট আছে। পঞ্চায়েত নগরপালিকা হওয়ার ফলে আজকে কিছু দায়িত্ব আছে। ইন্টার ডিস্ট্রিক্ট কিছু ফাংশন আছে। আজকে এখানে কমিশনারের কাজ ওভার অল, কমিশনাররা আর কিছু যদি করতে না পারে They can, by their inspection, their advice, they can tone up the District administration. একটা কথাও তো বলা নেই কি যোগ্যতায় কমিশনার নিয়োগ হয়? আজকে সে কথা কোথাও বলা নেই। কি এদের অ্যানটিসিডেন্ট? এখানে কি কাজ করল। একটা ডিভিসন ব্রিটিশ যা করে গিয়েছিল নর্থ বেঙ্গল ডিভিসন তাই থাকবে? মেদিনীপুর একটা জেলা ৯০ লক্ষ লোকের বাস। এখন বোধহয় এক কোটি হয়ে গেছে। Largest populated districts in the whole country আজকে এর জন্য তো একটা ডি. এম. ছাড়া একজন কমিশনার থাকা দরকার। আজকে তাওতো নেই। আমরা কমিশনারের রোল সম্পর্কে আপনার কাছে জানতে চাইছি। কিভাবে এদের নিয়োগ করছেন? How do you select them what is their function? কারণ আমরা মনে করি এখানে ইন্সপেকশনের কিছু প্রয়োজন আছে। আজকে এই কমিশনারগুলো ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশনে দায়িত্ব নেয় কিনা এবং পঞ্চায়েতের কথা আপনি বলছেন, পঞ্চায়েতের এই কমিশনাররা একটা প্রেসক্রাইবড অথরিটি ফর জেলা পরিষদ। আজকে এদের দায়িত্ব এরা পালন করছেন কিনা, স্থায়ী সমিতির দায়িত্ব পালন করছে কিনা? কারণ আজকে সুব্রতবাবু একটা রিপোর্ট পেশ করেছেন এখানে। আমরা দেখতে পাচ্ছি মেদিনীপুর জেলা পরিষদ, the then Chairman of Midnapore Zilla Parishad, now an important Minister of rural development in your Cabinet. তার সম্বন্ধে স্ট্রিকচার এখানে আছে। এখন বলার অবকাশ নেই। আজকে এই রিপোর্ট পাবার পর nobody has the right to continue with the ministry. আজকে সুব্রতবাবু তো এটা প্লেস করেছেন নইলে আমরা এটা বলতে পারতাম না। আজকে আপনার কাছে জানতে চাইছি যে ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশন এর প্রথম কথা time old for decades, boundaries for district are fixed. আমাদের অ্যাডমিনিস্ট্রেটিভ কমিটি যে বলেছিলেন একটা অপটিমাম সাইজের ডিস্ট্রিক্ট হওয়া উচিত। আপনার অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি — ডক্টর মিত্র আপনার কাছে বলেছেন

কতগুলো ডিস্ট্রিক্টকে ভাগ করতে। আবার কতগুলো ডিস্ট্রিক্টকে ভাগ করতে বলেনি। এখানে অ্যাডমিনিস্ট্রেশন — সীট অফ অ্যাডমিনিস্ট্রেশন চেঞ্জ করতে বলেছে। আপনি এখানে কোনোটায় হাত দিলেন না। যেহেতু জয়নাল আবেদিন, লীডার অফ অপোজিশন। ওয়েস্ট দিনাজপুর আমি আগে নিলার্ম। এখানে অশোক মিত্র মহাশয় বলেছেন একটা রিপোর্টে It however ought to be considered whether, apart from 24-Parganas, the present districts of Midnapore and Burdwan too may not be further divided in the course of the next five years. There may also appear to be a strong case for shifting the seat of district administration for West Bengal from Balurghat to Raiganj. আপনি বর্ধমান, বিনয় বাবু বসে আছেন আপনার সামনে আপনার ক্ষমতা নেই ওই দিকে হাত বাড়াবার। মেদিনীপুর বসে আছে আপনার ক্ষমতা নেই ওই দিকে হাত বাড়াবার। আজকে এখানে চিৎকার করে লাভ নেই। ডাকাতদের চিৎকার করে লাভ নেই (গন্ডগোল) আজকে কোন প্রশ্নেএটা আপনি ভাগ করলেন? অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্ম কমিটি এখানে বলে দিয়েছে যে ডিস্ট্রিক্ট বাউন্ডারী আফটার করতে গেলে এখানে একটা পাবলিক অ্যাজিটেশন হবে। উইদাউট দি কনসেন্ট অফ দি পাবলিক আপনি করতে পারেন না। আপনাকে অ্যাজ মেনি অ্যাজ ৫টা চিঠি দিয়েছি, ৫টা অ্যাপীল করেছি যদিও আপনি এটা করবেন না। যাদের বাড়ি নিয়ারেস্ট টু রায়গঞ্জ তাদের দিয়ে দিলেন একেবারে বালুরঘাটে। দু টাকায় যায় যেখানে, সেখানে কুড়ি টাকায় যেতে পারছেন না। আপনার কাছে সুব্রতবাবুকে নিয়ে গেছি। আমাদের প্রেসিডেন্টকে নিয়ে গেছি। সব সেক্রেটারিকে চিঠি দিয়েছি। আমরা পেলাম না এখন ছবি ওঠার সময় এসেছে।

আপনাদের কাছে ওরা আপত্তি জানিয়েছিল, ভোটার লিস্টে নাম তুলতে দেয়নি। আমরা জোর করে, পারস্যু করে করেছিলাম। আজকে ঐ যে সদস্যা চিৎকার করছেন, তিনি গিয়েছিলেন,, কিন্তু সেখানে তিনি অভিনন্দন পাননি, উত্তম-মধ্যম খেয়ে এসেছেন। ওরা ওকে উত্তম-মধ্যম দিয়ে বিদেয় করেছে। কিন্তু আমি মাননীয় মুখ্যমন্ত্রী, আপনার কাছে জানতে চাইছি কি কারণে ভাগ করলেন? অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিশন তো বলে দিয়েছিল ঃ এই কাজ করার আগে মানুষের কনসেন্ট নিতে হবে। আপনি সে পথে গেলেন না, গায়ের জোরে ভাগ করে দিলেন। আমি দরখাস্ত করেছিলাম, আমার বাড়িটা করে দিয়েছেন, যাতে পাবলিক অসন্তোষ হয়। একজন মহিলার প্ররোচনায় একটা জেলার ৩০ হাজার মানুষের অসুবিধা করে দিলেন। আজকে এটা অস্বীকার করার উপায় নেই। সুতরাং আমি জানতে চাইছি, আপনি জবাব দেবেন। যেখানে ২ টাকায় যাওয়া যেত, সেখানে আজকে ২০ টাকা দিয়েও যাওয়া যাচ্ছে না—তারপর ওটা ওয়ান ওয়ে ; কবে উন্নতি হবে জানি না। মানুষগুলো যাবে কি করে, রাস্তাঘাট যা করে রেখেছেন! ওরা যাবে কোন দিক দিয়ে? তারপর ওখানে পানীয় জলের কোনও ব্যবস্থা এখন পর্যন্ত হয়নি। আপনি ডেমোক্রেসির কথা বলেন, তাহলে আপনি মানুষের ইচ্ছার বিরুদ্ধে এই কাজ কেন করলেন? আমি জবাব চাইছি। ভদ্রমহিলা যতই চিৎকার করুন, আমি আমার বক্তব্য থেকে সরে যাব না। আমার

বাড়িটা করে দিয়েছেন। অথচ যে মানুষগুলো নিয়ারেস্ট টু রায়গঞ্জ ছিল তাদের দুরে করে দিলেন। তাদের অনেক ঘুরে বালুরঘাটে যেতে হবে।

মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, জেলা কালেক্টোরেটের আজকে মূল দায়িত্ব হচ্ছে দুটো ওয়ান রেগুলেটরি অ্যান্ড আদার ডেভেলপমেন্টাল ওয়ার্ক এবং আজকের ডেভেলপমেন্টাল ইকনমিতে এটা থাকা দরকার। রেগুলেটরি দায়িত্ব ইন কোলাবরেশন উইথ পুলিশ—এটাই হওয়া উচিত। অথচ আজকে দেখছি বাঁকুড়ার ডি এম পালিয়ে যাচ্ছে। ডি এম-এর গাড়ি পুলিশ আটকাচ্ছে। এই বিপদ আমরা দেখছি। আমাদের ওখানেও মাঝে মাঝে এই বিপদ দেখা দিচ্ছে। ডিস্ট্রিক্ট রেগুলেটরি ওয়ার্ক অ্যাডমিনিস্ট্রেশনকে স্ট্রিমলাইন করে, মানুষের সেফটি অ্যাসিওর করে। উই বাই আওয়ার সিকিউরিটি বিকজ উই পে ট্যাক্স। এখন রেগুলেটরি ওয়ার্ক ছাড়াও ডেভেলপমেন্টাল ওয়ার্ক এসে গেছে এবং উইথ দি ইন্ট্রোডাকশন অফ সেভেন্টি থার্ড অ্যামেন্ডমেন্ট, সেভেন্টি ফোর্থ অ্যামেন্ডমেন্ট নগরপালিকা এবং পঞ্চায়েতগুলোর একটা ভূমিকা দেখা দিয়েছে। ওখানে যৌথ রেসপনসিবিলিটি এসেছে। প্ল্যানিং-এ আগে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের অধিকার ছিল না। আজকে ডিস্ট্রিক্ট লেভেলে প্ল্যানিং গিয়েছে। এখন কি ব্লক লেভেলে প্ল্যানিং নিয়ে গিয়েছেন। কিন্তু এটাকে মনিটর করবার ম্যান পাওয়ার কোথায়? আপনারা নির্মল মুখার্জি, দেবব্রত বন্দ্যোপাধ্যায় কমিটি করেছিলেন। তারা বলেছেন বিভিন্ন বিভাগের লোকেদের গ্র্যাজুয়ালি পঞ্চায়েতের সঙ্গে যুক্ত করে দিতে হবে। স্টেট গভর্নমেন্ট ডাইরেক্টরেটের পারসোনালদের বিশেষ বিশেষ ক্ষেত্রে পঞ্চায়েতে নিয়ে আসতে হবে। তারা পঞ্চায়েত অ্যাডমিনিস্ট্রেশন সুপারভিশন করবে। নিউ রিক্রুটমেন্টের দরকার নেই। কারণ আপনাদের রেভিনিউর মোর দ্যান ৪০% স্যালারিতে চলে যাচ্ছে। ডেভেলপমেন্টের স্কোপ থাকছে না। অতীতে আপনারা যষ্ঠ পরিকল্পনা রূপায়িত করতে পারেননি। ১৩০০ কোটি টাকা ফেরত গিয়েছে। ইকনমি করার জন্যই নির্মল মুখার্জি এবং দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঐ কথা বলে দিয়েছেন। তারা আরও বলে দিয়েছেন, পঞ্চায়েতের হাতে অধিক ক্ষমতা থাক, ডেভেলপমেন্ট পঞ্চায়েত নির্ভর হোক। ইফ্ দি জেলা পরিষদ, দি নোডাল পয়েন্ট অফ অ্যাডমিনিস্ট্রেশন অফ্ ডেভেলমেন্টাল ওয়ার্ক তাহলে জেলা পরিষদের আন্ডারে স্টাফ দিতে হবে। আপনাদের যে ডিপার্টমেন্টগুলো আছে সেই ডিপার্টমেন্টগুলোর জেলা স্তরের ডিপার্টমেন্টাল একজিকিউটিভদের জেলা পরিষদের অধীনে আনতে হবে। দে স্যুড বি ব্রট আন্ডার দি পারভিউ অফ দি জেলা পরিষদ। এখন তো ৯টার জায়গায় ১০টা স্থায়ী সমিতি হয়েছে। এরপর শহরাঞ্চলে যদি পরিকল্পনা মিউনিসিপ্যালিটি কিম্বা নগরপালিকার মাধ্যমে হয় তাহলে সেখানে কো-রিলেশন ইন্ বিটুইন ডিস্ট্রিক্ট জেলা পরিষদ এবং ডিস্ট্রিক্ট মিউনিসিপ্যালিটি—এখানে প্ল্যানিং-এর জন্য বিটুইন মিউনিসিপ্যালিটিস অ্যান্ড জেলা পরিষদ রিলেশন রাখতে আপনি প্ল্যানিং বোর্ড করেছেন।

[3-30 — 3-40 p.m.]

ওদের এক্তিয়ার থাকবে তো ইমপ্লিমেন্ট করার? এখন ইমিপ্লিমেন্ট করতে গেলে মানুষ না পেলে করবে কি করে? এরজন্য টেকনিক্যাল হ্যান্ড দিতে হবে। টেকনিক্যাল লোক দেবার জন্য আপনি লিয়েন দিতে পারেন, অপশন কভার করে দিতে পারেন। আপনি সেই

কাজ করতে পেরেছেন কি? সেটাই আমি জানতে চাইছি? এছাড়া আজকে ইন্টার ডিস্ট্রিক্ট কিছু প্রোজেক্ট আছে। এই ইনটার ডিস্ট্রিক্ট প্রোজেক্টের জন্য দুটো জেলার কো-অর্ডিনেট করবে কারা? এখানে প্ল্যানিং অ্যান্ড ডেভেলপমেন্ট মিনিস্টার আছেন। এখন উত্তরবঙ্গের মালদা ও ওয়েস্ট দিনাজপুর ইন বিটুইন উত্তর-দিনাজপুর এবং দক্ষিণ দিনাজপুর কতকগুলি প্রোজেক্ট কো-অর্ডিনেট করার দরকার আছে। আপনি তো জেলা ভাগ করে দিলেন, অ্যাডমিনিস্ট্রেশনে ডিপার্টমেন্ট থাকা দরকার। এই কো-অর্ডিনেশন কি ওখানে হচ্ছে? আমি এর আগেরবার জিজ্ঞাসা করেছিলাম, ক্রিটিকাল যে গ্যাপ রয়েছে, যে অসুবিধাগুলি রয়েছে সেগুলি মিট করার জন্য কি ব্যবস্থা নিয়েছেন? আপনি বলেছিলেন, ৩০ কোটি টাকা রেখেছেন এরজন্য। আমি জানি না, ৩ কোটি টাকা রেখেছেন কিনা? আজকে ট্যাঙ্গন ব্রিজ ডাউন হলে বালুরঘাটে কেউ যেতে পারবে না, ইভেন মিলিটারি কান্ট গো, কেউ যেতে পারবে না। তাই বলছি, অলটারনেটিভ ব্যবস্থা হল না কেন? গলা চড়িয়ে সব তো জিনিস করা যায় না। ডেভেলপমেন্টের জন্য এইসব ব্যবস্থাগুলি করা উচিত—এই কথা আপনাদের কাছে জানতে চাইছি। আজকে সাব-অর্ডিনেট লেভেলে সাব ডিভিসন এবং ব্লকগুলির district Magistrate-দের in addition to regulatary and development work এটা ছাড়াও কমপালসারি রুটিন ওয়ার্ক হওয়া উচিত ছিল ইন্সপেকশন্স অ্যান্ড ট্যুরস। একটু আগে মেদিনীপুরের সদস্য মানিক ভৌমিক এবং অনিলবাবু বললেন, সেখানে জঘন্য রায়ট হয়ে গেছে। মিডিয়েশন করে ভোটার লিস্ট করার চেষ্টা করেছিলেন। **(নয়েজ)**। গঙ্গারামপুরের এম এল এ আজকে চিৎকার করছেন **(নয়েজ)** তাদের বাড়ি আজকে পুড়িয়ে দিয়েছে। এম এল এ উস্কানি দিয়েছে বলে তাদের বাড়ি পুড়িয়ে দিল। ওরা এফ আই আর পর্যন্ত করতে পারল না। এদের দাপটে ওরা বাড়ি ছাড়া। **(নয়েজ)** ঐ মহিলার লজ্জা নেই। আমি দেখে এসেছি এই অবস্থা হয়েছে। সেইজন্য আপনার কাছে প্রতিকারের দাবি করছি। এখানে মাননীয় মন্ত্রী বিনয়বাবু আছেন। ল্যান্ড রিফর্মসের ব্যাপারে আপনি বড় বড় কথা বলছেন। কিন্তু এই ল্যান্ড রিফর্মস ইনিসিয়েটেড করেছিলেন স্বর্গীয় বিমল সিনহা, ফাদার অফ শ্রী অতীশচন্দ্র সিনহা। ল্যান্ড রিফর্মস-এর ক্ষেত্রে কিছু দায়িত্ব আছে, কিন্তু সংবিধানের উপরে নয়। বিনয়বাবু এর জবাব দেবেন। মেদিনীপুরের কিছু কেস আমার কাছে আছে, আমি আপনাকে দিয়ে দিচ্ছি। হাইকোর্ট অর্ডার দিয়েছে, কিন্তু আপনার অফিসার পার্টি ইনটারেস্টের জন্য টেনডেনসাস ওয়েতে হাইকোর্টের অর্ডার অস্বীকার করছে। এস ডি ও এ ডি এমকে জানিয়েছেন যে কারচুপি হচ্ছে, হাইকোর্টের অর্ডার লঙ্ঘিত হচ্ছে, কিন্তু তাসত্ত্বেও সেখানে দেখতে পাচ্ছি অ্যাডমিনিস্ট্রেশনকে পার্টির কাজে লাগিয়েছেন। কোন সততায় লেখা আছে? তাহলে কি বলতে হবে গোটা অ্যাডমিনিস্ট্রেশন সি পি এমের কাজ করবে? জুডিসিয়ারি ইজ দি কাস্টোডিয়ান অফ দি সিটিজেন্স। গভর্নমেন্ট অন্যায় করতে পারে, অ্যাডমিনিস্ট্রেশন অন্যায় করতে পারে, তারপর তো জুডিসিয়ারিতে যাবে, হি ইজ দি হায়েস্ট কোর্ট হিয়ার। আজকে সেই হাইকোর্টের অর্ডার মানবেন না যেহেতু সি পি এমের আশ্রয়পুষ্ট বলে। আমার কাছে আছে, আমি আপনাকে দিয়ে দেব। এর উত্তর দেবেন। হাইকোর্ট অর্ডার দিয়েছে। এস

ডি ও বলছে এ ডি এমকে যে অন্যায় করছো। এ ডি এম এস ডি ওকে বলছে হাইকোর্টের রুলিং মানার দরকার নেই, থানাকেও বলছে, মানার দরকার নেই। এর... জমির ফসল লুঠ হয়ে গেল। অ্যাজ মেনি অ্যাজ ৩৩৭ কেসেস অফ লুটিং হ্যাভ টেকেন প্লেস ইন মেদিনীপুর। আমরা চেয়েছিলাম এর প্রতিবাদ হোক। কিন্তু ভিজিলেন্স সেল নেই, গ্রিভ্যান্স সেল নেই, তাই গভর্নরের কাছে লিখেছিলাম যে, মেদিনীপুরের ডি এম এবং এস ডিওকে প্রসিকিউট করার জন্য পারমিশন দেওয়া হোক। গভর্নর গভর্নমেন্টের কাছে পাঠিয়ে দিয়েছে। বাট্ ইউ রিফিউসড পারমিশন। উত্তর দেবেন? আমরা চেয়েছি প্রসিকিউট করতে এবং হাইকোর্ট অর্ডারে ভায়োলেট হয়ে গেল। ডি এস পি, এ ডি এমকে প্রসিকিউট করতে আমরা গভর্নরের কাছে চিঠি লিখেছি। আজকেও চিঠির উত্তর এসে পৌঁছায়নি। ওখানে জয়ললিতা মাদ্রাজের বিরুদ্ধে পারমিশন পেয়ে গেছে। আমরা চাই চিফ মিনিস্টারকে প্রসিকিউট করতে কারণ হি ইজ দ্য হেড অফ দ্য গভর্নমেন্ট। আজকে কোথায় আমরা দাঁড়িয়ে আছি? আইনের কোনও শাসন থাকবে না, বিচার হলে এখানে কোনও ভূমিকা থাকবে না কেন? কেন উত্তর পাব না? I do not speak alone. I speak on behalf of the one crore and eightly lakh voters. And here you have only 42 Ministers.

আজকে এর উত্তর কেন পাব না। পারমিশন দেওয়া হল না তা হলে, মানুষ যাবে কোথায়? আপনারই হুকুমে আপনারই অফিসাররা অন্যায় করে চলেছে। আজকে মানুষ যাবে কোথায় এটা আপনাকেই পথ নির্দেশ করতে হবে। আজকে আপনি ধুয়ো তুলেছেন যে, ইন্ডাস্ট্রি হবে বলে কিন্তু তা কতদিনে হবে সেটা কেউ জানে না। মানুষ আপনাকে বিশ্বাস করতে পারছেন না এবং আপনি একজন এম পি কে এনেছেন। We want the expeditious implementation of the industrial policy. বেকারিটা এখন সবচেয়ে বড় কথা তবে তার আগে একটা কথা বলতে চাই যে, আমাদের সেন্ট্রাল গভর্নমেন্টের পভার্টি ইরাডিকেশন প্রোগ্রাম, জে আর ওয়াই, নেহেরু যোজনা, ট্রাইসেম,, শেশরু, ২০ পয়েন্ট প্রোগ্রাম এবং পভার্টি ইরাডিকেশন প্রোগ্রামে কতটা পোটেনশিয়াল জেনারেট করতে পেরেছেন? আমাদের কন্ট্রোলার অডিটার জেনারেলের (ক্যাগ) এর রিপোর্টে, ওয়ান আফটার অ্যানাদার রিপোর্টে তারা বলছেন ইউ হ্যাভ ফেলড। আজকে জ্যোতি বাবু এখানে এই পঞ্চায়েত এবং কমিউনিটি ডেভেলপমেন্ট রিপোর্ট পেশ করেছেন তাতেও দেখছি চুরি। এর কোনও অ্যাকাউন্টিবিলিটি নেই, কত পাবলিক মানি তছনচ হল তার কোনও ট্রান্সপ্যারেন্সি নেই। আজকে রুর‍্যাল অ্যানএমপ্লয়মেন্ট নিয়ে যে গ্যারান্টি দিয়েছিলেন যে চাকরি দেবেন, সেটা কতদূর হল। হু উইল সুপারভাইস ইট। হোয়ারস ইজ দ্য রেকর্ড। আপনি হয়ত বলবেন কেউ এসে বলে দিয়েছে এখানে ওয়ার্ক কালচার সবচেয়ে বেশি। আমাদের ভূমি রাজস্ব মন্ত্রী তিনি বলবেন ল্যান্ড রিফর্মসের কাজ এখানে বেস্ট এবং ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মসের হায়েস্ট প্রগ্রেস হয়েছে। হরিয়ানায় হয়নি, গুজরাটে হয়নি, সে তুলনায় এখানে এটা অনেক বেশি। অ্যাজ মাচ আজ ইউ হ্যাভ ডান। পাঞ্জাব, অন্ধ্রপ্রদেশে কেন ১০০ গুণ

বেশি প্রগ্রেস হয়েছে? এখানে ৪৪ কোটি ইনভেস্টমেন্ট হয়েছে এবং ওখানে ১ লাখ ৩ হাজার কোটি টাকার ইনভেস্টমেন্ট হয়েছে। ওখানে ল্যান্ড রিফর্মস করেনি এবং পলিসি ইমপ্লিমেন্টেড হয়নি। সুতরাং Land for the purpose of industrialisation of a particular area—there are other impulses.

এর ফলে সেখানে মানুষের পারচেজিং পাওয়ার বেড়ে যেতে পারে। আপনাকে অনুরোধ করছি রিজিওনাল ইমব্যালেন্স দূর করুন। আজকে যেমন রিজিওনাল ইমব্যালেন্স দূর করার জন্য বিভিন্ন বোর্ড করা হয়েছে। যেমন North Bengal Development Board, Jhargram Development Board, Sunderbans Development Board, কাগজে পড়ছি নর্থ বেঙ্গল ডেভেলপমেন্ট বোর্ড থেকে মালদায় ৬৯ লক্ষ টাকা দেওয়া হয়েছে। কি পারপাসে দেওয়া হল সেটা জানতে পারলাম না। Unless there is particularly an organisation by a resolution or by the statute। আমরা জানতে পারছি না যারা পিছিয়ে পড়ছে তাদের জন্য কি ব্যাকিং দেওয়া হচ্ছে, কি কনসেসন দেওয়া হচ্ছে, কি ইনসেনটিভ দেওয়া হচ্ছে এবং কি ইমপালস দেওয়া হচ্ছে—ফর রিজেনারেশন অফ গ্রোথ?

আপনার সহকর্মীরা অন্ধ্রের রেজাল্ট দেখে গর্ব করলেন। রামারাও জিতে ছিলেন বলে বিনয় বাবুও নেচেছিলেন। আমি জানি না এই বয়সেও তিনি কিভাবে এটা করলেন। রামারাও কি প্রোগ্রাম নিয়েছেন মদের প্রোহিবিশন। ওখানে মদ্যপান নিষেধ। আজকে এখানে আপনারা ক্ষমতায় আছেন। এখানে আমরা ২ টাকা কেজি চাল, ২ টাকা কেজি গম দাবি করি না। আপনাদের আমলে দেখতে পাচ্ছি আপনারা ক্যাডার রাখতে, দলকে শক্তিশালী রাখতে এবং অসামাজিক কাজকে প্রশ্রয় দেবার জন্য আজকে আপনারা ওয়ান আফটার অ্যানাদার অর্থাৎ একটার পর একটা মদের দোকান খুলেছেন।

[3-40 — 3-50 p.m.]

আমরা আপত্তি করছি, অ্যাজ এ লেজিসলেটার। এখানে ওয়াইন শপ, কান্ট্রি লিকার বাড়ানো চলবে না। ইট হ্যাজ বিকাম এ কাটেজ ইন্ডাস্ট্রি, আজকে আমরা দেখতে পাচ্ছি এই সব জিনিস চলছে। ওয়াইন শপ কেন বাড়বে? এই জিনিস আমরা আপনাদের কাছে জানতে চাই। আজকে মানী, পিপলস মানী, পঞ্চায়েতস্ মানী ইজ পিপলস মানী, এ সম্বন্ধে অ্যাকাউন্টেবিলিটি থাকা দরকার, অ্যাকাউন্টেবিলিটি অফ পাবলিক মানী এটা থাকতে হবে। আমরা দেখতে পেলাম, ট্রেজারি, আলিপুরের কয়েক কোটি টাকা চুরি হয়ে গেল, যারা চুরি করল তাদের কিছুই হল না, আর যারা সেই চুরি ধরিয়ে দিল তাদের শাস্তি হল, কাউকে অন্য জায়গায় সরিয়ে দেওয়া হল, কাউকে রিটায়ার করিয়ে দেওয়া হল। টিচার্সদের অ্যাকাউন্টেবিলিটি থাকবে না কেন? তারপর পুলিশের ক্ষেত্রে এক একটি জিনিস দেখছি, পুলিশকে সাবসিজাইজড রেটে র‍্যাশন দেওয়া হয়। আমরা আজকে দেখছি, রিপোর্ট প্লেস হয়েছে পুলিশের অ্যাকাউন্ট ভেরিফিকেশন হয় না। পুলিশ ট্রেজারি থেকে টাকা লুঠ হয়।

মাননীয় বিনয় বাবু বসে আছেন, উনি হলদিয়ার নির্দেশ করেছেন, ১৮ বছর আছেন, জানি না আর কত দিন থাকবেন, আগামী আর ১৮ বছরে বোধহয় উনি, আমি কেউই থাকব না। ওখানে যে জমি অ্যাকয়ার করেছেন অ্যাজ মেনী অ্যাজ ১৮ একরস, ৭৮ জন দাবি করল, কমপেনসেশন পেয়ে গেল, ৭৮ লক্ষ টাকা এক্সচেকার থেকে গেল। আপনার সেক্রেটারিয়েট থেকে যখন সুপারিশ করা হল তখন দেখা গেল ওরা জমির মালিকই নয়। ব্লক লেবেলে ল্যান্ড অফিসার এটা এনকোয়ারি করে রিপোর্ট দিলেন এবং ইট হ্যাজ বিন রিপোর্টেড ইন দি হাউস, ওটা গভর্নমেন্টের জমি, তারা কি করে কমপেনসেশন পায়? স্টেট অ্যাকুইজিশন অ্যাক্টে তাদের কমপেনসেশনের প্রশ্ন আছে। একাধিক অভিযোগ করা হয়েছে। এক এক অফিসার তাঁদের দিয়ে দিয়েছেন, যে এমবার্গো করে তুলে দিয়েছেন। এই জিনিস জানতে চাই যে, ল্যান্ড নিয়ে কি হচ্ছে? মাননীয় বীরেন মৈত্র মহাশয়, আগে হিন্দু মহাসভা, পরে কংগ্রেসে ছিলেন, এখন ফরওয়ার্ড ব্লকে আছেন, উনি একটু আগে অভিযোগ করে হরিশ্চন্দ্রপুরের কথা বলেছেন—আমি তখন হাউসে ছিলাম না—৫ লক্ষ টাকার লেন দেন হয়েছে। আজকে তার তদন্ত হবে না? এ জিনিস চলতে পারে না। আজকে ট্রান্সপনডেন্সি অফ অ্যাডমিনিস্ট্রেশন এই জিনিস হচ্ছে। আজকে কতকগুলি জায়গায় পোটেনশিয়ালিটি ইন থ্রি প্লেস (১) আমরা মনে করি পি সি কালচার, আমি যে জেলায় থাকি সেখানে ১১ হাজার পুকুর আছে, এখন দুভাগ হয়ে গেছে, কোন জেলায় কত পড়েছে বলতে পারব না—ইনল্যান্ড ওয়াটার, অ্যাকোয়া কালচার, সায়েন্স অ্যান্ড টেকনোলজি স্টিম লাইন করা দরকার। ইমপার্সিয়াল পোটেনশিয়াল, ফুড ভ্যালু নিউট্রিশন বাড়ানো যায়। আপনি ঠিকই বলেছেন আগে তেলের উৎপাদন ছিল না। অয়েল সীড তৈরির স্কোপ রয়েছে। রেকর্ড দেখা যাচ্ছে যে, ইরিগেশন বেড়েছে, যারা ধান চাষ করছে তারা পারছে না। এই জিনিস জানতে চাইছি, ৩টি বিষয়ের প্রচুর স্কোপ রয়েছে। আমি মনে করি আপনি নেতৃত্ব দিতে পারেন, ডেভেলপ হবে, কিন্তু প্রবলেম হচ্ছে রুর‍্যাল আনএমপ্লয়মেন্ট, এডুকেটেড আনএমপ্লয়মেন্ট এর সুরাহা করতে পারেন, অন্যদিকে আমাদের ফুড এবং নিউট্রিশন এই দুটি আছে। এর মধ্যে স্বাস্থ্যও এসে যাচ্ছে। আপনি স্বাস্থ্যের কথা বলেছেন, সেটা কি অবক্ষয়ের পথে যাচ্ছে দেখতে পাচ্ছেন। আপনি ডাঃ রায়ের আরব্ধ কাজ সম্পন্ন করবেন বলেছিলেন, 'সাধু' আজকে হেলথ ফর অল, ডাঃ রায় বলেছিলেন, তার ডিপার্টমেন্টে আমি একটা ছোট মন্ত্রীর দায়িত্বে ছিলাম, তিনি ২ হাজারের মধ্যে হেলথ ফর অল করবেন বলেছিলেন, এইগুলির অবস্থা কি হচ্ছে? আজকে এখানে মাননীয় মুখ্যমন্ত্রী এবং বিনয়বাবু, দুজনেই আছেন, এটা দেখে আমার ভাল লাগলো। আজকে ২৮ দিন হাইকোর্ট বন্ধ থাকার পরে খুলেছে। আমি জানি না এখন কি অবস্থায় আছে। অ্যাজ মেনি অ্যাজ ৪০ থাউজেন্ড কেসের অব কনটেম্পট এগেনস্ট গভর্নমেন্ট রয়েছে। আজকে হাই কোর্টের অর্ডার সরকার ভায়োলেট করছে। হাই কোর্ট অর্ডার দিচ্ছে কিন্তু আপনার ডাইরেক্টোরেট এবং ডিপার্টমেন্ট সেটা ভায়োলেট করছে। কনটেম্পট কেসে গভর্নমেন্ট অ্যাপীয়ার হচ্ছে না। মানুষ কেন বেনিফিট পাবে না? জুডিসিয়ারি অর্ডার কেন ইমপ্লিমেন্ট হবে না? আজকে জুডিসিয়ারি হচ্ছে গণতন্ত্রের আর একটি

এসেনশিয়াল স্তম্ভ। জুডিসিয়ারিতে রাইট ফ্রম স্মল কোর্ট টু হাই কোর্টে প্রায় ৪০ হাজার এই রকম কেস রয়েছে। আমরা এখনও পর্যন্ত জানতে পারিনি যে হাই কোর্টের এই অর্ডারগুলি ইমপ্লিমেন্ট হচ্ছে না কেন? এখানে ভূমি রাজস্ব মন্ত্রী আছেন। তার উপরে নাকি হুকুম হচ্ছে যে, হাইকোর্টের অর্ডার তুমি ইমপ্লিমেন্ট কর না। আপনাকে নাকি গোপনে বলে দিচ্ছে যে, হাইকোর্টের অর্ডার মানতে হবে না। যদি একথা ঠিক না হয়ে থাকে তাহেলে আপনি এখানে উঠে দাঁড়িয়ে বলবেন যে, এটা ঠিক নয়। আজকে ১০ বছর, ২০ বছর হয়ে গেল তবু কেন হাইকোর্টের অর্ডার ইমপ্লিমেন্ট হবে না'. এই জিনিসগুলি আমরা আপনার কাছে জানতে চাই।

আপনারা টেন্থ ফিনান্স কমিশন এবং নাইন্থ ফিনান্স কমিশনের কাছে আপগ্রেডেশনের জন্য গ্র্যান্ট চেয়েছেন। ওরা কিছু গ্র্যান্ট মঞ্জুরও করেছেন। আপনারা বলেছেন যে ৬৯ কোটি টাকা কম পেয়েছেন। এই সম্পর্কে আপনি বিস্তারিত বক্তব্য রাখবেন। ইফ উই ক্যান সাপোর্ট উই উইল সাপোর্ট দ্যাট। কিন্তু আপগ্রেডেশনের মূল কথা হচ্ছে, অ্যাডমিনিস্ট্রেশনে ট্রেনিং এবং ওয়ার্কশপ। ট্রেনিং এবং ওয়ার্কশপ অবশ্যই থাকা উচিত। আই এ এস, বি সি এস, ক্লার্ক, স্টেনোগ্রাফার থেকে শুরু করে দারোয়ান পর্যন্ত এই ট্রেনিং থাকা উচিত। কিন্তু এই সম্পর্কে একটি জায়গায়ও উল্লেখ করা হয়নি যে হোয়াট ইজ দি ফেসিলিটি অফ ইমপার্টিং ট্রেনিং টু দি ইনকামবেন্ট ইন দি স্টেট ক্যাডার এবং নন-সিভিলিয়ানদের ক্ষেত্রেও ট্রেনিংয়ের কি ব্যবস্থা করেছেন, সে সম্পর্কেও কিছু বলেননি। ট্রেনিং যদি না হয় তাহলে মডার্নাইজেশন কি করে হবে, রেসপনসিবিলিটি কি করে আসবে, ওয়ার্ক কালচারের কি করে উন্নতি হবে। এগুলি আমরা দেখছি না। আজকে এখানে ওয়ার্ক কালচার নেই বলে এই অবস্থা এসে দাঁড়িয়েছে।

এখানে আর একটা কথা বলার সময় এসেছে। এটা আমার কথা নয়, আমরা নিরপরাধ—আপনি মুক্ত হলে আমরা খুশি হব। নৃপেনবাবু বলেছেন, আমার বহিষ্কারের জবাব দেবে পশ্চিমবঙ্গ, ত্রিপুরার জনগণ, 'জ্যোতি বসুর বিচার চাই'—বর্তমান, ১৫.৪.৯৪। আপনার বিরুদ্ধে ৬টি অভিযোগ করেছেন। প্রথম হচ্ছে, ইউ আর করাপ্ট, ইউ আর ইনডালজিং নেপোটিজিম, ইউ আর পলিটিসাইজিং দি এনটায়ার অ্যাডমিনিস্ট্রেশন অ্যান্ড ইউ আর এনকারেজিং অ্যান্টি-সোশ্যালস।

[3-50 — 4-00 p.m.]

আমরা জানি না যে এখানে আমরা ৩টি বিষয়ে আলোচনা করতে পারি কিনা? এখানে বড় বড় ঘটনা ঘটেছে, যেহেতু আপনারা বি জে পি-র সঙ্গে হাত মিলিয়েছিলেন। বাবরি মসজিদ ডেমোলিশনের ব্যাপারে এখানে আমরা নিন্দা করতে পারি। বউবাজার কেস— রাইটার্স থেকে অল্প দূরে ওই কেসে রশিদ অনেক লোকের প্রাণহানি ঘটিয়েছিল, সি পি এমের দোস্ত বলে আমরা তার নিন্দা এখানে করতে পারিনি, আমরা কোথাও করতে

পারি না। আপনার সেক্রেটারিয়েট, প্রাক্তন সেক্রেটারিয়েট রশিদের কাছে সেবা নিত, সে রেকর্ড পাওয়া গেছে। পুলিশ পার্সোনেল, সিভিল পার্সোনেল, সিভিলিয়ান-আই এ এস অফিসারদের গায়ে হাত দিতে পারেননি। আমরা রিপোর্ট পাইনি আজ পর্যন্ত। টাডা ২৮শে মে শেষ হবে, এমনি শেষ হয়ে যাবে। দ্বিতীয় আইন পাস হয়নি। ওটা পাস হবে না আপনারা এই সুযোগের অপেক্ষায় আছেন, যাতে আপনাদের রশিদ খালাস হয়ে যাবে এবং এর সঙ্গে আরও অনেকে খালাস পেয়ে যাবেন। আমরা তাতে আনন্দিত। টাডার অপব্যবহার হওয়া উচিত নয়। কিন্তু এগুলো করছেন কেন? তাছাড়া প্রকৃত যে আইন আছে সেগুলো কি কার্যকর হতে পারে না? আমরা চাই এর জবাব আপনি দেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা প্রিভিলেজ আসা উচিত। এটা যাতে প্রিভিলেজে আসে জ্যোতিবাবু বলবেন, ডাকাতের সর্দার, চোরের সর্দার, খুনের সর্দার, অ্যাডমিনিস্ট্রেটিভ করাপশনের সর্দার আপনার কাছে অনুমতি চাইছি। একটা কাগজে শুধু নয় আজকে সব কাগজে বেরিয়ে গেছে। ওই কার্টুনগুলো খুব রসিক। এই বাংলায় রসিক জন আছেন, এরা আপনাকে বাঘ বানিয়েছেন, সব খেয়ে ফেলছেন। আপনি খাবেন, কিন্তু গোটা বাংলাকে খেলে চলবে না। আপনার এককালের সহকর্মী, নৃপেনবাবুর প্রশংসা করে আপনাকে এখানে বক্তৃতা করতে শুনেছি। আজকে তিনি যে অভিযোগগুলো তুলেছেন আপনার বিরুদ্ধে, এখানে তার যথাযথ উত্তর দেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার এক্তিয়ারে আছে, আমাদের চিফ মিনিস্টার সকলের চিফ মিনিস্টার, খালি সি পি এমের চিফ মিনিস্টার নয়, আমরা প্রিভিলেজ আনতে চাই, আজকে আপনি এটা অনুমতি দেবেন কিনা সেটা আমাদের বলুন। চিফ মিনিস্টারের দায়িত্ব আছে। আমি একটা কথা বলে নিয়েছি মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে স্যাংটিটি বলে কিছু নেই। এই যে পরীক্ষাগুলো হল এই ব্যাপারে আমি বলেছিলাম যে আপনি জবাব দিয়ে যান। কিন্তু আপনি বলেছিলেন যে, আপনি জানেন না। আপনি এই প্রশ্নগুলোর তদন্ত করে দেখবেন। হায়ার সেকেন্ডারি এবং সেকেন্ডারির প্রশ্ন ফাঁস হয়ে গেল। প্রশ্ন ফাঁস যদি প্রমাণ হয়ে যায়, তাহলে ওই একজামিনেশনের কোনও দাম থাকে না। সেই সময় আমরা আন্দোলন করিনি, কারণ সাড়ে তিন-চার লক্ষ পরীক্ষার্থীর পরীক্ষা বরবাদ হয়ে যাক সেটা আমরা চাইনি। আপনার কাছে জবাব চাই এই যে প্রশ্নপত্র ফাঁস হল তারজন্য কারা দায়ী, কি ব্যবস্থা নিচ্ছেন? এডুকেশন ডিপার্টমেন্টের আধ ডজন মন্ত্রী আছেন—এদের কার কি দায়িত্ব, কবে পদত্যাগ করবেন এই জিনিস আজকে জানতে চাই। সবশেষে আপনার প্রশাসনকে দলীয় কাজে নিযুক্ত করে আজকে গোটা প্রশাসনকে সি পি এমের তাবেঁদার করে এই রাজ্যে যে একদলীয় শাসন ব্যবস্থা কায়েম করার চেষ্টা করতে চাইছেন আমি তার বিরোধিতা করে এবং আপনি শেষ ১৮ এবং ১৯ নম্বর দাবির ব্যয় বরাদ্দের প্রস্তাব উত্থাপন করেছেন, তার বিরোধিতা করে আপনাকে আমি সদা সতর্ক করে দিতে চাই—সাধু সাবধান।

**শ্রী দীপক মুখার্জি ঃ** স্যার, সাধারণ অবস্থায়, সাধারণভাবে নির্বাচনের সময়ে যারা কর্মে তৎপরতা দেখান—প্রখ্যাত সমাজ বিজ্ঞানি মরিস ডোভার ওদের বলেছিলেন, ককাস

বা চক্র। সেই চক্রান্তকারীদের কথা শুনলাম। স্যার, আমি কথা বলতে বলতে এগোবো। আমি যে কথা দিয়ে শুরু করতে চাই স্যার, সেটা হচ্ছে ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার যাত্রা শুরু করে তাদের ৩৬ দফা কর্মসূচি নিয়ে। সেই কর্মসূচির ১ম দফা ছিল যে আমলাতন্ত্রের উপর পরিপূর্ণ নির্ভরতার অবসান এবং প্রতিটি স্তরে জনগণের সহযোগিতা গ্রহণ করার পদ্ধতি চালু করা। আজকে আমরা এখানে আলোচনা করছি, এই চতুর্থ বামফ্রন্ট সরকার সেই কাজে কতদূর সফল। সেই আত্মবিশ্বাস মাননীয় মুখ্যমন্ত্রীর বাজেটের মধ্যে প্রতিটি ছত্রে ফুটে উঠেছে। আমি সেজন্য মাননীয় মুখ্যমন্ত্রীর এই বাজেট বরাদ্দের দাবিকে পরিপূর্ণ সমর্থন করে দুই-একটি কথা এখানে উল্লেখ করতে চাই। স্যার, আপনি জানেন যে আমাদের আমলাতন্ত্র যে ঔপনিবেশিক ধারা নিয়ে এসেছে এবং তার সাথে সাথে যেটা আছে রুলস অফ বিজনেস সেটার খুব একটা পরিবর্তন ঘটেনি। কিন্তু দরকার যেটা ছিল—আমরা এটা জানি, পশ্চিমবঙ্গ সরকার শুধু বাজেটই তৈরি করেনি, এই পদ্ধতির পরিবর্তনই বড় কথা—সেটা হচ্ছে দৃষ্টিভঙ্গির পরিবর্তন করা। সেই কাজে আমরা সফল হয়েছি কিনা সেটা প্রমাণিত হবে যে আমরা সেই সম্পর্কে তথ্য ও যুক্তির উপস্থাপনা করতে পেরেছি কিনা তার উপর। স্যার, এখানে কমরেড লেনিনের নাম উল্লেখ করতে চাই। লেনিন আমলাতন্ত্রকে দুই ভাগে ভাগ করেছেন। প্রথমত, তার নেচার হচ্ছে রিপ্রেসিভ, আরেকটা হচ্ছে যে ইকনোমিক অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপারেটাস নিয়ে আমলাতন্ত্রের উপস্থিত থাকা।

আমাদের মার্কসবাদ একথা বলে না যে, আমরা সবকিছু রাতারাতি বদলে দেব ; একথা বলে না যে, পশ্চিমবঙ্গ এই কাঠামোর মধ্যে এই ব্যবস্থার মধ্যে এককিছু পাল্টে দিতে পারব। একথা মনে রেখে আমরা মনে করি, জনগণের ব্যাপক অংশগ্রহণের মধ্যে দিয়ে জনগণবিরোধী যে অ্যাপারেটাস তাকে কাজে লাগানো সম্ভব, তার চাপ কমানো সম্ভব। তারজন্য মার্কসবাদ বা লেনিনবাদের আশ্রয়ে না গিয়েও বুর্জোয়া সমাজ-বিজ্ঞানিদের আশ্রয়েই সেটা খুঁজে পাব। পশ্চিমবঙ্গে বার বার আমরা পঞ্চায়েত নির্বাচন করেছি। মুখ্যমন্ত্রীর নেতৃত্বে , বামফ্রন্টের নেতৃত্বে বারবার করে যে পৌর নির্বাচন হয়েছে সেদিকে দৃষ্টি এড়িয়ে যাবার কথা নয়, কিন্তু ওরা কিছু দেখব না বলে ঠিক করেছেন, পশ্চিমবঙ্গের ভাল কিছু দেখব না বলে ঠিক করেছেন। ওদের একটিই কথা—জ্যোতি বসুর বিরোধিতা। যত পারেন মুখ্যমন্ত্রীর বিরোধিতা করুন, কিন্তু সেটা করতে গিয়ে পশ্চিমবঙ্গে ভাল যেসব কাজ তার বিরোধিতা করছেন এবং তার মধ্যে দিয়ে দেশবাসীর বিরোধিতা করছেন। তারজন্য বাস্তবতার দিকে তাকিয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, আপনি হাউসে জয়নাল সাহেবকে কান টেনে নিয়ে এসে কিছু শোনান ; কারণ কান টেনে না আনলে তিনি কিছু শুনতে পান না। কাজেই জয়নাল সাহেবকে যদি সত্যটা শোনাতে চান তাহলে কান টেনে ধরুন। ওদের সময় বিকেন্দ্রীকরণ বলতে কি করা হয়েছিল? তখন জেলায় জেলায় মন্ত্রিসভার বৈঠক হত এবং সেখানে স্পট ডিসিসন হত। মুরারে কেন্দ্রের বিধায়ক ডাঃ মোতাহার হোসেন সাহেব এখানে বসে রয়েছেন, উনি আমাকে ক্ষমা করবেন, আপনি জানেন, সেই সময় প্রশাসনকে

ওরা এমন জায়গায় নিয়ে গিয়েছিলেন যারজন্য আই জি রঞ্জিৎ গুপ্তকে উনি স্যার বলতেন। উনি যদি চান, আমি তার রেফারেন্স দেব। সে সময় মুখ্যমন্ত্রী দপ্তরকে গোয়েন্দা দপ্তরে পরিণত করা হয়েছিল। তখন পুলিশ কমিশনার ছিলেন নিরুপম সোম। তাকে নিয়ে সেই সময় চল্লিশ জনের একটা সেক্রেটারিয়েট তৈরি হয়েছিল, সেখানে এম এল এদের বিরুদ্ধে গোয়েন্দাগিরির দায়িত্বে ছিলেন নিরুপম সোম। জয়নাল সাহেব তখন ক্যাবিনেট মন্ত্রী ছিলেন। আমি ওয়াংচু কমিশনের রিপোর্টই শুধু নয়, সব তথ্য নিয়ে পরিপূর্ণ দায়িত্ব নিয়ে বলছি, আপনিও সব জানেন, সিদ্ধার্থবাবু দু-চার ঘন্টা ঘুমাবেন বলে মুখ্যমন্ত্রীর ঘরের সঙ্গে একটা অ্যান্টি চেম্বার তৈরি হয়ে গেল। আমরা সংগঠন তথ্যে একটি কথা জেনেছি যে, নেতৃত্ব যদি দক্ষ, সফল এবং গতিশীল না হয় তাহলে সেই প্রশাসন জনগণের পক্ষে যাবার আশা দূরাশামাত্র। যে প্রশাসন মুখ্যমন্ত্রীর দু-চার ঘন্টা ঘুমাবার জন্য ঐভাবে অ্যান্টি চেম্বার তৈরি করতে পারে সেই প্রশাসন কিভাবে চলত সেটা সবাই বুঝতে পারছেন। এখানে বিকেন্দ্রীয়করণের কথা উঠেছে, কিন্তু ওরা পঞ্চায়েত বা পৌরসভার হাতে ক্ষমতা দেবার কথা ভাবতেও পারতেন না, আমলাতন্ত্রের উপর জনগণের চাপ সেটা তারা সহ্য করতে পারতেন না। কিন্তু আমরা বলি, আমলাতন্ত্রের উপর কড়া নজর রাখতে হবে, জনগণের স্বার্থে প্রশাসনেকে সক্রিয় করতে হবে। আমাদের দেশে ওয়েস্ট মিনিস্টার মডেলকে আমরা অনুমোদন করেছি এবং সেই ঐতিহ্যকে বহন করে চলেছি, যারজন্য দেশের মানুষকে প্রশাসনের সঙ্গে যুক্ত করা যায়নি। এর বিরূপ প্রতিক্রিয়া সম্পর্কে আমি রুইস, ল্যাকসির নানা মন্তব্যের উদ্ধৃতি দিতে পারি। ওদের সবাই তো টুকে পাশ করে এসেছেন, লেখাপড়া কিছু করেছেন কিনা জানি না। ১৯৭২ থেকে ১৯৭৭ সালের প্রশাসন নিয়ে আমি কথা বলতে গিয়ে বলছি যে, তখন মুখ্যমন্ত্রী আই জি রঞ্জিৎ গুপ্তকে নিয়ে, স্বরাষ্ট্র সচিব বিশ্বরূপ মুখার্জিকে নিয়ে নির্বাচনে রিগিং-এর ব্যবস্থা করেছেন। এভাবে ওরা আমলাতন্ত্রকে জনবিরোধী করে তুলেছিলেন। আজকে তাদের নিয়েই আমাদের কাজকর্ম করতে হচ্ছে। তারা পকেটে 'মিসা', ডি আই আর ইত্যাদি দমন-পীড়নমূলক আইন নিয়ে কাজ করেছেন, কিন্তু আমাদের মুখ্যমন্ত্রী রাজ্য চালাচ্ছেন মানুষকে ভালবেসে তাদের সঙ্গে নিয়ে।

[4-00 — 4-10 p.m.]

মানুষের উপর বিশ্বাস রেখে। এটা করা সম্ভব এটা আপনারা জানেন না। এটা হচ্ছে বলেই আপনাদের আতঙ্ক। এত বেশি মানুষের উপর ভরসা করে প্রশাসন চলছে বলেই আপনাদের আপত্তি। হ্যাঁ, কিছু কৃতিত্ব আপনাদের আছে, এটা আমি বলতে চাই। আপনারা জানেন আপনারা কিছু বিকেন্দ্রীকরণ করেছিলেন। একটা তো বললাম, জেলায় জেলায় মন্ত্রী সভার বৈঠক। আর একটা করেছিলেন থানায় থানায় মিসা কমিটি। কংগ্রেসের যুব নেতা, ছাত্র যুবকদের নিয়ে কংগ্রেসের গুন্ডাদের নিয়ে ছোট ছোট কমিটি করা। সুদীপবাবু বলতে পারবেন, তখন তিনি যুব নেতা ছিলেন। সেখানে বসে ঠিক হত কাকে কাকে মিসায় গ্রেপ্তার করা হবে। এই রকম বিকেন্দ্রীকরণ সেই সময় হয়েছিল। এটা আপনারা অস্বীকার করতে

পারবেন না। আমি মনে করি এই গণতান্ত্রিক ব্যবস্থায় ওরা যে ভাবে রাজত্ব চালিয়েছে সেটা বলতে গেলে অনেকক্ষন বলা যাবে, এই বিষয়ে আমি আর সময় নষ্ট করতে চাই না। এবারে আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে আমাদের রাজ্যে শিল্পায়ন হচ্ছে, ডিস্ট্রিক্ট লেভেল অ্যাডমিনিস্ট্রেশন গুরুত্বপূর্ণ হয়ে উঠছে। এখন জেলা শাসক এবং জেলা প্রশাসনের কর্ম তৎপরতার প্রশ্ন গুরুত্বপূর্ণ হয়ে দেখা দিয়েছে। কেন্দ্রীয় সরকারের বাধা বঞ্চনা এই সব অতিক্রম করে, আই এম এফ এবং বিশ্বব্যাঙ্কের চাপে লাইসেন্সিং পলিসি উঠে যাওয়ায় তার সুযোগ নিয়ে শিল্পায়নের পথে বাধা থাকা সত্ত্বেও যেভাবে মাননীয় মুখ্যমন্ত্রী এগিয়ে যাচ্ছেন সেটা সত্যিই ধন্যবাদ যোগ্য। এই ব্যাপারে সোমনাথবাবু প্রচন্ড ভাবে চেষ্টা চালিয়ে যাচ্ছেন, যার জন্য আপনারা তার বিরুদ্ধে নানা আক্রমণ করলেন। আপনারা জানেন এখানে ১৯৫৬ সালে পল অ্যাপ্‌লবি এসেছিলেন। তিনি এখানে অ্যাডমিনিস্ট্রেটিভ -রিফর্মসের উপর কিছু রিপোর্ট দিয়েছিলেন। এই মুহূর্তে মাননীয় মুখ্যমন্ত্রীকে বিবেচনা করতে বলব যে যেখানে আমলাতন্ত্র আছে সেখানে তাদের পরিপূর্ণ ডেলিগেশন অফ অথরিটি হোক, তাদের উপর ডেলিগেশন অফ রেসপনসিবিলিটি দেওয়া হোক। এখনও পর্যন্ত আমাদের যে রুলস অফ বিজনেস আছে তাতে সেই সমস্ত লাল সুতোর ফাঁস যদি না আমরা অতিক্রম করতে না পারি তাহলে আমরা যে আকাঙ্খা করছি সেই লক্ষ্যে আমরা পৌঁছাতে পারব না। আমি সেই বিষয়ের প্রতি নির্দিষ্ট ভাবে দৃষ্টি নিক্ষেপ করতে চাই। আমাদের ল্যান্ড একুইজিশন ডিপার্টমেন্ট আছে। শিল্পায়ন হচ্ছে, ওই বিভাগে যে সমস্ত কর্মচারী আছে—আমি কাউকে দোষারোপ না করে বলছি—তাদের মধ্যে একটা বাড়তি গতি আনার প্রয়োজন আছে। এখন ল্যান্ড অ্যাকুইজিশন হচ্ছে, যারা ক্ষতিগ্রস্ত হচ্ছে তারা যদি তাদের জমির দাম না পায়, সময় মতো পায় তাহলে তাদের সেই বিক্ষোভ সরকারের বিরুদ্ধে পুঞ্জিভূত হতে পারে। ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশন দক্ষ এবং সবল যদি না হয় তাহলে কিছু করা যাবে না। সাধারণ ভাবে আমি আগেই বলেছি ঔপনিবেশিক চিন্তাধারায় তারা যেটা চায় তা হল অহংকার এবং এলিটিজিমের বশবর্তী হয়ে গৃহের উচ্চ চূড়ায় বসে শাসন চালাতে চায়, শাসন চালানোর চেষ্টা করে থাকেন। সাধারণ কর্মী এবং অ্যাডমিনিস্ট্রেশনের মাথায় যারা থাকেন তাদের মধ্যে একটা দূরত্ব তৈরি হয়। সেই দূরত্ব মূল গতিকে রোধ করে। শিল্পায়নের দিকে তাকিয়ে এই বিষয়ে বিশেষ গুরুত্ব দিতে হবে। ক্ষমতার বিকেন্দ্রীকরণ হয়েছে। স্যার, আপনি দেখবেন অনেক চেষ্টা থাকা সত্ত্বেও ব্লক প্রতি ৪ জন সাব অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার থাকার কথা, সেখানে কলকাতার কাছাকাছি কিছু জায়গায় আছে, বাকি জায়গায় নেই। সেখানে কলকাতা থেকে দূরে বলে যেতে চান না। এইগুলি স্থানীয় প্রশাসনের ক্ষেত্রে একটা দুর্বলতা দেখা দেয়। পরিকাঠামো উন্নয়নের কথা বাজেটে বলা হয়েছে। এটাকে সঠিক ভাবে করতে হলে ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশন এবং ব্লক অ্যাডমিনিস্ট্রেশনের মধ্যে আরও ইঞ্জিনিয়ার দেওয়ার দরকার আছে। পি ডব্লু ডি-তে অনেক ইঞ্জিনিয়ার আছে, এখানে সেখানে তারা ছড়িয়ে ছিটিয়ে আছে। কার কি কাজ তারা জানেন না। তাদের সকলকে যুক্ত করে কাজে লাগাতে হবে। তাদের সকলকে খুঁজে বার করে কাজ করানোর চেষ্টা করতে হবে। সাফল্য

অনেক আছে, সেই দিকে আর যাচ্ছি না। আমার এখানে যেটা বলার কথা সেটা বলি। কাকদ্বীপ এবং বারুইপুর দুটি মহকুমা এই সরকারের আমলে ঘোষিত হয়েছে। এইগুলি চালু করার ক্ষেত্রে বাধা রয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় যখন জবাবি ভাষণ দেবেন তখন এই মহকুমা চালু করার ক্ষেত্রে কি কি বাধা আছে সেইগুলি যদি বলেন তাহলে আমরা আশ্বস্ত হতে পারি। এই বামফ্রন্ট সরকার নতুন মহকুমা চালু করার ক্ষেত্রে, নতুন জেলা ভাগ করার ক্ষেত্রে অনেক দূর অগ্রসর হয়েছে। প্রয়োজন ভিত্তিক মর্যাদা দিয়ে ভাগ করার চেষ্টা করছে। কিন্তু এই ক্ষেত্রে হাইকোর্টের বাধা আছে। এই বাধা থাকবে এবং এই বাধাকে আমাদের অতিক্রম করতে হবে। পাশাপাশি মানুষের কাজ করতে গেলে কংগ্রেসের বাধাও বাধা। স্যার এখানে ফ্যামিলি কোর্ট চালু হল অনেক কাঠখড় পুড়িয়ে। ফ্যামিলি কোর্টের চেয়ারম্যান, সত্য নারায়ণ গাঙ্গুলির উপরে কংগ্রেসের অশোক দেব আক্রমণ করলেন, তার মাথা ফাটিয়ে দিলেন। এইভাবে ওরা সব জায়গাতেই গুন্ডামি করছে, আবার এখানে নানা কথা বলছে। ওদের কথা বলতে গেলে অনেক কিছুই বলা যায়। ওদের প্রচারসর্বস্ব নেত্রী থানার মধ্যে ঢুকে পুলিশের চেয়ার টেনে নিয়ে কদর্য ভাষায় প্রশাসনকে গালাগালি দিয়েছে। অর্থাৎ প্রশাসনের মধ্যে যে আত্মবিশ্বাস তাকে তলানিতে নামিয়ে আনার জন্য এইসব প্রচেষ্টা করে যাচ্ছে। কিন্তু কথা হচ্ছে, এইসব কাজ যখন ওরা করেন তখন পশ্চিমবঙ্গের অধিবাসী হিসাবে আমাদের মাথা হেঁট হয়ে যায়। আমাদের এখানে ফ্যামিলি কোর্ট বসানো হল, তার দ্বারা কিছু সমস্যা সমাধান হবে। সেখানে দেখা গেল বিচারপতিকে আক্রমণ করা হল এইসব করে কি বুঝেছেন জানি না। তবে এনিয়ে যখন জয়নাল সাহেব কথা বলেছেন, তখন সহজেই বোঝা যায় তিনি কাদের নিয়ে কথা বলছেন, কারও এটা বুঝতে অসুবিধা হয় না। এখানে ভিজিলেন্স কমিশন তৎপরতার সঙ্গে কাজ করছে। ভিজিলেন্স কমিশনে কমিশনকে কম্পিউটার দিয়ে সাহায্য করা হচ্ছে এবং আগের থেকে অনেক বেশি পরিমাণে কেস নিষ্পত্তি হয়েছে। আমরা জানি এই ব্যবস্থায়, এই দুর্নীতিগ্রস্ত ব্যবস্থাপনায় দিল্লিতে যে সরকার বসে আছে, তাদের মাথার চুল থেকে পায়ের নখ পর্যন্ত দুর্নীতিগ্রস্ত। তারা এই দুর্নীতিতে সাহায্য করছে বলেই আজকে সারা দেশের মানুষ তাদের ত্যাগ করেছে। তারা মেকানিক্যালি, যান্ত্রিকভাবে এই ব্যাপারে এগোতে চাইছে। এখানে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মাঝে মাঝে যে কথাটা বলেন, ওদের নেতা, বিরোধী দলের নেতা বিরোধিতা করেন বিরোধী দলের নেতা হিসাবে মাইনে পান বলে। টাকা পেলেই কি বিরোধিতা করতে হবে? এখানে ভাল তো কিছু আছে। আমাদের এখানে ভিজিলেন্স কমিশন কাজ করছে। আপনারাই বলুন তো, দিল্লিতে কোনও দুর্নীতিগ্রস্ত আমলা শাস্তি পেয়েছে? কোনও দুর্নীতিগ্রস্ত মন্ত্রীকে আপনারা শাস্তি দিতে পেরেছেন? কেন্দ্রীয় মন্ত্রী চিদাম্বরম, যাকে মন্ত্রিসভা থেকে বার করে দিয়েছিলেন, তাকে আবার টেনে আনলেন। আপনারা গোটা দেশের রাজনীতিকে ক্রিমিন্যালাইজেশন করে দিচ্ছেন, একটা পলিটিক্যাল লুম্পেনিজম করছেন। সমস্ত অপরাধীদের জড়ো করে প্রশাসনের উপরে চাপ সৃষ্টি করে প্রশাসনকে নির্বীজ করতে চাইছেন একেই তো এরা নড়তে চায় না, তার উপরে এইভাবে চাপ সৃষ্টি করে জগদ্দল পাথরের মতো

করে রাখতে চাইছেন। নগরপালিকা বিলের কথা বলে, প্রয়াত রাজীব গান্ধী এটা করেছেন বলে, বাজার গরম করেন। তাতে কি দেখেছি? জেলা শাসকের সঙ্গে কথা বলবেন। তাহলে তো সুবিধা হয়। কারণ দিল্লির সাথে কম্পিউটারের মাধ্যমে যোগাযোগ করে সব রকম দমনপীড়ন মূলক কাজকর্ম তাহলে চালানো যাবে, বুর্জোয়া অ্যাডমিনিস্ট্রেশন চালানো যাবে। কিন্তু আপনারা পশ্চিমবাংলাকে একটু বিচার করবেন। এখানে নিয়মিত নির্বাচন হচ্ছে। নির্বাচন প্রক্রিয়াকে একটু বিচার করবেন। সব মিলিয়ে গোটা বাজেট ভাষণের মধ্যে মাননীয় মুখ্যমন্ত্রী চার-ছয় লাইনের চুমুকে যে কথা বলেছেন, শিক্ষামূলক কথা বলা হয়েছে ঐ লাইনের মধ্যে, ইন বিটুইন দি লাইন্‌স। এগুলো যদি ওরা পড়তে পারতেন তাহলে ভাল হত। ওরা বুঝতে পারছেন, দেওয়ালের লিখন কি। জয়নাল সাহেব আমাদের এখানে পঞ্চাশ মিনিট ধরে কানের বিরক্তি ঘটিয়ে গেলেন। আমরা জানি যে আমাদের প্রশাসনের অনেক কাজ বাকি আছে। প্রশাসনকে আরও জনমুখী করতে হবে এবং তা করতে গেলে প্রশাসনে যারা আছেন, তাদের উপযুক্ত ট্রেনিং দেওয়া প্রয়োজন। অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রেনিংয়ের কাজটি গুরুত্ব দিতে হচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রীর বাজেট বক্তৃতার মধ্যে প্রতিফলিত হয়েছে জনগণ বিরোধী যে ব্যবস্থা এখানে ছিল, তাকে সামলে রেখে মানুষের স্বার্থে ব্যবহার করার মতো এই প্রশাসনিক কাঠামোকে ব্যবহার করে, এই রুলস অফ বিজনেসকে ব্যবহার করে সমস্ত ব্যবস্থাপনাকে আমূল পরিবর্তন না করে যা করা অসম্ভব—তা মনে প্রাণে আঠারো বছর ধরে আন্তরিকতার সাথে মানুষের বিশ্বাস রেখে, মানুষের উপরে আস্থা রেখে আমরা চালাচ্ছি। কংগ্রেসের এটা দেখে লজ্জা হচ্ছে। কিন্তু ওরাও চালাতে পারতেন। ওরা পারেননি। এরজন্য আমরা বামপন্থী হিসাবে গর্ববোধ করি। কিন্তু আমাদের সাথে সাথে কংগ্রেসেরও গর্ববোধ করা উচিত যে, এই ভাবে চালানো সম্ভব। কারণ ওদের রাজ্য চালাবার অভিজ্ঞতা আগেই হয়েছে। তারা ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এবং তার আগে রাজ্য চালিয়েছেন। আমি আগের কথা আর বলছি না। সব চেয়ে কলঙ্কজনক অধ্যায় ছিল সেটা আমাদের বার বার বলতে হবে। সেই সময় দাঁড়িয়ে আপনারা চেয়েছিলেন—নিয়োগ করবেন এবং সেই নিয়োগের জন্য রাইটার্সে সিদ্ধান্ত নিলেন প্রিয়রঞ্জন দাসমুন্সিকে চেয়ারম্যান করার।

[4-10 — 4-20 p.m.]

আর আজকে আপনারা প্রশ্ন করছেন, সোমনাথ চ্যাটার্জিকে কেন ডব্লু বি আই ডি সি-র চেয়ারম্যান করা হল। এতো আপনাদের আক্রোশ হচ্ছে। যাই হোক আপনারা প্রিয় রঞ্জন দাসমুন্সিকে চেয়ারম্যান করার পর দেখা গেল আর বাছাই করতে না পারার ফলে ১০ লক্ষ দরখাস্ত পড়ে রইল চাকরি দেবার নাম করে। এসব তো আপনাদেরই কীর্তি। এই সব করতে আপনারা প্রশাসনকে রাজনীতিকি করণের জন্য লুম্পেনাইজেশন এবং ক্রিমিনালাইজেশন করার সমস্ত কাজ করলেন। তার থেকে মুক্ত করে প্রশাসনকে জনস্বার্থে ব্যবহার করা খুব কঠিন এবং দুরূহ কাজ এটা আমি বার বার বলছি। সেই দুরূহ কাজ সমাধা করার জন্য আন্তরিকতা নিয়ে এবং নিষ্ঠা নিয়ে বর্তমান বামফ্রন্ট সরকার কাজ

করছেন। তাই এই বাজেট বক্তৃতা এবং বরাদ্দকে সমর্থন করে এবং কংগ্রেস (ই)-র আনা সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ কবছি, ধন্যবাদ।

**মিঃ স্পিকার ঃ** ইয়েস, মিঃ মোতাহার হোসেন, হোয়াট ইজ ইয়োর পার্সোনাল এক্সপ্লানেশন?

**ডাঃ মোতাহার হোসেন ঃ** স্যার, যে বক্তব্য আমাদের বিরোধী দলের সদস্য রাখলেন তাতে আমার মনে হল তার মাথার গড়বড় হয়ে গেছে, খারাপ হয়ে গেছে আবোল-তাবোল বলতে আরম্ভ করেছেন। তিনি বলছেন যে, আমি যখন স্বরাষ্ট্র দপ্তর দেখতাম তখন নাকি আই জি-কে 'স্যার' বলে সম্বোধন করতাম। স্যার, আমি জানি না উনি তখন ওখানে চা-টা বইতেন কি না। উনি যেটা বলেছেন, সেটা মিথ্যা এবং উদ্দেশ্যপ্রণোদিত এবং এটাকে এক্সপাঞ্জ করা হোক। আমাদের কাজকর্ম কিভাবে হত তা এখন যিনি মুখ্যমন্ত্রী তিনি ভালোভাবে বলতে পারবেন। উনি না জেনে শুনে আমাদের সম্পর্কে অসত্য কথা বলছেন এবং এইভাবে হাউসকে মিসলিড করছেন। এটা বলার জন্য আপনার কাছে এক্সপাঞ্জের দাবি করছি।

**মিঃ স্পিকার ঃ** কোন অনারেবল মেম্বারকে ব্যক্তিগতভাবে আক্রমণ না করলে ভালো হয়। অনেক কিছু বলার স্কোপ আছে। কিন্তু ব্যক্তিগত ভাবে আক্রমণ কেন করবেন, এটা ঠিক নয়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর ১৮ এবং ১৯ নম্বর দাবির অধীনে যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে সমস্ত কাট মোশন এসেছে সেগুলোকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। স্যার, সরকার পক্ষের দৈন্য অবস্থা দেখে খুব লজ্জা লাগছে। মুখ্যমন্ত্রীর বাজেট নিয়ে সরকার পক্ষ থেকে সাধারণত যারা বক্তব্য রাখেন, তারা বেশির ভাগই গুরুত্বপূর্ণ বক্তা। এখানে দীপকবাবু বক্তব্য রাখলেন, আমি তাকে ব্যক্তিগতভাবে আক্রমণ করতে চাই না। কিন্তু তিনি এখানে না জেনে সবজান্তার ভান করলেন। ফলে এই রকম না জানা লোকেদের দিয়ে বক্তব্য করালে যা ঘটার তাই ঘটেছে। তিনি মুখ্যমন্ত্রীর পক্ষে বক্তব্য রাখলেন। আজকে এটা মুখ্যমন্ত্রীর সৌভাগ্য বলুন বা রাজ্যের দুর্ভাগ্যেই বলুন, তিনি সব থেকে বেশি সময় ধরে এই দপ্তরের ব্যয় বরাদ্দের দাবি পেশ করছেন—এটা নিয়ে ১৯ বার। স্যার, আমাদের রাজ্যের মানুষ অনেক কিছু দেখেছে। বাংলার বাঘ দেখেছে, বাংলার দাতা কর্ণ দেখেছে, বাংলার রূপকারকেও দেখেছে। কিন্তু বাংলার লোকেরা ভোগী দেখেননি। আমরা জ্যোতিবাবুকে দেখলাম বাংলার ভোগী মুখ্যমন্ত্রী হিসাবে। যদিও প্রশাসনকে জনমুখী করার কথা বলা হয়। কিন্তু এই মুখ্যমন্ত্রীকে আমি জানি না, হিপক্র্যাট বললে খুব বেশি বলা হয় কি না। একদিকে উনি কাজের পরিবেশের কথা বলেন, আর একদিকে উনি বলেন, সমালোচনা করে, কাজ করতে বলব কাকে? চেয়ারকে? আবার দেখি, উনি কাজের সময় নেতাজি ইন্ডোর স্টেডিয়ামে সরকারি কর্মচারিদের কাছে ভাষণ দেন, কাজের কথা

বলেন, এইভাবে কাজের পরিবেশ ফিরিয়ে আনা যায় না। এরা প্রায়ই দুর্নীতির কথা বলেন, নিজেদের সাফাই গাওয়ার চেষ্টা করেন, এরা বলেন কংগ্রেস আমলে কি হয়েছে। কংগ্রেস আমলে ভেজালদার বলে যাকে আমরা কোমড়ে দড়ি দিয়ে ঘুরিয়ে নিয়ে যাই, যাকে আমরা জেলখানায় পুরি, তাকেই আবার দেখছি আপনাদের আমলে কলকাতার শেরিফ করে দিয়েছেন। এই যে এখানে মাননীয় বুদ্ধদেববাবু বসে আছেন, আপনাদের যে কয়েকজন মন্ত্রী আছেন, তার মধ্যে বুদ্ধদেববাবুকে দেখেছি উনি আমাদের সঙ্গে আলোচনা-টালোচনা করেন। উনি তো বলেছেন, চোরেদের ক্যাবিনেটে আমি থাকতে চাই না, চোরেদের ক্যাবিনেট থেকে বেরিয়ে যেতে চাই। যেখানে মন্ত্রী বুদ্ধদেব বাবু বলেন চোরেদের ক্যাবিনেট থেকে বেরিয়ে যেতে চান, এর পরেও আপনারা দুর্নীতির কথা বলেন? যাদের লজ্জা থাকে শুনেছি, তারা রাস্তা দিয়ে যেতে পারে না, আপনাদের হচ্ছে দু কান কাটা, আপনাদের তাই কোনও লজ্জা-টজ্যা নেই। আজকে জিরো আওয়ারে তো বলেছি, নৃপেন বাবু তো চোখে আঙুল দিয়ে দেখিয়ে দিয়েছেন, আপনাদের দুর্নীতির অবস্থাটা, পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী দুর্নীতিগ্রস্ত। কংগ্রেসিদের আপনারা সমালোচনা করেন, সিদ্ধার্থবাবুর আমলে অভিযোগ উঠেছিল, জনসাধারণ দুর্নীতির অভিযোগ নিয়ে অ্যাপিল করেছিল, সেই সময় ওয়াংচু কমিশন বসেছিল, আপনাদের যদি ক্ষমতা থাকে, মুখ্যমন্ত্রীর যদি ক্ষমতা থাকে তাহলে ওয়াংচু কমিশন এর মতো একটা কমিশন বসান, আপনাদের যদি সাহস থাকে তাহলে ব্যবস্থা নেবেন। আপনাদেরই পুলিশ কমিশনার বলছে, বই লিখে বলছে,—পরে একটা বিষয়ে আবার অস্বীকার করেছিলেন— দুর্নীতি এত বেড়ে গিয়েছে যে এটা এখন স্টাইল হয়ে গেছে—দুর্নীতিটা। আমরা কংগ্রেসিবা বললেই সেটা দোষ হয়ে যায়? বুদ্ধদেববাবু যখন বললেন, তখন দোষ হয় না নৃপেন বাবু বললেই দোষ হয়ে যায়? বুদ্ধদেব বাবু বলেছিলেন, চোরেদের ক্যাবিনেট থাকতে চান না, বিদ্যাসাগর বলেছিলেন, কানাকে কানা বলব না, চোরকে চোর বলব না, দুর্নীতিকে দুর্নীতি বলব না? বুদ্ধদেববাবু তো মন্ত্রী থেকে পদত্যাগ করেছিলেন, আমরা সেখানে সরকারের সমালোচনা করছি, প্রতিকার চাইছি। আজকে আপনারা বলেছেন, আপনাদের সরকার নাকি প্রশাসনকে গণমুখী করেছে, ১৮ বছর-এর বামফ্রন্টের আমলে অফিসে গিয়ে সরকারি কর্মচারিদের ঘুষ না দিলে কোনও কাজ হয় না, আপনারা তো ১৮ বছর ধরে সরকার চালাচ্ছেন কেন, এক একটা অফিসে গিয়ে সরকারি কর্মচারিদের ঘুস না দিলে কাজ পাওয়া যায় না? রেশন অফিস থেকে আরম্ভ করে গান লাইসেন্স পর্যন্ত সব জায়গায় কো-অর্ডিনেশন কমিটির লোক রেখে ভর্তি করে দিয়েছেন, সেখানে তো পয়সা না দিলে কোনও কাজ পাওয়া যায় না। আজকে সেখানে দুর্নীতি এমনভাবে বাসা বেঁধেছে কো-অর্ডিনেশন কমিটির লোকেরা এমনভাবে পোস্টিং হয়ে রয়েছে ঘুষ না দিলে কাজ হয় না। ১৮ বছর পরে বলছেন, সরকারি অফিসে ঘুষ দেওয়া বন্ধ করেছেন, আমি জানি আপনারা সেটা পারবেন না। সরকারি অফিসে দুর্নীতি আপনারা বন্ধ করতে পারবেন না। দুর্নীতিগ্রস্ত কর্মচারিরা জানেন কো-অর্ডিনেশন কমিটির ছাপ নিয়ে যদি থাকা যায় তাহলে মুখ্যমন্ত্রী পর্যন্তও তাদের কেশাগ্র স্পর্শ করতে পারবেন না।

[4-20 — 4-30 p.m.]

আজকে তারা বেপরোয়া হয়ে পড়ছে। প্রকাশ্যে আজকে তারা ঘুষ খাচ্ছে। এই অবস্থা আজকে সমস্ত জায়গায়। প্রশাসনকে আপনারা কোন পর্যায়ে নিয়ে এসেছেন, একজন বি ডি ও পঞ্চায়েত সমিতির সভাপতির আর্দালির কাজ করছে, ডি এমমি জেলাপরিষদের সভাধিপতির আর্দালির কাজ করছে। ডি এমের নিজের কাজ করার কোনও স্কোপ নেই। জেলা পরিষদের সভাধিপতি যা বলবেন তা ডিটো করা ছাড়া তার আর কোনও কাজ নেই। এই রকম প্রশাসনিক অবস্থা কোনও দিন ছিল! আই পি এস অফিসার আই এ এস অফিসারের বিরুদ্ধে সমালোচনা করছে, আবার আই এ এস অফিসার আই পি এস অফিসারের সমালোচনা করছে এবং তা সংবাদপত্রে বেরোচ্ছে। এটা আগে কোনওদিন তো ছিল না। আমরা দেখছি বাঁকুড়ার এস পি, ডি এমের বিরুদ্ধে বলছে। কোন জায়গাতে আমরা আজকে বাস করছি। ডি এম এবং এস পি এই দুজনের মধ্যে কো-অর্ডিনেশনের অভাব রয়েছে। সমাজবিরোধীরা একপক্ষ যাচ্ছে ডি এমের দিকে, আবার অপরপক্ষ যাচ্ছে এস পি-র দিকে। আজকে ঐ জেলাতে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি ভাগ হয়ে গেছে, তারা এক পক্ষ ডি এমের দিকে আর অপর পক্ষ এস পি-র দিকে। আজকে এই সরকার চূড়ান্তভাবে সরকারি অফিসারদের নিয়ে দলবাজি শুরু করে দিয়েছে। আমরা বললে আবার ওনারা বলেন এটা নাকি আগেই শুরু হয়েছিল। আপনারা ১৮ বছর ধরে ক্ষমতায় থেকে তাহলে কি করছেন? পৌরসভা নির্বাচনের ব্যাপারে কোর্টে একটা কেস চলছে। কিন্তু আজ পর্যন্ত আপনারা একটা ভোটারলিস্ট দিতে পারলেন না। আপনারা বলছেন মিউনিসিপ্যালিটিগুলোতে ভোটার লিস্ট টাঙ্গিয়ে দেওয়া হয়েছে। কেন বুথে বুথে টাঙ্গানো হচ্ছে না? কেন আজকে এস ডি ও-রা বলছে আমাদের কাছে ভোটার লিস্ট নেই? সরকারি অফিসাররা আজকে সি পি এমের ভয়ে আতঙ্কিত, তাই তারা আমাদের কাছে ভোটার লিস্ট দিতে ভয় পাচ্ছে। আজকে সেই সমস্ত সরকারি কর্মচারিরা জানে, শুধু নির্বাচনী বৈতরনী পার করার সুযোগ করে দিলেই, তাদের সমস্ত রকম অপরাধ ক্ষমা হয়ে যাবে, মকুব হয়ে যাবে। আজকে কথায় কথায় মুখ্যমন্ত্রী সভ্য দেশের সঙ্গে তুলনা করেন, ব্রিটিশ সাম্রাজ্যবাদের সঙ্গে তুলনা করেন, তাদের গণতন্ত্রের সঙ্গে তুলনা করেন। কিন্তু সভ্য দেশের সরকার হলে এই সরকার টিকত না। একটা রাজ্য সরকারের বিরুদ্ধে ৭০ হাজারেরও বেশি আদালত অবমাননার কেস রয়েছে, সেখানে এই সরকার কোন লজ্জায় ক্ষমতায় থাকে? যে সরকারের বিরুদ্ধে ৭০ হাজারের বেশি আদালত অবমাননার কেস আছে সেই সরকারের ক্ষমতায় থাকার কোনও নৈতিক অধিকার নেই। আমাদের কেউ কেউ ৩৫৬ ধারা প্রয়োগের কথা বলেছিল বলে আপনারা চিৎকার করেছিলেন। আজকে ভিজিলেন্স কমিশনের রেকমেন্ডেশন অনুযায়ী আপনারা কোনও ব্যবস্থা নিতে পারছেন না। পুলিশ কমিশনার একটা প্রেস কনফারেন্স করে বিবৃতি দিলেন, আই এ এস বা আই পি এসদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার কোনও ক্ষমতা আমাদের নেই। কিন্তু আমরা আই পি এস-দের বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছিলাম।

[4-30 — 4-40 p.m.]

যিনি পববর্তীকালে আপনাদের আমলে আই জি পদ পেয়েছিলেন। বর্ধমানে তখন অ্যাডিশনাল এস পি, কি এস পি ছিলেন বোধ হয়। এক জন আই পি এস অফিসার দুর্নীতির জন্য তাকে কোমরে দঁড়ি বেঁধে অ্যারেস্ট করেছিলেন, কিন্তু আপনাদের আজকে পুলিশ কমিশনার বলেছেন যে আই পি এস-দের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার ক্ষমতা তার হাতে নেই। কংগ্রেস কিন্তু দুর্নীতিগ্রস্থ অফিসারদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে পেরেছিল, আপনারা কিন্তু পারেননি। আমাদের জয়নাল সাহেব বলছিলেন পাবলিক সার্ভিস কমিশনের কথা, আপনারা পাবলিক সার্ভিস কমিশনের চেয়ারম্যান করেছেন একজন রিটায়ার আই এ এস অফিসারকে। চিফ সেক্রেটারি ছিলেন, যার বিরুদ্ধে তুষার তালুকদার ছোট একটা বই লিখে ব্যঙ্গ পর্যন্ত করেছেন, কিন্তু সেই ব্যক্তিটি আজকে আপনাদের পাবলিক সার্ভিস কমিশনের চেয়ারম্যান, রিপোর্ট পর্যন্ত দিতে পারছেন না, রিপোর্ট প্রকাশ করতে পারছেন না। ওটা এক ঠুঁটো জগন্নাথ হয়ে গেছে। মানুষ তার রেজাল্ট সম্বন্ধে জানতে পারছে না। আপনারা ১৮ বছর ক্ষমতায় থাকার পরও আজও লাল ফিতের বাঁধন খুলতে পারলেন না। আজও একজন ৭০-৭৫ বছর বয়স্কা বৃদ্ধা মহিলা যদি একটা দরখাস্ত করে থাকেন বিধবা ভাতার জন্য কিন্তু তিনি ৮০ বছর বয়সেও তা পান না। কারণ সেটা বি ডি ও অফিস থেকে ডি এমের কাছে গেল, ডি এম-এর কাছ থেকে রাইটার্স-এর মন্ত্রীর কাছে গেল, সেখানে অ্যাপ্রুভ হল কি ডিসঅ্যাপ্রুভ হল, এই যাতায়াতের জন্য যে সময়টা লাগে এটা আপনারা দূর করতে পারলেন না। এখন পঞ্চায়েত হয়েছে, সারা ভারতে পঞ্চায়েতিরাজ সৃষ্টি হয়েছে, সেখানে আপনারা সেই পঞ্চায়েতের হাত থেকে ক্ষমতাটাকে ঠিকমতো ইউটিলাইজ করতে পারলেন না। পঞ্চায়েতকে যদি আপনারা ইউটিলাইজ করতে পারতেন, তাহলে দলবাজি না করে আপনারা প্রপার ইউটিলাইজ করতে পারতেন, তাহলেও সেখানে কিছুটা কাজ করার সুযোগ করতে পারতেন। কিন্তু সেটা পারলেন না। আজকে বাংলার মুখ্যমন্ত্রী প্রশাসনের ক্ষেত্রে এমন একটা অবস্থায় নিয়ে এসেছেন, আমি আগেই বলেছি যে আজকে আপনি পশ্চিমবাংলার জন্য দরদি মুখ্যমন্ত্রী নন, পশ্চিমবাংলার ভোগী মুখ্যমন্ত্রী। এই তো কয়েকদিন আগে গেলেন ওই ডানকুনিতে ২৫ কি. মি. দূর, সেখানে আপনাকে হেলিকপ্টারে যেতে হচ্ছে। মুখ্যমন্ত্রী ২০-২৫ কি. মি. দূরে কোনও অনুষ্ঠানে গেলে তাকে হেলিকপ্টারে যেতে হচ্ছে। হেলিকপ্টারের ট্রায়াল দিতে যে খরচ হচ্ছে, দু দিন ধরে হেলিপ্যাড ট্রায়াল হচ্ছে, এই যে খরচ হচ্ছে, ভারতবর্ষের কোনও মুখ্যমন্ত্রী এরকম করেননি। এটা কার পয়সায়? জনগণের পয়সায়? বাংলার মুখ্যমন্ত্রী কি ভোগী মুখ্যমন্ত্রী হয়েছেন, আজকে ক্ষমতায় থেকে প্রশাসনটাকে পুরোপুরি একটা দুর্নীতির আখড়া করে দিয়েছেন, ওই নৃপেনবাবু বলেছেন। আমি ভেবেছিলাম অনেক কথা বলবেন। রবীন বাবুতো চেঁচাচ্ছেন, আপনি তো অনেক কথা বললেন, কেন বললেন না ওই নৃপেন বাবুর সময়ে। আবার হাতে পায়ে ধরে বুদ্ধদেব বাবুকে নিয়ে আসতে হল কেন? তিনি তো বলেছিলেন চোরেদের ক্যাবিনেটে থাকতে চাই না। চোরদের ক্যাবিনেট

যদি বলেন তাহলে সেই চোরদের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু, যাকে নৃপেনবাবু বলেছেন অসভ্য, বর্বর। নৃপেনবাবু বলেছেন জ্যোতি বসু এখন অপরাধীর কাঠগড়ায়, গোটা সি পি এম কে তিনি গুন্ডা বাহিনীতে পরিণত করেছেন। সাচ্চা কমিউনিস্টের উচিত জ্যোতি বসুর বিচার করা। নৃপেন চক্রবর্তীর অভিযোগ পশ্চিমবঙ্গে সি পি এম কে গুন্ডা বাহিনীতে পরিণত করার পিছনে জ্যোতিবাবুর অসভ্য, বর্বর, জন বিরোধী, অমানবিক নীতি ও দুর্নীতি পরায়নতা, এটা আমাদের নয় এটা আপনাদের নেতা জ্যোতি বাবু সম্বন্ধে আপনাদের নেতা নৃপেন চক্রবর্তী বলেছেন। জ্যোতি বসু সম্বন্ধে নৃপেন চক্রবর্তী ৬ দফা অভিযোগ পেশ করেছেন, তার ৪ নং দফায় বলেছেন, পশ্চিমবঙ্গে দুর্নীতি এবং গুন্ডাবাজিতে প্রশ্রয় দিচ্ছেন জ্যোতি বসু। নির্বাচন পদ্ধতিকে দুর্নীতিগ্রস্ত করেছেন, রাজ্যে গুন্ডারাজ কায়েম হয়েছে। জ্যোতি বসু আর শ্রেণী সংগ্রামে বিশ্বাস করেন না। ৪ নং দফায় বলেছেন চন্দনের ব্যাপারে, তিনি জনগণকে বিভ্রান্ত করতে চেয়েছেন। এই সব অগণতান্ত্রিক, জন বিরোধী, সমাজবিরোধী, অমানবিক এবং দুর্নীতিগ্রস্থ কাজ কর্মের ফলে পশ্চিমবঙ্গ সরকারকে বছরের পর বছর ক্ষমতায় থাকার জন্য গুন্ডাদের পেশী শক্তির মদতকে সম্বল করতে হচ্ছে। যে কথাটা নৃপেনবাবু বলেছেন সে কথাটা আমরাও বলছি যে আজকে জনতার মদতে আপনারা শক্তিশালী নন, পেশীশক্তির মদতে আপনারা শক্তিশালী। যতীন চক্রবর্তী মহাশয় চলে গিয়েছেন, নৃপেনবাবুও গেলেন, বুদ্ধদেববাবু চলে গিয়েছিলেন, আবার ফিরে এসেছেন কিন্তু তাকেও ফিরে যেতে হবে। এই কথা বলে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের দলের কাট মোশনগুলি সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সভায় মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তার দপ্তরের অধীন ১৮ নং এবং ১৯ নং খাতে যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। স্যার, আমার আগের বক্তা বিরোধীদলের মাননীয় সদস্য মান্নান সাহেব তার যে বক্তব্য রাখলেন সে সম্পর্কে প্রথমেই কয়েকটি কথা বলার দরকার আছে বলে আমি মনে করি। তিনি তার বক্তব্য শুরু করলেন এই বলে যে, এটা জ্যোতিবাবুর সৌভাগ্য, পশ্চিমবঙ্গের মানুষের দুর্ভাগ্য যে একটানা এতদিন ধরে জ্যোতিবাবু এই দপ্তরের ব্যয় বরাদ্দের পেশ করছেন। আমি তাকে বলি, এটা দুর্ভাগ্য, সৌভাগ্যের ব্যাপার নয়, এটা বাস্তব ঘটনা। পশ্চিমবঙ্গের মানুষ তাদের বাস্তব অভিজ্ঞতায় বুঝেছেন যে পশ্চিমবঙ্গের প্রশাসনে বামফ্রন্ট সরকারকে প্রতিষ্ঠিত করে রাখার দরকার আছে। কারণ আমাদের দেশে স্বাধীনতার পরবর্তীকাল থেকে যে দল এখানে ক্ষমতায় থেকেছেন এবং গোটা ভারতবর্ষ শাসন পরিচালনা করেছেন সেই কংগ্রেস দলের ভূমিকা ও দুর্নীতির কথা মানুষ জানেন। মানুষ জানেন যে কংগ্রেস দল দীর্ঘদিন শাসন পরিচালনা করে গোটা দেশের সামাজিক পরিকাঠামোকে বিষাক্ত করে তুলেছেন। আর এই অবস্থার মধ্যে দাঁড়িয়েও ভারতবর্ষের মতোন একটা পুঁজিপতি রাষ্ট্রের একটা

অঙ্গরাজ্য-পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার তার প্রশাসনিক ব্যবস্থাকে গণমুখী করার ক্ষেত্রে কিছু বাস্তব পদক্ষেপ নিয়েছেন। মানুষ এসব জানেন এবং তাই বার বার তারা বামফ্রন্ট সরকারকে পশ্চিমবঙ্গে ক্ষমতায় আনছেন। এই বাস্তব পদক্ষেপ নেবার ক্ষেত্রে নিশ্চিতভাবেই বামফ্রন্ট সরকারের একটা রাজনৈতিক সদিচ্ছা আছে এবং সেই রাজনৈতিক স্বদিচ্ছা থাকার কারণেই এখানে প্রশাসনকে একটা বাস্তব চেহারা দিতে পারা গিয়েছে, গণমুখী করতে পারা গিয়েছে। তবে সঙ্গে একথাটাও বলব, রাজ্যের মানুষের সর্বাঙ্গীন উন্নতির জন্য সমস্তটুকু সঠিকভাবে করার জন্য বা বাস্তবে প্রয়োগ করার জন্য যে ব্যবস্থা থাকা দরকার নিশ্চিতভাবেই আমরা দাবি করব না যে তা সম্পূর্ণভাবে এখানে আছে বা সম্পূর্ণ হয়ে গিয়েছে। নিশ্চিতভাবেই এটা স্বাভাবিক নয়। সেই কারণেই আমাদের প্রশাসনিক ব্যবস্থার ক্ষেত্রে কিছু ঢিলেঢালা ভাব, কিছু গাফিলতি এবং কোনও কোনও ক্ষেত্রে প্রশাসনিক যে সিরিয়াসনেস থাকা দরকার সেটা রাখার ক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি দাবি করব যে কিছু কিছু বিষয়ে আরও বেশি সঠিক সময়ে সঠিক পদক্ষেপ নেওয়া দরকার। কারণ আমরা জানি যে আমাদের দেশে কেন্দ্রীয় সরকারের কাজকর্ম এবং ভূমিকা কি। সেখানে প্রশাসনিক লেভেলে দুর্নীতি একেবারে তৃণমূল স্তরে চলে গিয়েছে এবং উচ্চ স্তরে দুর্নীতি তো আছেই। এইসবের বিরুদ্ধে দাঁড়িয়েও আমাদের রাজ্যে আমরা একটা গতিশীল ব্যবস্থা এখানে চালু রাখতে পেরেছি। আমরা কিছু ব্যবস্থা অবলম্বন করে এগুচ্ছি এবং এরমধ্যে সবচেয়ে বড় ব্যবস্থা আমাদের রাজ্যের ক্ষমতার বিকেন্দ্রীকরণ। পরিকল্পনার ক্ষেত্রেও আমরা বিকেন্দ্রীকরণের ব্যবস্থা করেছি। বিভিন্ন পর্যায়ে নির্বাচনের মধ্যে দিয়ে সেই প্রক্রিয়া যে আমরা চালু করতে পেরেছি তার প্রমাণ আমরা রাখতে পেরেছি। ক্ষমতার বিকেন্দ্রীকরণ আমরা তৃণমূল স্তরে নিয়ে যেতে পেরেছি। নিশ্চিত ভাবে সেই ক্ষেত্রে এটাকে আরও সঠিক এবং সহজ করার ব্যাপারে আমাদের কিছু প্রশাসনিক অসুবিধা আছে, এখানে মাননীয় মুখ্যমন্ত্রী তার বক্তব্যে এই কথা বলেছেন। আমি বিশেষ করে একটি বিষয়ের উপর গুরুত্ব দিতে চাই, প্রশাসনিক কাজকর্ম করার ক্ষেত্রে বাংলা ভাষার প্রবর্তন করা হয়েছে, সরকারি উদ্যোগ নেবার কথা যা বলা হয়েছে সেটা তো করা হচ্ছেই। কিন্তু এই সম্পর্কে যদি আরও সত্বর ব্যবস্থা গ্রহণ করতে পারি তাহলে নিশ্চিত ভাবে আমরা পশ্চিমবাংলার গ্রামীণ মানুষের প্রশাসনিক কাজের ক্ষেত্রে অত্যন্ত সহায়ক হবে, কারণ পঞ্চায়েতের ভূমিকা যেখানে সর্বোচ্চ, সেখানে গ্রামীণ মানুষ গ্রামীণ প্রশাসন চালাবার মর্যাদা পেয়েছে, তারা সামগ্রিকভাবে প্রশাসনিক কাজে যুক্ত হয়েছে, সেখানে বাংলা ভাষার মধ্যে দিয়ে সরকারি চিঠি পত্র, নির্দেশনামা যদি পাঠাতে পারি তাহলে কাজের একটা ধারাবাহিকতা আসবে এর ফলে কাজ ত্বরান্বিত হবে। কাজেই মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব সরকার থেকে এই ব্যাপারে ব্যবস্থা নেওয়া হোক। এই সম্পর্কে যত তাড়াতাড়ি ব্যবস্থা নিতে পারব, তত বেশি জনগণকে যুক্ত করতে পারব। সেই সঙ্গে সঙ্গে প্রশাসনিক ব্যবস্থাটাও সুন্দর হবে। আর সরকারি কর্মচারিদের ব্যক্তিগত সুযোগ সুবিধা, তাদের আর্থিক সঙ্গতি বিভিন্ন ক্ষেত্রে আমরা নিশ্চিতভাবে বলতে পারি, সারা দেশের পরিপ্রেক্ষিতে আমাদের রাজ্যের কর্মচারিদের আর্থিক সুযোগ সুবিধার ব্যাপারে আমাদের

সরকার সক্রিয় থাকে, তাদের দাবি দাওয়া, এই সরকারের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে দিয়ে পূরণ করার চেষ্টা করে এবং প্রশাসনিক ব্যবস্থাটাকে একটা জায়গায় নিয়ে যাবার ক্ষেত্রে পরিকাঠামোগত যে ব্যবস্থা, যেমন প্রশাসনিক ভবন নির্মাণ, প্রশাসনিক ভবন মেরামতি এই সব কাজগুলো ঠিকভাবে করা হয়ে থাকে। এই ব্যাপারে সঠিক ভূমিকা পালন করা হচ্ছে বলে আমি মনে করি। আমাদের সামর্থের মধ্যে দিয়ে যতটা করা দরকার আমরা নিশ্চিত ভাবে তা করেছি। আমি একটা বিষয়ে গুরুত্ব দিতে চাই, সরকারি কর্মচারিদের আবাসনের ক্ষেত্রে এখানে মুখ্যমন্ত্রী উল্লেখ করেছেন, আবাসনের ব্যাপারে কিছু ব্যবস্থা গ্রহণ করেছেন। কিন্তু এই বিষয়টাকে আরও বেশি গুরুত্ব দেওয়া দরকার। মাননীয় সদস্য দীপকবাবু বলেছেন, আজকে গ্রামীণ জনগণ এবং গ্রামীণ প্রশাসন যা চলছে তাতে দেখা যাবে কলকাতার পার্শ্ববর্তী ব্লকগুলোতে প্রশাসনিক স্তরে যে অফিসার থাকার কথা তা আছে, কিন্তু আমরা দেখছি দূরের জেলাগুলোতে প্রচুর পদ খালি পড়ে রয়েছে, কারণ সেখানে কর্মচারিরা যেতে চান না বাসস্থানের অভাবে, যার ফলে প্রশাসনিক কাজ বাধা প্রাপ্ত হচ্ছে। সেইজন্য প্রশাসনিক ব্যবস্থাটাকে আরও জনগণের মধ্যে পৌঁছে দেবার জন্য সরকারি কর্মচারিদের জন্য আবাসনের প্রয়োজন। সেই সঙ্গে সঙ্গে বদলির ক্ষেত্রে যে নিয়ম আছে, সেটা অত্যন্ত দৃঢ়তার সঙ্গে দেখা দরকার।

[4-40 — 4-50 p.m.]

কারণ আমরা দেখি নিয়োগের বিষয় আজকে এই দপ্তরে বাজেট বক্তৃতার মধ্যে রয়েছে। স্বাস্থ্য দপ্তরের বিষয়টা আমরা পরবর্তীকালে আলোচনার সুযোগ পাব কিন্তু দেখি যে একটা হাসপাতালে একজন সুপারিনটেন্ডেন্ট অথবা একটা পি এইচ ই মেডিক্যাল অফিসারকে নিয়োগ করা হচ্ছে বা কোনও সরকারি অফিসারকে নিয়োগ করা হচ্ছে কিন্তু নিয়োগ করার পর দেখা যায় দীর্ঘদিন সেখানে তারা কাজে যোগ দিচ্ছেন না বা কাজে যোগ না দিলেও তারা অন্য কাজের নিয়োগ পত্র পেয়ে যাচ্ছেন। এই যে অসুবিধা নিয়োগের ক্ষেত্রে বদলির ক্ষেত্রে এই বিষয়টা অত্যন্ত গুরুত্ব দিয়ে দেখা দরকার। কারণ আমরা যাদের প্রশাসনিক পদে নিয়োগ করব তারা যদি শহরাঞ্চলে সীমাবদ্ধ থাকতে চান বা কাছাকাছির মধ্যে সীমাবদ্ধ থাকতে চান তাহলে সুদূর বাংলার সমস্ত জেলা যেখানে প্রত্যন্ত গ্রাম সেই এলাকার প্রশাসনকে আমরা কখনই সক্রিয় করতে পারব না। তাই আমার এক্ষেত্রে দাবি যে এই যে নিয়োগ, এই নিয়োগ সরকার করবেন এবং সেই নিয়োগটাকে যাতে সঠিকভাবে মর্যাদা দেওয়া হয় সেটা আমাদের সক্রিয়ভাবে দেখা দরকার। আমরা নিশ্চিতভাবে এটা দাবি করব। মান্নান সাহেব উল্লেখ করেছেন যে মুখ্যমন্ত্রী বলেছেন কাকে বলব। চেয়ার টেবিলকে বলব। আবার কখনও তাদেরই সার্টিফিকেট দিচ্ছেন। এটা তো সত্যিই যে প্রশাসনিক কোনও কাজ বন্ধ হয়ে নেই। একটা অফিস নিয়মানুবর্তিতা, সময়ে হাজিরার জন্য সতর্কীকরণ করা হচ্ছে সরকারের পক্ষে। নিয়মানুবর্তিতায় ঘাটতি আছে বলেই তো সতর্কীকরণ করা হচ্ছে। এটা আমাদের দেখতে হবে, যাতে সমস্ত অফিসগুলোতে নিয়মানুবর্তিতা বজায় থাকে।

হাজিরার ক্ষেত্রে, কাজকর্মের ক্ষেত্রে যাতে ঢিলেঢালাভাব না থাকে সেটাও দেখতে হবে। সমস্ত কাজ যাতে সহজভাবে হয় তার জন্য যে সমস্ত বিধিনিষেধ আছে সেগুলো যাতে সঠিকভাবে করা যায়, তার দিকে আমাদের লক্ষ্য দেওয়া দরকার। আমার মনে হয় সারা রাজ্যের নির্বাচিত প্রতিনিধিদের নিয়ে অর্থাৎ জনগণের কাছ থেকে যারা আসেন তাদের যোগসূত্রতার মধ্যে দিয়ে, প্রশাসনিকভাবে যে পরিদর্শন, যে মনিটরিং, যে সুপারভিশন সেটা আজকে হওয়া দরকার বা করা দরকার। এটা যদি আমরা না করি তাহলে অনেক দিক থেকে আইনের দিক থেকে প্রশাসনিক দিক থেকে হেয় হতে হবে। প্রশাসনিক যে কঠোরতা সেটা শিথিল হয়ে যাবে। তাই এই বিষয়টা আমি গুরুত্ব দিয়ে উল্লেখ করতে চাই। প্রশাসনিক তদারকির ব্যাপারটা আমাদের বেশি বেশি করে করা দরকার। তাহলে আমরা দেখতে পাব সরকারি আইনগুলি, নীতিগুলি সঠিকভাবে প্রতিপালিত হচ্ছে কিনা এবং সরকারি নীতিগুলি যদি লঙ্ঘিত হয় তাহলে সেখানে সঠিকভাবে ব্যবস্থা গ্রহণ করার মধ্যে দিয়ে আমরা যেমন সঠিকভাবে প্রশাসনকে ব্যবহার করতে পারব তেমন জনগণের আস্থা অর্জন করতে পারব। কোনও মানুষ যদি দুর্নীতি করেন স্বজন পোষণ করেন, সরকারি আইন ভঙ্গ করেন তাহলে সঠিকভাবে আমরা তাকে পথে নিয়ে আসতে পারব। এক্ষেত্রে ভিজিলেন্সের বিষয় নিশ্চয় আছে কিন্তু রুটিন মাফিক প্রশাসনিক তদারকি ব্যবস্থার জন্য আমি দাবি জানাচ্ছি।

সেই সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার জেলার মানুষদের কথা ভেবে প্রশাসনিক কাজকর্মের সুবিধার জন্য পশ্চিম দিনাজপুর জেলাকে দুভাগে ভাগ করেছেন। এই প্রসঙ্গে আমাদের দাবি অবিলম্বে মেদিনীপুর জেলাকেও ভাগ করা হোক। প্রশাসনিক সুবিধার জন্য এবং মানুষের সুবিধার জন্য মেদিনীপুর জেলাকে অবিলম্বে ভাগ করা দরকার। প্রয়োজনে অন্যান্য জেলাকেও ভাগ করা হবে, একথা অবশ্য মুখ্যমন্ত্রী তার ভাষণের মধ্যেই উল্লেখ করেছেন। তিনি আরও উল্লেখ করেছেন যে, কিছু কিছু নতুন মহকুমা স্থাপন করা হয়েছে। মালদা জেলার চাঁচলকে নতুন মহকুমা হিসাবে ঘোষণা করার কথাও তিনি উল্লেখ করেছেন। এই প্রসঙ্গে আমি তার কাছে দাবি করছি, অবিলম্বে চাঁচলে কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হোক এবং পরিকাঠামোগত সুযোগ সুবিধা গড়ে তোলা হোক। এই বিষয়টাকে অগ্রাধিকার দেওয়া দরকার। যে যাই বলুন না কেন, বর্তমানে এ রাজ্যে শিল্পায়নের একটা বিশেষ পরিবেশ সৃষ্টি হয়েছে। দেশ, বিদেশের শিল্পপতিরা এ রাজ্যের প্রতি আগ্রহী হয়ে উঠেছে। শিল্পায়নের ক্ষেত্রে পরিকাঠামোর একটা বিশেষ ভূমিকা আছে। রাজ্য সরকার পরিকাঠামো গড়ে তোলার দিকে যে বিশেষ দৃষ্টি দিয়েছেন তা আমরা দ্বিতীয় হুগলি সেতু বা বিদ্যাসাগর সেতুর শেষ পর্যায়ের কাজ সময়সীমার মধ্যে শেষ করার মধ্যে দিয়েই দেখতে পাচ্ছি। ২০ বছর সময় নিয়ে যে সেতু নির্মিত হয়েছে, সেই সেতু উদ্বোধন করতে হয়ত আরও ১/২ বছর বেশি সময়ের প্রয়োজন হত, কিন্তু সেখানে আমরা দেখলাম মাননীয় মুখ্যমন্ত্রীর সদিচ্ছা এবং মাননীয় মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্যর কর্মতৎপরতা সেই কাজকে তরান্বিত করল। নির্দিষ্ট সময়ের মধ্যেই কাজ শেষ করে বিদ্যাসাগর সেতু জনগণের জন্য খুলে দেওয়া হল। তবে এই প্রসঙ্গে

আমি বলতে বাধ্য হচ্ছি যে, ঐ ব্রিজকে পূর্ণ ব্যবহার করার ক্ষেত্রে আমাদের কিছু কিছু অসুবিধা এখনও রয়েছে। হাওড়ার দিকে বিভিন্ন সংযোগ রক্ষাকারী রাস্তাগুলো, বিশেষ করে কোণা এক্সপ্রেস হাই ওয়েকে যদি আমরা সচল করে তুলতে পারি তাহলেই ব্রিজটিকে পূর্ণ ব্যবহার করতে পারব। সুতরাং ঐ কাজগুলো দ্রুত সম্পন্ন করার জন্য আমি মন্ত্রিসভার কাছে, বিশেষ করে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি। এই কাজ সম্পন্ন হলে এই সেতুটি যোগাযোগের ক্ষেত্রে তথা শিল্পায়নের ক্ষেত্রে একটা বিশেষ ভূমিকা পালন করতে সক্ষম হবে। এর সঙ্গে আমি এই কথা বলতে চাই যে, পুঁজিবাদী ব্যবস্থার মধ্যে দাঁড়িয়েও পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার রাজনৈতিক সদিচ্ছা এবং নির্দিষ্ট রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে বিকেন্দ্রীকরণের কর্মসূচির মধ্যে দিয়ে প্রশাসনকে গণমুখী করার যে ব্যবস্থা করেছেন তার জন্য তারা নিশ্চয়ই সাফল্য দাবি করতে পারেন। গোটা দেশের কেন্দ্রীয় স্তরে যে দুর্নীতি চলছে সেই পটভূমিকায় দাঁড়িয়ে, তাদের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করে আমরা রাজ্য স্তরে আমাদের প্রশাসনিক দায়-দায়িত্ব পালন করে চলেছি। মানুষ যাতে তাদের আইনগত অধিকার সঠিকভাবে পালন করতে পারেন তার জন্য রাজ্য স্তরে সচিবদের এবং জেলা স্তরে ডি এম ও এস পি-দের সজাগ করে তোলা হচ্ছে। সর্বস্তরের প্রশাসন যাতে জনগণের আস্থা অর্জন করতে পারে তার জন্য সব রকম চেষ্টা করা হচ্ছে। এই কটি কথা বলে এই ব্যয় বরাদ্দের দাবিকে আর একবার সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 p.m.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে ১৯৯৫-৯৬ সালের জন্য ১৮ এবং ১৯ নং দাবির অধীন স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমাদের কাট মোশনের সমর্থনে বক্তব্য রাখছি।

স্যার, একটা কথা আজকে খুবই প্রচারিত হচ্ছে, সত্য মিথ্যা মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইছি—আগামী পরশু দিন বিধানসভা শেষ হচ্ছে। আগামী পরশুর পর আর বিধানসভা বসবে না। তার কারণ সি পি এম আশঙ্কা করছে পার্লামেন্টে রঙ্গরাজন কুমার মঙ্গলমের কাট মোশন বা ছাঁটাই প্রস্তাবের পটভূমিকায় কেন্দ্রে কংগ্রেস ক্যাবিনেট মেজরিটি লস করবে। ভারতবর্ষে পার্লামেন্ট নির্বাচন ঘোষিত হবে। সেই সম্ভাবনার কথা বিবেচনা করে সি পি এম আগামী জুন মাসে পশ্চিমবঙ্গ বিধানসভার নির্বাচনের জন্য প্রস্তুত হচ্ছে। নির্বাচন হতে পারে, এটা মাথায় রেখে রাজ্য প্রশাসনও তৎপরতার সঙ্গে এগুচ্ছে। ঘটনার সত্যতা জানার এই কারণে প্রয়োজন যে, সি পি এমের ভূমিকা এইক্ষেত্রে কি হবে? ফটো আইডেনটিটি কার্ডের পটভূমিকায় নির্বাচনে সংবাদ প্রকাশিত হওয়ার সঙ্গে সঙ্গে তারা শুধু আতঙ্কিত তাই নয়, আমাদের ধারণা, তারা পার্লামেন্টে যদি কংগ্রেস সরকারের বিরুদ্ধে ভোটাভুটির প্রশ্ন আসে তাহলে সি পি এম পার্টি পার্লামেন্টে বিরোধিতায় নামবে এবং তারা চেষ্টা করবে বি জে পি-র সঙ্গে হাত মিলিয়ে অতীতের অভিজ্ঞতার পটভূমিকায় আবার

কেন্দ্রের ক্ষমতা কিভাবে দখল করা যায় তার চেষ্টা করবে। আমি তার কারণ হিসাবে দেখছি, গত ২ বছরের বাজেট বক্তৃতায় মুখ্যমন্ত্রী সব সময়ে একটি বিষয়ে বার বার সচেতন করেছেন, বর্তমানে সমগ্র দেশে বিরাট সঙ্কটজনক পরিস্থিতি বিরাজমান। সাম্প্রদায়িক হিংসা কেন্দ্রের ভীতকে আলোড়িত করছে। গত ২ বছরের বাজেট বক্তৃতায় এই জিনিস উল্লেখিত হয়েছে, এবারে কিন্তু বাজেট বক্তৃতায় উল্লেখিত হয়নি। গত ২ বছরের বাজেট বক্তৃতায় মুখ্যমন্ত্রী সাম্প্রদায়িক শক্তিকে প্রতিহত করার জন্য তার বাজেট বক্তৃতার প্রথম অনুচ্ছেদে যেভাবে তার বক্তব্য উপস্থাপিত করেছিলেন, এবার তার বাজেট বক্তৃতায় সাম্প্রদায়িক শক্তি সম্পর্কে, বিভেদকামী শক্তি সম্পর্কে মানুষকে হুঁশিয়ারি দেবার কোনও কথা না থাকার ফলে আমি অনুভব করছি আগামী নির্বাচনে বি জে পি এবং সি পি এম কাছাকাছি আসার আবার চক্রান্ত শুরু করেছে এবং তারই পটভূমিকায় এই বাজেট এবং ব্যয় বরাদ্দের মধ্যে আজকে অত্যন্ত সুস্পষ্টভাবে প্রতিফলিত হয়েছে। আমাদের এই সরকারের দপ্তর সম্পর্কে বিরোধিতা কোথায়? বিরোধিতা এখানেই—পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের প্রশাসনের কাছে সত্যতা এবং নিরপেক্ষতা এই দুটো জিনিস আমরা অর্থাৎ পশ্চিমবাংলার মানুষেরা আশা করে না। আমরা যেমন শুনেছি, শব্দ দূষণ এবং পরিবেশ দূষণ হয়, তেমনি পশ্চিমবাংলার প্রশাসনের দূষণ শুরু হয়েছে। এর কারণ কি? গত ১৭ বছরের অভিজ্ঞতায় দেখেছি, পশ্চিমবাংলার মন্ত্রী সভায় রিসাফলিং হল না এখন পর্যন্ত এবং এই রিসাফলিং না হওয়ার ফলে গোটা মন্ত্রী সভা বাস্তু ঘুঘুতে পরিণত হয়েছে এবং এই বাস্তুঘুঘুতে পরিণত হওয়ার ফলে দপ্তরে দপ্তরে মৌরসি পাট্টা চলছে। ১৮ বছরে পদার্পন করার পরেও একটা সরকারের মন্ত্রিসভার কোনও রিসাফলিং হল না এবং এই রিসাফলিং না হওয়ার জন্য রাজ্যের মানুষ উপলব্ধি করতে পারছেন একটা সরকারের দপ্তরগুলি কিভাবে চলছে। সমস্ত প্রশাসনকে কুক্ষিগত করে ওয়ান পার্টি রুল, এক দলীয় শাসন ব্যবস্থা কায়েম করেছে শাসকদল সি পি এম এবং পলিটিসাইসড অ্যাডমিনিস্ট্রেশন করেছে। খোদ মহাকরণে বসেও দেখছি, জয়েন্ট সেক্রেটারি র‍্যাঙ্কের অফিসার যখন রিটেয়ার করছেন, রিটেয়ার করার পরও তাকে রি-অ্যাপয়েনমেন্ট দেওয়া হয়েছে এবং রি-অ্যাপয়েনমেন্ট দেবার পরেও সল্টলেকের জমির স্ক্যান্ডালে জড়িয়ে থাকা সত্ত্বেও খোদ মহাকরণে বসে তিনি জমির লেন-দেন করার চেষ্টা করছেন। এরপরেও অফিসারদের শাস্তি হয় না এই জিনিস বার বার প্রমাণিত হয়েছে। এই রাজ্য সরকারের আমলে কাজের ইচ্ছা নষ্ট হয়ে গেছে, ওয়ার্ক কালচার নেই। মুখ্যমন্ত্রী গত বছর নেতাজি ইন্ডোর স্টেডিয়ামে তাদের দলভুক্ত সরকারি কর্মচারিদের সভায়, কো-অর্ডিনেশন কমিটির সভায় তাকে আহ্বান জানাতে হয়েছে ১৭ বছরের গোড়াতে এসে, রাজ্যে কাজের পরিবেশ ফিরিয়ে আনো। ১৯৯১ সালে একটি সার্কুলারে মুখ্যমন্ত্রী বলেছেন সার্কুলার নম্বর, ৬৭০ পি এ আর (এ আর) ডেটেড ৪-১০-৯১ "Ensuring punctuality in attendance of officers and staffs in all the offices, improvement in work, speedy disposal of work regular supervision also for monitoring the progress of various important development schemes".

এই সার্কুলার মুখ্যমন্ত্রীকে দিতে হচ্ছে। কারণ মুখ্যমন্ত্রীর অভিজ্ঞতায় বলছিল যে, রাজ্যে কাজের পরিবেশ শুধু নষ্ট হয়ে গেছে তাই নয়, এর জন্য দপ্তরে দপ্তরে সার্কুলার পাঠিয়ে সরকারি কর্মচারিদের উদ্বুদ্ধ করার চেষ্টা হচ্ছে। কিন্তু স্যার, আজকে কোনও ভাল কাজ পাওয়া যায়নি। প্রশাসন যেমনভাবে চলে, তার কথাতেই চলছে এবং কো-অর্ডিনেশন কমিটি এবং ১২ই জুলাই কমিটির নির্লজ নিয়ন্ত্রণ আজকে প্রশাসনের কাছে সবচেয়ে বড় হয়ে দেখা দিয়েছে। আজকে রাজ্যের কাছে আমরা বলছি যে, একটা পাবলিক গ্রিভান্সেস সেল খুলুন। কেন্দ্রে আছে, তার জন্য একটা মিনিস্টার অফ স্টেট আছে। আপনাদের ইমা-জিনেশন নেই। আপনাদের রিসাফল করা দরকার। সেই ম্যানেজরিয়াল এফিসিয়েন্সি নেই। একটা পাবলিক গ্রিভিয়েন্সে সেল খুলুন যার মধ্যে দিয়ে মানুষ তার নিজের বক্তব্য, নিজের দাবি দাওয়া আপনাদের কাছে তুলে ধরতে পারেন। জনগণের আনুপাতিক হারে এই রাজ্যে জেলার সংখ্যা সবচেয়ে কম। উত্তরপ্রদেশ, বিহারে, জেলার সংখ্যার তুলনায় অতি কম। যত বেশি সংখ্যায় জেলা হবে প্রশাসনের কাজকর্ম তত বেশি বলিষ্ঠভাবে হতে পারবে। কিন্তু পশ্চিমবঙ্গে আমরা দেখছি যে, জেলা ভাগ করতে গিয়ে বার বার এমনভাবে দ্বন্দ্বের মধ্যে পড়ে সিদ্ধান্ত নিতে বিলম্বিত হয়, তাতে প্রশাসনিক কাজকর্ম করতে এবং সিদ্ধান্ত নিতে যথেষ্ট অসুবিধার সম্মুখীন হতে হয়। এরপর আমি আপনার মাধ্যমে একটা কথা বলতে চাই যে, স্যার, এই রাজ্যে যে এনকোয়ারি কমিশনগুলি বসে, সেই এনকোয়ারি কমিশনগুলির রিপোর্ট ঠিক ঠিকমতো আজও প্রকাশিত হয় না এবং যে যে কারণে, যে যে প্রয়োজনে এনকোয়ারি কমিশনগুলি গঠিত হচ্ছে, সমস্ত ক্ষেত্রেই কিন্তু প্রকৃত কারণের পটভূমিতে এনকোয়ারি কমিশনগুলি গঠিত হচ্ছে না। আজকে মুর্শিদাবাদের ঘটনা নিয়ে গঠিতদের তদন্ত কমিশন এর রিপোর্ট প্রকাশিত হয়নি। ১৯৯২ সালে চুনী কোটাল তদন্ত সহ আরও অন্যান্য তদন্তের কাজ প্রতি মুহূর্তে বিলম্বিত হওয়ায় এক একটা কমিশনের কাজ করতে যে এক্সপেন্ডিচার হয়, তাতে এই কমিশন যে যে কারণে গঠিত হয় তার কোনও সার্থক রূপায়ণ আমরা দেখতে পাই না। অদ্ভুতভাবে আমরা দেখি যে, যে যে ঘটনাগুলির উপর কমিশন হওয়া দরকার সেই সেই ঘটনার উপর কিন্তু কমিশন বসে না। যুব কংগ্রেসের ১২ জনের মৃত্যু হয়েছে। সেই ঘটনার উপর তদন্ত বসবে না, কেন্দ্র থেকে স্বরাষ্ট্রমন্ত্রী চবন এস মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবেন তদন্ত বসবে না। বারাসতে গুলি চলবে, বীরভূমের তারাপুরে গুলি চলবে, তদন্ত বসবে না, দেবগ্রামে শিশুর মৃত্যু হবে, সেই ঘটনার জন্য কোনও তদন্ত কমিশন গঠিত হবে না। এটা এই সরকারের একটা স্টাইল অফ ফাংশনিং হয়ে গেছে। আজকে যে রি-অ্যাপয়েনমেন্ট দেওয়া হচ্ছে সেই রি-অ্যাপয়েনমেন্ট শর্তগুলি কি কি তা আজ পর্যন্ত আমাদের সামনে জানানো হল না। সরকার থেকে বলা হল ক্যারিয়ার অ্যাডভান্সমেন্ট স্কীম চালু করতে হবে। তার ইমপ্লিমেনটেশন হচ্ছে না, কেন তা আমাদের কাছে বলা হল না। ভিজিলেন্স কমিশনের রিপোর্ট প্রহসনে পরিণত হয়েছে। ভিজিলেন্স কমিশনের রিপোর্ট আমাদের কাছে যা প্লেস করা হচ্ছে তাতে দোষী ব্যক্তিদের এবং অভিযুক্ত ব্যক্তিদের যা শাস্তি দেওয়া হচ্ছে তা শতকরা আনুপাতিক হারে কম। ভিজিলেন্স কমিশনের

কাজের গতি এত দুর্বল যে, তার মাধ্যমে কখনই প্রশাসনকে দুর্নীতিমুক্ত করা সম্ভবপর হবে না এবং শতকরা ১০ ভাগ অভিযুক্তদের ক্ষেত্রে দেখা যাচ্ছে সেইভাবে তদন্ত হচ্ছে না এবং শাস্তিও দেওয়া হচ্ছে না। এই অভিযোগ কোনও একটা দুটো দপ্তরের বিরুদ্ধে নয়।

*[5-00 — 5-10 p.m.]*

অধিকাংশ দপ্তরের বিরুদ্ধে অভিযোগ আছে। আর্থিক অনিয়ম দুর্নীতির চরমে উঠেছে। আমি আগেই বলেছি, এই সরকারের কাছে প্রশাসনিক সততা এবং নিরপেক্ষতা এই দুটি জিনিস চাওয়া আজকে বাতুলতা মাত্র এবং স্থানীয় থানাগুলিকে সি পি এমের পক্ষ থেকে এক একটা পার্টি অফিস দলীয় কার্যালয়ে রূপান্তরিত করা হয়েছে। আমরা আগে বার বার বলেছি যে রাজ্য সরকারের দপ্তরগুলিতে যদি ফাইনান্সিয়াল ডিসিপ্লিন, যদি কাজের পরিবেশ তৈরি করতে হয় তাহলে ইচ ডিপার্টমেন্ট মাস্ট মেনটেন এ মান্থলি সিস্টেম অফ রানিং অডিট এবং ইচ ডিপার্টমেন্ট মাস্ট হ্যাভ এ ফিনান্সিয়াল অ্যাডভাইসার। এই দুটো বিষয় সরকারের কাছে বার বার করে বলেও আমরা দেখেছি এই সরকার কোনও স্টেজে এই বিষয়গুলির প্রতি গুরুত্ব দিতে চান না। তারা মান্থলি সিস্টেম অফ রানিং অডিট কিছুতেই করবেন না এবং তার ফলশ্রুতি হিসাবে বিভিন্ন দপ্তরের ক্ষেত্রে যে ব্যয় বরাদ্দ আছে—আমরা বার বার দেখেছি—ইন্ডিসিপ্লিন। ব্যয় বরাদ্দের যে প্ল্যান আউট লে যে টাকা বরাদ্দ হয় তার শতকরা ৫০ ভাগ ৬০ ভাগ দপ্তরগুলি অর্থ পায় সেগুলি মিসহ্যান্ডলিং হয়, কোনও প্রপার অ্যারেঞ্জমেন্টে দপ্তরগুলি পরিচালিত হচ্ছে না। সেই কারণে একটা মান্থলি সিস্টেম অফ রানিং অডিটের এবং একটা ফাইনান্সিয়াল অ্যাডভাইসার প্রত্যেক দপ্তরে রাখার জন্য আমরা দাবি করছি। এরপর আমি বলব অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিশন সম্বন্ধে, যেটা অশোক মিত্র কমিটি ১৯৯১ সালে সুপারিশ গ্রহণ করা হয়েছিল। ৭৩টি গ্রহণ করা হয়েছিল এবং ১৮টি বর্জন করা হয়েছিল। ১৮টি সুপারিশ কি কি কারণে বর্জন করা হয়েছিল এবং কি কি কারণে সেগুলি বাদ গেল সে সম্পর্কে আজ পর্যন্ত এই বিধানসভাকে অবহিত করা হয়নি। পেনশন আদালত তৈরি করার কথা কেন্দ্রীয় সরকারের সুপারিশে আছে, সব রাজ্যেই কথা ছিল যে পেনশন আদালত চালু হবে, কিন্তু এই রাজ্যে কাজ হচ্ছে সব চেয়ে মন্থর গতিতে এবং অবসর গ্রহণের পর পেনশন পেতে মানুষকে হিমসিম খেতে হচ্ছে এই অভিযোগ আছে। অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং প্রশাসনিক ভবন নির্মাণের অর্থাভাবে প্রচন্ড রকম ব্যাহত হচ্ছে। যে সময় সীমার মধ্যে করার কথা, অমুক জেলায় অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং তৈরি হবে, আমরা দেখছি বিভিন্ন সময় সীমার মধ্যে আশ্বাসন কমিটির মধ্যে আশ্বাসন সম্বন্ধে আমরা বিস্তৃতভাবে আলোচনা করেছি, দেখছি বিভিন্ন ক্ষেত্রে অর্থাভাবের জন্য সেই সমস্ত বিল্ডিংগুলি সম্পন্ন হতে পারছে না। আর পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী দার্জিলিংয়ের লালকুঠির শোভা সৌন্দর্য দেখে বিমোহিত হয়ে বললেন এইরকম নৈস্বর্গিক শোভা কম দেখেছি। অথচ অর্থাভাবে বিভিন্ন জেলায় প্রশাসনিক ভবনের কাজ হচ্ছে না। এই ঘটনা ঘটছে। দার্জিলিংয়ে অতিরিক্ত সচিব কেন দেওয়া হল সেই বিষয়ে প্রশ্ন থেকেই যায়। এর

পর আমি মাইনরিটি কমিশন সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। পশ্চিমবঙ্গের মাইনরিটি কমিশন থেকে সর্বক্ষেত্রে বাই অ্যাক্ট একটা স্ট্যাটিউটরি পাওয়ার দেওয়ার কথা আমরা বলে আসছি। সেই বিষয়ে চিন্তা ভাবনা কিছুই করা হচ্ছে না। অথচ ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলিতে মাইনরিটি কমিশনকে ব্যাপক ক্ষমতা দেওয়া হয়েছে, আমরা দেখতে পাচ্ছি। যেমন মাইনরিটি কমিশনগুলিকে কর্ণাটকে, মধ্যপ্রদেশ, অন্ধ্রপ্রদেশ, বিহারে, উত্তরপ্রদেশে সর্বক্ষেত্রে স্ট্যাটিউটরি পাওয়ার বাই অ্যাক্ট দেওয়া হয়েছে। কিন্তু আমাদের পশ্চিমবাংলায় শুধু মাত্র একটা একজিকিউটিভ পাওয়ার দেওয়া হয়েছে। আমরা মুখ্যমন্ত্রী এবং সরকারের কাছে দাবি করছি যে স্টেট মাইনরিটি কমিশনকে ফুল টাইম কমিশন করে দেওয়া হোক। এই ফুল টাইম কমিশন না করে আলাদা ভাবে ক্যাজুয়ালি অ্যাড হক ভিত্তিতে একটা দপ্তর দেওয়া হয়েছে। ভবানী দত্ত লেনে একটা ঘর দেওয়া হয়েছে, সেখানে মাইনরিটি কমিশনের চেয়ারম্যান বসবে। তার কোনও নির্দিষ্ট অফিস নেই, কোনও সিস্টেম নেই, একজিকিউটিভ পাওয়ার দিয়ে বসিয়ে দেওয়া হয়েছে। যতক্ষণ পর্যন্ত স্ট্যাটিউটরি পাওয়ার না থাকছে ততক্ষণ পর্যন্ত তাদের সেখানে ক্ষমতা থাকবে না ফাইল কল করার। দে উইল হ্যাভ নো অ্যাকসেস টু দি গভর্নমেন্ট ফাইল। এইভাবে একটা মাইনরিটি কমিশন গঠন করে এই রাজ্যে সংখ্যালঘু কমিশন গঠন করা হয়েছে বলে আপনারা যতই বাহবা কুড়াবার চেষ্টা করুন না কেন, কিন্তু বাস্তবে দেখা যাচ্ছে যে জনগণকে সম্পূর্ণ ভাবে ধোঁকা দেবার একটা নির্লজ্জ প্রয়াস আপনারা নিয়েছেন। আপনাদের এই প্রবণতাকে আমাদের প্রতিহত করতে হবে। আজকে মাইনরিটি কমিশনের জন্য মাত্র ৭ লক্ষ টাকা ধরা হয়েছে। এই সারা বছরের কাজ তারা করতে পারবে না। কাজেই রাজ্য সরকারের কাছে আমাদের দাবি যে এই বরাদ্দ বৃদ্ধি করতে হবে। আজকে মাইনরিটিদের সমস্যা নিয়ে যদি ভাল ভাবে বিচার-বিশ্লেষণ না করি তাহলে এদের মধ্যে ক্রমাগত যেভাবে হতাশা এবং বঞ্চনা দেখা দিচ্ছে তাতে আগামীদিনে এর ফল মারাত্মক হবে। আজকে ৭ লক্ষ ২৭ হাজার টাকার যে ব্যয়-বরাদ্দ এর জন্য রাখা হয়েছে, এটাকে বাড়াতে হবে। মাইনরিটি কমিশনকে স্ট্যাটিউটরি পাওয়ার বাই অ্যাক্ট দিতে হবে এবং প্রয়োজনে জুডিসিয়ারি পাওয়ারও দিতে হবে। উত্তর প্রদেশের মুলায়ম সিং যাদবও সেখানে এই জুডিসিয়ারি পাওয়ার দিয়েছে। আজকে হিউম্যান রাইটস সেলের কথা বলা হয়েছে এবং তার জন্য ৫ লক্ষ টাকা ধার্য করা হয়েছে। আজকে যেখানে হিউম্যান রাইটস অর্থাৎ মানবাধিকার রক্ষার প্রশ্ন, সেখানে কিভাবে সেই অধিকারকে লঙ্ঘন করা হচ্ছে সেটা দেখুন। মাননীয় মুখ্যমন্ত্রী একটা প্রশ্নের উত্তরে বলেছেন যে এই রাজ্যে এ পর্যন্ত লক আপে ২১৪ জনের মৃত্যু হয়েছে। এটা মুখ্যমন্ত্রীর সরকারি বিবৃতি। এই বিবৃতির কপি আমার কাছে আছে। তিনি বলেছেন, লক আপ ডেথ ইন ওয়েস্ট বেঙ্গল ইজ ২১৪। মুখ্যমন্ত্রী বিধানসভায় দাঁড়িয়ে এই জবাব দিয়েছেন। এই রাজ্যে মানবাধিকার কিভাবে লঙ্ঘিত হচ্ছে তার আরও দু-একটা উদাহরণ দিচ্ছি। লালবাজারের ৪ তলা থেকে ঝাঁপ দিয়ে আসামী মারা যাচ্ছে। পুলিশ লক আপে ইদ্রিসের মৃত্যু হয়েছে। পুলিশ লক আপে আজাদের মৃত্যু হল। তার ৫ দিন পরে তার সন্তান হয়েছে। তখন তার স্ত্রী অন্তঃসত্তা ছিলেন। [illegible]

পুলিশ লক আপে যদি কোনও ডেথ হয় তাহলে দেখা যাবে হি ইজ মুসলিম। লালবাজার থেকে ঝাঁপ দিয়ে মরুক, আর পিছন থেকে পুলিশ গুলি করেই মারুক দেখা যাচ্ছে তারা সকলেই মুসলমান। এই একটা প্রবণতা, এটা বাঞ্ছনীয় নয়। তারপরে আর একটা কথা এখানে বলা দরকার। আমরা দেখছি যে পুলিশের মধ্যে সে সব সার্জেন্ট আছে, যাদের সুন্দর সুন্দর চেহারা, যার ওয়াকিটাকে নিয়ে মোটর বাইকে চলেন, তাদের কোনও প্রমোশনের স্কোপ নেই। এই সিস্টেম কেন থাকবে? কেন কলকাতা পুলিশের এই সার্জেন্টদের স্টেপ বাই স্টেপ একটা প্রমোশনের সুযোগ থাকবে না? এটা তাদের দীর্ঘদিনের একটা অভাব। এই অভাব অভিযোগের কথা বলেও সরকারের কাছ থেকে কোনও সদুত্তর পাওয়া যায় না। আমি অনুরোধ করব যে, কলকাতা পুলিশের এই সাজেন্টদের প্রোমোশনের ব্যাপারে একটা স্কেল ঘোষণা করা হোক। এই কথা বলে আমাদের কাট মোশনগুলিকে সমর্থন করছি এবং এই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 p.m.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সভায় আমাদের স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী ১৮ এবং ১৯ নং দাবির অধীনে যে ব্যয়-বরাদ্দের মঞ্জুরি চেয়েছেন তার সমর্থনে আমি দুই-চারটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয় আজ থেকে ১৮ বছর আগে ১৯৭৭ সালে যখন জনগণের ম্যানডেট নিয়ে আমরা মহাকরণে প্রবেশাধিকার লাভ করি ঠিক সেদিন আমাদের বামফ্রন্ট সরকারের নেতা তথা মুখ্যমন্ত্রী জ্যোতি বসু কয়েকটি কথা বলেছিলেন। মানুষের উদ্দেশ্যে তিনি কয়েকটি কমিটমেন্ট করেছিলেন। তিনি বলেছিলেন যে আমরা এই প্রশাসনকে গণতন্ত্র মুখী করে গড়ে তোলার চেষ্টা করব, এই প্রশাসনকে গতিশীল করব, সংবেদনশীল করব এবং পরিচ্ছন্ন করার চেষ্টা করে যাব—তা আমরা ভুলে যাইনি সাধারণ মানুষের কাছে দেওয়া সেই প্রতিশ্রুতি এবং সেটা মনে রেখে আমরা বিগত ১৮ বছর ধরে প্রশাসনকে সেইভাবে পরিচালনা করার চেষ্টা করে গেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমাদের জানা আছে বিশ-পঁচিশ বছর আগে এই সমস্ত প্রশাসনিক কর্তাদের সঙ্গে সাধারণ মানুষের যোগযোগ কতটুকু ছিল, কেমন ছিল তাদের মানসিকতা, কি দুস্তর ব্যবধান ছিল সেই সমস্ত তৃণমূল স্তরের মানুষের সঙ্গে এই প্রশাসনিক কর্মকর্তাদের। আমরা দেখেছি সেদিনের লোয়ার লেভেলে যে অফিসার বি ডি ও থেকে আরম্ভ করে এস ডি ও, ডি এম এর দের কাছে সাধারণ মানুষ সহজে মিশতে পারতেন না, তাদের অভাব অভিযোগ দাবিদাওয়া নির্ভয়ে বলতে পারতেন না। কিন্তু আজ আমরা দেখছি যে বি ডি ও থেকে আরম্ভ করে জেলা শাসক পর্যন্ত প্রতিটি অফিসার আজকে গ্রামে ছুটে যাচ্ছেন রিসেন্টলি আমার একটা অভিজ্ঞতার কথা জানা আছে—সাক্ষরতা নিয়ে গোটা জেলায় এবং গোটা রাজ্যে একটা বিরাট আন্দোলন হয়ে গেল, বিরাট কর্মযজ্ঞ হয়ে গেল। সেদিনের যারা সরকার পরিচালনা করতেন তারা এটা চিন্তা করতে পারবেন না। একজন জেলাশাসক, এস ডি ও, এ ডি এম রাতের অন্ধকারে সাঁওতাল পাড়ায়, বাগদি পাড়ায়, বাউরি পাড়ায়

গিয়ে তাদের খাটিয়ায় হ্যারিকেন সামনে রেখে বসে তাদের খোঁজখবর নিচ্ছেন—সাক্ষরতা কেন্দ্রে কাজকর্ম কেমন চলছে, কোথায় কি অসুবিধা হচ্ছে, আরও পড়ুয়া আনার পথে বাধা কোথায়, কিভাবে বাধা দূর করা যাবে এই সমস্ত খোঁজখবর নিয়েছেন ঘণ্টার পর ঘণ্টা, রাত ১০টা ১১ টা পর্যন্ত। পঞ্চায়েত প্রতিনিধিরা তো আছেন, তারা প্রতিদিন প্রতি গ্রামে, প্রতি পাড়ায় যাচ্ছেন এই সমস্ত খোঁজখবর নিতে, কিন্তু যারা প্রশাসনে আছেন—বি ডি ও থেকে আরম্ভ করে এস ডি ও, আমি নিজেও ঘুরেছি এবং আমি লজ্জিত হয়েছি যে একজন সরকারি অফিসার তারা ঘুরছেন সেখানে আমরা ঘরে বসে থাকতে পারি না।

আমরা শীতকে উপেক্ষা করে রাত দশটা এগোরটা পর্যন্ত ঘুরেছি। আমরা পূজার আগে দেখেছি সাঁওতাল পল্লীতে ডায়রিয়া হতে। সেখানে তিনটি লোক মারা গেছে শুনে আমরা ছুটে সেখানে গিয়েছিলাম। গিয়ে দেখি, মৃত্যুর সংবাদ পাবার সঙ্গে সঙ্গে স্বাস্থ্য বিভাগের কর্মীরা সেখানে ছুটে এসেছেন, প্রশাসনের সঙ্গে যুক্ত যারা সেই বি ডি ও, এস ডি ও, ডি এম এরাও এবেলা ওবেলা দুবার করে গেছেন সেখানে এবং সেখানে কি কি করতে হবে, কি কি করা উচিত এবং গ্রামের মানুষের এক্ষেত্রে যা যা প্রয়োজন সেটা মেটাতে স্থানীয় প্রশাসন সক্ষম কিনা সে ব্যাপারে তারা খোঁজ খবর নিয়েছেন। গত গ্রীষ্মে আমি দেখেছি এক আদিবাসী পল্লীর ৭০ ভাগ বাড়ি পুড়ে ছাই হয়ে যাবার সঙ্গে সঙ্গে পঞ্চায়েতের মানুষজন সেখানে ছুটে গেছেন এবং সঙ্গে সঙ্গে আগুন নেভাবার জন্য দমকলকে খবর দিয়েছেন। ঐ আগুন লাগার খবর পাবার সঙ্গে সঙ্গে প্রশাসনের পক্ষে এস ডি ও সেখানে ছুটে এসেছেন এবং আগুন নেভাবার পর সেখানে স্বল্পমেয়াদি এবং দীর্ঘমেয়াদি যা ব্যবস্থা নেবার তা নিয়েছেন। আজকে প্রশাসনের এই যে মানসিক পরিবর্তন আমরা শুধুমাত্র চাকরিই করি না, আমরাও এই সমাজেরই মানুষ এই মানসিক পরিবর্তন আজকে আমরা আনতে সক্ষম হয়েছি। আজকে প্রশাসনের যত বড় অফিসারই হোন না কেন, তিনি নিজেকে সাধারণ মানুষের অংশীদার হিসাবেই চিন্তা করছেন। আজকে পঞ্চায়েত বিভিন্ন প্রকার উন্নয়মূলক কাজের সঙ্গে যুক্ত ত্রিস্তর পঞ্চায়েত সমন্বয় সাধনের মাধ্যমে। এই পঞ্চায়েত সদস্যদের নির্বাচনের পর তিন-চার মাস ধরে প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছিল। ঐ প্রশিক্ষণ শিবিরে রাজ্য সরকারের বিভিন্ন পদাধিকারীরা গিয়েছিলেন তাদের শেখাতে। সেই শেখাতে গিয়ে তারা নিজেরাও শিখেছিলেন যে কিভাবে সাক্ষরতা অভিযান চালাতে হয়, বনসৃজন করতে হয়। এইভাবে পরস্পরের মধ্যে আলোচনার মাধ্যমে ঐ কাজটা তারা করেছিলেন। অবশ্য এখনও কিছু কিছু জেলাতে পঞ্চায়েতের কাজকর্মের বিষয়ে অনেক অসুবিধা রয়েছে। জেলার অনেক অফিস এখনও ভাড়া বাড়িতে রয়েছে, পুরানো বাড়ি, পলেস্তারা খসে খসে পড়ছে, বর্ষাকালে ছাদ দিয়ে জল চুঁইয়ে চুঁইয়ে পড়ছে। অবশ্য অনেক জেলাতে অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং হয়েছে এবং তারফলে অনেক সুবিধা হয়েছে কাজের। বাঁকুড়া শহরে অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং হয়েছে, কিন্তু অনেক ব্লকে এখনও পর্যন্ত কোনও অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং হয়নি এবং তারফলে বর্ষাকালে ছাদ চুঁইয়ে জল পড়ে ঐ সমস্ত অফিসের অনেক ফাইল-পত্র নষ্ট হয়ে যাচ্ছে। এই অবস্থায় সেখানে কাজ করতে হচ্ছে।

*[5-20 — 5-30 p.m.]*

গুরুত্ব দিয়ে সমস্ত দিক চিন্তা করে যত তাড়াতাড়ি সম্ভব যাতে অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং করা যায় সেটা দেখতে হবে। একই ব্লকের এগ্রিকালচারাল অফিস এক জায়গায় চলছে, রিলিফ অফিস আর এক জায়গায় চলছে এবং পঞ্চায়েত অফিস আর এক জায়গায় চলছে। এই সমস্ত অফিস যদি এক জায়গায় বা এক বিল্ডিং-এর মধ্যে আনা যায় তাহলে কাজকর্মের অনেক সুবিধা হবে। মানুষ যদি একটা বিল্ডিং-এর মধ্যে সমস্ত অফিস পেয়ে যায় তাহলে তাদের কাজের ক্ষেত্রে অনেক সুবিধা হবে। এই সমস্ত অফিস এক জায়গায় হলে দেখারও সুবিধা হবে। যেখানে যেখানে অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং নেই সেটা যাতে তাড়াতাড়ি করা যায় সেই উদ্যোগ সরকারকে নিতে হবে। আরও একটা অসুবিধা হয়েছে। এটা আমাদের একটা কমিটমেন্টের মধ্যে ছিল। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন জনসাধারণের যদি কোনও অভিযোগ থাকে বিশেষ করে যদি কোনও মাস পিটিশন থাকে সেটা যদি কোনও দপ্তরে দেয় বা মন্ত্রীর কাছে দেয় তাহলে সেটা যেন সঙ্গে সঙ্গে অ্যাটেন্ড করা হয়। তাড়াতাড়ি উত্তর দিয়ে যেন জানিয়ে দেওয়া হয় কি ব্যবস্থা নেওয়া হচ্ছে। জনসাধারণ, জনপ্রতিনিধি এবং বিধায়ক কোনও চিঠি দিলে উত্তরে যেন তারা জানতে পারেন তাদের জ্ঞাতব্য বিষয় এবং গণ দরখাস্তও যেন সমান গুরুত্ব দিয়ে দেখা হয়। কিন্তু এটা যথাযথ ভাবে পালন করা হচ্ছে না। আমি এম এল এ হিসাবে চিঠি দিয়েও অনেক দপ্তরের কাছ থেকে উত্তর পাইনি। অনেক গণ দরখাস্ত এনডোর্স করে পাঠিয়ে ছিলাম, সেই দরখাস্তগুলি কি অবস্থায় আছে সেটা আমরা সব সময় জানতে পারি না। এই দিকে সরকারকে আরও গুরুত্ব দিয়ে দেখতে হবে। এই সমস্ত ক্ষেত্রে তৎপরতার সঙ্গে সরকারের যেটুকু করণীয় আছে সেটা করতে হবে। সমস্ত কিছু খোলাখুলি জানিয়ে দিতে পারেন, তাতে কিছু অসুবিধা হবে না। যদি কোনও কিছু করার ক্ষেত্রে অসুবিধার থাকে তাহলে সেই অসুবিধার কথা জানিয়ে দিতে পারেন। এই কথাও বলতে পারেন যে আর্থিক সীমাবদ্ধতা আছে, এর জন্য করা সম্ভব হচ্ছে না। তাহলে আমরা জানতে পারি সরকারের দায়িত্বে যারা আছেন, সরকার পরিচালনার দায়িত্বে যারা আছেন তারা সজাগ আছেন, আমরা যে জিনিসগুলি তুলে ধরার চেষ্টা করছি সেইগুলি তারা দেখছেন এবং সেইগুলি নিয়ে ভাবছেন এবং সুবিধা মতো উদ্যোগ গ্রহণ করছেন। এটা জানতে পারলে যে সমস্ত জনগণের এই সরকারের কাছে প্রত্যাশা আছে তারা অন্তত কিছুটা সান্ত্বনা পাবে। আমরা বারে বারে বলেছি যে এই সরকারটা জনগণের সরকার, জনগণ যাতে বুঝতে পারে এই সরকারটা তাদের সরকার তার জন্য আমাদের যে দায়িত্ব সেটা পালন করতে হবে। তার জন্য জনগণের কথা যথাযথ গুরুত্ব দেওয়া যায় সেই দিকে আমাদের সরকারের বিভিন্ন বিভাগের দায়িত্বে যারা আছেন, বিভাগ পরিচালনা করার দায়িত্বে আছেন, যে সমস্ত মন্ত্রী আছেন, তাদের সেই দিকে সজাক দৃষ্টি রাখতে হবে। আজকে এই সরকারের গ্রহণ যোগ্যতা নিয়ে, বিশ্বাস যোগ্যতা নিয়ে, ক্রেডিবিলিটি নিয়ে প্রশ্ন উঠছে। এটা তো বারে বারে পরীক্ষা করা হয়ে গিয়েছে। এই পরীক্ষা তো আমরা বারে বারে দিয়েছি এবং উত্তীর্ণ হয়েছি। একটা

প্রশাসন যদি মানুষের প্রত্যাশা পূরণ করতে ব্যর্থ হয়, একটা সরকার যদি জনগণের প্রত্যাশা পূরণ করতে ব্যর্থ হয় তাহলে সেই সরকারটা বারে বারে ক্ষমতায় আসতে পারত না। এই ক্ষেত্রে আমরা উত্তীর্ণ হয়েছি। আমাদের জন সমর্থন উত্তর উত্তর বৃদ্ধি পেত না, ভারতবর্ষের মধ্যে আমরা মাথা উঁচু করে বলতে পারতাম না যদি আমরা প্রত্যাশা পূরণ করতে না পারতাম। এই সাংবিধানিক চৌহদ্দির মধ্যে দাঁড়িয়ে যেভাবে আমাদের সরকার পর পর চার বার এখানে ক্ষমতায় এসেছে, যদি না আমরা সেইভাবে সরকার পবিচালনা করতে পারতাম তাহলে এটা সম্ভব হত না। আমরা আত্মসন্তুষ্টিতে ভুগি না, আমরা জনগণের কথা ভুলে যাইনি। জনগণের প্রতি আমাদের যে কমিটমেন্ট, আমাদের যে দায় দায়িত্ব আছে তাদের প্রতি, সেটা আমরা সব সময় মাথায় রেখে সঠিকভাবে সেটা পালন করার চেষ্টা করছি। সেই দিকে আমাদের সরকার সজাগ আছে। এই কথাটাই মাননীয় মন্ত্রী মহাশয় তার ব্যয় বরাদ্দের দাবি সম্পর্কে বলতে গিয়ে বলেছেন। এই কথাটাই অন্যভাবে ব্যাখ্যা করে বিরোধী দলের মাননীয় সদস্যরা যেভাবে বাজেটের বিরোধিতা করলেন সেটা সত্যের অপলাপ ছাড়া আর কিছুই নয়। আমি ওনাদের এই বক্তব্যের বিরোধিতা করছি। আমি এই দাবির প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-40 p.m.]

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে ১৮ এবং ১৯ নম্বর যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব পেশ করেছেন আমি তা সমর্থন করছি এবং বিরোধী দলের সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য উপস্থাপিত করছি। প্রশাসনকে নিয়ে অনেক প্রশ্ন থাকতে পারে। কিন্তু পশ্চিমবাংলার প্রশাসন যন্ত্র সারা দেশের মধ্যে যে জনপ্রিয়তা অর্জন করেছে তার কারণ কি? তার দুটি কারণ আছে। একটি হচ্ছে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা, অর্থাৎ মানুষের হাতে ক্ষমতাটা তুলে দেওয়া হয়েছে। এখন সব ব্যাপারে মানুষ তার গ্রামের উন্নয়নের ব্যাপারে, নিজ এলাকার উন্নয়নের ব্যাপারে, পাড়ার উন্নয়নের ব্যাপারে প্রশাসন যন্ত্রকে বুঝতে পেরেছে। এখন নিয়ম হয়ে গেছে, পঞ্চায়েতি স্তরে উন্নয়নের ক্ষেত্রে কোনও দলকে বাদ দিয়ে কোনও সিদ্ধান্ত গ্রহণ করা যাবে না। সবাইকে নিয়ে মিলিত ভাবে সিদ্ধান্ত নিতে হবে। স্বাভাবিকভাবেই মানুষ তার ক্ষমতাটা বুঝতে পেরেছে, প্রশাসনকে সে নিজেই কন্ট্রোল করতে আরম্ভ করেছে। ভারতবর্ষের মধ্যে শ্রদ্ধাবান মুখ্যমন্ত্রী দীর্ঘদিন ধরে আছেন, আমি তার সামনে বিনীত ভাবে দু-একটি সাজেশন রাখছি। এই যে প্রশাসনযন্ত্রে মানবাধিকার লঙ্ঘন নিয়ে সারা দেশে কথা উঠেছে, এটা কমবেশি সব রাজ্যেই ঘটছে। তবে মাননীয় মুখ্যমন্ত্রী এই ব্যাপারে বলেছেন যে, আমাদের রাজ্যে সমস্ত রাজ্যের মধ্যে অনেক কম ঘটেছে, তা সে শ্লীলতাহানি হোক বা লক-আপে মৃত্যুর ঘটনা হোক, অনেক কম ঘটেছে। বামফ্রন্টের যে নীতি, সমস্ত রাজ্যের মানুষের কাছে তা রেসপেক্ট পেয়েছে, একে মডেল করে অনেকে এগোবার চেষ্টা করছে। মাননীয় মুখ্যমন্ত্রী নিজেও বলেছেন, মানবিক অধিকার যেন, কম হলেও, লঙ্ঘিত না হয় এটা দেখতে হবে। বামফ্রন্টের

প্রশাসনকে আইডিয়াল করে তুলতে হবে, এটি যেন কোনও ভাবেই কালিমালিপ্ত না হয় তিনিও ঘোষণা করেছেন, এটি হওয়া উচিত নয়—সেজন্যই আমি এখানে বলছি। সবচাইতে বিপজ্জনক ব্যাপার হচ্ছে, ব্লক থেকে মহকুমা পর্যায় পর্যন্ত, বিভিন্ন স্তরে কোথাও দেখছি নিয়োগের ক্ষেত্রে এক্সটেনশন হচ্ছে, কোথাও পুনর্নিয়োগ হচ্ছে। আমার ব্লক নিয়ে বলতে পারি, কয়েক বছর যাবৎ বিভিন্ন জায়গায়, বি এল আরও থেকে আরম্ভ করে ল্যান্ড রিফর্মস অফিসার পর্যন্ত বিভিন্ন পদ খালি পড়ে রয়েছে। অফিসার পদে নিয়োগ করলে কলকাতা শহরের লোক মফঃস্বলে পোস্টিং হলে যাবেন না। গ্রামের হাসপাতালে পোস্টিং হলে ডাক্তারবাবু যাবেন না। মন্ত্রী এবং এম এল এরা ফিতে কেটে হাসপাতালের উদ্বোধন করে চলে আসার সাথে সাথে ডাক্তারবাবুও পুঁটলি বেঁধে চলে যান। প্রশাসনিক স্তরে এগুলো দেখার দরকার হয়ে পড়েছে। মফস্বলের বিশেষ বিশেষ ক্ষেত্রে এই ঘটনা দেখা দিচ্ছে। যেমন আমি কোর্টের ব্যাপারে বলব। নিম্ন কোর্টে জেলাস্তরের কোর্টে বিচারকের বহু পদ খালি পড়ে আছে। আমাদের মেদিনীপুর জেলা ভারতবর্ষের মধ্যে বৃহত্তম জেলা। জেলা আদালত বলে সেখানে খুনের মামলা চলে। অনেক সময় দেখা যায় ১৪ বছর, ১৫ বছর, এমন কি ১৬ বছর ধরে একটা মামলা এক জায়গায় পড়ে রয়েছে। এই সব ঘটনা ঘটছে। এটা বন্ধ করার কথা আমাদের ভাবতে হবে। পশ্চিমবাংলা সরকার আমাদের বামফ্রন্টের যে নীতি সেই নীতি অনুযায়ী চলবে অন্য কোনও নীতি বা ডাইরেকশন যেন সেখানে উপস্থিত না হয়। বামফ্রন্ট সরকারের যে নীতি সেই নীতি অনুযায়ী ব্লক পর্যায় থেকে জেলা পর্যায়-এ রাজ্য পর্যায়ে সমস্ত প্রশাসন নিয়ে পথে চলবে। দুর্নীতির কথা আজকে বলা হচ্ছে। দুর্নীতি আজকে কোথায় নেই। সারা ভারতবর্ষ জুড়ে আজকে দুর্নীতি। এমন কি শেয়ার কেলেঙ্কারির সঙ্গে আজকে প্রধানমন্ত্রীর নাম উঠছে। তা সত্ত্বেও আজকে শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রীর কাছে বিনীত আবেদন করব যে, দুর্নীতি সম্বন্ধে আজকে যে সমস্ত কথা বলা হচ্ছে সেটা যাতে না বলতে পারে, তার সুযোগ না পায়, তার প্রচেষ্টা আমাদের করতে হবে। এবার কতগুলো জিনিসের লিমিটেশনের কথা বলব। আমাদের মেদিনীপুরে বহু মফস্বল থানায় জিপ নেই। বা জিপ থাকলেও তেল থাকে না। এ ব্যাপারে জিজ্ঞাসা করলে জানতে পারি যে প্রত্যেকটা গাড়ির জন্য ৩০০ লিটার তেল বেঁধে দেওয়া হয়েছে। সেটা শেষ হয়ে গেলে কোথাও খুন হোক, শ্লীলতাহানি হোক, হেভি ক্রাইম হোক, বার্নিং হোক বা ব্লকেট হোক সেখানে পুলিশ মুভ করতে পারে না। এ ব্যাপারে আমি দৃষ্টি দেবার জন্য আবেদন জানাচ্ছি। মেদিনীপুরের মতো জায়গায় যেখানে রাস্তা উন্নত ধরনের রয়েছে সেখানে জিপ যেতে কোনও অসুবিধা নেই। আমার এলাকা নন্দীগ্রামে সেখানেও মুভ করতে পারে। কারণ আজকে প্রত্যেকটা জায়গায় মোরামের রাস্তা করে দেওয়া হয়েছে। কিন্তু তাসত্ত্বেও এই সব কারণের জন্য প্রশাসন স্পিডিলি মুভ করতে পারে না ফুয়েলের লিমিটেশনের জন্য। অনেক সময় এই ব্যাপারে পুলিশের বিরুদ্ধে অভিযোগ ওঠে। তাছাড়া ক্রাইম কন্ট্রোল করতে পুলিশকে স্পিডিলি স্পটে পৌঁছাতে হবে। এই রকম পরিস্থিতিতে পুলিশকে বাধ্য হয়ে ইন্টারেস্টেড লোককে বলতে হয় তেল জোগাড় করতে। এটা আমরাও সাপোর্ট করি।

আমি মুখ্যমন্ত্রীকে বিনয়ের সঙ্গে বিবেচনা করতে বলব, যাতে ভবিষ্যতে এই ব্যাপারে বাজেট-এ যে টাকা ধার্য করা হয়, তা যেন বেশি করে ধার্য করা হয়। এছাড়া মফস্বল থানাগুলোতে যাতে ভেহিকেল থাকে সেটাও দেখা দরকার। আজকে মানবাধিকারের প্রশ্ন বেশি করে দেখা দিয়েছে। এখানে একটা মডেল বা আইডিয়াল সরকার আছে। মানবধিকারের যাতে আরও শ্রীবৃদ্ধি ঘটে এবং সুনাম বৃদ্ধি ঘটে সেটা আমাদের দেখতে হবে। তাই এই বাজেটকে পরিপূর্ণ ভাবে সমর্থন করে এবং বিরোধীদের আনা প্রস্তাবের তীব্র সমালোচনা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-40 — 5-50 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ১৮ এবং ১৯ নম্বর ব্যয় বরাদ্দের উপর যে বাজেট প্রস্তাব রাখা হয়েছে, আমি তার বিরোধিতা করে এবং আমাদের যে কাট মোশনগুলি আছে তার সমর্থনে এখানে বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তার বাজেট ভাষণে প্রতিবারের মতো এবারেও বলেছেন যে বামফ্রন্ট সরকার একটা দুর্নীতি মুক্ত স্বচ্ছ প্রশাসন ট্রান্সপারেন্সি, সেই স্বচ্ছ প্রশাসন জনগণের কাছে তুলে ধরেছে এবং এটা হচ্ছে সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয়। আমি বলতে চাই, এই দুর্নীতিমুক্ত স্বচ্ছ প্রশাসনের ক্ষেত্রে এবং তিনি বলেছেন ভিজিলেন্স কমিশন এই ব্যাপারে অতন্দ্র প্রহরীর মতো কাজ করছে। আজকে বামফ্রন্ট সরকার ভিজিলেন্স কমিশনের সমস্ত সুপারিশ এর বিষয়গুলি কার্যকর করার ক্ষেত্রে উদ্যোগ নিয়েছে। ভিজিলেন্স কমিশনকে রাজ্য সরকার কার্যত ঠুঁটো জগন্নাথের মতো করে রেখেছে। প্রথমত বলি ভিজিলেন্স কমিশনের যে পাওয়ার সেটা খুবই সীমিত, বিশেষ করে পদস্থ অফিসার ও আই পি এস অফিসার যার দুর্নীতিগ্রস্ত তাদের দুর্নীতি রোধ করার ক্ষেত্রে কার্যকর পদক্ষেপ গ্রহণ করার ক্ষেত্রে ভিজিলেন্স কমিশনের ক্ষমতা খুবই কম এবং ভিজিলেন্স কমিশন এতদসত্ত্বেও আমরা দেখেছি আই পি এস অফিসারদের বিরুদ্ধে তাদের দুর্নীতি সম্পর্কে নির্দিষ্ট তথ্য প্রমাণসহ সুপারিশ করা সত্ত্বেও তা পাঠানো সত্ত্বেও দেখা গিয়েছে স্বরাষ্ট্র দপ্তর তারা সময় মতো চার্জশিট পাঠায় না। ফলে ভিজিলেন্স কমিশনের সুপারিশ ও তথ্য প্রমানাদি থাকা সত্ত্বেও তা কার্যকর করার ক্ষেত্রে অসহায়তা, এবং স্বরাষ্ট্র দপ্তর সেটা না করাতে দুর্নীতিগ্রস্থ আই পি এস অফিসার ও পদস্থ অফিসাররা তারা পার পেয়ে যাচ্ছে। এই রকম অসংখ্য দৃষ্টান্ত আছে। স্যার, ১৯৬৫ সালে প্রথম রেজলিউশন হয়েছিল, সরকারি রেজলিউশন তার ভিত্তিতে এই ভিজিলেন্স কমিশন গঠিত হয়, ভিজিলেন্স কমিশনের যে ক্ষমতা তাতে স্পষ্ট করে কিছু বলা হয়নি এবং পদস্থ অফিসারদের ক্ষেত্রে দুর্নীতিগ্রস্থ অফিসারদের ক্ষেত্রে কি ব্যবস্থা নেওয়া হবে, সেই রকম কোনও ক্ষমতা তাদের দেওয়া হয়নি। সেখানে অধস্তন অফিসারদের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ এলে ভিজিলেন্স কমিশন তাদের বাড়িতে হানা দিতে পারে, তাদের সম্পত্তির হিসাব নিয়ে তদন্ত করতে পারে, কিন্তু আই পি এস অফিসার বা পদস্থ অফিসারদের ক্ষেত্রে এটা করবার ক্ষমতা ভিজিলেন্স কমিশনের নেই। এছাড়া তদন্তর স্বার্থে ভিজিলেন্স কমিশন পদস্থ

অফিসারদের বা আই পি এস অফিসারদের তলব করলে ভিজিলেন্স কমিশনের সামনে তারা উপস্থিত হয় না, কমিশনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে তারা চলে যায়। আইনের হাত থেকে তারা পার পেয়ে যায়। আজকে ভিজিলেন্স কমিশনের এই দুর্বলতাটা দূর করার ক্ষেত্রে রাজ্য সরকার কি ব্যবস্থা নিচ্ছে? এখানে সি বি আই বা অ্যান্টি কোরাপশন ব্যুরোর হাতে যথেষ্ট ক্ষমতা আছে, সেই আদলে রাজ্য সরকার কেন তাদের হাতে ক্ষমতা তুলে দেয় না, কেন এটা করা যাচ্ছে না? এই রাজ্য সরকার, এই বৈষম্যমূলক ব্যবস্থাকে দূর করার জন্য কি করছে? এটা দেখা আজকে দরকার। ভারতবর্ষে এই রকম আইন আছে। সেখানে ভিজিলেন্স কমিশনের তদন্তের দ্বারা দোষী অফিসারদের শাস্তি দেওয়া হচ্ছে। যেখানে ভিজিলেন্স কমিশন নিজে তথ্যাদি সমস্ত সংগ্রহ করছে, সেখানে ভিজিলেন্স কমিশন কেন নিজে চার্জশিট দিতে পারবে না? যদি স্বরাষ্ট্র দপ্তর কো-অপারেট না করে তারা চার্জসিট দিতে পারবে না। বর্তমানে এই অসুবিধাগুলো যদি দূর করতে হয় তাহলে সেই রকম আইন প্রণয়ন করা দরকার। আজকে যদি স্বচ্ছ প্রশাসন আপনারা জনগণের হাতে তুলে দিতে পারতেন আপনাদের ১৮ বছরের রাজত্বে, তাহলে এই রকম আইন প্রণয়ন দরকার হত না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে প্রশাসনিক তৎপরতার কথা বলেছেন। আমরা কি দেখছি, পৌরসভাতে অ্যাসেসমেন্ট বিভাগ কাজ করে না। ৪০ কোটি টাকা বকেয়া কর পড়ে আছে। তা আদায় করার জন্য অ্যাসেসমেন্ট বিভাগের কর্মচারিদের ইনসেনটিভ দিতে হচ্ছে ১০ লক্ষ টাকা। ১৭ টাকা করে তারা ওভার টাইম পাবে এই রকম প্রেমিসেস লেজারের জন্য ১২ লক্ষ টাকা ওভারটাইম দেওয়া হচ্ছে। মাল্টি স্টোরিড বিল্ডিংগুলো দুর্নীতিগ্রস্থ প্রশাসনের সঙ্গে বোঝাপড়া করে লক্ষ লক্ষ টাকার কর ফাঁকি রাখছে। আজকে প্রশাসনিক তৎপরতা যদি থাকত, তাহলে শিক্ষকরা পেনশন পাচ্ছে না কেন? তাই আজকে বলছি শিক্ষকদের জন্য মরনোত্তর পেনশনের ব্যবস্থা করুন। এইগুলো কি প্রশাসনিক তৎপরতার নমুনা। আজকে মানবিকতার কথা হচ্ছে। অন্য কথা ছেড়েই দিলাম, সামান্য একটা আর্সেনিক ছয়টি জেলার ৪৮টি ব্লকে তিন কোটি মানুষ আজকে আর্সেনিক-এর শিকার। এই রকম একটা অবস্থায় আজকে বিশুদ্ধ পানীয় জলের ব্যবস্থা একটা যুদ্ধকালীন তৎপরতায় করা উচিত। অনেক মানুষ আজকে এই রোগে আক্রান্ত হয়ে মারা গেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে প্রশাসনিক সংস্কারের কথা বলা হচ্ছে। দক্ষিণ ২৪ পরগনা হল জেলা বিভাজনের পরে। বারুইপুরকে মহকুমা হিসাবে ঘোষণা করা হল। কিন্তু সেখানে অ্যাডিশনাল এস ডি ও হল না, সেখানে নোটিফিকেশন হল না, অথচ সেখানে দেওয়ানি কোর্ট রয়েছে। সেখানে অ্যাসিস্ট্যান্ট ডিস্ট্রিক্ট জাজ রয়েছে। আজও পর্যন্ত জনগণ মহকুমা বিভাজনের ফলে যে উপকার হবে সেই উপকার পাচ্ছে না। এমন কি শিডিউল্ড কাস্ট সার্টিফিকেট যেগুলো সাধারণ মানুষের প্রয়োজন, ও বি সি সার্টিফিকেট সেগুলো তারা পাচ্ছে না। এই রকম একটা অবস্থা সেখানে চলছে। দুর্নীতির ব্যাপারে বলি, আজকে ট্রেজারি কেলেঙ্কারি জেলায় জেলায় অব্যাহত। হাওড়ায় ১৯৮২ সাল থেকে আজ পর্যন্ত ৫০ লক্ষ টাকা সেখানে আত্মসাৎ হয়েছে। হাওড়া কোর্ট এই ব্যাপারে অভিযোগ করেছে। রেন্ট কন্ট্রোলের যে টাকা কোর্টে জমা পড়ে তা

্যাকাউন্টস বিভাগের মাধ্যমে ট্রেজারিতে জমা পড়ে। তারপর কোর্ট কোনও ব্যক্তিকে সেই াকা দেওয়ার আদেশ দিলে তার কপি অ্যাকাউন্টস বিভাগে আসে এবং সেটা ট্রেজারি বিভাগে গেলে অ্যাডভোকেটের মাধ্যমে টাকা আসে। ভুয়ো অনুমতিপত্র নিয়ে সেখানে ৫০ াক্ষ টাকা আত্মসাৎ করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে গণতান্ত্রিক দৃষ্টিভঙ্গির থা বলা হয়েছে। সমস্ত জিনিসটা আজকে দলীয় স্বার্থে করা হচ্ছে। আমরা বার বার লেছি কো-অর্ডিনেশন কমিটি দ্বারা একটা প্রশাসন পরিচালিত হচ্ছে। আজকে প্রাইমারি ডুকেশনের দিকে তাকিয়ে দেখুন অ্যাড হক কমিটি দিয়ে স্কুল গুলি চলছে। ১৯৭৩ সালে য়েস্ট বেঙ্গল প্রাইমারি এডুকেশন অ্যাক্ট যেখানে ৫২ জন নির্বাচিত সদস্য দ্বারা এই কমিটি রার দরকার, আজকে ১৯৯৫ সালে অ্যাড-হক কমিটি সি পি এমের নমিনেটেড মেম্বার ারা পরিচালিত। তাদের অ্যাকাউন্টেবিলিটি ওই আলিমুদ্দিন স্ট্রীটে আছে।

**শ্রীমতী কুমকুম চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ১৯৯৫-১৬ সালের জন্য মাননীয় মুখ্যমন্ত্রী যে স্বরাষ্ট্র কর্মীবর্গের ও প্রশাসনিক সংস্কার বিভাগের ্যয় বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে দু-একটি বিষয়ে আমি উত্থাপন করতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে দেশের মানুষের কল্যাণের জন্য একটা লোকায়ত সরকারকে তাদের নীতি এবং পরিকল্পনা রচনা করতে হয়। এই নীতি রচনা করলেই হয় না, বাস্তবে সেই নীতি প্রয়োগ করা দরকার এই নীতি বাস্তবায়িত করার ক্ষেত্রে সবচেয়ে বেশি গুরুত্বপূর্ণ ভূমিকা যাদের উপর ন্যস্ত থাকে বা যারা পালন করে থাকেন তারা হলেন রাজ্যস্তরে কর্মচারিবৃন্দ, অফিসারবৃন্দ। তাদের কাজকর্মের নিয়ম নীতি ও নিষ্ঠা সব কিছুর সঙ্গে প্রশাসনিক মানের কতটা উন্নত হয়েছে এটা বিচার আমাদের করতে হবে। আর কর্মচারীবৃন্দকে নিয়ন্ত্রিত করা, অনুপ্রাণিত করা, কাজে উৎসাহিত করা জনগণের স্বার্থে। এই প্রশাসনিক সংস্কার বিভাগের যেটা আমরা হোম (পার) ডিপার্টমেন্ট হিসাবে জানি, আমরা আনন্দিত এই সভায় যারা আছি, কারণ মাননীয় মুখ্যমন্ত্রী এই দপ্তরের দায়িত্বে আছেন এবং এটা আজকে বক্তৃতা দিয়ে বলে দেবার বিষয় নয় যে, প্রশাসনিক দক্ষতা, বিচক্ষণতার মধ্যে দিয়ে আজকে সমগ্র দেশের কাছে একটা নজিরবিহীন সম্মান, অধিকার অর্জন করেছেন এবং চতুর্থ বারের জন্য তিনি মুখ্যমন্ত্রী পদে আছেন। ভারতবর্ষের সীমানার বাহিরে পৃথিবীর মানুষকে আকৃষ্ট করে, উৎসাহিত করে, অনুপ্রাণিত করে যে কারণে আজকে একজন মুখ্যমন্ত্রী পৃথিবীর মানুষের ইতিহাসের একটি উজ্জ্বল অধ্যায় রচনা করতে পেরেছেন। আমি বলব এই রকম একটি গুরুত্বপূর্ণ দপ্তর যা আমরা আলোচনা করছি, এটা স্বাধীনতার আগে কিম্বা স্বাধীনতার পরে যদি বলি প্রায় ৩০ বছর ধরে এই দপ্তরটির গুরুত্ব কিভাবে বিবেচিত হত। আপনি জানেন স্যার, আমরা যারা এখানে আছি আমাদের এখানে অনেক পুরানো মাননীয় সদস্যারা আছে, যারা বিরোধী দলের সদস্য তারা এই দপ্তরটিকে কিভাবে ব্যবহার করেছেন, কি হিসাবে ব্যবহার করেছেন এটা আপনাদের জানা আছে। বি ডি ওর সঙ্গে কথা বলতে গিয়ে মানুষ ভয় পেত, সংকোচ

করত, বি ডি ও অফিসে কথা বলবার অধিকার মানুষের ছিল না। ১৭-১৮ বছর হল, এই অবস্থার মধ্যে দিয়ে ১৯৭৭ সালে আমাদের সরকার যখন ঘোষণা করল যে লালবাড়ি থেকে ক্ষমতা পরিচালনা হবে না। পরিকল্পনার নীতি তাঁর বাস্তব রূপ সেটা হবে মানুষের কথা চিন্তা করে, ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে, গণতান্ত্রিক অধিকারকে প্রসারিত করে, সরকার এই শ্লোগানকে সামনে রেখে প্রশাসনিক কাজকর্মকে পরিচালনা করছেন। এদিকে বামফ্রন্ট সরকার তার এই সংবিধানের সীমাবদ্ধতায় দাঁড়িয়ে আর্থিক দায়িত্ব বহন করছেন। অপর দিকে কর্মচারীবর্গকে সুশিক্ষিত করে প্রশাসনের কাজকর্মের দক্ষতা অর্জন করেন তার জন্য কতগুলি পরিকল্পনা রচনা করেছেন। এর অনেক তালিকা আমি দিতে পারি কিন্তু সময়ের অভাবে আমি সে সম্বন্ধে বলব না। আমি দু-একটি বিষয়ে প্রাসঙ্গিকভাবে উল্লেখ করতে চাই রাজ্যস্তরে কর্মীদের জন্য বেতন কমিশন দু-দুবার এখানে বলা হয়েছে সবচেয়ে বেশি বাস্তবিকই সেই সুপারিশগুলি গ্রহণ করেছে। আমরা দেখেছি সীমাবদ্ধতা আছে। কেন্দ্রীয় সরকার জিনিসের দাম বাড়িয়েছেন, অর্ডিন্যান্স করে জিনিসের দাম বাড়িয়েছেন, কেন্দ্রীয় সরকারের আয় বাড়িয়েছেন, আর রাজ্য সরকারের আয় কমেছে।

[5-50 — 6-00 p.m.]

এবং রাজ্য সরকারকে বাড়তি ব্যয়ের দায়িত্ব নিতে হচ্ছে। কিন্তু বেতন কমিশনের সুপারিশকে কার্যকর করে কর্মচারিদের মানোন্নয়ন, কর্মচারিদের জীবনযাত্রার সমস্যা উপলব্ধি করার দিকে দৃষ্টি দিয়ে বামফ্রন্ট সরকার কাজ করে চলেছেন। আজকে এই ১৯৯৫ সালে দাঁড়িয়ে কোনও রাজ্য সরকারি কর্মচারীকে মহার্ঘভাতা বৃদ্ধি করার জন্য রাস্তায় নেমে আন্দোলন করতে হয় না এবং তারজন্য তাদের পুলিশের লাঠি, গুলিও খেতে হয় না বা তাদের চাকরিও যায় না। আজকে বিরোধীদলের মাননীয় সদস্য যারা এখানে দাঁড়িয়ে এই বাজেটের বিরুদ্ধে বক্তৃতা করছেন তাদের জিজ্ঞাসা করি বলুন, আপনাদের আমলে সংবিধানের ৩১১ নং ধারা আপনারা প্রয়োগ করেছিলেন কোন আন্দোলনকে খতম করার জন্য? স্যার, সেদিনের কথা আমাদের মনে আছে যখন ওরা রাজ্য সরকারি কর্মচারিদের আন্দোলনকে খতম করার জন্য সংবিধানের ৩১১ নং ধারাকে প্রয়োগ করে বা অপপ্রয়োগ করে বলতে পারি সরকারি কর্মচারিদের কর্মচ্যুত করেছিলেন। আজকে কেন্দ্রীয় সরকার যখন দেশে ৩২৩ (ক) ধারা অনুসারে সেন্ট্রাল অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইব্যুনাল গঠন করছেন সেখানে আমাদের কোনও দ্বিধা নেই, আমরা, রাজ্য সরকারও ৪(২) অনুচ্ছেদ অনুসারে স্টেট অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইব্যুনাল গঠন করেছেন এখানকার রাজ্য সরকারি কর্মচারিদের জন্য। যে কোনও স্তরের কর্মচারীর দাবি দাওয়া, তাদের ট্রান্সফার বা বদলি ইত্যাদি বিষয়গুলি একটা নিয়মনীতির মধ্যে নিয়ে আসার জন্য এই ট্রাইব্যুনাল সেইসব কেসগুলি গ্রহণ করবেন। কিন্তু হাইকোর্টের অর্ডারের জন্য সেই ট্রাইব্যুনাল এখন কার্যকর ভূমিকা গ্রহণ করতে পারছে না। দুঃখের হলেও সত্যি যে আমাদের এখানে প্রশাসনিক স্তরে যে বাধা সে সম্পর্কে কঠোর মনোভাব নিয়ে চলতে হবে। অশোক মিত্র কমিশনের সুপারিশ বা প্রশাসনিক সংস্কার কমিশনের

সুপারিশ সম্পর্কে ওরা অনেক কথা বললেন। আমি ওদের বলি, আমাদের সরকার সেই সুপারিশ গ্রহণ করেছেন। তবে আনুষ্ঠানিক ভাবে জেলা ভাগ নয়, নতুন নতুন মহকুমা নয়, মানুষের স্বার্থে এবং প্রয়োজনে প্রশাসনিক সুবিধা দেবার জন্য এবং এমন কি প্রত্যন্ত গ্রামের মানুষকেও প্রশাসনিক সুবিধা দেবার জন্য জেলা ভাগ করা এবং মহকুমা তৈরি করার জন্য কার্যকর ভূমিকা গ্রহণ করা হয়েছে। আজকে এই দৃষ্টিভঙ্গি নিয়ে সরকার তার কাজ পরিচালনা করার জন্যই আমরা দেখেছি বিধাননগরে প্রশাসক প্রশিক্ষণকেন্দ্র তৈরি হয়েছে। সেখানে পদস্থ অফিসাররা কিভাবে প্রশাসনকে মানুষের স্বার্থে কাজে লাগাবেন সেটা শেখানো হচ্ছে। লাল ফিতার বাঁধনে ফাইলে আটকে রাখা নয়, আমলাতান্ত্রিকতা নয়, মানুষকে জবাব না দিয়ে ফিরিয়ে দেওয়া নয়, মানুষের স্বার্থে কাজ করার জন্য এই সরকার চেষ্টা করছেন। ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে মানুষকে অধিকারবোধ, চেতনাবোধে উজ্জীবিত করার সঙ্গে সঙ্গে প্রশাসনকে বাস্তব ক্ষেত্রে সঠিক ভাবে এই সরকার প্রয়োগ করার চেষ্টা করে চলেছেন। ক্ষমতার বিকেন্দ্রীকরণ এখানে যেভাবে করা হয়েছে তাতে পশ্চিমবঙ্গবাসী হিসাবে আমরা গর্ব বোধ করতে পারি। পঞ্চায়েত ও পৌরসভাকে যুক্ত করে মানুষের স্বার্থে প্রশাসনের কাজ করা এবং মানুষের বিপদের সময় তাদের পাশে দাঁড়ানো ও বিপদের মোকাবিলা করা এই হচ্ছে বামফ্রন্ট সরকারের কাজ। আমরা জানি যে দুর্বলতার দিক আছে কাজেই আত্মসন্তুষ্টির কোনও জায়গা নেই। সঙ্গে সঙ্গে আমরা এও জানি যে ভারত সরকারের প্রশাসনের সর্বোচ্চ মহলে দুর্নীতি আছে এবং তারজন্য আমরা উদ্বিগ্ন। কেন্দ্র এই দুর্নীতির জালে জড়িয়ে আছে। রাজ্যে এর প্রভাব পড়তে বাধ্য। একটা অঙ্গ রাজ্যে আমরা কাজকর্ম পরিচালনা করছি। কিন্তু কঠোর মনোভাব নিয়ে কাজ করতে হবে, নীতি নৈতিকতার প্রশ্নে দাঁড়িয়ে প্রশাসনিক সৎ নিষ্ঠাবান হতে হবে। আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব একটা গ্রিভান্স সেল যেন তৈরি করা হয় মানুষের সমস্যাগুলো প্রতিকার করার জন্য। এই বলে আমি এই ব্যয় বরাদ্দকে সমর্থন জানাচ্ছি এবং বিরোধীদের আনা ছাঁটাই প্রস্তাব আমি গ্রহণ করতে পারছি না, সেইজন্য সম্পূর্ণভাবে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী ১৮ এবং ১৯ নং ব্যয় বরাদ্দের যে দাবি উত্থাপন করেছেন, সেই দাবি আমি সর্বান্তকরণে সমর্থন করছি এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। আমরা যেগুলো আলোচনা করেছি, আমাদের পক্ষ থেকে অনেকবার আগে বলা হয়েছে এবং আমি দু একবার বাজেটেও বলেছি উত্তরাধিকার সূত্রে আমরা যে প্রশাসনটা পেয়েছি, সেটাকেই চালাতে হচ্ছে ছিঁটেফোটা সংস্কার করে। ওঁরা এমনভাবে বলেন, এমনভাবে বিতর্কে অংশ গ্রহণ করেন যেন পশ্চিমবঙ্গ একটা রাষ্ট্র হয়ে গেছে। প্রথম দিকের যে পাটটা গোড়ায় গলদ থেকে গেছে, সেটা বিশেষ করে সুদীপ বাবুর যা বলার ছিল তা না বলে পুলিশ বাজেটের মতো বলে গেলেন। মান্নান সাহেবও কী সব বললেন। আমরা ৭৭ সালে যখন আসি তখন একটা কথা মুখ্যমন্ত্রী প্রথমে ঘোষণা করেছিলেন, কথাটা ছিল আমরা যে কাজ করব

মানুষকে নিয়ে করব। অর্থাৎ গণমুখী প্রশাসন। আর যে কাজটা পারব না সেই কাজ সম্পর্কে মানুষের সঙ্গে, গণ সংগঠনগুলোর সঙ্গে আলোচনা করব। তার ধারাবাহিকতা রেখেই এই সরকার ১৮ বছর ধরে চলছে। দুর্নীতির কথা বলছেন, সর্বোচ্চ কথা, দিল্লিতে কি আছে, খবরের কাগজে দিল্লির প্রশাসন বললেই এটা মনে হবে জাতীয় স্তরে দিল্লি থেকে বলা হচ্ছে ক্রাইম শুড ন্যাশনালাইজড। যত রকম প্রোগ্রাম আছে ন্যাশনালাইজ করে ফেলেছে। আমরা একটা যুক্ত রাষ্ট্রীয় কাঠামোর মধ্যে একটা রাজ্যকে দুর্নীতি মুক্ত করে ফেলব এটা বলা যায় না। সাধারণ মানুষের সঙ্গে আলোচনা করে সমস্ত কাজ করা হচ্ছে। আজকে গ্রাম সংসদের মাধ্যমে সাক্ষরতার মতো অভিযানকে সাফল্য মন্ডিত করা সম্ভব হয়েছে। আজকে গ্রাম সংসদের অফিস তৈরি করে দেওয়া হয়েছে, সেখানে গ্রাম সংসদের সদস্যরা পরিকল্পনা তৈরি করেন, তার থেকে ব্লক স্তরে যায়, তার থেকে জেলা স্তরে। এই যে প্রণালী বদ্ধ পরিকল্পনা, এটা ওরা কল্পনাও করেননি। এই ধ্যান ধারণা ওদের নেই। সেই জন্য আপনারা বললেন আমরা এস ডি ও, ডি এম দের আরদালি করে দিয়েছি, চাকর করে দিয়েছি। এই সব নোংরা কথা উচ্চারণ করেন কি করে, একটু ভাল করে পড়াশুনা করতে হয়। একজিকিউটিভ অফিসার, জন প্রতিনিধিদের সাহায্য করবেন, কাজটা একজিকিউট করবেন। এম এল এ পঞ্চায়েতের জন্য প্রতিনিধি, তাদের সাহায্য করা কর্তব্য বেতন ভোগী কর্মচারী হিসাবে তারা তাদের কর্তব্য পালন করছেন, তাদের কটাক্ষ করবেন না। কটাক্ষ করলে আরও আপনারা সংখ্যায় কমে যাবেন। পঞ্চায়েত অফিসের যে কাঠামো আছে, আরও ১০/১৫ জন করে অফিসার দরকার, সেখানে একজিকিউটিভ অফিসার দরকার, ক্লার্ক দরকার, অধিকাংশ জায়গায় তা নেই, যা আছে কম আছে, তা সত্ত্বেও নানা অসুবিধার মধ্যে দিয়ে তারা কাজ করে যাচ্ছে। অবশ্য আপনারা কোথাও কোথাও গোলমাল করছেন দেখছি।

আপনারা একে কেটে দিচ্ছেন। তাকে কেটে দিচ্ছেন। আপনারা এসব করছেন। তা সত্ত্বেও বলব যে কাজ হচ্ছে সেটাকে গ্রহণ করার চেষ্টা করুন। ফটো তোলার কাজ হচ্ছে। বর্তমানে ব্লক প্রশাসন করছেন। আমাদের প্রশাসনই করছেন। আবার যখন বিপর্যয় হয় তখনও সেই প্রশাসনই কাজ করেন। আর আপনারা কি সব বলছেন? এসব কথাবার্তা কোথা থেকে কি সব আনছেন। হকার উচ্ছেদ, কি সব আনছেন। ঠোঙা তৈরি কোথা থেকে কিসব আনছেন। ৬ নম্বর ফর্ম। কাদের ৬ নম্বর ফর্ম। কাদের একটা বাড়িতে একটা ৬ নম্বর ফর্ম ছিল সেটা নিয়ে গিয়ে ঠোঙা তৈরি করে কাগজে ছেপে দিলেন। খুব একটা ভালো কাজ হয়ে গেল। ঠোঙা তৈরি, রিসিভ কে করল? এসব করে কিছু হয় না। প্রচার সর্বস্ব দিয়ে কিছু হয় না। অসত্য কথা বলে কিছু হয় না। যেটা বাস্তব, মানুষকে নিয়ে চলার কথা বলতে হয়। অফিসগুলোকে নিয়মানুবর্তিতায় নিয়ে যাওয়া হয়েছে। এটা আপনাদের চোখে পড়ে না। আপনাদের প্রশাসনের সময়ে দেখা গিয়েছে যে মানুষ আপনাদের পিছনে পিছনে, এম এল এদের পিছনে পিছনে ছুটছে। মন্ত্রীদের পিছনে মানুষ ছুটছে। রাইটার্সে মানুষ ছুটছে। আমরা সে পদ্ধতিতে বিশ্বাস করি না। আমরা বলে দিয়েছি, মানুষ গ্রামে বসে

পরিকল্পনা করবে। মানুষের কাছে অফিসাররা যাবে। তাই আজকে সাক্ষরতার প্রসারের জন্য যে কর্মসূচি নেওয়া হয়েছে তাতে গ্রামে গিয়ে আই এ এস, আই পি এস অফিসাররা থেকে আরম্ভ করে সমস্ত নির্বাচিত প্রতিনিধিরা হাতে হাত মিলিয়ে কাজ করছেন। এটা গর্বের বিষয় যে পশ্চিমবাংলা প্রাইজ নিয়ে আসত। এটা আপনাদের চোখে পড়বে না। কি করে পড়বে? যারা জ্ঞানপাপী তারা দেখবেন কি করে। এ সমস্ত জিনিস। জেগেও যারা ঘুমিয়ে থাকে তাদের জাগানো যায় না। মহিলা কমিশন গঠন করা হয়েছে। নিশ্চয়ই তুলনামূলকভাবে অস্বীকার করব না যে মহিলাদের উপর যে অন্যায় অবিচার হচ্ছে আমরা তা সামাজিক ভাবে তুলতে পেরেছি। কিন্তু মহিলা কমিশন গঠন করা হয়েছে। দু একটা বিচার হচ্ছে। আর যাই হোক মহিলারা উদ্বুদ্ধ হয়েছে। মহিলা সমিতির নেতৃত্বে তারা পরিচালিত হচ্ছেন। তাদের উপরে যারা আসতে পেরেছেন, তাদের উপর যে সামাজিক অন্যায় অবিচার হচ্ছে তার জন্য তারা আজকে কমিশনের কাছে সাক্ষ্য দিচ্ছেন। এ জিনিসটা আপনাদের চোখে পড়ল না। ভালো জিনিস আপনাদের চোখে পড়ে না কোথা থেকে কি পুলিশের কথা, জোনাল অ্যাডমিনিস্ট্রেশন ঢুকিয়ে দিয়ে বসে আছেন। আপনারা তো ভেবেই নিয়েছেন দিল্লির প্রশাসন। আমি বেশ কিছুদিন আগে দিল্লি গিয়েছিলাম সেখানে একটা কাগজে আছে তাতে লেখা আছে এক সপ্তাহে ১৮ থেকে ২২ বছরের ৩০টা মেয়ে ইলোপড হয়েছে। দিল্লি প্রশাসন খুঁজে পায়নি। এটা হচ্ছে অ্যাভারেজ। আমাদের পশ্চিমবাংলার ক্ষেত্রে মহিলারা সুবিচার পায়। আসলে গায়ে একটু জ্বালা ধরবে। স্বাভাবিকভাবেই ধরবে। আসলে আমাদের মুখ্যমন্ত্রী একটা নজির সৃষ্টি করেছেন। সারা ভারতবর্ষে তিনি একটি দৃষ্টান্ত স্থাপন করেছেন। বিদেশিরা আসছেন দৃষ্টান্ত নিতে। আমি তাই বলব এই সব কাজে হাত মেলান। তাহলে দেখবেন আপনাদেরও সুবিধা হবে। গঠনমূলক সমালোচনায় আসুন। এই কথা বলে, ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 — 6-10 p.m.]

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয়, যে বাজেট বরাদ্দ ১৮ নম্বর এবং ১৯ নম্বর এখান পেশ করেছেন তাকে সর্বতোভাবে সমর্থন করে এবং বিরোধী পক্ষের যে কাট মোশন এখানে নিয়ে আসা হয়েছে তাকে বিরোধিতা করে, আমার দু চারটি কথা এখানে বলতে চাই। বলতে গিয়ে প্রথমেই বিরোধী দলের নেতা জয়নাল আবেদিন সাহেবের কিছু কথা আমার মনে পড়ছে। বিশেষ করে নিজের জেলা ওয়েস্ট দিনাজপুর উত্তর দিনাজপুর, দক্ষিণ দিনাজপুর নিয়ে উনি কথা বললেন। দিনাজপুরকে ভাগ কেন করা হল? অশোক মিত্র কমিশন এর রিপোর্ট অনুযায়ী রায়গঞ্জকে জেলা হেড কোয়ার্টার করার কথা বলেছিলেন, আমরা মেনেছিলাম, একদম সঠিকভাবে আমারও মেনেছিলাম কিন্তু তাকে বাধা দেওয়ার জন্য নাগরিক মোর্চা করে রক্তগঙ্গা বইয়ে দেবে বলে কংগ্রেস এবং বি জে পি হাত মিলিয়ে রায়গঞ্জকে জেলা হেড কোয়ার্টার করা থেকে বাধা দিলেন ওরাই।

ওয়েস্ট দিনাজপুরকে নিয়ে, উত্তর এবং দক্ষিণে ভাগ করা নিয়ে জয়নাল আবেদিন সাহেব অনেক কথা বললেন, বৈজ্ঞানিক, অবৈজ্ঞানিক ইত্যাদি প্রশ্নও তুললেন। একবার তিনি এগিয়ে যাবার কথা বললেন, আবার তিনি নিজেই পিছিয়ে গেলেন। আমি ওকে জিজ্ঞাসা করি, সোনারপুর থেকে বালুরঘাট—হিলি পর্যন্ত ৩৫০ কিলোমিটার যাতায়াত করাটা কি বৈজ্ঞানিক ছিল? পশ্চিম দিনাজপুরের হেড কোয়ার্টার তো আমরা ওখানে তৈরি করিনি, আপনাদের জামানায় তৈরি হয়েছিল। তা সত্ত্বেও ডঃ অশোক মিত্র কমিশন যে রিপোর্ট দিয়েছিল রায়গঞ্জকে হেড কোয়ার্টার করার, তা আমরা মেনে নিয়েছিলাম। কিন্তু আপনারা বাধা দিয়েছিলেন, রক্ত গঙ্গা বইয়ে দেয়ার ভয় দেখিয়েছিলেন। বি জে পি-র সঙ্গে হাত মিলিয়ে বাধা দিয়েছিলেন। ফলে আমরা বাধ্য হয়ে জেলা ভাগ করলাম। আমরা মানুষকে ৩৫০ কিলোমিটার দূরে যেতে বলতে পারিনি। আমরা আনসাইনটিফিক হতে পারিনি। ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টারে যেতে হলে শুধু ৩৫০ কিলোমিটার পথই যেতে হত না, নিজের রাজ্য ছেড়ে অপর রাজ্য বিহারের ওপর দিয়ে যেতে হত। বাধ্য হয়েই আমাদের এটা করতে হয়েছে। তারপর জয়নাল সাহেব বললেন একটা ছোট হয়েছে একটা বড় হয়েছে। আমার গ্রামটাকে উত্তরেই রেখেছেন, কিন্তু অন্য গ্রামগুলিকে দক্ষিণে নিয়ে গেছেন। আমার মৌজাটাকে বাদ দিয়ে বাকি ৫৬টা মৌজাকে অন্য দিকে রাখা হয়েছে। এই সব কথা বললেন। তা ওরটা কি করে হল তা তো আমরা জানি। উনি মাননীয় মুখ্যমন্ত্রীর পা ধরে বলেছিলেন আমার বাড়িটা আমার মৌজাটা উত্তর দিনাজপুরের মধ্যে রাখা হোক। তার জন্যই বাধ্য হয়ে ঐভাবে ওটা রাখা হয়েছে। উনি নিজেই বললেন ওরটা উত্তরে রাখা হোক, এখন বলছেন অন্যদের বাদ দিয়ে আমারটা রাখা হয়েছে! অর্থাৎ উনি একবার বলছেন মারো, মারো। আবার একটু পরেই বলছেন, মারছ কেন? আজকে উনি যেসব কথা বললেন সেসব কথা বলার আগে ওর নিজের কাজ কর্ম ওর স্মরণে রাখা উচিত ছিল। একদিকে যে কাজের জন্য মুখ্যমন্ত্রীর পা ধরছেন, আর একদিকে সেই কাজের জন্যই তিনি মুখ্যমন্ত্রীর বিরোধিতা করছেন! কোন মুখ দিয়ে তিনি কি বলছেন তা নিজেই বিচার করুন। প্রশাসনের সুস্থতা সম্পর্কেও অনেক কথা বললেন। প্রশসান যদি এ রাজ্যে সুস্থ এবং সুষ্ঠু না থাকত তাহলে দিল্লি সরকারের ক্ষমতা ছিল না, 'তিন বিঘা চুক্তি' লাগু করার। এখানে সুষ্ঠু প্রশাসন আছে বলেই সেটা সম্ভব হয়েছে।

দার্জিলিং-এ পঞ্চায়েত নির্বাচন করতে কেন্দ্র থেকে পঞ্চায়েত মন্ত্রী এসেছিলেন, কিন্তু ঘিসিংকে বোঝাতে ফেল করেছিলেন। আমরা যেভাবেই হোক তাকে বুঝিয়ে দার্জিলিং-এ পঞ্চায়েত নির্বাচন করেছি। শান্তিতেই সে নির্বাচন সম্পন্ন হয়েছে। এখানে সুষ্ঠু প্রশাসন থাকার জন্যই দার্জিলিং-এ পঞ্চায়েত নির্বাচন সম্ভব হয়েছে। প্রশাসনের যদি কোনও ভাবেই ঢিলেঢালা ভাবে থাকত তাহলে তা সম্ভব হত না। কোন অফিসার কি রকম, ইত্যাদি অনেক কথা বিরোধীরা বললেন। আমি অফিসারদের কথা এখানে বলব না। ওরা বললেন এখানে অফিসারদের মধ্যে বিরোধ আছে। আমি ওদের জিজ্ঞাসা করছি, পাঞ্জাবের মুখ্যমন্ত্রী এবং

সর্বভারতীয় যুব কংগ্রেসের প্রেসিডেন্ট কি করছেন? তারা নিজেদের মধ্যে ঝগড়া করছেন। আর ওরা এখানে অফিসারে অফিসারে ঝগড়া দেখছেন! যখন সিদ্ধার্থশঙ্কর রায় এ রাজ্যে মুখ্যমন্ত্রী ছিলেন তার সঙ্গে পি সি সি প্রেসিডেন্ট অরুণ মৈত্রের ঝগড়া তো আমরা দেখেছি এবং ঝগড়ার ফল হিসাবে তরুণকান্তি ঘোষকে হোম গার্ডের মিনিস্টার করতে হয়েছিল। কারণ দুজনেই হোম ডিপার্টমেন্ট নিয়ে লড়াই করছিলেন। এসব জিনিস কি আমাদের সময়ে হচ্ছে? এখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ নিয়েও বিরোধী সদস্যরা বিভিন্ন মন্তব্য করলেন। সুদীপদা, সৌগতদা এখানে উপস্থিত আছেন, সুব্রতদা নেই, আমি তাদের একটু জিজ্ঞাসা করছি, তাদের সময়ে এখানে কিভাবে অ্যাপয়েন্টমেন্ট হত? সিগারেটের খোলে লিখে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হত। ওরা কি এটা জানেন না, নিশ্চয়ই জানেন যে, সেইভাবে এখানে এখন কোনও অ্যাপয়েন্টমেন্ট হয় না। এখানে প্রশাসন সঠিকভাবে চলছে বলেই ঐসব জিনিস হচ্ছে না। আমাদেব প্রশাসন যে প্রশাসনিক সিদ্ধান্ত গ্রহণ করে তা লাগু করার জন্য সব সময় চেষ্টা করা হয়। সুতরাং এই ব্যয় বরাদ্দের দাবিব বিরোধিতা করার আগে বিরোধী সদস্যদের এটা বোঝা উচিত। পশ্চিমবাংলায় যেভাবে যে সুষ্ঠুভাবে প্রশাসন চলছে সেভাবে আপনাদের শাসিত একটা রাজ্য দেখান তো প্রশাসন চলছে? তা যদি দেখাতে পারেন তাহলে আমি আপনাদের সমর্থন করব। তা পারবেন না, তাই আমি আপনাদের কাট মোশনের বিরোধিতা করে মাননীয় মুখ্যমন্ত্রীর সাধারণ প্রশাসন খাতে ব্যয়-বরাদ্দের দাবিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-10 — 6-20 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী ১৮ এবং ১৯ নম্বর এই দুটি হেডে ২৮ কোটি এবং ২৯ কোটি টাকার স্বরাষ্ট্র দপ্তরের যে বাজেট এনেছেন সেই ব্যয়-বরাদ্দের আমি বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশনকে সমর্থন করছি। এই বিষয়ে বলার আগে দুটি বিষয়ে যেটি প্রত্যক্ষভাবে দপ্তরের সঙ্গে যুক্ত নয়, আমি এখানে বিনীতভাবে সেই দুটি বিষয় উত্থাপন করতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় নিশ্চয়ই তার ঘরে আছেন, অফিসারদের সঙ্গে কথা বলছেন। আমার কথা শুনে তিনি নিশ্চয়ই এখানে এসে তার জবাব দেবেন। প্রথমে আমি যেটা বলব সেটা হচ্ছে, বিধানসভায় একটা হাওয়া চলছে যে, দিল্লির লোকসভা নাকি ভেঙে যেতে পারে। তাহলে পশ্চিমবঙ্গ বিধানসভা ভাঙবে কিনা এই সব নিয়ে সি পি এম বা শাসকদল মহলে গুরুতর আলোচনা চলছে। সুস্থ কেন্দ্রীয় সরকারকে অস্থিতিশীল করার চেষ্টা চলছে। এ ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী যিনি ১৮ বছর ধরে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী হয়ে আছেন, যিনি দেশের পরিচিত নেতা, তার কাছ থেকে আমি জানতে চাই, বি জে পির সমর্থনে যদি কেউ কেন্দ্রীয় সরকার ভাঙার চেষ্টা করে তাহলে মুখ্যমন্ত্রীর বক্তব্য কি হবে? মুখ্যমন্ত্রী এসে জবাব দেবেন, যারা নির্বাচনের কথা ভাবছে, সত্যিই তার দল সেই সিদ্ধান্তের দিকে এগুচ্ছে কিনা, নাকি তাড়াতাড়ি আইডেনটিটি কার্ড ছাড়াই নির্বাচন করার জন্য এগুচ্ছে এই ব্যাপারে আশা কবি পরিষ্কারভাবে তিনি উত্তর দেবেন। কারণ, আইডেনটিটি

কার্ড পুরোপুরি হোম দপ্তরের সঙ্গে যুক্ত। আর একটি কথা বলতে চাই, একটা সরকারের প্রধান হচ্ছেন মুখ্যমন্ত্রী। আমরা চাই, রাজ্যের প্রশাসন যদি সঠিকভাবে চালাতে হয় তাহলে মুখ্যমন্ত্রীর ভাবমূর্তি কালিমাহীন হবে, পরিষ্কার হবে। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে—আজ সকাল বেলাতেই এই হাউসে যে কথা তুলেছি—একজন মার্কসবাদী কমিউনিস্ট পার্টির প্রবীণ নেতা, ৬০ বছর ধরে যিনি কমিউনিস্ট পার্টিতে আছেন সেই নৃপেনবাবু কিছু অভিযোগ এনেছেন সেটা আমি বিনীতভাবে বলতে চাই। এই রাজ্যের স্বার্থে তার অভিযোগগুলি নিশ্চয়ই মানবেন উনি আমাদের রাজ্যের লোক নন। আমরা এই রাজ্যের স্বার্থে চাই মুখ্যমন্ত্রীর ভাবমূর্তি উজ্জ্বল থাকুক। আসুন, অন্যান্য রাজ্যে এর আগে মুখ্যমন্ত্রীদের বিরুদ্ধে যে সি বি আই তদন্ত হয়েছে, মুখ্যমন্ত্রী অফার দিন না কেন, ভিজিলেন্স নয়, তার এবং তার ছেলের বিরুদ্ধে যে দুর্নীতির অভিযোগ উঠেছে তাতে তিনি সি বি আইকে দিয়ে তদন্ত করতে রাজি আছেন। কিছু হবে, কি হবে না, সেটা পরের কথা। কিন্তু আজকে প্রবীণ কমিউনিস্ট পার্টির নেতা নৃপেনবাবু যে অভিযোগ তুলেছেন তারজন্য সি বি আই তদন্ত এই রাজ্যের পক্ষে প্রয়োজন হয়ে পড়েছে আমাদের নিজেদের সম্মান রাখার জন্য। দ্বিতীয় তিনি আর একটি অভিযোগ করেছেন যেটা আরও গুরুতর। তিনি বলেছেন, "এইসব অগণতান্ত্রিক জনবিরোধী দেশবিরোধী, সমাজবিরোধী, অমানবিক এবং দুর্নীতিগ্রস্থ কার্যকলাপের ফলে পশ্চিমবঙ্গ সরকার সোশ্যাল ডেমোক্রাট হয়ে গেছে। আমি মার্কসিস্ট সেমেনটিকের দিকে যেতে চাই না। তারপর উনি বলেছেন, পেশী শক্তির দ্বারা পশ্চিমবঙ্গ সরকার বছরের পর বছর রাজত্ব করে চলছে। এটা গুরুতর কথা। নৃপেনবাবু অভিযোগ করেছেন, পশ্চিমবঙ্গ সরকার পেশী শক্তির দ্বারা চলে। এই মাসেল পাওয়ার সম্পর্কে মুখ্যমন্ত্রীর কি বক্তব্য? তার প্রশাসনে পেশী শক্তি ব্যবহার করেছেন কিনা তা আমি পরিষ্কারভাবে এই দুটি প্রশ্ন জানতে চাই? এবার আমি বাজেটের মূল আলোচনায় আসি। আমি আপনার কাছে জানতে চাইছি, স্টেবিলিটি আনা, স্থায়িত্ব আনা বা স্ট্যাটাসকো আনার নামে যদি পুরোপুরি নির্জ্জীব বা অচল প্রশাসন যদি কোনও রাজ্যের হয়ে থাকে তাহলে সেই রাজ্যের নাম হচ্ছে পশ্চিমবঙ্গ। এখানে আপনি ১৮ বছর ধরে মুখ্যমন্ত্রী হয়ে আছেন। কিন্তু জ্যোতি বসুর নেতৃত্বে সরকারের স্থায়িত্ব মানেই প্রশাসনে অনড়ত্ব, প্রশাসন নড়ে না। যে যে পোস্টে আছে সে সেই পোস্ট থেকে নড়ছে না। চিফ সেক্রেটারি রয়েছেন তো রয়েছেনই। হোম সেক্রেটারি হয়ে যিনি রয়েছেন, তিনি দেখছি, ৬/৭ বছর ধরে হোম সেক্রেটারি হয়েই রয়েছেন। কেন্দ্রে এইরকম গুরুত্বপূর্ণ পদগুলিতে পরিবর্তন হয়। কিন্তু আমাদের রাজ্যে কোনও পরিবর্তন হয় না। আমাদের এই অ্যাডমিনিস্ট্রেশন ইজ ইট রেসপনসিভ টু দি নিডস অফ দি পিপল? আমাদের প্রশাসন কি পরিচ্ছন্ন, আমাদের প্রশাসন কি ট্রান্সপারেন্ট স্বচ্ছ? উত্তর হচ্ছে, না।

আমি বলছি যে, মুখ্যমন্ত্রী যদি এটা করেন তাহলে আমাদের প্রশাসনের স্বচ্ছতা প্রমাণ হবে। মুখ্যমন্ত্রী একটা স্টেটমেন্ট দিন যে, আমাদের যত ডিপার্টমেন্টাল সেক্রেটারি আছে তারা সল্টলেকে যে বাড়ি করেছেন তার ভ্যালুয়েশন কত। আমি জানতে চাই তার কারণ

তারা এই রাজ্যের প্রশাসনের প্রধান এবং এটা জানার অধিকার আমার আছে। আমি নিজে কয়েকজন অফিসারের কথা জানি তাদের নাম আমি আনতে চাই না। তারা যে পরিমাণ টাকা দিয়ে বাড়ি করেছেন সেটা তাদের যে রোজগার তার সঙ্গে সাযুজ্য নয়। আমি ব্যক্তিগতভাবে তাদের নাম আনতে চাই না। কারণ কোনও অফিসারের নামে অভিযোগ আনলে তিনি এখানে নিজেকে ডিফেন্ড করতে পারবেন না। আমি মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইছি যে, দপ্তরের সেক্রেটারিদের এই হিসাব দেওয়ার ক্ষমতা এই রাজ্যের মুখ্যমন্ত্রীর আছে কিনা। তাহলে বোঝা যাবে প্রশাসনের স্বচ্ছতা আছে কিনা। আমরা দেখছি যে এই সি পি এমের যদি সেবা করা যায় তাহলে মানুষের চাকরীর স্থায়িত্ব বাড়ে। ৫৮ বছরে অফিসাররা অবসর নেন। আমাদের প্রাক্তন মুখ্য সচিব তরুন বাবু, তিনি অবসর নেওয়ার পরও ডবলু বি আই ডি সির চেয়ারম্যান হলেন, ৩ বছর স্টেট ইলেকশন কমিশনের চেয়ারম্যান হলেন। তাহলে কতদিন ধরে একজন মানুষ যদি সরকারের অথবা মুখ্যমন্ত্রীর প্রিয় পাত্র হন তাহলে এভাবে কন্টিনিউ করতে পারেন। এর কি কোনও লিমিট আছে, এর কি কোনও এজ আছে? সুপার অ্যানুয়েশনের ক্রাইটেরিয়া কি? তাদের কি কোনও ট্রান্সপারেন্সি আছে? এর আগেও আমরা হাউসে বলেছি—ব্যক্তিগতভাবে তাদের সঙ্গে আমাদের কোনও ঝগড়া নেই। আরও একজন মুখ্যসচিব আর এন সেনগুপ্তা তিনিও অবসর নিয়ে পি এস সির চেয়ারম্যান হলেন সেখানে ছেড়ে দিলেন এবং গতকাল কাগজে দেখেছি যে, নতুন একটা জয়েন্ট সেক্টর হচ্ছে গুজরাট অম্বুজা তারও তিনি চেয়ারম্যান হয়ে গেছেন। তাহলে এই রকম লোকরা কখনও রিটায়ার্ড হবেন না। এই রাজ্যে কি যোগ্য অফিসার নেই? কেন এই রকম হচ্ছে তা নিশ্চয়ই মুখ্যমন্ত্রী আমাদের কাছে বলবেন। কয়েকদিন আগে আমাদের পুলিশ কমিশনার তুষার তালুকদার মিট দ্য প্রেস এ বলেছিলেন যে, এই রাজ্যে ভিজিলেন্স কমিশনের কোনও ক্ষমতাই নেই। ভিজিলেন্স কমিশন নখদন্তহীন। তার জবাব হিসাবে আমাদের মুখ্যসচিব বলেছিলেন যে, ভিজিলেন্স কমিশনকে যথেষ্ট পাওয়ার দেওয়া হয়েছে। আমার বন্ধু সুদীপ বন্দ্যোপাধ্যায় দেখিয়েছেন যে, ভিজিলেন্স কমিশনের রিপোর্ট যেগুলি রাখা হয় সেগুলির কোনও ফলো আপ অ্যাকশন নেওয়া হয় না। কেন্দ্রীয় সরকার অফিসারদের দুর্নীতি তদন্তের জন্য সি বি আই করেছেন। আর আমাদের একটা ভিজিলেন্স কমিশন আছে তার কোনও ইনভেস্টিগেটিভ উইং আছে কি? অনেকদিন আগে অশোক মিত্র কমিশন ভিজিলেন্স সম্পর্কে বলেছিলেন প্রশাসনের স্বচ্ছতা আনার জন্য। তিনি বলেছিলেন যে, ভিজিলেন্স কমিশন স্ট্যাটুটারি পাওয়ার নেই। তিনি বলেছিলেন ইট শুড বি গিভন স্ট্যাটুটারি পাওয়ার। এরজন্য তিনি বলেছেন যে, ভিজিলেন্স কমিশনকে স্ট্যাটুটারি পাওয়ার দেওয়া যায়। তাকে আইনে বিধিবদ্ধ করা হয়। তার ফলে তার ক্ষমতার যে সীমাবদ্ধতা ছিল সেই সীমাবদ্ধতা এখনও পর্যন্ত রয়ে গেছে। এটা আমাদের প্রশাসনের বিরাট দুর্বলতা হিসাবে রয়েছে। অশোক মিত্র কমিশন ১৯৮৩ সালে বলেছিলেন ভিজিলেন্স কমিশন Vigilance Commission may be made into a statutory body and its staff strengthened considerably. The Commission should report back on all cases referred to it within a

period of six months. The time taken for departmental proceedings too should not exceed six months.

৬ মাসে ডিপার্টমেন্টাল প্রসিডিংস হয় এই রাজ্যে? ডাজ ইট হ্যাভ এনি টিথ? না এটা আমার কথা নয়। এটা মুখ্যমন্ত্রীর প্রিয় অফিসার তুষার তালুকদারের কথা। উনি সর্বসমক্ষে এই কথা বলেছিলেন। আমাদের বুঝতে হবে যে আমাদের এই রাজ্যে প্রশাসনের মধ্যে সম্পূর্ণ অনঢ়তা এসে গেছে। এটা ঠিক যে আজকে ডি এমের ক্ষমতা আগের দিনের থেকে কমে গেছে। আমাদের স্বাধীনতার আগে ডি এম ই ছিল সর্বময় কর্তা। কিন্তু তার ফাংশন ছিল ল অ্যান্ড অর্ডার এবং জুডিসিয়ারি। পরে আমাদের একজিকিউটিভ এবং জুডিসিয়ারিকে আলাদা করা হল।

[6-20 — 6-30 p.m.]

পরবর্তীকালে ডেভেলপমেন্টের অনেকটা দায়িত্ব পঞ্চায়েত এবং জেলা পরিষদের হাতে গেছে। মাননীয় নরসিমা রাও কনস্টিটিউশন করে পরে এখন সেটা স্ট্যাটুটারি আইনগত ভাবে চলে গেছে। কিন্তু ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশন এখন পর্যন্ত আমরা রেসপনসিভ টু নিডস অফ দি পিপল করতে পারি নি এবং যদি কেউ বেশি করে, ডি এম হিসাবে কাজ করতে চান তাহলে তার কি ফলাফল হয় তার সবচেয়ে বড় উদাহরণ বাঁকুড়ার ডি এম শ্রীমতী রীনা ভেঙ্কটরামন। কাগজে তার প্রশংসা বেরিয়েছে যে তিনি নাকি বাঁকুড়া শহরকে পরিষ্কার করেছিলেন। তার পরে আমরা শুনলাম এই হাউসে মাননীয় সি পি এম সদস্যরা তার সমালোচনা করছেন। পরে দেখলাম সেই সদস্য বাঁকুড়ায় দলের সেক্রেটারি হয়েছেন এবং উনি থাকবেন কি থাকবেন না তাই নিয়ে সি পি এমের দুই গোষ্ঠীর লড়াই চলছে। একদল চাইছেন উনি থাকুন, আর এক দল তা চাইছেন না। প্রকাশ্যভাবে ডি এম এস পি-র লড়াই হয়েছে। চিফ সেক্রেটারি সাইলেন্ট স্পেকটেটর হোম সেক্রেটারিও সাইলেন্ট স্পেকটেটর, কোনও একটা ব্যবস্থা নিলেন না, এস পি রয়ে গেলেন, আর পার্টির বিরোধিতার জন্য ডি এম কে চলে যেতে হল। তাহলেই ডি এম কি ভাল শাসন করার দায়িত্ব নেবেন? কে ঝুঁকি নিয়ে অ্যাডমিনিস্ট্রেটিভ কাজ করবেন? এর জবাব প্রশাসনের তরফ থেকে পাওয়া যায়নি। তারা এখন আয়রন কার্টেন ছেড়ে মার্কসীয় কায়দায় ব্যাম্বু কার্টেন রেখেছেন, প্রশাসনকে পরিষ্কারভাবে দেখতে দেন না। রাইটার্স বিল্ডিংসে আমাদের কাজের জন্য অনেক সময় যেতে হয়, আমরা জানি সেক্রেটারিকে ক্ষমতাহীন করে রাখা হয়েছে। অধিকাংশ ক্ষেত্রে অর্ডার সেক্রেটারির কাছে পৌঁছে দেওয়া হয় পার্টিকনসার্ন সেল থেকে। ক্লিনিক্যাল লেবেলে ট্রান্সফার ইত্যাদি সমস্ত বিষয় কো-অর্ডিনেশন কমিটি ঠিক করে সেক্রেটারির ঘরে দিয়ে যায়। বিভিন্ন স্কুলের রেকগনিসন সমস্ত পার্টি কমিটি ঠিক করে সেক্রেটারির হাতে দিয়ে দেয়। প্রশাসন শুধু অচল, অনড় হয়, পক্ষপাত দোষে দুষ্ট, এটাই সবচেয়ে বড় অভিযোগ। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী বলছেন আমরা ইন্ডাস্ট্রিয়ালাইজেশনের দিকে যাচ্ছি, বলতে ১৭ বছর কেন লাগল জানি না, উনি হয়ত বলবেন ফ্রেট ইকোয়ালাইজেশন ছিল না, লাইসেন্সিং

বাধা ছিল, তাই হয়নি। ১৭ বছর চলার পরে ১৯৯৪ সালে বলা হল ইন্ডাস্ট্রিয়ালাইজেশন করব, আমাদের অ্যাডমিনিস্ট্রেশন সে রকম তৈরি হয়েছে? ইন্ডাস্ট্রিয়ালাইজেশনের জন্য একটু জমি পেতে, ইলেকট্রিক কানেকশন পেতে, ট্যাক্সের ক্লিয়ারেন্স পেতে গেলে ছোট শিল্পপতিকে কত জায়গায় ঘুরতে হয়। ডবলিউ বি আই ডি সি-র ১৭ বছর পরে খেয়াল হল ওয়ান উইন্ডো চালু করবেন। ১৭ বছরে ডেভেলপমেন্ট ওরিয়েনটেড করা গেল না। মহারাষ্ট্র ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন আছে, তারা ইন্ডাস্ট্রিয়ালিস্ট দের পিছনে দৌড়ে বেড়ান। আমাদের এই রাজ্যে শিল্প করতে গেলে তাদের দপ্তরে দপ্তরে ঘুরে ঠিক ভিক্ষে চাইতে হয়। কোথায় ওরিয়েনটেশন? আজকে ওয়ার্ককালচারের কথা শুনে ভাল লাগল। এতদিন পরে কমিউনিস্ট মুখ্যমন্ত্রীর মুখে এ কথা শোনা যাচ্ছে। এই রাজ্য এখন কো-অর্ডিনেশন কমিটির ছত্র ছায়ায় রয়েছে, কো-অর্ডিনেশন কমিটির ছত্র ছায়ায় ১৭ বছর ধরে নিষ্কাম শাহী হয়ে চলছে, মানুষ কাজের জন্য সরকারি দপ্তরে গিয়ে ফিরে আসে। গত কাল মুখ্যসচিব মহাশয় বক্তৃতা দিতে গিয়ে নতুন অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং ওপেন করতে গিয়ে বলেছেন অনেক সময় সরকারি কর্মচারিরা বলেন যে পরের দিন আসুন, এটা হবে না, এক দিনেই করতে হবে। পরের দিন! লোকে কাজের জন্য সরকারি অফিসে গিয়ে গিয়ে চটি ক্ষইয়ে ফেলে, কিছুই হয় না। কোরাপশন কমাতে পেরেছেন? সাধারণ মানুষের হেনস্থা কমানো গেছে? খুব দুর্ভাগ্য হলে তবে মানুষকে সরকারি অফিসে যেতে হয়। তারপর শিক্ষকরা পেনশন পান না, পেনশন না পেয়ে শিক্ষককে আত্মহত্যা করতে হয়, পেনশন ডিপার্টমেন্ট স্টিম লাইন করতে পারে না। আজ থেকে ১১ বছর আগে অশোক মিত্র মহাশয় বলেছিলেন, কি বলেছিলেন, বলেছিলেন Arrangements should be made so that the employees get full benefit of pension and gratuity on the date of retirement. If the records are incomplete, the employees should be entitled to receive full pension and gratuity on the basis of papers furnished by them.

কেন আজ পর্যন্ত করা যাচ্ছে না? কেন্দ্রীয় সরকারের অধিকাংশ অফিসেই আছে রিটায়ারমেন্টের দিনে তাদের পেনশন, গ্র্যাচুইটি সব ঠিক হয়ে যায়, এখানে কেন হবে না? আজকে মাননীয় অর্থমন্ত্রীকে আলাদা করে ঘোষণা করতে হচ্ছে শিক্ষকরা দু বছরের মধ্যে পেনশন না পেলে ১ হাজার টাকা করে দেওয়া হবে। কেন রিটায়ারমেন্টের দু বছরের মধ্যে পেনশন পাবেন না? মাননীয় মন্ত্রী বার বার বলছেন পেনশন ক্যাম্প করা হয়েছে, তাতেও মানুষ এখন পেনশন পাচ্ছে না। আজকে ক্যালকাটা কর্পোরেশনের কমিশনার অসীম বর্মন কর্পোরেশন ওয়ার্ক কালচার আনার চেষ্টা করছেন। কলকাতার মানুষ হিসাবে আমরা চাই ক্যালকাটা কর্পোরেশনে ওয়ার্ক কালচার আসুক। এবং করাপসান বন্ধের ব্যাপারে আমরা যে উন্নতি আশা করেছিলাম, সেটা আমরা দেখতে পাইনি। তাই যে কথা বলতে চাই যে, ১৭-১৮ বছর সরকার চালাবার পরেও একই জায়গায় প্রশাসন অচল, অনড় অবস্থায় রয়ে গেছে। এতে নেই কোনও স্বচ্ছতা, নেই কোনও সততা, নেই কোনও জনমুখীতা, নেই কোনও নিরপেক্ষতা, নেই কোনও মানুষকে এগিয়ে নিয়ে যাবার রাস্তা। আজকে আমি মূল যে কথা

এখানে বলতে চাই, সেকথা সুদীপ এখানে উল্লেখ করেছে। আপনাদের দুটি ব্যাপারে টাকা দেওয়া হয়েছে—একটা হচ্ছে, মাইনরিটি অ্যাফেয়ার্স, আর একটা হচ্ছে হিউম্যান রাইটস। এখনও পর্যন্ত এই রাজ্যে হিউম্যান রাইটস কমিশন কন্সটিটিউট হল না। এই ব্যাপারে তাদের জন্য কোনও বাড়ি খুঁজে দেওয়া গেল না। এই রাজ্যে হিউম্যান রাইটস সবচেয়ে বেশি ট্রাম্পেল হচ্ছে। আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী বিরোধী দলে থাকার সময়ে সবচেয়ে বেশি মানবধিকার নিয়ে সোচ্চার ছিলেন। আজকে তার শাসনকালে এই রাজ্যে লক আপে মানুষ মার খেয়ে মারা যাচ্ছে। লক আপে মার সহ্য করতে না পেরে ৩ তলা থেকে গরিব মুসলমান ছেলে লাফিয়ে পড়ে মারা যাচ্ছে, আত্মহত্যা করছে। এই রাজ্যে মানবাধিকার প্রতিষ্ঠিত হয়নি। এই রাজ্যে পুলিশ নিরাপরাধ মানুষের উপরে গুলি চালায়। শিয়ালদহ স্টেশনে সাটার টেনে দিয়ে পুলিশ নিরীহ যাত্রীদের উপরে গুলি চালায়। এই রাজ্যে মানবাধিকার প্রতিষ্ঠিত হয়নি। এই রাজ্যে ১৩টি ছেলে অ্যাসেম্বলি থেকে ২০০ গজ দূরে গুলি খেয়ে মরল। আজকে তার কোনও বিচার বিভাগীয় তদন্ত হয়নি। আজকে তার কোনও রিফ্লেকশন কি বাজেটে আছে? হিউম্যান রাইটস সেলের জন্য ৫ লক্ষ টাকা রাখা হয়েছে। কেন্দ্রীয় সরকার হিউম্যান রাইটস কমিশন করেছেন। সেখানে ডি জি লেভেলে, সেক্রেটারি লেভেলের একজন অফিসার ডাইরেক্টর জেনারেল অব ইনভেস্টিগেশন হয়েছেন। আর রাজ্যে একটা হিউম্যান রাইটস সেল করে তার বছরের খরচের জন্য ৫ লক্ষ টাকা ধরা হয়েছে। হিউম্যান রাইটস-এর জন্য খরচ কোথায় হচ্ছে, খরচ হচ্ছে চিফ মিনিস্টার সেক্রেটারিয়েটে। আমরা আগে শুনতাম দিল্লিতে যে পি এস ও। এখন একটা সি এম এস হয়েছে। চিফ মিনিস্টার'স সেক্রেটারিয়েট, সেটার নাম দিয়ে হয়েছে সি এম ও। সেটার জন্য বছরে খরচ হচ্ছে ৪১ লক্ষ ৯২ হাজার টাকা। একটা সুপার ক্যাবিনেট সেক্রেটারিয়েট পশ্চিমবাংলায় তৈরি হয়েছে। এখানে হিউম্যান রাইটস-এর জন্য ৫ লক্ষ টাকা, আর মুখ্যমন্ত্রীর সচিবালয়ের জন্য ৪১ লক্ষ ৯২ হাজার টাকা প্রায় ৪২ লক্ষ টাকা বাজেটে হয়েছে। টু হোয়াট পারপাস? আজকে পাওয়ার কনসেনট্রেটেড হয়ে যাচ্ছে, ডিসেন্ট্রালাইজেশন আর নেই। ক্ষমতা সমস্ত ঐ মুখ্যমন্ত্রীর সচিবালয়ে চলে যাচ্ছে। বিভিন্ন মন্ত্রীরা সেখানে গিয়ে ধর্না দিচ্ছেন। এম এল এ-রা সেখানে গিয়ে ধর্না দিচ্ছেন। এতে আর যাই হোক জনমুখী প্রশাসন তৈরি হয়নি। আমি একটা বই থেকে কিছু বলতে চাই। এই বইটা আপনারা সকলেই জানেন, এটা হচ্ছে অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্ম কমিটির রিপোর্ট। আপনাদের তৎকালীন হেরে যাওয়া মন্ত্রী অশোক মিত্র তৈরি করেছেন। প্রতিবার আমরা এই কমিটির রিপোর্ট তুলে ধরে বলি। আপনাদের মুখ্যমন্ত্রী বলেন যে এগুলি ইমপ্লিমেন্টেড হচ্ছে। কি রকম ইমপ্লিমেন্টেড হচ্ছে সেটা আমি একটু বলছি। আমরা বলেছি লে প্রশাসন অনড়। ১৮ বছরে মাত্র ২টি জেলা ভাগ হয়েছে। আমি বিহারে গিয়েছিলাম গত কয়েকদিন আগে একটা ব্যাকওয়ার্ড স্টেট। নির্বাচনের সময়ে একটা জেলায় ছিলাম, সেটা হচ্ছে পূর্ণিয়া। অ্যাডমিনিস্ট্রেটিভ সুবিধার জন্য ৪টি জেলা হয়েছে। পূর্ণিয়া, কাটিহার, আরারিয়া এবং কিসানগঞ্জ, এই ৪টি জেলা। আর আমাদের পশ্চিমবঙ্গে ১৮ বছরে মাত্র দুটো নতুন জেলা ক্রিয়েটেড হয়েছে। অথচ ১২

বছর আগে অশোক মিত্র বলেছিলেন, Bifercation of 24 Parganas may be expedited and the similar bifercation of Midnapore and Burdwan may be considered. ১২ বছরেও এই বাইফার্কেশন করা হয়নি। কয়েকটি খুচরো সাব-ডিভিসন তৈরি করেছেন। একটা মালদার চাঁচোলে, আর গত বছর একটা পুরুলিয়ার রঘুনাথপুরে। জেলা ভাগ প্রশাসনের যে গুরুত্ব হয়, সাব-ডিভিসন তৈরি করে সেটা মেটেনা। আমাদের এই অচল, অনড় প্রশাসন সেটা স্বীকার করে না। তার কারণ সম্পর্কেও তাদের কোনও উত্তর নেই। সেখানে বলা ছিল Optimum size of a district should be determined in terms of a total population size of 15 to 20 lakhs এখন এমন কোনও জেলা নেই, মেদিনীপুর জেলার মানুষ প্রায় এক কোটির কাছাকাছি হয়েছে। আপনার অ্যাডমিনিস্ট্রেশন তার কোনও রকম সলিউশন দিতে পারেনি। ১২ বছর আগে অশোক মিত্র রেকমেন্ড করেছিলেন। তিনি ডিপার্টমেন্টকে রি-ওরিয়েনটেশন করতে বলেছিলেন ফাংশনিং টার্মে। আর এরা কিভাবে করেছেন? মন্ত্রী অনেক হয়েছে, জাম্বো জেট ক্যাবিনেট হয়েছে, তাদের অ্যাকোমোডেট করার জন্য দপ্তর তৈরি করা হচ্ছে। ওরা কি বলেছিলেন? ওরা বলেছিলেন, For dismantling the department of public undertaking and transfering the unit currently under the control of the respective operation department.

[6-30 — 6-40 p.m.]

পাবলিক আন্ডারটেকিংসের সঙ্গে আবার কি ইন্ডাস্ট্রির ইন্ডাস্ট্রিয়াল রিহ্যাবিলিটেশন যোগ করে আরও একটা বড় মিনিস্ট্রি তৈরি করা হয়েছে। তবে সবচেয়ে ভাল হত পাবলিক আন্ডারটেকিংস যদি ডিফারেন্ট ডিপার্টমেন্টে চলে যেত। নতুন মন্ত্রীর তো দরকার ছিল। আমার তো কথা নয়, অশোক মিত্রের কথা, করেননি কেন? ওরা বলেছিলেন যে প্রোগ্রামস অ্যান্ড অ্যাকটিভিটিস ফর নন-ফরমাল এডুকেশন মে বি ইন্টিগ্রেটেড ইন এ ডিপার্টমেন্ট অফ নন-ফরমাল এডুকেশন, লাইব্রেরিস অ্যান্ড কালচারাল অ্যাফেয়ার্স একটা ডিপার্টমেন্ট নন-ফরমাল এডুকেশন, লাইব্রেরিস অ্যান্ড কালচারাল অ্যাফেয়ারস। এখন কি? এখন ৩ জন মন্ত্রী নন-ফরমাল এডুকেশন অঞ্জু কর, লাইব্রেরিস তপন রায়, কালচারাল অ্যাফেয়ারস বুদ্ধদেব ভট্টাচার্য অধীনে আছে। কোনও একটা রেকমেন্ডেশন আপনারা মানেন নি। একটার পর একটা আমি দেখছি cases of re-employment and extension may be considered by a Cabinet Committee কথা আছে এখানে? দিল্লিতে আছে অ্যাপয়েন্টমেন্ট কমিটি অফ দি ক্যাবিনেট। এখানে কোনও অ্যাপয়েন্টমেন্ট কমিটি অফ দি ক্যাবিনেট তৈরি হয়নি। স্ট্যান্ডিং কমিটির ওরা বলেছিলেন করুন রুর‍্যাল ডেভেলপমেন্ট ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট, সোশ্যাল সার্ভিসেস। এখানে কোনও মিনিস্টারদের ক্যাবিনেট কমিটি নেই। পুরো ক্ষমতা মুখ্যমন্ত্রীর হাতে। কিন্তু মুখ্যমন্ত্রীর হাতে যদি ক্ষমতাই থাকে তাহলে ওরই দলের প্রাক্তন কলিগ ওর নামে কালিমা লেপন করছেন, আজ মুখ্যমন্ত্রী

কিভাবে কালিমা দূর করবেন এবং মুখ্যমন্ত্রী বলুন যে আজকে সাম্প্রদায়িক সমস্যা সম্পর্কে, সারা দেশে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে মুখ্যমন্ত্রী কি ভূমিকা নেবেন? তার প্রশাসনকে কোন ভূমিকায় পরিচালিত করবেন, আমরা সেটা স্পষ্ট করে জানতে চাই। আমি মনে করি এই অচল, অনড় প্রশাসনের বাজেটকে বিরোধিতা করাই উচিত।

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, ১৮ এবং ১৯ নম্বর দাবির অধীন ব্যয় বরাদ্দের মঞ্জুরি সম্পর্কে আমার বক্তব্যের উপর এখানে আলোচনা হয়েছে, পক্ষেও বলেছেন অনেকে, আবার বিপক্ষেও কয়েকজন বলেছেন বিভিন্ন বিষয়ের উপর। আমি আমার জবাবি ভাষণে তার কয়েকটার যা জবাব দেওয়ার দিচ্ছি। কিন্তু তার আগে যেসব ছাঁটাই প্রস্তাব এখানে পেশ করা হয়েছে আমি সেগুলোর বিরোধিতা করছি। বারে বারে একটা জিনিস এখানে বলা হয়, প্রশ্ন উত্তরে জিজ্ঞাসা করা হয়, প্রশ্নের সময়ে জিজ্ঞাসা করা হয় আমি উত্তর দিই, সেটা হচ্ছে অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিশন, ডঃ অশোক মিত্রর যেটা ছিল—সেটার কিছু আমরা গ্রহণ করেছি। কিছুটা করিনি, কেন করিনি, এসব বলা হয়। আমি কতবার একই কথা বলব? আবার বলছি তিনি ৯১টা সুপারিশ করেছিলেন, ৭৩টা আমরা গ্রহণ করেছি এবং ৪টি আমরা গ্রহণ করতে পারিনি। আর ১৪টা, কিছুদিনের মধ্যে ঠিক করব কতটা গ্রহণ করব কতটা করব না, এই অবস্থায় মধ্যে এখন আমরা আছি। তারপর এখানে বলা হচ্ছে ক্যালকাটা গেজেট নিয়মিত প্রকাশ হয় না। বিষয়টা অবশ্য এই ডিপার্টমেন্টের মধ্যে পড়ে না। যখন প্রয়োজন হয় তখন ক্যালকাটা গেজেট বেরোয়। এও বলা হয়েছে কয়েকজনকে ডিঙিয়ে একজনকে চিফ সেক্রেটারি করা হয়েছে, সিনিওরিটি না দেখে। এইরকম কয়েকটা পোস্ট আছে সরকারের। ২৮ বছর তো রাজত্ব করেছে কংগেস, ওদের দুই একজন মন্ত্রীও তো দেখছি বসে আছেন। ২৮ বছর না হলেও কয়েক বছর মন্ত্রী ছিলেন। কতকগুলি গুরুত্বপূর্ণ পোস্টিং আছে যেগুলিতে সিনিওরিটি দেখে সব সময় করা যায় না। ওরা বার বার বলছেন কো-অর্ডিনেশন কমিটি সব পোস্টিং করছেন, সব কাজ করছেন, তাদের কথা মতো আমরা চলি। একটাও দৃষ্টান্ত দিতে পারছেন না, যে কোথায় আমরা আমাদের সিদ্ধান্ত মতো না করে কো-অর্ডিনেশন কমিটির কথায় কাজ করেছি। এত কথাই যখন তারা জানেন, দুই-চারটি নমুনা দিন না যে আমাদের কোনও জায়গায় এরকম হয়েছে, যে আমরা নিজেরা না করে কো-অর্ডিনেশন কমিটির কথায় করা হয়েছে। ওরা এসব সুপারিশ করেননি। আমরা সে সবের মধ্যে যাইনি। তারপর প্রোমোশনের ব্যাপারে কনফিডেন্সিয়াল রিপোর্ট, অ্যানুয়াল বা বাৎসরিক যেটা হয় সেটা দেখা হয় না। এর কোনও ভিত্তি নেই। কংগ্রেস আমলে এটা কখনই দেখা হত না। আমাদের আমলে এটা হয়েছে শুধু এটা আমরা অ্যাফার্ম করতে চাই। এখানে বলা হয়েছে, ডি সিদের সঠিকভাবে ব্যবহার করা হচ্ছে না, সঠিকভাবেই তাদের ব্যবহার করা হচ্ছে, তবে বড় বড় কিছু জেলা রয়েছে সেখানে ডি সি-দের ব্যাপারে পর্যালোচনা করতে হয় এবং ডি এম-দের সঙ্গে কথাবার্তা বলতে হয়। এখানে দুই-তিনজন অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি সম্পর্কে বলেছেন। আমি প্রশ্নোত্তর সময় বলেছিলাম যে,

বড় বড় জেলাগুলোকে ভাগ করার ব্যাপারে চিন্তা-ভাবনা করা হচ্ছে। আমি এটা মনে করি- অবশ্য এটা আমার ব্যক্তিগত অভিমত, ক্যাবিনেট আলোচনা করিনি—এটা সঠিক প্রস্তাব যে বড় বড় জেলাগুলোকে অ্যাডমিনিস্ট্রেটিভ স্বার্থে, প্রশাসনকে ভাল করে চালাবার স্বার্থে নিশ্চয়ই ভাগ করা উচিত। কিন্তু ডাঃ জয়নাল আবেদিন মহাশয়ের কথা হচ্ছে, ওর জেলা ভাগ করা হল কেন। আপনার জেলা ভাগের সিদ্ধান্তটা ডাঃ বিধানচন্দ্র রায়ই করে গিয়েছিলেন। আপনিও তার ক্যাবিনেটে ছোট এক মন্ত্রী ছিলেন, কিন্তু আপনারা কাজটা করতে পারেননি। আর ২৪ পরগনা জেলা ভাগের সিদ্ধান্তটা সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে গ্রহণ করা হয়েছিল, কিন্তু সেটাও আপনারা করতে পারেননি। কাজটা আমরা করেছি, কিন্তু অন্যভাবে সেটা করতে হয়েছে। তবে পরবর্তী জেলা ভাগের বিষয়টা নিয়ে বিরোধী দল এবং আমাদের নিজেদের প্রতিনিধিদের সঙ্গে আলোচনা করতে হবে, কিন্তু কবে বা কখন সেটা করা হবে বলতে পারছি না। পশ্চিম দিনাজপুর ভাগের বিষয়ে বিরোধী দলের সঙ্গে আলোচনা করা হয়নি বলা হয়েছে। কিন্তু দুই-তিনবার এব্যাপারে তাদের সঙ্গে আলোচনা করা হয়েছে এবং ওদের কিছু কিছু প্রস্তাব গ্রহণও করা হয়েছে। কিন্তু ওদের সমস্ত প্রস্তাব মানা হবে এবং আমরা ভৌগোলিক অবস্থাটা বিচার করব না বা প্রশাসনের সুযোগ -সুবিধা দেখব না, সেটা হয় না। কিন্তু ওরা সাব-ডিভিসনের ব্যাপারে যা বলেছিলেন সেটা বোধহয় আমরা গ্রহণ করেছি। এখানে বিরোধী দলের দু একজন বাঁকুড়ার ডি এম সম্বন্ধে খুব ইন্টারেস্ট দেখিয়েছেন। ১০ই এপ্রিল থেকে তিনি ছুটিতে গেছেন। তিনি ছুটিতে যেতে চেয়েছেন গেছেন, কিন্তু কোন ডি এমকে কোথায় পোস্টিং দেব সেটা তো আমরাই ঠিক করব এবং সেটাই আমরা করেছি। কিন্তু দেখছি, ডি এম সেখানে দোকান ভেঙ্গে দিয়েছেন বলে কিসব খবর কাগজে বেরিয়েছে। আমরা যাকে ভাল মনে করব তাকেই তো একটি জেলায় পোস্টিং করব এবং সেটা আপনাদের সঙ্গে কথা বলে তো করতে পারব না!

তারপর, আমি একটা হিসেব দেখে অবাক হয়ে গিয়েছিলাম। হিসেবটা ওরা কোথা থেকে পেলেন জানি না। বর্তমান ৪০,০০০ কনটেম্পট, মামলা নাকি রয়েছে আমাদের হাই কোর্টে! এব্যাপারে নিশ্চয়ই আমি খোঁজ নেব, কিন্তু আমার তো মনে হয় না যে, আমাদের এতগুলো কনটেম্পট মামলা হাইকোর্ট রয়েছে। কথাটা আমার বিশ্বাস হচ্ছে না। কিন্তু যেহেতু উনি দায়িত্বশীল মানুষ, বিরোধী দলের নেতা, তাই কয়টি মামলা রয়েছে সে ব্যাপারে খোঁজ নেব এবং পরবর্তীকালে তথ্যটা জানিয়ে দিতে পারব।

তারপর বলা হয়েছে যে, রুর‍্যাল ডেভেলপমেন্ট ফান্ড যেটা রয়েছে সেটা ঠিকভাবে ব্যবহার করা হচ্ছে না। এটা তো সস্তা সমালোচনা, এর উত্তর কি দেবে? কোন জায়গায় বেআইনি কাজ হয়েছে তার দু একটি স্পেসিফিক দৃষ্টান্তও যদি দিতে পারতেন তাহলে সেটা দেখতে পারতাম। ফিনান্স কমিশনে কথা হয়েছে আপগ্রেডেশনের ব্যাপারে। এব্যাপারে রিপোর্টও এসেছে, কিন্তু আমরা তাতে সন্তুষ্ট হতে পারিনি। তবে পুলিশ হাউসিং-এর আপগ্রেডেশনের

জন্য ফিনান্স কমিশন যে টাকা বরাদ্দ করেছিলেন সেটা সম্পূর্ণভাবে আমরা বরাদ্দ করেছি এটা বলতে পারি।

তারপরে একজন বারুইপুরকে সাব-ডিভিসন করবার ব্যাপারে বলেছেন, সে ব্যাপারে জানাই যে, ওখানে ইতিমধ্যে একজন অ্যাডিশনাল সাব-ডিভিসনাল অফিসারকে পোস্টিং দেওয়া হয়েছে। সেখানে এস ডি ও পোস্টিং করতে হাইকোর্টের অর্ডার লাগবে। সেটা পেলে ওখানে এস ডি ও পোস্টিং হবে। কাকদ্বীপে আর একটা সাব-ডিভিসন হচ্ছে এবং ঐ সাব-ডিভিসন গঠনের কাজটা বোধ হয় শীঘ্রই সম্পূর্ণ হয়ে যাবে।

[6-40 — 6-50 p.m.]

তারপর হচ্ছে যে, কেউ কেউ স্ববিরোধী কথা বলেছেন। ছাঁটাই প্রস্তাবে ওনারা বলেছেন সব ওদের কথা মতো চলে, সব পক্ষাপাতিত্ব করছে। কোনও পক্ষপাতিত্ব হয় না। ২৮ বছর ধরে পক্ষপাতিত্ব হয়েছে যখন কংগ্রেস ছিল। এখন এই সব জিনিস হয় না। আপনারা যদি মনে করেন যে কোথাও কিছু হয়েছে তাহলে সেটা আমাদের নির্দিষ্ট ভাবে বলতে হবে। যদি ভুল করে কেউ করে থাকে তাহলে সেটা আমাদের দেখতে হবে। তারপর আবার ছাঁটাই প্রস্তাবে আছে ডি এম এবং এস পিদের মধ্যে ঝড়গা হচ্ছে। কোন জায়গায় ঝগড়া হচ্ছে? মত পার্থক্য থাকতে পারে। আনন্দবাজার-ফানন্দবাজারে দেখি বলছে। এই সব কথা ঠিক নয়। কাগজে যেটা বেরবে সেটা কি ঠিক নাকি? এখানে ৪টি কাগজ আছে, পশ্চিমবাংলায় তারা ১৮ বছর ধরে আমাদের বিরুদ্ধে লিখছে। শুধু বিরুদ্ধে লিখছে তা নয়, তারা অসত্য কথা সমস্ত বলছে। দু একটি এই রকম বড় অফিসারের মধ্যে কোথাও যে মতপার্থক্য হতে পারে না এটা বলছি না। এখানে তেমন ভাবে কিছু হয়নি আমার যত দূর জানা আছে। এখন উনি ছুটিতে আছেন, তারপর পোস্টিংটা কি হচ্ছে সেটা বলব। তারপর বলা হচ্ছে যে আমাদের পি এস সি সেটা ভাল করে চলছে না। আমার কিন্তু মনে হয় খুব ভাল ভাবে চলছে। এখন যিনি পি এস সি-র চেয়ারম্যান তিনি ভাল ভাবেই চালাচ্ছেন, আমার কাছে যা রিপোর্ট আছে। কিসের অভিযোগ সেটা বিস্তারিত বললে না হয় খবর নিয়ে বলতে পারতাম। সাধারণ কথা বলা ছাড়া কোনও অভিযোগ করা হয়নি এখানে। ভিজিলেন্স কমিশন সম্বন্ধে দুটি কথা বলা হয়েছে, একটা হচ্ছে যে ইট ইজ নট ইক্যুইপড। তার মানে হয়ত আরও অফিসার দরকার। এটা হতে পারে, আগে অনেক কম ছিল, এখন কিছু বেড়েছে। তবে আমাদের কাছে চাইলে আমরা দিতে পারি, বিশেষ করে পুলিশ অফিসার ইত্যাদি এইগুলি আমাদের দিতে হয়। আগে এটা কম ছিল এটা ঠিক। তাদের অন্যান্য যে দাবি এখন আমরা কিছুটা মিটিয়ে এনেছি। আর একটা কথা এখানে বলা হচ্ছে যে পুলিশ কমিশনার নাকি কি বলেছেন, সেটাকে উদ্ধৃতি দিয়ে বলা হচ্ছে যে ভিজিলেন্স কমিশন থেকে আমাদের কাছে যে সুপারিশগুলি আসে সেইগুলি সরকার কার্যকর করে না। পুলিশ কমিশনারকে জিজ্ঞাসা করব উনি কি বলেছেন। আমার কাছে যে হিসাব আছে, আমাদের

কাছে যা এসেছে আমরা যাকে সাজা দেবার দিয়েছি, এখন ওর যদি কোনও জানা থাকে—আপনারা যা বললেন পুলিশ কমিশনার যদি এটা বলে থাকেন তাহলে আমাদের কাছে আপনি লিখে জানান না যে কোনটা হয়নি, কোনটা বাকি আছে। সেটা সাংবাদিকদের কাছে প্রেস কনফারেন্স করে বললে হবে না। জানাতে হবে আমাদের কাছে। আমার কাছে সেই রকম কোনও চিঠি নেই। আমার কাছে তো লেখবার দরকার আছে যে আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে এই জায়গায় এটার গাফিলতি হচ্ছে, এটা আপনি দেখবেন। এতে তো ভাল হবে অ্যাডমিনিস্ট্রেশনের, খারাপ তো কিছু হবে না। কাগজে কি বেরলো না বেরলো তার উপর আমরা কিছু বলতে পারব না। তারপর বলা হচ্ছে আমরা প্রায় অপরাধ করে ফেলেছি মাইনরিটি কমিশন তৈরি করে। তার যে নতুন চেয়ারম্যান হয়েছেন তার সঙ্গে আমরা কথা বলছি, ওরা সন্তুষ্ট আছেন। অল্প টাকা সেখানে ধরা হয়েছে, কয়েক লক্ষ টাকা হবে। সেটা বাড়বে, আরও বাড়বে, যত প্রয়োজন হবে বাড়বে। তাদের কাজ কি হবে, অধিকার কতটুকু হবে এই সব নিয়ে আলোচনা হচ্ছে। এই বিষয়ে আলোচনা না করে কিছু বলতে পারব না। এখন কোনও পরিধীর মধ্যে কাজ করতে হয়, মাইনরিটির কি কি অধিকার আছে যেগুলি সংরক্ষিত হওয়া প্রয়োজন আছে, সাধারণ ভাবে যা আছে সেটা আমরা জানি, আরও কি কি নির্দিষ্ট ভাবে আছে, শুধু চাকুরির ব্যাপারে নয়, এই ব্যবসা বাণিজ্যের ক্ষেত্রে অন্য ক্ষেত্রে কি আছে এইগুলি নিয়ে আলোচনা হচ্ছে। এইগুলি নিয়ে প্রথমে আমরা আলোচনা করি। টাকা পয়সার কোনও অভাব হবে না, কাজ করবার জন্য যেটা দরকার সেটা আমরা নিশ্চয়ই করব। হিউম্যান রাইটস কমিশন তৈরি হয়ে গেছে, এখন সেটার জায়গায় ঠিক হয়ে গেছে, প্রশ্ন উত্তর পর্বে বলেছিলাম আলিপুরে হবে, সেখানে আমাদের কাজ আরম্ভ হবে। আইনে আছে বিরোধী দলের নেতার সঙ্গে আলোচনা করে করতে হবে। সেটা আমরা করেছি।

তারপরে হচ্ছে পেনশনের ব্যাপার, বিশেষ করে শিক্ষকদের পেনশনের বিষয়। এটি ঠিকই, কাগজপত্র পাওয়া যায় নি বলে দেরি হচ্ছে। তারা অনেক বছর ধরে চাকুরি করেছেন স্কুলে এখানে ওখানে। কাগজপত্র পাওয়া যায়নি বলে এটা হচ্ছে। আমরা অনেকদিন ধরে বলে আসছি, সেজন্য দেরি হবে। কিসের ভিত্তিতে পেনশন দেওয়া হবে? এর আগে আলোচনা হয়েছিল। আমার ধারণা, কার্যকর করতে পারিনি, কাগজপত্র খুঁজতে আমরা জেলায় টিম পাঠিয়েছি, স্কুলে টিম পাঠিয়েছি কাগজপত্র পাওয়া যায়নি। যিনি পেনশন পাবেন তিনি যদি হাতে পেনশন না পান, এ বিষয়ে কোনও সন্দেহ নেই, এটি অন্যায়। কারণ তার নিজের জমানো টাকা থাকে না, সুতরাং শিক্ষকদের ক্ষেত্রে এটির প্রয়োজন আছে। সেজন্য আমরা মনে করেছি যেদিন তিনি রিটায়ার করবেন, আমরা দিনক্ষণ জানি তিনি তখন যাতে এক হাজার টাকা করে পান, সেটি দিয়ে দিই, তারপর কাগজপত্র মিলিয়ে দেখে যা পাবেন তা দেব। আমরা সিদ্ধান্ত করেছি এবং বারে বারে টিম পাঠিয়েছি। তা সত্ত্বেও সময় মতো আমরা কোনও কোনও শিক্ষককে দিতে পারছি না, এটি ঠিক নয়।

এখন থেকে আমরা আশা করি, এই সিদ্ধান্তটি কার্যকর করতে পারব। তারপর বিশেষ কথা আমার বলার মতো নেই। এখানে বক্তৃতায় যা নেই, খালি নেতার কথা, সেটি হচ্ছে যে, এখানে বলা হয়েছে আবার সেই একই কথা, পক্ষপাতিত্বের কথা। আমাদের যারা ভাল করে সার্ভ করেছে, তারা রিটায়ার করবার পরে কাজকর্ম দেওয়া হয়েছে। কংগ্রেস আমলে এইসব হত না? আপনারা তো আঠাশ বছর রাজত্ব করেছেন। আপনারা এটা করেছেন। দুজনের নাম করা হয়েছে। তারা এফিসিয়েন্টলি কাজ করেছেন তারা শুধু আমাদের আমলে কাজ করেননি, আপনাদের আমলেও কাজ করেছেন। তাদের মনে করি, ভাল কাজ করতে পারবেন, অভিজ্ঞতা আছে, তাদের দিয়েছি। আরও তো শত শত অফিসার আছেন, তার মধ্যে দু জনের নাম দিয়েছেন। আশা করি, তারা ভাল কাজ করতে পারবেন। আপনাদের যদি কারও উপরে রাগ থাকে, বলে দেবেন। আর একটি হচ্ছে, অনেক বাড়িঘর দোর আছে। তারজন্য ভিজিলেন্স কমিশন আছে। কোনও রিপোর্ট এলে ভিজিলেন্স কমিশনে যায়। যা আয় তার চাইতে বেশি ব্যয় করেছে কিনা, এটা তো ভিজিলেন্স কমিশনের কাজ। যারাই বাড়ি করবে, ডাঃ জয়নাল আবেদিন বাড়ি করবেন, আমি তখনই একটা তদন্ত কমিশন বসিয়ে দেব, তা হয় না। দেশে এই ধরনের নিয়ম নেই। এটা চলে না। এই হচ্ছে আমার মোটামুটি কথা। আশাকরি, ব্যয় বরাদ্দের জন্য আমি যেটা চেয়েছি, আপনারা সবাই মিলে সেটা গ্রহণ করবেন।

## Demand No. 18

**Mr. Speaker :** There are 8 cut motions now I put to vote all the cut motions except cut motion Nos. 4 to 7 on which I understand a Division will be demanded.

The motions (Cut Motion Nos. 1&2) that the amount of Demand be reduced to Re.1/- and the motion (cut motions Nos 3&8) that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

[6-50 — 6-57 p.m.]

The motion of Shri Abdul Mannan, 4 to 7 that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and a division taken with the following results :

**NOES**

Abdul Haque, Shri

Abdul Quiyom Molla, Shri

Bagdi, Shri Natabar

Bal, Shri Saktiprasad

Basu, Shri Jyoti

Bose, Shri Shyamaprasad

Bera, Shrimati Chhaya

Bhattarai, Shri Tulsi

Battacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Chittaranjan

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan

Chakrabarty, Shri Deb Narayan

Chakraborty, Shrimati Tania

Chakraborty, Shri Umapati

Chatterjee, Shrimati Nirupama

Chatterjee, Shrimati Santi

Choudhury, Shri Subhendu

Das, Shri Nirmal

Das, Shri Paresh Nath

Dasgupta, Dr. Asim Kumar

Dey, Shri Lakshmi Kanta

Datta, Dr. Gouripada

Ganguly, Shri Bidyut

Ghosh, Shri Biren

Ghosh, Shri Susanta

Goswami, Shri Subhas

Hajra, Shri Sachindra Nath

Hajra, Shri Sundar

Hore, Shri Tapan

Jana, Shri Manindra Nath

Joardar, Shri Dinesh

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Kisku, Shri Lakshi Ram

Koley, Shri Barindra Nath

Konar, Shrimati Maharani

Mahboob Zahedi, Shri

Maity, Shri Hrishikesh

Maji, Shri Pannalal

Maji, Shri Raicharan

Malakar, Shri Nanigopal

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshiti Ranjan

Mandal Shri Prabhanjan Kumar

Mondal, Shri Rajkumar

Manna, Shri Janmenjoy

Md. Yakub, Shri

Misra, Dr. Surya Kanta

Mistry, Shri Bimal

Mitra, Shrimati Jayasree

Moitra, Shri Birendra Kumar

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Narayan

Murmu, Shri Debnath

Naskar, Shri Sundar

Nath, Shri Monoranjan

Pakhira, Shri Ratan Chandra

Pradhan, Shri Prasanta Kumar

Roy, Shri Mrinal Kanti

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Subhas Chandra

Sen, Shri Dhirendra Nath

Sen Gupta, (Bose), Shrimati Kamal

Sinha, Shri Prabodh Chandra

Sinha, Dr. Nirmal

**AYES**

Banerjee, Shri Prabir

Bandhyopadhyay, Shri Sudip

Bapuli, Shri Satya Ranjan

Bhunia, Dr. Manas

Mudi, Shri Anil

Paul, Shrimati Maya Rani

Roy, Shri Saugata

Sen, Shri Anupam

Zainal Abedin, Dr.

**ABST :-**

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 9 and the Noes 72

The Motions were lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 27 March 1995 that a sum of Rs. 28,04,00,000 be granted for expenditure under Demand No. 18, Major Head : "2052—Secretariat General Service" (This is inclusive of a total sum of Rs. 9,35,00,000 already voted on account in March, 1995) was then put and agreed to.

**Demand No. 19**

**Mr. Speaker** : There are 9 cut motions.

The cut motions no. 3 of Shri Subrata Mukherjee is out of order Rest of the cut motions are in order and already taken as moved I now put to vote all the cut motions execpt Nos. 4-7 on which I understand a Division will be demanded.

The motions (cut motion nos. 1 & 2, 8 & 9), that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motions (4-7) of Shri Abdul Mannan that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and a division taken with the following results :

NOES

Abdul Haque, Shri

Abdul Quiyom Molla, Shri

Bagdi, Shri Natabar

Bal, Shri Saktiprasad

Basu, Shri Jyoti

Bose, Shri Shyamaprasad

Bera, Shrimati Chhaya

Bhattarai, Shri Tulsi

Battacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Chittaranjan

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan

Chakrabarty, Shri Deb Narayan

Chakraborty, Shrimati Tania

Chakraborty, Shri Umapati

Chatterjee, Shrimati Nirupama

Chatterjee, Shrimati Santi

Choudhury, Shri Subhendu

Das, Shri Nirmal

Das, Shri Paresh Nath

Dasgupta, Dr. Asim Kumar

Dey, Shri Lakshmi Kanta

Datta, Dr. Gouripada

Ganguly, Shri Bidyut

Ghosh, Shri Biren

Ghosh, Shri Susanta

Goswami, Shri Subhas

Hajra, Shri Sachindra Nath

Hajra, Shri Sundar

Hore, Shri Tapan

Jana, Shri Manindra Nath

Joardar, Shri Dinesh

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Kisku, Shri Lakshi Ram

Koley, Shri Barindra Nath

Konar, Shrimati Maharani

Mahboob Zahedi, Shri

Maity, Shri Hrishikesh

Maji, Shri Pannalal

Maji, Shri Raicharan

Malakar, Shri Nanigopal

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshiti Ranjan

Mandal Shri Prabhanjan Kumar

Mondal, Shri Rajkumar

Manna, Shri Janmenjoy

Md. Yakub, Shri

Misra, Dr. Surya Kanta

Mistry, Shri Bimal

Mitra, Shrimati Jayasree

Moitra, Shri Birendra Kumar

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Narayan

Murmu, Shri Debnath

Naskar, Shri Sundar

Nath, Shri Monoranjan

Pakhira, Shri Ratan Chandra

Pradhan, Shri Prasanta Kumar

Roy, Shri Mrinal Kanti

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Subhas Chandra

Sen, Shri Dhirendra Nath

Sen Gupta, (Bose), Shrimati Kamal

Sinha, Shri Prabodh Chandra

Sinha, Dr. Nirmal

**AYES**

Banerjee, Shri Prabir

Bandhyopadhyay, Shri Sudip

Bapuli, Shri Satya Ranjan

Bhunia, Dr. Manas

Das, Shri Sailaja Kumar

Nasiruddin Khan, Shri

Paul, Shrimati Maya Rani

Poddar, Shri Deokinandan

Roy, Shri Saugata

Sen, Dr. Anupam

Zainal Abedin, Dr.

**ABST :-**

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 11 and Noes 71, the motions were lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 27 March 1995 that a sum of Rs. 29.25,00,000 be granted for expenditure under Demand No. 19, Major Head : "2532—Administration" (This is inclusive of a total sum of Rs. 9,75,00,000 already voted on account in March, 1995) was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6-57 p.m. till 11-00 a.m. on Tuesday, the 18th April, 1995 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 18th April, 1995 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 16 Ministers, 6 Ministers of State and 138 Members.

[11-00 — 11-10 a.m.]

### Held over Starred Questions (to which written answer was laid on the Table)

### কুলপিতে বন্দর নির্মাণ

*১৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭।) **শ্রী কৃষ্ণধন হালদার ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনার কুলপিতে ছোট বন্দর নির্মাণের জন্য কি কি পদক্ষেপ গৃহীত হয়েছে,

এবং

(খ) কত টাকা—সার্ভে ও অন্যান্য বাবদ ব্যয় হয়েছে (৩১শে জানুয়ারি ১৯৯৫ পর্যন্ত)?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দক্ষিণ ২৪-পরগনার কুলপিতে ছোট বন্দর নির্মাণের জন্য কলকাতার 'কেভেন্টার অ্যাগ্রো লিমিটেড' এবং ডবলু বি. আই. ডি. সি.-র মধ্যে একটি সমঝোতা পত্র (এম. ও ইউ.) স্বাক্ষরিত হয়েছে।

(খ) সরকারের তরফে এ বাবদ কোনও টাকা ব্যয় হয়নি।

### Starred Questions (to which oral Answers were given)

### গবাদি পশুখাদ্য রপ্তানি

*২৮০। (অনুমোদিত প্রশ্ন নং *৬০।) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** প্রাণিসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকারি সংস্থা ডেয়ারি অ্যান্ড পোলট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশেন বর্তমানে বাংলাদেশে গবাদি পশুখাদ্য রপ্তানি করছে ;

(খ) সত্যি হলে, ঐ সংস্থা কবে থেকে রপ্তানি শুরু করেছে ; এবং

(গ) ৩১শে জানুয়ারি, ১৯৯৫ পর্যন্ত রপ্তানির পরিমাণ কত?

**শ্রী মেহেবুব জাহেদি ঃ**

(ক) হ্যাঁ, এ কথা সত্য যে, রাজ্য সরকারি সংস্থা ডেয়ারি অ্যান্ড পোলট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড বর্তমানে বাংলাদেশে গবাদি প্রাণী, মুরগি ও মৎস্য খাদ্য রপ্তানি শুরু করেছে।

(খ) ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যান্ড পোলট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড নামে রাজ্য সরকারি সংস্থাটি গত ২১শে ডিসেম্বর ১৯৮৪-তে প্রাথমিক পর্যায়ে বংলাদেশে প্রাণী খাদ্যের বাজার যাচাই-এর জন্য ১৮ মে. টন. প্রাণী খাদ্য রপ্তানি করেছিল।

(গ) ৩১শে জানুয়ারি, ১৯৯৫ সাল পর্যন্ত রপ্তানির পরিমাণ ১৮ মেট্রিক টন।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ১৮ মেট্রিক টন পশু খাদ্য রপ্তানি করা হয়েছিল। ইতিমধ্যে কত পরিমাণ বৈদেশিক মুদ্রা এর মাধ্যমে আনা সম্ভব হয়েছে?

**শ্রী মেহেবুব জাহেদি ঃ** আমরা মোটামুটিভাবে তিনটি পর্যায়ে খাদ্য রপ্তানি করেছি। একটা ডিসেম্বর মাসে, একবার অক্টোবর মাসে, আরেকবার মার্চ ও এপ্রিল মাসে। মোট ২৬৭ মেট্রিক টন খাদ্য আমরা রপ্তানি করেছি এবং ইউ. এস. ডলরে ৪১ হাজার ৬০৭ টাকা আমরা দাম পেয়েছি, ইন্ডিয়ান মানিতে সেটা ১৩ লক্ষ ২৭ হাজার ৬৯ টাকা।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যা বললেন তাতে দেখা যাচ্ছে উল্লেখযোগ্য বৈদেশিক মুদ্রা অর্জন করা গেছে এবং ভবিষ্যতেও উজ্জ্বল সম্ভাবনাও দেখা যাচ্ছে। বর্তমানে আমাদের রাজ্যে মোট ফিড প্ল্যান্টের সংখ্যা কত এবং সেগুলোর বার্ষিক উৎপাদনের পরিমাণ কি?

**শ্রী মেহেবুব জাহেদি ঃ** মোটামুটিভাবে পাঁচটি ফিড প্ল্যান্ট আমাদের চালু আছে। মালদহ, কল্যাণী, দূর্গাপুর, শিলিগুড়ি এবং শালবনি। তাছাড়া গাজলেও একটা আছে। শালবনিতে ৪৫ মেট্রিক টন, গাজলে ৪৫ মেট্রিক টন, দূর্গাপুরে ৩০ মেট্রিক টনের মতো উৎপাদন হচ্ছে। আর বাকি দুটির উত্তর এখন আমার কাছে নেই, আমি পরে জানিয়ে দেব। আমাদের রাজ্যের প্রাণী খাদ্যের যে চাহিদা তার ৫০ ভাগ চাহিদা আমাদের ফিড প্ল্যান্টগুলো থেকে পূরণ হয়ে যাবে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** এইগুলি ছাড়াও বর্তমানে আমাদের রাজ্যে বিশ্বব্যাঙ্কের সহায়তায় যে ব্যাপক গো-খাদ্য উন্নয়ন কর্মসূচি চলছে, কোনও কোনও জেলায় এই কর্মসূচি চালু আছে?

**শ্রী মেহেবুব জাহেদি ঃ** গো-খাদ্য উন্নয়ন কর্মসূচি সেই সব জায়গায় আমরা শুরু করেছি যেখানে পাইলট প্রোজেক্ট আমরা করেছি। সঙ্করায়ণের মধ্যে দিয়ে আমরা নতুন ধরনের বাছুর পেয়েছি। ফ্রোজেন সীমেন্স করে হিমায়িত বীজ দিয়ে আমরা কাজগুলো চালিয়ে যাচ্ছি। আমাদের কাছে যে হিসাব আছে তাতে আমরা ২ লক্ষ ৩২ হাজার নতুন বাছুর পেয়েছি।

ঠিক সেই এলাকাগুলিতে আপনি যদি প্রত্যেক ব্লকের নাম জানতে চান—এটা আমার পক্ষে মনে রাখা মুশকিল—আপনি লিখিতভাবে জানাবেন, আমি লিখিতভাবে উত্তর দেব। প্রত্যেক ব্লকে ৪টি করে জায়গা ধরেছিলাম সেই রকম ব্যবস্থা থাকছে। আমরা এক্সটেনশন করে আরও ৪০টি ব্লকে কাজ করছি। স্বাভাবিকভাবে ওই সমস্ত ব্লকগুলিতে খাদ্য বেশি লাগবে, এই ডেয়ারি ডেভেলপমেন্ট কর্পোরেশনের যে কর্মসূচি খাদ্য তৈরি করার সেটা সেই এলাকার কাছাকাছি জায়গায় তৈরি করার চেষ্টা আমরা করছি। এগুলিতে চাহিদা আছে। আরও দুটি দেশ থেকে এই রকম খাদ্য কেনার জন্য প্রস্তাব এসেছে। বর্মার মিয়ামি ও আরব দেশ থেকে এই প্রস্তাব এসেছে। এই গো-খাদ্য এত ভাল সেই জন্য এই কেনার প্রস্তাব এসেছে। এখন আমরা এটাকে ধরে নিয়ে আমাদের চাহিদা পূরণ করে তার পরে আমরা যা অতিরিক্ত করতে পারব তা আমরা বিদেশে পাঠাব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় বললেন এটা রপ্তানি হচ্ছে এবং আরও রপ্তানি হবার অবকাশ আছে বর্মা এবং আরব দেশে। স্যার, আপনি জানেন সরকারিভাবে যা রপ্তানি হচ্ছে, বেসরকারিভাবে রপ্তানি তার থেকে বেশি হচ্ছে অর্থাৎ চুরি হচ্ছে। আমি এটা জানতে চাই, প্রথমত গাজলে কোনও রেল লাইন নেই, তাহলে পরিবহনের ব্যবস্থা কি হবে। দ্বিতীয়ত, এর কোয়ালিটি কন্ট্রোল অত্যন্ত নিম্নমানের, বাংলাদেশ থেকে অবধি ফেরত এসেছে। এই রকম যখন অবস্থা তখন উনি কি করে ভাবছেন এই নিম্নমানের গো-খাদ্য আরব এবং বর্মায় নেবে।

**শ্রী মেহেবুব জাহেদি ঃ** মাননীয় সদস্যকে অনুরোধ করছি উনি পরিবহন বলতে কি বোঝাচ্ছেন, ওখানে তো ৩৪ নং ন্যাশনাল হাইওয়ে আছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনি ওখানে মরা গরুগুলোকে কেটে কেটে পাঠাচ্ছেন, এবং সেটা ফেরৎ আসছে। তাহলে এখানে আপনি শুধু বলুন কোয়ালিটি কন্ট্রোল হচ্ছে কিনা?

**শ্রী মেহেবুব জাহেদি ঃ** আমি এটা গর্বের সঙ্গে বলতে পারি আমার এপিক। বেসরকারি ভাবে খাদ্য তৈরি করে কে, কোথায়, কি পাঠাচ্ছেন তা আমি জানি না। আমার কাছে অভিযোগ আজ পর্যন্ত আসেনি, আমি দায়িত্ব নিয়ে বলতে চাই ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি ডেভেলপমেন্ট কর্পোরেশন যা তৈরি করছে তার সম্বন্ধে একটা সামান্য অভিযোগও আমার কাছে নেই। মাননীয় সদস্যর কাছে যদি থাকে, আমার কাছে দেবেন।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, যে আমাদের দেশের পশুখাদ্যের ভাল পরিমাণ ঘাটতি আছে, অর্থাৎ আপনি যা উৎপাদন করেছেন এই ৫টি কারখানা থেকে তা দিয়ে ৫০ ভাগ পশু খাদ্যের চাহিদা পূরণ হচ্ছে। এই যে দেশে খাদ্যাভাব রেখে দিয়ে আপনি বাহিরে পশু খাদ্য রপ্তানি

করছেন, তার ফলে আমাদের এখানে দুগ্ধজাত দ্রব্যের পরিমাণ কমে যাচ্ছে, সেই বিষয়ে একটু বলুন?

[11-10 — 11-20 a.m.]

**শ্রী মেহেবুব জাহেদি ঃ** প্রাণীখাদ্য বলতে দুটি দিক আছে—একটা হচ্ছে কনসেন্ট্রেটেড ফুড যেটার আমি ব্যাখ্যা করেছি এবং অপরটি হচ্ছে সবুজ খাদ্য। আপনারা জানেন, কালকের কাগজে বেরিয়েছে যে ওয়ার্ল্ড ব্যাঙ্কের সহায়তায় আমাদের যে পরিকল্পনা তাতে ঘাস চাষ ফরেস্টের সঙ্গে একসঙ্গে করছি। আজ পর্যন্ত প্রাণী খাদ্যের চাহিদা এমন কিছু আমার কাছে নেই চাহিদা পূরণ করতে পারিনি। আগামী দিনের জন্য যে ধরনের কর্মসূচি গ্রহণ করেছি, আগামী দিনে যে ধরনের খাদ্যের প্রয়োজন হবে তার পরিপ্রেক্ষিতে আমি বলতে পারি যে আমাদের দিক থেকে, কর্পোরেশনের দিক থেকে ৫০ ভাগ এখনও পর্যন্ত পিছনে আছি। তারজন্য আমরা জেলায় করার পরিকল্পনা গ্রহণ করেছি। আমরা চাই প্রত্যেক জেলাতে একটা করে এই ডেয়ারিপোল, খাদ্য কারখানা তৈরি হোক যাতে সহজে এই খাদ্য সরবরাহ করতে পারা যায়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে উত্তর দিলেন সেটা আমাদের কাছে কন্ট্রাডিক্টরি মনে হচ্ছে। এখানে দেখছি, 'খ'-এ প্রশ্ন ছিল ডেয়ারি অ্যান্ড পোলট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন কবে থেকে রপ্তানি শুরু করেছে? উত্তর দিতে গিয়ে আপনি বলছেন, 'ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যান্ড পোলট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড নামে রাজ্য সরকারি সংস্থাটি গত ২১শে ডিসেম্বর ১৯৮৪-তে প্রাথমিক পর্যায়ে বাংলাদেশে প্রাণী খাদ্যের বাজার যাচাই-এর জন্য ১৮ মেঃ টনঃ প্রাণী খাদ্য রপ্তানি করেছিল। আবার 'গ'-এর উত্তরে বলছেন, ৩১শে জানুয়ারি ১৯৯৫ সাল পর্যন্ত রপ্তানির পরিমাণ হচ্ছে ১৮ মেঃ টন। তাহলে এখানে দেখা যাচ্ছে ১৯৮৪ সালের ২১শে ডিসেম্বর রপ্তানির পরিমাণ ছিল ১৮ মেঃ টন, আবার ৩১শে জানুয়ারি ১৯৯৫-তেও ১৮ মেঃ টন। তাহলে কি গত ১০/১১ বছরে আর কিছুই সেখানে রপ্তানি করেননি?

**শ্রী মেহেবুব জাহেদি ঃ** ওটা প্রিন্টিং মিসটেক হয়েছে, ওটা ৯ হবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যেটা রপ্তানি করছেন তার রেট কি এবং সেখানে কোয়ালিটি টেস্ট করার ব্যবস্থা আছে কিনা? কারণ বাংলাদেশে আমাদের মার্কেট খারাপ হয়ে যাচ্ছে লো কোয়ালিটির জিনিস যাচ্ছে বলে। এই পশুখাদ্যে যেটা পাঠানো হচ্ছে তার কোয়ালিটি টেস্ট করার কোনও ব্যবস্থা আছে কি?

**শ্রী মেহেবুব জাহেদি ঃ** আমাদের প্রত্যেকটা ফ্যাক্টরিতে ছোট ছোট টেস্টের মেশিন আছে। আপনারা শুনে আনন্দিত হবেন, আমরা সিদ্ধান্ত নিয়েছি, ১৮ থেকে ২২ লক্ষ টাকা দিয়ে—সঠিক টাকার অঙ্কটা এখনই বলতে পারছি না—আন্দাজ ২২ লক্ষ টাকা দিয়ে সফিস্টিকেটেড কোয়ালিটি কন্ট্রোল মেশিন কিনছি যেটা হচ্ছে আন্তর্জাতিক মানের সমতুল্য। আর রেট-টা নানান রকমের হয়। বাংলাদেশকে যে রেটে দিয়েছি সে সম্পর্কে আপনাদের বলতে চাই, যেহেতু বাংলাদেশ আমাদের একবারে পাশের দেশ, আমরা বাংলাদেশকে এটা যে

পাঠাই তাতে খুব বেশি লাভ করতে চাই না আগে থেকেই। এখানে আমাদের যে গ্রাহকরা আছেন তাদের যেটা দিচ্ছি তার থেকে সামান্য এতে করছি। বিভিন্ন ধরনের রেট আছে। আমি মান্নান সাহেবকে অনুরোধ করব এ বিষয়ে আমাকে চিঠি দিলে আমি সবটা জানাতে পারব।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** আমাদের রাজ্য থেকে বাংলাদেশে প্রচুর পরিমাণে পশু খাদ্য রপ্তানির ফলে প্রচুর পরিমাণে বৈদেশিক মুদ্রা আসছে এটা খুব গর্বের কথা। অন্য দিকে আমাদের রাজ্যের গরিব কৃষকরা যে সমস্ত গবাদি পশুপালন করছেন সেখানে দেখা যাচ্ছে সেই সমস্ত পশু হাড় জিরজিরে হয়ে যাচ্ছে গ্রিন ফডার বা অন্যান্য খাদ্যের অভাবে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আমাদের রাজ্যের গরিব মানুষদের এই পশু খাদ্য তাদের গবাদি পশুর জন্য সাবসিডি দিয়ে কম দামে বিতরণের কথা ভাবছেন কিনা?

**শ্রী মেহেবুব জাহেদি ঃ** এখানে সাবসিডি আমরা দিই না। আর হাড় জিরজিরে গরু তাকে খাদ্য দিলেই যে পূর্ণ হয়ে যাবে তা নয়। তার অনেকগুলো কারণ আছে। সেইগুলোকে ভেবে নিয়ে আমরা অ্যানিম্যাল ডেভেলপমেন্টের অন্তর্ভুক্ত করছি। আর সাবসিডি দিয়ে যে শুধু গরুগুলো ভাল হয়ে গেল, তা নয়, তার শঙ্করায়ণ এবং অন্যান্য উন্নতি করার ব্যবস্থা করা হচ্ছে এবং গ্রিন ফডারের ডেভেলপ করতে হবে। সার্বিক ভাবে আমরা এই কাজ করছি, পঞ্চায়েতের সহযোগিতায় করছি। এখনও পর্যন্ত আলাদা করে সাবসিডি দিয়ে, কম পয়সায় খাদ্য দিয়ে কিছু করছি না। আমরা যেটা দিচ্ছি, এই দেবার মাধ্যমে হাড় জিরজিরে গরুগুলো আগামীদিনে ভাল গরু হয়ে যাবে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য যে পশু খাদ্য এর যেমন দুটো ভাগ আছে, আপনার গ্রিন ফডারের ক্ষেত্রে আপনি বলুন গ্রিন ফডার আমরা তো দেখছি এপিক ভাল খাদ্য, কিন্তু গ্রিণ ফডারও ভাল খাদ্য—

**মিঃ স্পিকার ঃ** গ্রিন ফডার কি পোলট্রি ফডার? এটা তো গরুর খাদ্য এখন তো পোলট্রি নিয়ে আলোচনা হচ্ছে?

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** স্যার, এটা ডেয়ারি অ্যান্ড পোলট্রি, আই অ্যাম উইদিন দি লিমিট স্যার। আমি বলছি গ্রিন ফডারের ক্ষেত্রে আপনি পঞ্চায়েতকে ইনভলভ করে ঐ যে কাটিংগুলো সাপ্লাই করতে পারেন কি না?

**শ্রী মেহবুব জাহেদি ঃ** আমরা এটা করছি এবং আমাদের কাছে প্রচুর বীজ পাওয়া যাবে। পঞ্চায়েতকে চিঠি লিখে পঞ্চায়েতকে দেবার ব্যবস্থা করছি। এই ভাবে পঞ্চায়েত এবং ইন্ডিভিজুয়্যাল কৃষক তাদের দিয়ে দেবার ব্যবস্থা করছি আপনার প্রস্তাব আমি গ্রহণ করছি।

### বিদ্যাসাগর সেতু দিয়ে পরিবহন সংস্থার বাস চলাচল

*২৮১। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৪।) **শ্রী জটু লাহিড়ি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি, বিদ্যাসাগর সেতু দিয়ে সি. টি. সি. বাস ছাড়া অন্য পরিবহন সংস্থার বাস চলতে দেওয়া হয় না ; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) না।

সি. টি. সি.-র বাস ছাড়াও অন্যা্য রাষ্ট্রীয় সংস্থার বাস ও যাতায়াত করতে দেওয়া হয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে সি. টি. সি.-র বাস ছাড়া রাজ্য সরকারের অন্যান্য পরিবহনের বাস চলে, দয়া করে জানাবেন কি, রাজ্য সরকারের কোন কোন পরিবহন-এর কি কি রুটে এই্ বাস চলে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এখনে কলকাতা রাষ্ট্রীয় পরিবহন, দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের বাস চলে, এই দূর পাল্লার বাস, এছাড়াও অন্যান্য বাস চলে, যেমন অফিস, কারখানার চার্টার্ড বাস, বিবাহ ও ভ্রমণের উদ্দেশ্য বাস যাতায়াত করার অনুমতি দেওয়া হয়।

**শ্রী জটু লাহিড়ি ঃ** আপনার কাছে জিজ্ঞাস্য, সি. টি. সি.-র মোট কতগুলো রুটে বাস চলছে এবং বিদ্যাসাগর সেতু দিয়ে হাওড়া রুটে কতগুলো বাস চলছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** সি টি. সি.-র মোট ৮টি রুটে বাস চালু করা হয়েছে ওখান থেকে। তার মধ্যে ৫৬টি বাস চলে। ৩৩৬টি বাস কলকাতা হাওড়ার মধ্যে যাতায়াত করে।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, বিদ্যাসাগর সেতু দিয়ে সি. টি. সি.-র কত বাস চলে এবং অন্য রুটে সি. টি. সি.-র কত বাস চলে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** প্রশ্নটি ছিল বিদ্যাসাগর সেতু দিয়ে। বিদ্যাসাগর সেতু দিয়ে এখন ৫৬টি বাস চলে। আর বাকি রুটে কলকাতার বিভিন্ন সি. টি. সি.-র ১৪৪টি বাস চলছে।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার যে প্রশ্ন, আমরা আগের বাজেটেও দেখেছি যে, রাষ্ট্রীয় পরিবহনের যে সংস্থাগুলো আছে—কলকাতা রাষ্ট্রীয় পরিবহন থেকে শুরু করে নর্থ বেঙ্গল, সব পরিবহন সংস্থাই লোকসানে চলছে, তবে একমাত্র সি. টি. সি. লাভজনক। আমরা দেখতে পাচ্ছি যে বিদ্যাসাগর সেতু দিয়ে বেসরকারি বাস চলতে দেওয়া হচ্ছে না। বিদ্যাসাগর সেতু দিয়ে হাওড়ার দিকে যথেচ্ছ ভাড়া নিয়ে এবং শুধু মনোপলি ব্যবসা চালাবার জন্য কি বেসরকরি বাস সংস্থাকে পারমিশন দেওয়া হচ্ছে না?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমাদের প্রথম অসুবিধা হল এই্ যে, বিদ্যাসাগর সেতুর উপর দিয়ে একটিমাত্র রাস্তা খোলা আছে। সেটি হচ্ছে আন্দুল রোড। আমরা দেখছি যে বিদ্যাসাগর সেতুর উপর দিয়ে যে পরিমাণ বাস চলাচল করে, প্রায় চোদ্দ হাজার গাড়ি চলাচল করে, সব মিলিয়ে প্রায় চৌদ্দ হাজার পাঁচশোর মতো গাড়ি চলাচল করে। এর বেশি চাপ আন্দুল

রোড সহ্য করতে পারবে না। সেজন্য আপাতত আমরা বিদ্যাসাগর সেতুকে জাতীয়করণ করে নিয়েছি বাস চলাচলের ক্ষেত্রে। এর যখন নতুন রাস্তা তৈরি হয়ে যাবে তখন আমরা সমস্ত বিষয়টি পরীক্ষা নিরীক্ষা করে দেখব। আমি আবার পুনরাবৃত্তি করছি যে, একমাত্র আন্দুল রোড যেহেতু খোলা আছে, সেজন্য এর বেশি চাপ এর উপর দিলে সহ্য করতে পারবে না। তাছাড়া, শুধু সি. টি. সি.-র বাস নয়, আমরা অন্যান্য পরিবহনের বাসও দিচ্ছি। এছাড়া চার্টার্ড ইত্যাদি যে বাসগুলো আছে, সেগুলোকেও আমরা দিচ্ছি।

**শ্রী নির্মল দাস ঃ** বিদ্যাসাগর সেতু প্রকৃতপক্ষে শুধু আমাদের দেশে নয়, পৃথিবীর অন্যতম দৃষ্টিনন্দন সেতু যা রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের সহযোগিতা নিয়ে শত শত কোটি টাকা খরচ করে করতে হয়েছে। আমার মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন হচ্ছে এই যে, আমাদের এই বিদ্যাসাগর সেতু যখন থেকে চালু হয়েছে তখন থেকে এ পর্যন্ত টোল ট্যাক্স বাবদ কত টাকা আদায় হয়েছে, এবং দৈনন্দিন আদায়ের পরিমাণ কত? আমরা যে সমস্ত প্রতিষ্ঠানের কাছ থেকে ঋণ নিয়েছি, সেই ঋণ পরিশোধ করতে—ঐ ট্যাক্স আদায় থেকে—কত বছর লাগবে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমাদের এখানে দৈনিক আয়ের পরিমাণ হচ্ছে এক লক্ষ বাহান্ন হাজার টাকা। গত ফেব্রুয়ারি মাস পর্যন্ত আমাদের মোট আদায় হয়েছে ৯ কোটি ৯১ হাজার ৮০৫ টাকা। আর ঋণ শোধের যে কথাটা বলছেন, সেটি দীর্ঘমেয়াদি বিষয়। এখন পর্যন্ত শোধ করার সময় আসেনি। আপাতত রাজ্য সরকার ওটি করছেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই বিদ্যাসাগর সেতুর ব্যাপারে যে পরিকল্পনা ছিল, অরিজিন্যালি যে অ্যাপ্রোচ রোডগুলো করার কথা ছিল, সেই অ্যাপ্রোচ রোডগুলোর অনেকগুলো এখনও তৈরি হয়নি। যার জন্য আমরা দেখলাম যে একটু আগে আপনি একটা প্রশ্নের উত্তরে বললেন যে, আরও রুট চালু করা যাচ্ছে না। আন্দুল রোডের বাইরে যে অ্যাপ্রোচ রোডগুলো তৈরি করার অরিজিন্যাল পরিকল্পনা ছিল, সেগুলো কমপ্লিট করার জন্য রাজ্য সরকার কি উদ্যোগ নিচ্ছেন এবং কতদিনের মধ্যে সেগুলো কমপ্লিট হবে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** প্রথম কথা হল, বিদ্যাসাগর সেতু নির্মাণের পরিকল্পনা যখন হয় তখন, অর্থাৎ ১৯৭২-৭৩ সাল থেকে অ্যাপ্রোচ রোডের কোনও পরিকল্পনা কোনও সময়ে ছিল না। একমাত্র কোনা এক্সপ্রেস রোড করার কথা ছিল। অ্যাপ্রোচ রোডের পরিকল্পনাটি হয় ১৯৮৭ এবং তা আমাদের রাজ্য সরকারের উদ্যোগেই করার কথা হয়। তারপর আমরা ১৯৯০ সাল নাগাদ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সবুজ সংকেত পাই যে, এই অ্যাপ্রোচ রোড আমরা তৈরি করতে পারব।

ওরা আমাদের বলেন, 'এই অ্যাপ্রোচ রোড তোমরা করতে পার।' আমরা যে সমস্ত রাস্তার সুপারিশ করেছিলাম সে সমস্তর জন্য তখন খরচ ধরা হয়েছিল প্রায় ১২৭ কোটি টাকা। কিন্তু কেন্দ্রীয় সরকার আমাদের ঋণ হিসাবে মঞ্জুর করেছে ৩৭ কোটি টাকা। মোট টাকার ৮০% ওরা দেবেন, বাকি টাকা আমরা দেব। ওরা যেটা দেবেন সেটা ঋণ হিসাবে দেবেন। এই পরিমাণ টাকার ওপর নির্ভর করে আমরা রাস্তা তৈরির কাজে হাত দিয়েছি।

ইতিমধ্যেই কলকাতার দিকের অ্যাপ্রোচ রোডগুলো চওড়া করার কাজ শেষ হয়েছে ; খিদিরপুরে দ্বিতীয় সেতু নির্মাণের কাজ সবে শুরু হয়েছে। এই সেদিন শিলান্যাস হয়েছে। হাওড়ার দিকে ড্রেনেজ ক্যানেল রোডের কাজ শীঘ্র শেষ হবে। কোনা এক্সপ্রেস ওয়ের কাজ এইচ. আর. বি. সি. এবং সি. এম. ডি. এ. করছে। ওখানে ১.১৩ কিলো মিটার কাজ মামলার জন্য আটকে ছিল—কবরখানার জমি নিয়ে মামলা ছিল—আমরা মামলায় জিতেছি। এখন দ্রুত গতিতে কাজ হচ্ছে। আগামী জুলাই মাসের মাঝামাঝি নাগাদ রাস্তা তৈরি হয়ে যাবে। ফলে আমাদের আরও একটা রাস্তা বাড়বে। কোনা এক্সপ্রেস ওয়ে এবং ড্রেনেজ ক্যানেল রোড হাওড়া—আমতা ন্যাশনাল হাই ওয়েতে পড়বে। এছাড়া আর একটা রাস্তা জুলাই, আগস্ট মাসে শেষ হয়ে যাবে, আমরা কাজে হাত দিয়েছি—সেটা হচ্ছে ফোরসোর রোড। এখানে পোর্টের কাছ থেকে জমি পাবার ব্যাপার নিয়ে দীর্ঘদিন ধরে একটা জটিলতার সৃষ্টি হয়েছিল। বর্তমানে আমরা সেই জটিলতা থেকে মুক্তি পেয়েছি। ফোরসোর রোডে কংক্রিটের তৈরি রাস্তা হবে যাতে দীর্ঘদিন মেরামতের কোনও ঝামেলা না হয়। ফোরসোর রোড হয়ে গেলে দ্বিতীয় সেতু থেকে হাওড়া স্টেশনে যাতায়াতে সুবিধা হবে। এ ছাড়া 'রাইটস' আর একাট কাজ করবে। রেলের জমি নিয়ে একটু গোলমাল হচ্ছে রেলওয়ে সবুজ সংকেত দিলেই কাজ শুরু হবে। কাজটা রাইটস-কে দেওয়া হয়েছে। সেটা হলে হাওড়া স্টেশন থেকে আরও সহজে ফোরসোর রোডে যাওয়া যাবে।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী বললেন বিদ্যাসাগর সেতুতে টোল থেকে প্রতিদিন প্রায় ১ লক্ষ টাকা করে আদায় হচ্ছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি সেতুর মেনটিনান্স এবং লাইট ইত্যাদি বাবদ কত টাকা দৈনিক গড়ে খরচ হচ্ছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** বিদ্যাসাগর সেতুতে আমাদের দৈনিক গড়ে ১ লক্ষ ৫২ হাজার টাকা করে আয় হচ্ছে। মাসে প্রায় ৪৫ লক্ষ টাকা। এখন ওখানে মেনটিনান্সের জন্য খুব বেশি টাকা খরচ হচ্ছে না। টোল আদায় করতে এবং আলো ইত্যাদির জন্য যে টাকা খরচ হচ্ছে তা ঐ আদায় থেকেই মোটামুটি মেটানো সম্ভব হচ্ছে। কাজেই আমরা ব্যয়ের ব্যাপারটা আয় থেকেই ম্যানেজ করে নিতে পারছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় বিস্তারিতভাবে বলেছেন এবং আমরা অনেকগুলো প্রশ্নের উত্তর পেয়েছি, ঠিক আছে। কিন্তু আমরা দেখছি অ্যাপ্রোচ রোড করতেই ১৮/১৯ বছর সময় লেগে যাচ্ছে, তাহলে ফলতা টু শিলিগুড়ি ৯০০ কিলোমিটার রাস্তা করতে গত দিন লাগবে। আমরা আমাদের জীবনে সে রাস্তা আর দেখে যেতে পারব না। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, এখন পর্যন্ত বিদ্যাসাগর সেতুর যা ক্ষমতা তার কত পারসেন্ট ইউটিলাইজেশন হচ্ছে?

[11-30 — 11-40 a.m.]

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমি সুব্রতবাবুকে ধন্যবাদ জানাচ্ছি, তিনি ছোট জিনিসকে বড় করে দেখান। এ ব্যাপারে উনি উদার এবং দৃষ্টিভঙ্গিও বড়। কারণ ৩ বছরটা উনি দ্রুত ১৮

বছর করে নিলেন। প্রথম কথা হচ্ছে, অ্যাপ্রোচ রোড ৩ বছর ধরে করছি। আর ইউটিলাইজেশন কত পারসেন্টেজ হয়েছে সেটা এইভাবে বলা মুশকিল। মুশকিল এইজন্য, ব্রিজ তৈরি হলেও কত সংখ্যক গাড়ি যাবে তা আগেকার হিসাবের সঙ্গে মিলছে না। কারণ ইতিমধ্যে নতুন রাস্তা তৈরি হয়েছে, নতুন ডাইভারসিফিকেশন হচ্ছে। সবকিছু মিলিয়ে চেহারাটা পাল্টাচ্ছে। এটা ঠিকই, ব্রিজের উপর দিয়ে যত গাড়ি চলতে পারে তার শতকরা ৫০ ভাগ এখন পর্যন্ত ইউটিলাইজ করতে পারছি না।

**শ্রী শক্তিপ্রসাদ বল** ঃ মোটামুটি আপনার জবাবের সবগুলিই কভার করেছি। মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন কি, দক্ষিণবঙ্গের যে বাসগুলি চলে, বিশেষ করে দিঘা এবং মেদিনীপুরগামী যে বাসগুলি বিদ্যাসাগর সেতু দিয়ে চলে, সেগুলি সাম্প্রতিককালে সরকারি আদেশবলে বন্ধ হয়ে গেছে। এগুলি চালু করার পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী** ঃ এটা ঠিক কিনা আগে দেখতে হবে। কোনও কোনও যাত্রীর চাপে এটা করতে হয়। অনেকেই আসতে চান হাওড়া স্টেশন পর্যন্ত। তাদের জন্য বিদ্যাসাগর সেতু দিয়ে নিয়ে আসা সম্ভব হয় না। এটা নির্ভর করে যাত্রীদের উপর। যাত্রীরা কি চান তাদের উপর অনেকটাই নির্ভর করে।

**শ্রী সঞ্জীবকুমার দাস** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়কে আমার তরফ থেকে ধন্যবাদ। গত সেশনে উনি বলেছিলেন, শ্যামপুর পর্যন্ত সি. টি. সি. বাস চলবে বিদ্যাসাগর সেতু দিয়ে এবং তা চলছে। মোট ১১টি বাস চলে। তার মধ্যে অনেক বাস অনেক সময় খারাপ হয়ে যাচ্ছে। আমার প্রশ্ন, গাদিয়াবা পর্যন্ত আরও অধিক সংখ্যক বাস চালাবার পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী** ঃ সি. টি. সি.-র যে কটি বাস চলছে, সেই কটি বাস চালানো দুরূহ হয়ে যাচ্ছে। কারণ, আপনি জানেন, বোম্বে রোড থেকে গাদিয়ারা পর্যন্ত রাস্তার অবস্থা খারাপ হয়ে গেছে। আমাদের সমস্যা নতুন বাস চালানো নয়, আমাদের সমস্যা হচ্ছে, যে বাসগুলি দেওয়া হয়েছে সেগুলিকে কি করে চালু রাখতে পারি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়, উত্তরে যা বলেছেন তা খুবই গুরুত্বপূর্ণ কথা এবং উদ্বেগজনকও বটে। আপনি বলেছেন, ১৯৭২ সাল থেকে এই ব্রিজের যে প্ল্যানিং হয়েছিল সেই প্ল্যানিং-এর সময়ে অ্যাপ্রোচ রোড ধরা হয়নি। তাহলে কি, পরবর্তীকালে যখন আপনার দপ্তর কাজে হাত দিল তখন যারা যারা করেননি, যে যে ইঞ্জিনিয়ার বা যে যে দপ্তর করলেন না, অর্থাৎ প্যানিং-এর মধ্যে অ্যাপ্রোচ রোড ধরলেন না, সেই সমস্ত ইঞ্জিনিয়ার বা যে যে দপ্তর এর সঙ্গে যুক্ত তাদের ইন-এফসিয়েন্সির জন্য তাদের রেসপনসিবিলিটি ফিক্স করার ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী** ঃ এগুলির দেশি-বিদেশি মিলিয়ে পরিকল্পনা হয়েছে। আর এটা হচ্ছে ১৯৭২ সালের ব্যাপার অর্থাৎ ২৩ বছর আগেকার। সুতরাং কবর থেকে তুলে নিয়ে এসে পোস্টমর্টেম করার কি দরকার?

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—ফোরসোর রোড দিয়ে যে কংক্রিটের রাস্তাটা হচ্ছে সেটা ভাল হচ্ছে তবে বড় দেরি হচ্ছে, যার ফলে এখন শুধু জি. টি. রোড দিয়ে গাড়ি ঘোড়া চলছে ও রোড খুব জ্যাম হচ্ছে। ইতিমধ্যে ৩টি কারখানা হাওড়া জুটমিল, ফ্লাওয়ার মিল এবং আর একটি কারখানার মালিকরা বলছেন যে আমাদের পরিবহন চলাচল করতে না পারলে আমরা কারখানা বন্ধ করে দেব। হাওড়ার কর্পোরেশনের মেয়রকেও এই কথা বলা হচ্ছে। ফোরসো রোডের কাজ যাতে দ্রুততার সঙ্গে সম্পন্ন করা যায় এবং সমস্যা থেকে মুক্তি পাওয়া যায় সেজন্য অল্টারনেটিভ কোনও ব্যবস্থার কথা চিন্তা করছেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এ সম্পর্কে আমরা প্রায়ই হাওড়া কর্পোরেশনের মেয়র ডি. এম. এস. পি. এদের সঙ্গে মিটিং করা হচ্ছে। এ কাজের জন্য যাদের বরাত দেওয়া হয়েছে সেটি একটি রাজ্য সরকারের সংস্থা, মাকিনটোজ বার্ণ, তাদের ইঞ্জিনিয়ার, ম্যানেজমেন্টের সঙ্গেও মিটিং করা হয়। এ অসুবিধা হবে আমরা জানতাম, সমস্ত প্রেসারটা গিয়ে জি. টি. রোডের উপরই পড়বে, সেজন্য দ্রুত কাজ করার সর্বাত্মক প্রচেষ্টা আমরা করছি এবং দ্রুত যাতে শেষ হয় তার চেষ্টা করব।

### প্রসারভারতী আইন

*২৮২। (অনুমোদিত প্রশ্ন নং *১৯০।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

> প্রসারভারতী আইন কার্যকর করার ব্যাপারে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে কোনও প্রস্তাব পেশ করছেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

> হ্যাঁ।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে দুটি প্রস্তাব পাঠানো হয়েছিল, প্রস্তাবের উত্তরে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কোনও উত্তর দিয়েছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** প্রসারভারতী বিলের একটা খসড়া পাঠানো হয়েছিল, ৬ বছর আগে। তখন রাজ্য সরকারগুলির একটা মত চাওয়া হয়েছিল, একটা সম্মেলনেও আমাদের রাজ্য সরকার বক্তব্য গ্রহণ করা হয়েছিল কি না প্রসারভারতী বিল চূড়ান্ত হওয়া পর্যন্ত বলা যাচ্ছে না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, একটা সম্মেলন প্রসারভারতী বিল কার্যকর করার জন্য রাজ্য সরকারদের কাছে প্রস্তাব দেওয়া হয়েছিল, সেই প্রস্তাবে কি ছিল?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সম্মেলনে আমরা মনে করেছিলাম যে সরাসরি সরকারি প্রচারে দুটো মাধ্যম না থাকাই বাঞ্ছনীয়। আমাদের কথা এই দুই সংস্থাকে অটোনমাস বডিতে পরিণত

করা। এই নীতির কথা সম্মেলনে বলা হয়েছিল, শুধু আমাদের সংযোজন ছিল রাজ্য সরকারের আঞ্চলিক একটি উপদেষ্টা কমিটি থাকবে এবং মহামান্য রাজ্যপাল সেই উপদেষ্টা কমিটি নির্বাচন করবেন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বললেন যে, ৬ বছর আগে প্রস্তাব দেওয়া হয়েছিল, একটা সম্মেলনে, ৬ বছর মানে তো অনেকদিন। বিলটা খুবই গুরুত্বপূর্ণ, এবং আমাদের দেশের জনমতের একটা বিশাল ভূমিকা এতে আছে। এর পর অন্য কোনও রকম পদক্ষেপ নেওয়ার কথা ভাবছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়, শ্রী কে. পি. সিং দেও'র সঙ্গে কথা হয়েছে। তার বক্তব্য হচ্ছে পার্লামেন্ট যে ভাবে সেটা অনুমোদন করেছেন এবং চূড়ান্ত করবেন। প্রতি লোকসভা অধিবেশনের আগে উনি আমাকে বলেন এবারে হয়ে যাবে, কিন্তু শেষ পর্যন্ত হচ্ছে না। মাননীয় কেন্দ্রীয় মন্ত্রীর ধারণা বিলটা কিছু দিনের মধ্যে হয়ে যাবে কিন্তু দুর্ভাগ্যজনক ব্যাপার যে ওটা হচ্ছে না।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় এই প্রসারভারতী আইন অত্যন্ত গুরুত্বপূর্ণ সেটা আমরা সকলেই স্বীকার করি। কেন্দ্রীয় সরকার দীর্ঘদিন আগেই এ সম্বন্ধে ঘোষণা করেছিলেন। দীর্ঘদিন ধরে এটাকে আলাদা করে ফেলে রাখা হয়েছে। আমি অনুরোধ করছি, প্রসারভারতী বিল নিয়ে একটি সর্বদলীয় কমিটি কেন্দ্রীয় সরকারের মন্ত্রীর কাছে যাওয়ার জন্য। এটা করা যায় কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য যে প্রস্তাব করলেন, তারা যদি এ ব্যাপারে একমত হন তাহলে প্রসারভারতী যাতে কেন্দ্রীয় সরকার দ্রুত গ্রহণ করেন এবং সেটা প্রয়োগ করেন তারজন্য তাদের কাছে বলার জন্য সর্বদলীয় ভাবে আমরা দিল্লি যেতে পারি। এতে আমাদের কোনও আপত্তি নেই। আপনি যেটা বললেন তাতে আমি একমত।

**শ্রী রবীন দেব ঃ** অতিরিক্ত প্রশ্ন স্যার। এই মাত্র বিরোধী দলের মাননীয় সদস্য মাননীয় মন্ত্রীকে সাজেশন আকারে প্রস্তাব রাখলেন প্রসারভারতী বিল সম্পর্কে সর্বদলীয় প্রতিনিধি পাঠাবার জন্য—এই বিধানসভা থেকে সর্বদলীয় প্রস্তাব গ্রহণ করে গত বছর মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী শ্রী কে. পি. সিংদেও-র সঙ্গে সর্বদলীয় কমিটি যখন দেখা করেছিলেন, তখন তিনি এই সর্বদলীয় প্রতিনিধিদের কাছে বলেছিলেন যে, এই প্রসারভারতী বিল দ্রুত কার্যকর করা হবে। এই প্রসঙ্গে রাজ্য সরকারের কাছে কোনও তথ্য আছে কিনা এবং আপনারা তার সঙ্গে কোনও কারেসপন্ডেস করেছিলেন কিনা জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** গত অধিবেশন শুরুর সময় তিনি বলেছিলেন, এবারে অধিবেশনে এটা চূড়ান্ত হবে। আবার সামনের ২৪ তারিখে লোকসভা শুরু হচ্ছে। উনি হয়ত মনে করছেন এই অধিবেশনে এটা হয়ে যাবে। সরকারের প্রশাসনিক স্তরে চূড়ান্ত পর্যায়ে সব কিছু হয়ে গেছে। এখন বিষয়টিতে শুধু সরকারি অনুমোদনের দরকার, তার অপেক্ষায় আছে।

মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী মে মাসে, পাঁচ থেকে সাতই মে নাগাদ কলকাতায় নন্দনে আসছেন। আপনারা যদি সবাই একমত হন, তাহলে আমরা সকলে কলকাতাতে তার সঙ্গে কথা বলতে পারি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, প্রসারভারতী বিল কার্যকর হওয়া উচিত। এ ব্যাপারে হাউসের মধ্যে ঐক্যমত ছিল এবং এখনও দেখা যাচ্ছে তা আছে। এই হাউসে দূরদর্শন নিয়ে আলোচনা হয়েছে। আগে ওরা বলতেন, দ্বিতীয় চ্যানেল রাজ্য সরকারের হাতে দিতে হবে। এখন ওরা সেই দাবি করছেন না। এখন স্টেট কন্ট্রোল, টি. ভি. মিডিয়া করার গুরুত্ব কমে গেছে। কারণ এখন প্রাইভেট চ্যানেল ট্রান্সপন্ডার অ্যাভেলেবেল। এখন দূরদর্শন সব চ্যানেল নিজে কন্ট্রোল করে না, অনেক প্রাইভেট ট্রান্সপন্ডার আছে। প্রাইভেট টি.ভি.-র কাছ থেকে কিনে নিয়ে এই রকম কোনও চ্যানেলের বন্দোবস্ত নিতে পারেন কিনা? কেরালা সরকার যেমন ইতিমধ্যে নিয়েছেন, আমাদের রাজ্য সরকারের সেই রকম কোনও ট্রান্সপন্ডার বা প্রাইভেট টি.ভি. চ্যানেল বন্দোবস্ত নেওয়ার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** প্রথমে যখন প্রসারভারতী বিল আসেনি তখন রেডিও, টেলিভিশন সরাসরি কেন্দ্রীয় সরকার নিয়ন্ত্রণ করতেন। আমরা তখন বলতাম, দ্বিতীয় চ্যানেল রাজ্য সরকারের হাতে দেওয়া হোক। তারপর কেন্দ্রীয় সরকার ঠিক করেছিলেন যে তারা ছেড়ে দেবেন এবং এটাকে স্বশাসিত করা হবে। প্রসারভারতী বিল সেই উদ্দেশ্যে নিয়েই। এরপর আমরা দ্বিতীয় চ্যানেলের দাবি ছেড়ে দিলাম। সৌগতবাবু যেটা বললেন, প্রাইভেট চ্যানেল কেরালায় শশি যেটা করেছেন, তার সঙ্গে আমরা কথা বলে যা জেনেছি, সেখানে যে পরিমাণ টাকার দায়িত্ব নিতে হয়েছে, আমাদের রাজ্য সরকারের পক্ষে ওই টাকার দায়িত্ব বহন করা সম্ভব নয়। তবে আমরা এটা নিয়ে ভাবছি। বিষয়টা আমরা ছেড়ে দিইনি।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, অতিরিক্ত প্রশ্ন, মাননীয় মন্ত্রী মহোদয় বর্তমানে যেভাবে নিয়ন্ত্রণাধীনে আছে তাতে বস্তুনিষ্ঠ, নিরপেক্ষ কিছু প্রচারিত হয় না।

তাছাড়া আরও মারাত্মক হচ্ছে সেসব চ্যানেল—যেগুলি বাণিজ্যিক প্রতিষ্ঠানগুলি ব্যবহার করছেন। সেখানে তারা যাচ্ছেতাই ভাবে দেশের সংস্কৃতিকে অবমূল্যায়নের পথে নিয়ে যাচ্ছে। এই অপসংস্কৃতি রুখতে ইলেকট্রনিক মিডিয়াকে যথাযথভাবে ব্যবহার করে বস্তুনিষ্ঠ সংবাদ পরিবেশনের স্বার্থে রাজ্য সরকার নিজেদের মানসিকতা বিচার করে রাজ্য সরকারের পক্ষ থেকে প্রসারভারতী বিল গ্রহণ সাপেক্ষে কেন্দ্রীয় সরকারের কাছে কি কি প্রস্তাব দিয়েছেন জানালে বাধিত হব।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** কেন্দ্রীয় সরকারের অল ইন্ডিয়া রেডিও এবং টেলিভিশনকে কোনটা প্রচার করা যাবে, কোনটা প্রচার করা যাবে না, কোনটা জাতীয় স্বার্থ বিরোধী এসব ব্যাপারে কোড অফ কন্ডাক্ট মেনে চলতে হয়, এই ব্যবস্থাটা সেখানে আছে। কিন্তু প্রাইভেট চ্যানেল যেগুলো আছে সেখানে সব ভয়ঙ্কর ব্যাপার হচ্ছে। সেখানে জাতীয় স্বার্থ এবং জাতীয় সংস্কৃতি বিরোধী সব কাজ হচ্ছে সন্দেহ নেই। আমরা কেন্দ্রীয় সরকারকে বারবার বলেছি

কেবল টিভি নিয়ন্ত্রণ করবার জন্য। এ-ব্যাপারে নির্দিষ্টভাবে একটা আইন করবার কথা আমরা বলেছি। এ-ব্যাপারে ওরা একটা অর্ডিনেন্স করেছেন, কিন্তু সেই অর্ডিনেন্সের মধ্যে অনেক ভুল রয়েছে এবং এখনও রুলসও তারা করতে পারেননি। তারফলে প্রকৃতপক্ষে কেবল্, টিভিতে প্রোগ্রাম প্রদর্শনে কোনও নিয়ন্ত্রণ নেই। নিয়ন্ত্রণ ছাড়াই প্রোগ্রাম করে যাচ্ছেন তারা। আমাদের সুনির্দিষ্ট প্রস্তাব ছিল—প্রত্যেক দেশে যে রকম থাকে, তৃতীয় বিশ্বের দেশগুলিও করেছে, চিন করেছেন, সিঙ্গাপুর করেছেন—কেবল্ টিভির ব্যাপারে কিছু কোড অফ কন্ডাক্ট ইম্পোজ করবার যাতে আমরা তাকে নিয়ন্ত্রণ করতে পারি। সেই ধরনেই একটা আইন কেন্দ্র করেছেন, কিন্তু দুর্বল আইন সেটা। আমরা বলেছি যে, একে রেজিস্ট্রি করতে পরিষ্কার করে আইন করা হোক যার দ্বারা যা ইচ্ছা তাই দেখানো বন্ধ করা যায়, কারণ যা হচ্ছে সেটা হওয়া উচিত নয়।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** কেন্দ্রীয় সরকারের প্রসার ভারতী বিল নিয়ে আলোচনা দীর্ঘদিন ধরে চলছে। বিলটা আলটিমেটলি ইমপ্লিমেন্টেড কিভাবে হবে সেটাই আলোচ্য বিষয়। কিন্তু মানুষজন যে বিষয়টা নিয়ে আলোচনা করছেন সেটা হল দূরদর্শনে বাংলা অনুষ্ঠান প্রচার সম্পর্কিত যা সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণাধীন। সুব্রত মুখার্জি এখানে একটা সর্বদলীয় প্রতিনিধিদল পাঠানোর ব্যাপারে প্রস্তাব রেখেছেন, কিন্তু কথা হচ্ছে, কলকাতা ওরিয়েনটেড কর্মসূচি দেখান হবে বলে যে দ্বিতীয় চ্যানেল শুরু হয়েছিল তাতে বাংলা অনুষ্ঠান তেমনভাবে দেখান হচ্ছে না বলে অভিযোগ। আপনি জানেন, তামিলনাড়ু সরকার এমন পরিস্থিতি সৃষ্টি করেছেন তার ফলে রাত সাড়ে আটটার ন্যাশনাল প্রোগ্রামের হিন্দি সংবাদ বন্ধ রেখে সেখানে তামিল সংবাদ প্রদর্শন করতে হয়। সেখানে তাদের প্রেসারটা এতই প্রবল যার ফলে জাতীয় কর্মসূচিকে একটা স্টেট—টিভি কন্ট্রোল করে নিজেদের ইচ্ছামতো তাকে পরিচালিত করছেন। এ—সম্পর্কে বামফ্রন্টের পক্ষ থেকে, বামপন্থী বুদ্ধিজীবিদের পক্ষ থেকে, ডি. ওয়াই. এফ. আই.-এর পক্ষ থেকে সমাবেশ হয়েছে, কিন্তু সরকারের পক্ষ থেকে এ-সম্পর্কে কোনও বক্তব্য রাখা হচ্ছে না। আমি জানতে চাই, কলকাতা দূরদর্শনের সেকেন্ড চ্যানেলে বাংলা অনুষ্ঠান প্রদর্শনের ব্যাপারে কলকাতা টিভি কর্তৃপক্ষের সঙ্গে কোনও প্রকার আলাপ-আলোচনা করেছেন কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** রাজ্যের স্বার্থ নিয়ে বলতে গিয়ে তামিলনাড়ুর যে উদাহরণ দিলেন সেই উদাহরণ বোধ হয় অনুমোদনযোগ্য নয়, অনুমোদন করা উচিতও নয়। আমরা একটি দেশে বাস করি এবং সেই দেশে বাংলা ভাষা ছাড়াও অনেক ভাষা রয়েছে, কাজেই আমাদের রাজ্যে বাংলা ভাষা ছাড়া অন্য কোনও ভাষায় নিউজ পরিবেশিত হবে না এটা অনুসরণ করা উচিত নয়। তবে সঠিকভাবেই বলছিলেন যে, বাংলার সংস্কৃতি বিকাশের স্বার্থে বাংলা অনুষ্ঠান দ্বিতীয় চ্যানেলে প্রদর্শিত হচ্ছে, কি হচ্ছে না। আমারও মত, সেটা হচ্ছে না। তবে আমি বলতে পারি, আমার পক্ষ থেকে তাদের সঙ্গে এই ব্যাপারে কোনও আলোচনা করিনি বা পরামর্শ করাটাকে প্রয়োজন মনে করিনি, কারণ আমরা কোনও পরামর্শদাতা কমিটি নই যে তাদের আমরা পরামর্শ দেব।

[11-50 — 12-00 Noon.]

**শ্রী সাধন পান্ডেঃ** মাননীয় মন্ত্রী মহাশয় চ্যানেলের ব্যাপারে বললেন, সেন্ট্রাল গভর্নমেন্টের সঙ্গে ইন্টারাকশন করছেন না। আপনি কোনও শিল্পপতি গোষ্ঠীর সঙ্গে, আর. পি. জি. এই রকম গোষ্ঠীর সঙ্গে কোনও বিশেষ চ্যানেল কলকাতায় করবার চেষ্টা করছেন কি?

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্নের উত্তর আগেই হয়ে গেছে।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় সদস্যরা প্রসারভারতী বিল এনে টি. ভি.-কে অটোনমাস করার কথা বললেন এবং বাংলা ভাষায় অধিকাংশ প্রচারের কথা বললেন। এই ব্যাপারে আমি ওনাদের সঙ্গে একমত। আমার বক্তব্য হচ্ছে, যে স্থানীয় সংবাদ যেটা টি. ভি. এবং রেডিও-তে প্রচার করা হয় তাতে কেন্দ্রে যে দল রয়েছে সেই দলেরই বেশির ভাগ সময় প্রচার করা হয়। ১৫ মিনিটের যে সংবাদ প্রচার করা হয় তার মধ্যে কেন্দ্রে যে দল আছে সেই দলের প্রচার করা হয় অর্ধেক সময় ধরে। এটা টি. ভি.-তে হয় এবং রেডিও-তেও হয়। এই ব্যাপারে আমাদের বিধানসভার পক্ষ থেকে বা সরকারের পক্ষ থেকে যথাযথ জাতীয় চরিত্র বিবেচনা করে নিরপেক্ষ প্রচারের ব্যাপারে নির্দিষ্ট ভাবে প্রতিবাদ পাঠানোর ব্যাপারে মন্ত্রী মহাশয় উদ্যোগ নেবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন সেটা এই বিষয় সংক্রান্ত ব্যাপার নয়। তবুও আমি বলছি দুটি মাধ্যম সংবাদ প্রচারের ব্যাপারে খানিকটা রাজনীতিগত ভাবে ব্যায়াসড হয়ে একটা পক্ষ অবলম্বনের দিকে যাচ্ছে। এটা দীর্ঘ দিন ধরে চলছে। এটা হচ্ছে বলেই আমরা বলছি প্রসারভারতী বিল তৈরি করার জন্য, যাতে সোজাসুজি নিয়ন্ত্রণটা সরকারের হাতে না থাকে। এই জিনিস ঘটার ফলে টি. ভি. বিশ্বাস যোগ্যতা হারাচ্ছে। এই বিশ্বাস যোগ্যতা হারাচ্ছে বলেই আমরা চাই প্রসারভারতী বিল।

### আই. ডি. এস. এম. টি. স্কীমে কান্দি শহর

*২৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮১২।) **শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সম্প্রতি কান্দি শহরকে আই. ডি. এস. এম. টি. স্কীমের অন্তর্ভুক্ত করা হয়েছে ;

(খ) সত্যি হলে, উক্ত স্কীমে অনুমোদিত অর্থের পরিমাণ কত ; এবং

(গ) কবে নাগাদ এই স্কীমের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৬০ লক্ষ টাকা।

(গ) এই স্কীমের আনুষাঙ্গিক কাজকর্ম শুরু হয়েছে।

## কান্দি শহরে ছানা মার্কেট

*২৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮১৩।) **শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

> এটা কি সত্যি যে, কান্দি শহরে একটি ছানা মার্কেট করার জন্য কান্দি বাস স্ট্যান্ডের কাছে পূর্ত দপ্তর কিছু জমি পৌরসভাকে দেবার প্রস্তাব করেছে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ**

> হ্যাঁ।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি ৮১৩ নম্বর প্রশ্নে আমি জিজ্ঞাসা করেছিলাম যে, এ কথা কি সত্য যে কান্দি শহরে একটা ছানা মার্কেট করার জন্য কান্দি বাস স্টান্ডের কাছে পূর্ত দপ্তরের কিছু জমি পৌরসভাকে দেবার প্রস্তাব করেছে? তার উত্তরে মন্ত্রী মহাশয় বলেছেন হ্যাঁ। আমি জানতে চাই এই প্রস্তাব কত দূর কার্যকর হয়েছে এবং সত্যি করে মিউনিসিপ্যালিটিকে হস্তান্তর করা হয়েছে কিনা জানাবেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** এটা পূর্ত দপ্তরের জমি। এই জমি যাতে পূর্ত দপ্তর পৌরসভাকে দেয় তার জন্য উদ্যোগ নেওয়া হয়েছে। গত কাল পর্যন্ত যে খবর আমার কাছে আছে তার থেকে বলতে পারি কিছু দিনের মধ্যে এই জমি হস্তান্তরের সম্ভাবনা আছে।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন যে, এই যে ৬০ লক্ষ টাকার আই. ডি. এস. এম. টি. স্কীম, যা কান্দি শহরে কার্যকর হবে, এর মধ্যে ৬টি স্কীম আছে, তার মধ্যে ছানা মার্কেট কমপ্লেক্স করা হচ্ছে একটা অন্যতম বিশিষ্ট স্কীম। এই জমি যদি তাড়াতাড়ি হস্তান্তর না করা হয়, তাহলে কাজের অগ্রগতি আদৌ হবে না। মন্ত্রী মহাশয় যে উত্তর দিলেন, তাতে এখনও স্পষ্ট হ'ল না সেই জমি হস্তান্তর হয়েছে কিনা। আমি বলব, এই জমি হস্তান্তর না হলে কোনও কাজই শুরু হবে না। আমি জানতে চাইছি, এই ৬০ লক্ষ টাকার মধ্যে কত টাকা কেন্দ্রীয় সরকারের এবং কত টাকা রাজ্য সরকারের?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** এই যে ৬০ লক্ষ টাকা আই. ডি. এস. এম. টি. স্কীমে কান্দি শহরের জন্য ব্যয় করা হবে, তার মধ্যে কেন্দ্রীয় সরকারের ঋণ বাবদ আছে ২১ লক্ষ ৬০ হাজার টাকা, রাজ্যের অনুদান ১৪ লক্ষ ৪০ হাজার টাকা, এবং হাডকো সংস্থার কাছ থেকে পৌরসভাকে ঋণ নিতে হবে ২৪ লক্ষ টাকা।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এই যে আই. ডি. এস. এম. টি. স্কীমে কাঁদি শহরের ব্যাপারে বললেন—সেন্ট্রাল গভর্নমেন্ট দিচ্ছেন, স্টেট-এর অনুদান আছে এবং হাডকোর কথা বললেন—আমার মনে হয়, কাঁদির মতো একটি পুরোন শহর এবং মুর্শিদাবাদের মত ভাল একটি শহরের জন্য শুধু ৬০ লক্ষ টাকা স্কীমটা অত্যন্ত কম। আপনাদের কি এই টাকার পরিকল্পনা ছিল এবং এই টাকা চেয়েছিলেন? কারণ, শুনেছি হাডকো এসব ব্যাপারে আরও বেশি টাকা দিতে পারে, কেন্দ্রীয় সরকারও দিতে চাইছে, আপনাদেরও অনুদান আছে।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** কেন্দ্রীয় সরকারের একটা গাইডলাইন আছে—কোন ধরনের শহর কত পেতে পারে। তার মধ্যে ন্যূনতম এবং উর্ধ্বতম ধরলে যা হয়, সেই অনুযায়ী ১ কোটি টাকা পেতে পারত। কিন্তু, এই ১ কোটি টাকার মধ্যে হাডকোর কাছ থেকে ঋণ নিতে হবে এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকেও ঋণ নিতে হবে এবং সেই ঋণ পৌরসভাকে পরিশোধ করতে হবে। সুতরাং যখন কোনও পরিকল্পনা নেওয়া হয়, তখন দেখতে হয় কোন ধরনের ঋণ পরিশোধ করতে হবে। অর্থাৎ সেই টাকা পরিশোধ করতে পারবে কিনা। বেশি ঋণ নিলে যদি পরিশোধ না করতে পারে? যদি রাস্তা বা জল নিকাশি প্রকল্প বা স্ট্রিট লাইট এসব ব্যাপরে ঋণ নেয়, তাহলে সেই ঋণ পরিশোধ করতে পারবে না। সেই জন্যই ৬০ লক্ষ টাকার মধ্যে সীমাবদ্ধ রেখেছি। তবে, আমরা চেষ্টা করছি এবং কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তাও হয়েছে। আমরা একটা প্রস্তাব রেখেছি—যেহেতু রাজ্য সরকার অনুদান দিচ্ছে, আপনারাও দেও টাকা ঋণের পবিরর্তে অনুদান হিসাবে দিন এবং টাকার পরিমাণটাও বাড়িয়ে দিন। কেন্দ্রীয় সরকারও নীতিগত ভাবে এটাকে সমর্থন করার পক্ষে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় এই যে আই. ডি. এস. এম. টি. স্কীম বা ইন্টিগ্রেটেড ডেভেলপমেন্ট ফর স্মল অ্যান্ড মিডিয়াম টাউন্স ছোট এবং মাঝারি নগর উন্নন প্রকল্পের কথা বললেন—বুদ্ধদেববাবু যখন মন্ত্রী ছিলেন, তখন এই ব্যাপারে নিয়ে ওনার সঙ্গে আলোচনা করতাম এবং উনিও স্পষ্ট ভাল জবাব দিতেন এবং কোনও কোনও সময়ে আমাদের সমালোচনা মেনেও নিতেন। আই. ডি. এস. এম. টি. স্কীমে যেটা দেখতে পাচ্ছি—সেটা কয়েক বছর আগে থেকে দেখি—৮৭-৮৮ সালে আপনাদের বরাদ্দ ছিল ৩ কোটি ২৭ লক্ষ টাকা, কিন্তু খরচ হয়েছিল ৭৪ লক্ষ টাকা। ৮৮-৮৯ সালে বরাদ্দ ছিল ২ কোটি টাকা, কিন্তু খরচ হয়েছে ৫২ লক্ষ ৩৯ হাজার টাকা। ৮৯-৯০ সালে বরাদ্দ ছিল ১ কোটি ৬৯ লক্ষ টাকা, খরচ হয়েছে ৬৩ লক্ষ টাকা।

[12-00 — 12-10 p.m.]

১৯৯০-৯১ সালে বরাদ্দ করেছিলেন ১ কোটি ৪৬ লক্ষ টাকা, খরচ হয়েছিল মাত্র ৬ লক্ষ ৭৭ হাজার টাকা। ১৯৯১-৯২ স্যালে বরাদ্দ হয়েছিল ১ কোটি ৪০ লক্ষ টাকা, খরচ হয়েছিল ৫৮ লক্ষ টাকা। ১৯৯২-৯৩ সালে ১ কোটি ৪০ লক্ষ টাকা বরাদ্দ হয়েছিল, রিভাইজড এস্টিমেটে ৬৫ লক্ষ টাকা এনেছিলেন। ১৯৯৩-৯৪ সালে বাজেট ধরেছিলেন ১ কোটি ৫০ লক্ষ টাকা, এই বছরে কিছুটা সাকসেসফুল হয়েছিলেন। অর্থাৎ দেখা যাচ্ছে যে ছোট এবং মাঝারি উন্নয়ন প্রকল্পে আই. ডি. এস. এম. টি. প্রকল্পের জন্য বাজেট খুললে দেখা যাচ্ছে যে আপনারা ম্যাচিং গ্রান্ট দিতে পারছেন না বলে এই প্রকল্পগুলো মার খাচ্ছে। কাঁন্দির আই. ডি. এস. এম. টি. প্রকল্পের ক্ষেত্রে যে অনুদানের কথা বলেছেন, সেই অনুদান রাজ্য সরকার দিতে পারবেন কিনা? কারণ একটা প্রকল্পে সময় নির্ধারণ কর্মসূচির মধ্যেই এই টাকা দিতে হয়। এই সময় নির্ধারণ কর্মসূচির মধ্যে টাকা দিতে না পারলে যে ক্ষতি হয়ে যায়, পরে তা রিভাইভ করার সুযোগ থাকে কিনা? আগে এই রকম অনেক প্রকল্পের ক্ষেত্রে দেখা গেছে যে টাকা দিতে না পারার জন্য প্রকল্পটির কাজ ব্যহত হয়েছে। ছোট এবং মাঝারি প্রকল্পে টাকা দিতে না পারার জন্য যে ক্ষতি হয় তা কাঁন্দির ক্ষেত্রে প্রযোজ্য হবে কিনা?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আপনি যেটা বললেন সেটা ঠিক নয়। আমরা এখন পর্যন্ত কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের পক্ষ থেকে আই. ডি. এস. এম. টি. প্রকল্পে পৌরসভাগুলিকে ২৫ কোটি টাকা দিয়েছি। তার মধ্যে ২৪ কোটি ৭৪ লক্ষ টাকা পৌরসভাগুলো খরচ করে ফেলেছে। আপনি যে ফিগারের কথা বলেছেন তা সঠিক নয়। এই বছরে আমাদের ম্যাচিং গ্রান্ট দেবার কথা ছিল ২২৫ লক্ষ টাকা। এই টাকা আমরা পৌরসভাগুলোকে দিয়ে দিয়েছি। ভারতবর্ষের যে কোনও রাজ্য থেকে এই বছরে এখন পর্যন্ত এই আই. ডি. এস. এম. টি. প্রকল্পে পশ্চিমবঙ্গের স্থান এক নম্বর তালিকায় আছে। আমাদের পরে আছে কর্ণাটক, তামিলনাড়ু এবং অন্ধ্রপ্রদেশ। সুতরাং এটি সঠিক নয় যে রাজ্য সরকারের ম্যাচিং গ্রান্টের অভাব আছে। এই প্রকল্পে এই বছরে বাজেটে আমরা বরাদ্দ রেখেছি ৩০৫ লক্ষ টাকা। সুতরাং আমাদের টাকার অভাবের জন্য আই. ডি. এস. এম. টি. প্রকল্পের কাজের ক্ষতি হবে না, এই আশ্বাসন আমরা দিতে চাইছি।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### হাবড়া বাইপাস নির্মাণ

*২৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭০।) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

উত্তর ২৪-পরগনা জেলার হাবড়া বাইপাস রাস্তাটির নির্মাণ কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

উত্তর চব্বিশ পরগনা জেলা পরিষদ কর্তৃক প্রেরিত তথ্যে দেখা যায়, 'হাবড়া বাইপাস' রোডের কাজ জেলা পরিকল্পনার টাকা ও জহর রোজগার যোজনা বরাদ্দ থেকে সম্পন্ন হচ্ছে। এই দপ্তর বিশদভাবে এই রাস্তার কাজ সম্পর্কে তথ্য সরবরাহে অপারগ। সংশ্লিষ্ট দপ্তরে এ সম্পর্কে তথ্য চাওয়া যেতে পারে।

### লবণাক্ত জলকে মিঠে জলে রূপান্তর

*২৮৩। (অনুমোদিত প্রশ্ন-নং *১৬১৪।) **শ্রী প্রবোধ পুরকাইত ঃ** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, চাষের প্রয়োজনে সমুদ্রের লবণাক্ত জলকে মিঠে জলে রূপান্তরিত করার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে ; এবং

(খ) সত্যি হলে,

(১) পরিকল্পনাটি বর্তমানে কোন পর্যায়ে আছে ; এবং

(২) কবে নাগাদ উক্ত পরিকল্পনা রূপান্তরিত করা হবে বলে আশা করা যায়?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি নয়,

(খ) প্রশ্ন ওঠে না।

## পুরুলিয়া জেলার মাটিতে চাষ-আবাদ

*২৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৪।) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলার মাটি কি কি ফসল চাষের উপযুক্ত ; এবং

(খ) এই জেলায় হর্টিকালচারের জন্য সরকারের পক্ষ থেকে কোনও উদ্যোগ গ্রহণ করা হয়েছে কি না?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পুরুলিয়া জেলার মাটি সবরকম ফসল চাষের উপযোগী।

(খ) হ্যাঁ।

## অনাথ আশ্রম

*২৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৫।) **শ্রী শক্তি বল ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

রাজ্য সরকার পরিচালিত অনাথ আশ্রমগুলিতে আবাসিক-পিছু বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্য সরকার পরিচালিত অনাথ আশ্রমগুলিতে আবাসিক পিছু মাসিক ২৪০, (দুই শত চল্লিশ) টাকা বরাদ্দ আছে।

*287—Held Over.

## পশু ক্লেশ নিবারণী আইন

*২৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৫।) **শ্রী তপন হোড় ঃ** প্রাণিসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, "পশু ক্লেশ নিবারণী আইন" জলপাইগুড়িসহ রাজ্যের অন্যান্য জেলায় কোথাও প্রয়োগ করা হয় না ; এবং

(খ) এ বিষয়ে রাজ্য সরকারের বক্তব্য কি?

**প্রাণিসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**রাজ্য সরকারের প্রযোজনায় চলচ্চিত্র**

*২৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৮।) **শ্রী আবুল হাসনাৎ খান ঃ** তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্য সরকারের প্রযোজনায় ও অর্থানুকূল্যে ১৯৯৪ সালে কোনও চলচ্চিত্র নির্মিত হয়েছে কি না ;

(খ) হয়ে থাকলে,

(১) তার সংখ্যা কত, এবং

(২) চলচ্চিত্রগুলির নাম কি?

**তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকারের সংস্থা এন. এফ. ডি. সি.-র প্রযোজনায় একটি ছবি নির্মিত হয়েছে।

(খ) (১) একটি ছবি।

(২) নয়নতারা।

**পথে বসবাসকারী শিশু**

*২৯০। (অনুমোদিত প্রশ্ন নং *১২০০।) **শ্রী দিলীপ মজুমদার ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

এটা কি সত্যি যে, পথে বসবাসকারী শিশুদের যত্ন, সুরক্ষা এবং উন্নয়নের লক্ষ্যে অষ্টম পঞ্চবার্ষিক পরিকল্পনায় কেন্দ্রীয় সরকার কোন প্রকল্প গ্রহণ করেছেন?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ।

**হাসনাবাদে জেটি নির্মাণ**

*২৯১। (অনুমোদিত প্রশ্ন নং *৭৭৪।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সুন্দরবনের সঙ্গে কলকাতার সংযোগ স্থাপনের জন্য হাসনাবাদে স্থায়ী জেটি নির্মাণে কত টাকা খরচ হয়েছে ; এবং

(খ) উক্ত নির্মাণ কাজ কবে নাগাদ শেষ হয়েছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হাসনাবাদে জেটি নির্মাণের জন্য এ পর্যন্ত ৯৩ লক্ষ টাকা খরচ হয়েছে।

(খ) কাজ এখনও শেষ হয়নি। আশা করা যায় আগামী আর্থিক বছরের প্রথম দিকে কাজ শেষ হবে।

## খাটাল উচ্ছেদ

*২৯২। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬৭।) **শ্রী সুভাষ বসু ঃ** প্রাণিসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) কলকাতা শহর ও শহরতলি থেকে খাটাল উচ্ছেদের সময়ে আটক করা গরু ও মোষের সংখ্যা কত ; এবং

(খ) উক্ত গরু-মোষের কতসংখ্যক কল্যাণী এস. এল. এফ.-এ পাঠানো হয়েছে?

**প্রাণিসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলকাতা শহর ও শহরতলি থেকে খাটাল উচ্ছেদের সময়ে আটক করা গরু ও মোষের সংখ্যা ২,২৩৫ (দুই হাজার দুই শত পঁয়ত্রিশ)।

(খ) উপরোক্ত ২২৩৫টি (দুই হাজার দুইশত পঁয়ত্রিশ) গরু-মোষই কল্যাণী এস. এল. এফ.-এ স্থানান্তরিত করা হয়েছে।

*293.—Held Over.

## সুসংহত শিশু বিকাশ প্রকল্প

*২৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৮।) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের বিভিন্ন ব্লকে অনুমোদিত নতুন আই. সি. ডি. এস. প্রকল্পগুলি চালু হতে বিলম্ব হচ্ছে ; এবং

(খ) সত্যি হলে, তার কারণ কি?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কেন্দ্রীয় সরকার নূতন আই. সি. ডি. এস. প্রকল্প অনুমোদন করার পর কর্মচারী নিয়োগ অনুমোদন করেন। তারপর রাজ্য সরকার অর্থ বিভাগ ও মন্ত্রিসভার অনুমোদনের পর নূতন প্রকল্প চালু করার আদেশনামা জারি করেন। এর পর প্রশাসনিক প্রক্রিয়া যথা কর্মী নিয়োগ, কেন্দ্র নির্বাচন ইত্যাদি কাজ সম্পূর্ণ হলে নূতন প্রকল্প চালু হয়। কেন্দ্রীয় সরকার নূতন প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে সাধারণভাবে ১৮ থেকে ২৪ মাস সময় সীমা নির্ধারণ করে থাকেন।

*295—Held Over.

### ভারত ছাড়ো আন্দোলনের দলিল

*২৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯২।) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

'১৯৪২-এর ভারত ছাড়ো' আন্দোলনের দলিলের দ্বিতীয় সংস্করণ প্রকাশের কাজটি বর্তমানে কোন স্তরে আছে?

**তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রথম খন্ডের দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হয়েছে। এর পরবর্তী দ্বিতীয় খন্ডের বিষয়টি বিবেচিত হবে।

### দোতলা বাসের সংখ্যা

*২৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৯৮।) **শ্রী জটু লাহিড়ি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ৩১শে মার্চ, ১৯৯৫ পর্যন্ত কলকাতা ও তৎসংলগ্ন এলাকায় চালু দোতলা বাসের সংখ্যা কত ছিল ; এবং

(খ) ঐ বাসগুলি তুলে দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩০ খানা দোতলা বাস চালু ছিল।

(খ) না। তবে আস্তে আস্তে ঐ সংখ্যা কমে যাবে কারণ দোতলা বাস কেনা হচ্ছে না।

### রাজ্যে ডিম ও মাংসের চাহিদা

*২৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৩।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** প্রাণিসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে বর্তমানে প্রতিদিন ডিম ও মাংসের গড় চাহিদা কত ; এবং

(খ) উক্ত দ্রব্যগুলির দৈনিক উৎপাদনের গড় পরিমাণ কত?

**প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ডিম ঃ ১ কোটি।

মাংস ঃ ১,৮০০ টন।

(খ) ডিম ঃ ৬৫ লক্ষ।

মাংস ঃ ১,১০০ টন।

## ফোক ভিলেজ নির্মাণের পরিকল্পনা

*৩০০। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৮।) **শ্রী তপন হোড় ঃ** তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ই. এম. বাইপাসের ধারে রাজ্য সরকার একটি 'ফোক ভিলেজ' তৈরি করার পরিকল্পনা গ্রহণ করেছেন ;

(খ) সত্যি হলে, উক্ত ফোক ভিলেজ নির্মাণকার্যে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ; এবং

(গ) কবে নাগাদ উক্ত প্রকল্পটি চালু হবে বলে আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে ১০.২৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

(গ) প্রাথমিক পর্বের কাজ শুরু হয়েছে।

## যাদবপুরে যানবাহন নিয়ন্ত্রণ

*৩০১। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩৬।) **শ্রী শক্তি বল ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) যাদবপুর বাস স্ট্যান্ডে কলকাতা পুলিশ কর্তৃক যানবাহন নিয়ন্ত্রণ করার কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে ঐ বাস স্ট্যান্ডে স্বয়ংক্রিয় যানবাহন নিয়ন্ত্রণ কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) যাদবপুর বাস স্ট্যান্ডটি ২৪-পরগনা (দঃ)

পুলিশের আওতায় পড়ে। সুতরাং এই স্ট্যান্ড সম্বন্ধে কলকাতা পুলিশের কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### রডন স্কোয়ারে সাংস্কৃতিক কেন্দ্র

*৩০২। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৯।) **শ্রী আবুল হাসনাৎ খান** ঃ তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

কলকাতা মহানগরীর রডন স্কোয়ারে সাংস্কৃতিক কেন্দ্র স্থাপনের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ

স্থপতি ও স্থাপত্য—নকশা নির্বাচন চূড়ান্ত করার পর্যায়ে রয়েছে।

## DISCUSSION ON ADJOURNMENT MOTION REGARDING LEAKAGE OF QUESTION PAPER OF S.E. & H.S.E.

**Mr. Speaker** : I have received one Adjournment Motion from Shri Subrata Mukherjee, Dr. Motahar Hossain and Dr. Manas Bhunia on the subject of the reported leakage of question papers of the last Secondary Examination and Higher Secondary Examination. I inform the House that the Motion is in order and I have given my consent under Rule 59 on the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. I will now request Shri Subrata Mukherjee to place his Motion.

**Shri Subrata Mukherjee** : Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely, reports of successive instances of leakage of question papers of the last Secondary Examination and Higher Secondary Examination of the state of West Bengal as also reports of selling of questions alongwith answers of the above examinations conducted by the Board of Secondary Education and H.S. Council so far not denied either by the Government or by the Board and Council.

**শ্রী রবীন দেব** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইমাত্র মাননীয় বিধায়ক সুব্রত মুখার্জি এবং অন্যান্যরা যে মুলতুবি প্রস্তাব এখানে উল্লেখ করলেন, সেই প্রস্তাব এখানে উল্লেখ করার প্রয়োজন নেই, কারণ ইতিমধ্যেই তারজন্য রাজ্য সরকার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেছেন। দ্বিতীয়ত, এই মুলতুবি প্রস্তাবের আলোচনায় ৩০ জন সদস্যর উপস্থিত থাকার প্রয়োজন, তা ওরা নেই, আমি সেই কারণে এর বিরোধিতা করছি।

## RULING FROM CHAIR

**Mr. Speaker** : ৩০ জন সদস্য আছে কি নেই, সেটা তো আমার ব্যাপার। Now under the rule, I request those member who are in favour of leave being granted to rise in their respected places.

[18th April, 1995]

I find that 27 Hon'ble Members stand in support of the motion. It is not the required number of Members which is thirty minimum as per rule and as such there cannot be leave order. The motion, therefore, cannot be taken for discussion. The motion is failed.

.....(noise).....

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received ten notices of Calling Attention, namely :—

| | | |
|---|---|---|
| i) Acute crisis of drinking water in 172 Shyampur Assembly Constituency. | : | Shri Sanjib Kr. Das |
| ii) Reported murder of one person at Rampurhat of Birbhum district on 6.4.95. | : | Shri Sakti Bal |
| iii) Reported smuggling and other criminal activities at Madhugari border area. | : | Shri Chittaranjan Biswas |
| iv) Reported declaration of closure in Bahala Blind School. | : | Shri Saugata Roy |
| v) Reported acute crisis of drinking water at Contai Block-I and Block-II of Midnapur district. | : | Shri Sailaja Kr. Das |
| vi) Reported killing of one girl and one boy at Galsi of Burdwan district on 16. 4. 95. | : | Shri Jatu Lahiri |
| vii) Reported criminal activities at Karimpur and Tehatta Area. | : | Shri Kamalendu Sanyal |
| viii) Reported declaration of a new-born baby as dead by the authority of 'Matrisadan' Krishnanagar. | : | Shri Abdul Mannan, Shri Tapan Hore, Shri Nirmal Das |
| ix) Acute crisis of drinking water in Malda district. | : | Shri Birendra Kumar Moitra |
| x) Non-supply of ration to the poor people. | : | Shri Satya Ranjan Bapuli. |

I have selected the notice of Shri Saugata Roy on the subject 'Reported declaration of closure in Bahala Blind School'.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on tomorrow.

## LAYING OF REPORTS

### Annual Report and Audited Accounts of the West Bengal Chemical Industries Ltd. for the year 1991-92

**Shri Patit Paban Pathak :** Sir, I beg to lay the Annual Report and Audited Accounts of the West Bengal Chemical Industries Ltd. for the year 1991-92.

### 31st Annual Report and Audited Accounts of the Durgapur Chemicals Ltd. for the year 1993-94

**Shri Patit Paban Pathak :** Sir, I beg to lay the 31st Annual Report and Audited Accounts of the Durgapur Chemicals Ltd. for the year 1993-94.

### 34th Annual Report and Audited Accounts of the West Bengal State Warehousing Corporation for the year 1991-92

**Shri Patit Paban Pathak :** Sir, I beg to lay the 34th Annual Report and Audited Accounts of the West Bengal State Warehousing Corporation for the year 1991-92.

### Annual Accounts and Report of the Eastern Distilleries and Chemicals Ltd. for the period from 1. 1. 88 to 31. 3. 89

**Shri Patit Paban Pathak :** Sir, I beg to lay the Annual Accounts and Report of the Eastern Distilleries and Chemicals Ltd. for the period from 1. 1. 88 to 31. 3. 89.

### 32nd Annual Report and Accounts of the Electro-Medical and Allied Industries Ltd. for the year 1992-93

**Shri Patit Paban Pathak :** Sir, I beg to lay the 32nd Annual Report and Accounts of the Electro-Medical and Allied Industries Ltd. for the year 1992-93.

[12-10 — 12-20 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি এই মোশন অগ্রাহ্য করলেন। আপনি জানেন, এই রাজ্যে আইন-শৃঙ্খলা নেই, আপনি জানেন, এখন ভোটের ছবি তোলা হচ্ছে, আপনি জানেন, এখন কংগ্রেসিদের চিহ্নিত করে বাড়ি-ঘর জ্বালিয়ে দেওয়া হচ্ছে। আপনি জানেন, এখানে কমিউনাল রায়ট হয়ে গেছে। কালকে মুখ্যমন্ত্রী এসব বিষয়ে কোনও কথা উল্লেখ করেননি। আমাদের মানিকবাবু এ বিষয়ে কালকে বলেছেন, আমি নিজে থেকে বলিনি। ইউ কন্টাকটেড পার্সোনালি আপনি এই হাউসে বলেছেন, 'কোয়েশ্চেন আউট হয়ে গেছে, অ্যানসার বেরিয়ে গেছে, একটা আলোচনা হওয়া দরকার, আপনি প্রস্তুত হোন'। আমি অ্যাসুরেন্স পেয়ে এই কথা বলেছি, দেয়ার ইজ এ প্রোভিসন—৩০ জন সদস্যে না হয় ৩৬৩-তে হয়। আপনি এটা করতে পারেন। ইউ হ্যাভ গট স্কোপ দেয়ার। আমি বলেছি, এখানে আইন-শৃঙ্খলার অবনতি হয়েছে। মেম্বাররা যেভাবে হিংসাত্মক ঘটনার মধ্যে পড়ছে তাতে সবাই এখানে এসে পৌছতে পারল না। ওদের ক'জন উপস্থিত আছেন যে ওরা চিৎকার করছেন। আজকে অন স্পেসিফিক অ্যাসুরেন্স ফ্রম ইউ আমি বলেছি, ৩৬৩ ছাড়া এটা সম্ভবপর নয়। আমাদের মেম্বারকে চিকিৎসার জন্য দিল্লির এ. আই. এম. এস.-তে যেতে হয়েছে। এই লিমিটেশন-এর পরও মাননীয় সদস্য রবিনবাবু আপত্তি করলেন। আর আপনিও আমাদের সুযোগ থেকে বঞ্চিত করলেন। ইট ইজ নট এ ভেরি কনভেনশন ইন পার্লামেন্টারি ডেমোক্রাসি। উই ডিড নট ইনিসিয়েট দিজ মোশন আওয়ার-সেলভস। কালকে অ্যাডজর্নমেন্ট-এর ব্যাপারে বলার পরে উই হ্যাভ প্রোগ্রেসড। কিন্তু আমি দুঃখিত হোয়াট প্রম্পটেড ইউ টু চেঞ্জ ইয়োর ভিউ? আজকে যদি এই মনে করেন অপজিশনকে হেয় করবেন তাদের কার্যকারিতার ইনডিগনিটি আরোপ করেন তাহলে এতে আপনার চেয়ারের মর্যাদা বাড়বে না। আজকে এটা হ'ল কি করে? আজকে প্রবীরবাবু দমদমে আছে সেখানে অ্যাকসিডেন্ট হয়েছে। মুসলমানদের বাড়ি-ঘর পুড়িয়ে দেওয়া হচ্ছে, সোমেনবাবু সেখানে দৌড়ে গেছেন। সাবিত্রি মিত্র অসুস্থ পৌছতে পারেননি। নাসির খান বাড়ি থেকে বেরিয়েও এখন পৌছতে পারেননি। অম্বিকাবাবুকে এখানে মেরে তার পিঠের মেরুদন্ড ভেঙ্গে দেওয়া হ'ল। এখানে এখন নতুন জিনিস চালু হয়েছে পায়ে হেঁটে আসি আর কাঁধে করে বের করে দেওয়া হয়। তিনি এখন ফিট নন। নো বডি ইজ সেফ অ্যান্ড সিওর হেয়ার। আপনাকে এর জবাব দিতে হবে। দিজ ক্যান নট বি রান ইন পার্লামেন্টারি ডেমক্র্যাসি। দিস ইজ নট এ ফেয়ার ওয়ে টু কন্ডাক্ট দি প্রসিডিং অফ দি হাউস। এ বিষয়ে আপনার যদি কিছু বলার থাকে তাহলে দয়া করে বলুন।

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** The Hon'ble member Dr. Zainal Abedin, Leader of the Opposition, has raised certain points with regard to the adjournment motion which failed to muster the support of 30 members in the House this morning. It is true that I had spoken to Dr. Abedin that the question leak is an important matter and it should be discussed on the floor of the House and if the adjournment motion is brought, I would be inclined to admit it. But at no point of time I did ever suggest that

there would be any relaxation of rules. I have told him to be prepared and got ready for admission of the adjournment motion. I have spoken to the Chief Minister and Education Minister and I told them that this is a very important matter and Education Budget is not going to be debated because the House would be adjourned. The Opposition is being denied the right to discuss the very important matter which affects the students community of our State. I felt that this matter should be discussed. And other than the adjournment motion there is no other way to discuss the matter. Did I ever suggest that there would be any relaxation of rules ? The members must remember that we, in the Rules Committee, have reduced the number of members required to support the adjournment motion. It has been brought down to 30. It has been brought down so that it enable the Opposition to muster the requisite strength to get the adjournment motion admitted. It is the primary duty of the Opposition to see that their adjournment motions are in accordance with law and they have the required strength to get it admitted. Adjournment motions are important serious business. If the Opposition cannot muster the requisite strength, I do not think, that it is the duty of the Chair to make up the deficiency on behalf of the opposition. In all fairness I have tried to give them an opportunity that the matter be discussed and if they fail to get the benefit of the opportunity I am not to be blamed. The blame is theirs. They should not try to apportion the blame to Chair.

## MENTION CASES

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টি হচ্ছে কেন্দ্রীয় সরকারের। গত ২৪-শে মার্চ তারিখ থেকে আমাদের হাবড়ার যে টেলিফোন এক্সচেঞ্জ সেই টেলিফোন এক্সচেঞ্জ থেকে ট্রাঙ্ককল সিস্টেম তুলে নিয়ে যাওয়া হয়েছে, তার ফলে ওখান থেকে যারা ট্রাঙ্ককলে কথা বলতে চান সেটা করার সুযোগ হচ্ছে না। আমাদের ওখানকার পঞ্চায়েত অফিস, ব্লক অফিস থেকে এক্সচেঞ্জের মাধ্যমে ট্রাঙ্ককলের ব্যবস্থা নেই, এস. টি. ডি.-র সুযোগও নেই। এখন এই ট্রাঙ্ককল সিস্টেম তুলে নেওয়ার ফলে যে অবস্থা হয়েছে তার প্রতিকার হওয়া দরকার। টেলিফোন সংযোগের একটা নূতন ব্যবস্থা করা হয়েছে সেটা হচ্ছে, পরিষেবামূলক যে দায়িত্ব এতদিন কেন্দ্রীয় সরকার নিতেন, সেটা এখন থেকে না নিয়ে, ওয়ারিং এবং টেলিফোন রিসিভার সবটার দায়িত্ব দিচ্ছে গ্রাহককে। এর জন্য দামও বেড়েছে। খোলা বাজারে টেলিফোন রিসিভারের দাম ছিল সাড়ে ৬ শত টাকা, সেটা ১,২৫০ টাকা হয়ে গেছে, কানেকশনের জন্য যেটা আগে ৮ শত লাগত, সেটা হয়েছে ৩ হাজার টাকা। ফলে গ্রাহকদের পরিষেবামূলক খরচ বেড়ে গেল। আসলে ওরা এই সবের মধ্যে দিয়ে এটাকে প্রাইভেটাইজেশনের দিকে নিয়ে যাচ্ছে। স্যার, আমি আপনার মাধ্যমে অনুরোধ করব, রাজ্য সরকারের মাধ্যমে বিষয়টিকে কেন্দ্রীয় সরকারের দৃষ্টিতে আনার জন্য। আমাদের হাবড়ায় যে এক্সচেঞ্জটি আছে, সেখানে যাতে

অবিলম্বে ট্রাঙ্ককল সিস্টেম চালু হয় এবং যোগাযোগ ব্যবস্থার যে অসুবিধা হচ্ছে সেটা যাতে দূর হয় সেই ব্যাপারে দেখার জন্য আমি আপনারও দৃষ্টি আকর্ষণ করছি। আপনিও যদি এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে বলেন তাহলে ভাল হয়। হাবড়া আপনারও কনস্টিটিউয়েন্সি, সেখানে কোনও পঞ্চায়েত থেকেই কোনও কথা বলা যাচ্ছে না, শুধুমাত্র ওদের খামখেয়ালিপনা করার জন্য।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রী ও পরিবেশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের হাওড়ায় মাছের বাজারে, পানের বাজারে, যেটা হাওড়া স্টেশন সংলগ্ন, সেখানে এমন ভয়ঙ্কর পরিস্থিতি হয়েছে, মানুষের চলাচলের অযোগ্য হয়ে গেছে, বসবাসেরও অযোগ্য হয়ে গেছে। আশপাশের এলাকায় যারা বসবাস করে তারা দুর্গন্ধে সেখানে টিকতে পারছে না, সেখানে পরিষ্কার পরিচ্ছন্ন হয় না। আমাদের একটা পরিবেশ দপ্তরও রয়েছে।

[12-20 — 12-30 p.m.]

যেখানে পরিবেশ দপ্তর থেকে বার বার বলা হচ্ছে পরিবেশ দূষণের দিক থেকে হাওড়া সর্বাগ্রে। এই অবস্থায় হাওড়া স্টেশন দিয়ে প্রতিদিন লক্ষ লক্ষ মানুষ যাতায়াত করছে এবং তার সংলগ্ন এলাকা পানবাজার এবং মাছের বাজারে বহু মানুষ নিত্য আসছে নানান কাজের জন্য। সেই এলাকাগুলো পরিষ্কার পরিচ্ছন্ন হয় না এবং জঞ্জালের উপর জঞ্জাল জমে আছে এবং তার উপর জল পড়ে একটা ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হয়েছে। এই ব্যাপারে আমি পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে পৌর দপ্তর সঠিকভাবে ব্যবস্থা নেয় এবং পরিবেশ দপ্তরও যাতে দূষণ প্রতিরোধে সঠিক ব্যবস্থা নেয়। এই দূষণের ফলে স্বাস্থ্যহানি ঘটছে এবং যে কোনও সময় মহামারিরোগ দেখা যেতে পারে। আমি আপনার মাধ্যমে পরিবহনমন্ত্রী এবং পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যথাযথ ব্যবস্থা নেওয়ার জন্য।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রী এবং সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র রাণাঘাটের উপর দিয়ে চূর্ণী নদী বয়ে গেছে। সেই নদী পারাপারের জন্য শুধু নৌকার ব্যবস্থা আছে। কয়েক হাজার ছাত্র-ছাত্রী সেই নদী পারাপার করে এবং এর আগে দুর্ঘটনাও সেখানে ঘটেছে। সেইজন্য আমি পায়ে হাঁটা ব্রিজ করার জন্য প্রাক্তন মন্ত্রী মতীশ রায়কে জানিয়েছিলাম এবং তিনি টাকাও ধার্য করেছিলেন। বর্তমান পূর্তমন্ত্রীও স্বীকার করেছেন ব্রিজটা করার দরকার আছে। কিন্তু চিফ ইঞ্জিনিয়ার টু তার একটা অনীহা আছে। হাজার হাজার মানুষের স্বার্থে এবং ছাত্র-ছাত্রীদের স্বার্থে মন্ত্রী মহাশয় সহযোগিতা করে যাতে তাড়াতাড়ি পায়ে হাঁটা ব্রিজটার কাজ সম্পন্ন হয় সেদিকে দৃষ্টি দেওয়ার জন্য আমি পূর্তমন্ত্রী এবং সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ষার আগেই যাতে কাজ হয় সেদিকে দৃষ্টি দেবেন এটা আমি দাবি করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় ভূমি সংস্কার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে ব্যবস্থা গ্রহণের দাবি

জানাচ্ছি। হাওড়া জেলার শাঁখরাইল-এর আন্দুল ৩৬৬ নম্বর দাগে ৭৯ শতকের একটা পুষ্করিণী আছে এবং পড়চাতেও সেটা পুষ্করিণীই উল্লেখ আছে। সেটাই গ্রামের একমাত্র জলের উৎস। কিন্তু আন্দুল গ্রাম পঞ্চায়েতের প্রধান এই ৭৯ শতকের মধ্যে ১২ শতক জমিকে বাস্তু জমি বলে সার্টিফিকেট দিয়েছেন এবং সেটা রেজিস্ট্রি হয়ে গেছে। তার ডিড নম্বর ৩০, বুক নম্বর ১, ডেট ৪. ১. ৯৪। পুকুরটি পানীয় জলের একমাত্র উৎস হওয়া সত্ত্বেও প্রধান টাকা-পয়সা নিয়ে অন্য লোকদের বাড়ি করার সুয়োগ করে দিচ্ছেন এবং বে-আইনি রেজিস্ট্রি করার ব্যবস্থা করে দিয়েছেন। সেই ১২ শতক জমি যিনি কিনেছেন তিনি পুকুরটিকে পানায় ভরে রেখেছেন। যাতে পরিবেশ দূষণের আওতায় পড়ে পুকুরটিকে মাটি দিয়ে ভরাট করা যায়। প্রধান কি আইনের বলে এই সার্টিফিকেট দিচ্ছেন এবং সাব-রেজিস্ট্রার কোন আইনের বলে তা রেজিস্ট্রি করল? এই ব্যাপারে সেখানকার মানুষ গণদরখাস্ত করে ভূমি-সংস্কার মন্ত্রীর কাছে আবেদন করেছিল এবং মন্ত্রী মহাশয়ও মানুষকে আশ্বস্ত করেছিলেন ব্যাপারটা দেখা হবে বলে। জানি না রাজনৈতিক চাপে তিনি মত পাল্টেছেন কিনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত বিনীতভাবে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব, জনসাধারণের স্বার্থে এই ব্যাপারটাকে এনকোয়ারি করতে এবং সাধারণ মানুষ যাতে পুস্করিণীটিকে ব্যবহার করতে পারে তার ব্যবস্থা করা হোক।

প্রধান অন্যায় ভাবে যাতে প্রমোটারদের সাথে টাকা পয়সা লেনদেন করে কুক্ষিগত করতে না পারে তার ব্যবস্থা করার জন্য আপনার মাধ্যমে মাননীয় ভূমি সংস্কার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে এ ব্যাপারে হস্তক্ষেপ করে ওই প্রধানের বিরুদ্ধে এবং সাব-রেজিস্ট্রারের বিরুদ্ধে শাস্তির দাবি করছি।

**শ্রী নির্মল সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী এবং পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার সঙ্গে বিরোধীরাও এক মত হবেন যে, জনগণের উন্নতির জন্য পঞ্চায়েত প্রধানকে বামফ্রন্ট সরকার যে টাকা ওখানে দিচ্ছেন, সেই টাকা যদি আত্মসাৎ করে তাহলে গ্রামের উন্নতি হবেই না, উপরন্তু একটা সামাজিক নৈতিকতার অবনবন হবে। শুধু তাই নয়, এখানে আইন শৃঙ্খলা রক্ষা করা খুব মুশকিল হয়ে পড়বে। এই রকম একটা গুরুত্বপূর্ণ অবস্থায় যদি কোনও প্রধান বিশেষ করে আমাদের মূলটির বিরোধীপক্ষের প্রধান ২ লক্ষ ৯ হাজার ৪৪৩.০১ টাকা তছরূপ করার জন্য ওখানকার বি. ডি. ও. গত ৩১.১২.৯৫ তারিখে তার বিরুদ্ধে এফ. আই. আর. করেছেন, কিন্তু কি অজ্ঞাত কারণে জানি না ওই প্রধান যাতে শাস্তি না পায় তার জন্য আপ্রাণ চেষ্টা করছেন, প্রধান প্রশাসনের এক অংশকে কাজে লাগিয়েছেন এবং এখন পর্যন্ত প্রধানকে অ্যারেস্ট করা হল না, শুধু তাই নয়,ওই পঞ্চায়েত প্রধানের এফ. আই. আরে নাম আছে। এখন পর্যন্ত দুর্নীতিগ্রস্ত উপপ্রধানকে দিয়ে পঞ্চায়েত পরিচালনার ব্যবস্থা করছেন। তাই আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এই ব্যাপারে কি কারণে এখনও পর্যন্ত ওই দুর্নীতিগ্রস্ত প্রধানকে অ্যারেস্ট করা হচ্ছে না অথবা তাদেরকে পঞ্চায়েত থেকে সরানো হচ্ছে না কেন, সেই কারণ তারা নিশ্চয়ই তদন্ত করবেন এবং ওই দোষী প্রধান, উপপ্রধান এবং তাদের সাগরেদদের অ্যারেস্ট করে সমাজের নৈতিকতা রক্ষা করবেন, আইনশৃঙ্খলা রক্ষা করবেন, এই অনুরোধ রাখছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** (উপস্থিত নেই)

**শ্রী মানিক ভৌমিক ঃ** মাননীয় স্যার, আপনার মাধ্যমে আমার এলাকার একটি জলন্ত সমস্যার প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং বিগত অধিবেশনগুলিতেও ব্যাপারটা আমি বলেছি। এই সমস্যাটা শুধু ময়নার নয়, সারা মেদিনীপুর জেলার সমস্যা। মেদিনীপুর জেলার ময়না ও তমলুক সংযোগকারি ব্রিজটি সুদীর্ঘ দিন ধরে এলাকার মানুষ দাবি জনিয়ে আসছে। এই ব্রিজের আনুষঙ্গিক কাজকর্ম শেষ কিন্তু টাকার অভাবে কাজটি সম্পূর্ণ করা যাচ্ছে না। এই রকম রিপোর্ট আমরা পাচ্ছি। আমি ব্রিজটির ব্যাপারে মন্ত্রী মহাশয়কে বলতে চাই যে এই ব্রিজটি একটা এলাকার সমগ্র উন্নতিকে বন্ধ করে রেখেছে।

আমার সৌভাগ্য হয়েছিল যে মাননীয় ক্ষুদ্রসেচমন্ত্রী, পরিষদীয় এবং শাসক দলের বিরোধী সদস্যরা আমার ওই এলাকাটি দেখে এসেছেন। ব্রিজটি গোটা এলাকার উন্নয়নকে কি ভাবে স্তব্ধ করে রেখেছে এবং ব্রিজের অভাবে একটা এলাকার উন্নয়ন কি ভাবে অন্ধকারে আছে। আপনার মাধ্যমে বলতে চাই ব্রিজটি নির্মাণের জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে দ্রুতকালীন তৎপরতার ব্যবস্থা নেওয়া হোক। আমি বলতে চাই যে, যারা কেন্দ্রের বঞ্চনার বিরুদ্ধে বার বার কথা বলেন, আমরা দেখেছি শুধু রাজনৈতিক কারণে, শুধু রাজনৈতিক প্রতিহিংসা চরিতার্থ করার জন্য, রাজনৈতিক বদলা নেবার জন্য আজকে ময়নার মানুষকে তাদের ন্যায্য অধিকার থেকে বঞ্চিত করে রাখা হয়েছে এবং কেন্দ্রীয় সরকার সি. আর. এস. স্কীম থেকে ১ কোটি ৯৪ লক্ষ টাকা এই ব্রীজের ব্যাপারে অনুমোদন করলেও, এরা তখন ব্রিজের ড্রয়িং এবং নকশাটিও সময়মতো দিতে পারেননি। গত ২১. ১০. ৯৪ তারিখে পূর্তসচিব থেকে মেদিনীপুর জেলা পরিষদের সভাপতিকে লিখল, এই ব্রিজ করার জন্য ৫০ পারসেন্ট কস্ট-এর টাকা যদি ডি. এফ. এফ. ফান্ড থেকে দেওয়া হয় তাহলে ব্রিজটির কাজ শুরু করা যাবে। কিন্তু দুঃখের কথা, লজ্জার কথা যে, মেদিনীপুর জেলা পরিষদের সভাধিপতি বললেন ময়না-তমলুক দুটি গ্রামের সংযোগকারি ব্রিজ, এটির গুরুত্ব হ্রাস করার চেষ্টা করলেন। আমি বলতে চাই একটা এলাকার আর্থিক মুক্তি, একটা এলাকা মহকুমার মাত্র দু কিঃ মিঃ দূরে আছে, অথচ একটা ব্রিজের অভাবে সেখানে হাসপাতালের সঙ্গে যোগাযোগ করা যাচ্ছে না। সেখানে ব্যাপকভাবে পান চাষ হয়, পান চাষীরা মার খাচ্ছে। আমি পূর্তমন্ত্রীর কাছে আবেদন করছি যুদ্ধকালীন তৎপরতায় কংসাবতী নদীর উপর ব্রিজের কাজ শেষ করা হোক।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পৌর ও নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নদীয়া জেলার করিমপুর একটি সীমান্ত এলাকা এবং নদীয়া জেলার শেষ প্রান্তে এই করিমপুর অবস্থিত। করিমপুর একটি বড় গঞ্জ এলাকা এবং আগামী দিনে এটি নোটিফায়েড এরিয়া হতে যাচ্ছে। এটা পাটেরও একটা বিখ্যাত কেন্দ্র। দীর্ঘদিন ধরে আমি দাবি করে আসছি যে ওখানে একটা ফায়ার বিগ্রেডের স্টেশন করা হোক। ১৯৮৬/৮৭ সালের বাজেটে এটা পাস হয়ে যায় কিন্তু আজ পর্যন্ত সেই কাজের অগ্রগতি কিছুই আমরা লক্ষ্য করছি না। তা ছাড়া স্যার, ওখানকার রেগুলেটেড মার্কেট কমিটির বোর্ডের মিটিং-এ আমরা সিদ্ধান্ত নিয়েছিলাম যে

জমি হস্তান্তর করা হোক ফায়ার বিগ্রেড ডিপার্টমেন্টকে কিন্তু এগ্রিকালচার ডিপার্টমেন্টের ডেপুটি সেক্রেটারির ঘরে সেটা আটকে আছে। ১৯৮৬/৮৭ সালের বাজেটে অনুমোদিত ফায়ার বিগ্রেড স্টেশনটি যাতে অবিলম্বে সেখানে হয় তারজন্য পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শিবদাস মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় প্রাথমিক শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার অনেক ঢাকঢোল পিটিয়ে তৃতীয় বেতন কমিশন গঠন করেছিলেন এবং তাতে সাধারণ শিক্ষক শিক্ষিকারা বিশেষ করে প্রাথমিক স্কুলের শিক্ষক শিক্ষিকারা আশা করেছিলেন যে তাদের অর্থনৈতিক দিক থেকে অনেক অগ্রগতি ঘটবে। কিন্তু আমরা লক্ষ্য করছি যে তৃতীয় বেতন কমিশনের সুফল বিশেষ করে নদীয়া জেলার প্রাথমিক শিক্ষক শিক্ষিকারা আজ পর্যন্ত রোপা ৯০ অনুসারে কোনও টাকা পাননি। উপরন্তু যে সমস্ত শিক্ষক শিক্ষিকা ৬৫ বছরেই হোক বা ৬০ বছরেই হোক অবসর গ্রহণ করেছেন তারা অবসর গ্রহণের পর কিছু কিছু অর্থ তাদের দেওয়া হচ্ছে। স্যার, আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের নিকট আবেদন, অনতিবিলম্বে নদীয়া জেলার প্রাথমিক শিক্ষক শিক্ষিকাদের রোপা ৯০ অনুসারে যে সমস্ত বকেয়া অর্থ পাওনা আছে সুদ সহ সেই অর্থ তাদের দেওয়া হোক।

**শ্রী বীরেন ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্রের নাদনঘাট ও বগপুরের বিস্তির্ণ এলাকায় দীর্ঘদিন ধরে বিদ্যুতের সংকট ও লো ভোলটেজের সংকট চলছে। এর ফলে চাষের ব্যাপক ক্ষতি হচ্ছে, ফসল শুকিয়ে যাচ্ছে। সেখানে দ্রুত বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থার উন্নতি করার জন্য আমি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সেখানে বিদ্যুৎ সরবরাহ করা হয় শ্রীরামপুর সাবস্টেশন থেকে। সেই শ্রীরামপুর সাব স্টেশনের ক্ষমতা আরও বাড়িয়ে বা উন্নত করে যাতে ঐ এলাকায় বিদ্যুৎ সরবরাহ নিশ্চিত করা যায় এবং ভোলটেজের সমস্যা মেটানো যায় তা দেখার জন্য এবং ফসল বাঁচানোর ব্যাপারটা নিশ্চিত করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অজয় দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি বিষয়ের প্রতি। আমার শহর শান্তিপুর খুব পুরানো শহর এবং শান্তিপুর পৌরসভার বয়স ১৪২ বছর। পুরানো শহর বলে তার ড্রেনে এবং স্যুয়োরেজ সিস্টেম চরম ভাবে ভগ্ন দশায় পরিণত হয়েছে। এই সম্পর্কে পৌরমন্ত্রীর কাছে বারবার বলার পর ৯২ সালে মিউনিসিপ্যাল ইঞ্জিনিয়ারিং দপ্তর থেকে একটা চিঠি দেওয়া হয় যে শান্তিপুর টাউনের জন্য একটা কমপ্রিহেনসিভ ড্রেনেজ স্কীম তৈরি করার জন্য, তার অর্ডার নং ৫১৩/সি/১০/৩এস, তাং ৩১/৭/৯২, সেই চিঠিটা চিফ ইঞ্জিনিয়ারকে দেয় মিউনিসিপ্যাল ইঞ্জিনিয়ারিং দপ্তর। কিন্তু আজকে ৯৫ সাল হয়ে গেল, এখনও পর্যন্ত আমলাদের কোনও টনক নড়ানো যায়নি। বারবার করে বলা সত্ত্বেও, মন্ত্রী মহাশয় বলা সত্ত্বেও সেই কাজ অগ্রসর হয়নি। সেই জন্য পৌর মন্ত্রী কাছে দৃষ্টি আকর্ষণ করছি, তিনি যে নির্দেশ দিয়েছিলেন কেন সেটা অগ্রাহ্য করা হচ্ছে, সেই সম্পর্কে একটা তদন্ত তিনি করুন, এই দাবি জানাচ্ছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের স্বরাষ্ট্র দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত রবিবার ভাঙড় এক নং থানা বর্গা এলাকায় এক নং পঞ্চায়েত সমিতির সুরেন খাঁকে খুন করেছে কংগ্রেসি মদতপুষ্ট দুষ্কৃতকারিরা। এই কংগ্রেসিরা যত জনগণ থেকে বিচ্ছিন্ন হয়ে পড়ছে ততই তারা এই রকম সন্ত্রাসের কথা বললেন। কিন্তু ওরা ভাঙড়ে খুন করেছে সুরেন খাঁকে আবার ছাত্র পরিষদের যারা হৈ-চৈ করছে তারা কলকাতার পদ্মপুকুর ইনস্টিটিউশনের প্রধান শিক্ষকের ঘরে ঢুকে ভাঙচুর করেছে, হামলা করেছে। তারা ইটাচুন কলেজে হামলা করেছে। বর্তমানে ছাত্র পরিষদের নাম ঠ্যাঙাড়ে পরিষদ হয়েছে। এই সব ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা নেবার জন্য স্বরাষ্ট্র দপ্তরকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি পশ্চিমবঙ্গ সরকারের জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ারিং দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। গত ৬ই ডিসেম্বর, ৯২ সালে মহিষাদল এলাকায় হলদিয়া জল প্রকল্পের উদ্বোধন হয়। সেই উদ্বোধনী অনুষ্ঠানে মুখ্যমন্ত্রী জনসাধারণের উদ্দেশ্যে বলেছিলেন যে ৫০ কোটি টাকা ব্যয় করে যে হলদিয়া জল প্রকল্প তৈরি হল, এতে যাদের জমি, জায়গা, ঘরবাড়ি গেছে, তাদের পানীয় জল সরবরাহ করা হবে। কিন্তু আজকে ৯৫ সাল, দু বছর অতিবাহিত হয়ে গেল, কিন্তু মুখ্যমন্ত্রী সেই প্রতিশ্রুতি রক্ষিত হচ্ছে না। সেই কারণে আমি জনস্বাস্থ্য দপ্তরের মন্ত্রী এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি, কারণ সেই সভায় জনস্বাস্থ্য দপ্তরের মন্ত্রী উপস্থিত ছিলেন, আমি সেখানে একটা মেমোরেন্ডাম দিয়েছিলাম। সেই অনুযায়ী জল সরবরাহ করা হবে বলে মুখ্যমন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছিলেন। কিন্তু এই জল প্রকল্পে বিশুদ্ধ প্রভূত পরিমাণ জল সঞ্চিত থাকা সত্ত্বেও প্রতিশ্রুতি অনুযায়ী জল সরবরাহ করা হচ্ছে না। সেইজন্য আমি একটা চিঠি দিতে চাই আপনার মাধ্যমে, ভাঙাগড়া, তেঁতুলবেড়িয়া, শুকলালপুর, বেতফুডডু, দেউলপোতা, হাজিরামপুর, ধর্মপুর এর অধিবাসীরা যাতে ঐ জল প্রকল্পের জল পায় তার ব্যবস্থা করবেন।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী নির্মলচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্যার, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের ক্রীড়া এবং যুব কল্যাণ মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। শ্রী চক্রবর্তী মহাশয় বন্যার অব্যবহিত পরে আলিপুরদুয়ার গিয়েছিলেন ৯৩ সালে সেখানে বন্যায় ক্ষয়ক্ষতির মধ্যে বেশি ক্ষতি হয়েছিল স্পোর্টস সংক্রান্ত যে ক্লাবগুলি রয়েছে সেই ক্লাবগুলির। সমস্ত জিনিসপত্র নষ্ট হয়ে গিয়েছিল। এবং মহকুমা ক্রীড়া পর্ষদের জন্য তাদের কিছু অর্থ বরাদ্দের কথা তিনি বলেছিলেন এবং আমাকে দিয়ে ওখানে যে সমস্ত ক্লাব, লাইব্রেরি ক্ষতিগ্রস্থ হয়েছিল সেই আবেদন পত্রের সুপারিশ করিয়েছিলেন এবং এখন এমন বিপদ যে মন্ত্রী তার দেওয়া প্রতিশ্রুতি রক্ষা করছে না, আমাকে সবাই ধরছে। তার জন্য আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনাকে অনুরোধ করছি যে সুভাষবাবুকে বলুন ৯৩-৯৪ আর্থিক বছর গেছে ৯৪-৯৫ আর্থিক বছর গেছে ৯৫-৯৬ আর্থিক বছর চলছে, যাতে করে অবিলম্বে প্রতিশ্রুতি অনুযায়ী আলিপুরদুয়ার মহকুমার বিভিন্ন প্রতিষ্ঠানে—খেলাধুলার প্রতিষ্ঠান, ক্লাব লাইব্রেরি এবং মহকুমা ক্রীড়া পরিষদ তাদেরকে যে অর্থ দিতে চেয়েছিলেন সেটা উনি যাতে অবিলম্বে দেন। তা না

হলে প্রকৃতপক্ষে সরকারের ভাবমূর্তি নষ্ট হচ্ছে। এছাড়াও আমাকে জনমানসে বিশেষ করে মন্ত্রীর সুপারিশের কথা বলে আমাকে বিপদে ফেলেছেন। আপনি দয়া করে ওকে বলুন ক্লাব গেম লাইব্রেরি ব্যাপারে যে অর্থ সাহায্যের কথা উনি বলেছেন এবং উত্তরবঙ্গের ডুয়ার্সে যে প্রতিশ্রুতি উনি দিলেন তা কেন উনি রক্ষা করছেন না।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে রাজ্য সরকার তথা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এই ব্যাপারে অত্যন্ত সক্রিয় ভাবে ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ জানাচ্ছি। সাম্প্রতিক চূড়ান্ত ভোটার তালিকা ভারতবর্ষের সাথে সাথে আমাদের রাজ্যেও প্রকাশিত হয়েছে। এ ব্যাপারে ফটো তোলা চলছে। একটা জিনিস হচ্ছে সমস্ত সমস্যাটা কি—তার নাম এখানে উঠল না, কোথায় কলকাতায় চাকরি করে, সেখানেও নাম উঠল না। পড়াশুনা করতে গেছে কিছু দিনের জন্য, কাঁথির ছেলে, গেছে মেদিনীপুরে, তার নাম এখানে উঠল না। আমরা তাই আপনার মাধ্যমে যেমন রাজ্য সরকারকে তেমনি দলগতভাবে ইলেকশন কমিশনারকে একথা বলতে চাই যে, যে কোনও মানুষের একটা স্থায়ী ঠিকানা আছে, অন্তত সেই স্থায়ী ঠিকানায় যাতে তার নামটা ভোটার তালিকায় অন্তর্ভুক্ত হয় তার ব্যবস্থা গ্রহণ করার জন্য আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকষর্ণ করছি। কারণ এখন এখানে ফটো তোলা চলছে। তারা কোনও ফটো তুলতে পারছে না, ভোটার তালিকায় নাম নেই বলে। তাই ব্যাপারটা সহানুভুতির সাথে বিবেচনা করতে বলছি যে কোনও ব্যক্তির নাম যাতে ভোটার তালিকায় অন্তর্ভুক্ত থাকে, বঞ্চিত না হয়, তার ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনি জানেন যে প্রায় প্রতি বছর নানাভাবে দুর্ঘটনায় অনেক লোক ক্ষতিগ্রস্ত হয় এবং ঘরবাড়ি ভেঙ্গে মানুষের প্রাণহানি হয়, ঘরবাড়ি আগুনে পুড়েও যায়। এখানে মাননীয় ত্রাণমন্ত্রী মহোদয় আছেন, ব্লকগুলোতে যে পরিমাণ ত্রাণ সাহায্য পাঠানো দরকার সে রকম পাঠানো হয় না, এগুলো মজুত থাকে না। সাময়িক দুর্ঘটনায় একটা মানুষকে একটা ত্রিপল দেওয়া যায় না, দুটো শাড়ি বা দুটো লুঙ্গি, ধুতিও দেওয়া যায় না। সুতরাং এগুলো যদি মজুত না থাকে—যে কোনও মুহূর্তে যে কোনও দুর্ঘটনা ঘটছে—সুতরাং আপনার মাধ্যমে আমি মাননীয় ত্রাণমন্ত্রী তথা অর্থমন্ত্রীর কাছে অনুরোধ করব যে, ব্লক পিছু একটা নির্দিষ্ট কোটা এই ধরনের ক্ষেত্রে মজুত রাখা হোক। এই আপৎকালীন বিপদের সময়ে মানুষ যেন সেটুকু দিয়ে একটা আশ্রয় পেতে পারবে। এছাড়াও এদের ক্ষতিপূরণের ব্যবস্থা করার জন্যও অনুরোধ করব।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, কাল থেকে রাজ্য সরকার কলকাতা শহরে দূষণ বিরোধী দিবস পালন করতে শুরু করছে। তারা কালকে ধর্মতলার মোড়ে একটা অনুষ্ঠান করে বলেছেন যে, দূষণের বিরুদ্ধে রাজ্য সরকার ব্যবস্থা নেবেন। কিন্তু আমি কলকাতার একজন নাগরিক হিসাবে একথা বলতে চাই যে কলকাতায় পরিবেশ দূষণের জন্য সব চেয়ে বেশি দায়ী হচ্ছে রাজ্য সরকারের রাষ্ট্রীয় পরিবহনের বাসগুলো। তারা যে পরিমাণ কার্বোন মনোক্সাইড কলকাতায় প্রতিদিন ছড়াচ্ছে তাতে কলকাতার মানুষরা দূষণে আক্রান্ত হচ্ছে। এরপর কলকাতা শহরের পরিবেশ দূষণের জন্য দায়ী কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশনের লরিগুলো। তারা

দৈনিক প্রচুর পরিমাণে কালো ধোঁয়া ছেড়ে কলকাতা শহরকে দূষিত করছে। অথচ রাজ্য সরকার এদের ব্যাপারে কোনও ব্যবস্থা গ্রহণ করছে না। স্যার, পরিবেশ দূষণ নিয়ে সব চেয়ে মজার ব্যাপার হচ্ছে বলা হচ্ছে, লেড ফ্রি পেট্রোল সাপ্লাই করা হবে। কিন্তু আমি বিভিন্ন পেট্রোল পাম্পে খোঁজ নিয়ে দেখলাম এখন পর্যন্ত লেড ফ্রি পেট্রোল বিশেষ সাপ্লাই করা হয়নি। কালকে পরিবহনমন্ত্রীর সামনেই বলা হয়েছে—৩২-টা পাম্পে পেট্রোল মজুত রাখা হয়েছে, কিন্তু ৫০০ লিটারও বিক্রি হয়নি। সুতরাং দূষণের বিরুদ্ধে কয়েকটা স্কুলের ছাত্র-ছাত্রীদের নিয়ে রাস্তায় নামাটাই যথেষ্ট নয়। কলকাতা শহরে গাড়ির প্রপার টেস্টিং-এর এখনও পর্যন্ত কোনও ব্যবস্থা হয়নি। প্রতিদিন যে-সমস্ত মানুষরা যান-বাহনে যাতায়াত করেন, বিশেষ করে যারা টু হুইলারে যাতায়াত করেন তারা পরিবেশ দূষণের শিকার হচ্ছেন। আজকে আমাদের এই হাউস থেকে একটা খুব গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত নেওয়া দরকার কলকাতার পরিবেশ দূষণ বন্ধ করার জন্য। সরকারের পক্ষ থেকে কলকাতার কার, ট্রাক ম্যানুফ্যাকচারারদের ওপর বিধি-নিষেধ আরোপ করা হোক যাতে পরিবেশ দূষণ বন্ধ হয়। এটাই আমি হাউসের কাছে নিবেদন করছি।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার,

নন্দনপুর গ্রাম পঞ্চায়েতের দৈর্ঘে ২৫ কিলোমিটার।

নন্দনপুর প্রান্ত দেশে, স্কুল এক হায়ার সেকেন্ডারি,

তাই মাননীয় শিক্ষামন্ত্রীর নজরে আনতে পারি—

কিশোরপুর হ'তে নন্দনপুর, প্রায় ১৬ কিলোমিটার দূর।

৪র্থ শ্রেণী উত্তীর্ণ বালক-বালিক,

কিশোরপুরে ক্রমেই এদের বাড়ছে তালিকা।

দু-এক বালক স্কুলে গেলেও বালিকারা রয় ঘরে ;

সহজে বিয়ে পাশ হয় তারা ছাঁদনাতলা ঘুরে।

জুনিয়র হাই একটি দিন, ছড়াক খুশির খবর—

অর্থে কুলালে শিক্ষামন্ত্রী করুন মঞ্জুর ;

মানব জমিন আবাদে ধন্য হোক কিশোরপুর।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচ মন্ত্রী এবং কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হ'ল—হুগলি জেলায় এ-বারে যে সমস্ত বোরো চাষীরা বোরো চাষ করছে তাদের আগাম কোনও নোটিশ দিয়ে বোরো চাষ করতে বারন করা হয়নি ; বলা হয়নি যে, সেচ দপ্তর তাদের জল দিতে পারবে না। এখন ফসল তোলার সময় হয়েছে, অথচ জলের অভাবে সমস্ত ধান শুকিয়ে যাচ্ছে। ব্যাপকভাবে হুগলি জেলায় বোরো ধান জমিতেই নষ্ট হয়ে যাচ্ছে। আমি

বিষয়টির প্রতি সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে হুগলি জেলার বোরো চাষে জল দেবার ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী তপন হোড়ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি যাতে রাজ্য সরকার এই বিষয়ে হস্তক্ষেপ করেন। বিষয়টি হচ্ছে, দুর্গাপুর শিল্প নগরীর যে প্রধানতম শিল্প কেন্দ্র দুর্গাপুর স্টিল প্ল্যান্ট, এটা ক্রমাগত লোকসানে চলছে। এই ক্রমাগত লোকসানে চলার মূল কারণ হচ্ছে, ভারতীয় রেল দপ্তরের যে বরাদ্দ দেবার কথা—অ্যকসেল, হুইল চাকা তৈরি করার যে বরাদ্দ দেবার কথা তা ডি. এস. পি.-কে দিচ্ছে না। ফলে সেখানে ক্রমাগত লোকসান হচ্ছে। অবস্থা এমন জায়গায় পৌঁছেছে যে, খুব শীঘ্রই রুগ্ন শিল্পের জায়গায় এই দুর্গাপুর স্টিল প্ল্যান্ট চলে যাবে। আমরা সবাই জানি, দুর্গাপুরের এম. এম. সি.-কে বি. আই. এফ. আরে পাঠানো হয়েছে পুনরুজ্জীবিত করার জন্য। কিন্তু দুর্গাপুর স্টিল প্ল্যান্ট পুনরুজ্জীবিত করার ব্যাপারে আমরা এখন পর্যন্ত কোনও ইতিবাচক সাড়া দেখিনি। এমন কি কেন্দ্রীয়মন্ত্রী শ্রী সন্তোষমোহন দেব, তিনি পর্যন্ত অভিযোগ করেছেন রেল দপ্তর বরাত দিচ্ছে না বলে দুর্গাপুর স্টিল প্ল্যান্ট উঠে যাবার যোগাড় হয়েছে। শিল্প নগরীর প্রধানতম শিল্প কেন্দ্র দুর্গাপুর স্টিল প্ল্যান্ট উঠে যাবার যোগাড় হয়েছে। শিল্প নগরীর প্রধানতম শিল্প কেন্দ্র দুর্গাপুর স্টিল প্ল্যান্টে হাজার হাজার শ্রমিক কাজ করেন। লক্ষ লক্ষ মানুষের জীবিকা এর উপর নির্ভর করে। তাই আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যাতে দুর্গাপুর স্টিল প্ল্যান্ট প্রয়োজনীয় রেলের বরাত পান এবং বিদেশ থেকে বরাত পান, যাতে দুর্গাপুর স্টিল প্ল্যান্টকে পুনরুজ্জীবিত করা যায় তারজন্য সর্বাত্মক ব্যবস্থা নেবার অনুরোধ করছি।

**শ্রীমতী মিনতি ঘোষঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা জানি, বামফ্রন্ট সরকার ক্ষমতার বিকেন্দ্রীকরণের নীতিকে সামনে রেখে শিক্ষার বিকেন্দ্রীকরণ ঘটিয়েছেন, শিক্ষার প্রসার ঘটিয়েছেন। উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় যখন আজকে একটা স্বয়ংসম্পূর্ণ বিশ্ববিদ্যালয়ের রূপ পেতে চলেছে, সেখানে যখন একটা সুস্থ পরিবেশের মধ্যে দিয়ে বিভিন্ন বিষয়ে শিক্ষা ব্যবস্থা চালু রয়েছে, এই অবস্থায় আমরা দেখতে পাচ্ছি, সেই শিক্ষার অঙ্গনকে কলুষিত করার জন্য, শিক্ষার পরিবেশকে ধ্বংস করার জন্য ছাত্র পরিষদের নামধারী কতিপয় গুন্ডা—ডি. এস. ও. এবং অন্যান্য প্রতিক্রিয়াশীল ছাত্র সংগঠন এবং তাদের সঙ্গে কিছু অধ্যাপক, সমাজে যারা প্রতিক্রিয়াশীল অংশ তারা যুক্ত হয়ে উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে শিক্ষার পরিবেশকে ধ্বংস করবার জন্য চক্রান্তে লিপ্ত হয়েছে। গত ৩১ তারিখে ছাত্র ইউনিয়নের নির্বাচনকে কেন্দ্র করে সেই অশুভ শক্তি বিশ্ববিদ্যালয়ে একটা ভয়ঙ্কর পরিস্থিতির সৃষ্টি করেছিলেন। তারা উপাচার্যের বাড়িতে আক্রমণ করেছেন এবং ভাঙচুর করেছেন। অশ্রাব্য ভাষায়, কুৎসিত ভাষায় গালি-গালাজ করেছেন। বাড়িতে তার স্ত্রীকেও লাঞ্ছিত করেছেন। এইভাবে শিক্ষার পরিবেশকে ধ্বংস করেছেন ঐ সমস্ত দুষ্কৃতকারিরা। আমি আপনার কাছে বলতে চাই, এই অশুভ শক্তির কার্যকলাপ শুধু উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে সীমাবদ্ধ নেই,

বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়েও একই ঘটনা ঘটেছে নির্বাচনকে কেন্দ্র করে। এছাড়া বিভিন্ন কলেজে, বিভিন্ন স্কুলে এই অশুভ শক্তি আজকে শিক্ষা ব্যবস্থাকে বাঞ্চাল করে দিয়ে ১৯৭২ সালের শিক্ষা ব্যবস্থা ফিরিয়ে আনতে চাইছে। যারা ১৯৭২ সালে নকল করার মধ্যে দিয়ে পরীক্ষা ব্যবস্থা তুলে দিয়েছিল, অধ্যাপক এবং শিক্ষকদের খুন করেছিল, শিক্ষার মর্যাদাকে কলুষিত করেছিল, সেই পরিবেশ আবার ফিরিয়ে আনার যে চক্রান্ত করছে, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, ঐ সমস্ত দোষী ব্যক্তিদের কঠোরতম শাস্তির ব্যবস্থা করা হোক এবং মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর কাছে আবেদন করছি, নর্থবেঙ্গল বিশ্ববিদ্যালয়ে শিক্ষার পরিবেশ ফিরিয়ে আনার ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তার হস্তক্ষেপ দাবি করছি। র‍্যাশন কার্ড আমাদের রাজ্যে বিধিবদ্ধ এলাকায় ১ কোটি ১৬ লক্ষ—সরকারি তথ্য—অনুযায়ী বলছি মডিফায়েড র‍্যাশনিং এরিয়ায় ৫ কোটি ৭ লক্ষ মোট ৬ কোটি ৭৩ লক্ষ আমাদের রাজ্যে এখন চালু আছে। ১৯৯১ সালের লোকসংখ্যা অনুযায়ী আমাদের প্রয়োজন ৭ কোটি ৪০ লক্ষ, মডিফায়েড র‍্যাশনিং এরিয়ায় ৭০ লক্ষরও বেশি এখন পর্যন্ত র‍্যাশন কার্ড দরকার, বিশেষ করে মেদিনীপুরে সরকারি তথ্য অনুযায়ী ৩০ লক্ষ র‍্যাশন কার্ড শর্টফল আছে। এখন প্রত্যেকটি ক্ষেত্রে র‍্যাশন কার্ড দরকার। এমপ্লয়মেন্টের জন্য র‍্যাশন কার্ড, একটা চাকরি পেতে গেলে র‍্যাশন কার্ড দরকার, যে ছবি তোলা হচ্ছে তার জন্য, প্রতিটি ক্ষেত্রে র‍্যাশন কার্ড দরকার হচ্ছে। তাই মাননীয় খাদ্যমন্ত্রীর কাছে আবেদন করব যে অবিলম্বে যে শর্টফলটা আছে সেই শর্টফল র‍্যাশন কার্ড ছাপিয়ে প্রত্যেকটি এলাকায় বিলি করা হোক।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** [* * * *]

(গোলমাল)

[* * * *]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** না, না, এসব কিছু বলবেন না। আপনার জেটির উপর মেনশন করার কথা ছিল সেটা বলুন। আগের সব বাদ যাবে। আপনি জেটির উপর বলবেন, যদি তা না বলেন তাহলে আপনাকে বলতে দোব না।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** আপনি অনুমতি দিয়েছেন, ওনারা ডিসটার্ব করছেন। আমাদের এলাকা বিচ্ছিন্ন এলাকা, ওখানে যে জেটিগুলি ছিল এই সাইক্লোনিক স্টর্মে কিছু দিনের মধ্যে তা ক্ষতিগ্রস্থ হয়েছে এবং তার জন্য ওখানকার মানুষদের জীবন সংশয় অবস্থা হয়েছে। জেটিটা রিপেয়ার করা দরকার। মাননীয় পরিবহন এবং ইরিগেশন বিভাগের মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্যণ করছি এই কারণে সারা সাগর এলাকার ১ লক্ষ ৫০ হাজার মানুষ ঐ জেটির উপর নির্ভরশীল, তাদের খুবই অসুবিধা হচ্ছে এবং অতি সত্ত্বর ওটা রিপেয়ার করা দরকার।

Note : [* Expunged as ordered by the Chair.]

[1-00 — 2-00 p.m.] (including adjournment)

**শ্রী ইউনুস সরকার :** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে ক্রীড়া মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বহরমপুর স্টেডিয়াম আট-দশ বছর আগে শুরু হয়েছে, কিন্তু এই স্টেডিয়ামের কাজ এখনও শেষ হয়নি। এই স্টেডিয়ামের জমি যে ভাবে পড়ে আছে, এর এস্টিমেটেড কস্ট যেভাবে বাড়ছে, আগামী দিনে এর কাজ শেষ করতে বেশি টাকার প্রয়োজন হবে। আমাদের জেলার সদস্যরা এনিয়ে চিন্তা-ভাবনা করছেন। আমি আপনার মাধ্যমে বলতে চাই, যে পরিকল্পনা নেওয়া হয়েছে, যে কাজ শুরু হয়েছে—আর্থিক সমস্যা সরকারের আছে—এর কাজ সম্পূর্ণ না হয়ে হাফ-ডান হয়ে পড়ে আছে, এটা আমাদের জেলার মানুষ ভাবতে পারছেন না। এই স্টেডিয়ামের কাজ দ্রুত শেষ করে খেলার জন্য উন্মুক্ত করে দেওয়া দরকার।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকে একটা সমস্যা খুব উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছে মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক প্রশ্ন ফাঁসের বিষয়কে কেন্দ্র করে। এই হাউস থেকে একটা সর্বদলীয় হাউস কমিটি তৈরি করে কেন প্রশ্ন ফাঁস হচ্ছে তা দেখবার দায়িত্ব এই কমিটির উপর দেওয়া হোক। প্রশ্ন ফাঁসের ব্যাপার আমরা একটা মুলতুবি প্রস্তাব এনেছিলাম, কিন্তু হাউসের রুলসের প্যাঁচে ফেলে দেওয়ায় মুলতুবি প্রস্তাব আনা যায়নি। এটা আরও উদ্বেগের বিষয় হল সাংবাদিকদের বিরুদ্ধে এফ. আই. আর. করা হচ্ছে। এটা ঘৃণ্য এবং নিন্দনীয় কাজ। এফ. আই. আর. এর ফলে সাংবাদিকদের কাজ করতে অসুবিধা হচ্ছে। তাদের লালবাজারে ডেকে জিজ্ঞাসাবাদ করা হচ্ছে। এ ব্যাপারে সরকারের পক্ষ থেকে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। প্রশ্ন ফাঁসের যথার্থ ভিত্তি কি, সেটা জানার জন্য হাউস কমিটি করতে হবে।

(গোলমাল)

**শ্রী মৃণালকান্তি রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। রামনগর বিধানসভা কেন্দ্রের বিদ্যুৎ পরিস্থিতি একটু খারাপ অবস্থা আছে। প্রত্যেকদিন দুই থেকে চার বার এক ঘন্টা করে লোডশেডিং হচ্ছে এবং দশ থেকে কুড়ি বার লাইন ট্রিপ করে যাচ্ছে। এখানে ১৩২ কে. ভি. লাইন করা দরকার এবং ৬টি কল সেন্টার করা দরকার। পুরনো লাইনগুলিকে বিদ্যুৎ পরিবাহির উপযুক্তভাবে তৈরি করা দরকার। এখানে বিদ্যুৎ দপ্তরের কর্মচারিরা পরিশ্রম করছেন কিন্তু বর্তমানে যে কাঠামো রয়েছে তাতে ভাল ফল পাওয়া যাচ্ছে না। শঙ্করপুরের বিদ্যুৎ লাইন এর সঙ্গে যুক্ত হয়েছে।

(এই সময় ডেপুটি স্পিকার মহাশয় পরবর্তী বক্তার নাম কল করায় মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়)

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল, প্রশ্নপত্র ফাঁসের বিষয়ে সরকার পালিয়ে বেড়াচ্ছেন। স্যার.....

(At this stage the House was adjourned till 2.00 p.m.)

[2-00 — 2-10 p.m.]

(After Adjounment)

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of the Health and Family Welfare Department will make a statement.

**Shri Prasanta Kumar Sur :** Hon'ble Speaker Sir, it is necessary to inform the Honourable Members of the Assembly about the sad deaths of three infante which took place at Nadia on 4th April '95. Much misinformation is being circulated about the matter, and rumours and speculation have fueled highly controversial public posturing. It is imperative that the bare facts, as established, as well as steps being taken to identify causes, be made known to people's representatives.

Debagram Subsidiary Health Centre held its usual immunization programme on Monday, 3rd April, '95. 49 babies were given various vaccines, and vitamins, viz., Measles, BCG, DPT, Polio drops and vitamin-A drop.

On 4th April at about 8 a.m. information reached the District Magistrate's Office that several infants had died as a consequence. Even before the Additional Sub-Divisional Officer reached the Health Centre an enraged crowd was engaged in setting fire to the Health Centre and ransacking the quarters of the Medical Officer. The violent mob was however dispersed by 2 rounds of firing in the air, without injury to anyone. By then most of the records and stores of the centre including Deep Freeze and I.L.R. were reduced to ashes. Personal belonging of the Medical Officer and cash of about Rs. 30,000/- were also looted from his quarter. The jeep of the Additional Sub-Divisional Officer was also set to fire. Functioning of the S.H.C. will be possible only after major repairing of the building and supplying of total contingent of accessories and medicines necessary to start the Health Centre anew.

Shortly thereafter the M.L.A. of the area Md. Abdus Salam Munshi, who is also the President of the Nadia District Congress Committee met the District Magistrate, who had arrived in the B.D.O.'s Office and gave him a written statement that already eight children succumbed to death, other forty children are not out of danger. In the prevailing situation the District Magistrate gave credence to the statement of the M.L.A. and being not in a position to verify the facts at that very moment informed the Government that eight children died following

vaccination. On the basis of that primary report of the District Magistrate the Government also came out with the statement that 8 (eight) children died. Even on 5th April 1995 when Smt. Chhaya Bera, Minister of State, went to Debagram, representatives of B.J.P., Cong.-I, CPI (ML) submitted written memorandum to her claiming that 11 (eleven) children died after taking vaccines. Local M.L.A. of Debagram was also present when Minister of State received the deputation. Submission and spreading of this type of misinformation created widespread panic among the parents whose children had taken vaccines. The parents were so panic stricken that children from different parts of the district and who had taken vaccines even one month back were also taken to hospital for checking. During the period from 4th April 1995 to 8th April 1995 78 children from different parts of the district including Debagram were admitted in Saktinagar hospital.

The First Report sent to State Headquarter duly incorporated these details.

Once the Law and Order situation was contained it was possible to embark on a fact finding exercise. Detailed enquiry established that three babies had died. viz. Bandana Das, Mintu Sk., and Soma Biswas. However, a large number of immunized babies had been brought to hospital by panic-stricken parents among whom news of deaths had spread rapidly. These babies were gradually discharged. Apart from the three dead babies the condition of Salma Sultana had been found to be serious before she eventually recovered. It was also found that on that day, i.e. 3rd April, a total of 7 babies had been administered the measles vaccine at Debagram Health Centre. It is to be noted that 2 babies of these 7, did not exhibit adverse reactions, 2 did, 1 severely, but both recovered and 3 died. The sequence of their vaccination does not conform to any pattern which can be used to establish a cause.

The last rites of Bandana Das were performed before post mortem could ordered, but post mortem was conducted on the other two babies. their viscera sent for forensic examination.

Among the immediate steps taken to ensure that no leakage point scope was left for further mishap was the sealing of the vaccine batches which could be involve. Samples of the same were seized and sent to the Central Laboratory at Kasauli, Himachal Pradesh which is equipped to carry out all the elaborate tests required.

An expert Team under the leadership of Dr. A.K. Hati, the eminent Director of the School or Tropical Medicine was sent to Nadia to

ascertain the nature of the deaths, whether vaccine related or not, what kind of measures were required to be taken, if there were any indications of the phenomenon having the potential to spread, and the broad outlines for further medical investigation of the prognosis of such toxic reaction.

The Hati Committee on return from the District made some preliminary observations.

(a) The three deaths were related to administeration of measles vaccine and not polio as per initial reports received. For pinpointing of the causes, Laboratory Testing of the actual vial was required. Most unfortunately, the vial had been destroyed in the fire along with related records.

(b) The degree of error in the vaccine or its administration could not be established without testing of the syringe, the items of equipments used, etc. these had been destroyed by arson.

(c) The cause of death was toxic shock syndrom, indicating a multiplicity of possibilities which would be subject to further study of the viscera and the vaccine. All possibilities are required to be listed for consideration. The Hati Committee is expected to provide their deliberations on the range of theoritical possibilities for matching against the details which come to light. The sequence of events may or may not be established by administrative enquiry, in the absence of records. Such enquiry is in progress and quasi-Judicial formalities, as required, are being maintained.

(d) A review to be made of all procedures and instructions in the light of guidelines issued from time to time.

It may be seen that there are short term and long term steps involved. The vaccine report is to be awaited as well as the viscera report. Review of the entire drill will be made irrespective of the cause which is yet to be identified. Government of India and UNICEF have been requested to provide information on similar deaths which have occurred elsewhere. Simultaneously the destruction of evidence and other unlawful action will be probed as per law.

The most urgent point requiring the greatest effort on the part of the entire health machinery with co-operation of all elected representatives is to ensure that the immunization programme continues. While the highest degrees of concern is felt at the tragic death of three infants it should not trigger off any misconception about the utility of the

programme thereby jeopardizing the lives of lakhs of infants. 12 to 15 lakh infants are immunized each year in our state. We have been able to reduce the infant mortality rate from 70 in 1991 to 58 in 1994, reaching the All India goal of 60 well before the year 2,000 set for the country as a whole. The three deaths have caused severe anguish but over-hasty action will put to risk lakhs of unborn babies ; rather fully deliberated attention must be given to ensure that every effort has been taken to identify the causes for the deaths and remedial and administrative action, as necessary, taken, Government is committed to this course of action.

The Cooperation of all sections is vital so that a national programme aimed at decreasing infant mortality does not get detailed because of unfounded fears about the vaccination programme, or exaggeration of a tragic incident, which has to be seen in the perspective of the larger welfare of the people.

## ANNEXE A

NADIA DISTRICT CONGRESS COMMITTEE
KRISHNAGAR : NADIA

Abdus Salam Munshi, MLA
President

Residence :
Village— Mirjapur
P.O. Paglachandi
Dist. Nadia
Phone No. Debogram 232
S.T.D. : 034774

To
The District Magistrate, Nadia.

Sir

Due to use of faulty of fake polio vaccine to children of Kaligunj area on. 3.4.95, already eight children succumbed to death till 4. 4. 95 2 P.M. Other forty children are not out of danger witnessing this unprecedented tragedy the anguish of people knew no bounds. But not administering sympathy & compassion the police opened fire. We do deplore this. So through you we put this demand to Government on following :

1) Punishment of the guilty who administered this polio vaccine and with whose connivance these vaccines are pushed.
2) Punishment of the pusher of this vacccine.
3) Judicial enquiry into this matter & police firing.
4) Rs. 1 lac compensation to the family of the deceased.

5) Rs. 50,000/- compensation to the affected child.

6) Instituting no punitive measure against angushed people.

7) Instituting enquiry into police firing.

8) Conversion of Debagram Subsidiary Health Centre to fullfledged rural hospital.

9) Punishment for any delay and negligence regarding treatment of the affected children causing death etc.

10) Resignation of State Health Minister on moral ground.

Kindly acknowledged.
With regards,

1) Sd/- Abdus Salam Munshi, M.L.A.
President

Dated : 4. 4. 95
Debagram

2) Sd/- Gouri Sankar Dutta
General Secretary.

[2-10 — 2-20 p.m.]

**শ্রী কমলকান্তি গুহ :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আজকে মেনশন আওয়ারে কিছু বলবার জন্য অনুমতি পেয়েছিলাম। আমি এই কথাটি বলবার জন্য উত্তরবঙ্গ থেকে আজকে এখানে ছুটে এসেছি। উত্তরবঙ্গের আড়াই কোটি মানুষ বঞ্চিত হতে চলেছে। আজকে শিল্পায়নের কথা বলা হচ্ছে, নগরায়নের কথা বলা হচ্ছে। কিন্তু উত্তরবঙ্গের রাষ্ট্রীয় পরিবহনের পার্চেজিং সেকশনকে, ২রা মে হেড কোয়ার্টার কুচবিহার থেকে স্থানান্তরিত করে কলকাতায় আনা হচ্ছে। এই যে অবিচার, এই যে বৈষম্য, আমি এর তীব্র প্রতিবাদ করছি। আমি আশা করি, রাজ্য সরকার তার সিদ্ধান্ত বাতিল করবেন এবং উত্তরবঙ্গের যে সমস্ত প্রতিনিধি আছেন, তারা এখানে দাঁড়িয়ে এর প্রতিবাদ করবেন। এতবড় অবিচার কখনও মেনে নেওয়া যেতে পারে না। গত ১৫ই মার্চ একটি মিটিং ডাকা হয়, এজেন্ডার মধ্যে ছিল না, বিবিধের মধ্যে ছিল, এতবড় একটা সিদ্ধান্ত, উত্তবঙ্গের রাষ্ট্রীয় পরিবহনের পার্চেজিং সেকশনকে এখানে নিয়ে আসা হবে। উত্তরবঙ্গে পার্চেজিং সেকশন এর ফলে সেখানকার ছোটবড় দোকানদার এবং ব্যবসায়ীরা কিছু কিছু অর্ডার পেত এবং রাষ্ট্রীয় পরিবহনে তারা মালপত্র সরবরাহ করত। এখানে কলকাতাকে নিয়ে নগরসভ্যতার আলোকে আলোকিত আমাদের মুখ্যমন্ত্রী যখন মেগাসিটির কথা বলেন, কলকাতায় শিল্পায়নের কথা বলেন, তখন উত্তরবঙ্গের মানুষকে মাঝে মাঝে ভরসা দেন উত্তরবঙ্গের উন্নয়ন করা হবে। অথচ দেখা যাচ্ছে, সেখানকার মানুষ বঞ্চিত হচ্ছে। সেখানে আজকে যা আছে, তাকে তুলে আনার চেষ্টা করা হচ্ছে, নতুন কিছু হচ্ছে না।

এই ব্যাপারে সেখানে আন্দোলন উঠেছে এবং সেখানে রক্তপাত হবে এইকথা আমি বলে দিতে পারি। সাধারণ মানুষ নিজের রক্ত দিয়ে সেটা ঠেকাবে। কাজেই তারজন্য আগে থেকেই সরকারকে এই ব্যাপারে নতুন করে বিবেচনা করবার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

জন্য সরকারি অনুমোদন দিয়েছি। আমাদের জেলে যে সমস্ত নিরপরাধ মহিলা বন্দি আছে এবং তাদের মধ্যে যারা মানসিক রোগগ্রস্ত আছে তাদেরকে সরিয়ে বিভিন্ন জায়গায় দেবার চেষ্টা করছি। আপনারা জানেন যে এই ব্যাপারে পুরুলিয়ার একটা হাসপাতাল আমরা তৈরি করেছি এবং সেটা স্বাস্থ্য দপ্তরকে দিয়ে দেওয়া হয়েছে। তারা অবিলম্বে এটা চালু করবেন। এ ছাড়া জেলের মধ্যে যে সমস্ত ছোট ছোট ছেলে-মেয়ে থাকে তাদের জন্য আমরা ভাবনা চিন্তা করেছি। তাদের নিয়ে আমরা জেলের মধ্যে সুসংহত শিশু বিকাশ প্রকল্প চালু করেছি। জেলের মধ্যে যে সমস্ত ছেলে-মেয়ে আছে তাদের প্রাইমারি শিক্ষার মধ্যে দিয়ে তাদের মানসিকতা গঠন করবার চেষ্টা করেছি। সুব্রতবাবুকে আমি একটা কথা জিজ্ঞাসা করতে চাই। আপনারা তো দীর্ঘ দিন রাজত্ব চালিয়েছেন, আপনারা কেউ ভাবেননি যে বন্দিদের গরমে কষ্ট হয়, তাদের পাখা দেবার দরকার ছিল। আমরা সেই কাজকে বাস্তবায়িত করেছি। আপনারা সেটা করতে পারেননি। এ ছাড়া আজকে জেলে টি. ভি. দেবার চেষ্টা করা হয়েছে। তাদের রিক্রিয়েশন রুমের ব্যবস্থা করা হয়েছে। আজকে যারা জেলে বন্দি হয়ে রয়েছে সেই সমস্ত বন্দিদের মানসিক পরিবর্তন ঘটাবার ব্যবস্থা নেওয়া হয়েছে। তারা আজকে আইনের চোখে বন্দি, তাদের শাস্তি দেওয়া হয়েছে। কিন্তু তাদের ভেতর মানবিক দিক আছে, তাদের ভেতরে প্রতিভা আছে। আমরা সেই প্রতিভাগুলিকে কাজে লাগাতে চাই। আমরা সেই বন্দিদের লেখা পত্রিকা মাননীয় সদস্যদের কাছে দিয়েছি। আজকে সুব্রতবাবু কি বলবেন এটা ভাল কাজ করা হয়েছে নাকি ভাল কাজ করা হয়নি? আজকে জেলের মধ্যে একটা স্কুল করা হয়েছে। সেই স্কুলে বন্দিরা পড়াশোনা করছে। আমি জেলের উন্নতির কথা বলি। যাবজ্জীবন সাজা প্রাপ্ত বন্দি জগন্নাথ চৌধুরি এবং গুরুপ্রসাদ মিশ্র মাধ্যমিক পরীক্ষায় দ্বিতীয় বিভাগে উত্তীর্ণ হয়েছে। যাবজ্জীবন সাজাপ্রাপ্ত বন্দি সন্তোষ মন্ডল কলকাতা বিশ্ববিদ্যালয়ে বি. এ. পরীক্ষায় দ্বিতীয় বিভাগে উচ্চ মাধ্যমিক পরীক্ষায় উত্তীর্ণ হয়েছে।

পড়াশোনার দিকে থেকে আজকে যাতে সেখানে উন্নতি করতে পারে, তার জন্য সেখানে প্রচেষ্টা নেওয়া হয়েছে। সাংস্কৃতিক দিক থেকে—আজকে জেলের মধ্যে একটা সংস্কৃতিক পরিমন্ডল গড়ে তোলার চেষ্টা করা হচ্ছে। জেলের মধ্যে যেসব বন্দিরা আছেন, তাদের নিয়ে সেখানে পয়লা বৈশাখ করেছি। দ্বিতীয় দিন আলিপুর সেন্ট্রাল জেলে আমরা একই জিনিস করেছি। সুব্রতবাবু বলছেন আধুনিকীকরণের কথা—আমি জানি না উনি সবটা দেখেছেন কিনা।. কারণ, দীর্ঘদিন ধরে তারা ছিলেন, তখন তারা জল প্রকল্প নেননি, গ্রহণ করেননি, কষ্টের মধ্যে বন্দিদের থাকতে হত। আজকে সেখানে জল প্রকল্প গ্রহণ করা হয়েছে। আমরা যে সমস্ত জায়গাতে ইতিমধ্যে এই প্রকল্প গ্রহণ করেছি তা হ'ল—সিউড়ি ডিস্ট্রিক্ট জেল, কুচবিহার ডিস্ট্রিক্ট জেল, দীনহাটা সাব জেল, আলিপুর জেল, প্রেসিডেন্সি জেল, বর্ধমান জেল, জলপাইগুড়ি জেল, হাওড়া জেল, শিলিগুড়ি স্পেশ্যাল জেল, দার্জিলিং জেল, কার্সিয়াং জেল, দমদম জেল, কন্টাই স্পেশাল জেল, মেদিনীপুর, বাঁকুড়া, হুগলি, জঙ্গিপুর সাব জেল, ইত্যাদি।

আজকে মহিলাদের কথা যেটা বলছেন—এ কথা অস্বীকার করা যাবে না এখনও পর্যন্ত মহিলাদের অনেক কষ্ট করে থাকতে হয়। কারণ, ঘর যা আছে সেই ঘর অত্যন্ত ছোট। সেই সম্বন্ধে আমরা চিন্তা-ভাবনা করছি এবং ২১টি জায়গাতে মহিলাদের জন্য ২১টি ফিমেল অ্যানেক্সি তৈরি করেছি। ইতিমধ্যে বহু জায়গাতে সেইগুলি চালু করা হয়েছে এবং পুরুলিয়াতে

একটা আলাদা জেল তৈরি করা হয়েছে মহিলাদের জন্য, যা অবিলম্বে চালু করা হবে। বোলপুর এবং দুর্গাপুরে অবিলম্বে চালু করতে চাই। আগে জেলের মধ্যে স্যানিটেশন ল্যাটরিনের ব্যবস্থা ছিল না, এখন তার ব্যবস্থা করা হয়েছে। আজকে অফসেট মেশিন বসানো হয়েছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** সেখানে প্রেস কনফারেন্স হয়েছে।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** আমি দায়িত্ব নিয়ে বলছি, প্রেস কনফারেন্স হয়নি।

(নয়েজ)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** দমদমের জমি দখল হয়েছে।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** দমদমের জমি কবে দখল হয়েছে জানেন? বরং আমরা জেল ঘেরার ব্যবস্থা করেছি। রায়গঞ্জে ইন্দিরা কলোনি কবে হয়েছে? আপনাদের আমলে হয়েছে, আমরা ঘেরা দেওয়ার ব্যবস্থা করেছি। সত্যি কথা স্বীকার করার চেষ্টা করুন। সেই কারণেই আজকে আমরা জেলে অফসেট মেশিন বসানোর যে কাজ, তাতে হাত দিয়েছি।

সেই অফসেট মেশিন বসালে তার মধ্যে দিয়ে নিশ্চয়ই আরও কিছু সুবিধা হবে। আজকে আমরা জেলে যারা বন্দি আছেন তারা যাতে হাতের কাজ শিখতে পারেন, তা শেখাচ্ছি। তাদের দিয়ে আমরা ফোল্ডিং ছাতা তৈরি করছি। ইলেক্ট্রনিকসের বিভিন্ন ধরনের কাজে আমরা হাত দিয়েছি। সেখানে তাদের দিয়ে লাইট তৈরি করাচ্ছি। জেলের মধ্যে এই ধরনের কাজ অন্য কোথাও হয়েছে বলে আমার জানা নেই। জেলের মধ্যে কম্পিউটার তৈরি করছেন তারা। সেগুলো তৈরি করবার কাজে আমরা হাত দিয়েছি। এই সমস্ত বিভিন্ন প্রকল্প নিয়ে এগোবার চেষ্টা আমরা করছি। আমরা বন্দিদের দিয়ে ছবি আঁকাবার কাজ করাচ্ছি। তাদের আঁকা ছবিগুলো নিয়ে আমরা বিভিন্ন জায়গায় প্রদর্শনী করি এবং সেগুলো বিক্রয় করে যে অর্থ পাওয়া যায় তা বন্দিদের নামে জমা থাকে, পরে ফিরে গিয়ে সেই অর্থে ভবিষ্যতে নিজেরা স্বনির্ভরতার কাজে যাতে লাগাতে পারে। জেলের মধ্যে বাইরে থেকে খাবারের কথা এখানে যা বলেছেন, আমি সেই কথা অস্বীকার করছি। বন্দিদের খাবারের মানকে উন্নত করবার জন্য আমরা যে প্রচেষ্টা গ্রহণ করেছি তা হচ্ছে, বন্দিদের মধ্যে থেকে আমরা ঠিক করব তাদের মধ্যে কে রান্নার কাজ জানেন, তাদের আমরা ভাল রান্নার কাজ শেখাতে চাই। সেগুলো শিখে যাতে আগামী দিনে স্বনির্ভর হয়ে উঠতে পারেন, আমরা সেদিকে জোর দিচ্ছি। আমি এটাই বলব, আজকে জেল যদি অমানবিক হত, তাহলে সেখানে যারা বন্দি আছেন তাদের মধ্যে কবিতা ফুটে উঠত না, তাদের হাত দিয়ে আঁকার কাজ বেরত না। জেলের মধ্যে একটা সাংস্কৃতিক পরিমন্ডল গড়ে উঠত না। বিভিন্ন ভাবে যে প্রচেষ্টা আমরা বামফ্রন্ট সরকার শুরু করেছি, তাকে আগামী দিনে আরও সুন্দরভাবে গড়ে তুলতে চাই। মাননীয় সদস্যরা আশা করি, তাতে নিশ্চয়ই সহযোগিতা করবেন। এখানে যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এসেছে, সেগুলোর বিরোধিতা করে আমি আমার বাজটে বরাদ্দের প্রতি সমর্থনের আবেদন জানিয়ে বক্তব্য শেষ করছি।

The Motion of Shri Saugata Roy (Cut motion No. 1) that the amount of the Demand be reduced to Re. 1/- was then put and lost.

[18th April, 1995]

The Motions of Shri Prabir Banerjee (Cut motion No. 2), Shri Abdul Mannan (Cut motion No. 3-6) and Shri Deba Prasad Sarkar (Cut motion No. 7) that the amount of the Demand be reduced by Rs. 100/- were than put and lost.

The Motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March, 1995 that a sum of Rs. 30,19,92,000 be granted for expenditure under Demand No. 22 Major Head : "2056—Jails (this is inclusive of a total sum of Rs. 10,06,80,000 already voted on account)—was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** Now discussion on Demand No. 26, 37 and 90.

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯৫-৯৬ সালে ২৬ নং দাবির অধীনে মুখ্যখাত "২০৭০—অন্যান্য প্রশাসনিক কৃত্যক (অগ্নি প্রতিরোধ ও নিয়ন্ত্রণ)" বাবদ ব্যয় নির্বাহের খরচ ৩৮,০৪,৪৫,০০০ টাকা (আটত্রিশ কেটি চার লক্ষ পঁয়তাল্লিশ হাজার) অনুমোদন করা হোক। এই অঙ্কের মধ্যে ১২,৭০,০০,০০০ টাকা (বারো কোটি সত্তর লক্ষ) ইতিমধ্যে অনুমোদনের জন্য উত্থাপিত হয়েছে। পৌর-বিষয়ক বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রণাধীন পশ্চিমবঙ্গ অগ্নি নির্বাপণ কৃত্যকের নিয়মিত ও অসামরিক প্রতিরক্ষা উভয় শাখার ব্যয় নির্বাহের জন্য এই টাকা ধার্য করা হয়েছে। এই হিসাবের মধ্যে নতুন দমকল কেন্দ্র স্থাপনের জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দের দাবি অন্তর্ভুক্ত করা হয়নি। এতদ্‌সংক্রান্ত মূলধনী ব্যয় ২৫ নং দাবির অধীন "৪০৫৯—পূর্তখাতে মূলধনী ব্যয় (অগ্নি প্রতিরোধ ও নিয়ন্ত্রণ)"-এর অন্তর্ভুক্ত হবে এবং পূর্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী তা উত্থাপন করবেন।

২। বর্তমানে সারা রাজ্যে ৮২টি অগ্নি-নির্বাপণ কেন্দ্র আছে। এর মধ্যে ৪৬টি নিয়মিত শাখার অধীন আর বাকি ৩৬টি রয়েছে পশ্চিমবঙ্গ অগ্নি-নির্বাপণ কৃত্যকের অসামরিক প্রতিরক্ষা শাখার অধীনে। যে অগ্নি-নির্বাপন কেন্দ্রগুলি বর্তমানে ভাড়া বাড়িতে অবস্থিত সেগুলি আমরা পর্যায়ক্রমে স্থায়ী সরকারি ভবনে স্থাপন করার কর্মসূচি গ্রহণ করেছি। বালুরঘাট, লালবাজার, বহরমপুর, আলিহ্নগর, জলপাইগুড়ি এবং আলিপুরদুয়ার অগ্নি-নির্বাপণ কেন্দ্রগুলির জন্য স্থায়ী ভবন নির্মাণের কাজ সমাপ্ত হয়েছে এবং উক্ত কেন্দ্রগুলি ভাড়াবাড়ি থেকে নবনির্মিত নিজস্ব বাড়িতে ইতিমধ্যে স্থানান্তরিত করা হয়েছে। বর্ধমান জেলার কাটোয়াতে নবনির্মিত নিজস্ব বাড়িতে একটি নতুন অগ্নি-নির্বাপণ কেন্দ্র ইতিমধ্যে স্থাপিত হয়েছে। ক্যানাল ওয়েস্ট রোড অগ্নি-নির্বাপণ কেন্দ্রের নিজস্ব ভবন নির্মাণ প্রায় সমাপ্তির পথে এবং আশা করা যায় কেন্দ্রটি উক্ত ভবনে শীঘ্রই স্থানান্তরিত করা যাবে। বর্তমানে চালু বর্ধমান, উত্তর ব্যারাকপুর এবং শিলিগুড়ি অগ্নি-নির্বাপণ কেন্দ্র তিনটির নিজস্ব স্থায়ী ভবন নির্মাণের প্রশাসনিক অনুমোদন দেওয়া হয়েছে এবং আশা করা যায় নির্মাণকার্য শীঘ্রই শুরু করা যাবে। বৈষ্ণবঘাটা-পাটুলি,

মেদিনীপুর, ধুপগুড়ি এবং তুফানগঞ্জে নতুন অগ্নি-নির্বাপণ কেন্দ্র স্থাপনের জন্য প্রয়োজনীয় গৃহ নির্মাণের কাজ এগিয়ে চলেছে এবং আশা করা যায় শীঘ্রই কেন্দ্রগুলি চালু করা সম্ভব হবে। কালিম্পং এবং কার্সিয়াং অগ্নি-নির্বাপণ কেন্দ্রের স্থায়ী ভবন কেন্দ্রের সহায়তায় একটি নতুন অগ্নি-নির্বাপণ কেন্দ্র স্থাপন করা হবে। এর ফলে দার্জিলিং পার্বত্য অঞ্চলের অগ্নিকান্ড-প্রবণ এলাকাগুলির জন্য দমকল পরিষেবার সুষ্ঠু ব্যবস্থা করা যাবে।

২.১। নতুন অগ্নি-নির্বাপণ কেন্দ্র স্থাপনের বিষয়টি পরিকল্পনা খাতে অন্তর্ভুক্ত করা হয়েছে। বারুইপুর, সল্টলেকসিটি, রঘুনাথপুর এবং কালনায় নতুন অগ্নি-নির্বাপণ কেন্দ্র স্থাপনের জন্য এবং বর্ধমান, উত্তর ব্যারাকপুর ও শিলিগুড়ি অগ্নি-নির্বাপণ কেন্দ্রের স্থায়ী ভবন নির্মাণের জন্য বর্তমান বাজেটে মূলধনীখাতে প্রয়োজনীয় আর্থিক সংস্থান রাখবার জন্য প্রচেষ্টা চালানো হয়েছে। বেহালা প্রশিক্ষণকেন্দ্র নির্মাণের বিষয়টি পরিকল্পনার অন্তর্ভুক্ত করা হয়েছে এবং নির্মাণ কার্যের অগ্রগতিও উল্লেখযোগ্য। এই ভবনগুলিতে কর্মী আবাসন, ডরমিটরি প্রভৃতি আনুসাঙ্গিক সুবিধাসহ সকল কর্মীদের সম্মিলিতভাবে কাজ করার উপযুক্ত একটি পরিমন্ডল রচিত হবে।

২.২। অধিকন্তু বসিরহাট, কামারহাটি, বারাসত, পানিহাটী, দমদম, বরাহনগর এবং চন্দননগর প্রভৃতি স্থানে বর্তমানে অগ্নি-নির্বাপণ কেন্দ্রগুলির স্থায়ী ভবনের জন্য জমি অধিগ্রহণ-এর কাজ চলছে।

৩। রাজ্য সরকারের নিজস্ব সম্পদের পরিমাণ সীমিত হওয়ায় রাজ্য দমকল বাহিনীর আধুনিকীকরণের জন্য আগুনের সঙ্গে লড়াইয়ের উপযোগী প্রধান যন্ত্রপাতিগুলি সংগ্রহের খরচ মেটানোর উদ্দেশ্যে জেনারেল ইন্সুরেন্স কর্পোরেশনের কাছ থেকে ঋণ মঞ্জুর করার জন্য ভারত সরকারের নিকট প্রস্তাব দেওয়া হয়েছিল। ১৯৮১-৮২ সাল থেকে এ পর্যন্ত উক্ত কর্পোরেশনের কাছ থেকে রাজ্য সরকার ঋণ হিসাবে ২৪১৬.৯৫ লক্ষ টাকা পেয়েছে। এই ঋণের একটা বড় অংশ রাজ্য সরকার ইতিমধ্যে স্নরকেল, টার্ন-টেবিল ল্যাডার, পোর্টেবল পাম্প, কাটিং টুলস, এরিয়েল ল্যাডার ইত্যাদির মতো উচ্চমানের অত্যাধুনিক যন্ত্রপাতি সংগ্রহের উদ্দেশ্যে ব্যয় করেছেন। ৬৮টি অগ্নি-নির্বাপণ কেন্দ্রে ইতিমধ্যেই বেতার যোগাযোগ ব্যবস্থা চালু করা হয়েছে। তৃতীয় পর্যায়ের বেতার যোগাযোগ ব্যবস্থা চালু করার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে। জাপানি সহায়তা কর্মসূচির আওতায় পশ্চিমবঙ্গ দমকলবাহিনীকে আধুনিক ও মজবুত করে তোলার ব্যবস্থা হিসাবে আমরা টার্ন-টেবিল-ল্যাডার, এরিয়েল প্লাটফর্ম, পোর্টেবল পাম্প, অগ্নি নিরোধক পোশাক ইত্যাদি আগুন নেভানোর যন্ত্রপাতি পেয়েছি। জেনারেল ইন্সুরেন্স কর্পোরেশনের কাছ থেকে আর ২৬৪.৫ লক্ষ টাকার ঋণের জন্য আমরা সম্প্রতি ভারত সরকারের কাছে অনুরোধ জানিয়েছিলাম। তন্মধ্যে ১৫০ লক্ষ টাকা ঋণ অনুমোদিত হয়েছে। এ প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, দমকলবাহিনীর পুরাতন ও সেকেলে অগ্নি-নির্বাপণ যন্ত্রপাতিগুলিকে নতুন ও আধুনিক যন্ত্রপাতির দ্বারা পর্যায়ক্রমে পরিবর্তনের সিদ্ধান্ত সরকার গ্রহণ করেছে।

৪। পশ্চিমবঙ্গ অগ্নি-নির্বাপণ কৃত্যকের অগ্নি নিরোধ শাখার কাজকর্ম বিশেষভাবে উল্লেখ করা প্রয়োজন। আগুনের কবল থেকে জীবন ও সম্পত্তি রক্ষা করাই এই শাখার মূল

উদ্দেশ্য। আগুন ও নিরাপত্তার দৃষ্টিকোণ থেকে মতামত দেবার আগে এই শাখায় বর্তমান বৎসরে ১৮০টি প্রস্তাবিত গৃহ নির্মাণ পরিকল্পনা পরীক্ষা করে দেখা হয়েছে, এ ছাড়া রাজ্যের বিশেষ ২৬০টি চালু ও প্রস্তাবিত অগ্নিকান্ড-প্রবণ শিল্প ও গুদামকে আগুনের বিরুদ্ধে লড়বার জন্য বিভিন্ন ধরনের অগ্নি-নির্বাপক ব্যবস্থা কার্যকর করবার সুপারিশ করা হয়েছে। সাধারণ মানুষের মধ্যে অগ্নি প্রতিরোধ সচেতনতা বৃদ্ধির উদ্দেশ্যে প্রতি বছর 'ফায়ার সার্ভিস সপ্তাহ' উদ্‌যাপন করা হয়ে থাকে। এই উদ্দেশ্যে সভা-সমিতি, প্রদর্শনী, প্রচার পুস্তিকা বিতরণ এবং বিভিন্ন সংবাদ মাধ্যমের সাহায্যে সচেতনতা বাড়ানোর প্রচেষ্টা অব্যাহত আছে। নির্দিষ্ট কিছু অগ্নিকান্ড-প্রবণ অঞ্চল রয়েছে যেখানে অতি দাহ্য পদার্থের ব্যবহার হয়। এ সমস্ত এলাকার জনগণের জীবন ও সম্পত্তি রক্ষার্থে সমস্ত বে-আইনি কাজ বন্ধ করার জন্য আইনের প্রয়োগ প্রয়োজন হলে কঠিনভাবেই আমাদের করতে হবে। বহুতল ভবনগুলিতে অগ্নিকান্ডের অনুসন্ধান করে দেখবার উদ্দেশ্যে যে টাস্ক ফোর্স গঠন করা হয়েছিল তার রিপোর্ট সরকার গ্রহণ করেছে।

৪.১। ফায়ার লাইসেন্স প্রদান পদ্ধতির সরলীকরণ ও যুগোপযোগীকরণ এবং বর্তমান ও নতুন বহুতল ভবনগুলির ক্ষেত্রে ফায়ার সার্টিফিকেট প্রদানে বিধিবদ্ধ সংস্থান রাখার জন্য ফায়ার সার্ভিস অ্যাক্ট সংশোধনের নিমিত্ত একটি বিল শীঘ্রই বিধানসভায় পেশ করা হবে।

৫। ১৯৯৪ সালের জানুয়ারি মাস থেকে ডিসেম্বর মাস পর্যন্ত সর্বমোট ৬৯২২টি আগুন নেভানোর সাধারণ ডাকে দমকলবাহিনী সাড়া দেয়। এর মধ্যে ২৫টি ক্ষেত্রে বড় ধরনের অগ্নিকান্ড, ৮২টি ভয়ঙ্কর অগ্নিকান্ড, ৩৭৬টি মাঝারি ধরনের অগ্নিকান্ড, ৩৩৫০টি ছোট ধরনের অগ্নিকান্ড ও ১৬৫৯টি উদ্ধারের ও বিশেষ ধরনের কাজের এবং ১৪৩০টি আগুন লাগার ক্ষেত্রে ভূয়া খবর ছিল। উক্ত অগ্নিকান্ড ও দুর্ঘটনা কবলিত আনুমানিক ২২৭.২৭ কোটি টাকার সম্পত্তির মধ্যে ২০৯.০৮ কোটি টাকার সম্পত্তি বাঁচানো সম্ভব হয়েছে। তাছাড়া ২১৫৮ জনের জীবন রক্ষা করা সম্ভব হয়েছে। প্রসঙ্গত যেসকল দমকল কর্মীরা তাদের জীবনের ঝুঁকি নিয়ে আগুনের মোকাবিলা করেন অনেক ক্ষেত্রেই তাদের সঙ্গে অযথা দুর্ব্যবহার করা হয়ে থাকে—এটা খুবই আক্ষেপের বিষয়।

৬। জীবনের যে কোনও ক্ষেত্রেই দক্ষ পরিষেবার সঙ্গে প্রশিক্ষণ অঙ্গাঙ্গীভাবে জড়িত। পশ্চিমবঙ্গ দমকল বাহিনীর দক্ষতা বৃদ্ধির উদ্দেশ্যে বেহালার জোকাতে প্রশিক্ষণকেন্দ্র নির্মাণের কাজ চলছে। এই উদ্দেশ্যে ১৯৯৫-৯৬ সালের যোজনা বাজেটে প্রয়োজনীয় অর্থের প্রস্তাব রাখা হয়েছে।

৭। মাননীয় সদস্যবৃন্দ, অবগত আছেন যে, দমকল পরিষেবা বর্তমানে আধুনিক সমাজজীবনের এক অতি প্রয়োজনীয় ও অপরিহার্য অঙ্গ। সেই কারণে আমাদের দমকলবাহিনীকে আমরা এমনভাবে গড়ে তুলতে উদ্যোগী যাতে এই সংস্থা সমাজের সার্বিক সেবার কাজে আসতে পারে। সেই কথা স্মরণে রেখেই দমকল পরিষেবা সংক্রান্ত বর্তমান আইন ও নিয়মাবলীর সময়োপযোগী পরিমার্জনের জন্য যে কমিটি গঠন করা হয়েছিল তার রিপোর্ট পেশ করা হয়েছে। রিপোর্টটি বর্তমানে সরকারিস্তরে খতিয়ে দেখা হচ্ছে। আগামী দিনগুলিতে দমকলবাহিনীকে আরও কর্মক্ষম করে গড়ে তুলতে আমাদের প্রচেষ্টা অব্যাহত রাখার ব্যাপারে

আমরা দৃঢ় প্রতিজ্ঞ। সেই উদ্দেশ্যে দমকলবাহিনীকে আরও সুশৃঙ্খল ও মজবুত করার জন্য ড্রিল প্যারেডকে আবশ্যিক করা এবং সার্বিক উন্নয়নের প্রচেষ্টা নেওয়া হয়েছে।

৮। দমকল কর্মীদের চাকুরিগত বিভিন্ন সমস্যা ও দাবি-সম্পর্কে সরকার যথেষ্ট সচেতন। ইতিমধ্যে কিছু কিছু সমস্যা ও দাবির সুরাহা করা সম্ভব হয়েছে। অন্যগুলিও সরকারের বিবেচনাধীন। এছাড়া দমকলবাহিনীর বেশ কিছু শূন্যপদ পূরণের ব্যাপারে প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হয়েছে।

৯। মহাশয়, এই বলে আমি সভার অনুমোদনের জন্য আমার দাবি উপস্থাপিত করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশ অনুযায়ী ১৯৯৫-৯৬ আর্থিক বছরের জন্য ৩৭ নং দাবির অন্তর্ভুক্ত "২২১৭—নগর উন্নয়ন", "৩২১৭—নগর উন্নয়ন সংক্রান্ত মূলধনব্যয়" ও "৬২১৭—নগর উন্নয়ন বাবদ ঋণ" খাতে ৩,২৫,৫৯,০০,০০০ (তিনশ পঁচিশ কোটি উনষাট লক্ষ) টাকা মঞ্জুরি চাইছি। ১লা এপ্রিল, ১৯৯৫ থেকে প্রথম ৪ মাসের ব্যয় বরাদ্দের জন্য উপস্থাপিত ১,০৮,৫৭,০০,০০০ (একশ আট কোটি সাতান্ন লক্ষ) টাকা এর মধ্যে অন্তর্ভুক্ত হয়েছে।

২। পৌর বিষয়ক দপ্তরের পরিকল্পনা ও পরিকল্পনা-বহির্ভূত ব্যয় বাবদ ১,৭৮,৮৭,০০,০০০ (একশ আটাত্তর কোটি সাতাশি লক্ষ) টাকা এর মধ্যে ধরা হয়েছে।

৩। উন্নয়ন ও পরিকল্পনা দপ্তরের পরিকল্পনা খরচ বাবদ ১০ (দশ) লক্ষ টাকা এর মধ্যে ধরা হয়েছে।

৪। সি. এম. ডি. এ. এলাকার পরিকাঠামোর সামগ্রিক উন্নয়নের জন্য মেগাসিটি প্রকল্পের বরাদ্দসহ ১৯৯৫-৯৬ সালে রাজ্য পরিকল্পনা থেকে ৬৭.৫০ কোটি টাকা বরাদ্দ করা হচ্ছে ও ৮০ (আশি) কোটি টাকা সি. এম. ডি. এ. আর্থিক প্রতিষ্ঠান থেকে যোগাড় করবে।

৫। নগর উন্নয়নের ঊর্ধ্বমুখী ধারাকে অব্যাহত রাখতে ও নগর উন্নয়নের মূল পরিকাঠামোকে অক্ষুন্ন রাখতে রাজ্য সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে সর্বতোভাবে চেষ্টা করবে।

৬। নগর উন্নয়নের জন্য ১৯৭৭-৭৮ সালে যেখানে ৪৩,১৪,৮২,০০০ টাকা ব্যয় হয়েছিল, ১৯৯৫-৯৬ সালে তা বেড়ে হবে ৩২৫.৫৯ কোটি টাকা। এ বৃদ্ধির হার ৬৫৪.৬ শতাংশ। শহরের সুযোগ-সুবিধা বৃদ্ধির জন্য ব্যয়বৃদ্ধির ফলে, কিছু ইতিবাচক ফল পাওয়া গিয়েছে এবং সর্বভারতীয় ক্ষেত্রে যেখানে নগর উন্নয়নের সূচক ২৫.৭১ শতাংশ সেখানে ১৯৯১ সালে পশ্চিমবঙ্গের নগর উন্নয়ন সূচক ২৭.৫ শতাংশে উন্নীত হয়েছে।

৭। মাননীয় সদস্যগণ, আমি আমার গত বছরের বাজেট বক্তৃতায় নগর উন্নয়নের ঊর্ধ্বমুখী ধারা, বিকেন্দ্রীকরণের ধারা, কলকাতার লাগোয়া পুরসভাগুলিতে নগর উন্নয়নের

তীক্ষ্ণতা ও কলকাতার বাইরের পুরসভাগুলিতে সুষম নগর উন্নয়ন ইত্যাদির কথা উল্লেখ করেছিলাম।

৮। নগর উন্নয়নে যে বিকেন্দ্রীকরণ নীতি অনুসৃত হয়ে এসেছে—এবারেও তা অব্যাহত থাকবে। শুধু আর্থিক বরাদ্দ বৃদ্ধিই নয়, নগর উন্নয়নে জনগণের অংশগ্রহণই মূল লক্ষ্য।

৯। এটা পরিলক্ষিত হবে যে, রাজ্যে যুগপৎভাবে নগর উন্নয়নের সামগ্রিক ধারা ও বিকেন্দ্রীকরণের নীতি অনুসৃত হওয়ার ফলে যেখানে ১৯৮১ সালে রাজ্যের শহরে বসবাসকারি জনসংখ্যার ৬৯ শতাংশ ছিল বৃহত্তর কলকাতা এলাকার, তা ১৯৯১-তে কমে হয়েছে ৬৪ শতাংশ। আবার, বৃহত্তর কলকাতা ছাড়া অন্যান্য শহরের জনসংখ্যা ১৯৮১ সালের ৩১ শতাংশ থেকে বেড়ে ১৯৯১ সালে হয়েছে ৩৬ শতাংশ। বিশেষভাবে লক্ষণীয় যে, বিকেন্দ্রীকরণের ফলে পশ্চিমবঙ্গে নগর উন্নয়নের সূচক সব সময়ে জাতীয় সূচকের উপরে। ১৯৯১ সালে পশ্চিমবঙ্গে নগর উন্নয়নসূচক ২৭.৫ শতাংশ, অথচ ঐ বৎসরে জাতীয় নগর উন্নয়ন সূচক ছিল ২৫.৭১ শতাংশ।

১০। কৃষি, কৃষি-সম্পর্কিত ব্যবসা ও শিল্পসংক্রান্ত ব্যবসা ও শিল্পসংক্রান্ত কাজকর্মের সঙ্গে জনসংখ্যা বৃদ্ধির ইতিবাচক সমন্বয়নের ফলে, বৃহত্তর কলকাতার বাইরের পুর-এলাকাগুলিতে নগর উন্নয়ন আরও সুষম হয়েছে। সমষ্টি উন্নয়ন সংস্থার সদর ও অনুরূপ কেন্দ্রগুলির সম্ভাবনা রয়েছে নতুন শহর-এলাকা হওয়ার। এটা দেখা গেছে—শিল্প প্রসারণ ও ব্যবসা-বাণিজ্যের উন্নতির ভিত্তিতে শিলিগুড়ি, দুর্গাপুর, আসানসোল ও হলদিয়া এলাকা ও তার পাশে গড়ে ওঠা নতুন শহর এলাকার মাধ্যমে।

১১। এই সামগ্রিক বিকেন্দ্রীকরণ প্রক্রিয়ার মধ্যে কতগুলি বৈশিষ্ট্য দেখা গেছে। বৃহত্তর কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশনে যেখানে ১৯৮১ ও ৯১ সালে নগরবাসীর সংখ্যা বেড়েছে ৬ শতাংশ, সেখানে—কলকাতার লাগোয়া পুরসভাগুলির জনসংখ্যা তীক্ষ্ণভাবে বৃদ্ধি পেয়েছে,—কোনও কোনও ক্ষেত্রে বৃদ্ধির হার ৩১ শতাংশ পর্যন্ত। আবার বৃহত্তর কলকাতার দূরের পুরসভাগুলির শহরে বসবাসকারী লোকের বৃদ্ধির হার কমতির দিকে। অন্যভাবে বলা যায় যে, কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন থেকে লাগাতারভাবে বিকেন্দ্রীকরণ হলেও, নগরায়ণ বৃদ্ধির হার বিভিন্ন জায়গায় বিভিন্ন হারে হয়েছে এবং কলকাতার কাছাকাছি পুরসভাগুলিতে বৃদ্ধির হার যথেষ্ট বেশি।

১২। যেহেতু বৃহত্তর কলকাতার বিকেন্দ্রীকৃত নগরায়ণের সামগ্রিক ধারার মধ্যে কলকাতার লাগোয়া পুরসভাগুলিতে তীক্ষ্ণতর জনসংখ্যা বৃদ্ধির হার দেখা যাচ্ছে এবং নাগরিক সুবিধাগুলির উপর বর্ধিত জনবসতির ঘনত্ব বাড়তি চাপসৃষ্টি করুক, এটা কাম্য নয়—তাই, নগরায়ণের এই প্রক্রিয়াটিতে কলকাতার লাগোয় পুরসভাগুলির পরের এবং আরও দূরের পুরসভাগুলির নগরায়ণের বিকেন্দ্রীকরণের উপর বিশেষ জোর দেওয়া হবে।

১৩। এর ফলে, কোর এলাকায় নগরায়ণের আরও সুষম ও লাগাতার সম্প্রসারণ ও বিকেন্দ্রীকরণ ঘটবে। প্রয়োজনীয় নিয়ন্ত্রণ প্রক্রিয়াকে আইনসম্মত রূপ দেওয়ার উদ্দেশ্যে জমি ব্যবহার উন্নয়ন ও নিয়ন্ত্রণ পরিকল্পনা (সংক্ষেপে এল. ইউ. ডি. সি. পি.), বৃহত্তর কলকাতা

এলাকার সমস্ত পুরসভার জন্য রচনা করা হয়েছে। যেহেতু এই কাজটি চূড়ান্ত করতে কিছু সময় লাগবে, তাই—পশ্চিমবঙ্গ শহর ও গ্রামাঞ্চল (পরিকল্পনা ও উন্নয়ন) আইন ১৯৭৯-র সংশ্লিষ্ট ধারা মোতাবেক উন্নয়ন নিয়ন্ত্রণ বিধি লাগু করা হয়েছে ও রূপায়িত হচ্ছে। বৃহত্তর কলকাতা এলাকার (সি. এম. এ.) পূর্বদিকে দক্ষিণ চব্বিশ পরগনার সোনারপুর, ভাঙ্গড় ও বারুইপুর থানার ৯১টি মৌজা নিয়ে এ বছরে একটি পরিকল্পনা সংস্থা গঠিত হয়েছে। পশ্চিমবঙ্গ শহর ও গ্রামাঞ্চল (পরিকল্পনা ও উন্নয়ন) আইন ১৯৭৯-র ধারাগুলি এই এলাকায় লাগু করা হয়েছে। এই সামাজিক নিয়ন্ত্রণের সঙ্গে বৃহত্তর কলকাতার বিনিয়োগের ক্ষেত্রে এক বৃহৎ পদক্ষেপ নেওয়ার জন্য বিশেষ দৃষ্টি দেওয়া হয়েছে, যে, পদক্ষেপ যুক্ত হবে পরিকাঠামো উন্নয়নের ক্ষেত্রে, বিশেষ করে পানীয় জল, জলনিকাশি, পয়ঃপ্রণালী, আবর্জনা পরিষ্কার, সড়ক, আবাসন ও বস্তি উন্নয়নে। বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে নির্দিষ্ট জনস্বাস্থ্য, কর্মসংস্থা প্রকল্প, বাণিজ্যিক প্রকল্প ও পরিবেশ উন্নয়ন প্রকল্পগুলিকে।

১৪। বৃহত্তর কলকাতা এলাকায় জমি ব্যবহার উন্নয়ন ও নিয়ন্ত্রণ পরিকল্পনা (এল. ইউ. ডি. সি. পি.) রচনার দায়িত্ব, বৃহত্তর কলকাতা উন্নয়ন সংস্থার (সি. এম. ডি. এ.)। কলকাতা পৌর নিগমের সবকটি ওয়ার্ডের জন্য এল. ইউ. ডি. সি. পি. চূড়ান্ত হয়েছে এবং এগুলি চূড়ান্ত প্রকাশের অপেক্ষায় আছে। হাওড়া পৌর নিগমের ক্ষেত্রে জমি ব্যবহার উন্নয়ন ও নিয়ন্ত্রণ পরিকল্পনা—পশ্চিমবঙ্গ শহর ও গ্রামাঞ্চল (পরিকল্পনা ও উন্নয়ন) আইন, ১৯৭৯-র ৩৬(১) ধারা অনুযায়ী রচিত ও প্রকাশিত হয়েছে। বিধাননগর ও কল্যাণী প্রজ্ঞাপিত এলাকা ছাড়া বৃত্তির কলকাতার সমস্ত পুরসভাতে এল, ইউ. ডি. সি. পি. রচিত হয়েছে ও প্রয়োজনীয় পরবর্তী পদক্ষেপ নেওয়া হচ্ছে। গত বছরে জারি করা বৃহত্তর কলকাতা উন্নয়ন নিয়ন্ত্রণবিধি ১৯৯৪—রূপায়িত হচ্ছে। এই বিধি এবং এল. ইউ. ডি. সি. পি.-র ফলে কলকাতা ও হাওড়া পৌর নিগমের বাইরে অন্যান্য পুর এলাকায় বাড়ির উচ্চতা সাধারণভাবে ১৪.৫ মিটারে বেঁধে দেওয়া হয়েছে এবং পুকুর বোজানো নিষিদ্ধ করা হয়েছে। সাধারণভাবে এই বিধিনিষেধ রূপায়ণের দায়িত্ব পুরসভা/কর্পোরেশনের উপর। স্থানীয় স্তরে নির্বাচিত জনপ্রতিনিধিদের মাধ্যমে জনসাধারণকে যুক্ত করে এই সামাজিক নিয়ন্ত্রণবিধির সুষ্ঠু রূপায়ণ সম্ভবপর হবে।

১৫। সরকার উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, বিধাননগর উপনগরীতে জমি-প্রাপকদের একটা অংশ জমি বেআইনিভাবে হস্তান্তরের সঙ্গে জড়িত। এই অসাধু প্রক্রিয়াকে রুখতে মহামান্য বিধানসভা পশ্চিমবঙ্গ সরকারি জমি (হস্তান্তর নিয়ন্ত্রণ) বিধেয়ক ১৯৯৩—২১-৭-৯৩ তারিখে পাশ করেছে। এই বিধেয়ক, রাষ্ট্রপতির অনুমোদনের জন্য কেন্দ্রীয় সরকারের নিকট পাঠানো হয়েছে' কেন্দ্রীয় সরকার কিছু ব্যাখ্যা চেয়েছে যার উত্তর পাঠানো হয়েছে এবং বিধেয়কটি রাষ্ট্রপতির সম্মতির অপেক্ষায়। ইতিমধ্যে রাজ্য সরকার বে-আইনি হস্তান্তর চিহ্নিতকরণের জন্য একটি কমিটি গঠন করেছে এবং এই কমিটির সুপারিশক্রমে এখনও পর্যন্ত ৪০ (চল্লিশ)টি ক্ষেত্রে জমি ফেরত নেওয়ার জন্য নোটিশ জারি করা হয়েছে। অনুরূপভাবে, লেকটাউন ও দক্ষিণ দমদম পুরসভায় প্রায় ২০(কুড়ি)টি ক্ষেত্রে পশ্চিমবঙ্গ শহর ও গ্রামাঞ্চল (পরিকল্পনা ও উন্নয়ন) আইন ১৯৭৯-র ধারা লঙ্ঘনের জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। কলকাতার নিকটের পুরসভায় অপরিকল্পিত উন্নয়ন নিয়ন্ত্রণের নীতির সঙ্গে এই ধরনের ব্যবস্থা গ্রহণ অত্যন্ত সামঞ্জস্যপূর্ণ।

১৬। শিলিগুড়ি-জলপাইগুড়ি উন্নয়ন সংস্থা অনুরূপ বিধি-নিষেধ চালু করে দিয়েছে এবং রাজ্যের অন্যান্য নগর এলাকায় পশ্চিমবঙ্গ শহর ও গ্রামাঞ্চল (পরিকল্পনা ও উন্নয়ন) আইন ১৯৭৯-র ধারাগুলি চালু করার কথা রাজ্য সরকার চিন্তা করছে। বৃহত্তর কলকাতা এলাকায় তিনটি গুরুত্বপূর্ণ বিনিয়োগ-কর্মসূচি—কলকাতা নগর উন্নয়ন প্রকল্প ১, ২, ও ৩ ইতিমধ্যেই গ্রহণ করা হয়েছে। গতবারের বাজেট বক্তৃতায় উল্লিখিত কলকাতা মেগাসিটি প্রকল্প চালু হওয়ার ফলে এই প্রক্রিয়া দৃঢ়তর হয়েছে।

১৭। কলকাতা মেগাসিটি প্রকল্প যে শুরু হচ্ছে তা আমি গত বছরই জানিয়েছি। মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে, এই আর্থিক বছরে এই প্রকল্প রূপায়ণে যথেষ্ট অগ্রগতি হয়েছে। এই সমস্ত প্রকল্পের ফল এক থেকে চার বছরের মধ্যে পাওয়া যাবে। **রাজ্য সরকার তার প্রতিশ্রুতিমতো ৪০ (চল্লিশ) কোটি টাকার পরিকল্পনা সহায়তা দিয়েছে এবং অনেকগুলি প্রকল্পকে হাডকোর নিকট আর্থিক সাহায্যের জন্য পাঠানো হয়েছে। এ বছর কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এ বাবদ কোনও টাকা পাওয়া যায়নি। তবে, ৩১-৩-৯৫-এর মধ্যে প্রায় ২০ (কুড়ি) কোটি টাকা পাওয়ার আশা করছি।**

১৮। কলকাতা মেগাসিটি প্রকল্পের অন্তর্গত মূল ক্ষেত্রগুলি হল—পানীয় জল, জলনিকাশি ও পয়ঃপ্রণালী, আবর্জনা পরিষ্করণ, যান ও পরিবহন, আবাসন ও নতুন এলাকা উন্নয়ন, বস্তি উন্নয়ন, বাণিজ্যিক উন্নয়ন ও পরিবেশ উন্নয়ন ও পুনর্গঠন। এই প্রকল্পের বাইরে স্বাস্থ্য ও কর্মসংস্থান-প্রকল্পসহ বস্তি উন্নয়নের জন্য আরও টাকা পাওয়া যাবে। শহরাঞ্চলের দরিদ্র মানুষেরাই হবেন এই কর্মকান্ডের উদ্দিষ্ট জন। মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে, **এ বছরে এখনও পর্যন্ত মেগাসিটি প্রকল্পে বিভিন্ন খাতে ৩৮৮ (তিনশ' অষ্টআশি) কোটি টাকা মঞ্জুর করা হয়েছে।**

১৯। মেগাসিটি প্রকল্পের অধীনে প্রকল্পগুলির পরিকল্পনা ও রূপায়ণের ক্ষেত্রে নির্বাচিত স্বায়ত্ত সংস্থার মাধ্যমে স্থানীয় জনসাধারণকে যুক্ত করা ও বিকেন্দ্রীকরণের নীতি শুধু যে অব্যাহত থাকবে তাই নয়,এই নীতি আরও সম্প্রসারিত ও সুদৃঢ় হবে। এই নীতিকে লক্ষ্য রেখে এই প্রকল্পের অন্তর্ভুক্ত স্থানীয় স্তরের প্রকল্পের বরাদ্দ প্রতি বৎসরের জন্য ১৫ (পনের) কোটি টাকাকে বাড়িয়ে ২৫ (পঁচিশ) কোটি টাকা করা হয়েছে। এই পদ্ধতিকে সুদৃঢ় করতে বাড়তি প্রচেষ্টা অব্যাহত থাকবে।

২০। বিভিন্ন ক্ষেত্রের উদ্দেশ্য, অর্থ বরাদ্দ, গুরুত্বপূর্ণ প্রকল্পের বিবরণ নিচে দেওয়া হল ঃ

(ক) **পানীয় জল সরবরাহ ঃ** উদ্দেশ্য হচ্ছে সরবরাহ ব্যবস্থার উন্নতি এবং যেখানে এ ব্যবস্থা চালু নেই সেখানে তা চালু করা। নদীর জল ও মাটির নিচের জলকে উপযুক্তভাবে ব্যবহার করে উৎসের বিস্তারই এর উদ্দেশ্য। গার্ডেনরিচ জলপ্রকল্পের বর্তমান ক্ষমতাকে দিনপ্রতি ৬০ মিলিয়ন গ্যালন, হাওড়া জলপ্রকল্পকে দিনপ্রতি ২০ মিলিয়ন গ্যালন ও পলতা প্রকল্পকে দিনপ্রতি ২০ মিলিয়ন গ্যালনে উন্নীত করার মঞ্জুরিনামা ইতিমধ্যেই জারি হয়েছে। বন্টন-

ব্যবস্থার উন্নতির জন্য টালা, সল্টলেক, লেকটাউন, মহম্মদ আলি পার্ক, বেহালা ও শ্রীরামপুর পানীয় জলপ্রকল্পের অন্তর্গত কয়েকটি পুরসভায় ভূতল চৌবাচ্চার (আন্ডারগ্রাউন্ড রিজারভার) নির্মাণ কাজ চলছে। টালা পলতা মূল পাইপ লাইনের ১,৫০০ মি. মি. ব্যাসের পাইপ পালটানো, যাদবপুর মেইন,অয়েল ইনস্টলেশন রোড মেইন প্রভৃতি যে কাজ মঞ্জুর হয়েছে, সেগুলি বন্টন-ব্যবস্থার উন্নতি ঘটাবে। মধ্যমগ্রাম, রাজারহাট, বালি, উত্তরপাড়া, নবগ্রাম, নুঙ্গি-শ্যামপুর, গণিপুর-সন্তোষপুর, বাউড়িয়া উলুবেড়িয়া-চেঙ্গাইল, দেউলপাড়া প্রভৃতির যে-সব এলাকায় জলপ্রকল্প ছিল না সেই সব এলাকায় জলপ্রকল্প অনুমোদন করা হয়েছে। বারুইপুর ও মহেশতলার প্রকল্পগুলি চূড়ান্ত পর্যায়ে। সর্বমোট ২৩০ কোটি টাকার প্রকল্প মঞ্জুর করা হয়েছে। জলের উপযুক্ত মান ঠিক রাখার জন্য মাটির নিচের জলের স্তর ও অবস্থার দিকে নির্দিষ্টভাবে মনোযোগ দেওয়া হবে। এছাড়া, অপচয় বন্ধ করার দিকেও লক্ষ্য থাকবে।

(খ) **জলনিকাশি ও পয়ঃপ্রণালী ঃ** বর্তমান নিকাশি-ব্যবস্থাকে সচল রাখা, পাম্প করার ক্ষমতাকে আরও বৃদ্ধি করা এবং যেখানে দরকার সেখানে নতুন নিকাশি ব্যবস্থা চালু করার দিকেই জোর দেওয়া হবে শহরাঞ্চলের ক্ষেত্রে। এই সমস্যা সমাধানে অববাহিকা-পদ্ধতিকে বিশেষ গুরুত্ব দেওয়া হবে। এটিকে সামনে রেখে গত বছর পুরসভা, পঞ্চায়েত, জেলা পরিকল্পনা ও মেগাসিটি প্রকল্পের টাকা সমন্বয় করে, বর্তমান নিকাশি-ব্যবস্থাকে সচল রাখার উদ্দেশ্যে একটা সুন্দর পরীক্ষা করা হয় ও বারাকপুর, টিটাগড়, পানিহাটি এবং খড়দহ এলাকায় প্রভূত সাফল্য পাওয়া যায়। ঐসব পুরসভার দক্ষিণেও এবার ওদের সাহায্যে অনুরূপভাবে কাজ করা হবে। সকল অববাহিকার ক্ষেত্রে এই আদর্শ চালু করার চেষ্টা করা হবে। বাঙ্গুর এভিন্যু পয়ঃপ্রণালী, টালিগঞ্জ-পঞ্চান্নগ্রাম অববাহিকার মূল ও সংযোগ নালা, খড়দহ খাল প্রভৃতির কাজ চালু আছে। কলকাতা পৌর নিগমের ১১১ ও ১১২ নং ওয়ার্ডে পয়ঃপ্রণালীর কাজ, হাওড়া পৌর নিগমের ৩, ৮ ও ৫০ নং ওয়ার্ডের ড্রেন সচল রাখার কাজ প্রভৃতি মঞ্জুর করা হয়েছে। পয়ঃপ্রণালীর ক্ষেত্রে জোর দেওয়া হবে অল্প খরচে পয়ঃপ্রণালী ব্যবস্থার উপর। ময়লা জল ও বৃষ্টির জল নিকাশির ক্ষেত্রে একটি ব্যবস্থা প্রয়োগ করা হবে। ময়লা জল পরিশোধন মূলত জলপরিশোধন-পুকুরের মাধ্যমে করা হবে। সেক্ষেত্রে মাছ চাষের মাধ্যমে সম্পদের পুনর্ব্যবহার করা যাবে। এই নীতির অন্যতম প্রধান ভিত্তি হল—জলাজমির সঠিক ব্যবহার।

(গ) **আবর্জনা পরিষ্কার ঃ** বর্তমান ব্যবস্থায় আবর্জনা সংগ্রহ, বহন ও ফেলে দেওয়া—এই তিনটি দিকের উন্নতিসাধনের উপর জোর দেওয়া হবে। আবর্জনা ফেলে দেওয়ার পর তাকে চাষের কাজে পুনরায় ব্যবহার করার ব্যবস্থাকে প্রয়োজনীয় সহায়তা দেওয়া হবে। কলকাতা শহরে বর্তমান ব্যবস্থার উন্নতির জন্য সুগম রাস্তা নির্মাণ, ট্রাক কেনা ও অন্যান্য যন্ত্রপাতি কেনার জন্য ২.২২ কোটি (দু কোটি ২২ লক্ষ) টাকা মঞ্জুর করা হয়েছে। সুগম রাস্তা তৈরির কাজ শেষ হয়েছে। পুর এলাকায় অনুরূপ কাজের জন্য এক কোটি টাকা মঞ্জুর করা হয়েছে। কলকাতা পৌরনিগম শহরের অনেক ওয়ার্ডে, দরজায় দরজায় পলিপ্যাকে ময়লা সংগ্রহের কাজ শুরু করেছে। পাশাপাশি আবর্জনাকে পুনরায় ব্যবহার করার কাজ ও অব্যাহত থাকবে। আবর্জনা ফেলার জন্য অনেকগুলি পুরসভার উপযুক্ত বা প্রয়োজনীয় জমি নেই। এ বিষয়ে দৃষ্টি দেওয়া অত্যন্ত জরুরি ও সমস্যা সমাধানের চেষ্টা করা হবে।

(ঘ) **যান ও পরিবহন :** শহরের মধ্যে যানজট কমানোর জন্য বৃহত্তর কলকাতার সড়ক ব্যবস্থা যথেষ্ট সম্প্রসারিত ও বর্ধিত করা হবে। নতুন সড়ক নির্মাণের সঙ্গে সঙ্গে বর্তমান সড়কগুলির উন্নতি, সম্প্রসারণ ও সংস্কারের দিকে বিশেষ গুরুত্ব দেওয়া হবে। ব্যারাকপুর কল্যাণী এক্সপ্রেস রাস্তার কাজে যথেষ্ট অগ্রগতি হয়েছে। বৃহত্তর কলকাতার কয়েকটি গুরুত্বপূর্ণ রাস্তার ম্যাস্টিক অ্যাসফাল্ট দিয়ে উন্নতি সাধন করা হয়েছে। কোনা এক্সপ্রেস রাস্তা ও গড়িয়া স্টেশন রাস্তার সংস্কার এবং সম্প্রসারণের কাজ চলছে। অনুরূপভাবে সল্টলেকে ঢোকার মুখ থেকে রাসবিহারী-সংযোগস্থল পর্যন্ত ইস্টার্ন মেট্রোপলিটন বাইপাসকে ৬ লেনে উন্নীত করার কাজ মঞ্জুর করা হয়েছে। রাসবিহারী সংযোগ সড়ককে ২ লেন থেকে ৪ লেনে সম্প্রসারিত করা হবে। প্রিন্স আনোয়ার শাহ রোডের ই. এম. বাইপাস পর্যন্ত, ব্যারাকপুর-কল্যাণী এক্সপ্রেস রাস্তা (প্রথম পর্যায়)—এই দুটি সড়ককে বর্ধিত করার কাজ মঞ্জুর করা হয়েছে। অনুরূপভাবে হাওড়া ময়দানের পাশাপাশি কয়েকটি রাস্তার উন্নতির কাজ ও কলকাতা, হাওড়া এবং বৃহত্তর কলকাতার গুরুত্বপূর্ণ রাস্তার আলোক-সজ্জার কাজও মঞ্জুর করা হয়েছে।

রেললাইনের উপর উড়ালপুল, সেতু ও সুড়ঙ্গপথ তৈরির দিকে নজর দেওয়া হবে। লেকগার্ডেন উড়ালপুল, বন্ডেল রোড উড়ালপুল, উল্টাডাঙ্গা সুড়ঙ্গপথ, কোন্নগর সুড়ঙ্গপথ মঞ্জুর করা হয়েছে। গড়িয়া সেতু, সালকিয়া উড়ালসেতু ও ৪নং পুলের সুগম রাস্তার কাজ চলছে। বৃহত্তর কলকাতার পুরসভাগুলির অভ্যন্তরে স্টেশন, হাসপাতাল ও বাজার-এলাকায় সুষ্ঠু যানচলাচলের উদ্দেশ্যে, রাস্তা সংস্কারের প্রকল্প মঞ্জুর করা হয়েছে। যানচলাচল ও পরিবহন ক্ষেত্রে এখনও পর্যত ১৩২ কোটি টাকার প্রকল্প মঞ্জুর করা হয়েছে।

(ঙ) **বস্তি উন্নয়ন, আবাসন ও নতুন এলাকা ও বাণিজ্য উন্নয়ন :** বস্তি উন্নয়ন-ক্ষেত্রে, কলকাতা বস্তি উন্নয়ন প্রকল্পের কাজ ছাড়াও সাংসদদের স্থানীয় এলাকা উন্নয়ন প্রকল্প ও পুরসভা উন্নয়ন প্রকল্পের মাধ্যমে কলকাতা ও অন্যান্য পুরসভার বাদ-পড়ে যাওয়া এলাকাও এই ক্ষেত্রে নেওয়া হচ্ছে। পরিকাঠামো উন্নয়ন প্রকল্পের সাথে সাথে আই. পি. পি.-৮ ও সি. এস. আই. পি.-র মাধ্যমে বস্তিতে জনস্বাস্থ্যের কাজ হাতে নেওয়া হচ্ছে। পূর্বতন কলকাতা-শহরাঞ্চল উন্নয়ন প্রকল্প চালু রাখা ছাড়া, পুরসভাতে জনস্বাস্থ্যের নির্দিষ্ট ব্যবস্থাকে উৎসাহ দেওয়া হচ্ছে। কর্মসংস্থানের ক্ষেত্রে বর্তমান স্বনিযুক্তি প্রকল্প চালু থাকবে। বিধিবদ্ধ সংস্থা ও পুরসভার কাছে যে জমি আছে, সেই জমিতে নতুন বাসস্থান তৈরির উদ্যোগ চালু থাকবে। এ বছরে কলকাতা পৌরনিগম একটি প্রকল্প চূড়ান্ত করেছে ও অনেকগুলি প্রকল্প বিবেচনাধীন আছে। যৌথ উদ্যোগের ভিত্তিতে সফটওয়্যার কমপ্লেক্স নির্মাণের কাজ এ বছরে বিবেচিত হয়েছে।

(চ) **পরিবেশ উন্নয়ন ও সংরক্ষণ প্রকল্প :** বৃহত্তর কলকাতার পুরসভাগুলির পার্ক ও খেলার মাঠের উন্নতির বিভিন্ন প্রকল্প হাতে নেওয়া হয়েছে। কলকাতা শহরের বিভিন্ন পার্কের বর্তমান অবস্থা সমীক্ষা করা হয়েছে এবং বর্তমান সুযোগ-সুবিধার উন্নতি ঘটানো হবে। সাংসদদের স্থানীয় এলাকা উন্নয়ন প্রকল্পের মাধ্যমে কিছু কাজ করা হবে। ই. এম. বাইপাসকে চওড়া করার ফলে যে সবুজ নষ্ট করতে হয়েছে তা আবার করা হবে ও এ-বিষয়ে কিছু প্রকল্প বিবেচনাধীন আছে। আবর্জনা থেকে সম্পদের পুনর্ব্যবহারের উপর জোর দেওয়া হচ্ছে।

মাটির নিচে জলের অবস্থা ও গুণগত মান ইত্যাদি বিষয়ে কিছু কাজ হচ্ছে জিওলজিক্যাল সার্ভে অফ ইন্ডিয়ার সহযোগিতায়। বাতাস, জল ও শব্দ-দূষণের বর্তমান অবস্থার উপর সি. এম. ডি. এ. একটি পূর্ণাঙ্গ রিপোর্ট তৈরি করছে।

২১। এই বিনিয়োগের কর্মসূচি অনুযায়ী কিছু প্রকল্প হবে কয়েকটি পুরসভাকে সঙ্গে নিয়ে এবং বাকিগুলি হবে পুরসভা-ভিত্তিক এবং এগুলিও, যেখানে প্রয়োজন হবে বড় প্রকল্পগুলির সঙ্গে সমন্বিত করা হবে। স্থানীয় স্বায়ত্ত সংস্থা ও ভারত সরকারের সঙ্গে বিস্তারিত আলোচনা করে কলকাতা মেগাসিটি প্রকল্পের বিনিয়োগ-কর্মসূচি চূড়ান্ত হয়েছে। বৃহত্তর এলাকার বিনিয়োগ-কর্মসূচির সাথে সাথে রাজ্য সরকার অনুসৃত বিকেন্দ্রীকৃত নগর পরিকল্পনা অনুযায়ী বৃহত্তর কলকাতা এলাকার বাইরের শহরাঞ্চলের প্রয়োজনের দিকে সমান গুরুত্ব দেওয়া হয়েছে। বৃহত্তর কলকাতা ও তার বাইরের এলাকার চাহিদাকে একত্রিত করে সি. এম. ডি. এ. ও ইন্সটিটিউট অফ লোকাল গভর্নমেন্ট অ্যান্ড আরবান স্টাডিজ রাজ্য সরকারের পক্ষে পশ্চিমবঙ্গে শহরাঞ্চল উন্নয়নের মূলনীতি নামে একটি দলিল করেছে। এই শহরাঞ্চলগুলির জন্য ৮ বছরে ব্যাপ্ত ১১১৫ কোটি টাকা বিনিয়োগের এক প্রস্তাব তৈরি করা হয়েছে। বিশেষ সহায়তার জন্য এই দলিল যোজনা কমিশনের কাছে দাখিল করা হয়েছে।

২২। আই. পি. পি.-৮ ধাঁচে রাজ্য সরকারের পক্ষে আরও ৫টি শহরে—শিলিগুড়ি, খড়গপুর. দুর্গাপুর, আসানসোল ও বর্ধমানে সি. এম. ডি. এ. এক বিশেষ জনস্বাস্থ্য প্রকল্প রচনা করেছে এবং আর্থিক সহায়তার জন্য বিশ্বব্যাঙ্ক ও অন্যান্য সংস্থার কাছে পেশ করেছে। বৃহত্তর এলাকার বাইরে আরও প্রথম শ্রেণীর ১৫টি শহরের জন্য অনুরূপ প্রকল্প সি. এম. ডি. এ. তৈরি করেছে এবং ভারত সরকার ও অন্যান্য আর্থিক প্রতিষ্ঠানের কাছে আর্থিক সহায়তার জন্য পেশ করবে।

২৩। নগর উন্নয়নে সি. এম. ডি. এ.-র চালু প্রকল্পগুলি ও মেগাসিটি প্রকল্পের মধ্যে সাযুজ্য থাকছে। ১৯৯৪-এর ডিসেম্বরে শ্রীরামপুরের ২০ মিলিয়ন গ্যালন (দিনপ্রতি) জলপ্রকল্প চালু হয়েছে। টালা-অকল্যান্ডের জলের মূল পাইপ লাইনের কাজ, বিধাননগর পানীয় জলপ্রকল্প, বরানগর-কামারহাটি ও শ্রীরামপুর পানীয় জল-প্রকল্পের সাথে সংশ্লিষ্ট পুরসভার জল-সরবরাহ প্রকল্পগুলির সংযুক্তিকরণের কাজ চলছে।

২৪। জলনিকাশি ও পয়ঃপ্রণালীর ক্ষেত্রে ডানকুনি জলনিকাশি খাল এবং কলকাতা পৌর নিগমের ১১১-১১৪ নং ওয়ার্ডে জলনিকাশির অসম্পূর্ণতা দূর করার কাজ চলছে। পার্ক সার্কাস সংযোগকারী রাস্তার সম্প্রসারণের কাজ শেষ হয়েছে ও জনসাধারণের জন্য খুলে দেওয়া হয়েছে।

২৫। গঙ্গা অ্যাকশন প্ল্যানের ক্ষেত্রে সি. এম. ডি. এ. মূল সমন্বয়কারী সংস্থা হিসাবে দায়িত্ব পালন করে। এই কর্মসূচির প্রথম পর্যায়ের অধীন ১১০টি প্রকল্পের মধ্যে ৯৫টি প্রকল্প সম্পন্ন হয়েছে ও আরও ৪টি প্রকল্প ১৯৯৪-৯৫-এ শেষ হবে বলে আশা করা হচ্ছে। কেন্দ্রীয় সরকার থেকে পাওয়া ১৬৬.২৮ কোটি টাকার মধ্যে ১৯৯৫-এর জানুয়ারি পর্যন্ত ১৬৪.৭৭ কোটি টাকা ব্যয় হয়েছে। এই কর্মসূচির দ্বিতীয় পর্যায়ের প্রকল্পগুলির ক্ষেত্রে রাজ্য

সরকার ও কেন্দ্রীয় সরকার ৫০ ঃ ৫০ হারে ব্যয়ভার বহন করবে। প্রকল্পগুলি রচনা করার কাজ চলছে। দামোদর নদ অববাহিকায় পৌর এলাকার ময়লাজল বর্হিগমনের গতিরোধ, পথ পরিবর্তন ও পরিশোধন প্রকল্পের সম্ভাব্য কার্যকরকরণের প্রাথমিক প্রতিবেদন NEERI গঙ্গাপ্রকল্প আধিকারে দাখিল করেছে।

২৬। বর্তমানে চালু থাকা কলকাতা বস্তি উন্নয়ন প্রকল্পে, কলকাতা পৌর নিগমের মধ্যে বাছাই করা ১৫টি ওয়ার্ডের বস্তিবাসীরা উপকৃত হবে। পরিকাঠমো উন্নয়ন প্রকল্পে পানীয় জল সরবরাহ প্রকল্প, শৌচাগার নির্মাণ, জল নিষ্কাশন ও পয়ঃপ্রণালী এবং রাস্তায় আলো দেওয়ার ব্যবস্থা আছে। এর সাথে নির্দিষ্ট জনস্বাস্থ্য প্রকল্প, কর্মসংস্থান, দক্ষতাবৃদ্ধি ও প্রাক-বিদ্যালয় কার্যকলাপ ও সামুদায়িক বিকাশের অংশও একত্রিত করা হয়েছে। বৃটেনের ও. ডি. এ.-র সহায়তায় এই প্রকল্পগুলি কার্যকর করা হয়েছে এবং এ-বছর কাজের যথেষ্ট অগ্রগতি হয়েছে এবং এক লক্ষেরও বেশি লোক এই প্রকল্পে উপকৃত হয়েছে। ১৯৯৫-৯৬ বছরে এই কর্মসূচিতে ১৩.৮ কোটি টাকা ব্যয় হবে বলে আশা করা হচ্ছে।

২৭। রাজ্য সরকারের পক্ষে বৃহত্তর কলকাতা উন্নয়ন সংস্থা, বৃহত্তর কলকাতা এলাকার ৩৮ লক্ষ লোকের মধ্যে আই. পি. পি.-৮ প্রকল্প রচনা করেছে এবং এর মাধ্যমে মা ও শিশুদের স্বাস্থ্যের প্রতি নজর দেওয়া হবে ও পরিবার পরিকল্পনার বিভিন্ন পদ্ধতি রূপায়ণ করা হবে। সি. ইউ. ডি. পি. প্রকল্প থেকে শিক্ষা নিয়ে বিশ্বব্যাঙ্কের সহায়তায় ৫ বছরে ব্যাপ্ত এই পরিকল্পনার মোট ব্যয় ৭৫.২৮ কোটি টাকা ধরা হয়েছে এবং এই প্রকল্পের কাজও শুরু হয়েছে। মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে, প্রায় ১০ লক্ষ লোক এই প্রকল্পের আওতায় এসেছে ও ২৯টি স্বাস্থ্য প্রশাসনিক কেন্দ্র এবং ২০৩টি উপকেন্দ্র চালু হয়েছে। এই প্রকল্পে মেয়েদের আর্থিক অবস্থা উন্নয়নের জন্য বৃত্তিমূলক প্রশিক্ষণের ব্যবস্থা আছে ও ৩টি বৃত্তিমূলক প্রশিক্ষণকেন্দ্র চালু করা হয়েছে।

২৮। পুরসভা উন্নয়ন প্রকল্পের মধ্যে জল সরবরাহ, শৌচাগার নির্মাণ, জলনিকাশি, রাস্তা, বাজার প্রভৃতি প্রকল্প রূপায়ণের দায়িত্ব, বৃহত্তর কলকাতার মধ্যে অবস্থিত পুরসভাগুলির। সি. এম. ডি. এ. অর্থের যোগান দেয়। বর্তমান বছরের বরাদ্দ ২৫ কোটি টাকা এবং আশা করা যায় যে, মেগাসিটি প্রকল্পের বরাদ্দ থেকে অনুরূপ টাকা ১৯৯৫-৯৬ সালেও খরচ করা হবে।

২৯। বৃহত্তর কলকাতার নিম্ন আয়-গোষ্ঠীর লোকেদের কর্মসংস্থান ও আয় বাড়ানোর উদ্দেশ্যে, প্রায় ৫০ কোটি টাকা অর্থসংস্থানের ব্যবস্থা করা হয়েছে এবং এই প্রকল্পে ১৯৯৫-এর জানুয়ারি পর্যন্ত প্রায় ১ লক্ষ ছোট ব্যবসায়ী ও শিল্পী উপকৃত হয়েছে।

৩০। যমজ নগরী কলকাতা ও হাওড়ার বাড়তি পরিকাঠামোগত সুযোগ-সুবিধা বৃদ্ধির জন্য বেশ কয়েকটি উন্নয়ন প্রকল্প কলকাতা উন্নয়ন সংস্থা (সি. আই. টি.) ও হাওড়া উন্নয়ন সংস্থা (এইচ. আই. টি.) হাতে নিয়েছে। রাজ্য বাজেটের পরিকল্পনা বরাদ্দ নিয়ে কয়েকটি প্রকল্প এই দুই সংস্থা যেমন কার্যকর কর তেমনি সরকারি বা আধা-সরকারি সংস্থার হয়েও

নিজেদের আয় বৃদ্ধির জন্যও কাজকর্ম করে। তৃতীয় পে-কমিশন এই দুই সংস্থার ক্ষেত্রে নিজেদের আয় বৃদ্ধির উদ্দেশ্যে এই ধরনের কাজ নেওয়ার সুপারিশ করেছিলেন।

গড়িয়াহাট স্পট ডেভেলপমেন্ট, মানিকতলা সিভিক সেন্টার ও ঢাকুরিয়া স্টেশন-রাস্তার সম্প্রসারণ কাজের সাথে সি. আই. টি. যুক্ত। এইগুলির আর্থিক বরাদ্দ হয়েছে নগর উন্নয়ন দপ্তর থেকে এবং ১৯৯৫-৯৬ সালের বাজেটে সি. আই. টি.-র জন্য ৪৫ লক্ষ টাকা ধরা হয়েছে। আধা-সরকারি সংস্থার হয়ে আবাসন নির্মাণের কাজ সি. আই. টি. সি. গ্রহণ করেছে। ৮৫০ সিট-যুক্ত শীততাপনিয়ন্ত্রিত মধুসূদন মঞ্চ নির্মাণের কাজ করেছে সি. আই. টি.—যার প্রথম পর্যায়ের কাজ ১৯৯৪ সালের জানুয়ারি মাসে আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসবের আগেই শেষ হয়েছিল। দ্বিতীয় পর্যায়ের কাজ—গ্রীনরুম, স্টেজ ইত্যাদি চলছে। মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে, রবীন্দ্র সরোবর সংস্কারের কাজ সি. আই. টি. হাতে নিয়েছে। আবার সুভাষ সরোবর এলাকার কিছু উন্নয়ন প্রকল্পও হাতে নিয়েছে। চেতলা আবাসন প্রকল্প (১৪৩ নং প্রকল্প) সি. আই. টি. শেষ করেছে এবং বিধাননগর প্রজ্ঞাপিত এলাকার সহায়তায় সল্টলেকের রাস্তা নির্মাণের কাজ করেছে।

হাওড়া ড্রেনেজ ক্যানেল নির্মাণের কাজ ছাড়াও এইচ. আই. টি. মেগাসিটি প্রকল্পের অংশ হিসাবে কোন এক্সপ্রেস রাস্তা ও শালকিয়া উড়ালসেতুর কাজ হাতে নিয়েছে। কোন এক্সপ্রেস রাস্তা ৭.২ কি.মি. দৈর্ঘ্যের ও মাঝখানে আছে দুটি সেতু। আনুমানিক ব্যয় হবে ১,২৮০ লক্ষ টাকা। হাওড়া ক্যানেলের ওপরে তিন লেন বিশিষ্ট সেতুর কাঠামোসহ তিন লেন বাঁধের ওপর দুই দিকের দুই লেন সুবিধাযুক্ত ২ কি. মি. রাস্তা সম্পূর্ণ হয়েছে। আর কোণার দিক থেকে ১.১৩ কি. মি. রাস্তার কাজ চলছে। দুটি রাস্তার সংযোগস্থলের উন্নতি ছাড়া, হাওড়া ড্রেনেজ ক্যানেল রাস্তার সম্প্রসারণ ও বৃদ্ধির কাজ শেষ হয়েছে ১৯৯৫ সালে ফেব্রুয়ারি মাসে। এই দাবিতে এইচ. আই. টি.-র জন্য রাজ্য পরিকল্পনা থেকে ৪৫ লক্ষ টাকা বরাদ্দ রাখার প্রস্তাব করা হয়েছে।

৩১। (১) আসানসোল-দুর্গাপুর উন্নয়ন সংস্থা, (২) শিলিগুড়ি-জলপাইগুড়ি উন্নয়ন সংস্থা, (৩) হলদিয়া উন্নয়ন সংস্থা, (৪) শ্রীনিকেতন-শান্তিনিকেতন উন্নয়ন সংস্থা, (৫) দিঘা উন্নয়ন সংস্থা ও (৬) জয়গাঁও উন্নয়ন সংস্থা—এই মোট ৬টি উন্নয়ন সংস্থা আছে। আর আছে আটটি পরিকল্পনা সংস্থা যথা, (১) দক্ষিণ ২৪-পরগনা পরিকল্পনা সংস্থা, (২) বর্ধমান পরিকল্পনা সংস্থা, (৩) মিরিক পরিকল্পনা সংস্থা, (৪) বক্রেশ্বর পরিকল্পনা সংস্থা, (৫) বড়জোড়া-গঙ্গাজলঘাঁটি পরিকল্পনা সংস্থা, (৬) ফরাক্কা পরিকল্পনা সংস্থা, (৭) খড়গপুর-মেদিনীপুর পরিকল্পনা সংস্থা ও (৮) সোনারপুর-ভাঙড়-বারুইপুর পরিকল্পনা সংস্থা। নগর উন্নয়ন দপ্তরের অন্তর্গত এই উন্নয়ন ও পরিকল্পনা সংস্থাগুলির উদ্দেশ্য হচ্ছে শহর ও গ্রামাঞ্চলের অপরিকল্পিত ও যত্রতত্র উন্নয়নকে নিয়ন্ত্রণ করা। পশ্চিমবঙ্গ শহর ও গ্রামাঞ্চল (পরিকল্পনা ও উন্নয়ন) ১৯৭৯-র ধারা অনুযায়ী, বিভিন্ন পুর সুবিধা যেমন—আবাসন, বাজার, পয়ঃপ্রণালী, জলনিকাশি, বাস-ট্রাক টার্মিনাস প্রভৃতির ব্যবস্থা করে, পরিকল্পিত ও সুসঙ্গতভাবে এলাকার উন্নয়নও এই সংস্থাগুলির মূল উদ্দেশ্য ১৯৯৫-৯৬ সালে এই সংস্থাগুলির জন্য ৬৫০ লক্ষ টাকা পরিকল্পনা খাতে বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

৩২। ১৯৯৫-৯৬ সালে কল্যাণী উপনগরীর যোজনা খাতে ৩৫ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে। পূর্বের বছরের ন্যায় উন্নয়নমূলক কাজগুলি হবে মূলত জল সরবরাহ, জলনিকাশি, পয়ঃপ্রণালী, বৈদ্যুতিকরণ ইত্যাদি পরিকাঠামোগত সুযোগ-সুবিধা নির্মাণ ও বৃদ্ধি সংক্রান্ত।

৩৩। আরবান ল্যান্ড (সিলিং অ্যান্ড রেগুলেশন) আইন-১৯৭৬ অনুযায়ী, নগর উন্নয়ন বিভাগের শহরাঞ্চল জমির উর্ধ্বসীমা সারা ২০.৭৪ লক্ষ বর্গমিটার জমি সরকারে ন্যস্ত হয়েছে বলে ঘোষণা করেছে। এর মধ্যে ২.৮৮ লক্ষ বর্গমিটার জমি রাজ্য সরকারের বিভিন্ন দপ্তর, মেট্রোরেল, পুরসভা, শিক্ষা-প্রতিষ্ঠান, দাতব্য সংস্থা প্রভৃতিকে দেওয়া হয়েছে। এই আইন অনুযায়ী আরও জমি অধিগ্রহণের জন্য বিশেষ চেষ্টা নেওয়া হচ্ছে, যাতে করে, নতুন শিল্প-সংস্থাগুলিকে জমি দেওয়া সম্ভব হয়।

৩৪। এই দাবির অন্তর্গত কিছু প্রকল্প পৌর-বিষয়ক দপ্তরও রূপায়ণ করে। এর মধ্যে আছে বৃহত্তর কলকাতার বাইরের পৌরসভাগুলির পরিকাঠামোর উন্নয়ন ও কতগুলি উন্নয়ন প্রকল্প যথা—নেহেরু রোজগার যোজনা, শহরাঞ্চলের দরিদ্র শ্রেণীর জন্য কতগুলি পরিষেবা, প্রধানমন্ত্রীর সুসংহত দারিদ্র দূরীকরণ প্রকল্প, ক্ষুদ্র ও মাঝারি শহরের সুসংহত উন্নয়ন প্রভৃতি। এই প্রকল্পগুলির মাধ্যমে কর্মসংস্থান সৃষ্টি করে শহরাঞ্চলের দারিদ্র্য দূরীকরণের ব্যবস্থা নেওয়া হচ্ছে। এ ছাড়া পৌর-বিষয়ক দপ্তর ন্যূনতম প্রয়োজন প্রকল্প, বস্তি উন্নয়ন প্রকল্প বৃহত্তর কলকাতার বাইরের পুরসভাগুলিতে রূপায়ণ করছে। ১৯৮১-৮২ সাল থেকে এই প্রকল্পে ২১.৯০ কোটি টাকা ব্যয় হয়েছে ও শহরাঞ্চলের ৫ লক্ষ ৩৪ হাজার ৫৬০ জন দরিদ্র মানুষ উপকৃত হয়েছে।

৩৫। এই সব প্রকল্প রচনা ও রূপায়ণের ক্ষেত্রে পূর্বে উল্লিখিত বিকেন্দ্রীকরণের ধারার পাশাপাশি অগ্রাধিকার ও নির্দেশ মনে রাখা হয়েছে। প্রকৃত রূপায়ণের সময়ে নির্বাচিত কর্পোরেশন ও পুরসভার মাধ্যমে স্থানীয় সাধারণ মানুষকে যুক্ত করা হবে। আগামী বছরগুলিতে সাধারণ মানুষের সাথে থাকার এই প্রক্রিয়া আরও সুসংহত ও বিকেন্দ্রিত হবে।

আমি আপনাদের সকলের সহযোগিতা কামনা করছি।

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারশিক্রমে আমি প্রস্তাব করছি যে, দাবি নং ৯০-এর অধীনে ১৯৯৫-৯৬ সালের "৩৬০৪—স্থানীয় সংস্থা এবং পঞ্চায়েতিরাজ সংগঠনকে (পঞ্চায়েতিরাজ বাদে) ক্ষতিপূরণ ও দায়িত্ব" বাবদ মুখ্য খাতে ব্যয়ের জন্য মোট ২,১২,৯৬,৮০,০০০ (দুইশত বার কোটি ছিয়ানব্বই লক্ষ আশি হাজার) টাকা অনুমোদন করা হোক। এই অঙ্কের মধ্যে ১,০৬,৪৮,৫০,০০০ (একশত ছয় কোটি আটচল্লিশ লক্ষ পঞ্চাশ হাজার) টাকা ইতিমধ্যে অনুমোদনের জন্য উত্থাপিত হয়েছে।

২.১। মহাশয়, ভারতীয় প্রশাসনে তৃণমূল-স্তর পর্যন্ত গণতন্ত্রের সফল বিকেন্দ্রীকরণে সাত-এর দশকের শেষ পর্যায় থেকে পশ্চিমবঙ্গ যে পথিকৃতের ভূমিকা পালন করে এসেছে,

এ-কথা আজ সর্বজনস্বীকৃত। পঞ্চায়েত এবং পৌর প্রশাসনে বামফ্রন্ট সরকারের এই অবদান বর্তমান ভারতবর্ষে এক অনুসরণীয় দৃষ্টান্তে পরিণত হয়েছে।

২.২। স্বাধীনতার অব্যবহিত পরে ভারতীয় রাজনীতিতে পৌর-প্রশাসনের এক উপেক্ষিত অধ্যায়ের শুরু। ইংরেজ আমলে পৌর-প্রশাসনকে অবদমিত রাখা হয়েছিল। ঔপনিবেশিক স্বার্থরক্ষাই ছিল এর মৌল কারণ। কিন্তু ভারতীয় রাজনীতিতে এই প্রতিষ্ঠানগুলি একটি উজ্জ্বল ইতিহাসের ধারক হতে পেরেছিল। আমাদের দুর্ভাগ্য, দেশ স্বাধীন হবার পর যে প্রতিষ্ঠানগুলি জনসেবা এবং উন্নয়নে সবচেয়ে উল্লেখযোগ্য ভূমিকা পালন করতে পারত, দূরদৃষ্টির সমূহ অভাবে ভারতবর্ষে, বিশেষ করে পশ্চিমবঙ্গে, সত্তর দশকের সীমান্ত পর্যন্ত দীর্ঘ ত্রিশ বছর সেই প্রতিষ্ঠানগুলি অবহেলা-উপেক্ষায় অস্তিত্বের গভীরতম সঙ্কটেই নিমজ্জিত হয়েছিল, বলা চলে।

২.৩। বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হয়ে সর্বপ্রথম এই স্থিতাবস্থার পরিবর্তন ঘটাতে সুপরিকল্পিত উদ্যোগ গ্রহণ করে। বিগত সতেরো বছরের নিরলস প্রচেষ্টায় এই প্রতিষ্ঠানগুলি আজ নগরজীবনে শক্তির উৎসকেন্দ্রই কেবল নয়, নগরবাসীর একান্ত আপন, অত্যন্ত কাছের একটি প্রতিষ্ঠান, যেখানে সকলের, বিশেষ করে দরিদ্র এবং দুর্বলতর শ্রেণীর মানুষের, দীর্ঘ-উপেক্ষিত স্বাধিকার আজ একটি তর্কাতীত সত্য ; যে প্রতিষ্ঠান সর্বাধুনিক নগরোন্নয়নের আজ এক বিশ্বস্ত মাধ্যম এবং হাতিয়ার। কোরিয়া কমিশন তাদের প্রতিবেদনে যখন 'Urban India is in a mess' বলে অধোবদন হন, পশ্চিমবঙ্গই তখন পৌরচিন্তায় ও কর্মে উন্নত-শির হবার স্পর্ধা রেখেছে।

৩.১। মহাশয়, আপনারা অবগত আছেন, সমগ্র ভারতবর্ষে যখন নগরোন্নয়নের কোনও গৃহীত নীতি ছিল না, পশ্চিমবঙ্গে সাত-এর দশকের শেষেই বামফ্রন্ট সরকার তখন 'আরবান ডেভেলপমেন্ট স্ট্যাটেজি কমিটি' গঠন করে নগরোন্নয়নে সঠিক দিক-নির্ণয়ে সচেষ্ট হয়। বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হবার অব্যবহিত পূর্বে এই রাজ্যের সি. এম. ডি. এলাকা-বহির্ভূত পুর-অঞ্চলে ছিল ১৯ টাকার কাছাকাছি। পুর-উন্নয়নের শোচনীয় চালচিত্র এ-থেকে সহজেই অনুমিত হতে পারে। উপরোক্ত কমিটির সুপারিশ কার্যকর করে সি. এম. ডি. এলাকা-বহির্ভূত পুর-অঞ্চলে মাথা-পিছু উন্নয়নের গড় ব্যয় ১৯৯০-৯১ সালে ৪৫ টাকাকেও ছাড়িয়ে যায়। আর্থিক অনটন আজকে কেন্দ্রের মতো রাজ্যগুলিরও এক গুরুতর সমস্যা। পশ্চিমবঙ্গও এর ব্যতিক্রম নয়। কিন্তু এই পরিস্থিতিতেও পুর-প্রশাসনকে জনগণের অধিকতর পরিষেবায় স্বনির্ভর হতে বামফ্রন্ট সরকার নিরবচ্ছিন্ন উদ্যোগ চালিয়ে যাচ্ছে। পশ্চিমবঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে বর্তমানে শিল্প-সম্ভাবনার যে নূতন দিগন্তগুলি উন্মোচিত হচ্ছে, পৌর-প্রতিষ্ঠানগুলি প্রশাসনিক এবং আর্থ-সামাজিক উন্নয়ন ঘটিয়ে সেই উদ্যোগের যোগ্য সহযোগী হতে অঙ্গীকারবদ্ধ। নগরোন্নয়ন এবং নাগরিক পরিষেবায় জনগণের সক্রিয় সমর্থন এবং অংশগ্রহণকে সর্বাধিক গুরুত্বপূর্ণ বলে আমরা বিবেচনা করি।

৩.২। বর্তমান আর্থিক বছরে উন্নয়ন খাতে আমাদের বাজেট-বরাদ্দ ছিল ১৬ কোটি টাকা। মহাশয়, আপনি জেনে আনন্দিত হবেন যে, বিভাগীয় উন্নয়ন-কর্মসূচির সাফল্য এবং অনিবার্যতা উপলব্ধি করেই এ-বছরের সংশোধিত বাজেটে এই অর্থাঙ্ক ২০ কোটি টাকায়

উন্নীত করা হয়। বিগত আর্থিক বছরে বরাদ্দের ৯৯ শতাংশ টাকাই আমরা সদ্ব্যবহার করতে পেরেছিলাম। এ-বছরের বরাদ্দের সম্পূর্ণ অর্থও সদ্ব্যবহারের লক্ষ্যে সুনিশ্চিতভাবে আমরা অগ্রসর হচ্ছি।

৩.৩। নগরোন্নয়নকে এখন প্রত্যাশিত গুরুত্ব প্রদান করা হচ্ছে। জাতীয় আয়ের বৃহদাংশ নগর-অর্থনীতিরই অবদান। সংবিধানের ৭৪-তম সংশোধনেও এই ভাবনার সুস্পষ্ট প্রকাশ ঘটেছে। নগরোন্নয়নে পৌর-প্রতিষ্ঠানের ভূমিকাকে নূতন মর্যাদায় প্রতিষ্ঠিত করা হয়েছে। কেবল স্থানিক বিকাশ নয়, আর্থ-সামাজিক বিকাশকেও উন্নয়ন-কর্মসূচির অঙ্গীভূত করা হয়েছে। আরও একটি উল্লেখযোগ্য তথ্য হল, সর্বভারতীয় স্তরে দারিদ্র-সীমার নিচে অবস্থানকারী মানুষের সংখ্যা গ্রামে যখন নিম্নমুখী, শহরে তখন তা ঊর্ধ্বমুখী। কেন্দ্রীয় সরকার-নিয়োজিত লাখড়াঅলা-কমিটির প্রতিবেদনেই প্রকাশ, শহরাঞ্চলে এই শ্রেণীর মানুষের সংখ্যা শতকরা ৪০ ভাগ। নগরোন্নয়নে আরও সুসংহত, দারিদ্র-প্রশমন প্রকল্পের প্রয়োজনীয়তা সেই কারণে অধিকতর গুরুত্ব অর্জন করেছে।

৩.৪। ৭৪-তম সংবিধান সংশোধনে যে বিষয়গুলি সর্বাধিক গুরুত্ব পেয়েছে, সেগুলি হল ঃ নিয়মিত নির্বাচন, আর্থ-সামাজিক উন্নয়নে সুষ্ঠু নগর-পরিকল্পনা, দরিদ্র শ্রেণীর মানুষের উন্নয়নে বিশেষ উদ্যোগ, উন্নয়নে অধিকতর বিনিয়োগ, গণতান্ত্রিক নিয়ম-নীতির সুরক্ষা ইত্যাদি। মাননীয় সদস্যবৃন্দ অবগত আছেন যে, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের পৌর-ভাবনায় এই বিষয়গুলি সত্তর দশকের শেষেই গুরুত্বপূর্ণ স্থান দখল করে নিয়েছিল। সর্বভারতীয় স্তরে এই নীতিগুলির পরবর্তী অন্তর্ভুক্তি এবং অনুমোদন এ-কারণে আমাদের অনুসৃত সিদ্ধান্তগুলির নির্ভুল সমর্থনই শুধু করে না, পৌর-প্রশাসনে বিলম্বিত হলেও সর্বভারতীয় এই পরিবর্তন সুনিশ্চতভাবে আমাদের আশাবাদীও করে তোলে।

৩.৫। পৌর-উন্নয়নে ছোট ও মাঝারি শহরের নিবিড় উন্নয়ন প্রকল্পে (আই. ডি. এস. এম. টি.) পশ্চিমবঙ্গ এখন একটি উল্লেখযোগ্য নাম। ৫৬টি শহর এই প্রকল্পের অন্তর্ভুক্ত হয়েছে। ইতিমধ্যে ৪৯টি মার্কেট কমপ্লেক্স, ১৩টি বাস/ট্রাক টার্মিনাল, ২টি গুদামঘর, ১৪টি ডরমিটরি, ২৬টি নতুন রাস্তা, ৬টি শিল্পকেন্দ্র, ১০টি আবাস-গৃহ নির্মাণোপযোগী জমি, ১টি ব্রিজ ইত্যাদি সম্পদ সৃষ্টি করা সম্ভব হয়েছে। বর্তমান বছরে এই খাতে আমাদের ব্যয় ইতিপূর্বের সমস্ত রেকর্ডকেই অতিক্রম করেছে। রাজ্য উন্নয়ন খাতে ব্যয় হয়েছে ২২৫ লক্ষ টাকা এবং কেন্দ্রীয় ঋণ খাতে ২৭৫.৮৫ লক্ষ টাকা। বর্তমান আর্থিক বছরে যে ৮টি শহর এই প্রকল্পের অন্তর্ভুক্ত হয়েছে, সেগুলি হল ঃ

(ক) বীরনগর ; (খ) কুলটি ;

(গ) মেমারি ; (ঘ) গুসকরা ;

(ঙ) কালিয়াগঞ্জ ; (চ) গোবরডাঙ্গা ;

(ছ) কান্দি ; (জ) চন্দ্রকোণা।

আমাদের আশা, সি. এম. ডি. এলাকা-বহির্ভূত রাজ্যের অবশিষ্ট সমস্ত শহরাঞ্চলকে পর্যায়ক্রমে আমরা এই প্রকল্পের অন্তর্ভূক্ত করতে পারব। কেন্দ্রীয় সরকারের কাছে তিনটি গুরুত্বপূর্ণ প্রশ্নে আমরা এই প্রকল্পের পুনর্বিন্যাস দাবি করে আসছিলাম ঃ

(ক) কেন্দ্রীয় ঋণকে অনুদানে পরিণত করা ;

(খ) অনধিক পাঁচ লক্ষ জনসংখ্যাবিশিষ্ট শহরগুলিকেও এই প্রকল্পের অন্তর্ভুক্তির সুযোগ;

(গ) শহরভিত্তিক প্রকল্পের বিনিয়োগের ঊর্ধ্বসীমা বৃদ্ধি।

উল্লেখযোগ্য, প্রতিটি প্রশ্নেই কেন্দ্রের সদর্থক সাড়া পাওয়া গেছে।

৩.৬। মাননীয় সদস্যগণ, আপনাদের স্মরণে আছে, খাটা-পায়খানা অপসারণ এবং সাফাই কর্মীদের মুক্তির জন্য খসড়া কেন্দ্রীয়-আইনের প্রয়োজনীয় সাংবিধানিক সমর্থনটি এই পশ্চিমবঙ্গ বিধানসভাতেই সর্বপ্রথম সর্বসম্মতিক্রমে গৃহীত হয়েছিল। এই প্রকল্পে প্রতিটি খাটা-পায়খানা অপসারণ-পিছু যে সর্বোচ্চ ব্যয় কেন্দ্রীয় সরকার নির্দিষ্ট করেছিলেন, তা বাজারদরের সঙ্গে সামঞ্জস্যপূর্ণ ছিল না। ফলে, এই প্রকল্পের কাজ বিশেষভাবে ব্যাহত হচ্ছিল। সম্প্রতি আমাদের সুচিন্তিত দাবির যৌক্তিকতা মেনে নিয়ে কেন্দ্রীয় সরকার একটি সংশোধিত নির্দেশ জারি করেছেন। কিন্তু এই নির্দেশ কার্যকরী হচ্ছে ১লা সেপ্টেম্বর, ১৯৯৪ সালের পরবর্তী প্রকল্পের জন্য। আমাদের দাবি, এই নির্দেশ ইতিপূর্বে কেন্দ্র-অনুমোদিত প্রকল্পগুলি, যেগুলি সর্বোচ্চ ব্যয়ের সীমা বাজারদরেরও কম থাকার ফলে রূপায়িত করা সম্ভব হয়নি, সেগুলি সম্পর্কেও প্রযোজ্য হোক। এ-ব্যাপারে আমি আপনাদের সমর্থন-প্রার্থী। অষ্টম পরিকল্পনার মধ্যেই এই প্রকল্পের কাজ শেষ করার যথাসাধ্য প্রয়াস চালানো হবে।

৩.৭। ইউ. বি. এস. পি. এবং বস্তি-উন্নয়ন প্রকল্প দু'টি কেবলমাত্র দারিদ্রসীমার নিচে অবস্থানকারী শহরাঞ্চলের মানুষদের জন্য। এ দু'টি প্রকল্প দারিদ্র প্রশমনে বিশেষভাবে উল্লেখযোগ্য। এই সঙ্গে উল্লেখযোগ্য নেহেরু রোজগার যোজনা প্রকল্পটি। ইউ. বি. এস. পি. প্রকল্পে ২৩টি শহর অন্তর্ভুক্ত হয়েছে। বস্তি-উন্নয়ন প্রকল্পটি সি. এম. ডি. এলাকা-বহির্ভূত সব শহরেই প্রযোজ্য। এই প্রকল্প দু'টি রূপায়ণে দরিদ্র মানুষের ভূমিকাই সবচেয়ে গুরুত্বপূর্ণ। তৃণমূল-স্তর থেকে পরিকল্পনা প্রণয়ন এবং তা রূপায়ণে প্রকল্পগুলি আদর্শস্থানীয় হতে পারে। এই প্রকল্পগুলির মধ্যে নেহেরু রোজগার যোজনার অন্তর্ভুক্ত স্ব-নিযুক্তি প্রকল্পটি বাদে আমাদের অগ্রগতি উল্লেখযোগ্য। ব্যাঙ্কের অসহযোগিতায় স্ব-নিযুক্তির প্রকল্পটি ব্যাহত হচ্ছে। ওয়েজ এমপ্লয়মেন্ট প্রকল্পে রাজ্য পরিকল্পনা তহবিল থেকে অতিরিক্ত অর্থ ব্যয় করে আনুপাতিক হারে অধিকতর কেন্দ্রীয় অনুদানের দাবি জানিয়েছি আমরা। এই অনুদান রাজ্যের প্রাপ্য।

৩.৮। পৌরাঞ্চলের সামগ্রিক উন্নয়নের জন্য ১,১১৫ কোটি টাকা ব্যয়ে একটি প্রকল্পের রূপরেখা মে, ১৯৯৩ সালে কেন্দ্রীয় সরকারের কাছে আমরা পাঠিয়েছি। এ-প্রকল্পে কেন্দ্রীয় সরকারের অনুমোদন এখনও অপেক্ষিত। আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ রাখছি।

৩.৯। ১৯টি গুরুত্বপূর্ণ শহরের জন্যে সার্বিক উন্নয়ন-প্রকল্পের রূপরেখা নির্মাণের কাজে সম্প্রতি আমরা হাত দিয়েছি। এ-ব্যাপারে সংশ্লিষ্ট জেলাগুলিতে জেলাশাসককে সভাপতি করে

একটি কমিটি গঠিত হয়েছে। প্রস্তাবগুলি রচিত হলে কেন্দ্রীয় সরকারের কাছে প্রেরিত হবে ইতিমধ্যেই এ-সম্পর্কে প্রাথমিক একটি প্রস্তাবনা কেন্দ্রীয় যোজনা পর্যদের কাছে দাখিল কর হয়েছে। আগামী ২০১১ সালের সম্ভাব্য জনসংখ্যাকে সামনে রেখে প্রয়োজনীয় নাগরিব পরিষেবার ভিত্তিতে এই নির্বাচিত শহরগুলির সার্বিক উন্নয়নের রূপরেখা তৈরি হবে।

৩.১০। শহুরে মানুষের ক্রমবর্ধমান দারিদ্র কেন্দ্রীয় সরকারেরও দৃষ্টি আকর্ষণ করেছে। প্রধানমন্ত্রীর নিবিড় শহুরে দারিদ্র নিরসন প্রকল্পটি, যেটি আগামী আর্থিক বছর থেকে কার্যকর হবে বলে আশা করা যায়, এরই নিদর্শন। ৫০,০০০ থেকে ১,০০,০০০ জনসংখ্যাবিশিষ্ট পৌরাঞ্চলেই কেন্দ্র-রাজ্য যৌথ উদ্যোগে এই প্রকল্পটি রূপায়িত হবে। এই প্রকল্পের ১৯৯৫-৯৬-এর জন্য রাজ্য অনুদানের প্রয়োজনীয় অর্থ-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। প্রকল্পটির চূড়ান্ত রূপরেখা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এখনও পাওয়া যায়নি।

৩.১১। হাডকো এবং অন্যান্য আর্থিক প্রতিষ্ঠানের সহায়তায় পুর-অঞ্চলে উন্নয়নমূলক বিভিন্ন উদ্যোগ গ্রহণ করা হচ্ছে। সরকারের সীমাবদ্ধ আর্থিক ক্ষমতা এবং ক্রমবর্ধমান নাগরিক চাহিদার পরিপ্রেক্ষিতে এই উদ্যোগ পুরসভাগুলিতে ক্রমশই অপরিহার্য হয়ে উঠেছে। অদূর ভবিষ্যতে স্ব-নির্ভরতার এটিই হবে অনুসরণীয় পথ।

৩.১২। সি. এম. ডি. এলাকা-বহির্ভূত পুর-অঞ্চলে পানীয় জলের উৎস-নির্মাণ জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের দায়িত্ব। এল. আই. সি., হাডকো ইত্যাদি আর্থিক প্রতিষ্ঠান এবং রাজ্য সরকারের সহায়তায় জল-প্রকল্পগুলি রূপায়িত হয়ে থাকে। প্রকল্পগুলি নির্বাচনের সময় যেমন এই বিভাগের একটি গুরুত্বপূর্ণ ভূমিকা আছে, প্রকল্পগুলিতে ঋণগ্রহণও তেমনি এই বিভাগের গ্যারান্টি-সাপেক্ষ। বাঁকুড়া, মেদিনীপুর, রাণাঘাট শহরের জল-প্রকল্পগুলির জন্য বর্তমান আর্থিক বছরেই গ্যারান্টি প্রদত্ত হয়েছে। জলপাইগুড়ি, বর্ধমান এবং কাটোয়া শহরের প্রকল্পগুলির গ্যারান্টির বিষয়টি এই বিভাগের বিবেচনাধীন আছে। এ-ছাড়া অন্যান্য শহরেও নতুন জল-প্রকল্প গ্রহণের বিষয়ে রাজ্য সরকার উদ্যোগ গ্রহণ করছে।

৪। উন্নয়ন-খাতে যেমন অধিকতর বিনিয়োগকে সুনিশ্চিত করার প্রচেষ্টা চলছে, উন্নয়ন-বহির্ভূত খাতেও তেমনি নিয়মিত অনুদান প্রদানের বিষয়টি অব্যাহত রাখা হয়েছে। চুঙ্গি কর, প্রমোদ কর, মোটর-যান কর, বাণিজ্য, পেশা ও বৃত্তি কর ইত্যাদি অনুদানের অর্থ ছাড়া মহার্ঘ-ভাতা, বোনাস ইত্যাদি খাতেও পুরসভাগুলিকে নিয়মিত অনুদান প্রদান করা হচ্ছে। ৭৪-তম সংবিধান সংশোধনের পরিপ্রেক্ষিতে রাজ্য সরকার পঞ্চায়েত এবং পুরসভার আর্থিক ব্যাপারটি পর্যালোচনা করে সুচিন্তিত সুপারিশের জন্য একটি 'অর্থ-কমিশন' গঠন করেছেন। এই কমিশনের সুপারিশের ভিত্তিতে পুরসভাগুলির আর্থিক বুনিয়াদ অদূর-ভবিষ্যতে দৃঢ়তর হবে বলে আশা করা যায়। এখানে উল্লেখ করা যেতে পারে যে, ১৯৭৬-৭৭ সালে এ-রাজ্যে সমগ্র পৌরসভায় পরিকল্পনা-বহির্ভূত খাতে প্রদত্ত হয়েছিল সর্বমোট ৭.৪৮ কোটি টাকা। সেখানে ১৯৯৪-৯৫ সালে অনুমোদিত অর্থাঙ্ক হল ২২৪.৭৬ কোটি টাকা। পৌরসভাগুলির দৈনন্দিন কার্য-নির্বাহে বামফ্রন্ট সরকারের অর্থানুকূল্যের একটি সুস্পষ্ট পরিচয় এখানেই মুদ্রিত আছে।

৫। গণতন্ত্রে নির্বাচন একটি গুরুত্বপূর্ণ প্রক্রিয়া। পুরসভার নিয়মিত নির্বাচন বামফ্রন্ট সরকারের একটি ঘোষিত নীতি। ক্ষমতাসীন হবার পর থেকেই এ-রাজ্যের পুরসভাগুলিতে

নিয়মিত নির্বাচন হয়ে আসছে। বিগত ৩০ মে, ১৯৯৪ তারিখে ১৯টি পুরসভায় সাধারণ নির্বাচন অনুষ্ঠিত হয়। আগামী মে মাসে রাজ্য নির্বাচন কমিশনের তত্ত্বাবধানে এবং মহিলা তফসিলি জাতি ও উপজাতিদের জন্যে আসন সংরক্ষণের ভিত্তিতে এ-রাজ্যে সর্বপ্রথম ৮২টি পুরসভায় ও প্রজ্ঞাপিত অঞ্চলে সাধারণ নির্বাচন অনুষ্ঠিত হতে চলেছে। কলকাতা পুরসভার নির্বাচনও এ-ভাবেই আগামী জুন মাসে অনুষ্ঠিত হবে। আইন অনুযায়ী নির্দিষ্ট সময়ের ভেতরেই সমস্ত পুরসভার নির্বাচনে এই সরকার প্রতিশ্রুতিবদ্ধ।

৬। দুর্গাপুর নোটিফায়েড এরিয়া অথরিটিকে একটি মিউনিসিপ্যাল কর্পোরেশনে রূপান্তরের বিলটি ১৯৯৪ সালেই এই বিধানসভায় অনুমোদিত হয়েছে। বিলটি বর্তমানে রাষ্ট্রপতির সম্মতির অপেক্ষায়।

৭। ৭৪-তম সংবিধান সংশোধনের সঙ্গে সঙ্গতি রেখে বিভিন্ন পুর-আইনের প্রয়োজনীয় সংশোধন ইতিমধ্যেই সম্পন্ন করা হয়েছে। এই সংশোধন অনুসারেই সমস্ত মিউনিসিপ্যাল কর্পোরেশন এবং পুরসভায় ওয়ার্ড-কমিটি গঠনের নির্দেশনামাটিও প্রচারিত হয়েছে। তিন লক্ষের ঊর্ধ্ব জনসংখ্যা-বিশিষ্ট পুরসভার ক্ষেত্রে এই কমিটি গঠন যেমন আবশ্যিক, এর নিম্নবর্তী পুরসভার ক্ষেত্রে তা ঐচ্ছিক।

৮। পুর-কর্মচারিবৃন্দের ক্ষেত্রে গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত হল ঃ

রাজ্য সরকারি কর্মচারিদের অনুরূপ অবসরকালীন সুযোগ-সুবিধা পুর-কর্মচারিবৃন্দকে প্রদান এবং দ্বিতীয় পৌর অর্থ কমিশনের সুপারিশ মতো পুরসভাগুলির কর্মচারী নিয়োগের একটি সুনির্দিষ্ট মাপকাঠি নির্ধারণ।

এই সিদ্ধান্ত কার্যকর করার খুটিনাটি বিষয় এখন সরকারের বিবেচনাধীন।

৯। পুরসভাগুলির অধিকতর পরিষেবা, তত্ত্বাবধান এবং উন্নয়নমূলক কর্মসূচির সফল রূপায়ণের জন্য স্থানীয় সংস্থাসমূহের অধিকার এবং পৌর কারিগরি অধিকারকে বিকেন্দ্রীকরণ করে শক্তিশালী এবং পুনর্গঠিত করা হয়েছে।

১০। কেন্দ্রীয় মূল্যায়ন পর্ষৎ ক্রমশই অধিকতর গুরুত্ব অর্জন করছে। ইতিমধ্যে ৬০টি পুরসভার সম্পত্তি ও জমি-বাড়ির মূল্য-নির্ধারণের কাজ সম্পন্ন করেছে এই প্রতিষ্ঠান। এর ফলে আদায়-যোগ্য করের পরিমাণ ১৪.৩৩ কোটি টাকা থেকে ৩৯.৮২ কোটি টাকায় বৃদ্ধি পেয়েছে। আরও ৬৫টি পুরসভায় এই কাজের প্রস্তুতি চলেছে। আগামী আর্থিক বছরের মধ্যে সম্পদ-কর পুনর্নির্ধারণের কাজটি সমস্ত পুর-অঞ্চলে শেষ করার উদ্যোগ গ্রহণ করা হচ্ছে।

১১। ইনস্টিটিউট অব লোকাল গভর্নমেন্ট অ্যান্ড আরবান স্টাডিজ এবং স্টেট আরবান ডেভেলপমেন্ট এজেন্সির পৃথকীকরণের কাজ সম্পন্ন করা হয়েছে। এর ফলে এই দুটি প্রতিষ্ঠানের কাজে নতুন মাত্রা সংযোজিত হবে। প্রতিষ্ঠান দুটির জন্য সল্ট লেকে নিজস্ব নতুন ভবনটিরও দ্বারোদঘাটন সম্পন্ন হয়েছে। আগামী এপ্রিল মাসেই অফিস দুটি ভাড়া বাড়ি থেকে নিজস্ব ভবনে স্থানান্তরিত হবে। নতুন ভবন সংলগ্ন হস্টেলে প্রশিক্ষণের নতুন কর্মসূচি গ্রহণ করা হবে। এখানে নির্বাচিত প্রতিনিধি এবং পুরকর্মচারিবৃন্দের নিয়মিত প্রশিক্ষণের ব্যবস্থা থাকবে।

১২। সফল পৌর-উন্নয়ন এবং নিবিড়তর নগর-পরিষেবার অন্যতম প্রধান শর্ত হল আমলাতান্ত্রিকতার দুর্বলতা এবং ঔদাসীন্য-মুক্ত জনগণের প্রতি দায়বদ্ধ এক পরিচ্ছন্ন অভ্যন্তরীণ পৌর-প্রশাসন। সেই অভীষ্ট লক্ষ্যেই আমরা অগ্রসর হচ্ছি। কলকাতা পুরসভায় এই অভিমুখে সম্প্রতি যে উদ্যোগ গ্রহণ করা হয়েছে, সমস্ত পুরসভাগুলিতেই তা অনুসরণযোগ্য। এ-ব্যাপারে জনগণের অকুণ্ঠ সমর্থন ও সহযোগিতা আমাদের কাম্য।

১৩। পুর-অঞ্চলে বিভিন্ন উন্নয়নমূলক কর্মসূচিতে সমবায় এবং স্বেচ্ছাসেবী সংস্থাসমূহকে অন্তর্ভুক্ত করার একটি আন্তরিক প্রয়াসে আমরা অভিলাষী। এ-বিষয়ে কিছু পদক্ষেপ ইতিমধ্যেই গৃহীত হয়েছে। পুরসভার সামগ্রিক তত্ত্বাবধানে এই সংস্থাগুলি উন্নয়নমূলক কাজে পুরসভাগুলিকে গুরুত্বপূর্ণ পরিষেবা দিতে সক্ষম। এর ফলে এই সংস্থাগুলি যেমন নাগরিক পরিষেবায় অধিকতর দক্ষতা অর্জন করবে, পুরসভার প্রশাসনিক ব্যয়ভারও তেমনি অনেকাংশে লাঘব হবে। উপকৃত হবেন নাগরিকবৃন্দ।

১৪। পশ্চিমবঙ্গে নগরায়ণ বৃদ্ধির হার ২৭.৫ শতাংশ। ভারতবর্ষের গড় হারের থেকে এটি বেশি। এ-রাজ্যে নগরায়ণের উল্লেখযোগ্য একটি বৈশিষ্ট্য হল বৃহত্তর কলকাতার শহরাঞ্চলে জনসংখ্যা ৬৯ শতাংশ থেকে কমে ৬৪ শতাংশে দাঁড়িয়েছে। অন্যদিকে বৃহত্তর কলকাতার বাইরের শহরাঞ্চলে এই সংখ্যা ৩১ শতাংশ থেকে বৃদ্ধি পেয়ে ৩৬ শতাংশে পৌঁছেছে। বামফ্রন্ট সরকারের বিকেন্দ্রীকৃত নগরায়ণ ও নির্ভুল পৌর-নীতির কারণেই এটি সম্ভব হয়েছে। এই সরকারের পৌর-ভাবনায় বৃহত্তর কলকাতার বাইরের শহরাঞ্চলগুলির দ্রুত, সুপরিকল্পিত এবং নিবিড়তর উন্নয়ন সেই কারণেই অধিকতর গুরুত্বপূর্ণ স্থান অধিকার করে আছে।

১৫। মহাশয়, এই ক'টি কথা বলে এই সভায় বিবেচনা এবং গ্রহণের জন্য আমার দাবিগুলি আমি পেশ করছি।

**Shri Satya Rajan Bapuli :** Sir, I beg to move that the amount of Demand be reduced to Re, 1/-.

**Shri Prabir Banerjee :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 37**

**Mr. Deputy Speaker :** There are 29 cut motions to this Demand. All the motions are in order and taken as moved.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri Saugata Roy, Shri Subrata Mukherjee, Shri Prabir Banerjee, Shri Abdul Mannan, Shri Deba Prasad Sarkar :** Sir,

we beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 90**

**Mr. Deputy Speaker :** There is no Cut Motion to this Demand. Now, Shri Sudip Bandyopadhyay.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে একই সঙ্গে ৩৭, ২৬ এবং ৯০ এই ৩টে ব্যয় বরাদ্দের দাবি এখানে পেশ করা হয়েছে। ৩৭ ধারায় নগর উন্নয়ন অসীমবাবুর দপ্তর, এতে ব্যয়বরাদ্দ ধরা হয়েছে ৩,২৫,৫৯,০০,০০০। ৯০ ধারায় ২,১২,৯৬,৮০,০০০ টাকা এবং ফায়ার ব্রিগেড, অগ্নি প্রতিরোধ এবং নিয়ন্ত্রণের ক্ষেত্রে ৩৮,০৪,৪৫,০০০ টাকা ধরা হয়েছে। এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে এবং কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। স্যার, একটা বিষয়ে খুব পরিষ্কার আজকে বামফ্রন্ট সরকারের আমলে নগর জীবনে সমস্ত কিছু সুযোগ সুবিধার ক্ষেত্রে একটা চ্যালেঞ্জের মুখোমুখি এসে দাঁড়িয়েছে। কলকাতার শহর দিয়ে শুরু করলে প্রথমেই এর পথঘাটের দুরাবস্থার কথা বলতে হয়। রাস্তাঘাট থেকে শুরু করে জল সরবরাহ সর্বত্র ক্ষেত্রে অনিয়ম পরিলক্ষিত হয়। ফুটপাথ তো এখন হকারদের দখলে চলে গেছে। রাস্তাঘাটের সুবিধা পেতে গেলে যেসব দরকার তা এখনও পুরোপুরি নিশ্চিহ্ন হয়ে গেছে। কলকাতা শহরের নগর জীবন এইরকম চ্যালেঞ্জের মুখোমুখি আগে কখনও হয়নি। এই ব্যবস্থাটা টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং অ্যাক্টের মধ্যে পড়ে। একটা সরকার ১৭ বছর থাকাকালীন কিভাবে এই অবস্থায় এল এবং কিভাবে এল সেই বিষয়ে পরে আসছি। একটা সরকার ১৭ বছর ক্ষমতায় থাকাকালীন টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং অ্যাক্টের মধ্যে থেকে একটা তালিকা তৈরি করেছিলেন। সেখানে বাকি ওয়ার্ডগুলো কি অবস্থায় রয়েছে, টি. সি. পি. আছে কিন্তু ও. ডি. পি. নেই, তার অবস্থা কি সেটা আমাদের সরকার জানাবেন। আমরা বারে বারে বলেছি, অসীমবাবুকেও বলছি যে, বুদ্ধদেববাবুর মন্ত্রিত্ব থাকাকালীন থেকে আজ অবধি দেখা যাচ্ছে যে কলকাতার শহরতলী বেআইনি বাড়ি তৈরির একটা স্বর্গরাজ্য তৈরি হয়েছে। এইসব বেআইনি বাড়ির ক্ষেত্রে কোনও নিয়মনীতি মানা হচ্ছে না। আজকে বেআইনি বাড়ির তালিকা কত এবং সরকারের কাছে এই তালিকা আছে কিনা জানাবেন। আপনারা যে বিল্ডিং ট্রাইব্যুনাল তৈরি করেছেন সেই বিল্ডিং ট্রাইব্যুনালের ফাংশন ঠিকমতো হচ্ছে কিনা এবং পৌরসভা দুর্নীতি ধরার জন্য গত বছরে যে ভিজিলেন্স কমিশন করেছেন তার ফাংশন কি-কিছুই জানা যাচ্ছে না। এই বামফ্রন্ট সরকারের আমলে ১৯৮৯-৯০ সাল পর্যন্ত প্রায় ১০ হাজার বেআইনি বাড়ি তৈরি হয়েছে। প্রদীপ কুন্দলিয়ার মতো প্রোমোটরদের দিয়ে বাড়ি করে বহু লোকের জীবন হানি ঘটানো হয়েছে। রাজেন্দ্র রোডে যে ঘটনা ঘটেছিল তা কারুর ভুলে যাওয়া উচিত নয়। প্রদীপ কুন্দলিয়ার মতো ব্ল্যাক লিস্টেড লোকেরা বহাল তবিয়তে ঘুরে বেড়াচ্ছেন এবং নতুন নতুন বাড়ি তৈরি করে যাচ্ছেন। তারা স্যাংশন পাচ্ছেন কি করে বুঝতে পারছি না। টেলিগ্রাফে একটি সংবাদ বেরিয়েছে সেটা বলছি—সি. এম. সি. এন্ডালজিং প্ল্যান্স ফর প্রদীপ কুন্দলিয়া। এইসব প্রোমোটরদের বাড়ি তৈরি করার সুযোগ করে দেওয়া হচ্ছে। এই খবর তো সংবাদপত্রেই বেরিয়েছে। অথচ বুদ্ধদেববাবু মন্ত্রী থাকাকালীন বিধানসভাতে দাঁড়িয়ে বলেছিলেন এই ধরনের প্রদীপ কুন্দলিয়াদের

মতো লোকেদের ফাঁসি দেওয়া উচিত। আজকে আমার প্রশ্ন আপনাদের কাছে এই মামলা কতদূর এগিয়েছে সেটা জানান।

[3-40 — 3-50 p.m.]

আমাদের অভিযোগ প্রদীপ কুন্দলিয়ার সঙ্গে সি. পি. এম.-এর যোগসাজস থাকার ফলে এই মামলা এত দিন ধরে চলছে। ১৯৮৮ সাল থেকে আজ ১৯৯৫ সাল—৭ বছর হয়ে গেলে মামলায় কি অগ্রগতি হয়েছে, রাজ্য সরকার কি করছেন, তাদের শাস্তি দানের ব্যাপারে কি হ'ল তা আমাদের বলতে হবে। সেই সম্বন্ধে আমি বলতে চাই, যে বে-আইনি বাড়ি কলকাতার নগর সভ্যতার ক্ষেত্রে সংকট ডেকে এনেছে এবং এতে বামফ্রন্ট সরকার ক্রমাগত কন্ট্রিবিউট করে যাচ্ছেন। এরপর মেগাসিটি সম্বন্ধে বলব। মেগাসিটি প্রকল্প সম্বন্ধে আমরা বারে বারে বলেছি, এত বড় একটা প্রকল্প, সমস্ত দলের জন-প্রতিনিধি নিয়ে সভা করা হোক, একটা আইডিয়া নিন। আপনারা কতগুলো পুরনো আইডিয়াকে কম্বাইন করে মেগাসিটি নাম দিয়ে পরিকল্পনার কথা ঘোষণা করলেন। আপনারা বলছেন, মেগাসিটি প্রকল্প হবে। সল্ট-লেক, ই. এম. বাইপাস দিয়ে একটা দ্বিতীয় কলকাতা তৈরি হবে। এবং এর নাম করে বহু জমি বিভিন্ন ব্যবসায়িকে দিয়ে দিলেন। শিল্পায়ন-এর কথা বলা হচ্ছে। শিল্প কতটা হবে জানি না, কিন্তু এর নাম করে ১০০ একর ২০০ একর জমি বিলি করে দিয়েছেন। এবং সল্ট-লেকের জলাভূমি পূরণ করে বিভিন্ন আনস্ক্রুপুলাস অ্যান্ড ডিজ-অনেস্ট প্রমোটারদেব জমি দিয়ে দিচ্ছেন। এতে ইকোলজিক্যাল ব্যালেন্স নষ্ট হচ্ছে, সবুজ ধ্বংস হয়ে যাচ্ছে। পুকুর ভর্তি করে, জলাভূমি পূরণ করে বাড়ি তৈরি করার ভয়ংকর প্রবণতা থেকে আজকে যদি আপনারা বেরিয়ে না আসতে পারেন তাহলে একদিকে যেমন সবুজ ধ্বংস হবে আবার পরিবেশও দূষিত হবে। মেগাসিটির জন্য কেন্দ্রীয় সরকারের সাহায্য থাকা সত্ত্বেও আপনারা এতে দ্বিধা করছেন। কেন্দ্রীয় যোজনা কমিশনের সঙ্গে কথা বলে ১০০ কোটি টাকার মধ্যে ২০ কোটি টাকা আপনারা পেয়ে গেছেন। সেই টাকায় কোন কোন কাজ হয়েছে সেটা আমরা জানতে চাই। কলকাতাসহ রাজ্যের বিশেষ কিছু বাজারে আগুন লাগার ঘটনা ঘটেছে। আপনারা নিউ-মার্কেট-কে ১ কোটি টাকার বিনিময়ে ফতেপুরিয়াকে দিয়ে দিলেন। আপনাদের আমলে সারা পশ্চিমবঙ্গে ১৮-টা বাজারে আগুন লেগেছে। কিন্তু আজ পর্যন্ত কজেস অফ ফায়ার জানা গেল না। এবং টোটাল এস্টিমেটে লস অফ প্রপার্টি কত তা জানতে পারলাম না। একটা ৪ সদস্য-এর কমিটি করা হ'ল কিন্তু তার রিপোর্ট আজ পর্যন্ত পেশ করা হ'ল না। বাজারে আগুন লাগানোর ব্যাপার-এ আনক্রুপুলাস এবং ডিজ-অনেস্ট প্রমোটারদের হাত আছে, আমরা এটা বারে বারে বলেছি। এ বিষয়ে সল্ট-লেকের দক্ষিণ অঞ্চলের জলাভূমি দখল করার কথাও আমরা বলেছি। মুখ্যমন্ত্রীও বলেছিলেন, যে কলকাতার কতগুলো পার্ক ক্রিমিনালদের স্বর্গ রাজ্যে পরিণত হয়েছে। এই রকম ১৪ খানা পার্ক আপনারা বেসরকারি সংস্থার হাতে দিয়ে দিয়েছেন। আমাদের দাবি আরও এই রকম যে পার্ক আছে সেগুলো যৌথ ভাবে দিয়ে দিন তাতে কলকাতা আরও সুন্দরভাবে গড়ে উঠবে। আরবান ডেভেলপমেন্টের ব্যয়-বরাদ্দ-র ব্যাপারে তাকে আমরা কোনও ভাবেই সমর্থন করতে পারি না। আমি দেখলাম আরবান ডেভেলপমেন্ট-এ বৃহত্তর কলকাতা উন্নয়ন স্কীমে ১৯৯৩/৯৪ সালের রিভাইজড এস্টিমেট হচ্ছে, ৭৭ কোটি ৫৬ লক্ষ ৬০ হাজার টাকা, অ্যাকচুয়াল ৫৭ কোটি ২১ লক্ষ ৯১ হাজার

৩৯৯ টাকা, নট ইউটিলাইজড ২০ কোটি ৩৪ লক্ষ ৬৮ হাজার ৬০১ টাকা, (২৬.২৩ পারসেন্ট)। সেন্ট্রালি স্পনসর্ড নিউ স্কীম-তে গ্রান্ট ফর স্কীম আন্ডার মেগাসিটি প্রোজেক্ট ১৯৯৩-৯৪ রিভাইজড এস্টিমেট হচ্ছে, ১০ কোটি ৫ লক্ষ টাকা, অ্যাকচুয়ালস নিল, নট ইউটিলাইজড ১০ কোটি ৫ লক্ষ টাকা। লোনস ফর আরবান ডেভেলপমেন্ট। স্টেট ক্যাপিটাল ডেভেলপমেন্ট-এ হচ্ছে, ৩৩ কোটি ৫৫ লক্ষ টাকা, অ্যাকচুয়াল ছিল ১১ কোটি ২৭ লক্ষ টাকা, আর নট ইউটিলাইজড-এর পরিমাণ হচ্ছে ২২ কোটি ২৮ লক্ষ টাকা (৬৬.৪১ পারসেন্ট)।

[3-50 — 4-00 p.m.]

তাই আপনাদের এইসব অসৎ উদ্দেশ্যের আমরা নিন্দা করছি। এর আগেও আমরা বলেছি কলকাতা শহর একটা জতুগৃহ হয়ে গিয়েছে এবং সেইসব ফায়ার ফাইটিং ইক্যুইপমেন্ট আপনাদের কাছে নেই। সেই সমস্ত ইক্যুইপমেন্ট আপনাদের জাপান থেকে আনতে হচ্ছে, তারজন্য ৯ কোটি টাকা কাস্টমস ডিউটি লেগেছিল, কেন্দ্রীয় সরকার সেটা মকুব করে দিয়েছেন। এদিকে আপনারা কেন্দ্রীয় সরকারকে অভিযুক্ত করেন, এসব সত্ত্বেও কেন্দ্রীয় সরকার আপনাদের টাকা মকুব করে দিয়েছেন। এই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে, আমাদের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রভাত আচারিয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পৌরমন্ত্রী এবং নগরোন্নয়ন মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা বলছি। বিরোধী দলের পক্ষ থেকে সুদীপবাবু যে বক্তব্য এখানে পেশ করেছেন তার কয়েকটি কথা কায়মনবাক্যে আমি মেনে নিয়েছি। তিনি বলেছেন—কলকাতা নগর জীবন চ্যালেঞ্জের মুখে। সুদীপবাবু জানেন সমস্ত পৃথিবী আজকে চ্যালেঞ্জের মুখোমুখি। সমস্ত পৃথিবীতে মেট্রোপলিসগুলো আজকে চ্যালেঞ্জের মুখোমুখি হয়েছে। ১৯৫০ সালে যখন মাত্র দুটি মেট্রোপলিস ছিল, নিউইয়র্ক এবং লন্ডন। ১৯৫১ সালে আমরা ছয়টি পেলাম, তার মধ্যে তিনটি হচ্ছে ডেভেলপিং কাউন্ট্রিতে, মেক্সিকো, সানহাই এবং সাঁওপালোতে। ১৯৯১ সালে আমরা ২৭টি মেট্রোপলিস দেখি সারা পৃথিবীতে, তারমধ্যে ১৯টি হচ্ছে ডেভেলপিং কাউন্ট্রিতে এবং সেই ডেভেলপিং কাউন্ট্রির চারটে হচ্ছে ভারতবর্ষে। আজকে ভারতবর্ষে মেট্রোপলিটনগুলোর লোকসংখ্যা যেভাবে বাড়ছে, গ্রামগুলো যেভাবে ভাঙ্গছে এবং এখানকার মানুষই শুধু কলকাতামুখী নয়, সারা ভারতবর্ষের মানুষ আজকে চারটে মেট্রোপলিটনমুখী হয়ে ছুটছে। তখন স্বাভাবিকভাবেই এটা ইন দি ফেস অফ দি চ্যালেঞ্জ। সত্যি সত্যিই সুদীপবাবুর মনে দুঃখ আনা উচিত নয়, অনুভূতিতে অন্তত এই কথা আনা উচিত নয়। কতকাল তারা শাসন ব্যবস্থায় ছিলো? তারা ৩০ বছর শাসন করেছেন। তখন কলকাতা শহরটাকে, পৌর ব্যবস্থাটাকে এবং সারা ভারতবর্ষের মেট্রোপলিটনগুলোর অবস্থা তারা কি করে রেখেছিলেন? তাকে কোনও গুরুত্ব দিয়েছিলেন কি? এই কথা তাদের কাছ থেকে স্পষ্ট করে জানতে হবে এবং বলতে হবে। সামগ্রিকভাবে পশ্চিমবাংলার মধ্যে কলকাতা নগর থেকে আরম্ভ করে সমগ্র গ্রাম এবং গ্রামের মধ্যে থেকে শহরমুখী যেগুলো আরবানাইজেশন হয়েছে, সেই আরবার এরিয়ায় এবং মিউনিসিপ্যাল এরিয়ার মধ্যে একটা আনন্দ এবং চাঞ্চল্য সৃষ্টি হয়েছে। আগে যেটা ছিল একটা নিস্পৃহ সুপ্ত আকারে। সাধারণ মানুষ মিউনিসিপ্যালিটিগুলো কি সেটাই জানত না। আগে বৈকালিক বৈঠকখানায়

চেয়ারম্যান এসে বসতেন, বড়বাবু এসে বসতেন আর সেখানে একজন স্যানিটারি ইন্সপেক্টার ছিল। তারপর আস্তে আস্তে রাজনৈতিক পরিবর্তন হওয়ার সাথে সাথে বামফ্রন্ট এসে কংগ্রেসি সেই অপশাসন দূর করে দিয়েছে। সেই মুহূর্তে সকল মানুষের মনে এক অদ্ভুত প্রাণের প্রেরণা এল। নতুন শাসন ব্যবস্থা প্রবর্তিত হওয়ার সাথে সাথে পৌর প্রশাসনে নতুন নতুন ব্যবস্থা প্রবর্তিত হল। ফলে স্বাভাবিকভাবেই সব এলাকায় একটা উৎসাহের সৃষ্টি হয়েছে।

১৯৬৮ সালে পৌরসভা ছিল, কংগ্রেস রাজত্বে দেখা গেল, ১৯৭২ সালে আসার পর দেখা গেল ওরা সব নির্বাচিত পৌরসভাগুলিকে ভেঙ্গে দিল, কেন না গণতন্ত্র ওদের গায়ে লাগে বলে সব ভেঙ্গে দিয়ে নিজেদের শাসনতন্ত্র, অ্যাডমিনিস্ট্রেটর প্রতিষ্ঠা করল। ১৯৮১ সালে সমগ্র পৌরসভায় নির্বাচনের আশায় নির্বাচনের মাধ্যমে নতুন পৌরসভা গঠন করার জন্য আন্দোলন শুরু হয়ে গেল এবং শহরের জীবনে মানুষের যে তাগিদ সেই তাগিদগুলি পূরণের তারা আশা করেছিলেন। আপনারা জানেন আধুনিককালে এই পৌর প্রতিষ্ঠানগুলি সিটিজেনস টাউনস আর দি এঞ্জিনস অফ ইকনমিক্যাল ডেভেলপমেন্ট, সুতরাং আজকে আধুনিক জীবনে এই পশ্চিমবঙ্গে যে আর্বানাইজেশন হয়েছে, আর্বান এলাকা ১১ থেকে ১৫টার বেশি মিউনিসিপ্যালিটি করানো সম্ভব হয়নি। টু ওয়ার্ডস দ্যাট বামফ্রন্ট সরকার মুভ করছে যেখানে ৫ হাজার থেকে ১০ হাজার লোক হয়ে যাচ্ছে, অনেক ঘনবসতি হয়ে যাচ্ছে, ব্যবসায়ী কেন্দ্র হয়ে যাচ্ছে। আগামী দিনে মিউনিসিপ্যালিটির দাবি আসবে, সেই দাবির দিকে তাকিয়ে কি ভাবে আগামী দিনে সেই এলাকাগুলিকে পৌর এলাকার মধ্যে নিয়ে এসে শাসনব্যবস্থার প্রবর্তন করা যায় তার দিকেই আমাদের নজর রয়েছে। আমাদের বামফ্রন্ট সরকার সে ভাবেই পরিকল্পনা গ্রহণ করেছেন। সুদীপবাবু বললেন, ইকোলজিক্যাল ব্যালান্স নষ্ট হয়ে যাচ্ছে। এটাত সত্যি। ইকোলজিক্যাল ব্যালান্স যাতে নষ্ট না হয় সেই জন্যই মেগাসিটির পরিকল্পনা করা, যারা ইঞ্জিনিয়ার আছেন যারা স্পেশালিস্ট আছেন তাদের সবাইকে নিয়ে বসা হয়েছে এবং পরিকল্পনা করা হয়েছে যে এই জিনিস করলে ভারকেন্দ্র নষ্ট হবে না। আগামী দিনে যে মানুষ আসবে সেই মানুষেরা বিপন্ন হবে না, তার পরিকল্পনা বামফ্রন্ট সরকার সযত্নে সেই ভাবেই নিয়েছেন। এবং মেগাসিটির প্রকল্পে দ্বিতীয় কলকাতার নামে যে ব্যবসায়ীগণ জমি পাচ্ছে তাতে আতঙ্কগ্রস্ত আমাদের সুদীপবাবু। কোনও এলাকায় ব্যবসা বা শিল্প সম্ভাবনা প্রচুর আছে তা দেখতে হবে। এখন থেকে সেই পরিকল্পনা না করলে আগামী দিন আরও বিপর্যস্ত হয়ে পড়বে এবং সকল মানুষের একত্রিত অবস্থান বিপন্ন হয়ে যেতে পারে। সেই দিকে নজর রেখে বামফ্রন্ট সরকার মানোন্নয়ন খাতে যেমন ব্যয় করছেন আবার আগামী পরিকল্পনাগুলিতে সেই ভাবে সকলের সহানুভূতি নিয়ে কাজ করছেন। আমরা বামফ্রন্টে আসার পর দেখলাম পৌরসভাগুলিকে যে যে এলাকায় বস্তি—এখন নতুন একটা প্রশ্ন উঠছে যে নাগরিক জীবনে যে রুর‍্যাল অর্থাৎ গ্রাম বাংলা ভাঙছে, শহর বাংলা গড়ছে এই রকম একটা ভাব। আমরা চাই আর্বানাইজেশন অব দি হোল কান্ট্রি। ইউরোপীয় উন্নয়নশীল দেশগুলির মধ্যে আর্বানাইজেশন যেমন হয়েছে, তেমনি সেখানে শহরে কলকারখানা ইত্যাদির চুল্লির পরিবেশ, সেই পরিবেশ থেকে ১০০ মাইল দূরে গিয়ে রাত্রি যাপন করেন সেখানকার মানুষ। কেন না সেখানে স্কুল আছে, শিক্ষা ব্যবস্থা আছে, অসুখ হলে ডাক্তারখানা আছে, সব ব্যবস্থাই আছে। আর্বানাইজেশন অফ দি হোল কান্ট্রি টু ওয়ার্ডস দ্যাট মুভ করছে। দুর্ভাগ্যবশত আমরা

যে স্টেটে বাস করি সেখানে প্রত্যেকের মধ্যে যথেষ্ট দরদের অভাব। যারা আমাদের প্রশাসনে ওই গরিব মানুষদের শোষণ করে আরও বড়লোক হবার বাসনা নিয়ে শাসন ব্যবস্থা প্রবর্তিত রেখেছেন তাদের প্রতিনিধিত্ব করেন তারা। ফলে পশ্চিমবঙ্গের শাসন ব্যবস্থা আর ভারতবর্ষের সাসন ব্যবস্থা এক নয়। যদিও মানুষের মনের মধ্যে নতুন আকাঙ্খা স্বাধীন হবার এবং নিজেদের অধিকার প্রতিষ্ঠা করার। তার একটা দল হিসাবে বামফ্রন্ট সংগঠনের মধ্যে একত্রিত হয়ে লড়াই করে, আর কংগ্রেস মাত্র ৪২ জনে পরিণত হয়েছে। এ যাবৎকাল ওদের কেউ কেউ জেল সম্পর্কে উল্লেখ করে জেল উন্নয়ন হচ্ছে না বলে দুঃখ করলেন, এখন আবার মেগাসিটি নষ্ট হচ্ছে বলে বলছেন। তাদের একবার ভাবা উচিত সুদীর্ঘকাল ভারতবর্ষের অনেক অঞ্চলে শাসন করেছেন, কিছু কিছু ক্ষয় হয়ে যাচ্ছে বটে, কিন্তু কার পাপে কার দোষে? সেখানে যে বিজ্ঞান ভিত্তিক পরিকল্পনা নেওয়া হচ্ছে আসুন সেই পরিকল্পনায় সাহায্য করুন। সমগ্র পশ্চিমবাংলায় আগামী দিনের জন্য তাকিয়ে, বৈজ্ঞানিক, ইঞ্জিনিয়ার সবাইকে নিয়ে একত্রিত করে পরিকল্পনা করা হচ্ছে। আপনারা তাকে উপযুক্তভাবে সহায়তা করুন এবং আগামী দিনে সমগ্র বাংলাকে সুন্দর করবার ব্যাপারে আপনাদের সহায়তার হস্ত প্রসারিত করে দিন।

[4-00 — 4-10 p.m.]

এই শতকের শেষে দেখবেন ৩০০ মিলিয়ন লোক সারা ভারতবর্ষে পৌর এলাকার মধ্যে বাস করছেন। আর পশ্চিমবঙ্গে দেখবেন ৩৬ পারসেন্ট লোক পৌর এলাকার মধ্যে বাস করছেন বিভিন্ন জায়গা থেকে এসে। কাজেই যে পরিকল্পনার কথা আপনারা বলতে চাইছেন বামফ্রন্ট আসার পর সেই দিকেই পশ্চিমবঙ্গ যাচ্ছে। এই বলে এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত কাট মোশনের বিরোধিতা করে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌর বিষয়ক দপ্তরের মন্ত্রী শ্রী অশোক ভট্টাচার্য মহাশয় তার দপ্তরের অধীন যে ২৬, ৩৭, ৯০ নং দাবির ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন এবং মাননীয় অসীমবাবু নগর উন্নয়ন দপ্তরের যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনা কাট মোশনগুলি সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, আমাদের দলের মাননীয় সদস্য সুদীপবাবু ইতিমধ্যেই বিস্তারিতভাবে বলেছেন যে কলকাতায় কি অবস্থা চলছে। এক দিকে বেআইনি বাড়ি তৈরি হচ্ছে অপরদিকে সমস্ত জলাশয়গুলি বন্ধ করে সেখানে বাজার থেকে শুরু করে বিরাট বিরাট অট্টালিকা গড়ে উঠছে এবং সবুজ ধ্বংস হচ্ছে। এখনও কলকাতায় বর্ষার সময় এক বুক জলে সাঁতার কেটে যাতায়াত করতে হয়। এই রকম একটা অবস্থার মধ্যে দিয়ে কলকাতা চলছে। এর আগে নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী হিসাবে বুদ্ধদেববাবু যখন দায়িত্বে ছিলেন তখন আমাদের দলের তরফ থেকে কলকাতার এই সমস্ত বেআইনি বাড়ি, বাজার ইত্যাদি নিয়ে সরকার কি ভাবছেন বা করছেন জানতে চাইলে তিনি এই সভায় দাঁড়িয়ে বলেছিলেন, ঐ পার্ক প্লাজা, ভিক্টোরিয়া প্লাজা, বর্ধন মার্কেট ইত্যাদি যেসব বেআইনিভাবে গড়ে উঠেছে—তিনি স্বীকার করেছিলেন এগুলি বেআইনিভাবে তৈরি হয়েছে—ভেঙে দেবেন। আমরা এখনও জানি

না এ সম্পর্কে কি ব্যবস্থা সরকার নিয়েছেন। আমি আশা করব, মাননীয় মন্ত্রী মহাশয় তা: জবাবি ভাষণের সময় এ সম্পর্কে আলোকপাত করবেন যে সরকারের তরফ থেকে বি ব্যবস্থা নেওয়া হয়েছে বা আদৌ সরকারের তরফ থেকে এদের বিরুদ্ধে মামলা দায়ের কর হয়েছে কিনা। স্যার, কলকাতার বুকে যেভাবে বেআইনিভাবে বাড়ি তৈরি হচ্ছে, আমা: আশঙ্কা যদি এখানে কোনও ভূমিকম্প হয় এবং তার ডিউরেশন আধ মিনিট হয় তাহলে কলকাতা ধ্বংস হয়ে যাবে। স্যার, এই রকম একটা অবস্থার মধ্যে কলকাতাকে প্রোমোটার-রাজের মধ্যে ঠেলে দেওয়া হচ্ছে। এই প্রসঙ্গে অগ্নি নির্বাপণের ব্যাপারে কয়েকটি কথা বলতে চাই। পরিসংখ্যান নিয়ে যদি দেখা যায় তাহলে দেখা যাবে কলকাতার বুকে ৫ তলা বাড়ি দুই থেকে আড়াই হাজার। অগ্নি নির্বাপন সম্পর্কে যে আইন আছে সেখানে বলছে যে এই ধরনের ৫ তলা বাড়িতে অগ্নি প্রতিরোধের জন্য একটা চেকিং-এর ব্যবস্থা থাকা দরকার কিন্তু ডিপার্টমেন্টের পক্ষ থেকে সেই চেকিং-এর ব্যবস্থা আছে বলে মনে করি না। একটি করে ঘটনা ঘটে, হৈ-চৈ হয় তারপর যথা পূর্বং আবার বড় বড় বাড়ি গজিয়ে উঠে এবং তাতে আগুন লাগে। ডিপার্টমেন্টের পক্ষ থেকে চেকিং-এর ব্যবস্থা আছে কিনা মন্ত্রী মহাশয় সেটা বলবেন। স্যার, আপনি জানেন, কিছুদিনের মধ্যেই ৮২টি পৌরসভা এবং নোটিফায়েড এরিয়াতে নির্বাচন হতে চলেছে। এবং এটা আমরা জানি এই বছর স্টেট ইলেকশন কমিশন গঠিত হয়েছে এবং স্টেট ইলেকশন কমিশনে কাকে বসানো হয়েছে, তরুণ দত্তকে। তাকে কি ভাবে বিভিন্ন পৌরসভাগুলোর নির্বাচনের প্রারম্ভিক কাজ করতে গিয়ে, একটা দলের কব্জা করে বিভিন্ন জায়গায় যে সীমানা নির্ধারনের কাজ হোক, ভোটার লিস্টের কাজ হোক, রিজার্ভেশনের কাজ হোক, প্রতিটি জায়গায় কিন্তু সাধারণ মানুষকে এবং নাগরিককে এবং ভোটারদের অন্ধকারে রেখে দেওয়া হয়েছে। যে ভোটার লিস্টের একটা ড্রাফট পাবলিকেশন হয়েছে মিউনিসিপ্যাল ইলেকশনের জন্য, কোথায় পুনর্বিন্যাস হয়েছে তা কেউ জানতে পারছে না। আমরা দেখতে পাচ্ছি ভোটার লিস্ট কোনও বুথে টাঙানো হয়নি। কোনও পলিটিক্যাল পার্টিকে দেওয়া হয়নি, এটা খেয়াল খুশি মতো করে করা হচ্ছে, কিছু কিছু পঞ্চায়েতকে কোথাও ঢুকিয়ে নেওয়া হয়েছে, কিছু কিছু জায়গায় জনসংখ্যার সঙ্গে সমতা না রেখে যে ডিলিমিটেশন করা হয়েছে তা পুরোপুরি রাজনৈতিক উদ্দেশ্যে প্রণোদিত হয়ে করা হচ্ছে বলে আমার বিশ্বাস। যে রিজার্ভেশনের কথা সুদীপবাবু বলেছেন, রিজার্ভেশনের ক্ষেত্রে উপজাতি তাদের প্রতিনিধিত্ব যাতে তারা করতে পারে। কিন্তু যে সিস্টেমের মধ্যে দিয়ে করা হচ্ছে রিজার্ভেশনের ক্ষেত্রে যেখানে যেখানে তফসিলি জাতি এবং উপজাতির সংখ্যা সামান্য সেখানেও অর্ধেক সংখ্যক রিজার্ভেশনে আনা হয়েছে। এই ভাবে পৌরসভার নির্বাচনের আগে ডিলিমিটেশন বলুন, ভোটার লিস্ট পাবলিকেশন বলুন, যে জিনিসগুলো করা হচ্ছে, এটা সম্পূর্ণ রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে করা হচ্ছে। আর একটা বিষয় বলতে চাই মন্ত্রী মহাশয় নিশ্চিত ভাবে বলবেন কবে নির্বাচন হবে সেটা ঘোষণা করুন এবং ৮২টা পৌরসভা নির্বাচনের সঙ্গে কলকাতা মিউনিসিপ্যাল নির্বাচন একই দিনে করা হোক। কারণ দলীয় স্বার্থে যে কাজ তারা করেন, গত কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশনের নির্বাচন তার সাক্ষী। তাই ৮২টা পৌরসভা নির্বাচনের সঙ্গে কলকাতা মিউনিসিপ্যাল নির্বাচন কর্পোরেশনের নির্বাচন একই দিনে ঘোষণা করা হক। তারপর পৌরসভাগুলোর বিষয়ে বলা যায়, যে পৌরসভাগুলো আজ যে ভাবে চলছে, আমরা দেখেছি এমন অনেক পৌরসভা আছে যে পৌরসভাগুলো শুধুমাত্র দলীয়

পৌরসভা বলে তার অনেক কিছু জিনিস, যেগুলো সম্পূর্ণ আইন বহির্ভূত, এমন কতকগুলো কাজ করছে, যেমন প্রভিডেন্ট ফান্ডের টাকা কর্মচারিদের কাছ থেকে কেটে নেওয়া হচ্ছে কিন্তু সেটা জমা পড়ছে না। আফটার রিটায়ারমেন্ট সেই টাকাগুলো দেওয়া হচ্ছে। এমন পৌরসভা আছে যেখানে বাজেট পেশ হয় না। গভর্নমেন্টের নিয়ম অনুযায়ী বাজেটের কপি পাঠাতে হয়, সেই সিস্টেম মেন্টেন হয় না। সেই পৌরসভাগুলো সম্পর্কে অভিযোগ জানানো সত্ত্বেও সরকার থেকে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। ডিলিমিটেশনের ব্যাপারে আমাদের সেশন বন্ধ থাকার জন্য আমাদের দল নেতা মুখ্যমন্ত্রীকে ২৫শে নভেম্বর, ৯৪-তে একটা চিঠি দিয়ে বলেছিলেন যে এই সম্পর্কে আলোচনার জন্য একটা শর্ট শেসন ডাকুন, সেখানে আলোচনা হক, আলোচনার মধ্যে দিয়ে কি ক্যালকাটা কর্পোরেশন, কি মিউনিসিপ্যাল বডিসগুলোর যেগুলো নির্বাচন হবে, সেই সম্পর্কে যাতে একটা আলোচনা হয় এবং আলোচনার মাধ্যমে একটা সিদ্ধান্তে এসে যাতে কাজ করা হয়। কিন্তু সেই দাবি না মেনে সরকারি আদেশ জারি করে এই কাজ করা হচ্ছে। আমাদের বিরোধী দলের নেতা মুখ্যমন্ত্রীকে যে একটা চিঠি দিলেন তার উত্তর দেবার যে একটা কার্টসি সেটাও তিনি দেখাতে ভুলে গেলেন। এই জিনিস আজকে চলছে। আজকে পৌরসভার যে বিষয়গুলো নিয়ে কথা হচ্ছে মেগাসিটি সম্পর্কে, পাইলট সিটি সম্পর্কে, আমরা জানতে চাই যে মেগাসিটি এবং পাইলট সিটির ক্রাইটেরিয়াটা কি। পাইলট সিটি কি পপুলেশনের উপর ভিত্তি করে হবে না কি ডিস্ট্রিক্ট টাউন, সাবডিভিশনাল টাউনের ভিত্তিতে হবে? এক জায়গায় লোকসংখ্যা ধরে করবেন আর এক জায়গায় ডিস্ট্রিক্ট টাউন বা সাব ডিভিসনাল টাউন ধরে করবেন সেটা হয় না। সেই জন্য আপনার এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** অনারেবল ডেপুটি স্পিকার, স্যার, নগর উন্নয়ন দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় এবং পৌর বিষয়ক দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় আজ এই সভায় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত কাট মোশনের বিরোধিতা করে কয়েকটি বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি।

শিল্পায়ন হতে চলেছে, স্বাভাবিকভাবে তাই নগর উন্নয়ন একান্তভাবে প্রয়োজন। এরমধ্যে বিশেষ করে কলাকাত শহর, হাওড়া এবং পার্শ্ববর্তী কয়েকটি পৌর এলাকায় এখন মেগাসিটি প্রকল্প রূপায়ণ হ'তে যাচ্ছে। এই মেগাসিটি প্রকল্পের জন্য আমরা লক্ষ্য করেছি যে বস্তির উন্নয়নের জন্য ৫৮০ কোটি টাকা, ওয়াটার অ্যান্ড স্যানিটেশনের জন্য ২৬৫ কোটি টাকা, নিকাশির জন্য ২৪৮ কোটি টাকা, ট্রান্সপোর্টের ২৩৪ কোটি টাকা, রিফিউজড রিমুভের জন্য দেখা যাচ্ছে মাত্র ৩৮ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। এ ক্ষেত্রে আমার বক্তব্য এটাই যে এই মেগাসিটি প্রকল্পটি এখনও সাধারণ মানুষের কাছে পরিষ্কার করে আমাদের সরকার তুলে ধরতে পারেননি। এই মেগাসিটি প্রকল্পের মাধ্যমে উন্নয়নের কাজ কতটা হবে এটা পরিষ্কার নয়। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, এই ব্যাপারটি যাতে সাধারণ মানুষের কাছে পরিষ্কার হয়ে যায় তার জন্য ব্যবস্থা করুন। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়দের বলি, কলকাতা ইম্প্রুভমেন্ট ট্রাস্ট ১৯১১ সালে প্রতিষ্ঠিত। এর একটা ঐতিহ্য আছে, গুডউইল আছে কিন্তু বিগত

১০/১২ বছর ধরে এই প্রতিষ্ঠানটি অকেজো হয়ে আছে। প্রচুর অভিজ্ঞতা থাকা সত্ত্বে তাদের সামান্য এজেন্সির কাজ দেওয়া হয়, তা ছাড়া সমস্তটাই অকেজো হয়ে রয়েছে। অথচ সেখানকার ইঞ্জিনিয়ার, কর্মচারিদের মাসিক বেতন সরকার থেকে দিতে হচ্ছে। সেখানকার ট্রাস্টি বোর্ড—তা প্রায় ১০/১২ বছর ধরে নেই। এই ইম্প্রুভমেন্ট ট্রাস্টের মাধ্যমে আমি মনে করি জেনারেল স্কীম-এর কাজ এবং অন্যান্য কাজ হতে পারে কারণ তাদের একদিকে যেমন ঐতিহ্য আছে অপরদিকে তেমনি অভিজ্ঞতা আছে। এটা হওয়া উচিত। বিরোধীদলের বন্ধুরা বেআইনি বাড়ির কথা বলেছেন। হ্যাঁ, কলকাতা শহরে বিশেষত বস্তি এলাকায় আমরা লক্ষ্য করেছি যে কলকাতা কর্পোরেশনের পক্ষ থেকে আন্ডার সেকশন ৪০১ নোটিশ করার পর এবং গার্ড পোস্টিং করার পরও এবং পুলিশকে রাউন্ড দি ক্লক ডিউটি দেওয়ার জন্য নির্দেশ দেওয়া সত্ত্বেও দেখা যাচ্ছে যে এক শ্রেণীর পুলিশের যোগসাজসে এরকমের বেআইনি বাড়ি হচ্ছে। এ বিষয়ে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলব, পুলিশের এ বিষয়ে কোনও দায়িত্ব আছে কিনা বা এই বেআইনি বাড়ি নির্মাণ বন্ধের জন্য তাদের কোনও ভূমিকা আছে কিনা সে বিষয়ে ভালভাবে তদন্ত করে দেখুন। কারণ এ জিনিস চলতে পারে না। কলকাতা কর্পোরেশন তাদের দায়িত্ব পালন করবেন অথচ পুলিশ প্রশাসন, তাদের একটা অংশ ডিউটি দেওয়া সত্ত্বেও তারা সেই কাজ করবেন না—এ জিনিস চলতে পারে না। মাননীয় মন্ত্রী মহাশয়দের বলব, শুধু কলকাতার উন্নয়ন করলেই চলবে না, পাশাপাশি জেলাশহরগুলি যেমন বারাসত, দক্ষিণ ২৪-পরগনার বজবজ, বারুইপুর ইত্যাদি পৌর এলাকার যাতে উন্নয়ন হয় সেটাও দেখা দরকার। এক্ষেত্রে যে ব্যয় বরাদ্দের দাবি এখানে পেশ করা হয়েছে তা প্রয়োজনের তুলনায় অনেক অনেক কম। সাথে সাথে আমি ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, আমাদের অবিলম্বে বিভিন্ন জেলা শহরগুলোয় ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্ট করা প্রয়োজন। যেখানে কাছাকাছি নদী আছে সেখানে অবশ্যই এই কাজ করতে হবে। কারণ ইতিমধ্যেই বিভিন্ন গ্রামাঞ্চলের টিউবওয়েলগুলো আর্সেনিক পাওয়া গেছে এবং তা ছাড়াও অনেক রকমের রোগের প্রাদুর্ভাব ঘটছে। এই অবস্থায় আগামী দিনে যেখানে যেখানে শিল্পায়ন হতে চলেছে সেখানে সেখানে নগর উন্নয়নের পরিকল্পনার মধ্যে বিশেষভাবে পানীয় জল সরবরাহের ওপর গুরুত্ব দিতে হবে। সেসব জায়গায় ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্ট করা দরকার। এগুলো ছাড়াও ইদানিং আমরা আর একটা সমস্যা লক্ষ্য করছি—কলকাতা এবং হাওড়া শহরে গাড়ির সংখ্যা প্রতিদিন বৃদ্ধি পাচ্ছে। যেসব গাড়ি লাইসেন্স পারমিট নিয়ে রাস্তায় বেরচ্ছে সেসব গাড়ির—সব কটারই—গ্যারেজ আছে বলে আমি মনে করি না। কলকাতা এবং হাওড়া শহরের প্রতিটি ওয়ার্ডের প্রতিটি রাস্তায় লরি, ট্রেইলর, প্রাইভেট গাড়ি, ট্যাক্সি, ম্যাটাডোর প্রভৃতি দিনেরবেলা এবং রাতের-বেলায়ও রাস্তা আটকে ফেলে রাখা হচ্ছে, রাস্তাতেই ওয়াশ করা হচ্ছে, ধোয়া হচ্ছে, মেরামত করা হচ্ছে। এই প্রসঙ্গে আমি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, এ বিষয়ে একটা নির্দিষ্ট বিধি-নিয়ম করা হোক যে, যখনই মোটর ভেহিকেল থেকে কোনও গাড়ির জন্য পারমিট বা লাইসেন্স ইস্যু করা হবে তখনই দেখে নেওয়া হবে যে, সেই গাড়ি রাখার জন্য গ্যারেজ আছে কিনা বা উপযুক্ত ব্যবস্থা আছে কিনা। যদি না থাকে তাহলে লাইসেন্স বা পারমিট ইস্যু করা হবে না। এই বিষয়টির প্রতি আমি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তাকে চিন্তা ভাবনা

করতে অনুরোধ করছি। তা না হলে আজকে সমগ্র কলকাতা শহর যেভাবে দখল হয়ে যাচ্ছে—ফুটপাথ তো দখল হয়ে গেছেই, এখন সব রাস্তাগুলোও দখল হতে চলেছে।

(এই সময় লাল আলো জ্বলে ওঠে)

আমার স্বাভাবিক ভাবেই সময় কম এবং সেই কম সময়ও শেষ হয়ে গেছে। আমাদের অনারেবল ডেপুটি স্পিকার আমাকে সময় দেবেন না। সুতরাং আমার আর বলার সুযোগ থাকছে না। অতএব আমি এই ব্যয়-বরাদ্দের দাবিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে ব্যয়-বরাদ্দের দাবি মাননীয় পৌর ও নগর উন্নয়ন মন্ত্রী (২৬, ৩৭ এবং ৯০ নং ডিমান্ড) এনেছেন তার বিরোধিতা করে; আমাদের দলের আনা কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি।

স্যার, পৌর ব্যবস্থা মানে—এলাকার রাস্তা-ঘাটের উন্নয়ন, জলের ব্যবস্থা, ড্রেনেজ ক্লিনিং, আলোর ব্যবস্থা ইত্যাদির মধ্যে মূলত সীমাবদ্ধ। কিন্তু আজকে যদি আমরা কলকাতা শহর, হাওড়া শহর এবং বিভিন্ন মফস্বল শহরগুলোয় যাই তাহলে কি দেখব? কোথাও পানীয় জল, রাস্তা-ঘাট এবং আলোর সুব্যবস্থা নেই। প্রতিটি পৌর এলাকায় জঞ্জালের স্তুপ জমে আছে। অথচ আমরা প্রতি বার বাজেট বক্তৃতায় অনেক ভাল ভাল কথা শুনি আমাদের শাসক দলের সদস্যদের কাছ থেকে। আমরা দেখছি এই সরকার প্রতিটি পৌর এলাকাকে পঙ্গু করে দিয়েছেন। কারণ তারা কোথাও তাদের কার্যকর ভূমিকা পালন করতে পারছেন না। পৌরসভাগুলোর ক্ষমতা একটার পর একটা খর্ব করে তাদের পঙ্গু করে দেওয়া হচ্ছে। আমরা সকলে জানতাম ট্রেড লাইসেন্স প্রদান এবং আদায়ের জন্য মিউনিসিপ্যালিটি বা কর্পোরেশনগুলোর একটা পৃথক ডিপার্টমেন্ট ছিল, তাদের কার্য ক্ষমতা ছিল। আদায়ের ক্ষেত্রে এবং প্রদানের ক্ষেত্রে তারা একটা নিজস্ব ধারা বা রীতি গ্রহণ করতে পারতেন। আজকে তাদের সেই ক্ষমতা থেকে বঞ্চিত করা হয়েছে। এর ফলে পৌরসভাগুলোর ওয়ার্ক কালচারকে, কাজের প্রবণতাকে খর্ব করা হয়েছে। সাথে সাথে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড গঠন করেও একই কাজ করা হয়েছে। আমরা জানতাম একটা পৌরসভা বা একটা কর্পোরেশন তার নিজের এলাকার মধ্যে কি ভাবে অ্যাসেসমেন্ট হবে, না হবে তা নিজেরাই ঠিক করতেন এবং সেই ভাবে তাদের কর্মীদের শিক্ষিত করে তুলতেন—কি ভাবে নাগরকিদের ওপর ট্যাক্স প্রয়োগ হবে, না হবে। কিভাবে অ্যাসেসমেন্ট হবে, কি ভাবে ট্যাক্স প্রয়োগ হবে তা তারা নিজেরাই ঠিক করতেন। কিন্তু এখন আর সেই ক্ষমতা তাদের নেই। সরকার সে জায়গায়ও তাদের ক্ষমতাকে কুক্ষিগত করে নিয়েছেন সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড করে। তারা পৌরসভাকে অ্যাসেসমেন্ট করে দিচ্ছে।

[4-20 — 4-30 p.m.]

ফলে মাটির টান না থাকলে, কাজের টান না থাকলে স্বাভাবিকভাবেই পৌরসভার এইসব কর্মীরা কাজে অনীহা প্রকাশ করছে। এরফলে দেখা যাচ্ছে, অধিকাংশ পৌরসভাতেই ট্যাক্স কালকেশন হচ্ছে না। আমি হাওড়া কর্পোরেশনের ক্ষেত্রে বলতে পারি, যখন

মিউনিসিপ্যালিটি ছিল তখন ৩ কোটি টাকা থেকে সাড়ে ৩ কোটি টাকা ট্যাক্স কালেকশন হত। আর যখন হাওড়া কর্পোরেশন হল ১৯৮৪ সালে—জি. টি. রোডের উত্তর থেকে দক্ষিণ দিকে কয়েক শো মাল্টি-স্টোরেড বিল্ডিং হওয়া সত্ত্বেও—ট্যাক্স আদায়ের পরিমাণ বাড়েনি, দেড় থেকে পৌনে ২ কোটি টাকার বেশি ট্যাক্স কালেকশন হচ্ছে না। পৌরসভাগুলি এখন সরকারি অনুদান ছাড়া এক—পাও চলতে পারে না। কর্মচারিদের মাসিক বেতন যেটা দেবার কথা পৌরসভার, সেই বেতন পর্যন্ত দিতে পারছে না। এইসব পৌরসভাগুলি বিশেষ করে দেখা যাচ্ছে, কেন্দ্রীয় সরকারের যে যোজনা বরাদ্দ যেগুলি রয়েছে, যেমন, বস্তি ডেভেলপমেন্ট ফান্ড নেহেরু রোজগার যোজনা, লো-কস্ট স্যানিটারি সিস্টেম, আরবান বেসিক সার্ভিস ফর দি পুওর, গঙ্গা অ্যাকশন প্ল্যান এগুলির মাধ্যমে প্রতি বছর কোটি কোটি টাকা আসছে বলে রাজ্যের পৌরসভাগুলি চলছে। এই টাকাগুলি যদি না আসত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে তাহলে পৌরসভাগুলি কবে বন্ধ হয়ে যেত। এইসব পৌরসভাগুলি যদি রাজ্য সরকারের এবং কেন্দ্রীয় সরকারের অনুদান না পেত তাহলে চলত না। অনুদান ব্যতিরেখে এক পাও চলার ক্ষমতা নেই। ডিফাঙ্কট বডি করে রেখে দেওয়া হয়েছে। সুতরাং এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন রাখতে চাইছি, তিনি কি চিন্তা-ভাবনা করেছেন? আমাদের মাননীয় অসীমবাবু নগর উন্নয়ন মন্ত্রী হয়েছেন। এর আগে বুদ্ধদেববাবু ছিলেন। তিনি তাঁর বাজেট বক্তৃতায় অনেক ভাল ভাল কথা বলেছেন। এবারেও দেখছি, অসীমবাবু অনেক ভাল ভাল কথা বলেছেন স্যার, বুদ্ধদেববাবু মন্ত্রিত্ব ছেড়ে চলে গেলেন। কিন্তু যে কথাগুলি তার বাজেট বক্তৃতায় বলে গিয়েছিলেন, সেই কাজগুলি হচ্ছে কিনা তার মূল্যায়ন পরের বছর হয় না। বুদ্ধদেববাবু বলেছিলেন, হাওড়া—কলকাতা পাশাপাশি টুইন সিটি তৈরি করা হবে বুদ্ধদেববাবু চলে গেছেন চোরের মন্ত্রিসভা ছেড়ে, কিন্তু আবার সেই চোরের মন্ত্রিসভায় উনি এসেছেন কিন্তু যে কথাগুলি বলে গিয়েছিলেন তা কি বাস্তবে রূপায়িত হয়েছে? হয়নি। আজকে হাওড়ার দিকে তাকিয়ে দেখুন, হাওড়ার যে কোনও অঞ্চলে যান, দেখবেন, ভাঙা-চোরা রাস্তাঘাট, জলের কোনও ব্যবস্থা নেই, কিছু নেই। বুদ্ধদেববাবু যখন ছিলেন তখন বলেছিলেন কোন ট্রাক টারমিনাস হবে। দিল্লির দিক থেকে, বোম্বের দিক থেকে বাইরের যত ট্রাক আসবে সেগুলি কলকাতায় ঢুকবে না। হাওড়ার কোনায় যে কোনও ট্রাকস টারমিনাস হবে সেইখানে সব এসে থামবে বলে তিনি বলেছিলেন। কিন্তু গঙ্গা দিয়ে অনেক জল বয়ে গেল, এখন পর্যন্ত কোনও ট্রাক টারমিনাস তৈরি হয়নি। এই ব্যাপারে কি হচ্ছে, কতদূর এগিয়েছে সেই সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয় আলোকপাত করবেন। আবার এদিকে অসীমবাবু বলেছেন ড্রেনেজ ক্যানেল রোড তৈরি হয়েছে আর তার বাজেট বক্তৃতায় বলেছেন, কোনও বাইপাস কোনও এক্সপ্রেস রোড তৈরি হল না, অথচ এখানে বলছেন সংস্কার হবে। পরিবহনমন্ত্রী আজকেই বলছিলেন, আন্দুল রোডে বাসের চাপের জন্য অন্যান্য প্রাইভেট বাস বিদ্যাসাগর সেতু দিয়ে যেতে দিতে পারছি না। অথচ অসীমাবাবু এখানে বলেছেন, কোন এক্সপ্রেস রোডের সংস্কার হবে এবং কিছু অ্যাডিশন হবে। রাম জন্মাল না, অথচ রামায়ণ তৈরি হয়ে গেল। সামান্য কিছু কিছু কাজ হয়েছে, কিন্তু মূল কাজ এখনও হয়নি। আদৌ কোনও এক্সপ্রেসের কাজ হয়নি। ড্রেনেজ ক্যানেল রোড যেটা সেই রাস্তা দিয়ে বিদ্যাসাগর সেতুতে যাবার রাস্তা খুলে দেবার পরিকল্পনা হয়েছে।

মাননীয় অসীমবাবুর কাছে এবং মাননীয় পৌর মন্ত্রী অশোকবাবুর কাছে আমার প্রশ্ন—যে শহরের চিরকালের নিয়ম যে হেভি ট্রাক এবং হেভি ভেহিকল শহরের বাইরে দিয়ে যাবে। বিদ্যাসাগর সেতু করার সঙ্গে সঙ্গে কোন এক্সপ্রেস দিয়ে শহরের বাইরে দিয়ে এই সমস্ত ভেহিকলস যাবে যেহেতু কোনা এক্সপ্রেস ওরা করতে পারেননি। ড্রেনেজ ক্যানেল রোড শহরের মধ্যে ২/৩ কিলোমিটার ওরা দাশনগর মাকড়দার মধ্যে দিয়ে রাস্তা সংযোগ করার জন্য পুরো হেভি ট্রাকগুলি শহরের মধ্যে দিয়ে যাওয়ার জন্য খুবই মুশকিল হচ্ছে, যে কোনও মুহূর্তে একটা অ্যাক্সিডেন্টের সম্ভাবনা আছে। মাননীয় পৌর মন্ত্রী সামনেই নির্বাচন ডেকেছেন, অনেকগুলি পৌরসভায় নির্বাচন হবে। আমরা আমাদের অভিজ্ঞতায় দেখেছি যে, ওনারা যখন অসুবিধা বোঝেন পৌর সভায় কোনও ওয়ার্ডে জয়ের সম্ভাবনা নেই তখনই কিছু কিছু সংলগ্ন এরিয়া নিয়ে নূতন অ্যাডেড এরিয়া তৈরি করেন যাতে বোর্ড করার সম্ভাবনা থাকে। এই উদ্দেশ্যই ১৯৮৪ সালে হাওড়ায় ৬টা অ্যাডেড এরিয়া নিয়ে হাওড়া কর্পোরেশন তৈরি হয়েছিল। ১০টি ওয়ার্ডের মধ্যে যে ৬টা অ্যাডেড এরিয়া নেওয়া হয়েছিল তাদের আজ পর্যন্ত হোল্ডিং নাম্বার হয়নি। আজও জলের ব্যবস্থা হয়নি, অথচ আবার ষড়যন্ত্র করে নির্বাচনে নূতন ওয়ার্ড নিয়ে তৈরি হচ্ছে, সেজন্য আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌরবিষয়ক অগ্নি প্রতিরোধ নিয়ন্ত্রণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় কর্তৃক উত্থাপিত বাজেট প্রস্তাবকে আমি সমর্থন করছি। যে কথাটা খুব সংক্ষেপে বলতে চাই তা হচ্ছে এই যে, রবীন্দ্রনাথ একটা সময়ে বলেছিলেন 'দাও ফিরে সে অরণ্য, লও এ নগর।' আজকে আধুনিক সভ্যতার অন্যতম দিক হচ্ছে নগর সভ্যতা। আমাদের নগরসভ্যতা আনপ্ল্যান্ড, পরিকল্পনাবিহীন অবস্থায় গড়ে উঠেছে, তাকে পরিকল্পনা অবস্থায় আনার চেষ্টা হচ্ছে, এবং তারই জন্য নানা টানাপোড়েন চলছে। যারা এই পরিকল্পনার মধ্যে আসতে চান না, যারা শৃঙ্খলার মধ্যে থাকতে চান না তাদের নিয়েই যন্ত্রণা। মাননীয় মন্ত্রী মহাশয় চেষ্টা করেছেন, আমি তাকে অনুরোধ করব, তার বক্তব্যের মধ্যে একটা জায়গায় দেখছি আমাদের দেশে গ্রামাঞ্চলে দারিদ্র সীমার নিচে যারা বাস করতেন তাদের সংখ্যা বাড়ছে। এটা একটা ভয়ঙ্কর দিক। যে সমস্ত প্রকল্প নেওয়া হয়েছে তার মধ্যে আর একটা প্রকল্প নেওয়া যায় কিনা সেটা দেখবেন। আই. সি. ডি. এস. এ.-তে মা এবং শিশুদের খাদ্য প্রদান, তাদের শিক্ষার নানাবিধ ব্যবস্থা করা হয় গ্রামাঞ্চলে আই. সি. ডি. এস. প্রকল্প যেমন হয়েছে শহরাঞ্চলে পিছিয়ে পড়া এলাকায় ৪০ ভাগ মানুষ যেখানে দারিদ্র সীমার নিচে বাস করেন সেখানে আনা যায় কিনা সেটা দেখতে হবে। এখানে বলছেন ৫৬টি শহরে আই. ডি. এস. এম. টি. ছোট মাঝারি নানা প্রকল্প এনেছেন, আমি অনুরোধ করব যতগুলি মিউনিসিপ্যালিটি আমাদের রাজ্যে আছে সি. এম. ডি. এ. এলাকায় আমাদের মেগাসিটি প্রকল্পের মধ্যে যা পড়ছে তার বাইরেও প্রকল্পে সুযোগ দেওয়া দরকার। আমরা লক্ষ্য করছি এই আই. ডি. এস. এস. টি. প্রকল্প সমস্ত জায়গায় সমান অর্থ বরাদ্দ করছেন না। আমরা যেটা বুঝেছি কোনও কোনও এলাকায় এখানে তাদের যে ডিউ অর্থ সেই অর্থ পাচ্ছেন না বলে যে প্রকল্পগুলি ধরেছেন সেগুলি মাঝ পথে থেমে আছে। আপনি দেখুন প্রকল্প যেগুলি গ্রহণ করা হয়েছে সেগুলি যাতে বাস্তবায়িত হয়।

[4-30 — 4-40 p.m.]

আমরা লক্ষ্য করছি আমাদের ব্যাংকিং প্রতিষ্ঠানগুলো আছে, পাশাপাশি এল. আই. সি. সেখানে—আমি যে এলাকার প্রতিনিধিত্ব করি আলিপুরদুয়ার, সেখানে আমার ডিভিসনে ৩২ কোটি টাকা আয় করেছে, কিন্তু কোনও বিষয়ে ইনভেস্টমেন্ট করতে পারেনি। তাই অনুরোধ করছি এল. আই. সি.-র সঙ্গে যোগাযোগ করুন। গ্রামাঞ্চলের ভিতরে নতুন নতুন শহর গড়ে উঠেছে, সেগুলোর উন্নতির ব্যাপারে ওদের একটা ভূমিকা থাকা দরকার বলে আমি মনে করি। মেগাসিটি নিয়ে বলেছেন, কিন্তু মেগাসিটি সমাধানের রাস্তা নয়। রাস্তা একটা—নতুন নতুন এলাকায় নাগরিক স্বাচ্ছন্দের বিকাশ ঘটান। সেটা না করা হলে মেগাসিটি দিয়ে কাজ হবে না। মেগাসিটিতে যে টাকা ঢালবেন সেটা প্রকৃতপক্ষে অনেক মানুষের কল্যাণে আসবে না। সেজন্য আজকে দরকার গোটা রাজ্যের যে জনসংখ্যা তার ভিত্তিতে যে সমস্ত গঞ্জ গড়ে উঠেছে আমার মনে হয় মাননীয় মন্ত্রী মহাশয় জানেন আলিপুরদুয়ার এলাকায় ফালাকাটা, জয়গাঁও, বীরপাড়া, কুমারগ্রাম, কামাখ্যাগুড়ি এবং দক্ষিণের অনেক জায়গায় নতুন নতুন গঞ্জ গড়ে উঠেছে। পুরনো মিউনিসিপ্যালিটির এলাকাগুলি থেকে অনেক সমৃদ্ধ। সেখানে নগরায়ণের ব্যবস্থা করুন। আমার অনুরোধ জতুগৃহ বানাবেন না। গোটা রাজ্যের বেশির ভাগ শহর আজকে জতুগৃহে পরিণত হয়েছে, সেখানে কোনও নর্মস মানা হচ্ছে না এবং কিছু স্বার্থান্বেষী লোক নর্মসকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে সার্টিফিকেট দিচ্ছে। সেখানে যে সমস্ত গৃহনির্মাণ হচ্ছে তাতে অগ্নি নির্বাপণের ব্যবস্থা থাকছে না। সম্প্রতিকালে এক অগ্নিকান্ডে সব কিছু ধ্বংস হয়ে গেছে। অনেক সম্পত্তি নষ্ট হয়েছে। গত এক মাসে জলপাইগুড়ি, ধূঁপগুড়িঁ, কুচবিহারের বিস্তির্ণ এলাকায় অগ্নিকান্ড ঘটেছে। আমি বলতে চাই অগ্নি নির্বাপণের ব্যবস্থাকে আধুনিকীকরণ করুন। নগরে যারা থাকেন তাদের সুখসুবিধার দিকে নজর দিন তাতে আপত্তি নেই, কিন্তু গ্রামে বা আধা শহরে যারা থাকেন তাদের দিকেও নজর দিন। আলিপুরদুয়ারে বিরাট ভবন করেছেন, সেখানে আধুনিকীকরণের ব্যবস্থা নেই, অগ্নিনির্বাপণের ব্যবস্থা নেই। সেখানে অগ্নিকান্ডে ১০ কোটি টাকা ধ্বংস হল, একটা পল্লী ধ্বংস হল জয়গাঁওতে। সেজন্য অনুরোধ করছি মেগাসিটি প্রকল্পে টাকা বাড়ান, কিন্তু ছোট ছোট শহরের দিকেও গুরুত্ব দিন। শহরে যেখানে ১ কোটি মানুষ বাস করেন তেমনি এইসব জায়গায় কয়েক কোটি মানুষ বাস করেন। আপনার বিভাগের আরও অর্থ বরাদ্দের দরকার ছিল, আপনার পরিকল্পনার জন্য আরও অর্থের প্রয়োজন। আপনার দপ্তরের আরও সমৃদ্ধি হক, নাগরিকদের স্বাচ্ছন্দ বাড়ুক, এই বলে বাজেট বরাদ্দের প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আজকে আপনার বাজেট বরাদ্দের বিরোধিতা করে, কাট মোশনকে সমর্থন করে বলছি, মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আজকে নির্বাচনের প্রক্কালে যে বাজেট পেশ করা হয়েছে আমরা দেখেছি সেই বাজেটের মধ্যে নির্বাচন ফ্রি অ্যান্ড ফেয়ার না হয় সেদিকে দৃষ্টি রেখেছেন। তারই প্রতিফলন ঘটেছে এই বাজেট বরাদ্দে। অতীতে দেখেছি, গত ২ বছরে দেখেছি পুর এলাকাগুলিতে ড্রাস্টিক্যালি টাকা কেটে দেওয়া হয়েছে। সরকার এমনভাবে ব্যয়বরাদ্দ ধরেছেন যাতে আগামী নির্বাচনে প্রশাসনকে কাজে লাগিয়ে জনগণকে শাসক দলের পক্ষে প্রভাবিত করা যায়।

তাছাড়া এই নির্বাচনে যেভাবে ডিলিমিটেশন হচ্ছে ওয়ার্ডগুলির তারজন্য আমরা সর্বদলীয় কমিটির মিটিংয়ে বলেছিলাম যে, এই ডিলিমিটেশনের ব্যাপারে একটা গাইড-লাইন থাকা দরকার, কারণ সেই গাইড-লাইন না থাকায় শাসক দলগুলি—বোর্ডে যেহেতু তাদেরই ক্ষমতা রয়েছে—নিজেদের স্বার্থে ওয়ার্ডের ডিলিমিটেশন করবেন, ফলে নির্বাচন ফেয়ার হবে না। এসব কথা বারবার বলা সত্ত্বেও একটা তথাকথিত গাইড-লাইন দেওয়া হলেও সেটা মানা হচ্ছে না, ফলে শাসক দলের স্বার্থেই ডিলিমিটেশনটা হচ্ছে। এর ফলে আগামী নির্বাচন কখনই ফেয়ার হতে পারে না ক্যালকাটা কর্পোরেশন এবং পৌরসভাগুলির।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পৌরসভা অঞ্চলে পুকুর ভরাট রুখবার জন্য বিধানসভা থেকে একটা কড়া আইন করবার কথা নাকি ভাবা হচ্ছে। কিন্তু দেখা যাচ্ছে, বছরের পর বছর পুকুর ভরাট হয়ে সে সব জমি প্রমোটারদের হাতে চলে যাচ্ছে। তার ফলে একদিকে পৌর এলাকার সবুজ নষ্ট হচ্ছে, কলকাতার ইকোলজিকাল ব্যালান্স নষ্ট হচ্ছে, অন্যদিকে সাধারণ মানুষ মুনাফাখোরদের শিকার হচ্ছেন। এইভাবে পিকনিক গার্ডেনে একটি পুকুর ভরাটের কেসে পৌরসভা সুপ্রিম কোর্টে হেরে গেছে। সেটেলমেন্ট রেকর্ডে, পৌরসভার অ্যাসেসমেন্ট রেকর্ডে যেটা পুকুর হিসাবে রেকর্ডেড রয়েছে সেটাকে নিচু জমি বলে দেখিয়ে ঐসব রেকর্ড চেপে গিয়ে পৌরসভার দুজন কর্মচারী সেটাকে বিক্রি করিয়েছিলেন, কিন্তু ঐ কর্মচারী দুজনের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি, যেহেতু তাদের আলিমুদ্দিন স্ট্রিটের সঙ্গে সম্পর্ক রয়েছে। আজকে এসব জিনিস চলছে। আজকে পৌরসভাগুলি কিভাবে চলছে ক্রিস্টফার রোডের উপর অবস্থিত ২০ কাঠার উপর ২০ বেডের একটি পৌরসভার প্রসূতিসদন, সেটা বেসরকারির হাতে তুলে দেওয়া হয়েছে। পৌরসভার আর ছয়টি প্রসূতিসদন যা রয়েছে সেগুলিকেও নাকি বেসরকারির হাতে তুলে দেওয়া হবে। আজকে প্রসূতিসদনগুলিকে যদি এইভাবে বেসরকারির হাতে তুলে দেওয়া হয় তাহলে সাধারণ মানুষের অবস্থা কি দাঁড়াবে? বর্তমানে পৌরসভার স্কুলগুলিরও একই অবস্থা দাঁড়িয়েছে। এখন শোনা যাচ্ছে যে, ঐ স্কুলগুলিকে বাঁচাবার জন্য ইউনেসকোর টাকা আনা হচ্ছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই গ্রীষ্মে পানীয় জলের সঙ্কট পৌরসভাগুলিতে একটা মারাত্মক অবস্থা সৃষ্টি করেছে। তারফলে সেখানে পথ অবরোধ হচ্ছে, বিক্ষোভ হচ্ছে। দার্জিলিং থেকে শুরু করে আসানসোল শিল্পাঞ্চল সর্বত্র পানীয় জলের সঙ্কট সৃষ্টি হয়েছে। আজকে মেগাসিটি প্রকল্পের কথা বলা হচ্ছে, কিন্তু এখনও পর্যন্ত কলকাতা শহরে সুষ্ঠু জল নিকাশি ব্যবস্থা হয়নি, ফলে বর্ষাকালে একটু বৃষ্টিতেই শহর ভেসে যাচ্ছে। আজকে কলকাতায় শিল্পায়নের কথা বলা হচ্ছে, কিন্তু জঞ্জালের পাহাড় জমছে। মাঝে মাঝে হুঙ্কার দিচ্ছেন, ফলে মাঝে মাঝে সেটা পরিষ্কার হচ্ছে, কিন্তু তারপরই আবার যথা পূর্বং তথা পরং। ওরা বলে থাকেন যে, জনস্বার্থে ওরা সরকার পরিচালনা করছেন, পৌরসভাগুলিকে পরিচালনা করছেন, কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে, কলকাতার শিল্পায়নের পেছনে যারা সেইসব লক্ষ লক্ষ বস্তিবাসীদের উন্নয়নের জন্য কোনওপ্রকার পরিকল্পিত ব্যবস্থা গ্রহণ করা হয়নি।

(লাল আলো)

সর্বশেষ আমি রিজার্ভেশনের ব্যাপারে বলতে চাই। সেখানে দেখতে পাচ্ছি, শিডিউল্ড কাস্ট এবং মহিলাদের জন্য সিট রিজারভেশনের ব্যাপারে একটা সংকীর্ণ দৃষ্টিভঙ্গি কাজ করছে। সেখানে লোক গণনা এমনভাবে করা হয়েছে যার দ্বারা শিডিউল্ড কাস্টদের সংখ্যাটা অন্যরকমভাবে দেখিয়ে রিজারভেশন করা হয়েছে। একইভাবে যে সিটটা মহিলাদের জন্য রিজার্ভ হওয়া উচিত নয় সেটা মহিলাদের জন্য রিজার্ভ বলে ঘোষণা করা হয়েছে। এই রকমভাবে রিজারভেশন, ডিলিমিটেশনের কাজটা করা হয়েছে।

(নির্ধারিত সময় শেষ হওয়ায় এই সময় মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়)

[4-40 — 4-50 p.m.]

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, ২৬, ৩৭ এবং ৯০ নম্বর দাবির অধীনে মাননীয় মন্ত্রীদ্বয় যে বাজেট বরাদ্দ উত্থাপন করেছেন তাকে অমি সমর্থন করছি। আমার সময় সংক্ষেপ, তাই আমি মূল কথা বলি। মূল জিনিস যেটা দেখতে হবে সেটা হল বাজেটের ডাইরেকশনটা কি? বাজেটের ডাইরেকশন যা আছে তাতে এই বাজেট সমর্থনযোগ্য। আপনারা ক্যালকাটা মেগাসিটির জন্য চিৎকার করেন। কেবলমাত্র কলকাতা নগর উন্নয়নের জন্য কংগ্রেস আমলে টাকা ঢালা হল। এই বাজেটের মূল লক্ষ্য বস্তু কি? আমার বক্তব্য হচ্ছে এখানে যেটা করা হচ্ছে শুধু কলকাতার উন্নয়ন নয়, ডিস্ট্রিবিউশন অফ দি ডেভেলপমেন্ট করা হয়েছে। অর্থাৎ সমস্ত কর্পোরেশনগুলি, সমস্ত মিউনিসিপ্যালিটিগুলির উন্নয়নের জন্য পরিকল্পনা নেওয়া হয়েছে যাতে করে সত্যিকারের উন্নয়ন করা যায়। আরও টাকা দিলে আরও ভাল কাজ হত। যে টাকা পাওয়া গিয়েছে সেই টাকা দিয়েই কাজ করা হচ্ছে। এখন পর্যন্ত হিসাব করলে দেখা যায় বাজেট স্ক্রুটিনি করলে দেখা যায়, আর্থিক সমীক্ষা পড়লে দেখা যায় মিউনিসিপ্যালিটিতে ওরা ওদের সময় পার হেড ১ টাকা করে উন্নয়নের জন্য খরচ করতেন, আর এখন ১০০ টাকা পার হেড উন্নয়নের জন্য ব্যয়িত হচ্ছে। মাননীয় মন্ত্রীকে আমি কয়েকটি কথা বলতে চাই। আমাদের মেদিনীপুরে ৩-৪টি মিউনিসপ্যালিটি আছে। তমলুক কাঁথি মেদিনীপুর এই সমস্ত জায়গাগুলিতে যে মিউনিসিপ্যালিটি আছে সেখানে কিছু অভিযোগ আছে। আমি এই বিষয়ে ওনাকে ভাতে বলব যে, প্রমোটারদের হাতে যেন এক্সেস জমি চলে না যায়। প্রোমোটাররা ব্যাপক ভাবে এখন এই সমস্ত শহরগুলোতে ঘর-বাড়ি তৈরি করছে। ড্রেনেজ সিস্টেমের জন্য যে সিস্টেম আরোপ করছেন সেটার আরও উন্নয়ন হওয়া দরকার। আর একটা কথা হল মেদিনীপুর হার্ড ক্রাইসিস অফ ওয়াটার এরিয়ার মধ্যে পড়ে। এখানকার ওয়াটার লেভেল অত্যন্ত নিচে। প্রতি বছর মেদিনীপুরে জলের ক্রাইসিস সাংঘাতিক রকম ভাবে দেখা দেয় যেটা মানুষের কাছে একটা ভয়ঙ্কর যন্ত্রণাদায়ক। দলমত নির্বিশেষে সকলকে এই খারাপ অবস্থার মধ্যে পড়তে হয়। আমি বিরোধী দলের সদস্যদেরও অনুরোধ করব এই জলের সমস্যার সমাধান কি করে করা যায় সেটা তাদেরও ভাবতে বলব। এই ব্যাপারে বিশেষ পরিকল্পনার কথা ভাবতে হবে। অন্য ডিস্ট্রিক্টের তুলনায় মেদিনীপুরে জলের ক্রাইসিস বেশি করে দেখা দেয়। গ্রীষ্মকালে সমগ্র জেলায় জলের ক্রাইসিস দেখা দেয় বিশেষ করে এই সমস্ত মিউনিসিপ্যালিটি এলাকাগুলোতে। রাস্তা-ঘাটের উন্নয়নের কথা বলা হয়েছে, আরও পরিকল্পিতভাবে চিন্তা ভাবনা করছেন। পরিকল্পিত ভাবে বস্তিগুলির নূতন করে রিঅর্গানাইজ

করার দরকার আছে। বাড়ি যেগুলি তৈরি হবে সেই গুলি কর্পোরেশনের নিয়ম কানুন মেনে করতে হবে। অনেক কথা বলা যায়। কিন্তু সেই সঙ্গে ট্যাক্স বাড়াবার কথা বলুন। মিউনিসিপ্যালিটিগুলিতে ট্যাক্স বাড়ানো যায় না। বাজেটের যে ডাইরেকশন, ডিস্ট্রিবিউশন অফ দি ডেভেলপমেন্ট, সমস্ত যে পরিকল্পিত ভাবে উন্নয়নের পরিকল্পনা করা হয়েছে। তাই এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নগর উন্নয়ন এবং পৌর বিষয়ক মন্ত্রীদ্বয় যে বাজেট বরাদ্দ উত্থাপন করেছেন তার আমি বিরোধিতা করে দু-চারটি কথা নিবেদন করতে চাই। মাননীয় পৌর বিষয়ক মন্ত্রী তার বাজেট বক্তৃতায় ছত্রে ছত্রে বলবার চেষ্টা করেছেন যে তাদের সময় পৌর এলাকাগুলি উন্নয়নের জন্য যে টাকা ব্যয় করা হয়েছে তা অতীতে কংগ্রেসের সমস্ত রেকর্ডকে ব্রেক করে একটা নজির সৃষ্টি করেছে। মাননীয় মন্ত্রী মহাশয় যদি তুলনামূলক ভাবে অন্য রাজ্যে কিভাবে অর্থ ব্যয় করা হয়েছে সেই চিত্র যদি সামগ্রিক ভাবে তুলে ধরতেন তাহলে সমস্ত কিছু বিচার করা যেত, তার বক্তব্যকে আরও অর্থবহ করে তোলা যেত।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শুধু এটুকু আমি বলতে পারি নিশ্চতভাবে যে, সামনে পৌরনির্বাচন হবে, ইতিমধ্যে যে কথা ঘোষণা করা হয়েছে এবং শীঘ্রই তা ঘোষণা করা হবে। আমি পৌরমন্ত্রীকে বলতে চাই, ৭৪তম সংবিধান সংশোধনের পর রাজ্যে রাজ্যে নির্বাচন কমিশন এবং নির্বাচন কমিশনারের নেতৃত্বে, তার ব্যবস্থাপনায় যে নির্বাচন, তার কথা বলা হয়েছে। গত সংশোধনী আইনে বলেছেন, এই আইনেও বলা হয়েছে যে, আলাদা ভোটারলিস্ট তৈরি করা হবে প্রতিটি পৌরসভার জন্য। কেন আপনি ব্যর্থ হলেন আলাদা ভোটার লিস্ট তৈরি করতে। কেন বিধানসভার ভোটার লিস্ট—অ্যাডপশনের ব্যবস্থা করা হয়েছে। এই আইন এবং বিধি লংঘন করা হয়েছে। এবং, সেটা করা হয়েছে শুধু রাজনৈতিক উদ্দেশ্যে সাধনের জন্য আগে আমাদের সদস্যরা এই কথা উল্লেখ করেছেন, রিজার্ভেশন করতে গিয়ে, ডিলিমেটেশন করতে গিয়ে নিজের দল যাতে জিততে পারে সেই ভাবে করা হয়েছে, এই পন্থা অবলম্বন করেছেন আপনারা। আজকে এই জায়গায় আমরা বিরোধিতা করছি। আপনি এই কথা বলতে পারেন, কেমন করে এই পৌর এলাকাগুলোর উন্নয়নের টাকা বন্যার মতো বইয়ে দিয়েছেন। কিন্তু একটা পরিকল্পনার নাম করুন যেটা আপনার দপ্তর তৈরি করেছে? পৌর বিষয়ক এলাকাগুলোর উন্নয়ন, নেহেরু রোজগার যোজনা, বস্তি উন্নয়ন, ইউ. পি. এস. পি. ওয়েজ এমপ্লয়মেন্ট, কোন পরিকল্পনাটা আপনার দপ্তর তৈরি করেছে, এই রাজ্যের পৌর বিষয়ক দপ্তর তৈরি করেছে? মাননীয় নির্মলবাবু যে কথা বলেছেন, মেগাসিটির বাইরে যে শহরগুলো আছে, যারা বিভিন্ন ভাবে উন্নয়নের অভাবে ধুঁকছে, সেখানে জলের কষ্ট, রাস্তার কষ্ট, খাটা পায়খানার কষ্ট। বরং ৫২টি পৌরসভা আই. ডি. এস. এম. টি.-র অধীনে আসা সত্ত্বেও ষষ্ঠ পঞ্চবার্ষিক পরিকল্পনা থেকে অষ্টম পঞ্চবার্ষিক পরিকল্পনা পর্যন্ত তাদের তৈরি করা প্রোজেক্টগুলো শেষ হয়নি, এখনও ধুঁকছে। কেন ধুঁকছে? কেন্দ্র তো তার অংশটুকু দিতে চাইছে, কিন্তু রাজ্য সমপরিমাণ টাকা দিতে পারছে না বলেই ষষ্ঠ পঞ্চবার্ষিক পরিকল্পনাতে যা গ্রহণ করেছেন পৌরসভাগুলো, তা আজকেও সম্পূর্ণভাবে রূপায়িত হয়নি। এইজন্যই হয়নি। এখন আপনার গর্ব করার কিছু নেই, আপনাকে বাহবা দেওয়ার কিছু নেই। আপনার

দপ্তর এবং এই সরকার নিয়মিত টাকা যোগান না দেওয়ার জন্যই এই পরিকল্পনাগুলো রূপায়িত হচ্ছে না। সম্প্রতি খবরের কাগজে দিয়েছেন, যেমন করে পঞ্চায়েত সমিতির সভাপতি, জেলা-পরিষদের সভাধিপতি, এদের হোল-টাইমের জন্য একটা অ্যালাউন্স দিতে চাইছেন। কিন্তু সেখানেই মৌলিক পার্থক্য। ঐ টাকা পৌরসভাগুলোর নিজস্ব আয় থেকে দিতে হবে। তাদের পদাধিকারে যে অ্যালাউন্স দেওয়া হয়ে থাকে, তার সরকার দিয়ে থাকে, তাই আমি মনে করি। সাম্প্রতিককালে খবরের কাগজে দেখেছি, বিভিন্ন পৌরসভাগুলোকে টাকা দেওয়া হয়েছে। কোন পৌরসভাগুলিকে টাকা দেওয়া হয়েছে? যে পৌরসভাগুলি আপনাদের পরিচালনাধীন। আর, কংগ্রেসের পরিচালনাধীন পৌরসভাগুলিকে বঞ্চিত করা হয়েছে। এই কাজের জন্য আপনারাই দায়ী। এই ব্যয়বরাদ্দের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল মুখার্জি ঃ** ডেপুটি স্পিকার স্যার, মাননীয় পৌরমন্ত্রী নগর উন্নয়নের ২৬, ৩৭ এবং ৯০ নম্বর যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন, তাকে সমর্থন করে আমি দু-চারটে কথা বলতে চাই। মাননীয় বিরোধী দলের সদস্যরা এতক্ষণ ধরে যা বললেন, তার পরিপ্রেক্ষিতে বলছি—বামপন্থী সরকার গণতান্ত্রিক উত্তরাধিকার সূত্রে পৌর এবং নগর উন্নয়ন দপ্তরের গৃহটি জরাজীর্ণ অবস্থায় পেয়েছে। তারপর এই ১৭/১৮ বছর ধরে পরিপূর্ণ সংস্কার, যাকে রিনোভেশন বলে, তা করার পর সেই বাড়িটিকে বাসযোগ্য করা হল। সেই সময় কংগ্রেসের বন্ধুরা অতিথি হিসাবে সেখানে গিয়ে আর কিছু দেখতে পেল না, শুধু রান্নাঘরে গিয়ে দেখে বললেন, এই সংস্কার করেছেন, রান্নাঘরের দেওয়ালে ঝুল-কালি পড়ে রয়েছে? সুতরাং, রান্নাঘর দেখেই তারা মূল্যায়ন করলেন।

[4-50 — 5-00 p.m.]

সুতরাং আমি যেটা বলতে চাই, মাননীয় বন্ধুদের জানা উচিত যে কেবলমাত্র ব্যয় বরাদ্দ কত টাকা, কত টাকা ব্যয় হল এটা নিশ্চয়ই দেখার বিষয়। কিন্তু তার সঙ্গে সঙ্গে দেখতে হবে যে এর সঙ্গে গণতন্ত্রের সম্পর্ক কতখানি আছে। আমার সুব্রতবাবুকে দেখলে কষ্ট হয়। এক সময়ে তাকে কলকাতা কর্পোরেশনের জঞ্জালের স্তূপের উপরে নিক্ষেপ করেছিলেন সিদ্ধার্থশঙ্কর রায় মহাশয়। তিনি কোপে পড়েছিলেন। তিনি জানেন যে কলকাতা কর্পোরেশনে তখন কি ভয়ঙ্কর অবস্থা ছিল। আর আজকে গোটা পশ্চিমবঙ্গে পৌর ব্যবস্থায় একটা নব জাগরণ আমরা সৃষ্টি করতে পেরেছি। ১৯৪৭ সাল থেকে ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত ওরা ৩০ বছর ক্ষমতায় ছিলেন। ঐ সময়ে কটা মিউনিসিপ্যাল কর্পোরেশন এবং নোটিফায়েড এরিয়া ছিল তা ওদের নিশ্চয়ই জানা উচিত। বোধ হয় সংখ্যাটা ভুলে গেছেন? আপনাদের আমলে মাত্র—৩০ বছরে—১৫টি মিউনিসিপ্যাল কর্পোরেশন, নোটিফায়েড এরিয়া করতে পেরেছিলেন। আর আমরা মাত্র ১৮ বছরের ব্যবধানে আপনাদের দ্বিগুণ করেছি। অর্থাৎ ৩০টি মিউনিসিপ্যাল কর্পোরেশন, নোটিফায়েড এরিয়া করেছি। শুধু মিউনিসিপ্যালিটি বৃদ্ধি করার মধ্যে দিয়ে নয়, প্রতি পাঁচ বছর অন্তর, একেবারে ক্যালেন্ডারে দাগ দিয়ে পাঁচ বছর অন্তর অন্তর নির্বাচন করছি। একদিকে পৌরসভার সংখ্যা বৃদ্ধি, অপরদিকে নির্বাচনের ব্যবস্থা করা এবং তার সঙ্গে সঙ্গে গোটা পশ্চিমবঙ্গে পৌর পরিষেবায় একটা নতুন দৃষ্টিভঙ্গি আমরা এনেছি। কলকাতাকে

কেউ কেউ দুঃস্বপ্ন-এর নগরী বলে ভূষিত করে আনন্দ বোধ করেন, বা মৃতপ্রায় বলে আনন্দ বোধ করেন। কলকাতা কর্পোরেশনের অনেক সমালোচনা আছে। কিন্তু এই মুহূর্তে আমি যদি বলি কলকাতার নাগরিক জীবনে, মানুষের জীবনের গতিটা সামান্য হলেও কিছুটা বৃদ্ধি করতে পেরেছি তা কি বেশি বলা হবে? আপনারা যদি ইস্টার্ন বাইপাসের মূল্যায়ন করেন, এ. জি. সি. পার্কের মূল্যায়ন করেন, যদি খিদিরপুরের মূল্যায়ন করেন, কলকাতার প্রধান প্রধান করিডোর যেগুলো তৈরি করা হয়েছে, সেগুলোর যদি মূল্যায়ন করেন, স্ট্যান্ড রোড যেটা কংক্রিট করে করা হয়েছে তার যদি মূল্যায়ন করেন, তাহলে কলকাতার মানুষের জীবনের গতি সামান্য হলেও বৃদ্ধি ঘটেছে। কলকাতা কর্পোরেশনের যে কনজারভেন্সি, সেই কনজারভেন্সি সম্বন্ধে আমরা অবশ্যই কনসার্ন্ড। কিন্তু এই মুহূর্তে আমি মাননীয় সৌগতবাবুকে প্রশ্ন করতে চাই, তিনি নিশ্চয়ই আমার সঙ্গে একমত হবেন, আজকে কলকাতা কর্পোরেশনের বিভিন্ন ওয়ার্ডে কনজারভেন্সি সার্ভিস সিস্টেম গতি পেয়েছে। হাউস টু হাউস কালেকশনের জন্য রাস্তায় যে সমস্ত জঞ্জাল পড়ে থাকত তা আর পড়ে থাকতে দেখা যায় না। একটা নির্দিষ্ট সময়ে মানুষ জঞ্জাল ফেলছেন এবং সেগুলো নির্দিষ্ট সময় অন্তর ডাম্পিং গ্রাউন্ডে নিয়ে যাওয়া হচ্ছে। আমরা কলকাতার ১৪১টি ওয়ার্ডে এই ব্যবস্থার সম্প্রসারণ করতে চাই। তার সঙ্গে সঙ্গে ডাম্পিং সিস্টেমে আমরা নতুন টেকনোলজিকে ব্যবহার করা শুরু করে দিয়েছি। আপনারা জানেন ডাম্পিং-এর জন্য কত পরিমাণ ল্যান্ড ইউজ হয়। আমরা সেই ল্যান্ড ইউজকে মিনিমাইজ করতে চাই। তারজন্য কলকাতা কর্পোরেশনে গার্বেজ জেনারেশন যেটা তিনি হাজার মেট্রিক টন, আজকে আমরা এমন প্রযুক্তি ব্যবহার শুরু করে দিয়েছি যে আগামী চার-পাঁচ-ছয় মাসের মধ্যে ১,৭০০ মেট্রিক টন দৈনিক কোটা, তার মধ্যে হাজার মেট্রিক টন পাওয়ার জেনারেশনে ব্যবহার করে, আর ৭০০ মেট্রিক টন জঞ্জাল ম্যানিওর তৈরির কাজে ব্যবহার করতে পারব। আজকে কেমিক্যাল ফার্টিলাইজারে রেজিসস্ট্যান্স ডেভেলপ করেছে। এইভাবে ন্যাচারাল ম্যানিওর তৈরি করে তা আমরা পশ্চিমবাংলার কৃষক সমাজের কাছে উপহার দিতে পারব।

পশ্চিমবঙ্গে যে চা শিল্প আছে এর দ্বারা তা উপকৃত হতে পারবে। তার সঙ্গে সঙ্গে আপনারা শুনে আনন্দিত হবেন যে, কলকাতার পানীয় জলের যে অবস্থা তাতে মেগাসিটি প্রকল্পের ফলে পলতা ওয়াটার ওয়ার্কসের যে জেনারেশন আছে তা বাড়ানোর পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। তারপরে গার্ডেন রিচের যে কনজাম্পশন তার মধ্যে রেখে ইতিমধ্যেই পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি কি করে এর ক্ষমতা বাড়ান যায়। আমরা ইতি মধ্যেই পানীয় জলের সমস্যা অনেকটা সমাধান করতে সক্ষম হয়েছি। তবে কিছু কিছু পকেটেড এরিয়া আছে সেগুলোরও সমস্যা থাকতে পারে সেটাও ক্যালকুলেশন করে সমস্যা মেটানোর চেষ্টা হচ্ছে। তার সঙ্গে সঙ্গে আরেকটা বড় কথা সেটা হচ্ছে যে, কলকাতা কর্পোরেশনকে অনেকে চোরপরেশন বলেন। নেতাজি সুভাষ বসু মেয়র থাকার সময় থেকে বলে আসা হচ্ছে এই কলকাতা কর্পোরেশনকে চোরপরেশন। সেই কলকাতা কর্পোরেশনে অতি সম্প্রতি কাজের গতিশীলতা আনতে সক্ষম হয়েছে। এবং একটা নজির, দৃষ্টান্ত স্থাপন করতে পেরে শুধু কলকাতার মধ্যে নয়, গোটা পশ্চিমবঙ্গ এমন কি ভারতবর্ষ বললেও ছোট বলা হবে না। কিন্তু আজকে দুঃখের কথা যে বিরোধীপক্ষের সুব্রতবাবু এবং সৌগতবাবু, বসে আছেন তাদের

কখনওই এটা ভাল লাগছে না। কলকাতা কর্পোরেশনে কাজের গতিশীলতা ক্রমশ ফিরে আসছে এটা ওদের পছন্দ নয়। তাই শ্রমিক-কর্মচারী যারা ওদের অনুগত, তাদের দিয়ে কলকাতা কর্পোরেশনের মেন গেটের সামনে অবরোধ সৃষ্টি করাচ্ছেন। জঞ্জাল সাফাই করবে না, অফিসে কাজ করবে না, চেয়ার ছেড়ে অন্যত্র ঘুরে বেড়াবে, কি করে দুটো পয়সা উপরি পাওয়া যায় তার চেষ্টা করা হচ্ছে। এরজন্য তাদের তালিম দেওয়া হচ্ছে এবং একটা ট্রেনিং ইনস্টিটিউট করে তাদের ট্রেনিং দেওয়া হচ্ছে। আসলে গোটা কলকাতা কর্পোরেশনে যাতে অধঃপতন হয় তার একটা চেষ্টা চালান হচ্ছে। এই কর্পোরেশনের এলাকাতে গোটা কলকাতায় দিনে ৭০ লক্ষ মানুযের চাপ এবং রাতে ৫৫ লক্ষ জনসংখ্যার চাপ। সেই ৫৫ লক্ষ মানুষের মধ্যে বিভিন্ন স্তরের মানুষ আছে দরিদ্র মানুষ থেকে শুরু করে বিত্তবান মানুষ রয়েছে। তাদের পরিষেবার জন্যে পরিকল্পনা নিয়ে এগোনোর চেষ্টা করা হচ্ছে এবং সেক্ষেত্রে বিরোধীপক্ষ প্রতিটি পদক্ষেপে বাধার সৃষ্টি করছেন। আমি সেক্ষেত্রে কয়েকটি সাজেসটিভ আকারে বক্তব্য মাননীয় মন্ত্রীর কাছ বিবেচনার জন্য রাখছি। কলকাতা কর্পোরেশনের একমাত্র ভরসা হচ্ছে রাজ্য সরকার। আর মেগাসিটির কথা শোনা যাচ্ছে। মেগাসিটির ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার ৮ বছরে ৪০০ কোটি টাকা দেবেন অর্থাৎ বছরে ৫০ কোটি টাকা। এই বছরে কত দিয়েছেন সেটা সংবাদপত্র মারফৎ জেনেছি ৫০ কোটির মধ্যে মাত্র ২০ কোটি টাকা এসেছে—যদি ভুল না শুনে থাকি, তাহলে ৮ বছরে ৪০০ কোটি টাকা পাওয়ার কথা। এবং রাজ্য সরকারকে ১,২০০ কোটি টাকা সংগ্রহ করতে হবে। আমি মাননীয় মন্ত্রীর কাছে রাখছি যে, এই ট্যাক্স স্ট্রাকচার গত ১০ বছর ধরে একই আছে, এটা বিবেচনা করার জন্য অনুরোধ করছি। এই ৪০ শতাংশের ভ্যালুয়েশন এটা কিছু বাড়ানো যায় কিনা দেখবেন। কেবলমাত্র খুব বিত্তবান মানুষ যারা, যার ভ্যালুয়েশন ৩ লক্ষ টাকার উপরে, এইরকম ১,৬০০ বাড়ির ক্ষেত্রে ৪০ শতাংশের জায়গায় যদি ৪৫ থেকে ৫০ শতাংশ করা যায় কিনা সেটা দেখবেন। এর দ্বারা কলকাতা কর্পোরেশনে আরও ৮ কোটির থেকে ৯ কোটি টাকা আসতে পারবে। এটা বিবেচনা করলে আর্থিক যে দুরবস্থা আছে তার থেকে কিছু উন্নত জায়গায় যেতে পারবে। তার সঙ্গে এন্টি ট্যাক্স সম্পর্কে বলছি—এই ট্যাক্স তো উঠে গেছে। এক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় কলকাতা কর্পোরেশন এবং মিউনিসিপিল্যাটিগুলো কিভাবে তার প্রাপ্য দেও টাকা পায় তার ব্যবস্থা করবেন এই কথা বলে এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## PRESENTATION OF B.A. COMMITTEE REPORT

**Mr. Speaker :** I beg to present the 76th Report of the B. A. Committees as follows :

| | | |
|---|---|---|
| 19. 4. 95 Wednesday : | (i) Resolution on reported comments of Mr. Bal Thackeray, Leader of Shiv Sena Party .. | 1 hour. |
| | *(ii) Demand No. 21 Home (Police) Department* | 4 hours |
| 10. 7. 95 Monday : | (i) Demand No. 7 / (ii) Demand No. 61 } Land and Land Refoms Deptt. .. | 4 hours. |

| | | | |
|---|---|---|---|
| 11. 7. 95 Tuesday : | (i) Deamnd No. 44 | Relief Department | .. 2 hours. |
| | (ii) (a) Demand No. 49 (b) Demand No. 50 | Animal Resources Deptt. | .. 2 hours |
| 12. 7. 95 Wednesday : | (i) Demand No. 41 | Scheduled Castes & Scheduled Tribes Welfare Department | .. 2 hours. |
| | (ii) Demand No. 73 | Cottage & Small Scale Industries Department | 2 hours. |
| 13. 7. 95 Thursday : | (i) Demand No. 35 | Public Health Engineering Deptt. | 2 hours. |
| | (ii) Demand No. 36 | Housing Department | .. 2 hours. |
| 14. 7. 95 Friday : | (i) Demand No. 57 | Co-operation Department | .. 2 hours. |
| | (ii) Demand No. 40 | Refugee, Relief and Rehabilitation Department | .. 1 hour. |
| | (iii) Demand No. 4 | Judicial Department | .. 1 hour. |

[5-00 — 5-10 p.m.]

## POINT OF ORDER

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আপনি হাউস অ্যাডজর্ন্ড করছেন। দু-মাস ধরে এটা বন্ধ থাকবে। তার মানে আমরা না এসে কয়েক লক্ষ টাকা নিয়ে যাব। এটা মানুষের চোখে ভাল লাগবে না। আমরা কাজ করব না অথচ অনেক খানি টাকা নিয়ে যাব। আজকে অনেক রকমের সমস্যা আছে, জলের কষ্ট চলছে। আমার মনে হয় এই হাউস অ্যাডজর্ন্ড না করে প্ররোগ করে দেওয়া উচিত।

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** This question has been plaguing the House for several times, of several years in the past since the introduction of committee system. the House adjourned after the vote on account is passed on budget proposal for which the committees have been set up to go into the committee system. The committees meet practically every day till the House reasembles again. It is a well known fact now that all the members of this House are the members of some committee or the other. And committee meetings are so organised that the member gets daily allowance as if the House is in session. The complain against me has been primarily by the Opposition in the past that if the House

is prorogued then their questions are terminated and they loose their right to have their questions in the House. After careful consideration this matter was discussed in the Business Advisory Committee. It was thought that the Opposition should not be put to disadvantage by the question and in an attempt to get the questions alive this method has been worked out. Now the Opposition cannot have their cake and eat it two. If the House is prorogued then they will say, lot of injustice is done, our questions are killed....(noise and interruption)....This allegation has been made in the past repeatedly. I have been accused of protecting the Government by allowing the questions to be killed. Now when you make the accusation it becomes the responsibility to solve the problem. When you attempt to solve the problem then you say lakhs and lakhs of money will be spent from the government exchequer towards the daily allowance of the members if the House is adjourned. I have calculated the expenditure and I have found out that it makes little or no difference if the House is prorogued or adjourned....(noise and interruption)....Now the Minister-in-Charge of parliamentary Affairs may move the motion for acceptance of the House.

**শ্রী প্রবীরচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, কার্য-উপদেষ্টা কমিটির ৭৬-তম প্রতিবেদনে যা সুপারিশ করা হয়েছে, তা গ্রহণ করার জন্য আমি সভায় প্রস্তাব উত্থাপন করছি।

**Mr. Speaker :** You See, the Opposition has got a very peculiar way of functioning. When they met in the Business Advisory Committee they had no objection. It was unanimous decision. You cannot play the game both ways. When you come to the House you don't play both ways. Have a guts to say. Be a parliamentarian. We will put it to vote you will oppose it. You were in the Business Advisory Committee meeting. You did not oppose it there. You oppose it here, Mr. Mukherjee, there are certain parliamentary etiquettes. Be a parliamentarian. You are not sitting in street corner. You are not sitting in a roadside street corner. If you have objection you should have opposed it over there. We decided it unanimously.

The Committee has unanimously decided the programme. But, now you cannot say here that it should not be done, this should not be done. Let there be some dignity and decorum in the House. Don't play any street affairs in the House. Your party also is representing in the Committee. Then why do you behave in this way? You are all playing the street affairs here. Don't do this.

(Noise)

The motion of Shri Prabodh Chandra Sinha was then put and agreed to.

## EXTENSION OF TIME LIMIT TO DIFFERENT SUBJECT COMMITTEES FOR PRESENTING REPORTS ON BUDGET SCRUTINY

**Mr. Speaker :** I beg to move that—

Whereas the rule provides that Subject Committees shall submit their reports on Budget Scrutiny to the House within 8 (eight) weeks from the date of conclusion of the General Discussion on Budget ;

And whereas the aforesaid date shall be the 22nd May, 1995 for this year ;

And whereas the Subject Committees shall not be able to hold their first meetings for the purpose before the 20th April, 1995 ;

And whereas there shall be no sitting of the House during May, 1995 ;

The House is, therefore of opinion that—

Under the circumstances, the time limit of 8 (eight) weeks for submitting reports on Budget Scrutiny by the Subject Committees, West Bengal Legislative Assembly, be extended to 16 (sixteen) weeks, as a special case, for this year only."

The motion was then put and agreed to.

## EXTENSION OF THE TERM OF THE AD-HOC COMMITTEE

**Mr. Speaker :** I beg to move that—

"Whereas the present term of the Ad-Hoc Committee on the questions of Subject Committees will expire on 31st May, 1995 ;

And whereas the Ad-hoc Committees on the questions of Subject. Committees has just started the work of finalisation of its Report ;

And Whereas it may not be possible for the Ad-hoc Committees on the Questions of Subject Committees to present the Report by 31st May, 1995 ;

And whereas the Chairman, on behalf of the Ad-hoc Committee on the Questions of Subject Committees, desires to present the Report in July, 1995 ;

The House is, therefore, of opinion that—

The present term of the Ad-hoc Committee on the Questions of Subject Committees be extended by 3 (three) months with effect from 1st June, 1995.

The motion was then put and agreed to.

## DISCUSSION ON DEMAND NOS 37, 90 & 26 RESUMED AGAIN

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে নগর উন্নয়ন মন্ত্রী এবং পৌর দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী আমাদের সামনে ৩৭, ৯০, ২৬ নম্বর যে দাবি পেশ করেছেন, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে যে কাটমোশনগুলি এসেছে, আমি তাকে সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব মন দিয়ে সরকার পক্ষের যারা সদস্য তাদের কথাগুলি শুনছিলাম। কলকাতা পৌরসভার প্রশংসা নির্মলবাবু খুব করলেন, কিন্তু আমরা দেখতে পাচ্ছি, কলকাতা পৌরসভাতে প্রমোটাররা রাজত্ব করছেন এবং বিভিন্ন দৃষ্টান্ত এই ব্যাপারে আমাদের সদস্য সুদীপবাবু তাঁর বক্তব্য রাখার সময় দিয়েছেন। কিন্তু আরো দুঃখের বিষয় যেটা সেটা হচ্ছে, এই কলকাতা শহরে বাঙালি মধ্যবিত্তদের আজকে অস্তিত্ব প্রায় বিলীন হতে চলেছে। প্রমোটাররা বাড়ি করছে। আপনারা যদি দেখেন তাহলে দেখবেন, এক একটা ফ্লাটের দাম হচ্ছে ২০, ৫০ লক্ষ টাকার মতন, এতে মধ্যবিত্ত বাঙালিদের কোনও স্থান হচ্ছে না। যারা প্রধানত অবাঙালি তারাই সেখানে থাকেন, তাতে আমাদের কোনও আপত্তি নেই। কলকাতা শহরে, বিশেষ করে উত্তর ও মধ্য কলকাতায় কোনও উন্নতি হচ্ছে না। আপনারা জানেন, কেন্দ্রীয় সরকার একটা মডেল রেন্ট কন্ট্রোল বিল সমস্ত রাজ্যকে গ্রহণ করার জন্য পাঠিয়েছে, কিন্তু সেই মডেল রেন্ট কন্ট্রোল বিল আপনাদের সরকার এখনও পর্যন্ত বাস্তবায়িত করেননি। এর ফলে যারা ছোটখাটো বাড়ির মালিক, যারা সাধারণত এর উপর নির্ভরশীল, অনেক বিধবা মহিলা আছেন, তারা মাস গেলে ১০০, ২০০ টাকা বাড়ি ভাড়া পান, সেটুকুও তারা বৃদ্ধি করার সুযোগ পাচ্ছেন না। ওয়েস্টবেঙ্গল প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট-এর যে সমস্ত ধারা বহু আগে সংযোজন হয়েছিল, সেইগুলি বর্তমানে চলে না।

[5-10 — 5-20 p.m.]

যেমন একটা উদাহরণ দিলে আপনি বুঝবেন, একজন টেনেন্ট বা ভাড়াটিয়া যদি থাকে তাহলে সে বংশ পরম্পরায় সেখানে থাকবার অধিকার রয়ে গেছে। যদি একবার কোনও ভাড়াটিয়াকে বাড়ির মধ্যে ঢোকান তাহলে সে সেখান থেকে নড়বে, চড়বে না। আজকে এই অবস্থার মধ্যে মধ্য কলকাতা, উত্তর কলকাতার জমির মালিক, বাড়ির মালিকরা পড়েছে। বাড়ির উন্নয়নের কথা ছেড়েই দিলাম, বাড়ির মধ্যে কোন রকমে তারা মাথা গুঁজবার স্থান করে নিতে পারছে না। আমরা মুখে যতই বলিনা কেন কলকাতা কর্পোরেশনের উন্নতি হয়েছে, কিন্তু সত্যিকারের বাঙালি মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত বাঙালির কোনও উন্নয়ন হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে আমি মাদ্রাজে গিয়েছিলাম। বাঙালি হিসাবে আমাদের একটা গর্ব ছিল, দিল্লীর কাছাকাছি আমরা পৌঁছাতে না পারি, কলকাতা শহরের রাস্তাঘাট

বলুন, আলো বলুন, বিভিন্ন ধরনের নাগরিক সুবিধা দেওয়ার ব্যাপারে বলুন কলকাতার একটা নাম আছে। কিন্তু আমি মাদ্রাজে গিয়ে আশ্চর্য হয়ে গেলাম। গত কয়েক বছরে সেখানে কি উন্নয়ন হয়েছে। সেখান ১৭ থেকে ১৮টি ফ্লাইওভার হয়েছে। আর আমাদের এখানে শিয়ালদহ এবং ব্রাবোন রোডে ফ্লাইওভার করেই আপনারা মনে করছেন অনেক কিছু করেছেন। আজকে কলকাতার উন্নয়ন ত্বরান্বিত করার প্রয়োজন আছে। যারা কলকাতা কর্পোরেশনর প্রশংসা করেন তারা জেনে রাখবেন ভারতবর্ষের অন্যান্য শহরের তুলনায় কলকাতা শহর অনেক পিছিয়ে যাচ্ছে। বিশেষ করে আজকে নিম্ন মধ্যবিত্ত বাঙালিদের স্থান কলকাতা কর্পোরেশনে হচ্ছে না। বাধ্য হয়ে অন্য জায়গায় গিয়ে তারা বাসস্থান করছে। মন্ত্রী সভাকে এই দায়িত্ব নিতে হবে এবং মাননীয় নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রীকে এই ব্যাপারে ভাবনা-চিন্তা করতে বলব। রেন্ট কন্ট্রোল অ্যাক্ট যেটা কেন্দ্রীয় সরকার গ্রহণ করবার জন্য বলছেন সেটাকে তাড়াতাড়ি গ্রহণ করুন। শুধু পার্ক স্ট্রিটের উন্নয়ন হলেই কলকাতার উন্নয়ন হবে না। কলকাতায় আজকে যে ফ্ল্যাটগুলো তৈরি হচ্ছে সেখানে কোনও বাঙালি স্থান পাচ্ছে না, বিত্তশালী কিছু অবাঙালি স্থান পাচ্ছে। বাঙালিদের যদি কলকাতায় স্থান করতে হয় তবে মধ্য কলকাতা, উত্তর কলকাতার উন্নয়ন করতে হবে, কিন্তু সেই উন্নয়ন আমরা দেখতে পাচ্ছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখতে পাচ্ছি গ্রাম থেকে শহরে চলে আসার একটা প্রবণতা দেখা দিয়েছে। বিভিন্ন জেলাতে যে সমস্ত শহর আছে, সেখানে আমরা দেখছি ক্রমশ গ্রাম থেকে নিরাপত্তার জন্য মানুষ বিভিন্ন কারণে চলে আসছে। সেই সমস্ত শহরগুলোতে কলকাতার মতো সুযোগ-সুবিধার ব্যবস্থা করতে হবে। শহরগুলোর উন্নয়ন যাতে ত্বরান্বিত হয় তার ব্যবস্থা করতে হবে। ১২১টি শহরের মধ্যে ৪১টি শহর সি. এম. ডি. এ এলাকার মধ্যে পড়ে। সে শহরগুলির উন্নয়ন করার জন্য অর্থ বরাদ্দ করা হয় না। সুতরাং আজ সেই ৪১টি শহর বাদ দিয়ে সেখানে গ্রামাঞ্চলের শহরগুলিতে যেখানে জনসংখ্যা আরো বেশি হারে বৃদ্ধি পাচ্ছে, সেখানকার উন্নতির জন্য যে পরিমাণ অর্থ বরাদ্দ করা দরকার তা আপনারা করছেন না। আমি একটা দৃষ্টান্ত দিচ্ছি, আজকে আমরা কি দেখছি ৯০ নং দাবিতে মাননীয় মন্ত্রী বলেছেন ২১২ কোটি টাকা দিতে হবে। ২১২ কোটি টাকার মধ্যে উন্নয়নের জন্য বরাদ্দ আছে মাত্র ২০ কোটি টাকা। তার মানে এই ১২১টার মধ্যে যদি ৪১টা বাদ দেন তাহলে প্রায় ৮০, ৮১টা মিউনিসিপ্যালিটিতে তার উন্নয়নের জন্য বরাদ্দ হচ্ছে ২০ কোটি টাকা। তাহলে আপনারাই বুঝুন যে মিউনিসিপ্যালিটিগুলিতে আপনারা নিজেরাই স্বীকার করলেন যে গ্রামাঞ্চল থেকে সেখানে বেশি মানুষ বসবাস করছে, তাহলে এই শহরগুলির উন্নয়নের জন্য আপনারা কতখানি বরাদ্দ করেছেন, এই বরাদ্দে সেই শহরগুলির উন্নয়ন কি কিছু হবে? আমি উদাহরণ দিচ্ছি, আমার এলাকা কান্দিতে মিউনিসিপ্যালিটির অনেকদিনের চেষ্টায় এই ৮টি যে শহর এটা আই. ডি. এস. এস. এম. টির মধ্যে অন্তর্ভুক্ত করা হয়েছে। কান্দিকে তার মধ্যে অন্তর্ভুক্ত করা হয়েছে কিন্তু ডেভেলপমেন্টের জন্য কি টাকা পায়, বড়জোর এক লক্ষ, দেড় লক্ষ, দু লক্ষ টাকা পাওয়া যাচ্ছে। একটা শহরে যেখানে ৪০ হাজার লোক আছে সেখানে বছরে উন্নয়নের জন্য এক, দেড় লক্ষের বেশি টাকা পাওয়া যাচ্ছে না। এটাতে উন্নয়ন করা সম্ভব? সুতরাং যে শহরগুলিতে দেখছি পয়ঃপ্রণালী নেই, জলের ব্যবস্থা নেই সেখানে এই সমস্ত সুযোগ, নাগরিকরা যে সুযোগগুলি আশা করেন একটা মিউনিসিপ্যালিটির অন্তর্ভুক্ত হতে গেলে, তাদের কাছে তা পৌঁছে দেওয়া যাচ্ছে না। এই ২০ কোটি টাকার এই সুযোগগুলি পাইয়ে

দেওয়া যায় না, যেখানে আপনারা অন্যান্য খাতে অনেক বেশি টাকা বরাদ্দ করেছেন। সেখানে শহরের এই মানুষগুলির সঙ্গে তাচ্ছিল্য করছেন, তাদের সঙ্গে প্রহসন করছেন। এই ২০ কোটি টাকা উন্নয়নের জন্য বরাদ্দ করে। আমি সেই জন্য বলবো যে মাননীয় অসীমবাবু অর্থমন্ত্রী এবং নগর উন্নয়নমন্ত্রী আছেন, যেখান থেকেই হোক আরো বেশি টাকা বরাদ্দ করে যাতে এই মিউনিসিপ্যালিটিগুলি বিশেষ করে গ্রামাঞ্চলের মিউনিসিপ্যালিটিগুলি যেখানে নির্বাচন হতে চলেছে, সেখানে আরো বেশি করে অর্থ বরাদ্দ করে সেখানকার নাগরিকদের যাতে মিনিমাম সুবিধা দেওয়া যায় তার ব্যবস্থা করুন। সেখানে জলের ব্যবস্থা নেই, যেখানে ডিপটিউবওয়েল আছে সেখানে ইলেক্ট্রিক নেই, সেখানে ভোল্টেজ নেই। কতবার এই বিধানসভায় আমি উল্লেখ করেছি। মাননীয় শংকরবাবুকে বহু চিঠি লিখেছি। আমার কান্দি শহরে ডিপ্-টিউবওয়েল আছে কিন্তু আগে দিনে তিন বার করে জল দিত, এখন রাত্রের বেলায় একবার দেয়, আর সারাদিন ৮০, ৯০, ১০০-র বেশি ভোল্টেজ সেখানে থাকে না, ডিপটিউবওয়েল চলে না, মানুষ চেঁচামেচি করছে। মাননীয় মন্ত্রীকে অনুরোধ করছি এর একটা পার্মানেন্ট সলিউশন করার জন্য। আপনারা জানেন এখন জলের স্তর নেমে যাচ্ছে, তার ফলে স্যালোটিউবওয়েল কাজ করে না, সব জায়গাতে সিলিণ্ডার টিউবওয়েল বসাতে হচ্ছে তার জন্য ৯, ১০ হাজার টাকা খরচ, এই এত টাকা প্রতিবার খরচ না করে আপনারা ওভারহেড ট্যাঙ্ক করে কিংবা ডিপটিউবওয়েল বসিয়ে সেটাতে বিভিন্ন জায়গায় পাইপ লাইনের সাহায্যে জলের ব্যবস্থা করুন। তাহলে এই পৌনপুনিক খরচের হাত থেকে মিউনিসিপ্যালিটিকে বাঁচানো যায় এবং সাধারণ মানুষ বিশুদ্ধ জল খেয়ে তাদের জীবন ধারণ করতে পারে। সুতরাং এই ব্যাপারে আপনারা নিশ্চয়ই দৃষ্টি দেবেন। এটা আমরা আপনার কাছে আশা করি। যে কথাটা আজকে খুব জরুরি সেটা হচ্ছে মন্ত্রী মহাশয়ের সঙ্গে আলোচনা করছিলাম যে আমরা শুনছি ৮১টি পৌরসভায় নির্বাচন হবে। নির্বাচন করার জন্য মহিলাদের আসন সংরক্ষিত হয়েছে, এস. সি. এস. টিদের আসন সংরক্ষশ হয়েছে, আমরা শুনেছি এই ব্যাপারে বিভিন্ন মিউনিসিপ্যালিটি থেকে হাইকোর্টে কেস করা হয়েছে কিন্তু আমরা দোটানার মধ্যে পড়ে আছি। অনেকগুলি জায়গায় আমরা জানি যে কেস হয়েছে, কিন্তু কবে যে নির্বাচন হবে জানি না। মাঝে মাঝে কাগজে দেখি যে মে মাসে নির্বাচন হবে, কিন্তু এখনও দিনক্ষণ সরকারিভাবে ঘোষিত হয়নি। আমরা আশা করব মাননীয় মন্ত্রী তার জবাব দিয়ে আশ্বস্ত করবেন যে অমুক দিনের মধ্যে নির্বাচনের দিন ঘোষণা করব।

[5-20 — 5-30 p.m.]

যাতে এই দোদুল্যমান অবস্থা থেকে সাধারণ মানুষ বাঁচতে পারেন এবং আমরা যারা রাজনীতি করি, আমরা বাঁচতে পারি ও নির্বাচনী প্রক্রিয়াকে চালিয়ে নিয়ে যেতে পারি তারজন্য আশা করি মন্ত্রী মহাশয় জবাবি ভাষণের সময় এ সম্পর্কে কিছু বলবেন। এর পর আমি মুর্শিদাবাদ জেলার একটি মিউনিসিপ্যালিটির কথা আপনাদের সামনে তুলে ধরব। এই মিউনিসিপ্যালিটি হচ্ছে ধুলিয়ান মিউনিসিপ্যালিটি। সেখানে আমরা দেখলাম একটা অঞ্চলের সঙ্গে পাশের একটা অঞ্চল কাঞ্চনতলাকে যোগ করে দেওয়া হয়েছে। এটা নিয়ে হাইকোর্টে কেসও হয়েছে। এটা কংগ্রেসের অধীনে থাকা অঞ্চল এবং সেখানকার যিনি প্রধান তিনি ২০

বছর ধরে সেখানে প্রধান হয়ে আছেন। সেই প্রধানকে সরানোর জন্য এই কাঞ্চনতলার অর্ধেকটা যেখানে কংগ্রেসিদের বেশি প্রাধান্য আছে সেটাকে বাদ দিয়ে বাকিটাতে যেখানে সি. পি. এমের কিছুটা প্রাধান্য আছে তাকে মিউনিসিপ্যালিটির মধ্যে ঢুকিয়ে দেওয়া হল। এর ফলে একদিকে সেটা আগামীদিনে পঞ্চায়েত থাকবে কিনা এবং কংগ্রেসের থাকবে কিনা যেমন সন্দেহের ব্যাপার হয়ে গেল তেমনি মিউনিসিপ্যালিটির মধ্যে বাকি অংশটা নিয়ে নেবার ফলে সি. পি. এমের সুবিধা হয়ে গেল। এটা নিশ্চয় খুব একটা বাঞ্ছিত ব্যাপার হয়নি। এইভাবে সেখানে অন্যান্য এলাকাকে সন্নিবেশিত করে একদিকে কংগ্রেসের পঞ্চায়েতকে ভাঙবার এবং অপরদিকে মিউনিসিপ্যালিটিতে সি. পি. এমের প্রাধান্য বাড়ানোর অপচেষ্টা করা হয়েছে। এর পর আমি যে বিষয়টি সম্পর্কে বলব সেটা হচ্ছে মিউনিসিপ্যালিটিগুলির জন্য যে সমস্ত স্কিম রয়েছে যেমন নেহেরু রোজগার যোজনা, সেস্রু, মাইক্রো স্কিম ইত্যাদিতে যেভাবে বরাদ্দ পাওয়া দরকার সেগুলি ঠিকমতন আসছে না। বিশেষ করে নেহেরু রোজগার যোজনাতে ব্যাংকের অসহযোগিতার জন্য প্রকল্পগুলি আটকে আছে। এর ফলে অনেক স্বনির্ভরতার প্রকল্প কাজে লাগানো যাচ্ছে না। এ ক্ষেত্রে ব্যাংক অসহযোগিতা করছে। এ অভিযোগ অবশ্য আপনারা করেন যে ব্যাংকের অসহযোগিতার জন্য স্কীম কার্যকর করা যাচ্ছে না, এটা বাস্তব সত্য এ ক্ষেত্রে আমি বলব, মন্ত্রী মহাশয়ের ব্যাঙ্কের সঙ্গে বসে অবিলম্বে এর ফয়সালা করা দরকার। সাবসিডির টাকা সেখানে ব্যাংকে পড়ে আছে অথচ ব্যাঙ্ক থেকে যে লোন দেওয়ার কথা সেগুলি তারা দিচ্ছে না। এর ফলে হাজার হাজার যুবক স্বনির্ভরতার পথে যেতে পারছেন না, এটা তাদের কাছে একটা বাধাস্বরূপ হয়ে দাঁড়াচ্ছে। এই বাধা দূর করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় উদ্যোগ গ্রহণ করুন। তারপর আমি মিউনিসিপ্যালিটিগুলির ড্রেনেজ সিস্টেমের কথায় আসছি। অনেক মিউনিসিপ্যালিটিতে ভাল ড্রেনেজের ব্যবস্থা নেই ফলে একটু বৃষ্টি পড়লেই শহর কর্দমাক্ত হয়ে একটা নোংরা পরিবেশের সৃষ্টি হয়। অনেক পুরানো মিউনিসিপ্যালিটি আছে যাদের সেইভাবে ড্রেনেজ সিস্টেম নেই বা তারা ব্যবস্থা করতে পারেননি। এ সম্পর্কিত বহু স্কীম মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে এবং ডিপার্টমেন্টে পাঠানো হয়েছে কিন্তু সেই সমস্ত স্কীম এখনও স্যাংসন না হওয়ায় অসময়ে বৃষ্টি হলে বা বর্ষাকালে বৃষ্টির সময় সাধারণ মানুষকে অসুবিধায় পড়তে হচ্ছে। আমি তাই অনুরোধ করবো, প্রতিটি মিউনিসিপ্যালিটিতে ড্রেনেজের সুব্যবস্থা করা হোক। এর পর আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে যে বিষয়টি তুলে ধরতে চাই সেটা হচ্ছে আপনি জানেন যে বিভিন্ন মিউনিসিপ্যালিটিতে ওয়ার্ড বাড়ছে। পুনর্বিন্যাসের ফলে পৌরসভার ওয়ার্ড বাড়ছে কারণ লোকসংখ্যা বাড়ছে কিন্তু সেখানে কর্মী সংখ্যা বাড়ছে না। যিনি অ্যাকাউন্টেন্ট তিনিই হেড ক্লার্ক আবার তিনিই ক্যাশিয়ার—এই অবস্থায় সুষ্ঠুভাবে পৌরসভার প্রশাসন চলতে পারে না। লোকসংখ্যা বাড়ার সঙ্গে সঙ্গে ওয়ার্ডের সংখ্যা যেমন বাড়ছে তেমনি কর্মচারিদের সংখ্যাও বাড়ানো দরকার। এখানে এরকম একটা নিয়ম আছে যে এক পারসেন্ট লোক বছরে নাকি নিয়োগ করা যেতে পারে। এটা এক পারসেন্ট সীমাবদ্ধ রাখলে চলবে না। প্রতিটি মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে আলাদা আলাদাভাবে বিচার করতে হবে এবং তা করে সেই অনুপাতে কর্মী নিয়োগের অনুমতি দিতে হবে। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে যে সমস্ত কাটমোশন এসেছে তা সমর্থন করে শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** বিকাল ৫-৩০ মিনিটে এই ডিসকাশন শেষ হবে, এই সময়ের মধ্যে আমি মনে করি ডিসকাশন শেষ হবে না। সেই জন্য সবার সম্মতি নিয়ে আরও আধ ঘণ্টা সময় বাড়িয়ে দিলাম। আশা করি সকলের এই বিষয়ে মত আছে।

(সকল সদস্যের সম্মতি জ্ঞাপন)

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে ব্যয়-বরাদ্দ এখানে পেশ করছি, তার সমর্থনে এবং বিরোধীদের আনা কাটমোশনের বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। আমার বিরোধীদলের সদস্যরা এই বাজেট বরাদ্দ সমালোচনা করতে গিয়ে প্রথমে দমকলের বিষয়টা এনেছেন। আমাদের রাজ্যে ৮২টা দমকল কেন্দ্র রয়েছে এবং আরও অনেক বাড়ছে, তার কাজ চলছে, আগামী কয়েক বছরে আরও প্রায় ৮/১০টা দমকল কেন্দ্র স্থাপন করতে পারব। কিন্তু শুধু দমকল কেন্দ্র দিয়ে আগুন নেভানো সম্ভব নয়, সেই জন্য একটা অকজিলারি ফায়ার ব্রিগেড করতে চাইছি। পঞ্চায়েতকে সঙ্গে নিয়ে, বিভিন্ন পৌরসভা এবং সমাজসেবা সংগঠন, এদেরকে সঙ্গে নিয়ে এদের অগ্নি নির্বাপণ সম্পর্কে শিক্ষিত করে, তার সরঞ্জাম করে সেই ব্যবস্থা করা হবে যাতে তারা অগ্নি নির্বাপনে সাহায্য করতে পারে। এই যাবৎ আমাদের দমকল বাহিনীর কর্মীরা যা করেছে, গত বছর ২০৯ কোটি টাকার সম্পত্তি রক্ষা করতে পেরেছে। এটা ঠিক, চেষ্টা করা সত্ত্বেও ৫০ কোটি টাকার সম্পত্তি আগুনে পুড়ে ক্ষতি হয়েছে। তাছাড়া ২ হাজার ১৫৮ জন মানুষের জীবন রক্ষা করেছে, আগুন থেকে এই দমকল কর্মীরা। এই সব সত্ত্বেও দমকল আইনের কিছু সংশোধনের প্রয়োজন রয়েছে এবং আমরা সিদ্ধান্ত নিয়েছি যে আগামী সেশনে এই দমকল আইন সংশোধন বিল নিয়ে আসতে পারব। যে সমস্ত হাই রাইজ বিল্ডিং রয়েছে, সেইগুলোতে অগ্নি নির্বাপণের যে সমস্ত ব্যবস্থা করা উচিত, সেই ব্যবস্থা না রাখলে আইনগত ব্যবস্থা নেওয়া হবে, এই বিষয়টা উল্লেখ করে নতুন যে সংশোধনী বিল আমরা উত্থাপন করবো, তাতে তা থাকবে। তার পাশাপাশি অন্যান্য যে বিষয়গুলি উত্থাপন করেছেন, বলা হয়েছে কলকাতা কর্পোরেশনের এলাকায় বেআইনি বাড়ির কথা বলা হয়েছে। আমরা যে কথা বলেছি কলকাতা শহরে ব্যাপকভাবে উন্নয়নমূলক কাজ চলছে, শুধু উন্নয়নের কাজ নয়, কলকাতা পৌর প্রশাসনকে আরও শক্তিশালি কী করে করা যায়, কীভাবে বিকেন্দ্রীকরণ করা যায়, জনগণের কাছে কী করে আরও উন্নয়নের সুফল পৌঁছে দেওয়া যায় তার ব্যবস্থা আমরা করছি। এই ব্যাপারে পৌরসভার কর্মচারিরা সহযোগিতা করছেন। এই যে বিরাট পরিবর্তন, এই বিরাট উন্নয়নের একটা ছায়া আমরা দেখতে পাচ্ছি কলকাতা কর্পোরেশনে, তা বিরোধিরা দেখতে পেলেন না। বিরোধী দল থেকে বেআইনি বাড়ির কথা বলা হয়েছে, প্রতিটি বেআইনি বাড়ি নির্মাণের ক্ষেত্রে আমাদের সরকার বা কর্পোরেশনের তরফ থেকে যে পদক্ষেপ নেওয়া দরকার তা নিয়েছে। আপনারা শুনলে আশ্বস্ত হবেন গত বছর ৫ হাজার ১৯৪টা অভিযোগ কলকাতা কর্পোরেশনে তারা পেয়েছে, এর মধ্যে ৩ হাজার ৭টি অভিযোগই ভিত্তিহীন। কিন্তু যে সমস্ত অভিযোগগুলি পাওয়া গেছে তার মধ্যে ২০২টি বেআইনি বাড়ি আমরা ডেমলিশ করেছি। তার পাশাপাশি কলকাতা কর্পোরেশনের নতুন যে আইন করেছিলাম তাতে বলা ছিল ৫০ হাজার টাকা জরিমানা এবং পাঁচ বছর জেল, সে যে কোন প্রমোটার হোক বা যে কোনও সংস্থাই হোক বেআইনি বাড়ি করলে তার বিরুদ্ধে এই ব্যবস্থা নেওয়া হবে। আমরা ৮৭ জনকে গ্রেপ্তার করেছিলাম, তাদের বিরুদ্ধ

মামলা রুজু করা হয়েছে। কলকাতা কর্পোরেশনের পাশাপাশি হাওড়া কর্পোরেশনেও ইতিমধ্যে সক্রিয় ব্যবস্থা নেওয়া হয়েছে। কলকাতা কর্পোরেশনের যে বিল্ডিং ট্রাইব্যুনাল রয়েছে, সেটাকে শক্তিশালি করা হয়েছে এবং কলকাতা কর্পোরেশনের যে বিল্ডিং প্ল্যান, অর্থাৎ সাধারণ বাড়ি তৈরি করতে গেলে যাতে সাধারণ মানুষ হ্যারাশ না হয়, সেইজন্য বিল্ডিং প্ল্যানকে সরলীকরণ করা হয়েছে।

[5-30 — 5-40 p.m.]

বে-আইনি বাড়ি নির্মাণ প্রসঙ্গে এখানে উল্লেখ করা হয়েছে যে, প্রদীপ কুন্দলিয়ার বিরুদ্ধে আমরা কি ব্যবস্থা নিয়েছি—প্রদীপ কুন্দলিয়া হোক, পার্ক প্লাজা হোক, ক্লিনস লেনের সেই বাড়িটিই হোক, যে কোনও ক্ষেত্রেই হোক না কেন, প্রতিটি ক্ষেত্রেই আমরা যথাযথ ব্যবস্থা নিয়েছি। প্রদীপ কুন্দলিয়ার কেসটি বিচারাধীন আছে, মামলা চলছে। আগামী ২রা মে তারিখে হিয়ারিং বা শুনানির দিন ধার্য করা হয়েছে। ক্লিনস্ লেনের বাড়িটির ৬ই মে তারিখে শুনানির দিন ধার্য করা হয়েছে। প্রতিটি ক্ষেত্রেই আমরা আশা করব বিচারপতিরা সমস্ত কিছু বিচার করে যথাযথ রায় দেবেন। কিন্তু এর পাশাপাশি এখানে এই প্রশ্ন উত্থাপন করা হয়েছে, প্রদীপ কুন্দলিয়ার বাড়ির জন্য নাকি নতুন করে আবার বিল্ডিং প্ল্যান অনুমোদন করা হয়েছে! এটা সম্পূর্ণ ভিত্তিহীন সংবাদ। এই ভিত্তিহীন সংবাদ সংবাদপত্রে পরিবেশন করা হয়েছে। প্রদীপ কুন্দলিয়ার কোনও বাড়ির জন্য কোনওভাবেই নতুন করে কোনও অনুমোদন দেওয়া হয়নি। এ কথা আপনাদের কাছে আমি জোরের সঙ্গেই বলতে পারি। পার্ক প্লাজা, বর্ধন মার্কেট সহ প্রতিটি কেস এখনো ডিভিসন বেঞ্চে চলছে। প্রতিটি ক্ষেত্রেই আমরা ডিভিসন বেঞ্চের যথাযথ রায় আশা করছি। টেরা ফার্মা বলে যে বাড়িটা নিয়ে মামলা হয়েছিল সে মামলাটায় আমরা ডিভিশন বেঞ্চে পরাজিত হয়েছিলাম। সেটা নিয়ে আমরা সুপ্রিম কোর্টে গিয়ে মামলা লড়েছি এবং সুপ্রিম কোর্টে আমাদের পক্ষে রায় হয়েছে। ২৭২টি বিল্ডিং প্ল্যান বে-আইনিভাবে পাস করা নিয়ে যে আপত্তি উঠেছিল সেগুলোর ক্ষেত্রে কলকাতা হাইকোর্টের ডিভিসন বেঞ্চ যে রায় দিয়েছিল সে রায়কে বাতিল করে সুপ্রিম কোর্ট আমাদের সিদ্ধান্তের পক্ষে রায় দিয়েছে। এমন কি সুপ্রিম কোর্টে আমাদের বিরুদ্ধে যাঁরা মামলা লড়েছিলো। তাঁদের নির্দেশ দিয়েছিলেন আমাদের ৫ হাজার টাকা অনুদান দেওয়ার জন্য। তবে সেই বিল্ডিং প্ল্যানের মামলা এখনো চলছে। আমরা সুপ্রিম কোর্টে আমাদের পক্ষে সলিসিটর জেনারেলকে দাঁড় করিয়েছিলাম। সেই মামলা আবার কলকাতা হাইকোর্টে নতুন করে পাঠানো হয়েছে। আমাদের দেশের সলিসিটর জেনারেল দীপঙ্কর গুপ্তকে আমরা অনুরোধ করেছি, তিনি রাজি হয়েছেন—তিনি একবার দিল্লিতে আমাদের পক্ষে দাঁড়িয়েছিলেন, আবার আমাদের পক্ষে কলকাতায় এসে দাঁড়াবেন। সুতরাং বে-আইনি বাড়ি নির্মাণের বিরুদ্ধে যে আমরা যথাযথ ব্যবস্থা গ্রহণ করেছি, এটাই তার প্রমাণ। এর পাশাপাশি এখানে কলকাতার বাইরের পৌরসভাগুলোর বিষয়ে নানান কথা উত্থাপন করা হয়েছে। সুব্রতবাবুর নিশ্চয়ই স্মরণ আছে কংগ্রেসি আমলে দীর্ঘদিন কলকাতা সহ রাজ্যের কোনও পৌর এলাকায় প্রকৃত অর্থে পৌরসভা বলে কোনও জিনিসই ছিল না। সে সময়ে প্রশাসক দিয়ে পৌরসভা পরিচালনা করা হ'ত। নির্বাচিত পৌরসভাগুলোকে ভেঙে দেওয়া হয়েছিল। বছরের পর বছর এই জিনিস চলেছিল। তারপর পৌরসভাগুলোকে অর্থ অনুদান দেওয়ার প্রশ্নটি এখানে উত্থাপিত হয়েছে। অতীশবাবু বলেছেন,

অর্থ অনুদানের পরিমাণ বৃদ্ধি করা প্রয়োজন। আমি তাঁকে জিজ্ঞাসা করি, আগে কি ছিল? সুব্রতবাবু, অতীশবাবুদের সরকারের সময় ১৯৭৬-৭৭ সালে আমাদের রাজ্যের সমস্ত পৌরসভাগুলোকে মিলিয়ে পরিকল্পনা খাতে, উন্নয়ন খাতে বছরে অনুদান দেওয়া হ'ত ১৫ লক্ষ ৯৭ হাজার ১২০ টাকা। আর আমরা ১৯৯৪-৯৫ সালে পরিকল্পনা খাতে সি. এম. ডি. এ. এলাকা বহির্ভূত এলাকায় যে পৌরসভাগুলো আছে সেই পৌরসভাগুলোকে আমাদের পৌর দপ্তরের মাধ্যমে ২০ কোটি টাকার মতো অনুদান হিসাবে দিয়েছি এবং আরো ৫ কোটি টাকা আমরা উন্নয়ন এবং পরিকল্পনা দপ্তরের মাধ্যমে পৌরসভাগুলোকে দিয়েছি। এরপর আমি দেখছি, ১৯৭৬-৭৭ সালে, কংগ্রেস আমলে পরিকল্পনা বহির্ভূত খাতে পৌরসভাগুলোকে কর্মচারিদের বেতন এবং রেকারিং এক্সপেন্ডিচার বাবদ ৭ কোটি ৪৮ লক্ষ টাকার মতো দেওয়া হয়েছিল। অর্থাৎ ঐ সময়ে ঐ পরিমাণ টাকা পৌরসভাগুলোকে পরিকল্পনা বহির্ভূত খাতে দেওয়া হ'ত। আর বর্তমানে আমাদের পক্ষ থেকে এই খাতে আমরা বছরে কত দিচ্ছি, না, ২৫৭ কোটি টাকা। এটা তাহলে কত গুণ বেশি হল? আপনারাই এটা আজকে বিচার বিবেচনা করে দেখুন। মাথাপিছু উন্নয়ন খাতে কলকাতার বাইরের পৌরসভাগুলোতে কংগ্রেস আমলে ব্যয় করা হ'ত ৭৪ পয়সা, আর এখন সেখানে ব্যয় করা হচ্ছে ৫৮ টাকা, মাথাপিছু। এটা হ'ল গত বছরের হিসাব। আর এ বছর ১০০ কোটি টাকার মতো আমরা উন্নয়ন খাতে যা রেখেছি তাতে আমরা ১০১ টাকা মাথাপিছু ব্যয়-বরাদ্দ নির্ধারণ করেছি কলকাতার বাইরের পৌরসভাগুলোর জন্য এবং এটা পানীয় জলকে বাদ দিয়ে। এখানে পানীয় জলের বিষয়টাও উত্থাপন করা হয়েছে। পানীয় জলের বিষয়টা আমাদের জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের বিষয় এবং সে ক্ষেত্রেও আমরা পৌর দপ্তরের সঙ্গে সম্পর্ক রেখেই সিদ্ধান্ত গ্রহণ করেছি। কংগ্রেস আমলে আমাদের রাজ্যে সি. এম. ডি. এ. এলাকার বাইরে মাত্র ৩৩-টা পৌরসভায় পাইপ লাইন ওয়াটারের ব্যবস্থা করা হয়েছিল। আজকে আমাদের রাজ্যে সি. এম. ডি. এ. এলাকার বাইরে ৮০-টা পৌরসভায় পাইপ লাইন ওয়াটারের ব্যবস্থা করা হয়েছে। এই মুহূর্তে আরো ১৯-টা পৌরসভায় পাইপ লাইন ওয়াটার সাপ্লাই-এর সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং কাজ চলছে। এই পৌরসভাগুলোর মধ্যে বাদুড়িয়া পৌরসভাও আছে। এর জন্য হাডকো থেকে এল. আই. সি. থেকে ঋণ নেওয়া হয়েছে এবং আমাদের বাজেট বরাদ্দও বৃদ্ধি করা হয়েছে। অথচ বিরোধীরা উন্নয়নমূলক বিষয়গুলো নাকি দেখতে পাচ্ছে না!

এখানে কর্মচারিদের দাবি-দাওয়া নিয়ে প্রশ্ন উঠেছে। কর্মচারিদের বেতন দেবার দায়িত্ব যেমন সরকার গ্রহণ করেছে তেমনি আমি আজকে আপনাদের কাছে আনন্দের সঙ্গে ঘোষণা করছি—পৌর কর্মচারিরা রাজ্য সরকারি কর্মচারিদের মতো পেনশন বা পেনশন রিলিফ ৫০ শতাংশ হারে পাবেন। এই দায়-দায়িত্ব রাজ্য সরকার ইতিমধ্যেই গ্রহণ করেছেন। রাজ্য সরকার এ বিষয়ে যে সিদ্ধান্ত নিয়েছেন, তা ১লা এপ্রিল '৯৫ থেকে কার্যকর হয়েছে। এর মধ্যে দিয়ে আপনারা নিশ্চয়ই বুঝতে পারছেন যে, রাজ্য সরকার আরো বেশি আর্থিক দায়িত্ব গ্রহণ করার সিদ্ধান্ত নিয়েছেন। এর পাশাপাশি প্রতিটি পৌরসভার ক্ষেত্রে কাজের ভিত্তিতে কর্মচারী নিয়োগের সিদ্ধান্তও গ্রহণ করা হয়েছে। স্টাফ প্যাটার্নের একটা নর্ম তৈরির আমরা সিদ্ধান্ত নিয়েছি, যাতে কলকাতার বাইরে বা কলকাতার আশেপাশে যে ছোট এবং মাঝারি পৌরসভাগুলো আছে সে সমস্তগুলো প্রয়োজনের ভিত্তিতে কর্মী নিয়োগ করতে পারে।

এখানে প্রশ্ন এসেছে যে, আই. ডি. এস. এম. টি. নিয়ে। এখানে আমাদের একজন বন্ধু বললেন যে, আমাদের আই. ডি. এস. এম. টি.-র পারফরমেন্স নাকি খুব খারাপ বা ভাল নয়। আমি এখানে একটা বই থেকে কিছু তথ্য উত্থাপন করতে চাই। এই বইটি মিনিস্ট্রি অব আর্বাণ ডেভেলপমেন্ট এবং প্ল্যানিং কমিশনের বই। এই বইতে একটা হিসাব দেওয়া হয়েছে আই. ডি. এস. টি.-র। যে দিন থেকে এটা চালু হয়েছে সেদিন থেকে ৩১শে মার্চ ১৯৯৪ পর্যন্ত যা দেওয়া হয়েছে তাতে আমরা দেখছি—অন্ধ্রপ্রদেশ যেখানে মোট ১৬ কোটি ৪০ লক্ষ টাকা পেয়েছে সেখানে তারা খরচ করেছে ২১ কোটি টাকা। গুজরাট পেয়েছে ১১ কোটি ৭০ লক্ষ টাকা, ব্যয় করেছে ১৭ কোটি ৩৯ লক্ষ টাকা। কর্ণাটক পেয়েছে ১৩ কোটি ৮৪ লক্ষ টাকা, ব্যয় করেছে ১৪ কোটি ৭৪ লক্ষ টাকা। আর আমরা কেন্দ্র, রাজ্য সব মিলিয়ে পেয়েছি এখন পর্যন্ত ১৪ কোটি ৮৪ লক্ষ টাকা, কিন্তু সেখানে আমরা ব্যয় করেছি ৮১ কোটি ৮৮ লক্ষ টাকা। কেন্দ্র রাজ্য সব মিলিয়ে এখন পর্যন্ত আমরা—৩১শে মার্চ '৮৪ তারিখ পর্যন্ত— এটা ব্যয় বরেছি। আর এ বছর এখন পর্যন্ত আমরা রাজ্য এবং কেন্দ্র মিলিয়ে আই. ডি. এস. এম. টি.-তে ২৭ কোটি ৬১ লক্ষ টাকা পেয়েছি, ২৫ কোটি ৩৮ লক্ষ টাকা এখন পর্যন্ত ব্যয় করতে পেরেছি। এটাই সর্বশেষ হিসাব।

পৌরসভার নির্বাচনের আসন সংরক্ষণ নিয়ে অনেক প্রশ্ন তুলেছেন। মাঝে মাঝে এটা এখানে ওঠে। এখানে বলা হয়ঃ যেখানে এস. সি. বা এস. টি. জনসংখ্যা বেশি সেখানে সেই ওয়ার্ডটাকে সংরক্ষিত না করে অন্য ওয়ার্ডকে কেন সংরক্ষিত করা হ'ল? ইত্যাদি। আমি মাননীয় সদস্যদের এ বিষয়ে একটু অনুরোধ করব যে, ৪৪-তম সংবিধান সংশোধনের ২৪৩(টি) ধারাটি একটু পড়ুন। সেটা পড়লেই দেখতে পাবেন সেখানে সব কিছু পরিষ্কার বলা আছে— "Schedule Castes in the municipal area or the Scheduled Tribes in the municipal area bears to the total population of that area and such seats may be allotted by rotation to different constituencies in a Municipality". অর্থাৎ এখানে বলা আছে প্রতিটি সিটই বাই রোটেশন সংরক্ষিত হবে। এ বছর যদি কোনও সিট শিডিউল্ড কাস্টদের জন্য বা শিডিউল্ড ট্রাইবদের জন্য বা মহিলাদের জন্য সংরক্ষিত হয় তাহলে আগামী বছর অন্য সিট হবে সংরক্ষিত শিডিউল্ড কাস্ট বা শিডিউল্ড ট্রাইবস মহিলাদের জন্য।

[5-40 — 5-50 p.m.]

অর্থাৎ তার মানে সেই বিচারে কোনও আসনে শিডিউল্ড কাস্ট কম হতে পারে, কোনও ক্ষেত্রে শিডিউল্ড ট্রাইব বেশি হতে পারে, কোথাও মহিলা কম হতে পারে আবার কোথাও বেশি হতে পারে, সংবিধানে এটা উল্লেখ করা হয়েছে এবং তারই ভিত্তিতে আসন সংরক্ষণের ব্যবস্থা করা হয়েছে। আপনারা তো সংবিধানকে চ্যালেঞ্জ করেছেন? কেন্দ্রীয় সরকারকে আপনাদের বলা উচিত ছিল ৭৪তম সংবিধান সংশোধনে যে ভুলত্রুটিগুলি আছে সেগুলি পুনরায় সংশোধন করা উচিত। সেইদিকে আপনাদের যাওয়া উচিত ছিল। সেইদিকে না গিয়ে আপনারা কোর্টে গিয়ে নির্বাচনকে আজকে বন্ধ করতে চাইছেন, নির্বাচন প্রক্রিয়া বন্ধ করতে চাইছেন। কারণ, আপনারা ভোটে ভয় পান বলে। আপনাদের আমলে তো নির্বাচন হত না, প্রশাসক দিয়ে পৌরসভাগুলি পরিচালনা করতে চাইতেন। আমরা গণতন্ত্রের ভিতকে প্রকৃতপক্ষে

তৃণমূল পর্যন্ত পৌঁছে দেবার ক্ষেত্রে অগ্রসর হয়েছি এবং সেই বিষয়ে কার্যকর ব্যবস্থা গ্রহণ করেছি। আগামী মে মাসের শেষের দিকে নির্বাচনের মধ্য দিয়ে সেই সিদ্ধান্ত সাধারণ মানুষের কাছে তুলে দিতে চাইছি। এই কয়েকটি কথা বলে, কাট-মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৯৫ সালের আর্থিক বছরে ৩৭ নম্বর দাবির অধীনে নগর উন্নয়ন খাতে ব্যয়-বরাদ্দের সমর্থনে এবং মাননীয় বিরোধীদলের সদস্যরা যে ছাঁটাই প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। যে প্রশ্নগুলি ছাঁটাই প্রস্তাবে তোলা হয়েছে—মাননীয় বিরোধীদলের সদস্যরা রেখেছেন—মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় শুরু করেছিলেন এবং অন্যান্যরা তুলেছেন—সেখান থেকে শুরু করছি। নগর উন্নয়ন পরিকল্পনার দিক্-নির্দেশ কি? এবং আরো পুঙ্খানুপুঙ্খভাবে দেখতে গেলে পরিকল্পনা রচনা করা, আউট লাইন ডেভেলপমেন্ট পর্যন্ত প্রস্তুতি করা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সময় আপনি বরাদ্দ করেছেন তার মধ্যে দাঁড়িয়ে আমি সংক্ষেপে বলছি। দিক্-নির্দেশ নিয়ে লাগাতার দৃষ্টিভঙ্গির কথা বলেছি। এর যাত্রা শুরু ১৯৭৯ সালে, রাজ্যের পরিকল্পনা পর্যদের তরফ থেকে রাজ্যের আরবান ডেভালপমেন্ট স্ট্রাটেজির প্রথম নথী প্রস্তুত করা হয়। আমি সবগুলিতে যেতে চাইছি না, মূল নথিগুলি উল্লেখ করি, সি. এম. ডি. এ ১৯৯০ সালে ২৫ বছরের জন্য—২০১৫ সাল পর্যন্ত ডেভেলপমেন্ট নিড্স বলে এই দৃষ্টিভঙ্গি দিয়ে একটা নথি তৈরি করে। তারপর ১৯৯৪ সালের প্রথম দিকে নগর-উন্নয়ন দপ্তর এবং পৌরদপ্তর মিলিয়ে গোটা রাজ্যের জন্য প্রথম যে স্ট্রাটেজি তৈরি হয়েছিল সেইদিকে নজর রেখে সামগ্রিক নথী নগর-উন্নয়ন পরিকল্পনা, শহর উন্নয়ন পরিকল্পনা রাজ্যের জন্য গ্রহণ করা হয়। তারই একটা অংশ মেগাসিটি প্রকল্প যেটা সি. এম. ডি. এ-ভুক্ত ৪১টি পৌরসভাকে কেন্দ্র করে। আর বাকি প্রায় ৮০টি পৌরসভাকে কেন্দ্র করে মেগাসিটি প্রকল্প ১৬০০ কোটি টাকার ৮ বছরের জন্য। সি. এম. ডি. এ.র বাইরের পৌরসভাগুলির জন্য ১১১৫ কোটি টাকার প্রকল্প গ্রহণ করা হয়। আমি মূল দৃষ্টিভঙ্গিটা বলছি। শহর উন্নয়নের বিকেন্দ্রীকরণ আমাদের করতে হবে, অবশ্য কলকাতা মহানগরীর গুরুত্ব থাকবে। শুধু কলকাতা মহানগরী নয়, কলকাতা মহানগরী সহ জেলার ছোট ছোট পৌরসভাগুলিকেও গুরুত্ব দিতে হবে। লক্ষ্যণীয়, নগর উন্নয়নের ক্ষেত্রে একটা বিকেন্দ্রীকরণের প্রক্রিয়া শুরু হয়ে গেছে। ১৯৮১ সালের আদমসুমারির যে তথ্য দেখছি, তাতে দেখতে পাচ্ছি, আমাদের রাজ্যে শহরাঞ্চলে জনসংখ্যার শতকরা ৬৯ ভাগ সি. এম. ডি. এর অন্তর্গত কলকাতার আশেপাশে বসবাস করতেন। মাত্র ৩১ ভাগ করতেন বাইরে। ১৯৯১ সালের আদমসুমারিতে দেখছি চিত্রের পরিবর্তন হয়ে গেছে। কলকাতার আশেপাশের অঞ্চলে জনসংখ্যার ৬৯ ভাগ মানুষ এখন বাস করেন না, ৬৯ শতাংশ থেকে ৬৪ শতাংশে এখন নেমে এসেছে। জেলার পৌরসভার ক্ষেত্রে এই শতাংশ বৃদ্ধি পেয়ে ৩১ থেকে ৩৬ শতাংশ হয়েছে। ১৯৮১ সাল থেকে ১৯৯১ সাল এই ১০ বছরে কলকাতা মহানগরীর জনসংখ্যা বৃদ্ধি পেয়েছে মাত্র ৬ শতাংশ হারে।

কলকাতা বাদ দিয়ে সি. এম. ডি. এর বাকি ৪০টি পৌরসভা সেখানে বৃদ্ধির হার ঠিক দ্বিগুণ, ৪০ শতাংশ। অর্থাৎ বিকেন্দ্রীকরণের একটা প্রক্রিয়া শুরু হয়েছে এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা লক্ষ্যনীয় যে পরিকল্পনার ব্যয়-বরাদ্দের ক্ষেত্রেও এই ধারাটা আমরা অনুসরণ

করার চেষ্টা করছি, একে আরও শক্তিশালী করার চেষ্টা করছি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ১৯৭৬-৭৭ সালের তথ্য, তখনকার বাজেট বই থেকে পেয়ে যেটা বলছি সেটা হল এই, মাননীয় নির্মলবাবু একটা প্রশ্ন রেখেছেন জনসংখ্যা দিয়ে—তাই আমি সেই জনসংখ্যা দিয়ে ভাগ করেই বলছি ১৯৭৬-৭৭ সালে সি. এম. ডি. এ. এলাকায় পৌরসভাগুলির জন্য মাথাপিছু পরিকল্পনা ব্যয় করা হত ১টি বছরে ১৯৭৬-৭৭ সালে ৩০ টাকা, আর সি. এম. ডি. এ. বহির্ভূত পৌরসভাগুলি মাথা পিছু পরিকল্পনা ব্যয় ছিল ৮৭ পয়সা, একটাকাও নয়। অর্থাৎ রেশিও বা অনুপাতটা ছিল ৩০ সমান ২ ঃ ১ মত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব আমরা আনছি অর্থাৎ ১৯৯৫-৯৬ সালে সামগ্রিক যে পরিকল্পনা ব্যয় করা হবে সি. এম. ডি. এ. এলাকাতে মাথা পিছু ব্যয় ঐ ৩০ টাকা মাথাপিছু বৃদ্ধি করে বছরে ১১২ টাকাতে উন্নীত হবে আর সি. এম.. ডি. এ. বহির্ভূত পৌরসভা যেখানে ওঁদের আমলে যেটা ৮৭ পয়সা ছিল সেটা বৃদ্ধি পেয়ে ১০১ টাকায় আমরা তুলব। এটা লক্ষ্যণীয় যেটা আগে ৩০ টাকা এবং ১ টাকা ছিল মাথাপিছু সেটা ১১২ এবং ১০১-এ সামগ্রিক পরিকল্পনা ব্যয় মাথাপিছু নেবার চেষ্টা আমরা করছি। সি. এম. ডি. এ. এবং সি. এম. ডি. এ. বহির্ভূত পুরসভার মধ্যে যে তফাত আগে ছিল সেটা কমিয়ে আনছি, একেবারে একের কাছাকাছি নিয়ে আসার চেষ্টা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেগাসিটি প্রকল্পের উপর বক্তব্য রাখা হয়েছে, এ সম্বন্ধে বলা ভাল যে এর একটা ইতিহাস আছে, বস্তুত কোরিয়া কমিশন, কেন্দ্রীয় সরকার যাকে নিযুক্ত করেছিলেন তারা বলেছিলেন কলকাতার মতো বিশাল মহানগরিগুলি কলকাতা, বোম্বে ইত্যাদির জন্য সরাসরি অর্থ কেন্দ্রীয় সরকার দিন, তখন ৮০০ কোটি টাকা দেবার কথা সপ্তম যোজনায় বলেছিলেন, কিন্তু কেন্দ্রীয় সরকার কোনও অর্থ দিতে পারেননি, বস্তুত ঐ কমিশনের রিপোর্ট গ্রহণ করেন নি। কেন্দ্রীয় পরিকল্পনা মন্ত্রীর কাছে তদানীন্তন কলকাতার জন্য প্রায় ১০ বছরে ১৮০০ কোটি টাকার একটু বেশি একটা প্রস্তাব নিয়ে যান কেন্দ্রীয় সরকার তার পরিবর্তে শূন্য টাকা দেন। তার পরবর্তীকালে সমস্ত দল নির্বিশেষে বর্তমান মেয়র তিনি ৩ বছরে কেন্দ্রীয় সরকারের কাছে ৩১৫ কোটি টাকা চান, কেন্দ্রীয় সরকার প্রতি বছর ২০ কোটি টাকা করে দেওয়ার সিদ্ধান্ত নেন। এই অবস্থায় মেগাসিটি প্রকল্পের জন্ম, নামটা ওঁরাই দিয়েছেন। মাননীয় জ্যোতি বসুর ঘরে মিটিং হয়, কেন্দ্রীয় সরকারের যোজনা কমিশনের সহ-সভাপতি এসেছিলেন, অন্যান্যদের সঙ্গে আমরা সেখানে উপস্থিত ছিলাম, সেখানে সিদ্ধান্ত হয় কলকাতা নয়, গোটা সি. এম. ডি. এ. এলাকার জন্য সমস্ত পরিকল্পনা ১৬০০ কোটি টাকার একটা প্রকল্প বছরে দেওয়া হবে। এই ১৬০০ কোটি টাকার শতকরা ৭৫ ভাগই রাজ্য সরকার বহন করবে। ৮০০ কোটি টাকা বাজেট থেকে ৪০০ কোটি টাকা আর্থিক প্রতিষ্ঠান থেকে ঋণ হিসাবে আর ৪০০ কোটি টাকা কেন্দ্রীয় সরকার দেবেন। আমরা সঙ্গে সঙ্গে সি. এম. ডি. এ. বহির্ভূত এলাকার জন্য ১১১৫ কোটি টাকার প্রস্তাব ওঁদের হাতে দিই এবং সেই আলোচনা চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বছরে, যে বছর আমরা ফেলে এলাম সে বছর রাজ্য সরকার তাঁর দেয় মেগাসিটি প্রকল্পের জন্য ৪০ কোটি টাকা রেখেছিলেন এবং ৪০ কোটি টাকাই দিয়েছেন। কেন্দ্রীয় সরকার বাজেটের অংশ ৪০০ কোটি, ওঁরা ৪০০ কোটি দেবেন, আমরা আশা করেছিলাম ৪০ কোটি টাকা অন্তত আগের বছরগুলি ২০ কোটি টাকা দিয়েছিলেন সেই ৪০ কোটি টাকা দেবেন। মার্চ মাসের মাঝামাঝি কোনও বরাদ্দ আসেনি, মার্চের শেষের সপ্তাহে যে বরাদ্দটা এল

সেটা ২০ কোটিও নয়, সেটা হল ১৬ কোটি টাকা। আগে যা দিচ্ছিলেন তার চেয়েও কম। আমি একটু হতভম্ব হয়ে গেছি।

[5-50 — 6-00 p.m.]

শুধু মাত্র অর্থ বরাদ্দই নয়, আমরা কিছুটা জায়গা নিয়ে মেগাসিটির অধীনে ৩৮৮ কোটি টাকার ওয়ার্কস অর্ডার ইস্যু করেছি রাজ্য সরকারের পক্ষ থেকে। আগামী এক-দুই-তিন বছর ধরে বিভিন্ন প্রকল্পে কাজটা চলবে। বিষয়টি সঠিকভাবেই এখানে রাখা হয়েছে, কারণ এটা শুধুমাত্র অর্থ বরাদ্দের মামলা নয়, এর মধ্যে অগ্রাধিকারের বিষয় আছে—আমরা মেগাসিটি প্রকল্পের কথা বলেছি। কলকাতার আশেপাশে ৪০টি পৌরসভা যেগুলোকে বাইরের পৌরসভা বলা হয়, ঐসব শহরাঞ্চলের ৭৫ ভাগ মানুষ হচ্ছেন এই প্রকল্পের উদ্দিষ্ট জন। দ্বিতীয়ত আমরা বলেছি সি. এম. ডি. এ. এলাকাগুলোর মধ্যে বিকেন্দ্রীকরণ দরকার, কলকাতার মধ্যে বিকেন্দ্রীকরণ দরকার এবং সেটা দুই-একটি ওয়ার্ডে নয় সমস্ত ওয়ার্ডে। তৃতীয়ত, এই প্রকল্প রচনায় সাধারণ মানুষকে যুক্ত করতে হবে। আমরা বলি, সাধারণ মানুষের দৃষ্টিভঙ্গি যদি বিকেন্দ্রীকরণের পক্ষে হয় তাহলে কোনও একটা জায়গায় ঘনবসতি হতে দেওয়া যায় না। সেটা হলে বিকেন্দ্রীকরণ হবে না। এটা মনে রেখে মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বক্তব্য সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয় এখানে রেখেছেন, কলকাতার পুরসভার ১৪১টি ওয়ার্ডের জন্য—ও.ডি.পি. আগে বলা হত, এখন নাম পরিবর্তন করে বলা হচ্ছে ল্যাণ্ড ইউজ ডেভেলপমেন্ট কন্ট্রোল, আমি ও. ডি. পি. বলছি, গত বছরে শুরু করেছি এবং কাজটা শেষও হয়ে গেছে। সেই অংশে কলকাতা কর্পোরেশনের যা করণীয় তা তারা অনুসরণ করেছেন। বাড়ির ক্ষেত্রে অন্যান্য পুরসভার ক্ষেত্রে কি হবে—যেমন হাওড়া পুরসভার প্রত্যেকটি ওয়ার্ডে ও. ডি. পি. শেষ করেছি সে বিষয়ে আমরা এক বছর আগে যেমন রিভিউ করি তখন নিজেদের মধ্যে নির্দেশ দিই যে, এক বছরের মধ্যে ৪১টি পৌরসভায় ও. ডি. পি-র সমস্ত কাজ শেষ করতে হবে। ইতিমধ্যে সমস্ত পুরসভা সেটা জমা দিয়েছে। এক বছরের মধ্যে যেহেতু আইনটা তৈরি হয়েছে, বে-আইনি বাড়ি তৈরি রোধ করার জন্য সেই আইনের একটা অংশ আমরা ব্যবহার করি ডেভেলপমেন্ট কন্ট্রোল রেগুলেশন প্রয়োগ করে। আইনটি জারি করা হয় ১৯৯৪ সালের জানুয়ারি মাসে। এই আইনে বলা হয়েছে, সাধারণভাবে ১৪.৫ মিটারের উপর কোনও বাড়ি হবে না, এবং জলা জমি ভরাট করা যাবে না, কারণ এগুলো হলেই ঘনবসতি হবে। ফলে যাদের সঙ্গে হচ্ছে তারা সাধারণ মানুষ এবং যাঁরা আসছেন তারা ধনী সম্প্রদায়। যথার্থভাবেই আমার বন্ধুরা এটা বন্ধ করার জন্য এখানে বলেছেন। আমরা সাধারণ মানুষের পক্ষে তাঁরাই হচ্ছেন আমাদের উদ্দিষ্ট জন। কলকাতা কর্পোরেশন এটা করেছেন। আশেপাশের পৌরসভার ক্ষেত্রে অবস্থাটা কি সেটা দেখতে বিধাননগর নোটিফায়েড এরিয়া অথরিটির সঙ্গে আমরা খোলা মিটিং করেছি। সেখানে ৫০টি ব্লক আছে। তাদের বলেছি, সেখানে বে-আইনি ভাবে বাড়ি হস্তান্তর হচ্ছে, সুতরাং সন্দেহজনক কেস দেখলে আমাদের জানান। সংশ্লিষ্ট আইনটি সংশোধন করে রাষ্ট্রপতির অনুমোদনের জন্য পাঠান হয়েছে। ওরা কয়েকটি প্রশ্ন করেছেন এবং সেসব প্রশ্নের উত্তরও পাঠানো হয়েছে। আশা করছি, শীঘ্রই এই আইনটির অনুমোদন পাওয়া যাবে। এর মধ্যে ৭৩৪টির ক্ষেত্রে বে-আইনি হস্তান্তর হয়েছে সেখানে। আমরা একটা কমিটি করেছি—যাতে গোয়েন্দা দপ্তর আছে, নগরউন্নয়ন দপ্তর আছে, পুরসভার

প্রতিনিধিরা রয়েছেন। দেখা গেছে, এর ৪৫টির ক্ষেত্রে বে-আইনি হস্তান্তর হয়েছে। বিষয়টি আয়কর দপ্তরকে জানানো হয়েছে, এর পেছনে কালো টাকা আছে কিনা জানতে, অবশ্য তার কোনও উত্তর এখনও পাইনি। আর ৪০-৪৫টির ক্ষেত্রে রিজামশন হয়েছে। ভারতবর্ষে কোনও পুরসভায় এই কাজ আগে হয়নি। সিদ্ধান্ত হয়েছে, যেখানে খোলা জমি থাকবে সেখানে লাইব্রেরি করা হবে বা সমবায় ভিত্তিতে বাড়ি করা যাবে, বে-আইনি বাড়ি থাকলে সেই বাড়ি ভাঙতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, লেকটাউনে ৮৩টি বাড়ি পরিদর্শন করে সেখানে বে-আইনি বাড়ি ভাঙতে বলি সি. এম. ডি. এর মারফৎ। কোথাও পুকুর ভরাট হতে দেখলে বাধা দিতে বলেছি, যেমন তিলজলায় লস্করহাট এলাকায় বাধা দেওয়া হয়েছে এবং সেখানে উপস্থিত থেকে সাধারণ মানুষকে বলেছি কোথাও পুকুর ভরাট হতে দেখলে বা বে-আইনি বাড়ি হতে দেখলে আপনারা বাধা দেবেন, মা-বোনেদের বলেছি, 'তাদের ঘিরে ফেলবেন'। এটা করা হলে এমন কোনও শক্তি নেই যারা বে-আইনিভাবে পুকুর ভরাট করতে পারে। আমি মনে করি, এক সময় শহরাঞ্চলে জমির লড়াই হবে। শহরাঞ্চলে সাধারণ মানুষকে জমির লড়াইয়ের জন্য জোট বাঁধতে হবে। যে জমির লড়াই আমরা গ্রামে করেছি, ঠিক সেইভাবে সাধারণ মানুষের স্বার্থে জমির লড়াই চাই। কলকাতার আশেপাশে যে বে-আইনি বাড়ি হচ্ছে। মেগাসিটি নিয়ে আলোচনা করেছি। ৪১টি পুরসভা নিয়ে পুঙ্খানুপুঙ্খভাবে আলোচনা করে রিটিন কমেন্টস দাখিল করা হয়েছে। মেগাসিটির মাধ্যমে ৩৮৮ কোটি টাকার ওয়ার্কস অর্ডার যা ইস্যু করা হয়েছে, স্বাধীনতার পর এত কোটি টাকার ওয়ার্কস অর্ডার কোথাও ইস্যু করা হয়নি।

আমার এখানে সময় কম, সংক্ষেপে বলছি যে, পানীয় জলের ক্ষেত্রে টাকা বন্টন হচ্ছে ১৭ শতাংশ, জলনিকাশি ক্ষেত্রে ১৬ শতাংশ, আবর্জনা অপসারণ ক্ষেত্রে ২ শতাংশ, রাস্তার ক্ষেত্রে ১৫ শতাংশ, পঞ্চায়েতের নতুন এলাকার জন্য ৩৮ শতাংশ, পরিবেশ দূষণ এবং বাণিজ্যিক প্রকল্পের জন্য ১২ শতাংশ। পানীয় জলের ক্ষেত্রে দৃষ্টিভঙ্গিটা বলছি যে, শুধু উৎস সংযোজন নয়, ৪১টি পৌরসভার ক্ষেত্রে উৎস সংযোজনের সাথে সাথে পানীয় জল পরিবহন এবং বন্টনের দিকটাও দেখা হবে। মহানগরীগুলোতে মাথাপিছু জল বণ্টনের ১৯৯১ সালের হিসেবটা আমি জোগাড় করেছি। তাতে দেখতে পাচ্ছি, মাথাপিছু জল সরবরাহ করা হয় ৪৮ গ্যালন প্রতিদিন কলকাতায়, বোম্বেতে মাথাপিছু ৪০ গ্যালন প্রতিদিন, দিল্লি যেখানে এরজন্য এক হাজার কোটি টাকা দেওয়া হয়েছে সেখানে মাথাপিছু ৩৩ গ্যালন প্রতিদিন, মাদ্রাজে মাথাপিছু ২২ গ্যালন প্রতিদিন। অবশ্য আমাদের পানীয় জলের ব্যাপারে আমরা খুশি নই। এখানে দাঁড়িয়ে উৎস সংযোজন, এটা শুধু আগমেন্টেশন বা যোগ করা নয়, শুধু গার্ডেনরিচ ওয়াটার ওয়ার্কসই নয়, শ্রীরামপুর, বরানগর-কামারহাটি ইত্যাদিকে সংযোজন করে এই সময় মেগাসিটির মাধ্যমে সি. এম. ডি. এ. এলাকায় যে ৩০৫ মিলিয়ন গ্যালন জল সরবরাহ করা হয় তার সঙ্গে আরও ২৩০ মিলিয়ন গ্যালন জল যোগ করেছি এবং এর মাধ্যমে কলকাতার সঙ্গে পৌরসভাগুলোর যে ফারাক সেটা কমিয়ে দেবার চেষ্টা করেছি। কলকাতায় মাথাপিছু প্রতিদিন জল সরবরাহের পরিমাণ ৪৮ গ্যালন ছিল এবং সি. এম. ডি. এ. এলাকার বাইরে ছিল মাথাপিছু ১৬ গ্যালন প্রতিদিন, কিন্তু মেগাসিটি প্রকল্পের কাজ শেষ হলে কলকাতার মানুষ দৈনিক মাথাপিছু ৫৪ গ্যালন জল পাবেন এবং বাইরের পৌরসভায় সেটা ৩০ গ্যালনে উঠে যাবে। অর্থাৎ এক্ষেত্রে গ্যাপটা আমরা কমাবার চেষ্টা করেছি। আর জল নিকাশি

ব্যবস্থা—এটা কোনও বিচ্ছিন্ন ব্যাপার নয়—যেটাকে বেসিন অ্যাপ্রোচ বলে, আমাদের কল্যাণী থেকে বাঘের খাল, ইচ্ছাপুর, আউট-ফল সিস্টেম অফ ক্যালকাটা—আদি গঙ্গা, টালির নালা, মনি খাল, হাওড়া বেসিন, ঘিয়াকুন্তী বেসিন নিয়ে আমাদের বিকেন্দ্রীকৃত জল-নিকাশি পরিকল্পনা। রাস্তার ক্ষেত্রে বিকেন্দ্রীকৃত রাস্তা—ই. এম. বাইপাসের মাথার সঙ্গে গড়িয়াকে যুক্ত করে দেওয়া হয়েছে, অকল্যাণ্ড রোড কানেকটরকে ৪ নং পুলের সঙ্গে যুক্ত করে দেওয়া হয়েছে। যেহেতু কোনা এক্সপ্রেস ওয়ের মাঝের প্রায় ৭.১৬ কিলোমিটার রাস্তা হাইকোর্টের নির্দেশে আটকে ছিল, তারজন্য এক্ষেত্রে একটু দেরি হয়েছে, কিন্তু সম্প্রতি হাইকোর্ট থেকে একটি ভাল অর্ডার পেয়েছি। অর্ডারটি পাবার পর উল্টো দিকে পশ্চিম অংশে ২.১৬ কিলোমিটার রাস্তার কাজ শেষ হয়ে গেছে এবং মাঝের অংশেও হাত দিয়েছি। আমরা হিসেব করে দেখেছি, আগামী দেড় দুই বছরের মধ্যে কাজটা শেষ করতে পারব। সালকিয়া ফ্লাই-ওভারের ব্যাপারে রেলের কারণে সমস্যা রয়েছে। আগামীকাল কোন্নগরে পাতাল পথের ভিত্তিপ্রস্তর স্থাপনের উদ্দেশ্যে যাচ্ছি। রাস্তাটি রেল লাইনের নিচ দিয়ে হবে। জনস্বাস্থ্যের দিকেও আমরা নতুন পদক্ষেপ নিয়েছি। পৌরসভাগুলির সি. এম. ডি. এ. এলাকায় নার্সিং হোম এবং সরকারি হাসপাতালের মাঝামাঝি পৌরসভার মাধ্যমে কন্ট্রাক্ট বেসিসে ডাক্তার এবং কর্মাচরিদের নিয়ে যাওয়া যায় কিনা দেখছি। এদিকে আমরা যাব, বিস্তারিতভাবেই যাব এবং এক্ষেত্রে সবচেয়ে জোর থাকবে কর্মসংস্থানের উপর। এত দিন নগর পরিকল্পনা পরিকাঠমো বলে হত। এখন আমরা উৎপাদনকে যুক্ত করতে যাচ্ছি। ছোট শিল্প, স্বনিযুক্তি প্রকল্প—যেটা অতীশবাবু বলেছেন—সেইগুলি আনার চেষ্টা করছি। এই ক্ষেত্রে আমরা ব্যাঙ্কের অসহযোগিতা পাচ্ছি। সেই জন্য আমাদের নিজেদের সমবায়, নাগরিক সমবায়ের মাধ্যমে উন্নয়ন করতে হবে। তাদের এই আর্থিক সংস্থান দিয়ে এই কাজ করব। আমি খোলাখুলি বলি, এখানে কোনও ক্ষেত্রে রাজনীতির স্থান নেই। গরিব ছেলে-মেয়ে সে যে দলেরই হোক সকলের সুযোগ থাকবে। আমাদের এই গণতান্ত্রিক পদ্ধতিতে আমাদের বৃত্ত বাড়বে, ইতিহাসের অবধারিত নিয়মে আমাদের বৃত্ত বাড়বে, আপনারা পিছু হটবেন। যে ভাবে আপনারা রাশিয়ায় পিছু হটেছেন, পোল্যান্ডে পিছু হটেছেন, যে ভাবে আপনারা বিহারে পিছু হটেছেন। ইতিহাসের অবধারিত নিয়মে আমাদের বৃত্ত বাড়বে এই কথা বলে সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-00 — 6-10 p.m.]

**Demand No. 26**

There are three cut motions to Demand No. 26. All the cut motions except No. 3 of Shri Abdul Mannan were then put and lost.

The Motion of Shri Abdul Mannan (No. 3) that the amount of the Demand be reduced Rs. 100/- was then put and a division taken with the following result :

**NOES**

Abdul Haque, Shri

Abu Ayes Mondal, Shri

Acharya, Shri Prabhat

Adak, Shri Kashinath

Anisur Rahaman, Shri

Bagdi, Shri Natabar

Bal, Shri Saktiprasad

Basu, Shri Subhas

Bhattacharjee, Shri Tulsi

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Kamalakshi

Bouri, Shri Haradhan

Chakrabarty, Shri Deb Narayan

Chatterjee, Shri Anil

Chowdhury, Shri Subhendu

Das, Shri Ananda Gopal

Das, Shri Soumindra Chandra

Das Gupta, Shri Asim Kumar

Deb, Shri Saral

Dey, Shri Lakshmi Kanta

De, Shri Partha

Dutta, Dr. Gouripada

Gayen, Shri Nripen

Ghosh, Shri Biren

Ghosh, Shrimati Minati

Goswami, Shri Subhas

Hazra, Shri Haran

Hajra, Shri Sachindra Nath

Halder, Shri Krishna Chandra

Hore, Shri Tapan

Jam-Adar, Shri Badal

Joardar, Shri Dinesh

Kar, Shrimati Anju

Kisku, Shri Upen

Koley, Shri Barindra Nath

Konar, Shrimati Maharani

Let, Shri Dhiren

Majhi, Shri Raicharan

Mamtaz Begum, Shrimati

Mondal, Shri Bhadreswar

Mandal, Shri Prabhanjan Kumar

Mondal, Shri Raj Kumar

Manan, Shri Janmenjoy

Md. Yakub, Shri

Mir Quasim Mondal, Shri

Mistry, Shri Bimal

Moitra, Shri Birendra Kumar

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Murmu, Shri Debnath

Nanda, Shri Bramhamoy

Naskar, Shri Sundar

Phodikar, Shri Prabhas Chandra

Roy, Shri Mrinal Kanti

Roy, Shri Narmada

Ray, Shri Subhash Chandra

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Sarkar, Shri Sisir Kumar

Sen, Shri Dhirendra Nath

Sen Gupta, (Bose), Shrimati Kamal

Singh, Shri Lagan Deo

Sk. Nazmul Haque, Shri

Soren, Shri Khara

**AYES**

Bandyopadhyay, Shri Sudip

Bapuli, Shri Satya Ranjan

Das, Shri Sanjib Kumar

Das, Shri Sukumar

Dey, Shri Ajoy

Lahiri, Shri Jatu

Md. Abul Karim Choudhury, Shri

Mitra, Shri Somendra Nath

Mudi, Shri Anil

Mukherjee, Shri Sibdas

Mukherjee, Shri Subrata

Nasiruddin Khan, Shri

Roy, Shri Saugata

Zainal Abedin, Shri

**Abst :—**

Sarkar, Shri Deba Prasad

Purkait, Shri Prabodh

Ayes being 14 and the Noes 66, the motion was lost.

The motion of Dr. Ashim Kumar Das Gupta moved on 23rd Marcl 1995 Rs. 38,04,45,000 be granted for expenditure under Demand N( 26, Major Head : "2070—Other Administrative services (Fire Protectio and Control)."

(This is inclusive of a total sum of Rs. 12,70,00,000 already vote on account in March, 1995)—was then put and agreed to.

**Demand No. 37**

The motion of Shri Abdul Mannan that the amount of the deman be reduced to Re. 1/-, was then put and lost.

The motions of Shri Saugata Roy (2-3), Shri Prabir Banerjee (12) Shri Abdul Mannan (13-28), Shri Deba Prasad Sarkar (29), except (4 11) of Shri Subrata Mukherjee, that the amount of the Demand b reduced by Rs. 100/-, were then put and lost.

The motions of Shri Subrata Mukherjee (4-11) were then put an a Division taken with the following results :

**NOES**

Abdul Haque, Shri

Abu Ayes Mondal, Shri

Acharya, Shri Prabhat

Adak, Shri Kashinath

Anisur Rahaman, Shri

Bagdi, Shri Natabar

Bal, Shri Saktiprasad

Basu, Shri Subhas

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Kamalakshi

Bouri, Shri Haradhan

Chakrabarty, Deb Narayan

Chatterjee, Shri Anil

Chowdhury, Shri Subhendu

Das, Shri Ananda Gopal

Das, Shri Soumindra Chandra

Das Gupta, Shri Asim Kumar

Deb, Shri Saral

Dey, Shri Lakshmi Kanta

De, Shri Partha

Dutta, Dr. Gouripada

Gayen, Shri Nripen

Ghosh, Shri Biren

Ghosh, Shrimati Minati

Goswami, Shri Subhas

Hazra, Shri Haran

Hazra, Shri Sachindra Nath

Hazra, Shri Sundar

Halder, Shri Krishna Chandra

Hore, Shri Tapan

Jam-Adar, Shri Badal

Joardar, Shri Dinesh

Kar, Shrimati Anju

Kisku, Shri Upendra

Koley, Shri Barindra Nath

Konar, Shrimati Maharani

Let, Shri Dhiren

Majhi, Shri Raicharan

Mamtaz Begum, Shrimati

Mondal, Shri Bhadreswar

Mandal, Shri Prabhanjan Kumar

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Manik Chandra

Manan, Shri Janmenjoy

Md. Yakub, Shri

Mir Quasim Mondal, Shri

Misra, Shri Surya Kanta

Mistry, Shri Bimal

Moitra, Shri Birendra Kumar

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Murmu, Shri Debnath

Nanda, Shri Bramhamoy

Phodikar, Shri Prabhas Chandra

Roy, Shri Mrinal Kanti

Roy, Shri Narmada

Ray, Shri Subhash Chandra

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Sarkar, Shri Sisir Kumar

Sen, Shri Dhirendra Nath

Sen Gupta, (Bose), Shrimati Kamal

Singh, Shri Lagan Deo

Sinha, Shri Nirmal

Sk. Nazmul Haque, Shri

Soren, Shri Khara

**AYES**

Bandyopadhyay, Shri Sudip

Bapuli, Shri Satya Ranjan

Das, Shri Sanjib Kumar

Das, Shri Sukumar

Dey, Shri Ajoy

Lahiri, Shri Jatu

Md. Abul Karim Choudhury, Shri

Mitra, Shri Somendra Nath

Mudi, Shri Anil

Mukherjee, Shri Sibdas

Mukherjee. Shri Subrata

Nasiruddin Khan, Shri

Roy, Shri Saugata

Sinha, Shri Atish Chandra

Zainal Abedin, Dr.

**Abst :—**

Sarkar, Shri Deba Prasad

Purkait, Shri Prabodh

[6-10 — 6-20 p.m.]

The Ayes being 15, Noes 69, the motion was lost.

The motion of Dr. Ashim Kumar Dasgupta moved on 23rd March 1995, that a sum of Rs. 3,25,59,00,000 be granted for expenditure under Demand No. 37, Major Head : "2217—Urban Development, 4217—Capital Outlay on Urban Development and 6217—Loans for Urban Development (This is inclusive of a total sum of Rs. 1,08,57,00,000 already voted on account in March, 1995)—was then put and agreed to.

## Demand No. 90

The motion of Dr. Ashim Kumar Dasgupta moved on 23rd March 1993, that a sum of Rs. 2,12,96,80,000 be granted for expenditure under Demand No. 90, Major Head : "3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj) (This is inclusive of a total sum of Rs. 1,06,48,50.000 already voted on account in March, 1995)—was then put and agreed to.

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANT

### Demand No.—64

**Shri Ashok Bhattacharjee :**

**Mr. Speaker, Sir,**

On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 94,76,46,000/- (Rupees ninety four crore seventy six lakhs forty six thousand) only be granted for expenditure under Demand No. 6, Major Heads : "2551—Hill Areas", "4551—Capital Outlay on Hill Areas" and "6551—Loans for Hill Areas". This Demand includes Rs. 47,35,00,000/-(Rupees forty seven crore thirty five lakh) only already voted on account.

While moving the grants pertaining to my Department, I would like to keep the Hon'ble Members informed that my Department acts as the nodal Department for the Hill Areas of Darjeeling District.The Darjeeling Gorkha Hill Council, an autonomous body, was set up under the Darjeeling Gorkha Hill Council Act, 1988. In order to give greater autonomy to the Council and to enable it to work independently, several institutions of the State Govenment in sectors like Health & Family Welfare, Mass Education, Animal Resources Development, Sports & Youth Services etc. have been transferred to the Council during the financial year 1994-95. The total number of transferred Departments stands at 20. A Committee under the Chairmanship of the Minister of State, Department of Animal Resources Development, has been constitued with a mandate to co-ordinate different programmes of the non-transferred Departments like Commerce & Industries, Power etc.

**Development Fund flow to the Council**

During 1994-95 the Budgeted outlay under State Plan meant for the Departments transferred to the Darjeeling Gorkha Hill Council was Rs. 314.06 lakh. My Department initiated proposals to augment the Budgetary outlay to Rs. 489.06 lakh. An amount to the tune of Rs. 469.06 lakh has so far been release to the Darjeeling Gorkha Hill Council. During the same period the State Government have released, out of Special Central Assistance under Hill Area Development Programme, a total amount of Rs. 2161.00 lakh to the Darjeeling Gorkha Hill Council for implementation of developmental schemes and a sum of Rs. 930.00 lakh to different non-transferred Departments for enabling them to incur expenditure in their respective spheres for the accelerated development of the hill areas. The State Government also released a

total amount of Rs. 131.65 lakh under Centrally Sponsored Schemes and the Seventh Plan (Committed) to the DGHC during 1994-95 to implement different schemes in several sectors. Funds flowed to the hill areas through the allocations for Plan, Special Central Assistance and Centrally Sponsored Schemes amounting to a total of Rs. 3691.71 lakh. In addition to the funds channelled through my Department, the non-transferred Departments like Power, Commerce & Industries, Cottage & Small Scale Industries, Forest, Labour and Social Welfare hold an outlay of Rs. 2848.07 lakh during the current year. The outlay and actual spending of Rs. 6539.78 lakh for the hill areas alone is against the State Plan outlay of Rs. 170600.00 lakh for 1994-95.

**Non-Plan Assistance for Council**

All amount of Rs. 1555.82 lakh has so far been released to the Darjeeling Gorkha Hill Council out of the Non-Plan Budget for meeting the overall establishment cost of officers and staff of the transferred Departments and the DGHC. In addition, a sum of Rs. 200.00 lakh was also released to the Darjeeling Gorkha Hill Council for meeting the establishment cost of officers and staff including the maintenance cost in respect of Health institutions transferred to the Darjeeling Gorkha Hill Council, the management of which had been taken over by the Council during the financial year 1994-95.

**My Department's plea for Government of India Fund**

State Government have also moved the Planning Commission for augmenting the allocation of Speacial Central Assistance for West Bengal for implementation of different schemes under Hill Area Development Programme during 1994-95 and 1995-96. Besides, the State Government also moved the Planning Commission for additional financial assistance to the tune of Rs. 2122.45 lakh over and above the normal allocation of Speacial Central Assistance under Hill Areas Development Programme to enable the Darjeeling Gorkha Hill Council to implement some specific sectoral schemes in hill areas pertaining to improvement of water supply, development of forests and educational facilities, improvement of roads and schemes for promotion of Tourism.

**Development Strategy**

Mr. Speaker, Sir, my Department's policy thrust for the Darjeeling Hills has been in sectors like agriculture, irrigation, communication and tourism. In agriculture sector the schemes undertaken were for supply of improved inputs, strengthening of extension service as also

popularisation and promotion of diversified crops like mushroom and horticulture. Emphasis has also been give towards repair and restoration of on-going schemes and taking up of new schemes under Soil Conservation Schemes and schemes under Minor Irrigation will provide irrigation facilities to about 500 acres of agricultural land. Considerable expenditure has been incurred for improvement of roads/bridges and creation of tourism infrastructure facilities by constructing 3 new major bridges, about 75 KMs of new roads and improvement of major communication links in forest villages. Construction of another all weather dependable road from Siliguri has also been taken up by the Council. Tourism has been one of the main industries in the hill areas. Construction of trekker's hut in the popular trekking routes and facilities for water sports at Mirik were taken up.

**Bye-election to the Council**

Following the resignation of one Councillor of the Darjeeling Gorkha Hill Council a Bye-election was held to 23-Bong Dungra Constituency which passed off peacefully on February 22, 1995 under the supervision of my Department.

Mr. Speaker, Sir, my Department is co-ordinating with other administrative Departments like Tourism, Education, Forests & Environment for bilateral and multi-lateral assistance to make use of the "Competitive advantages," of the hill areas to evolve stable development policies and progressive growth strategies.

With these few words, I request the House to approve the Demand No. 64 placed before the Hon'ble Members.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী অশোক ভট্টাচার্য মহাশয় পার্বত্য বিষয়ে যে ব্যয় বরাদ্দের দাবি করেছেন, আমি তার বিরোধিতা করছি। আমি মনে করি যে, এই পার্বত্য পরিষদে রাজনৈতিক, প্রশাসনিক এবং অর্থনৈতিক কারণে একটা পয়সাও দেওয়া উচিত নয়। এই বক্তৃতার পুরোটা আপনি যদি পড়েন, তাহলে দেখবেন, পার্বত্য পরিষদ নিয়ে যে রাজনীতি শুরু হয়েছিল, সেই রাজনীতি এখনও হচ্ছে। আমি এর তীব্র বিরোধিতা করি। এই একটি বাজেট, যেখানে বক্তৃতা অভিনব। বক্তৃতার একটি লাইনেও পার্বত্য পরিষদ কি কাজ করেছে তার উল্লেখ নেই। অদ্ভুত ব্যাপার, অন্য বাজেটের ক্ষেত্রে প্রত্যেকটি জায়গায় মন্ত্রী কি করেন তা বলা জায়গায় মন্ত্রী কি করেন তা বলা হয়। কিন্তু এখানে কিছুই বলা নেই। অথচ মন্ত্রী মহাশয় টাকার দাবি করেছেন ৯৪ কোটি ৭৬ লক্ষ ৪৬ হাজার টাকা। উনি খুব ভাল করেই জানেন, আমরা বারেবারে বলেছি টাকা দিচ্ছেন—আমি ফিনান্স মিনিস্টারকে নিজে গিয়ে বলেছি যে, এমন একটা জায়গায় টাকা দিচ্ছেন যেখানে টাকার হিসাব রাখার কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই। এই অদ্ভুত পরিস্থিতি তৈরি করে টাকা

দেবেন কেন? পার্বত্য পরিষদের যিনি চেয়ারম্যান, তার হিসাব রাখা সম্বন্ধে কোনও ধারণাই নেই। আমাদের হিসাব যেভাবে রাখা হয়, তিনি তার ধারে কাছেও যান না। আমরা পাবলিক অ্যাকাউন্টস কমিটির পক্ষ থেকে যখন তার সঙ্গে মিট করি, তখন তিনি সরাসরি বলেন, 'তোমরা কে, হিসাব চাইবার ব্যাপার তোমরা কে?' তিনি কিভাবে টাকা দিচ্ছেন দেখুন—একজন পারিষদকে বলে দেন, তুমি রাস্তার ইন-চার্জ, তোমাকে ১০ কোটি টাকা দিয়ে দেওয়া হল। আর একজনকে বলছেন, তুমি বিল্ডিং-য়ের ইন-চার্জ, তুমি ২০ কোটি টাকা নিয়ে যাও। এইভাবে দানছত্র খুলে বসে আছেন তিনি। একটা রাজ্যের মধ্যে তিনি দ্বিতীয় মুখ্যমন্ত্রী সেজে বসে আছেন।

তোয়াজ করতে করতে এমন জায়গায় পৌঁছে দিয়েছেন যে পশ্চিমবঙ্গে একটিমাত্র জেলা যেখানে জেলা পরিষদ নেই। আপনারা পঞ্চায়েত নিয়ে গর্ব করেন, আমরাও করি। একটিমাত্র জেলা যেখানে আপনারা জেলা পরিষদ করতে পারেননি এবং তাদের কাছে নিজেদের আত্মসমর্পণ করেছেন। অশোক ভট্টাচার্যকে তো বলে কিছু লাভ নেই, ওত চুনো পুঁটি। যেখানে চিফ মিনিস্টার, বুদ্ধদেববাবু বলেছিলেন যে কলিজা দেব, এক নদীর রক্ত দেব তবুও পার্বত্য এলাকা ছেড়ে দেব না। সেইখানে আপনাদের শেষ তাই নয় এত তেজ করে, এত জোর দিয়ে বলা হয়েছিল সেই তেজ কোথায় গেল? সেখানে সুভাষ ঘিসিং পরিষ্কার বলে দিয়েছেন এবং হিম্মৎ দেখিয়ে বলেছেন যে দার্জিলিংয়ের সঙ্গে ভারতবর্ষের কোনও সম্পর্ক নেই। এবং সেই কথা আমাদের শুনতেও হয়েছে। যে লোক বলেছিল হেট বেঙ্গল অবজারর্ভ, তাকেই তেল দিচ্ছেন। তাকে তেল দেওয়ার কারণ হচ্ছে ওর কাছ থেকে দুটো এম. এল. এ. পাওয়ার ব্যাপারে, তারজন্য তার কাছে আত্মসমর্পণ করেছেন। একজন বা দুজন এম. এল. এ. পাওয়ার জন্য আত্মসমর্পণ করা ভাবা যায়। শুধু তাই নয়, পার্বত্য পরিষদের চেয়ারম্যান ঘিসিং যে প্যাড ব্যবহার করেন তার মাথায় চিফ মিনিস্টারের প্যাডের ওপরে যেমন অশোক স্তম্ভের সিম্বল আছে তেমনি তার প্যাডেও সেই সিম্বল আছে। ওই প্যাড এম. এল. এ. হিসাবে ব্যবহার করা ইল্লিগ্যাল শুধু নয়, কনস্টিটিউশনের অথরিটি নেই যে ওই অশোক স্তম্ভ সিম্বল দেওয়া প্যাড ব্যবহার করতে পারেন। এখানে যে ইলেকশন হয় সেটাও আন্ডার ইলেকশন কমিশনে হয় না, অথচ তাকেই মিডিয়া করে তার ভজন করে চলেছেন। এইভাবে কতদিন রাখতে পারবেন জানি না। আপনাদের শেষ পর্যন্ত ব্ল্যাকমেল করে দেবে। আপনারা কংগ্রেসের সঙ্গে মোকাবিলা করার জন্য এবং চ্যাম্পিয়ন হওয়ার জন্য পার্বত্য পরিষদে আপনাদের ক্যাডার বাহিনী নামিয়ে দিলেন। কংগ্রেসকে পর্যুদস্ত করার জন্য এটা না করে প্রশাসনিক স্তরে এর মোকাবিলা করতে পারতেন। তাহলে এই জিনিসটা ঘটত না, আসলে আপনারা নাক খত দিয়ে রেখেছেন। ইতিহাসে এই জিনিস লেখা থাকবে। দেওয়ালের লিখন কখনও মোছে না, আপনারা তো দেওয়ালে পিঠ দিয়ে আছেন। আপনারা ওখানে জেলা পরিষদ করতে পারলেন না, যেখানে আগে এই পার্বত্য পরিষদকে ৩ কোটি টাকা দেওয়া হত সেটা এখন বেড়ে ৯৪ কোটিতে দাঁড়িয়েছে, তাতেও সন্তুষ্ট করতে পারেননি। শেষ পর্যন্ত নেপাল থেকে কমরেড এনে ঘিসিংয়ের বিরুদ্ধে স্লোগান দেওয়াচ্ছেন। সেখানে ঘিসিং বেঙ্গলে থেকে হেট বেঙ্গল অবজারর্ভ করছেন। ভারত সরকার যেদিন এইট্থ শিডিউলে নেপালি ভাষাকে যুক্ত করেছিল ঠিক তার পরের দিনই ঘিসিং ভানু ভক্ত, যাকে নেপালিরা রবীন্দ্রনাথের

সমতুল্য কবি মনে করেন, তবে সেই স্ট্যাচুর মুন্ডু কেটে দিলেন। এতে সমস্ত পার্বত্য এলাকা ক্ষেপে গিয়েছিল। সেখানে ঘিসিং ভারত সরকারের দাবি করেছেন যে এইটথ শিডিউল গোর্খা ভাষাকে যুক্ত করতে হবে। গোর্খা ভাষা বলে কোনও ভাষা নেই। যেহেতু এইটথ শিডিউল ভারত সরকার নেপালি ভাষাকে মেনে নিয়েছেন সেইহেতু তার আবদার গোর্খা ভাষাকে ওখানে যুক্ত করতে হবে। আপনারা ঘিসিংকে দিয়ে দার্জিলিং সেটেলমেন্ট করতে চাইলেন এবং তাকে দার্জিলিংয়ের মুখ্যমন্ত্রী বানিয়ে দিলেন। সেটেলমেন্ট তো লালু, ভুলুরাও করতে পারবে যেমন করে ঝাড়খন্ড আন্দোলন দমন করছে। আপনারা তো এত টাকা দিয়েছেন তাও সন্তুষ্ট করতে পারছেন না, প্রত্যেকবারই টাকা দিয়ে সন্তুষ্ট করবার চেষ্টা করছেন।

[6-20 — 6-30 p.m.]

স্যার, আমি নিজে দায়িত্ব নিয়ে বলছি, আমি পি. এ. কমিটি নিয়ে দার্জিলিং গিয়েছিলাম। আমরা যখন ওনার কাছে হিসেব-পত্রের কথা বলি তখন উনি অশ্লীল ভাষায় আমাদের চার্জ করেন এবং বলেন—'হিসাব মাংনে বালা আপ কৌন হ্যাঁয়, ম্যায় ঘিসিং হুঁ'। কোন কারণে ওনাকে চিফ মিনিস্টার-এর জেড ক্যাটাগরির সিরিউরিটি দেওয়া হয়? এত লক্ষ টাকা ব্যয় করতে হয় কিসের জন্য। কি এমন কাজ করছেন যে, কলকাতার বুকের উপর, দিল্লি এবং বোম্বাই-তে বাড়ি করতে হয়েছে? দেয়ার ইজ এ লিমিট। একটা মানুষ এই দেশে থাকে অথচ এই দেশের মানুষকে অস্বীকার করে, এই দেশকে অস্বীকার করে। আজকে কি হিসাব পাওয়া যাবে, পার্বত্য পরিষদের নামে কত টাকার সর্বনাশ করা হয়েছে। জাতীয় সম্পত্তি নষ্ট ও এত টাকা নষ্ট করার জন্য গ্রেপ্তার না করে আপনারা ওনাকে তোয়াজ করছেন। একটা হিসাবও উনি দেননি আজকে ওনার ডিমান্ড ৪ কোটি টাকা থেকে ৯৪ কোটি টাকায় গিয়ে দাঁড়িয়েছে। কোনও জায়গায় কোনও ডিপার্টমেন্টে এই জিনিস দেখাতে পারবেন না। এটা কি করে হ'ল? লোন দিয়েছেন লোনের ব্রেক-আপ দেননি। ৯৪ কোটি টাকার মধ্যে কত টাকা লোন আর কত টাকা ক্যাপিটাল আউট-লে সাপোর্টারি বাজেটে সেটা আপনি আলাদা করে দেখাননি। এবং কত খরচ হয়েছে, কত উন্নয়ন হয়েছে অতীতে তার একটা অক্ষরও লেখেননি। সেখানে কোনও সমস্যার সমাধান হয়নি। রাস্তার অবস্থা যা ছিল তাই রয়েছে। জলের যে সমস্যা ছিল তাই রয়েছে। আগে গরিব লোকেদের টি. বি. হ'ত আজও তাই হচ্ছে। অত্যাচার বাড়ছে, লোকাল আয় কমছে। উনি কেন্দ্রের কাছে টাকা চাইছেন, আবার আপনাদের কাছেও টাকা চাইছেন। এই ভাবে যে আঞ্চলিক প্রশাসন চলছে তাকে আমি ধিক্কার জানাচ্ছি এবং দাবি করছি ওর দাবির কাছে আত্মসমর্পণ না করে জেলা পরিষদ করার জন্য ব্যবস্থা করা হোক। বরাদ্দ দেবার আগে আরও ২০ বার ভাবা হোক। তোয়াজ করতে করতে ৪ কোটি টাকা আজকে ৯৪ কোটি টাকায় গিয়ে দাঁড়িয়েছে। কিন্তু ৩০০ কোটি টাকা দিলেও ঘিসিং ভারতবর্ষের মানুষ হবে না।

**শ্রী তুলসী ভট্টরায় ঃ** মাননীয় স্পিকার মহোদয়, পার্বত্য বিষয়ক মন্ত্রীর ৬৪ নম্বর দাবির সমর্থন করে কিছু কথা বলব। আমার বিরোধী দলের মাননীয় সদস্য তিনি এখানে যে কথাগুলো বললেন, আমি খুশি হতাম যদি এই কথাগুলো তিনি তখন বলতেন যখন নাকি কংগ্রেস ঘিসিং-কে তোয়াজ করছিল। তিনি এখানে কলকাতায় বসে বললেন ঘিসিং-এর জিভ

কেটে ফেলার কথা, পাহাড়ে গিয়ে বললেন না। কিন্তু আমরা সেখানে গিয়ে তার বিরুদ্ধে লড়াই করেছি। ঘিসিং যখন দার্জিলিং পাহাড়ে আগুন জ্বালিয়ে ছিলেন তখন আমরা সেখানে গিয়ে লড়াই করেছি। কিন্তু তখন তার রাজনৈতিক দলের ভূমিকা কি ছিল। তা যদি দেখা যায়, তাহলে দেখা যাবে ওনারা মাথা নিচু করে ঘিসিং-এর সামনে আত্মসমর্পণ করেছিলেন। কিন্তু আমরা শুধু লড়াই করেছি তাই নয়, সেখানকার মানুষ যাতে ঠিকভাবে বস-বাস করতে পারে তার জন্য দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ গঠন করেছি।

যদি এটা আমরা না দেখতাম তাহলে নাগাল্যান্ড, মিজোরাম, অরুণাচল প্রদেশ এর মতো হয়ে যেতে। কংগ্রেস আজকে জাতিবাদী লড়াই এর সামনে মাথা নিচু করে গোটা আসাম রাজ্যকে টুকর টুকর করেছে। কিন্তু আমরা এই সংবিধানের মধ্যে থেকে, এই রাজ্যের মধ্যে থেকে একটা জাতিকে তার আত্ম নিয়ন্ত্রণের অধিকার, তার জাতির অধিকার, তাদের ভাষার অধিকার দিয়ে আমরা প্রতিষ্ঠা করেছি। এটা এই রাজ্যের মধ্যে থেকে দাঁড়িয়ে আমরা করেছি, আলাদা করে নয়। রাজ্যের মধ্যে থেকেই আমরা তাদের আত্মনিয়ন্ত্রণের অধিকার দিয়েছি। তাদের এই অধিকারকে আমরা প্রতিষ্ঠা করতে পেরেছি। কিন্তু কংগ্রেস পারেনি, কংগ্রেস করেনি। আমরা যখন করলাম, তখন কংগ্রেসকে আজকে ভাবতে হচ্ছে। কংগ্রেসের লজ্জা হওয়া উচিত তাদের দিল্লির গৃহমন্ত্রী বলে গিয়েছিলেন ঝাড়খণ্ডিদের অধিকার দেওয়া উচিত। এই রকম অনেক রাজ্য আছে, যে রাজ্যগুলিকে ভাঙার জন্য তারা ওকালতি করে যাচ্ছে, এই রকম ছোটখাটো জাতি আমাদের এখানে ২১৯টি আছে, তাদের ব্যাপারে তারা ওকালতি করে যাচ্ছে। আমরা বলছি, ছোট জাতি বলে কি, কোনও আত্মনিয়ন্ত্রণ হতে পারে না, এইভাবে জাতির উন্নয়ন করা যায় না, তাদের বাষার উন্নয়ন করা যায় না। সেই কারণে এই রাজ্যের মধ্যে থেকে, তাদের সাংস্কৃতিক তাদের ভাষার উন্নয়ন সম্ভব, এটা আমরা করতে শিখিয়েছি, আমাদের রাজ্যের মধ্যে রেখেই। ঘিসিংকে আমরা তোয়াজ করি না, আমরা ঘিসিংকে জাতীয় স্তরের মূল স্রোতে আনার জন্য, ন্যাশনাল মেইন স্ট্রিমে আনার জন্য আমাদের যে কাজটা করা দরকার সেটা করেছি, তার সমর্থনে যে লোকগুলি ছিল, তাদেরকে মূল স্রোতে ফিরিয়ে আনার জন্য যে কাজটা আমাদের করা উচিত, সেটাই বামফ্রন্ট সরকার করেছে করবে। কিন্তু দিল্লি আমাদের সঙ্গে বিমাতৃসুলভ আচরণ করছে, দিল্লির সরকার পার্বত্য এলাকার উন্নয়নের জন্য কিছুই করেনি। হিমাচল প্রদেশকে দিল্লি বার্ষিক মাথাপিছু ৩ হাজার টাকা দেয়, সেখানে কংগ্রেসের রাজত্ব। আসামকে দেয় মাথাপিছু আড়াই হাজার টাকা, পার অ্যানাম। দার্জিলিংকে দেয় মাথাপিছু ২ হাজার টাকা ; এখানেও কংগ্রেস বিমাতৃসুলভ আচরণ করেছে। সেইজন্যই আমরা এখানে ব্যায়বরাদ্দের দাবি করেছি। দার্জিলিঙে যখন রাজীব গান্ধী এসেছিলেন, '৮৭ সালে, তখন বলেছিলেন, আমরা এত টাকা দেব, কিন্তু দেয়নি। আমরা সেইজন্যেই বলছি, আমাদের বেশি করে টাকা দিতে হবে। আমরা এটার উল্লেখ এখানে রেখেছি। ঘিসিংকে আমরা তোয়াজ করছি না। দার্জিলিং-য়ের মানুষের অসুবিধা অনেক, জলের অসুবিধা সেখানে আছে। দার্জিলিঙে রাম্বাম হাইড্রাল প্রোজেক্ট এর দ্বিতীয় ইউনিটের কাজ চালু হয়েছে, গত মাস থেকে কাজ শুরু হয়েছে। টোটাল কাজটা শুরু হবে, আগামী মে জুন মাস থেকে। এতে দার্জিলিঙের মানুষের সমস্যার কিছুটা সমাধান হবে। ঘিসিংকে আমরা তোয়াজ করি না, আমরা সেখানে জনগণের পক্ষেই কথা বলছি। এইজন্য আমি বলতে চাই দার্জিলিঙের

পার্বত্য পরিষদের ও দার্জিলিঙের উন্নয়নের জন্য যে ব্যয়-বরাদ্দ দাবি এখানে পেশ হয়েছে, সেটা যথোপযুক্ত, তাই আমি এটাকে সমর্থন করছি, বিরোধীদের কাটমোশনের বিরোধিতা করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আজকে ৬৪ নম্বর ডিমান্ডে পার্বত্য বিভাগের রাষ্ট্রমন্ত্রীর বাজেট ব্যয় বরাদ্দের বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশনের সমর্থনে কিছু বক্তব্য রাখছি। প্রশ্ন খুব পরিষ্কার, দার্জিলিঙের অর্থনীতি দাঁড়িয়ে আছে ৩টি টি-এর উপর, টি, ট্যুরিজিম এবং টিম্বার দার্জিলিঙের উন্নয়ন পশ্চিমবঙ্গবাসী হয়ে চাই না, তা তো নয়, দার্জিলিঙের উন্নয়ন হক, দার্জিলিঙের উন্নয়ন কেন্দ্রীয় সরকারের সহায়তায় করুক, কারণ দার্জিলিং পশ্চিমবঙ্গের একটা অঙ্গ। সুতারং আমাদের অবশ্যই দাবি থাকবে, যখন আমরা দেখছি শ্রীনগরের মতো একটা হিলি জায়গায় ট্যুরিস্ট ট্রাফিক বন্ধ হয়ে গেছে, তখন দার্জিলিঙের মতো শহরকে কেন আমরা ব্যবহার করতে পারছি না, এটা রাজ্য সরকারের ব্যর্থতা।

[6-30 — 6-40 p.m.]

সুতরাং রাজ্য সরকার এই ব্যাপারে আরও উদ্যোগ নিক। দার্জিলিঙকে আরও আর্কষণীয় ট্যুরিস্ট স্পট কি করে করা যায়। সেখানে আজকে জল কষ্ট তীব্র, সেখানে আজকে গাছ কাটা অব্যাহত। সুভাষ ঘিসিং আজকে দার্জিলিঙের স্ট্যাটাস ও আইনগত অবস্থান কোথায় সেই ব্যাপারে প্রশ্ন তুলেছেন। এই ব্যাপারে রাজ্য সরকারের মনোভাব কি, সেটা আমরা জানতে চাই। তিনি নেপাল সরকারকে সরাসরি চিঠি লিখেছিলেন দার্জিলিঙের আইনগত অবস্থান কোথায় সেই ব্যাপারে। আপনারা এক সময় দেওয়াল লিখেছিলেন বুকের রক্ত দিয়ে গোর্খাল্যান্ড রুখছি, রুখব। দার্জিলিঙ নো ম্যানস ল্যান্ড, এই স্লোগান থেকে ঘিসিং সরে এসেছে কিনা, এটা আমরা জানতে চাই। সেই স্লোগান কি ঘিসিং প্রত্যাহার করেছে? এই কথা আজকে মন্ত্রীকে বিধানসভায় দাঁড়িয়ে বলতে হবে। সুভাষ ঘিসিং নো ম্যানস ল্যান্ড এই স্লোগান কি প্রত্যাহার করেছেন। যদি সেই স্লোগান না প্রত্যাহার করাতে পারেন তাহলে আমরা জানব সি. পি. এম দেশদ্রোহী। ঘিসিংকে আপনারা এত টাকা বরাদ্দ করছেন, অথচ সে এই সমস্ত স্লোগান তুলছে। আজকে দার্জিলিঙে এমপ্লয়মেন্ট জেনারেশন হচ্ছে না। সুভাষ ঘিসিঙের মর্জিমাফিক ছাড়া কোনও লোকের কাজ হচ্ছে না, তাদের দলের সদস্য ছাড়া অন্য কোনও লোকের কর্মসংস্থান হয় না। এমপ্লয়মেন্ট জেনারেশন আজকে সেখানে বন্ধ হয়ে গেছে। ট্যুরিস্টদের কাছে দার্জিলিঙের অ্যাট্রাকশন বাড়াতে গেলে সর্বভারতীয় যে গাইড ম্যাপ আছে তাতে স্থান করার জন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলতে হবে। Darjeeling is inducted in the tourist guide map of India. তবেই সারা ভারতবর্ষ কেন, পৃথিবীর বাইরে থেকে ট্যুরিস্টরা সেখানে আসবে। তবেই তারা জানতে পারবে দার্জিলিঙ বলে একটা হিল স্টেশন আছে এবং ঘুম বলে একটা সবচেয়ে উঁচু হিল স্টেশন আছে। আজকে মানুষ দার্জিলিঙে বেড়াতে না গিয়ে গ্যাংটকে চলে যাচ্ছে। Towards Gangtak towards Darjeeling. দার্জিলিঙে আজকে ট্যুরিস্টদের আসার সংখ্যা কমে যাচ্ছে। শ্রীনগর যখন বন্ধ হয়ে গেছে তখন দার্জিলিঙকেই অল্টারনেটিভ ট্যুরিস্ট স্পট হিসাবে তৈয়ারি করা যায়। ফারসাইটেডনেস এবং ইমাজিনেশন থাকার দরকার ছিল, কিন্তু আপনারা দার্জিলিঙে ডেভেলপ

করতে পারছেন না। আজকে সুভাষ ঘিসিং দুটো এম. এল. এ.-র টিকিটি আপনাদের উচ্ছিস্টর মতো দিয়েছেন। পঞ্চায়েত নির্বাচনে আপনারা প্রতিদ্বন্দ্বিতা করলেন না। সমস্ত কিছু আজকে রসাতলে যাক না কেন সি. পি. এম. ঠিক তার রাজনৈতিক উদ্দেশ্য সাধিত করে যাচ্ছে। দার্জিলিঙকে বামফ্রন্ট সরকার আজকে ধ্বংস করে দিচ্ছে। দার্জিলিঙের উন্নয়ন স্তব্ধ হয়ে গেছে, দার্জিলিঙের আকর্ষণ কমিয়ে দেওয়া হয়েছে।

এখানেই আপনাদের ব্যর্থতা, দার্জিলিংয়ের উন্নয়ন আমরা চাই, দার্জিলিংয়ের জন্য টাকা বরাদ্দ করুন আমাদের কোনও আপত্তি নেই। কিন্তু সেই টাকা খরচের প্রশ্নে আপনাদের অডিট থাকবে না। আমি কিছু দিন আগে ঘিসিং-এর সঙ্গে দেখা করেছিলাম, আমি তাকে বলেছিলাম যে আপনি এত টাকা-পয়সা খরচ করেন আপনাদের কোনও ফিনান্সিয়াল অ্যাডভাইসার আছে? উনি বললেন আম কি ইকোনমিস্ট নাকি, যে আমাকে একজন ফিনান্সিয়াল অ্যাডভাইজার রাখতে হবে। যা হক দাবি আমাকে টাকা দিয়ে যেতে হবে। মানুষটা নিজেকে দার্শনিক বলছেন, একবার বলছেন আই অ্যাম এ ফিলোজফার, আর একবার বলছেন আই অ্যাম এ পোয়েট, আবার বলছেন আই অ্যাম এ সাইনটিস্ট। আমি আধ ঘন্টা কথা বলার মধ্যে উনি কি কি আমি শুনে তাজ্জব হয়ে গেলাম এবং সেই বিষয়টা বারে বারে আপনারা এই রকম অন্ধের মতো সমর্থন করে যাচ্ছেন। দার্জিলিং ইজ এ প্রাউড অফ বেঙ্গল। এই বাঙলার গর্বকে প্রকৃতির এই সুন্দর জায়গাকে আমরা চাই না এটা বিনষ্ট হোক। এটাকে গঠন করুন, একে অর্থ দিন, একে ব্যয় বরাদ্দ বাড়ান কিন্তু সব কিছুর পিছনে একটা সৎ উদ্দেশ্য থাকে। এই কারণে এই বাজেট বক্তব্যে বিরোধিতা করছি।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পার্বত্য উন্নয়ন পরিষদের বাজেট বরাদ্দের বিরোধিতা করতে গিয়ে সুদীপ বন্দ্যোপাধ্যায় যা বললেন তাতে আমার মনে হল দার্জিলিং সম্পর্কে তিনি চিন্তিত এবং সমস্যার সমাধানের জন্য কিছুটা আন্তরিক আর সুব্রতবাবু যা বললেন এই কথাগুলি যদি বছর দশেক আগে বলতেন তাহলে খুব ভাল হত, কিন্তু তখন তিনি বলেননি, বরঞ্চ এই যে তোয়াজ করার কথা বললেন এটা করে কিন্তু আপনারাই একটা এম. পি. পেয়েছেন। ব্যাপারটা হচ্ছে আমাদের অনেক কর্মী খুন হয়েছিল সেই সময় এবং তার পিছনে আপনারা ছিলেন। যাইহোক এখন প্রশ্ন হচ্ছে আমাদের দেশে জাতি সমস্যা বুঝতে হবে, বিষয়টা এ ভাবে ভাবলে চলবে না। এই যে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ এটা একটা মিউনিসিপ্যালিটি নয়, এটা একটা জিলা পরিষদ নয়। আমাদের রাজ্যে বহু জাতি আছে, বহু ভাষা আছে, মানুষ আছে, বহু ধর্মের মানুষ আছে। আমরা বলি একটা জাতি একটা ধর্ম সেখানে বিষয়টা ডমিনেট করছে তা নয়। সব জাতির সব উপজাতির মানুষকে তাদের সংস্কৃতি, তাদের ভাষা, তাদের কৃষ্টি, তাদের যে বিশেষ সামাজিক ব্যবস্থা তার মর্যাদা দিতে হবে। সেই অধিকার দিয়ে তার মধ্যে দিয়ে সমস্ত জাতিগুলিকে মূল স্রোতে আনতে হবে। এই যে জাতির সমস্যা, যে সঠিক দৃষ্টিভঙ্গি এটা আপনারা বুঝতে অপারগ বলেই আজকে ভারতবর্ষের জায়গায় জায়গায় এই জিনিস চলছে। জ্বলছে পাঞ্জাব জ্বলছে কাশ্মীর, উত্তর-পূর্বাঞ্চল আজও জ্বলছে। কিন্তু জ্বলছে না কোথায়? পশ্চিমবঙ্গে। কারণ কি? পশ্চিমবাংলায় আজ জাতি-উপজাতি এবং ধর্মের প্রশ্নে বিদ্বেষ বা সমস্যা নেই। সেই কারণেই দার্জিলিং আজকে শান্ত, দার্জিলিং-এ আজকে গণতান্ত্রিক পরিবেশ ফিরে এসেছে। দার্জিলিং-এ আজকে

পর্যটকরা আসছেন। ঘিসিংকে আমার তোয়াজ করছি? পঞ্চায়েত নির্বাচন করতে দেব না বলেছিল, সেখানে পঞ্চায়েত নির্বাচন করেছি, হুমকি দিয়েছিল, সেখানে ৬৫ শতাংশ মানুষ পঞ্চায়েত নির্বাচনে ভোট দিয়েছে এবং তাদের নিজস্ব প্রতিনিধি নির্বাচিত করেছে। ভারতবর্ষের কোনও রাজ্যে দেখেছেন যে এই রকম একটা হিংসাশ্রয়ী বিচ্ছিন্নতাবাদী আন্দোলন। আজকে সেই জায়গার মানুষ একটা রাজ্য সরকার যা বলছে তার সঙ্গে সহমত পোষণ করছে, কেন? এই যে সাফল্য এই যে বিরাট অগ্রগতি, এটা আপনারা বুঝতে পারছেন না। আজকে জিলা পরিষদের কথা বলছেন, জবাবটা কে দেবেন? সুব্রতবাবু আমি জানতাম আপনি খোঁজখবর রাখেন, আপনারা জানেন না, ৭৩-তম সংবিধান সংশোধন করেছেন আপনারা। কোথায় কোথায় পঞ্চায়েত নির্বাচন হবে না বলেছেন ষষ্ঠ তফসিলে, সেই সমস্ত জায়গা অনুযায়ী তাহলে কাছারে, মিজোরামে, মেঘালয়ে, ত্রিপুরাতে যেখানে অটোনমাস কাউন্সিল রয়েছে সেই জায়গাতে পঞ্চায়েত ব্যবস্থা থাকবে না, সেই জায়গাতে থাকবে ট্রাডিশনাল ভিলেজ কাউন্সিলগুলো। আর দার্জিলিং-এর ক্ষেত্রে কি উল্লেখ করা হয়েছে, বলা হয়েছে সংবিধানের মধ্যে দার্জিলিং-এ গ্রামপঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতি থাকবে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের হাতে এবং জিলা পরিষদের ক্ষমতাকে দার্জিলিং পার্বত্য পরিষদের হাতে অর্পণ করা হবে, এ কথাটা সংবিধানে লিপিবদ্ধ করা হয়েছে। এই প্রস্তাব কারা এনেছিল? আপনারাই এনেছিলেন। জিলা পরিষদের যে প্রশ্ন আপনারা উত্থাপন করলেন সেটার জবাব আপনাদের দিতে হবে। আপনি আরও বলেছেন নো ম্যান্স ল্যান্ড। আমরা কি নো ম্যান্স ল্যান্ডের প্রশ্নটা সুভাষ ঘিসিং নয়, প্রশ্নটা জাতির, এই যে ভাষার প্রশ্নের কথা বলছেন, আপনারা জানেন গোর্খা ভাষার প্রশ্নে কি অবস্থা হয়েছে। নেপালি ভাষার সাংবিধানিক স্বীকৃতি যখন আবার আদায় করতে চলেছি সেই সময় আত্মসমর্পণ কে করেছে? স্বরাষ্ট্রমন্ত্রী এস. বি. চ্যবন। অষ্টম তফসিলে সংশোধন করে তার মধ্যে নেপালি ভাষাকে স্বীকৃতি দিয়ে সেখানে উল্লেখ করলেন যে দার্জিলিং পার্বত্য এলাকাতে নেপালি ভাষাকে গোর্খা বলে অভিহিত করতে পারবে না, কে করেছে? আপনাদের স্বরাষ্ট্রমন্ত্রী। তিনি প্রস্তাব এনেছেন সংবিধান সংশোধন করে পাশ করেছেন। জবাব কে দেবে? নো ম্যান্স ল্যান্ডের প্রশ্নে কে বিরোধিতা করেছে? আমরা করেছি। এখানে দাঁড়িয়ে বলছি, এখনও আমরা লড়াই, সংগ্রাম করছি। প্রশ্নটা এটা নয়, সুভাষ ঘিসিং নয়, জি. এন. এল. এফ. নয়, প্রশ্নটা একটা জাতির, একটা ভাষার। এটা ছেলে খেলার জিনিস নয়।

[6-40 — 6-47 p.m.]

নো ম্যান্স ল্যান্ডের প্রশ্ন। এই নো ম্যান্স ল্যান্ডের প্রশ্নে কারা সবচেয়ে বেশি বিরোধিতা করেছিল? আমরাই দাঁড়িয়ে তার বিরোধিতা করেছিলাম এবং এখনও করছি। এখনও এর জন্য আমরা লড়াই, সংগ্রাম করছি। কাজেই প্রশ্নটা সুভাষ ঘিসিং নয়, প্রশ্নটা জি. এন. এল. এফ. নয়, প্রশ্নটা একটা জাতি, একটা ভাষার মানুষকে নিয়ে। এটা নিয়ে ছেলেখেলা করা চলে না। যেভাবে আজকে আপনারা উত্তরপূর্বাঞ্চলের মোকাবিলা করছেন—আসামের কার্বিআলং-এর স্বায়ত্ত্বশাসন, অটোনোমাস ডিস্ট্রিক্ট কাউন্সিলকে আপনারা ভেঙ্গে দিয়েছিলেন। সেখানে সুপ্রিম কোর্ট রায় দিয়েছেন যে এই ভেঙ্গে দেওয়াটা অন্যায় হয়েছে। সুতরাং সুভাষ ঘিসিং বলে তার হাতে টাকা দেব না, তা নয়। এখানে হিসাবের কথাটা বললেন। আপনারা বুঝতে পারছেন না এটা হচ্ছে একটা অটোনোমাস কাউন্সিল। আমরা ২০টি ডিপার্টমেন্ট তাদের হাতে

হস্তান্তর করেছি। সেই সমস্ত ডিপার্টমেন্টগুলির দেখার দায়িত্ব তাদের। আর নন ট্রান্সফারর্ড ডিপার্টমেন্টগুলির দেখার দায়িত্ব তাদের। আর নন ট্রান্সফারর্ড ডিপার্টমেন্ট যেগুলি সেগুলি আমাদের বিষয়, আমরা সেখানে দেখছি। কিন্তু ট্রান্সফার্ড ডিপার্টমেন্ট যেগুলি আছে তারজন্য আইন সংশোধন করা হয়েছে। আইনগতভাবে তাদের ক্ষমতা দেওয়া হয়েছে। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ ভারতবর্ষে একটা ব্যতিক্রম। সাফল্যের দিক থেকেও ব্যতিক্রম। এই সাফল্য দেখে ভারতবর্ষের বিভিন্ন জায়গায় ছোট ছোট উপজাতিগুলি, পিছিয়ে পড়া জাতিগুলির সমস্যার সমাধান করা হচ্ছে। আজকে বিহারের ঝাড়খন্ড সমস্যার সমাধান করার জন্য কেন্দ্রীয় সরকার যে উদ্যোগ নিয়েছেন সেই অভিজ্ঞতা তারা কোথা থেকে পেয়েছেন? সেই উৎসাহ তারা কোথা থেকে পেয়েছেন? সেটা তারা পেয়েছেন দার্জিলিং-এর সাফল্য থেকে। বাংলাদেশের পার্বত্য চট্টগ্রামে পর্যন্ত দার্জিলিং-এর সাফল্যকে সামনে রেখে সেখানে তারা অটোনোমাস ডিস্ট্রিক্ট কাউন্সিল গঠন করেছেন। এই বিরাট সাফল্যকে বুঝতে আপনারা ব্যর্থ। ব্যর্থ হওয়া স্বাভাবিক। কারণ বিভিন্ন জায়গায় আপনাদের ভোটের জন্য যে রাজনীতি সেটা আমরা জানি। কখনও আপনারা কোথাও মৌলবাদী মুসলিমদের তোষণ করেন, কোথাও কোনও উপজাতিদের উসকে দিয়ে, কোথাও কোনও জাতির মানুষকে ভোট নেবার জন্য উস্কে দিয়ে আপনারা ভোটের রাজনীতি করেছেন। আপনাদের যে আপোষকামী নীতি সেটা জাতি সমস্যার সমাধান নয়, সংখ্যালঘুদের সমস্যার সমাধান নয়। তাদের তোষণ করে নিজেদের রাজনৈতিক প্রতিপত্তিকে বিস্তার করাই হচ্ছে আপনাদের একমাত্র লক্ষ্য'৷ সেই কারণে আপনারা ভারতবর্ষের চারিদিকে আগুন লাগিয়ে দিচ্ছেন।

দার্জিলিং-এর সমস্যাকে আপনারা এই দৃষ্টিভঙ্গিতে দেখবেন না। এটা নিয়ে আপনারা ছেলেখেলা করবেন না। সমস্যাটা আপনারা ভালভাবে বোঝার চেষ্টা করুন। আমরা দার্জিলিং-এর জন্য কি করছি, না করছি সেটা আপনারা বোঝার চেষ্টা করুন। দার্জিলিং-এর পর্যটকদের কথা বলা হয়েছে। স্যার, আপনার মাধ্যমে আমি জানাতে চাই যে গত কয়েক বছর ধরে দার্জিলিং-এ পর্যটকদের সংখ্যা বাড়ছে। গত ১৯৯৩ সালে দার্জিলিং-এ ৪ লক্ষ ৫০ হাজার পর্যটক এসেছিলেন, ১৯৯৪ সালে সেখানে দার্জিলিং-এ পর্যটক এসেছেন ৫ লক্ষ ৫০ হাজার, তারমধ্যে ২০ পারসেন্ট হচ্ছে বিদেশি পর্যটক। কাজেই সেখানে পর্যটকদের সংখ্যা বাড়ছে। কিন্তু পর্যটক যাচ্ছেন না পাঞ্জাবে, কাশ্মীরে। পর্যটক যাচ্ছেন না কংগ্রেস শাসিত রাজ্য আসামে। কিন্তু দার্জিলিং-এ পর্যটকরা আসছেন। আগে তারা দার্জিলিং-এ যেতেন না কিন্তু এখন তারা দার্জিলিং-এ একটা শান্তিপূর্ণ ও গণতান্ত্রিক পরিবেশ পুনঃপ্রতিষ্ঠিত হয়েছে। এসব আপনারা বোঝার চেষ্টা করুন। দার্জিলিং-এর বিদ্যুত সমস্যার সমাধান করার জন্য রাজ্য সরকার ৩৯ কোটি টাকার প্রকল্প নিয়েছে। আগামী ২/১ মাসের মধ্যে সেখানে বিরাট বিদ্যুত উৎপাদন হবে। আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি,' যে অর্থ দার্জিলিং পার্বত্য এলাকার জন্য দিচ্ছেন সেখানে অর্থ বরাদ্দ বৃদ্ধি করতে হবে। এই দাবি আমরা রেখেছি। দার্জিলিং-এর হর্টিকালচার, ফ্লোরিকালচার এবং পর্যটনকে কেন্দ্র করে ওয়াটার স্পোর্টস ইত্যাদি নিয়ে বিভিন্ন প্রকল্প তৈরি করা হয়েছে এবং তা পরিকল্পনা কমিশনের কাছে পাঠানো হয়েছে। দার্জিলিংকে আরও বেশি আকর্ষণীয় করে তোলার জন্য এবং পৃথিবীর পর্যটনের মানচিত্রে দার্জিলিংকে অন্তর্ভুক্ত করার জন্য আমরা প্রচেষ্টা করছি। কেন্দ্রীয় সরকার কিন্তু সেই কাজ করছেন না। কিন্তু কেন্দ্রীয়

সরকার সেই কাজও কিন্তু করছে না। সেই কারণে এই যে বাজেট বরাদ্দ এখানে উপস্থিত করেছি, এই বাজেট বরাদ্দকে সমর্থন করে সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** দার্জিলিং এর টয় ট্রেন সেটা কি চলছে—

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** এরা চাইছে সেটা বন্ধ করে দিতে, কিন্তু সেটা চলছে।

**মিঃ স্পিকার ঃ** ওটা কি দার্জিলিং পর্যন্ত পুরো চলছে?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** বর্তমানে ওটা পুরো চলছে।

The motion of Shri Saugata Roy that the amount of the Demand be reduced by Rs. 100/-, was then put and agreed to.

The motion of Dr. Ashim Kumar Dasgupta moved on 23rd March 1993, that a sum of Rs. 94,76,46,000 be granted for expenditure under Demand No. 64, Major Head : "2551—Hill Areas, 4551—Capital Outlay on Hill Areas and 6551—Loans for Hill Areas".

This is inclusive of a total sum of Rs. 47,35,00,000 already voted on account in March, 1995, was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6.47 p.m. till 11.00 a.m. on Wednesday, the April 19, 1995, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Assembly of Assembly House, Calcutta, on Wednesday, the 19th April, 1995 at 11.00 a.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 22 Ministers, 10 Ministers of State and 185 Members.

[11-00 —11-10 a.m.]

**Mr. Speaker :** Dr. Abedin, before I take up the questions, there is that matter of motion of yours. There has been some mistake of understanding on part of some of the members. The agreement was that the motion will be given by you and with your signature. But through some misunderstanding the Chief Whip has got the motion signed by...(noise...(voice : Sir, resolution)...)—resolution or whatever it is—through some misunderstanding the Chief Whip has got it signed, and several have signed it. The understanding was that you would move the motion with your signature and the Chief Minister would support it on the floor of the House.We will rectify the records accordingly; the motion/resolution remains yours as per original understanding. I think that could have been clarified in the beginning. But there was some communication gap somewhere and the mistakes have crept in. That will be rectified. There's no problem as regards that. So we generally act on assurances and what we agree in the Chambers we implement. Sometime there may be some mistakes/misunderstand. That has got to be understood. But nothing is done intentionally. I hope you understand that. And I have no role to play in these things. I never play any role in these things. I, therefore, sought the Chief Whip and asked him that when that was understood why did you sign? He said that he thought it was an all party matter. I said—we don't discuss all party resolution, because Dr. Abedin had initially filed it earlier. But because of shortage of time, we could not take it up at that point of time. Then the Chief Minister agreed that—Yes, Dr. Abedin will move it and I will support it. And there is no need for anybody else to discuss the matter because the two of us can discuss it and the matter can be closed. Mr. Sarkar wants to make his contribution on the floor. We may allow him on that point, if we find time on that. That was agreed on that point, because he is of a separate party, and he may make his contribution on that. To that extent that was agreed. But there was some misunderstanding somewhere, by which the Chief Whip

has got it signed by some other people. We will correct the records accordingly.

## Starred Questions
## (to which oral answers were given)

### বে-আইনি চোলাই মদ

*৩০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১২) **শ্রী আবদুল মান্নান ঃ** আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বে-আইনি চোলাই মদ উৎপাদন ও বিক্রয় অপরাধের জন্য ১৯৯২-৯৩ এবং ১৯৯৩-৯৪ আর্থিক বছর দুটিতে কত জনের বিরুদ্ধে কি কি শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ;

(খ) জরিমানা বাবদ সরকারের কত টাকা আয় হয়েছে (বছরওয়ারি হিসাবে) ; এবং

(গ) উক্ত অপরাধ রোধে বিশেষ কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি না?

**ডঃ অসীমকুমার দাশগপ্ত ঃ**

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে চোলাই মদের মামলার সংখ্যা ৬১,৮৯২টি এবং এই মামলায় ধৃত ব্যক্তির সংখ্যা ৩৮,৫৮২ জন।

১৯৯৩-৯৪ আর্থিক বছরে চোলাই মদের মামলার সংখ্যা ৫৯,৯৬৫টি এবং এই মামলায় ধৃত ব্যক্তির সংখ্যা ৩৪,৩৩৯ জন।

এই মামলায় ধৃত ব্যক্তিদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা হিসাবে উল্লেখিত দুইটি আর্থিক বৎসরে আর্থিক জরিমানা বা কারাদন্ড বা উভয় প্রকার শাস্তির ব্যবস্থাই গ্রহণ করা হয়।

(খ) **জরিমানা বাবদ বিভাগীয় আয়**

১৯৯২-৯৩ আর্থিক বছরে জরিমানা বাবদ সরকারের আয় হয়েছে ৩৬,৮৩,০০০ (ছত্রিশ লক্ষ তিরাশি হাজার) টাকা।

১৯৯৩-৯৪ আর্থিক বছরে জরিমানা বাবদ সরকারের আয় হয়েছে ৩৫,৮৫,০০০ (পঁয়ত্রিশ লক্ষ পঁচাশি হাজার) টাকা।

(গ) উক্ত অপরাধ রোধে বেআইনি চোলাই মদে উৎপাদন কেন্দ্রে সংগঠিতভাবে নিয়মিত হানা দেওয়া হয় এবং বিক্রয় কেন্দ্রগুলিতে বিভিন্ন সময়ে হানা দেওয়া হয়। এছাড়া নিয়মিত ট্রেন তল্লাশিও করা হয়। নদীপথে ও সড়ক পথে চোলাই মদ পাচার বন্ধের জন্য নিয়মিত নজরদারি রাখা হয়। এই বিষয়ে পুলিশ ও রেল পুলিশের যথাযুক্ত সহায়তাও নেওয়া হয়ে থাকে।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দুটো সালের যে হিসাব দিলেন ১৯৯২ এবং ১৯৯৩ সালের, তাতে মামলার সংখ্যা এবং ধৃত ব্যক্তির সংখ্যার রেশিও মিনিমাম ইক্যুয়াল হওয়া উচিত। আপনি বললেন, ৬১,৮৯২টি মামলা হয়েছে এবং ধৃত ব্যক্তির সংখ্যা ৩৮,৫৮২টি। পরের বছর, ১৯৯৩-৯৪ সালে ৫৬,৯৬৫টি মামলা হয়েছে আর ধৃত ব্যক্তির সংখ্যা ৩৪,৩৩৯ জন। অর্থাৎ এক-একটি মামলাতে ১ জন লোককেও ধরা যায়নি। মামলার সংখ্যার চেয়ে ধৃত ব্যক্তির সংখ্যা কম হওয়ার কারণ কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** যা আইন আছে ১৯০৯ সালের পশ্চিমবঙ্গ আবগারি আইন সেখানে বিভিন ধারায় বলা আছে, কোনগুলি আদালতে যাবে, কোনগুলি আদালতে যাবে না। আইনের বিভিন্ন ধারায় সংজ্ঞা বলে দিয়েছে। কতকগুলি আছে যেখানে আর্থিক জরিমানা করে ছেড়ে দেওয়া যায় আর কতকগুলির ক্ষেত্রে আদালতে নিয়ে যেতেই হবে। মূল তফাৎটা বলে দিচ্ছি, যেখানে শুধু ফারমেন্টেড ওয়াশ প্রস্তুত করে যারা ধরা পড়ে সেখানে অপরাধ একটু কম ৪৬ ধারা অনুযায়ী আর ৪৬ (ক) ধারায় যদি ধরা যায় চোলাই মদ প্রক্রিয়াকরণ, যন্ত্রাংশ পাওয়া যাচ্ছে সেখানে আদালতে যেতেই হয়, কেস করতে হবে। এই দুটোর জন্য অল্প একটু তফাৎ হয়েছে।

**শ্রী আবদুল মান্নান ঃ** চোলাই মদ বন্ধ করতে যে অভিযান করা হয় বিভিন্ন জায়গায় পঞ্চায়েতগুলিকে নিয়ে বা জনপ্রতিনিধিরা যখন বন্ধ করতে যায় তখন আপনাদের ডিপার্টমেন্ট, আবগারি বিভাগ বলে, তাদেরএত ইনফ্রাস্ট্রাকচার নেই, পুলিশের সাহায্য ছাড়া কিছু করতে পারি না। আবার পুলিশ বলে এটা আবগারি বিভাগের ব্যাপার। সেইজন্য বলছি, বর্তমানে আবগারি বিভাগের যে ইনফ্রাস্ট্রাকচার আছে সেটাকে উন্নত করার জন্য কোনও পরিকল্পনা আছে কিনা?

**ডঃ আসীমকুমার দাশগুপ্ত ঃ** আবগারি দপ্তরে অফিসার, সাব-ইন্সপেক্টর এবং আবগারি দপ্তরের কর্মীরা আছে। তারা অবশ্য লাঠি পর্যন্ত ব্যবহার করতে পারেন। এই ধরনের যে কোনও কাজ করার আগে স্থানীয় থানার সঙ্গে যোগাযোগ করে নেওয়া হয়। এছাড়া আবগারি দপ্তর নিজেরা সেন্ট্রাল স্ট্রাইকিং ফোর্স করেছে। আমি চিন্তা করছি, এই কারণেও বটে এবং অন্যান্য কারণে সেন্ট্রাল স্ট্রাইকিং ফোর্সকে আরও শক্তিশালী করতে হবে।

**শ্রী আবদুল মান্নান ঃ** আমাদের রাজ্যে প্রভিসন নেই, আমরা এখনও মাদক দ্রব্য নিষেধ করতে পারিনি—তামিলনাড়ু এবং অন্ধ্রপ্রদেশের মতোন। আমরা এখানে চিন্তা করছি না, কারণ বিরাট রেভেনিউ আসছে। লাইসেন্স প্রাপ্ত যারা তাদের কাছ থেকে সরকার রেভেনিউ লস করছে বে-আইনি চোলাই মদ চলছে বলে। মাননীয় মন্ত্রী মহাশয় পাওয়ার ডি-সেন্ট্রালাইজেশনের কথা বলেছেন এবং পাওয়ার ডি-সেন্ট্রালাইজেশন করে পঞ্চায়েতগুলিকে ক্ষমতাও দেওয়া হয়েছে। এক্ষেত্রে পঞ্চায়েতগুলিকে বিশেষ কোনও দায়িত্ব দেবার কথা চিন্তা করছেন কিনা?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমি আপনার প্রশ্নের রেস ধরেই একটা অভিযানের কথা একটু বলছি যার থেকে চিন্তাটা মাথায় আসছে যেটার সঙ্গে আপনার চিন্তার মিল আছে।

বর্ধমান জেলার কালনা সার্কেলে একটা অভিযান কিছু দিন আগে করি। তাতে স্থানীয় যারা পঞ্চায়েতের সঙ্গে যুক্ত আছে এবং পৌরসভার সঙ্গে যুক্ত যারা আছে তাদের যুক্ত করে এই কাজ করার পরে বে-আইনি মদ সাধারণ ভাষায় যাকে ঠেক বলে এটা ভেঙে নির্মূল করে। এটাকে কিন্তু ভেঙে রাখতে হবে, গজিয়ে উঠতে দেওয়া নয়। তাতে সমস্যাটা থামানো গেছে। লক্ষ্যণীয়, সেই এলাকায় কিন্তু আবগারি শুল্কর আদায় বৃদ্ধি পেয়েছে। যখন বে-আইনি ঠেক বন্ধ হয়ে গেল তখনই নিয়মিত শুল্ক বাড়তে আরম্ভ করল। একটা উদাহরণ দিচ্ছি, কালনা সার্কেলে এই কাজ করার পরে ২ বছরের মধ্যে আদায় প্রায় ২০ গুণ বৃদ্ধি পায়। একই ভাবে একই জায়গায় এইরকম করার চিন্তা আমাদের আছে। বে-আইনি মদের ঠেকগুলি আমাদের ভাঙতেই হবে, এছাড়া আমাদের উপায় নেই। তবে সম্পূর্ণ আমরা করতে পারিনি। আগামী দিনে কিন্তু আমাদের করতেই হবে।

[11-10 —11-20 a.m.]

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দেবেন কি যে, আইনি দেশি মদের দোকান আছে। আবার বে-আইনি দেশি মদের দোকানও আছে। বে-আইনি দেশি মদের দোকানের মালিকরা ফাঁকি দিচ্ছে এবং বে-আইনি মদের ব্যবসা চালাচ্ছে এবং পলিউশন করে দিচ্ছে। এই বে-আইনি মদের ব্যবসাগুলি ভাঙার জন্য আপনি বলেছেন কালনায় অভিযান চালিয়েছেন। এই অভিযান আপনি পশ্চিমবাংলার অন্যান্য জেলাতেও চালাবেন কিনা এবং সেটা কিভাবে চালাবেন, তার জন্য পঞ্চায়েতের সাহায্য নেবেন না জেলা পরিষদের সাহায্য নেবেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এই উত্তর আমি একটু আগেই বলেছি। এই ব্যাপারে আমাদের দৃঢ় ধারণা যে, আমাদের এটা করতেই হবে এবং এটা করা সম্ভব। বস্তুত বর্ধমান জেলায় আরও কয়েকটা অংশে এই ধরনের অভিযান চালানো হয়েছে। আমার মনে হয় প্রত্যেকটি জেলাতে জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি, গ্রামপঞ্চায়েত এবং পুরসভার সঙ্গে খোলাখুলি আলোচনা করে এই বে-আইনি মদের ব্যবসাগুলিকে ভাঙলে এবং নির্মূল করলে মানুষ সামাজিক দিক থেকে উপকৃত হন এবং সরকারেরও আবগারি শুল্ক আদায় নিয়মিতভাবে বৃদ্ধি পায়। এই কাজটা আমাদের করতে হবে।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে—গ্রামবাংলায় যারা চোলাই মদ বিক্রি করছে—গ্রামের লোক যাকে চুল্লু বলে—তারা পুলিশের সঙ্গে রফা করছে। আবার অনেক জায়গায় পুলিশ কার্ড দিয়ে দেয় এবং টাকা তোলে। সাধারণ পুলিশকে তারা ভয় পায় বলেই পুলিশের সঙ্গে রফা করছে। এই ব্যাপারে পুলিশ দপ্তরের সঙ্গে কোনও আলাপ-আলোচনা বা মাসিক বৈঠক হয়েছে কি এবং কোনও পদক্ষেপ নেওয়ার জন্য কোনও চিন্তাভাবনা করছেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এটা প্রতি জেলাতেই নিয়মিত মনিটরিং এর ব্যবস্থা আছে। নজরদারির উপর মাসে একটা সভা করা বাধ্যতামূলক। আমার ধারণা এটা জেলা স্তরেই যথেষ্ট নয়, তার নিচের ব্লক স্তরেও এটা করতে হবে এবং পঞ্চায়েত সমিতির যিনি সভাপতি

আছেন তার সঙ্গে এবং গ্রাম প্রধানের সঙ্গেও এই ব্যাপারে আলোচনা লাগাতর করতে হবে। আপনার কাছে কোনও নির্দিষ্ট অভিযোগ থাকলে আপনি যদি বলেন তাহলে আমরা সঙ্গে সঙ্গেই অ্যাকশন নেব।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** আপনি অনুগ্রহ করে জানাবেন কি—এই বে-আইনি চোলাই মদের ফলে বিষক্রিয়ার জন্য বহু লোক মারা গেছে এবং অন্ধ্রে-এর জন্য গুড় ইত্যাদি জিনিসগুলি বন্ধ করে দিয়েছে। আমাদের এখানেও ওই সমস্ত গুড় বন্ধ করে দিয়ে বেআইনি মদের উৎপাদন যাতে প্রতিহত করা যায় সে ব্যাপারে আপনার কোনও চিন্তা ভাবনা আছে কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** বেআইনি মদের ঠেক বন্ধ করতে আমরা বদ্ধ পরিকর।

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Minister-in-Charge be pleased o state whether it is a fact that the State Government is actively encouraging consumption and commerce of liquor both legal and illegal n the interest of collection of revenue? This is number one. And number two : Will the Hon'ble Minister-in-Charge for Excise be pleased o state the revenue earned from this and the illegal trade whereby the Government looses the revenue and what are the steps taken by the Hon'ble Minister and the Government in the Department of Excise to regularise or realise the revenue due from illegal trade of this country made liquor.

**Dr. Asim Kumar Dasgupta :** Answer to the first question is No'. Answer to the second question—in fact we not only want to not encourage this growth which is proven by the fact that over the last four years, so far as the country spirit is concerned, the number of shops has been remained totally fixed. If you compare it with 1983-84, you will see that the total number of shops has fallen. No. 2, so far s the revenue angle is concerned, I must report that excise revenue s not very significant. Part of the total revenue collection collected within the State—it is around 5% as opposed by several other states which may even in the present scenario is still ruled by some of your parties. Regarding the collection of revenue from illicit liquor, we want o totally smash it. We don't want to collect revenue from it. We just want to smash it.

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন কি—এই যে সরকার, চোলাই মদ চালানটা বন্ধ করার জন্য পুলিশের উপর দায় দায়িত্ব দেওয়া হয়, আবগারি পুলিশ যা করে তাতে চোলাই মদ বন্ধ হচ্ছে না। এ ব্যাপারে পঞ্চায়েতকে দায়িত্ব দেবার কোনও পরিকল্পনা আছে কিনা বা সেটা নিয়ে কোনও ভাবনা চিন্তা করছেন কিনা?

**Dr. Asim Kumar Dasgupta :** I have already answered the question. But still in continuation of what I have said, I would like to point out—'Yes', we have a very concrete course of action which we intend to implement in the present financial year. Within any block the total number of illicit points can be identified, specially identified with the help of local Panchayat Samity and Gram Panchayat. In answer to your question whether the destruction of these illicit points will be given to Panchayat, my answer is No. With the association of Panchayat we would destruct it with the information and support of Panchayat and beyond them with the common people in the area which was done in Kalna case, we would like to smash it. Yes, we have a concrete programme involving the Panchayat.

**শ্রী ভুপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—আপনি চোলাই মদের উপর একটা চেকিংয়ের জন্য এবং সেটা কন্ট্রোলের জন্য একটা পদ্ধতি নিয়েছেন যে পঞ্চায়েতের সাহায্য নিয়ে সেটাকে ধরবেন। এই বে-আইনি চোলাই মদের কত ঘাঁটি এই পশ্চিমবঙ্গে এখন বর্ত্তমান আছে এটা কি কোনও সার্ভে করে দেখেছেন? যেগুলি চলছে সেগুলিকে কন্ট্রোল করার কোনও রকম টারগেট নিয়েছেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা বা তার আশে পাশের জেলায় যেখানে এই ধরনের বে-আইনি কার্যকলাপের সংখ্যা বেশি, আবগারি পুলিশ দপ্তরে একটি ম্যাপের উপর প্রত্যেকটি পয়েন্ট আউট করা হয়েছে। এটা আপনার অঞ্চল পর্যন্ত প্রসারিত। এটা ভাঙ্গার জন্য পঞ্চায়েত এবং পৌরসভা যে যেখানে কাজ করছে সেই সব জায়গায় আমরা আগামী আর্থিক বছরে এটা করতে চাই। যদিও এ প্রশ্নটা এখানে আসে না তবুও বলছি যে চোলাই মদের সঙ্গে সঙ্গে অন্য সব মাদক দ্রব্য নারকোটিক্স—আছে সেই সব বে-আইনি কাজ আমরা ভাঙ্গতে বদ্ধপরিকর এবং সেজন্য আপনাদের সহযোগিতা চাইছি।

[11-20 —11-30 a.m.]

**শ্রী তপন হোড় ঃ** স্যার অতিরিক্ত প্রশ্ন, চোলাই মদের বিরুদ্ধে রাজ্য সরকার যে অভিযান চালাচ্ছেন তার জন্য আপনাকে ধন্যবাদ। কিন্তু পশ্চিমবাংলায় মদকে সম্পূর্ণভাবে নিষিদ্ধ করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এখনও পর্যন্ত নেই।

**শ্রী কমল গুহ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে মদ তুলে দেওয়ার পরিকল্পনা এই মুহূর্তে নেই। আমি বলতে চাইছি যে আপনারা যতদিন মদ নিষিদ্ধ না করেন ততদিন—যেমন সিগারেটের প্যাকেটের গায়ে লেখা থাকে স্বাস্থ্যের পক্ষে ক্ষতিকর, তেমনি মদের দোকানের সামনে এই ধরনের প্রচার করে মানুষকে মদ্যপান থেকে বিরত করার কোনও পরিকল্পনা আছে কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এখনও পর্যন্ত সরকারি স্তরে পরিকল্পনা নেওয়া হয়নি। আপনার বক্তব্যের মূল নির্যাস বুঝেই বলছি যে দোকানের সংখ্যা বাড়েনি। ১৯৮৩-৮৪ সালের চেয়ে কমে গেছে।

**শ্রী কমল গুহ ঃ** আপনি ঠিক কথা বলছেন না।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমি সংখ্যাটা বলছি। কান্ট্রিলিকারের একটাও লাইসেন্স দেওয়া হয়নি। তবে এটাকে ঘিরে মানুষের আন্দোলন করার সময় এসেছে।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** সাপ্লিমেন্টারি স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যদি জানানো হয় তাহলে এ সম্বন্ধে করব। আমাদের উলুবেড়িয়া হাসপাতাল এবং থানার সামনে ওপেনলি মদ খেয়ে মাতলামি হয়। এক শ্রেণীর কর্মচারি, কি আবগারি, কি পুলিশ তার সঙ্গে ইনভলভড। আপনাদের লিখিত ভাবে জানিয়েছি, কিন্তু কোনও কাজ হয়নি। অসামাজিক কাজ বেড়ে চলেছে হাসপাতাল, স্কুল, থানার সামনে।

(নো রিপ্লাই)

**অশিক্ষক কলেজ কর্মচারিদের বকেয়া বেতন**

*৩০৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৭১) **শ্রী তপন হোড় ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে,রাজ্যের বেসরকারি এবং স্পনসর্ড কলেজের অশিক্ষক কর্মচারিদের বেতনক্রম সংশোধনের সুপারিশ মতো বকেয়া টাকা এখনও দেওয়া হয়নি ; এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন/করছেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ**

(ক) রাজ্যের বেসরকারি এবং স্পনসর্ড কলেজের অশিক্ষক কর্মচারিদের বেতনক্রম সংশাধনের সুপারিশমতো বকেয়া টাকাও পঁচাত্তর শতাংশ প্রত্যেক কলেজেই পাঠানো হয়েছে। কোনও কোনও কলেজে একশ শতাংশও পাঠানো হয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী তপন হোড় ঃ** পার্ট-টাইম লেকচারারদের অ্যালাউন্স সম্প্রতি বৃদ্ধি করেছেন, বাড়াতে বলেছেন, কিন্তু কলেজের অশিক্ষক কর্মচারিদের ক্ষেত্রে এই অ্যালাউন্স বৃদ্ধি করবার কোনও পরিকল্পনা আপনার আছে কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যকে খুব আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, ইতিমধ্যে বেসরকারি কলেজের এবং স্পনসর্ড কলেজের অশিক্ষক আংশিক সময়ের কর্মচারিদের বেতন বাড়াবার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে এবং এটা অবিলম্বে কার্যকর করা হবে।

**শ্রী তপন হোড় ঃ** এই যে বেসরকারি এবং স্পনসর্ড কলেজের অশিক্ষক কর্মচারিদের সংশোধিত বেতনক্রমের বকেয়া টাকাটা দিলেন ৭৫ ভাগ এবং কোনও কোনও কলেজে সেটা ১০০ ভাগও দিলেন, সেক্ষেত্রে সরকারি কর্মচারিদের যেভাবে সুদসহ সেটা দেওয়া হয় সেইভাবে অশিক্ষক কর্মচারিদেরও সুদসহ সেটা দেবেন কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** এই ধরনের ইন্টারেস্টসহ সরকারি কর্মচারিদের দেওয়া হয় না এবং কলেজের কর্মচারিদের তরফ থেকেও এই ধরনের দাবি উত্থাপিত হয়নি। আমরা সুদ ছাড়াই টাকাটা তাদের দিয়ে দিচ্ছি।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** বিভিন্ন বেসরকারি এবং স্পনসর্ড কলেজের কর্মচারী মারা গেলে বা রিটায়ার করলে তাদের পদে লোক নিয়োগের কোনও প্রোগ্রাম নেওয়া হচ্ছে না, অন্যদিকে কলেজগুলোতে ছাত্রসংখ্যা বাড়ছে, অথচ কর্মচারিদের আদিমকালে যে সংখ্যাটা ছিল সেই সংখ্যাটা সীমিত হয়ে রয়েছে। এই অবস্থায় কলেজগুলোর একটা নির্দিষ্ট স্টাফ প্যাটার্ন তৈরি করবার কোনও সিদ্ধান্ত করছেন কিনা এবং অশিক্ষক কর্মচারি সংখ্যা বাড়াবার কথা ভাবছেন কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আমি মাননীয় সদস্যের সঙ্গে একমত, আমাদের বেসরকারি কলেজগুলোতে নতুন স্টাফ প্যাটার্ন হওয়া উচিত যাতে যেখানে যতজন প্রয়োজন সেই সংখ্যক কর্মচারী তারা নিয়োগ করতে পারেন। আমরা এই ধরনের একটা নতুন স্টাফ প্যাটার্ন নিয়ে কথাবার্তা বলছি এবং আশা করছি, খুব শীঘ্রই আমরা এই ধরনের একটা স্টাফ প্যাটার্ন তৈরি করে ঐসব কলেজের এই সম্পর্কিত অসুবিধাগুলো দূর করতে পারব।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** অশিক্ষক কর্মচারী হিসাবে ল্যাবরেটরি ইনস্ট্রাস্টারদের আপনি শিক্ষক হিসাবে গণ্য করেছেন, কিন্তু তারা টাকা পাচ্ছেন না এবং শিক্ষক স্টাফ হিসাবে গণ্য করে যাতে তারা সংসদ নির্বাচনে ভোট দিতে পারেন তারজন্য ভোটার লিস্টেও তাদের নাম এন্ট্রি করা হচ্ছে না। আমার অতিরিক্ত প্রশ্ন, আপনার কাছে এই ধরনের খবর আছে কিনা এবং থাকলে অসুবিধাটা কিভাবে নিরশন করা যায় সেটা বলুন।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যকে জানাচ্ছি যে, ল্যাবরেটরি ইনস্ট্রাক্টার সম্পর্কিত মামলাটি সুপ্রিম কোর্ট পর্যন্ত গিয়েছিল। পরে সুপ্রিম কোর্ট এ ব্যাপারে তাদের রায় ঘোষণা করেছেন এবং সেটা আমরা কার্যকরও করেছি, ল্যাবরেটরি ইনস্ট্রাক্টারদের টিচার স্ট্যাটাস দেওয়া হয়েছে। এখন বাকি অন্যান্য বিষয়গুলো সম্পর্কে বিশ্ববিদ্যালয় স্তরে চিন্তা-ভাবনা করে তারা প্রয়োজনীয় নির্দেশ দেবেন। আমাদের উপর সুপ্রিম কোর্টের যে নির্দেশ ছিল সেগুলো আমরা কার্যকর করেছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী বলছিলেন যে, কোনও কোনও কলেজে ৭৫ ভাগ, আবার কোনও কোনও কলেজে ১০০ ভাগ টাকা দেওয়া হয়েছে অশিক্ষক কর্মচারিদের। আমি স্পেসিফিক জানতে চাই, কতদিনের মধ্যে সমস্ত কলেজে ১০০ ভাগ টাকা দিয়ে দেবার কথা চিন্তা-ভাবনা করছেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যকে আবার জানাচ্ছি যে, আমরা ১০০ ভাগ টাকাই দিতে চাই, কিন্তু আপনি জানেন যে, ১০০ ভাগ টাকা দিতে গেলে চূড়ান্ত হিসেব-নিকেশ করতে হয়। আমরা যাতে আমাদের কর্মচারী বন্ধুদের খুব দ্রুত টাকাটা দিতে পারি তারজন্য ৭৫ ভাগ টাকাটা দিয়ে দিয়েছি। বাকিটার হিসেব-নিকেশ হচ্ছে এবং আমরা আশা করছি, এই আর্থিক বছরের মধ্যেই সমস্ত কলেজকে তাদের ১০০ ভাগ টাকা দিয়ে দিতে পারব।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী জানেন যে, বেসরকারি কলেজের যেসব শিক্ষকরা ৬০ বছরে অবসর গ্রহণ না করে ৬৫ বছরের অবসর গ্রহণের জন্য অপশন দিয়েছেন তাদের সরকারের পক্ষ থেকে মাইনে দেওয়া হচ্ছে না, পড়াবার পরও তারা দিনের পর দিন, মাসের পর মাস মাইনে পাচ্ছেন না। এটা অত্যন্ত অমানবিক সিদ্ধান্ত। বিষয়টা আমি বারবার বিধানসভায় তুলেছি। দয়া করে জানাবেন কি, বেসরকারি কলেজ শিক্ষক যারা ৬৫ বছরে অবসরের ব্যাপারে অপশন দিয়েছেন তাদের মাইনে দেবার ব্যাপারে কী সিদ্ধান্ত গ্রহণ করেছেন?

[11-30 —11-40 a.m.]

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদিও মাননীয় সদস্যের প্রশ্নটি, মাননীয় সদস্য তপন হোড় মহাশয় যে প্রশ্নটি করেছিলেন তার সঙ্গে সঙ্গতিপূর্ণ নয়, তথাপিও আমি উত্তর দিচ্ছি। উনি যে বিষয়টি বলেছেন সেটা বিচারালয়ে বিচারাধীন আছে। এই সম্পর্কে কোনও মীমাংসা না হলে আমার পক্ষে উত্তর দেওয়া সম্ভব নয়।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন কলেজের অশিক্ষক কর্মচারিদের ৭৫ ভাগ টাকা দিয়ে দিয়েছেন এবং কোনও কোনও কলেজে ১০০ ভাগ টাকা দিয়ে দিয়েছেন। উত্তরবঙ্গে বেশ কিছু কলেজ আছে যেখানে অশিক্ষক কর্মচারিরা এখনও এই বকেয়া টাকা পাওয়ার সুযোগ থেকে বঞ্চিত হয়ে আছে। এই ব্যাপারে দপ্তরে জানিয়ে কোনও সুরাহা হয়নি। এই সবে ফিনান্সিয়াল ইয়ার শুরু হল, আগামী ১ মাসের মধ্যে তারা যাতে এই টাকা পান তার জন্য আপনি উদ্যোগ নিন। উত্তরবঙ্গের প্রত্যন্ত এলাকা থেকে তারা এখানে বারে বারে আসতে পারে না। তাদের বকেয়া টাকা মেটাবার ব্যাপারে আপনি উদ্যোগ গ্রহণ করবেন কিনা জানাবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যকে জানাচ্ছি যদি এই রকম কোনও কলেজ থাকে যেখানে অশিক্ষক কর্মচারি বন্ধুরা বকেয়া বেতন কিছুই পায়নি, অবিলম্বে আপনি সেই কলেজের নাম দিন, আমি প্রতিশ্রুতি দিচ্ছি এক মাসের মধ্যে কেন তার আগেই আমরা টাকাটা পাঠাতে পারব। আর একটা কথা মাননীয় সদস্যকে বলি, উত্তরবঙ্গের সমস্ত কলেজের অধ্যক্ষদের নিয়ে একটা সভা করা হয়েছে, সেখানে ডি. পি. আই., এ. ডি. পি. আই সেখানে গিয়েছিলেন এবং তার উদ্দেশ্য ছিল যেখানে পেনশন হয়নি তা ছাড়া বকেয়া যে সমস্ত সমস্যা আছে সেইগুলিকে দূর করা আপনাকে যেটা বললাম, এই রকম জিনিস যদি সেখানে হয়ে থাকে আপনি যদি চিঠি দেন আমি এটা করে দেব।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### মেগাসিটি প্রকল্পে ব্যয়

*৩০৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৯) **শ্রী জ্যোতি চৌধুরি ও শ্রী আবদুল মান্নান ঃ** নগর-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) অষ্টম যোজনায় মেগাসিটি প্রকল্পে কোন খাতে কত টাকা ব্যয় হয়েছে ; এবং

(খ) উক্ত প্রকল্পে কর্পোরেশন বা পুরসভাগুলির প্রাপ্য অর্থের পরিমাণ কত?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অষ্টম যোজনায় মেগাসিটি প্রকল্পে ১৯৯৪-৯৫ সালে ফেব্রুয়ারি মাস পর্যন্ত বিভিন্ন খাতে যে ব্যয় হয়েছে তা নিম্নরূপ ঃ

| | | | |
|---|---|---|---|
| (১) | পথ ও পরিবহন | ১০৩১.৪৭ | লক্ষ টাকা |
| (২) | জল সরবরাহ | ১৩৭৩.০৩ | ,, ,, |
| (৩) | বর্জ্য পদার্থ ব্যবহার | ৯২.৭৪ | ,, ,, |
| (৪) | জল নিকাশি | ৩৯০.০৭ | ,, ,, |
| (৫) | বস্তি উন্নয়ন | ১৬.০৪ | ,, ,, |
| (৬) | পরিবেশ উন্নয়ন | ১৩.৭৫ | ,, ,, |
| | মোট | ২৯১৭.১০ | লক্ষ টাকা |

(খ) সাধারণভাবে সি. এম. ডি. এ.-র অন্তর্গত কর্পোরেশন বা পৌরসভাগুলিতে পৃথক পৃথক কোনও অর্থমঞ্জুর করা হয়নি। তবে মেগাসিটি প্রকল্পের অন্তর্গত স্থানীয় প্রকল্পগুলি কর্পোরেশন ও পৌরসভার মাধ্যমে রূপায়িত হচ্ছে। এই খাতে ১৯৯৪-৯৫ সালে বরাদ্দ ২৫ কোটি টাকা—এর মধ্যে ২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত ব্যয় হয়েছে ১৬০৫.৭১ লক্ষ টাকা।

### প্রশাসনিক ট্রাইব্যুনাল

*৩০৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৬) **শ্রী সুকুমার দাশ ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে প্রশাসনিক ট্রাইব্যুনাল গঠিত হয়েছে কি না ;

(খ) হয়ে থাকলে, কি ধরনের সমস্যা এই ট্রাইব্যুনালের আওতায় আসবে ; এবং

(গ) ট্রাইব্যুনালের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রাথমিক ভাবে রাজ্য সরকরি কর্মচারিদের চাকুরি সংক্রান্ত সমস্যাবলী এই ট্রাইব্যুনালের আওতায় আসবে।

(গ) বর্তমানে মহামান্য কলকাতার উচ্চন্যায়ালয়ের অন্তবর্তীকালীন স্থগিতাদেশের দরুন ট্রাইব্যুনালের কাজ স্থগিত অবস্থায় আছে।

**তফসিলি জাতি ও উপজাতি ছাত্রদের বিনামূল্যে পোষাক**

*৩০৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০১২) **শ্রী নন্দদুলাল মাঝি এবং শ্রী অঙ্গদ বাউড়ি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

প্রাথমিক বিদ্যালয়ে তফসিলি জাতি ও উপজাতি ছাত্রদের বিনামূল্যে পোষাক দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

অন্য সম্প্রদায়ের একটি অংশ এবং তফসিলিজাতি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত প্রাথমিক স্তরের সকল ছাত্রীদের বিনামূল্যে সরকারি ব্যবস্থাপনায় পোশাক দেওয়া হয়—ছাত্রদের ক্ষেত্রে তা সম্প্রসারণ করার কোনও পরিকল্পনা আপাতত নেই।

**Luxury Tax**

*309. (Admitted question No. *521) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Excise Department be pleased to state—

the total collection from luxury tax during the current financial year (up to December 1994)

**Minister-in-charge of the Excise Department :**

(a) Rs 5.90 Crores.

**কেলেঘাই নদী সংস্কার**

*৩১০। (অনুমোদিত প্রশ্ন নং *১০৬৯) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

কেলেঘাই নদী সংস্কার পরিকল্পার কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কেলেঘাই নদী সংস্কার-এর পরিকল্পনাটি বর্তমানে গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ কমিশন-এর কারিগরি ছাড়পত্র এবং তৎপরবর্তী পর্যায়ে যোজনা কমিশনের বিনিয়োগ সংক্রান্ত

মঞ্জুরি লাভের অপেক্ষায় আছে। এই ছাড়পত্র ও মঞ্জুরি পাওয়া সাপেক্ষে, ১৯৯৫-৯৬ সালের আর্থিক বৎসরে প্রকল্পটির কাজ শুরু করার পরিকল্পনা আছে।

## পৌরসভায় মেগাসিটি প্রকল্প

*৩১১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৬) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** নগর-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে মোট কতগুলি পৌরসভাকে মেগাসিটি প্রকল্পের আওতায় আনা হয়েছে ; এবং

(খ) এই প্রকল্প রূপায়ণের কাজে কতদূর অগ্রগতি ঘটেছে?

**নগর-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সি. এম. ডি. এলাকাধীন ৪১টি পৌরসভাকেই মেগাসিটি প্রকল্পের আওতায় আনা হয়েছে।

(খ) এই প্রকল্পের উন্নয়নমূলক কাজে বিভিন্ন খাতে ১৯৯৪-৯৫ সালে ফেব্রুয়ারি, ১৯৯৫ পর্যন্ত মোট ২৯১৭.১০ লক্ষ টাকা খরচ হয়েছে।

## হস্তচালিত তাঁতশিল্পে সঙ্কট

*৩১২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৫) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সূতার মূল্যবৃদ্ধির ফলে রাজ্যের হস্তচালিত তাঁতশিল্পে চরম সঙ্কট দেখা দিয়েছে ; এবং

(খ) সত্যি হলে, এ সম্পর্কে সরকার কি কি পদক্ষেপ নিয়েছেন/নিচ্ছেন?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এবং (খ) সূতার অস্বাভাবিক মূল্যবৃদ্ধির ফলে রাজ্যের হস্তচালিত তাঁতশিল্পে সংকট দেখা দিয়েছিল কিন্তু রাজ্য সরকার নিম্নলিখিত পদক্ষেপ নেওয়ার ফলে ইদানিং পরিস্থিতির কিছুটা উন্নতি হয়েছে।

(১) কেন্দ্রীয় সরকার কর্তৃক প্রণোদিত হ্যাঙ্ক ইয়ার্ণ প্রাইস সাবসিডি প্রকল্পের পরিপূর্ণ সুযোগ গ্রহণ করে হ্যাঙ্ক সূতা তন্তুজ ও তন্তুশ্রীর মাধ্যমে তন্তুবায়দের দ্বারা গঠিত প্রাথমিক সমবায় সমিতিগুলিকে ও তন্তুশ্রীর সঙ্গে যুক্ত তাঁতশিল্পীদের যোগান দেওয়া হচ্ছে। এই রাজ্যের জন্য ধার্য ৩০ লক্ষ কেজি সূতা সংগ্রহ ও বন্টনের লক্ষ্যমাত্রার পরিপ্রেক্ষিতে গত ২৮. ৩. ৯৫ পর্যন্ত ২৮.৬৯ লক্ষ কেজি সূতা যোগান দেওয়া হয়েছে।

(২) রাজ্য সরকারের নিয়ন্ত্রণাধীন সূতাকলগুলিতে তৈরি হ্যাঙ্ক সূতা বাজার দরে তন্তুজ ও তন্তুশ্রীর মাধ্যমে বিক্রয়ের ব্যবস্থা করা হয়েছে। এ ব্যাপারে গত মার্চ, ৯৪ থেকে রাজ্য স্তরে একটি 'কটন অ্যান্ড ইয়ার্ণ মনিটরিং কমিটি' গঠন করা হয়েছে এবং এই কমিটি গঠিত হওয়ার পর থেকে এ পর্যন্ত প্রায় ৫০ কোটি টাকা মূল্যের সূতা তন্তুজ ও তন্তুশ্রীর মাধ্যমে বিক্রয় হয়েছে।

## সরকারি চাকুরি পাওয়ার বয়সসীমা

*৩১৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮০০) **শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে সরকারি চাকুরি পাবার বয়সসীমা সাধারণের এবং তফসিলি সম্প্রদায়ভুক্তদের জন্য কত ; এবং

(খ) এই বয়সসীমা বাড়াবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সর্বক্ষেত্রেই নিম্ন বয়সসীমা—১৮ বৎসর উর্ধ্বতর বয়সসীমা সাধারণ প্রার্থীদের ক্ষেত্রে ঃ—

(১) লোকসেবা আয়োগের মাধ্যমে নিয়োগে—৩০ বৎসর

(২) কর্মবিনিয়োগ ক্ষেত্রের মাধ্যমে বা অন্যভাবে—৩৫ বৎসর

কিছু কিছু পদের জন্য বয়সের এই উর্ধ্বসীমা আরও বেশি নির্ধারিত আছে।

তফসিলি জাতি/উপজাতি প্রার্থীদের উর্ধ্বতর বয়সসীমা নির্ধারিত বয়সসীমার উপর ৫ বৎসর শিথিলযোগ্য। শহিদদের পরিবারভুক্ত কর্মপ্রার্থীদের ক্ষেত্রে এই শিথিলতা ৩ বৎসর। প্রতিবন্ধীদের নিয়োগের ক্ষেত্রে এই বয়সসীমা ৪৫ বৎসরে নির্দিষ্ট আছে। তাছাড়া, সেনাবাহিনীর অবসর প্রাপ্ত কর্মচারী, কর্মচ্যুত সরকারি কর্মচারী, ইলেকশন জব ওয়ার্কার বা ত্রনুমারেটর এবং '৮১ সালের জনগণনার কর্মচারিদের সরকারি চাকুরিতে নিয়োগের ক্ষেত্রেও একটি নির্দিষ্টহারে বয়সের উর্ধ্বসীমা শিথিল করা হয়।

(খ)

## সুন্দরবন উন্নয়নে বিদেশি ঋণ

*৩১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৬) **শ্রী সুভাষ নস্কর ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

রাজ্য সরকার সুন্দরবন উন্নয়নের জন্য বিশ্বব্যাঙ্ক থেকে বা কোনও বিদেশি ঋণ পাওয়ার জন্য কোনও উদ্যোগ নিয়েছেন কি না (দ্বিতীয় পর্যায়ে)?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্য সরকার সুন্দরবন উন্নয়নের জন্য বিদেশি সংস্থা থেকে ঋণ পাওয়ার জন্য চেষ্টা করছেন।

**মহেশতলায় পানীয় জল সরবরাহ**

*৩১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩৪) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** নগর-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলার মহেশতলা মিউনিসিপ্যালিটির অন্তর্ভুক্ত সমস্ত ওয়ার্ডে পানীয় জল সরবরাহের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, (১) তা কবে নাগাদ রূপায়িত হবে বলে আশা করা যায় ; এবং

(২) বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**নগর-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) (১) মহেশতলা মিউনিসিপ্যালিটির একটি অংশে অর্থাৎ নুঙ্গি ও শ্যামপুর অঞ্চলে গার্ডেনরিচ থেকে একটি পরিশ্রুত জল সরবরাহ প্রকল্প রূপায়িত হয়েছে। মিউনিসিপ্যালিটির বাকি অংশে জল সরবরাহের জন্য সি. এম. ডি. এ.- একটি প্রকল্প প্রস্তুত করেছে।

(২) ইতিমধ্যে রূপায়িত অংশের জন্য ব্যয় হয়েছে ৭৩ লক্ষ টাকা।

**আই. এ. এস. পরীক্ষার্থী প্রশিক্ষণে অনুদান**

*৩১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০৯১) **শ্রী বিদ্যুৎকুমার দাস ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) 'আই. এ. এস.' পরীক্ষায় বসার জন্য প্রশিক্ষণের প্রয়োজনে সরকার কোনও বেসরকারি কলেজকে অনুদান দিয়েছেন কি না ; এবং

(খ) দিয়ে থাকলে, কোন কোন কলেজকে এবং মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ কত?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, সরকার কোনও বেসরকারি কলেজকে শুধুমাত্র প্রশিক্ষণের জন্য কোনও অনুদান দেননি।

(খ) প্রশ্ন ওঠে না।

**প্রাথমিক বিদ্যালয়ে 'মিড্-ডে মিল'**

*৩১৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২৬৩) **ডাঃ মোতাহার হোসেন ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে প্রাথমিক বিদ্যালয়গুলিতে মিড্-ডে মিল দেওয়া পুনরায় চালু করা হবে ; এবং

(খ) সত্যি হলে, কবে থেকে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মিড-ডে-মিল প্রকল্প আবার চালু করার জন্য আমরা আন্তরিকভাবে প্রয়াসী।

(খ) আর্থিক আনুকূল্য পাওয়া গেলে, ১৯৯৫-৯৬ আর্থিক বছরে এই প্রকল্প চালু করা যাবে।

**ইস্টার্ন বাইপাস—পার্ক স্ট্রিট সংযোগকারি রাস্তা**

*৩১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩৪) **শ্রী রবীন দেব ঃ** নগর-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ইস্টার্ন বাইপাস থেকে পার্ক স্ট্রিট সংযোগকারি রাস্তা প্রশস্ত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটি কিরূপ?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) ইস্টার্ন বাইপাস থেকে তফসিয়া রোড অবধি (২.১ কি.মি.) চওড়া করার কাজ শেষ হয়েছে তবে সমস্ত রাস্তাটির কার্পেটিং এর কাজ বাকি আছে। এটা ২ লেন থেকে ৬ লেন অবধি চওড়া করা হয়েছে এবং মধ্যিখানে ডিভাইডার দিয়ে আপ ও ডাউন গাড়ির চলাচল ভাগ করা হয়েছে।

তপসিয়া রোড থেকে পার্কস্ট্রিট অর্থাৎ দরগা রোড অবধি ৪নং ব্রিজ সম্প্রসারণের কাজ শুরু হয়েছে। ৪ নং পুরানো ব্রিজের পাশে নতুন ৩ লেন চওড়া ব্রিজের কাজ হাতে নেওয়া হয়েছে এবং এই কাজ ব্রিজের পূর্বদিকে অর্থাৎ পূর্ব প্রান্তের কাজ অনেকটা এগিয়ে গিয়েছে। মূল ব্রিজের কাজ মে '৯৫-এর মধ্যেই আরম্ভ করার পরিকল্পনা নেওয়া হয়েছে।

**ডোমজুড়ে সরস্বতী নদীর জমি বেদখল**

*৩১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬৬) **শ্রী পদ্মনিধি ধর ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ডোমজুড়ে মজে-যাওয়া সরস্বতী নদীর বহু জমি বেদখল হয়ে ঘর-বাড়ি উঠছে ; এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন/করছেন?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, একথা সত্যি।

(খ) বে-আইনিভাবে দখলিকৃত জমির বিবরণসহ প্রয়োজনীয় রির্পোট ইতিমধ্যে পুলিশ কর্তৃপক্ষের কাছে জমা দিয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানানো হয়েছে। এছাড়া, এ বিষয়ে হাওড়া জেলা পরিষদ, পুলিশ আধিকারিকবৃন্দ ও উপযুক্ত প্রশাসনিক কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা জারি রাখা হচ্ছে।

## ক্ষুদ্র সঞ্চয় প্রকল্প

*৩২০। (অনুমোদিত প্রশ্ন নং *৪২১) **শ্রী নটবর বাগদি ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত আর্থিক বছরে রাজ্যে ক্ষুদ্র সঞ্চয় প্রকল্পে মোট কত টাকা জমা হয়েছে ; এবং

(খ) উক্ত প্রকল্পে কোন জেলা প্রথম স্থান অধিকার করেছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাথমিক হিসাব অনুযায়ী আনুমানিক ১.২৭২ কোটি টাকা।

(খ) উত্তর ২৪-পরগনা।

## ষষ্ঠ শ্রেণীর 'গণিত' বই

*৩২১। (অনুমোদিত প্রশ্ন নং *১২৪৯) **শ্রী মোজাম্মেল হক এবং শ্রী শিশির সরকার ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার ষষ্ঠ শ্রেণীতে বিনামূল্যে 'গণিত' বই বন্টন আগামী শিক্ষাবর্ষ থেকে বন্ধ করছেন ; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) রাজ্য সরকারের সিদ্ধান্ত অনুসারে প্রাথমিক স্তরেই বিনামূল্যে পাঠ্যপুস্তক সরবরাহ করার কথা। ষষ্ঠ শ্রেণীর গণিত বইটি এ যাবৎ পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্যদের তরফে রাজ্য সরকার প্রকাশনী, মুদ্রণ ও বিতরণ করে আসছিলেন। কিন্তু ১৯৯৫-৯৬ শিক্ষাবর্ষ থেকে মধ্যশিক্ষা পর্যদ ঐ কাজগুলি নিজেরাই করবেন।

### সুন্দরীমহল খালের মুখে স্লুইশ গেট

*৩২২। (অনুমোদিত প্রশ্ন নং *১৬০৯) **শ্রী রাজকুমার মন্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) হাওড়া জেলার অন্তর্গত সুন্দরীমহল খালের মুখে স্লুইশ গেট নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা রূপায়িত হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ ; আছে।

(খ) প্রস্তাবিত পরিকল্পনাটি অতি সম্প্রতি 'পশ্চিমবঙ্গ বন্যা নিয়ন্ত্রণ পর্যদ'-এর কারিগরি কমিটির ছাড়পত্র পেয়েছে। বর্তমানে প্রকল্পটির প্রশাসনিক অনুমোদনের জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। প্রয়োজনীয় অনুমোদন লাভ করার পর উক্ত পরিকল্পনাটি রূপায়িত হবে বলে আশা করা যায়।

### রেজিস্ট্রিকৃত দলিল

*৩২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫১২) **শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলা রেজিস্ট্রিকৃত দলিল তৈরির সংখ্যা ১৯৯২-৯৩ সালের তুলনায় বর্তমানে বেড়েছে কি না ; এবং

(খ) বাড়লে, এতে সরকারের কি পরিমাণ আয় বৃদ্ধি হয়েছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) যদিও দলিলের সংখ্যা বাড়েনি, তথাপি উল্লিখিত ১৯৯২-৯৩ সালের তুলনায় বর্তমান আর্থিক বৎসরের ফেব্রুয়ারি মাস পর্যন্ত বর্ধমান জেলায় আয় বৃদ্ধির মোট পরিমাণ ঃ ৪,৪৪,৯২,২৯৩ টাকা।

### জমি রেজিস্টারি এবং স্ট্যাম্প ডিউটি বাবদ সংগৃহীত অর্থ

*৩২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬১৯) **শ্রী মোজাম্মেল হক ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে জমি রেজিস্টারীর কাজ এবং স্ট্যাম্প ডিউটি বাবদ কত অর্থ সংগৃহীত হয়েছে ; এবং

(খ) উক্ত আর্থিক বছরে কত সংখ্যক জমির দলিল রেজিস্ট্রেশন হয়েছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত আর্থিক বৎসরে জমি রেজিস্টারির কাজ হিসাবে 'রেজিস্ট্রেশন ফ্রি' বাবদ সংগৃহীত অর্থের পরিমাণ ১৩,৩৮,৪৮,২৮১ টাকা এবং 'স্ট্যাম্প ডিউটি'—বাবদ সংগৃহীত অর্থের পরিমাণ ১,৩২,২৯,৬৯,৩৮১ টাকা অর্থাৎ উক্ত দুই ক্ষেত্রে সর্বমোট সংগৃহীত অর্থের পরিমাণ ১,৪৫,৬৮,১৭,৬৬২ টাকা।

(খ) উক্ত আর্থিক বৎসরে রেজিস্ট্রিকৃত জমির দলিলের মোট সংখ্যা ১১,৮১,৫৯৬ টি।

## হুগলি জেলায় গঙ্গার পাড় সংস্কার

*৩২৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩৩) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি জেলার বিভিন্ন অংশে গঙ্গার পাড় ক্ষতিগ্রস্ত হয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত পাড় মেরামতির জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, একথা সত্যি।

(খ) ক্ষতিগ্রস্ত জায়গাগুলিতে বাঁধ মেরামতির কাজ ছাড়াও ভদ্রেশ্বরে শ্যামসুন্দর ঘাট থেকে চালতাতলা ঘাট পর্যন্ত গঙ্গা নদীর দক্ষিণ পাড় সংরক্ষণের কাজ হাতে নেওয়া হয়েছে।

এছাড়া বলাগড়ের সুলতানপুর ও সুন্দলপুরে নদীর পাড় সংরক্ষণের জন্য পরিকল্পনা রচনা করা হয়েছে। চুঁচুড়ায় রাসমনি ঘাটের কাছে পাড় সংরক্ষণের জন্য একটি পরিকল্পনা রচনার কাজ প্রাথমিক পর্যায়ে আছে।

## কেন্দ্রীয় হারে মহার্ঘভাতা

*৩২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯১) **শ্রী নির্মল দাস ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

রাজ্য সরকারি কর্মচারী, শিক্ষক-অশিক্ষক এবং আধা-সরকারি কর্মচারিদের বকেয়া কেন্দ্রীয় হারে মহার্ঘভাতা কবে নাগাদ দেওয়া যাবে বলে আশা করা যায়?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মহার্ঘভাতার শেষ কিস্তি ১লা ফেব্রুয়ারি থেকে দেওয়া হয়েছে। বাকি কিস্তি ক্রমশ দেওয়ার বিষয়টি বিবেচনাধীন।

### সুবর্ণরেখা নদীর ভাঙনরোধ

*৩২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৪৩) **শ্রী সুভাষচন্দ্র সরেন ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার নয়াগ্রাম এবং গোপীবল্লভপুর ব্লক এলাকায় সুবর্ণরেখা নদীর ভাঙনরোধের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### কৃষি-আয়কর

*৩২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬১) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯৪-৯৫ আর্থিক বছরের কৃষি-আয়কর আদায়ের লক্ষ্যমাত্রা কত ছিল ; এবং

(খ) ৩১শে জানুয়ারি, '৯৫ পর্যন্ত আদায়কৃত কৃষি-আয়কর অর্থের পরিমাণ কত?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে কৃষি আয়কর আদায়ের অর্থ (করাধান) দপ্তর নির্ধারিত লক্ষ্যমাত্রা রাখা হয়েছে ৮ কোটি টাকা।

(খ) গত ৩১শে জানুয়ারি, '৯৫ পর্যন্ত আদায়িকৃত কৃষি আয়করের পরিমাণ ৬,৮৪,৬৩,১৯১ টাকা।

### সম্পদ সংগ্রহের লক্ষ্যমাত্রা

*৩৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১০৬১) **শ্রী সুশান্ত ঘোষ ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

১৯৯৩-৯৪ আর্থিক বছরে রাজ্যের সম্পদ সংগ্রহের লক্ষ্যমাত্রা পূরণ করা সম্ভব হয়েছে কি না?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সম্পদ সংগ্রহের কিছু অংশ কেন্দ্রীয় সরকারের নীতির উপর নির্ভরশীল এবং অন্য অংশ রাজ্যের নিজস্ব সম্পদ সংগ্রহের উপর নির্ভরশীল বাস্তবে যা ঘটেছে তা হল—

কেন্দ্রীয় নীতির সঙ্গে যুক্ত কতকগুলি গুরুত্বপূর্ণ ক্ষেত্রে রাজ্যের সম্পদ সংগ্রহে মোট প্রাপ্য ক্ষতি হয়েছে প্রায় ৫২৫ কোটি টাকা।

| | | |
|---|---|---|
| ১) | কেন্দ্রীয় সরকারের নিজস্ব কর আদায়ে ঘাটতি হওয়ায় সংবিধানের নীতি অনুসারে রাজ্যের প্রাপ্য বিভক্ত অংশে ক্ষতির পরিমাণ | ১৬.০০ কোটি টাকা |
| ২) | কোল ইন্ডিয়াতে কয়লা সেস বাবদ রাজ্যের ন্যায্য প্রাপ্য ঘাটতির পরিমাণ | ১৩০.০০ কোটি টাকা |
| ৩) | সর্বসম্মত সিদ্ধান্তে ভিত্তিতে প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও কেন্দ্রীয় সরকার চালানি কর চালু না হওয়ায় ক্ষতির পরিমাণ | ১৫০.০০ কোটি টাকা |
| ৪) | যোজনা কমিশনের সাথে আলোচনা অনুযায়ী আর্থিক প্রতিষ্ঠান থেকে প্রাপ্য না পাওয়ায় ক্ষতির পরিমাণ | ১৮৪.০০ কোটি টাকা |
| ৫) | জাতীয় উন্নয়ন পরিষদে সিদ্ধান্ত নেওয়া সত্ত্বেও রাজ্যের তালিকাভুক্ত বিষয়ে কেন্দ্রীয় প্রকল্পগুলি রাজ্যকে হস্তান্তর না করার ক্ষতির পরিমাণ | ৪৫.০০ কোটি টাকা |
| | মোট | ৫২৫.০০ কোটি টাকা |

অপর দিকে রাজ্যের নিজস্ব সম্পদ সংগ্রহের ক্ষেত্রে বিক্রয় কর, আবগারি শুল্ক, স্ট্যাম্প ডিউটি ইত্যাদিতে লক্ষ্য মাত্রা থেকে কম আদায় হয়েছে মোট প্রায় ২৭৪.০০ কোটি টাকা। বিশ্লেষণ করলে দেখা যায় বিক্রয় কর এবং আবগারি শিল্পের এই কম আদায় যথাক্রমে দেশের সমগ্র শিল্পে লাগাতার মন্দা এবং সর্বভারতীয় স্তরে চিটে গুড়ে যোগানের উপরে নিয়ন্ত্রণ হঠাৎ তুলে দেওয়ায় রাজ্যের চিটে গুড় যোগানে ব্যাপক ঘাটতির ফল। স্ট্যাম্প ডিউটি ক্ষেত্রে কম আদায়ের কারণ হল আগেকার আইন অনুযায়ী স্থাবর সম্পত্তির মূল্য কম দেখিয়ে কর ফাঁকি দেওয়ার প্রবণতা। বর্তমানে এই নীতি পরিবর্তন করে বাজার দর ভিত্তিক স্ট্যাম্প ডিউটি নির্ধারণ করে এই কর ফাঁকি রোধের উদ্যোগ নেওয়া হয়েছে।

রাজ্যে কর আদায়ের ক্ষেত্রে ২৭৪.০০ কোটি টাকা কম আদায় হলেও তা পূরণ করে দিয়েছে রাজ্য স্তরে স্বল্প সঞ্চয় তীক্ষ্ণ উর্ধ্বগতি যার ফলে স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে লক্ষ্য মাত্রার থেকেও সম্পদ সংগ্রহ হয়েছে ৩০০.০০ কোটি

টাকা বেশি। তার ফলে রাজ্যের কর আদায়ে ঘাটতি পূরণ করেও নিজস্ব সম্পদ সংগ্রহের ক্ষেত্রে লক্ষ্য মাত্রার চেয়ে প্রায় ২৬.০০ কোটি টাকার অতিরিক্ত সংস্থান হয়েছে।

**পঞ্চায়েত এলাকায় জমির মূল্য নির্ধারণে অসঙ্গতি**

*৩৩১। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭৩) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার অবগত আছেন কি, রাজ্যের এলাকায় রেজিস্ট্রেশনের জন্য বাজারদর অনুযায়ী জমির মূল্য নির্ধারণের ক্ষেত্রে অনেক অসঙ্গতি আছে ; এবং

(খ) উত্তর 'হ্যাঁ' হলে, এই অসঙ্গতি দূরীকরণের কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৪ সালের W. B. Stamp (Prevention of undervaluation of Instruments) Rules অনুযায়ী পঞ্চায়েতসহ বিভিন্ন এলাকায় জমির বাজার দর নির্ধারণ করা হয় এবং যথা সম্ভব বাস্তবের সঙ্গে সঙ্গতি রেখেই তা করা হয়।

(খ) সাধারণভাবে জমির বাজার দর নির্ধারণের ক্ষেত্রে কোনও অসঙ্গতি নেই, তবে ক্ষেত্র বিশেযে, সমস্যা থাকলে, সংশ্লিষ্ট ব্যক্তির বক্তব্য শুনে এবং প্রয়োজনীয় তথ্য ও রিপোর্ট বিবেচনা করে জমির সঠিক বাজার দর নির্ধারণ করা হয়ে থাকে।

**দেশি মদের চাহিদা ও উৎপাদন**

*৩৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৭) **শ্রী সুকুমার দাশ ঃ** আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে দেশি মদের বাৎসরিক চাহিদা ও উৎপাদনের পরিমাণ কত ;

(খ) উক্ত মদ বিক্রি করে রাজ্যের বাৎসরিক আয় কত ; এবং

(গ) দেশি মদ বিক্রি তুলে দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) **আর্থিক বৎসর ১৯৯৩-৯৪**

চাহিদা — ৩১০.৩০ লক্ষ লন্ডন প্রুফ লিটার।

উৎপাদন — ২৮৭.৭৩ লক্ষ লন্ডন প্রুফ লিটার।

(খ) ১১৪.৯৪ কোটি টাকা।

(গ) না।

**গঙ্গার জলবন্টন**

*৩৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৩) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গঙ্গার জলবন্টনের ব্যাপারে সম্প্রতি রাজ্য সরকারের পক্ষ থেকে কোনও প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে, এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের প্রতিক্রিয়া কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মূলত কলকাতা বন্দরের অস্তিত্ব রক্ষার জন্য গঙ্গা নদীর উপযুক্ত নাব্যতা রক্ষার স্বার্থে পশ্চিমবঙ্গ বিধানসভার একটি সর্বদলীয় প্রতিনিধি দল বিগত ১৯৯৪ সালের জুলাই মাসে সেচমন্ত্রী শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় মহাশয়ের নেতৃত্বে কেন্দ্রীয় সরকারের কাছে একটি স্মারকলিপি পেশ করেন। উক্ত স্মারকলিপিতে, শুখা মরশুমে ফারাক্কা ব্যারেজ থেকে ন্যূনতম ৪০,০০০ কিউসেক জল ফিডার ক্যানেলে ছাড়ার আবেদন কেন্দ্রীয় সরকারের কাছে জানানো হয়েছে।

(খ) কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়গণ এবং তাদের মন্ত্রকগুলির আধিকারিকবৃন্দ সহানুভূতির সঙ্গে রাজ্য সরকারের দাবি দাওয়াগুলি বিবেচনা করবেন বলে আশ্বাস দিয়েছেন।

**গঙ্গা অ্যাকশন প্ল্যান**

*৩৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৫) **শ্রী আব্দুল মান্নান ঃ** নগর-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গঙ্গা অ্যাকশন প্ল্যানে মোট কতগুলি প্রকল্প গ্রহণ করা হয়েছিল ;

(খ) উক্ত প্ল্যানে কি পরিমাণ টাকা বরাদ্দ হয়েছিল ;

(গ) সেই বরাদ্দের পরিমাণ থেকে এ-পর্যন্ত কত টাকা পাওয়া গিয়েছে ;

(ঘ) গঙ্গা অ্যাকশন প্ল্যানে গৃহীত প্রকল্পগুলির মধ্যে কতগুলি প্রকল্প রূপায়িত হয়েছে ; এবং

(ঙ) এ-প্রকল্পগুলির রক্ষণাবেক্ষণের জন্য কোনও সংস্থার উপর দায়িত্ব ন্যস্ত করা হয়েছে কিনা?

**উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে গঙ্গা অ্যাকশন প্ল্যানে (প্রথম পর্যায়ে) মোট ১১০টি (একশত দশ) প্রকল্প গ্রহণ করা হয়েছিল।

(খ) গঙ্গা অ্যাকশন প্ল্যান (প্রথম পর্যায়) প্রকল্পগুলির রূপায়ণে প্রয়োজনীয় মোট ১৮০.৯৫ কোটি টাকার ব্যয় ভার কেন্দ্রীয় সরকারের অনুদান হিসাবে দেয়।

(গ) ২৮.২.১৯৯৫ তারিখ পর্যন্ত ঐ হিসাবের মধ্যে মোট ১৭০.৭১ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া গিয়েছে।

(ঘ) ২৮. ২. ১৯৯৫ তারিখ পর্যন্ত মোট ৯৫টি প্রকল্পের কাজ সম্পূর্ণ হয়েছে।

(ঙ) সম্পাদিত ২৪টি নদীতট উন্নয়ন প্রকল্পের (River Front Development) রক্ষণাবেক্ষণের দায়িত্ব স্থানীয় পৌর সংস্থা, ট্রাস্ট ও স্থানীয় প্রতিষ্ঠানের ওপর ন্যস্ত আছে।

সম্পাদিত ১৫টি বৈদ্যুতিক শ্মশান চুল্লির রক্ষণাবেক্ষণের দায়িত্ব স্থানীয় পৌরসংস্থাগুলির ওপর ন্যস্ত আছে।

সম্পাদিত ২২টি স্বল্প ব্যয়ে নির্মিত শৌচালয়ের রক্ষণাবেক্ষণের দায়িত্ব স্থানীয় পৌর সংস্থাগুলির ওপর ন্যস্ত আছে।

পয়ঃপ্রণালী (Sewer line) সম্পূর্ণ না হওয়ায়, সম্পাদিত Sewage Treatment Plant (STP) ও Sewage Interception & Diversion (I & D) প্রকল্পগুলির পরিচালন ও রক্ষণাবেক্ষণের কাজ কার্যনির্বাহী সংস্থাগুলির ওপর এখন ন্যস্ত আছে।

## সুন্দরবন উন্নয়নে রাজ্যের প্রস্তাব

*৩৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৭) **শ্রী সুভাষ নস্কর ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন-বিষয়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সুন্দরবন উন্নয়নের জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের নিকট কোনও প্রস্তাব পাঠানো হয়েছে ;

(খ) সত্যি হলে, তা কি কি ; এবং

(গ) এ-ব্যাপারে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কোনও আর্থিক সহায়তা পাওয়া গেছে কি না?

**উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন বিষয়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) ১৯৯৪ এর জুলাই মাসে সুন্দরবন উন্নয়ন পর্যদের সদস্যদের অনুরোধক্রমে সুন্দরবন বিষয়ক দপ্তর সুন্দরবনের সামগ্রিক উন্নয়নের জন্য যোজনা কমিশনকে বিশেষ আর্থিক সহায়তার জন্য অনুরোধ করেন।

(গ) এ ছাড়াও সুন্দরবনের সামগ্রিক উন্নয়নমূলক কাজের জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে দশম অর্থ কমিশনের কাছে বিশেষ অর্থ সাহায্যের প্রস্তাব দেওয়া হয়।

যোজনা কমিশনের সুপারিশক্রমে অতি সম্প্রতি কেন্দ্রীয় সরকার সুন্দরবন এলাকার উন্নয়নের কাজের জন্য সুন্দরবন এলাকার উন্নয়ন পর্ষদকে ৩ (তিন) কোটি টাকা বরাদ্দ করেছেন।

দশম অর্থ কমিশন সুন্দরবনের সামগ্রিক উন্নয়নের জন্য আগামী ১৯৯৬-৯৭ সাল থেকে চার বছরের উন্নয়নের কাজের জন্য ৩৫ (পঁয়ত্রিশ কোটি টাকা বরাদ্দের সুপারিশ করেছেন। কেন্দ্রীয় সরকার এই সুপারিশ গ্রহণ করেছেন।

## সরকারি কর্মচারিদের পেনশন

*৩৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৮) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

রাজ্যে সরকারি কর্মচারিদের অবসরগ্রহণের পর কমপক্ষে কত দিনের মধ্যে পেনশন এবং প্রভিডেন্ড ফান্ডের টাকা দেওয়া হবে—এ-সম্পর্কে সরকারের কোনও সিদ্ধান্ত আছে কি না এবং থাকলে, তা কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কর্মচারিদের পেনশন সংক্রান্ত বিষয়টি অবসর গ্রহণের সঙ্গে সঙ্গেই নিষ্পত্তি করার ব্যাপারে সরকারি আদেশ নামা আছে। প্রভিডেন্ট ফান্ডের ব্যাপারে সংশ্লিষ্ট বিধিতেই উল্লিখিত আছে যে অবসর গ্রহণের পর নির্ধারিত ফর্মে কর্মচারির দরখাস্তের ভিত্তিতে প্রভিডেন্ট ফান্ডের টাকা দেওয়া যাবে।

## জোয়ারের জলকে সেচের কাজে ব্যবহার

*৩৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭৩) **ডঃ নির্মল সিংহ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

দক্ষিণ ২৪ পরগনা জেলার নদীর জোয়ারের জলকে বৈজ্ঞানিক প্রক্রিয়ার মাধ্যমে সেচের কাজে ব্যবহার করে সেচসেবিত এলাকা বাড়াবার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নদীর জোয়ারের জলকে সেচ বিভাগের নিকাশি স্লুইস গেটের মাধ্যমে উজানে ঢুকিয়ে দক্ষিণ ২৪-পরগনা জেলার ব্যাপক এলাকায় অপরিকল্পিতভাবে বর্তমানে চাষ আবাদ চলছে, তবে, বৈজ্ঞানিক পদ্ধতিতে উক্ত চাষ-আবাদ করতে হলে সমগ্র নিকাশি পরিকাঠামোটির পরিবর্তন প্রয়োজন।

দক্ষিণ ২৪-পরগনা জেলায়, নদীর জোয়ারের জলকে সেচের কাজে ব্যবহার করে সেচ সেবিত এলাকা বাড়ানোর কোনও পরিকল্পনা আপাতত রাজ্য সরকারের নেই।

**বিক্রয় কর**

*৩৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩৭) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ এবং ১৯৯৪-৯৫ আর্থিক বছরে বাজেটে সেল-ট্যাক্স বাবদ কত টাকা আদায় হবে বলে ধরা হয়েছিল ; এবং

(খ) উক্ত বছর দু'টিতে (৩১শে ডিসেম্বর, '৯৪ পর্যন্ত) সেল-ট্যাক্স বাবদ মোট কত টাকা আদায় হয়েছে (বছরভিত্তিক)?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) যথাক্রমে ২০৪০.০০ কোটি এবং ২১৪৭.০০ কোটি টাকা।

(খ) যথাক্রমে ১৮১৩.২২ কোটি এবং ১২৮৪.৫৯ কোটি টাকা।

**হলদি নদীর ভূমিক্ষয়রোধ**

*৩৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪৪) **শ্রী শক্তি বল ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হলদি নদীর ভূমিক্ষয়রোধে কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এ-ব্যাপারে কোনও সাহায্য পাওয়া যাবে কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) এই ব্যাপারে কেন্দ্রীয় সাহায্যের জন্য কোনও আবেদন অদ্যাবধি করা হয় নাই।

**মাদকদ্রব্য বিক্রয়**

*৩৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪৪) **শ্রী রাজকুমার মন্ডল ঃ** আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

চেঙ্গাইল স্টেশনের পূর্ব এবং পশ্চিম দিকে মাদকদ্রব্য বিক্রি বন্ধে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ।

চেঙ্গাইল স্টেশনের পূর্ব এবং পশ্চিমদিকে মাদকদ্রব্য বিক্রি বন্ধে অন্তশুল্ক বিভাগের সংশ্লিষ্ট বিভাগ হইতে নিয়মিত নজরদারি রাখা হয়। ধৃত আসামী এবং বাজেয়াপ্ত বে-আইনি মাদক দ্রব্যাদির সম্পর্কে আইনানুগ ব্যবস্থা নেওয়া হয়।

## Unstarred Questions
## (to which written Answers were laid on the Table)

### ভূগর্ভস্থ জলস্তর

৪০। (অনুমোদিত প্রশ্ন নং ৮৪) **শ্রী আবু আয়েশ মন্ডল ও শ্রী বীরেন ঘোষ ঃ** জলসম্পদ অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ভূগর্ভস্থ জলের অপরিকল্পিত ব্যবহারের ফলে রাজ্যের বিভিন্ন জেলার অনেক ব্লকে জলস্তর ভয়াবহভাবে নিচে নেমে গেছে ; এবং

(খ) সত্যি হলে, এরূপ ব্লকের সংখ্যা কত (জেলাওয়ারি) ;

**জলসম্পদ অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) এটা প্রযোজ্য নয়।

### স্বনিযুক্তি প্রকল্প

৪১। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫২) **শ্রী সুকুমার দাশ ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত পাঁচ বছরে স্বনিযুক্তি প্রকল্পে কত পরিমাণ অর্থ ব্যয় হয়েছে ;

(খ) কত জন বেকার যুবক-যুবতী এর ফলে উপকৃত হয়েছে ; এবং

(গ) জেলাওয়ারি কত পরিমাণ অর্থ এই প্রকল্পে বরাদ্দ করা হয়েছিল?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বছরওয়ারি হিসাব নিম্নরূপ ঃ

| আর্থিক | জমা দেওয়া টাকার পরিমাণ (লক্ষ টাকায়) |
|---|---|
| ১৯৯০-৯১ | ৮৮৯.০০ |
| ১৯৯১-৯২ | ১১৭০.৮০ |
| ১৯৯২-৯৩ | ১০২৫.৮২ |
| ১৯৯৩-৯৪ | ৬৯৩.০০ |
| ১৯৯৪-৯৫ (১৫-৩-৯৫ পর্যন্ত) | ১০৭.০০ |
| মোট | ৩৮৮৫.৬২ |

(খ) ৫২,৪৬৩ জন।

(গ) সেসরু প্রকল্পের পদ্ধতি ও নিয়ম অনুযায়ী জেলাওয়ারি ভিত্তিতে অর্থ এই প্রকল্পে বরাদ্দ করা হয় না।

**পাইকর উচ্চ বিদ্যালয়ের প্রধান শিক্ষক**

৪২। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮৯) **ডাঃ মোতাহার হোসেন ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার পাইকর উচ্চ বিদ্যালয়ের প্রদান শিক্ষক পদের জন্য কত জন "ইন্টারভিউ" দিয়েছিলেন ;

(খ) ঐ পদে নিয়োগের জন্য কে নির্বাচিত হয়েছেন?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৫ (পাঁচ) জন।

(খ) শ্রী দুর্গাদাস ঘোষ, এম. এ. (ইতিহাস), বি. এড., এল. এল. বি.।

**রেশন কার্ড**

৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪৭২) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

রাজ্যে বর্তমানে রেশন কার্ড দেওয়ার নিয়মকানুন কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** রাজ্যে বর্তমানে রেশন কার্ড দেওয়ার নিয়মকানুন সরলিকৃত করা হয়েছে। বিধিবদ্ধ এলাকায় নূতন কার্ড করতে গেলে আর. ও.-১ ফর্মে দরখাস্ত করতে হয় এবং তদন্ত সাপেক্ষে নূতন কার্ড দেওয়া হয়। সংশোধিত রেশন এলাকায় নূতন কার্ড করতে গেলে ফর্ম নং ১-এ দরখাস্ত করতে হবে। রেশন কার্ড পরিবর্তনের জন্য বিধিবদ্ধ রেশন এলাকায় আর. ও.-২ ফর্মে এবং সংশোধিত এলাকায় ফর্ম-২-তে দরখাস্ত করতে হবে। ক্ষতিগ্রস্থ কার্ড পরিবর্তনের জন্য বিধিবদ্ধ এলাকায় 'এফ' ফর্মে এবং সংশোধিত এলাকায় ফর্ম-৩-এ দরখাস্ত করতে হবে। শিশুদের রেশন কার্ড করার জন্য জন্মের প্রমাণপত্র না পাওয়া গেলেও গ্রাম পঞ্চয়েত বা পুরপিতার অনুমোদন সাপেক্ষে কার্ড দেওয়া হয়।

উপরোক্ত সব ক্ষেত্রেই ফর্ম-এর বয়ান র‍্যাশানিং অফিস, মিউনিসিপ্যালিটি, পঞ্চায়েত অফিস, জিলা পরিষদের অফিস ও রেশন দোকানের নোটিশ বোর্ডে টাঙ্গানো থাকে। ঐ বয়ান অনুযায়ী সাদা ফুলস্কেপ কাগজের ১ম পাতায় লিখে দরখাস্ত করতে হয়।

**গাইঘাটা ব্লকে আর. এল. আই. প্রকল্প**

৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ৫০৫) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** জলসম্পদ অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) উত্তর ২৪ পরগনা জেলার গাইঘাটা ব্লকে আর. এল. আই. প্রকল্পের সংখ্যা কত; এবং

(খ) তন্মধ্যে, বর্তমানে সচল প্রকল্পের সংখ্যা কত?

**জলসম্পদ অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ২৬টি।

(খ) ২৬টি।

**কেদারপুর রামানন্দ হাই স্কুলের হোস্টেল গ্রান্ট**

৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ৫৬০) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

১৯৯৪-৯৫ সালে পাথরপ্রতিমা থানার অন্তর্গত কেদারপুর রামানন্দ হাই স্কুলের জন্য হোস্টেল গ্রান্ট বাবদ কোনও অর্থ বরাদ্দ করা হয়েছে কি না এবং হলে কত?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ১৯৯৪-৯৫ সালের আর্থিক বছর এখনও শেষ হয় নাই। প্রতি জেলার জেলা বিদ্যালয় পরিদর্শক (মাধ্যমিক শিক্ষা)-কে এই বাবদ কিছু অনুদান দেওয়া হয়েছে। ঐ অনুদান বিলি না হওয়া পর্যন্ত এ বিষয়ে সঠিক উত্তর দেওয়া সম্ভব নয়।

**দক্ষিণ কাশীনগর হাই স্কুলের ছাত্রাবাসের জন্য অর্থ**

৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫৬১) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে পাথরপ্রতিমা থানার অন্তর্গত দক্ষিণ কাশীনগর হাই স্কুলের ছাত্রাবাসের জন্য সরকার কোনও অর্থ বরাদ্দ করেছেন কি না ; এবং

(খ) করে থাকলে, বরাদ্দের পরিমাণ কত?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এখনও কোনও চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**কুলটি কলেজে বাণিজ্যিক ও বিজ্ঞান বিভাগ**

৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ৫৯২) **শ্রী মানিকলাল আচার্য ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কুলটি কলেজে বাণিজ্যিক ও বিজ্ঞান বিভাগ চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত বিভাগগুলির কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) কুলটি কলেজ কর্তৃপক্ষ বিভাগ চালু করার জন্য আবেদন করেছেন। আবেদন খতিয়ে দেখা হচ্ছে।

(খ) কলেজ কর্তৃপক্ষ বিজ্ঞান বিভাগ চালু করার জন্য কোনও আবেদনপত্র পাঠাননি। পাঠালে প্রচলিত নিয়ম অনুযায়ী সেটা খতিয়ে দেখা হবে।

### ডিসেরগড় ঘাট রুটে দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন বাস

৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ৫৯৭) **শ্রী মানিকলাল আচার্য :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের বাস বর্ধমান হতে পুরুলিয়া ভায়া ডিসেরগড় ঘাট এবং বোলপুর হতে ডিসেরগড় ঘাট ভায়া বরাকর/নিয়ামতপুর চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কত দিনের মধ্যে চালু হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) বর্তমানে দক্ষিশবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন 'পুরুলিয়া দুর্গাপুর ভায়া ডিসেরগড় ঘাট' রুটে একটি বাস চালু করেছে। উক্ত বাস সার্ভিস বর্ধমান পর্যন্ত বর্ধিত করার পরিকল্পনা আছে। বোলপুর ডিসেরগড় ভায়া বরাকার/নিয়ামতপুর রুটে বর্তমানে বাস চালু করার কোনও পরিকল্পনা সংস্থার নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

### ডুমুরজলা স্পোর্টস কমপ্লেক্স থেকে বাস সার্ভিস

৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ৬৮০) **শ্রী জটু লাহিড়ী :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) হাওড়া জেলার ডুমুরজলা স্পোর্টস কমপ্রেক্স থেকে সি. টি. সি. বা অন্য কোনও সরকারী পরিবহন সংস্থার বাস চালানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা কার্যকর হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) না।

(খ) প্রস্তাব দিলে বিবেচনা করা হবে।

### এডওয়ার্ড গ্রন্থাগারের উন্নীতকরণ

৫০। (অনুমোদিত প্রশ্ন নং ৭০২) **শ্রী নির্মল দাস :** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আলিপুরদুয়ারে অবস্থিত এডওয়ার্ড লাইব্রেরিটিকে জেলা গ্রন্থাগারে উন্নীত করা কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না ;

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায় ; এবং

(গ) ১৯৯৩ সালের বন্যায় ক্ষতিগ্রস্থ উক্ত গ্রন্থাগারের কর্মীদের রাজ্য সরকার কোনও আর্থিক অনুদান/ঋণ দিয়েছেন কি না?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) এই বিষয়টি বিবেচনাধীন আছে।

(গ) না।

**প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র উন্নীতকরণ**

৫১। (অনুমোদিত প্রশ্ন নং ৭৮৫) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান আর্থিক বছরে রাজ্যে কতগুলি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ হাসপাতালে উন্নীত করার পরিকল্পনা সরকারের আছে ; এবং

(খ) গোঘাটের কামারপুকুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ হাসপাতালে উন্নীত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এরূপ কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**কান্দী থানা এলাকায় অকেজো ট্রান্সফরমার**

৫২। (অনুমোদিত প্রশ্ন নং ৮০৬) **শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কান্দী থানা এলাকায় ৩১-১-৯৫ পর্যন্ত কতগুলি ট্রান্সফরমার অকেজো অবস্থায় ছিল ;

(খ) এই ট্রান্সফরমারগুলি মেরামত অথবা নতুন করে বসানোর কি পরিকল্পনা সরকারের আছে ; এবং

(গ) বহু ট্রান্সফরমার অকেজো অবস্থায় থাকার জন্য উক্ত থানা এলাকায় ফসলের ক্ষতির পরিমাণ কত?

**বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মুর্শিদাবাদ জেলার কান্দী থানা এলাকয় ৩১-১-৯৫ পর্যন্ত অকেজো ট্রান্সফরমারের সংখ্যা নিম্নে দেওয়া হল ঃ

| | | |
|---|---|---|
| ২৫ কে. ভি. এ. | ... | ৩০ টি |
| ৬৩ কে. ভি. এ. | ... | ৪টি |
| ১০০ কে. ভি. এ. | ... | ১টি |

(খ) হ্যাঁ, পরিকল্পনা আছে। সারাই করা ও নূতন ট্রান্সফরমারের দ্বারা অকেজো ট্রান্সফরমারের পরিবর্তন করা হয়। অকেজো ট্রান্সফরমারের পরিবর্তন জেলা পরিষদ নির্ধারিত অগ্রাধিকার অনুযায়ী করা হয়।

(গ) এ বিষয়ে বিদ্যুৎ দপ্তরে কোনও তথ্য নেই। উক্ত পরিসংখ্যান কৃষি দপ্তরের মাধ্যমে সংগ্রহের চেষ্টা করা হচ্ছে এবং পরবর্তী সময়ে জানানো হবে।

### কান্দীরাজ হাই স্কুলের শিক্ষক

৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ৮১৬) **শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কান্দীরাজ হাই স্কুলে বর্তমানে কতজন শিক্ষকের পদ খালি আছে ; এবং

(খ) উক্ত খালি পদগুলি পূরণের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৫ (পাঁচ) জন।

(খ) উক্ত ৫ (পাঁচ)টি খালি পদের মধ্যে তফসিলি জাতি ও তফসিলি উপজাতির জন্য সংরক্ষিত দুটি পদ পূরণের স্কুল কর্তৃপক্ষকে প্রয়োজনীয় অনুমোদন দেওয়া হয়েছে। বাকি ৩ (তিন)টি খালিপদ পূরণের অনুমোদন দেওয়ার জন্য স্কুল কর্তৃপক্ষের কাছ থেকে প্রয়োজনীয় কাগজপত্র এখনও পাওয়া যায়নি।

### কান্দী ব্লকে সেচ প্রকল্প

৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ৮৩০) **শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** জলসম্পদ অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কান্দী ব্লকে বর্তমান আর্থিক বছরে (১৯৯৪-৯৫) কতগুলি নদী জলত্তোলন প্রকল্প, মিনি ডিপ ক্লাস্টার এবং ডিপ টিউবওয়েল বসাবার পরিকল্পনা সরকারের আছে ;

(খ) উক্ত প্রকল্পগুলি বসাবার স্থান নির্বাচিত হয়েছে কি না ; এবং

(গ) স্থান নির্বাচনের পদ্ধতি কি?

**জলসম্পদ অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৯৪-৯৫ সালে কান্দী ব্লকে একটি নিম্ন ক্ষমতাসম্পন্ন ৬টি নলকূপের একগুচ্ছ প্রকল্প বসাবার পরিকল্পনা আছে। নতুন কোনও গভীর নলকূপ বা নদী জলত্তোলন প্রকল্প বসাবার পরিকল্পনা নাই।

(খ) উপরিউক্ত গুচ্ছ নলকূপ প্রকল্পের স্থান নির্বাচিত হয়েছে।

(গ) সরকারি আদেশ নামা ১৬৮২-এম আই তারিখ ১৫-৯-৮৫ অনুসারে স্থান নির্বাচন করা হয়।

## লবণ শিল্পের জমি

৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ৮৪৫) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি, রামনগর বিধানসভা কেন্দ্রের অধীনে যে সমস্ত লবণ শিল্প আছে সেই সমস্ত লবণ শিল্পে যে জমি ব্যবহৃত হয় তাতে মৎস্য চাষ করা যাবে না; এবং

(খ) সত্যি হলে, লবণ শিল্পের জন্য বরাদ্দ জমি, কেউ মৎস্য চাষের কাজে ব্যবহার করছেন কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) লবণ শিল্পের জন্য লাইসেন্সপ্রাপ্ত জমি লবণ তৈরি করার জন্যই ব্যবহার করা যায়।

(খ) সঠিক তথ্য সংগ্রহের জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে।

## ঝুমঝুমি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র

৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ৮৬৪) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার শ্যামপুর ২নং ব্লকের 'ঝুমঝুমি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে' গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## শ্যামপুর ব্লকে সাক্ষরতা প্রকল্প

৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ৮৬৫) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** শিক্ষা (প্রথাবহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সাক্ষরতা প্রকল্পে শ্যামপুর ২নং ব্লককে মোট কত টাকা দেওয়া হয়েছে ;

(খ) উক্ত টাকা কোন কোন খাতে ব্যয় করা হয়েছে (দফাওয়ারি হিসাব) ; এবং

(গ) এ হিসাব ব্লক সাক্ষরতা পরিষদে পেশ করা হয়েছে : কি?

**শিক্ষা (প্রথাবহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৩,৫৭,৪২৬ টাকা।

(খ) উক্ত টাকা ব্যয়ের দফাওয়ারি হিসাব নিচে দেওয়া হল ঃ

| | টাকা |
|---|---|
| (১) প্রশাসনিক খরচ | ৯৩,২৩২.৫৫ |
| (২) শিক্ষার পরিবেশ গঠন | ২৭,৩৮০.৬৮ |
| (৩) প্রশিক্ষণ | ৯,৩৮৮.০০ |
| (৪) দিকস্থিতি | ১,১১,৭৯৪.০০ |
| (৫) নিদর্শ ও লেখ সামগ্রী | ৭০,৫৫৯.০০ |
| (৬) সাধারণ উপনিমিত্ত ব্যয় | ৪২,২১৩.৫৭ |
| মোট ব্যয় | ৩,৫৪,৫৭৮.৫০ |
| শ্যামপুর ২ নং ব্লক উন্নয়ন অধিকর্তার হাতে জমা | ২,৮৪৭.৫০ |
| | ৩,৫৭,৪২৬.০০ |

(গ) হ্যাঁ।

## হাওড়া জেলা কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে নিয়োগ

৫৮। (অনুমোদিত প্রশ্ন নং ৮৮৩) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮০ সাল থেকে ১৯৯৪ সাল পর্যন্ত হাওড়া জেলায় কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে কোন কোন বিভাগে মোট কতজন ব্যক্তিকে নিয়োগ করা হয়েছে ; এবং

(খ) ঐ সমস্ত নিয়োগপ্রাপ্ত কর্মচারিদের মধ্যে সংখ্যালঘু, তফসিলি জাতি ও উপজাতি প্রার্থীদের সংখ্যা কত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) উক্ত সময়ের মধ্যে হাওড়া জেলার কর্মবিনিয়োগ কেন্দ্রগুলির মাধ্যমে মোট ৭৪৮৭ জন প্রার্থীকে বিভিন্ন বিভাগে নিয়োগ করা হয়েছে।

(খ) ১৯৮৬ সাল হতে ১৯৯৪ সাল পর্যন্ত তফসিলি জাতি/উপজাতি প্রার্থীদের সংখ্যা নিম্নরূপ ঃ

| | |
|---|---|
| তফসিলি জাতি | ৫২৮ জন |
| তফসিলি উপজাতি | ৫৪ জন |
| মোট | ৫৮২ জন |

১৯৮৯ সাল হতে ১৯৯৪ সাল পর্যন্ত সংখ্যালঘু সম্প্রদায়ভুক্ত কর্মপ্রার্থীর সংখ্যা ৯৬ জন।

উপরোক্ত সময়ের পূর্বে আলাদাভাবে পরিসংখ্যান রাখার কোনও ব্যবস্থা ছিল না।

**দেবীপুর গুড়গুড়িয়া উদ্বাস্তু কলোনি**

৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ৯১৩) **শ্রী প্রবোধ পুরকাইত** ঃ উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এ কথা কি সত্যি যে, দক্ষিণ ২৪ পরগনার কুলতলি থানার দেবীপুর গুড়গুড়িয়া উদ্বাস্তু কলোনিতে যে সব পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছিল তাদের ৩১-১-৯৫ পর্যন্ত কোনও দলিল দেওয়া হয় নাই ;

(খ) সত্যি হলে, ঐরূপ ঘটনার কারণ কি ;

(গ) কোন্ কোন্ পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছে ; এবং

(ঘ) বর্তমানে বিষয়টি নিয়ে সরকার কী পদক্ষেপ নিয়েছেন?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) হ্যাঁ, কিন্তু কুলতলি থানার অন্তর্গত দেবীপুর গুড়গুড়িয়া কলোনিতে যে সকল উদ্বাস্তু পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছে তারা সকলেই জমির Letter of allotment পেয়েছেন ;

(খ) ঐ কলোনিতে উদ্বাস্তু নন এমন কি পরিবার দ্বারা কিছু প্লট বেআইনিভাবে দখল করা আছে। উদ্বাস্তু পরিবারদের ঐ প্লটগুলির উপরে আইনত সত্ত্ব আছে Letter of allotment-এর বলে।

(গ) ১৯৫৮ সালে ৩০২টি উদ্বাস্তু পরিবারের প্রত্যেককে প্রায় ৬-১/২ বিঘা করে জমি বরাদ্দ করা হয়। নির্ধারিত প্রকল্প অনুযায়ী প্রতি পরিবার আরও বেশি জমি পাওয়ার যোগ্য তাই আরও ১ বিঘা করে জমি ১৯৮৭ সালে ১৫৭টি পরিবারের প্রত্যেককে দেওয়া হয়। এবং

(ঘ) যে জমিগুলি বেআইনিভাবে দখল হয়েছে সেগুলি পুনরুদ্ধার করে উদ্বাস্তু পরিবারদের ফিরিয়ে দিতে হবে যেহেতু এই জমির উপরে তাদেরই আইনত অধিকার আছে Letter of allotment-এর বলে।

**মেদিনীপুর জেলায় ইন্দিরা আবাস যোজনা**

৬০। (অনুমোদিত প্রশ্ন নং ৯৬২) **ডাঃ মানস ভূঁইয়া** ঃ গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলার ৫৪টি ব্লকে তফসিলি জাতি ও আদিবাসী এবং দরিদ্র মানুষের বসবাসের জন্য কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকার-এর উদ্যোগে ইন্দিরা আবাস যোজনা প্রকল্পে গৃহ নির্মাণ করা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে,

(১) গত ১৯৯৪-৯৫ (ফেব্রুয়ারি পর্যন্ত) সময়ে গৃহ নির্মাণ প্রকল্পের লক্ষ্যমাত্রা কত ছিল ; এবং

(২) ঐ সময়ের মধ্যে মোট কত সংখ্যক গৃহ নির্মাণ কার্য সম্পন্ন করা হয়েছে (ব্লক ওয়ারি হিসাব)?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ, সত্যি।

(খ) (১) ২০০৫টি গৃহ নির্মাণের লক্ষ্যমাত্রা ছিল।

(২) ৯৮০টি গৃহ নির্মাণ কার্য সম্পূর্ণ হয়েছে এবং ৮৪৬টি গৃহ নির্মীয়মান।

(গ) প্রশ্নের উত্তরে ব্লক-ওয়ারি হিসাব সংশ্লিষ্ট হল।

**Statement Feferred to clause (Kha) of unstarred Question No. 60 (Admitted Question No. 962)**

**BLOCKWISE FIGURE IN RESPECT OF I.A.Y. 1994-95 MIDNAPORE ZILLA PARISHAD**

| Sl No. | Name of the P.S | Target of I.A.Y up to March '95 | I.A.Y. houses Completed up to February '95 | I.A.Y. houses under construction up to Feb. '95 |
|---|---|---|---|---|
| (1) | (2) | (3) | (4) | (5) |
| 1. | Garbeta-I | 49 | 22 | 20 |
| 2. | Garbeta-II | 40 | 19 | 17 |
| 3. | Garbeta-III | 32 | 16 | 13 |
| 4. | Salboni | 45 | 21 | 18 |
| 5. | Keshpur | 71 | 31 | 29 |
| 6. | Debra | 65 | 31 | 27 |
| 7. | Midnapore Sadar | 44 | 20 | 19 |
| 8. | Contai-I | 28 | 14 | 12 |
| 9. | Contai-II | 25 | 13 | 15 |
| 10. | Contai-III | 25 | 12 | 11 |
| 11. | Egra-I | 25 | 13 | 11 |
| 12. | Egra-II | 33 | 15 | 14 |
| 13. | Ramnagar-I | 26 | 13 | 11 |
| 14. | Ramnagar-II | 25 | 12 | 13 |
| 15. | Bhagwanpur-I | 37 | 16 | 16 |
| 16. | Bhagwanpur-II | 32 | 15 | 14 |
| 17. | Khejuri-I | 20 | 11 | 10 |

| (1) | (2) | (3) | (4) | (5) |
|---|---|---|---|---|
| 18. | Khejuri-II | 40 | 20 | 19 |
| 19. | Patashpur-I | 40 | 14 | 13 |
| 20. | Patashpur-II | 30 | 14 | 15 |
| 21. | Jhargram | 43 | 20 | 18 |
| 22. | Binpur-I | 48 | 23 | 21 |
| 23. | Binpur-II | 55 | 26 | 32 |
| 24. | Gopiballavpur-I | 34 | 15 | 15 |
| 25. | Gopiballavpur-II | 31 | 15 | 13 |
| 26. | Sankrail | 30 | 14 | 14 |
| 27. | Jamboni | 33 | 15 | 15 |
| 28. | Nayagram | 5 | 21 | 20 |
| 29. | K.G.P.-I | 49 | 21 | 18 |
| 30. | K.G.P.-II | 43 | 23 | 21 |
| 31. | Dantan-I | 37 | 18 | 16 |
| 32. | Dantan-II | 26 | 12 | 11 |
| 33. | Narayangarh | 75 | 34 | 25 |
| 34. | Pingla | 34 | 16 | 14 |
| 35. | Keshiary | 44 | 20 | 19 |
| 36. | Mohanpur | 18 | 10 | 8 |
| 37. | Sabong | 49 | 23 | 24 |
| 38. | Ghatal | 51 | 23 | 22 |
| 39. | Chandrakona-I | 33 | 17 | 11 |
| 40. | Chandrakona-II | 25 | 13 | 9 |
| 41. | Daspur-I | 44 | 23 | 17 |
| 42. | Daspur-II | 40 | 18 | 16 |
| 43. | Tamluk-I | 34 | 21 | 14 |
| 44. | Tamluk-II | 26 | 15 | 9 |
| 45. | Panskura-I | 53 | 27 | 21 |
| 46. | Panskura-II | 42 | 22 | 16 |
| 47. | Mahisadal-I | 41 | 21 | 16 |
| 48. | Nandigram-III | 27 | 15 | 9 |
| 49. | Moyna | 45 | 23 | 18 |
| 50. | Mahisadal-II | 32 | 16 | 12 |
| 51. | Nandigram-I | 34 | 19 | 12 |
| 52. | Nandigram-II | 20 | 12 | 7 |
| 53. | Sutahata-I | 31 | 18 | 12 |
| 54. | Sutahata-II | 12 | 9 | 4 |
| | | 2005 | 980 | 846 |

**ন্যস্ত খাস-জমি**

৬১। (অনুমোদিত প্রশ্ন নং ৯৬৬) **ডাঃ মানস ভূঁইয়া ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সাল থেকে ১৯৯৫ সাল পর্যন্ত কত পরিমাণ জমি খাস হয়ে সরকারের কাছে ন্যস্ত হয়েছে ;

(খ) উক্ত সময়ের মধ্যে কত পরিমাণ ন্যস্ত খাস-জমি ভূমিহীন মানুষদের মধ্যে বিলি করা হয়েছে ;

(গ) কত সংখ্যক ভূমিহীন মানুষ উপকৃত হয়েছেন?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৭৭ সাল থেকে ১৯৯৪ সাল পর্যন্ত ৩.১৫ লক্ষ একর জমি খাস হয়ে সরকারে ন্যস্ত হয়েছে।

(খ) উক্ত সময়ের মধ্যে বিলি করা হয়েছে ৩.৩৮ লক্ষ একর কৃষিজমি। এবং

(গ) উপকৃতের সংখ্যা ১২.৩৭ লক্ষ।

**ইন্দাস-পাত্রসায়ের ব্লকে মহাবিদ্যালয়**

৬২। (অনুমোদিত প্রশ্ন নং ৯৭৪) **শ্রী নন্দদুলাল মাঝি ও শ্রী হারাধন বাউড়ি ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার ইন্দাস-পাত্রসায়ের ব্লকে মহাবিদ্যালয় স্থাপন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ এর কাজ শুরু করা হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না, এ ব্যাপারে সরকারের কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্নই ওঠে না।

**ডালখোলা লেভেল ক্রসিং-এ উড়ালপুল**

৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ১০১৫) **শ্রী রমণীকান্ত দেবশর্মা ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উত্তর দিনাজপুর জেলায় ডালখোলা লেভেল-ক্রসিং-এর উপর উড়ালপুল নির্মাণের কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কি না ;

(খ) করে থাকলে, কত টাকার পরিকল্পনা এবং

(গ) কবে নাগাদ উক্ত পরিকল্পনা রূপায়ণের কাজ শুরু করা হবে বলে আশা করার সম্ভাবনা আছে।

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না। তবে ভবিষ্যতে করার সম্ভাবনা আছে।

(খ) পরিকল্পনা গ্রহণ করলেই কেবলমাত্র জানানো সম্ভব।

(গ) "ডালখোলা বাইপাস" নির্মাণের কাজ সমাপ্ত হলে পর ডালখোলা রেলওয়ে ক্রসিং-এর উপর একটি উড়ালপুল ভায়াডাক্টসহ নির্মাণের পরিকল্পনা গ্রহণ করা হতে পারে। 'বাইপাস' নির্মাণের বিষয়টি কেন্দ্রীয় ভূতল-পরিবহন মন্ত্রকের বিবেচনাধীন রয়েছে।

**স্কুল সার্ভিস কমিশন**

৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ১০২৫) **শ্রী রমণীকান্ত দেবশর্মা ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

রাজ্যে 'স্কুল সার্ভিস কমিশন' গঠনের বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বিষয়টি এখনও চিন্তা-ভাবনার স্তরে আছে।

**গভীর-অগভীর নলকূপ**

৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ১০৫৫) **শ্রী সুশান্ত ঘোষ ও শ্রী প্রশান্ত প্রধান ঃ** জলসম্পদ অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ ও ১৯৯৪-৯৫ (জানুয়ারি '৯৫ পর্যন্ত) আর্থিক বছরে সেচের জন্য পশ্চিমবঙ্গে কতগুলি গভীর ও অগভীর নলকূপ বসানো হয়েছে ;

(খ) (১) উক্ত সময়ে মেদিনীপুর জেলায় কোন কোন জায়গায় কতগুলি উক্ত নলকূপ বসানো হয়েছে ; এবং

(২) এর ফলে কত পরিমাণ জমিতে সেচের ব্যবস্থা করা সম্ভব হয়েছে?

**জলসম্পদ অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৯৩-৯৪ ও ১৯৯৪-৯৫ (জানুয়ারি '৯৫ পর্যন্ত) আর্থিক বছরে সেচের জন্য নিম্নলিখিত গভীর ও অগভীর নলকূপ প্রোথিত হয়েছে।

| | ১৯৯৩-৯৪ | ১৯৯৪-৯৫ (জানুয়ারি '৯৫ পর্যন্ত) |
|---|---|---|
| গভীর নলকূপ— | ২১০১ | ১৭২৬ |
| অগভীর নলকূপ— | ১০৩৪ | ২৭১ |

(খ) (১) ঐ সময়ে উপরোক্ত নলকূপগুলির মধ্যে মেদিনীপুর জেলায় নিম্নলিখিত ালকূপ প্রোথিত হয়েছে।

| | ১৯৯৩-৯৪ | ১৯৯৪-৯৫ (জানুয়ারি '৯৫ পর্যন্ত) |
|---|---|---|
| গভীর নলকূপ— | ৪২৭ | ৩০ |
| অগভীর নলকূপ— | শূন্য | শূন্য |

(২) ঐ সময়ে ৯টি গভীর নলকূপ ইতিমধ্যে বিদ্যুৎ সংযোগের ফলে ৩৪০ হেক্টর ৃমিতে সেচের ব্যবস্থা সম্ভব হয়েছে। বাকিগুলিতে বিদ্যুৎ সংযোগ ও জল সরবরাহ পাইপ াইন হলে আরও ৩,৯৯৪ হেক্টর জমিতে সেচ করা সম্ভব হবে।

**বেওয়াতে নদী জলোত্তোলন প্রকল্প**

৬৬। (অনুমোদিত প্রশ্ন নং ১১০৬) **শ্রী আবুল হাসনাৎ খান ও শ্রী পরেশনাথ াস** ঃ জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে ানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার ফারাক্কা ব্লকের বেওয়াতে নদী জল উত্তোলক প্রকল্প রূপায়ণের পরিকল্পনা সরকরের বিবেচনাধীন আছে ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত প্রকল্প বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) 'বেওয়াতে' নদী ়লোত্তোলন প্রকল্পের কোনও পরিকল্পনা আপাতত সরকারের বিবেচনাধীন নেই।

(খ) প্রশ্নই ওঠে না।

**লোকসংস্কৃতি চর্চাকেন্দ্র**

৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ১২৩) **শ্রী পরেশনাথ দাস ও শ্রী শিশির সরকার** ঃ তথ্য ঃ সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) লোকসংস্কৃতি চর্চাকেন্দ্র পশ্চিমবঙ্গের কোন কোন জেলায় আছে ; এবং

(খ) উক্ত চর্চাকেন্দ্রহীন জেলাগুলিতে অনুরূপ কেন্দ্র গড়ে তোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) মেদিনীপুর, বীরভূম, পুরুলিয়া, ়লপাইগুড়িতে চারটি কেন্দ্রে আদিবাসী সংস্কৃতি কেন্দ্র আছে।

(খ) এখনই কোনও পরিকল্পনা নেই।

**কলকাতায় জেলাভবন**

৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ১১৩০) **শ্রী নির্মল দাস ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দিল্লির অনুরূপ (বঙ্গ ভবন, ত্রিপুরা ভবন, আসাম ভবন প্রভৃতি) কলকাতায় বিভিন্ন জেলা ভবন নির্মাণের কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) পরিকল্পনা থাকলে, কবে নাগাদ তা রূপায়িত হবে বলে আশা করা যায়?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**গভীর নলকূপ ও আর. এল. আই. প্রকল্প**

৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ১১৩৪) **শ্রী মোজাম্মেল হক ঃ** জলসম্পদ অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

রাজ্যে বর্তমানে বিকল গভীর ও অগভীর নলকূপ, আর. এল. আই. এবং গুচ্ছ নলকূপ প্রকল্পের সংখ্যা কত?

**জলসম্পদ অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

নদী জল উত্তোলন প্রকল্প— ১০৬টি

গভীর নলকূপ— ১৯৬টি

**ভৈরব নদীর ভাঙ্গন**

৭০। (অনুমোদিত প্রশ্ন নং ১১৩৯) **শ্রী মোজাম্মেল হক এবং শ্রী পরেশনাথ দাস ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মুর্শিদাবাদ জেলার দৌলতাবাদ থানার অধীন এলাকায় ভৈরব নদীর ভাঙ্গন প্রতিরোধের কাজ বর্তমানে কোন অবস্থায় আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** দৌলতাবাদ থানার ভৈরব নদীর ভাঙ্গন প্রতিরোধে নিধিনগর গ্রাম রক্ষার কাজ আংশিক শেষ হয়েছে। মদনপুর গ্রামেও বন্যা প্রতিরোধের কাজ শেষ হয়েছে। প্রয়োজনীয় অর্থের অভাবে ডাঙ্গাপাড়া উল্লাসপুর গ্রামের কাজ এখন পর্যন্ত হাতে নেওয়া সম্ভব হয়নি।

**মুর্শিদাবাদ জেলায় নোটিফায়েড এলাকা**

৭১। (অনুমোদিত প্রশ্ন নং ১১৫২) **শ্রী তোয়াব আলী ও শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কোনও শহরকে নোটিফায়েড এলাকা হিসাবে ঘোষণা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, কোন কোন শহরকে?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**কাঁথি অগ্নিনির্বাপক কেন্দ্রে নিজস্ব ভবন**

৭২। (অনুমোদিত প্রশ্ন নং ১২৩২) **শ্রী শৈলজাকুমার দাস ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলার কাঁথি অগ্নিনির্বাপক কেন্দ্রের নিজস্ব ভবন তৈরি করার পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন ;

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত নির্মাণ কাজ শুরু করা হবে বলে আশা করা যায়; এবং

(গ) এজন্য কত টাকা বরাদ্দ করা হয়েছে?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) জমি অধিগ্রহণ করা হয়েছে এবং পরবর্তী পদক্ষেপ নেওয়া হচ্ছে।

(গ) বর্তমান আর্থিক বছরে এজন্য কোনও টাকা বরাদ্দ করা হয়নি।

**'ভারত ছাড়ো' আন্দোলনের সুবর্ণজয়ন্তী**

৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ১২৩৫) **শ্রী সুকুমার দাস ঃ** তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, 'ভারত ছাড়ো' আন্দোলনের সুবর্ণজয়ন্তী বর্ষে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে এক কোটি টাকা বরাদ্দ করেছেন ; এবং

(খ) সত্যি হলে, কি কি খাতে উক্ত টাকা ব্যয় হয়েছে?

**তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) রাজ্য সরকার কর্তৃক গঠিত 'ভারত ছাড়ো' আন্দোলনের সুবর্ণজয়ন্তী উদযাপন কমিটির সুপারিশ অনুযায়ী—

(১) মেদিনীপুর জেলার তমলুক ও কাঁথি মহকুমায় স্মারকস্তম্ভ, স্মৃতিসৌধ ইত্যাদি নির্মাণ ও অন্যান্য আনুষঙ্গিক কাজের জন্য ৭৫ লক্ষ টাকা মেদিনীপুরের জেলা শাসককে দেওয়া হয়েছে। কাজ চলছে। জেলা শাসককে তাড়াতাড়ি কাজ শেষ করার জন্য অনুরোধ করা হয়েছে।

(২) কলকাতার টাউন হলে 'ভারত ছাড়ো' আন্দোলনের উপর স্থায়ী গ্যালারি তৈরির জন্য কলকাতা পুরসভার অনুকূলে ১৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

(৩) ঐতিহাসিক আগস্ট বিপ্লবের স্মরণে বিভিন্ন প্রকাশনার জন্য ১০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। স্থির হয়েছে যে, বাংলা একাডেমির মাধ্যমে এই কাজ করা হবে।

### মেদিনীপুর জেলায় সমবায় হিমঘর

৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৩২০) **শ্রী অতুলচন্দ্র দাস ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মেদিনীপুর জেলায় কয়টি সমবায় হিমঘর আছে (মহকুমা-ওয়ারি হিসাবসহ)?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** মেদিনীপুর জেলায় মেদিনীপুর সদর (উত্তর) মহকুমায় দুইটি এবং ঘাটাল মহকুমায় দুইটি সমবায় হিমঘর রয়েছে। অর্থাৎ মোট ৪টি সমবায় হিমঘর রয়েছে।

### কাঁথি মহকুমায় পর্যটন কেন্দ্র

৭৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৪০৫) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) কাঁথি মহকুমায় বঙ্গোপসাগরের উপকূলবর্তী কোনও নতুন এলাকাকে পর্যটন উপযোগী করার পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, জায়গাগুলির নাম কি?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) শঙ্করপুর।

### অস্থায়ী কর্মচারী

৭৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৭৮) **শ্রী ঈদ মহম্মদ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সেচ ও জলপথ দপ্তরের অস্থায়ী কর্মচারির সংখ্যা কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** সেচ ও জলপথ আধিকারের অধীনে আপাতত মোট ৫,২৬৯ জন অনিয়মিত কর্মচারী আছেন। যার মধ্যে ৩,৭২২ জন সিজন্যাল (সাময়িক) এবং ১,৫৪৭ জন মাস্টার রোল কর্মচারী।

### কালিম্পং ইঞ্জিনিয়ারিং কলেজ

৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৫০৬) **শ্রী তুলসী ভট্টরাই ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) দার্জিলিং জেলার কালিম্পং শহরে নতুন কোনও ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপনের কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত কলেজ শুরু হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এরূপ কোনও পরিকল্পনা আপাতত নেই।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**ব্যক্তিগত উদ্যোগে ডিজেল-চালিত শ্যালো নলকূপ**

৭৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৭৭) **শ্রী সুভাষ নস্কর ঃ** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) রাজ্যে বিদ্যুৎ-বিহীন এলাকায় ব্যক্তিগত উদ্যোগে ডিজেল পাম্পের মাধ্যমে শ্যালো নলকূপ বসিয়ে সেচের ব্যবস্থা করেছেন এমন চাষীদের সংখ্যা কত ; এবং

(খ) ঐ সকল চাষীদের সরকারিভাবে কোনও আর্থিক সাহায্য দেওয়া হয় কি না?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৮৮ সালের 'ক্ষুদ্র সেচ প্রকল্প গণনা' অনুযায়ী ব্যক্তিগত উদ্যোগে রাজ্যে ৩,২৩,৬১২টি ডিজেল-চালিত অগভীর নলকূপ চালু ছিল। ব্যক্তিগত পরিসংখ্যান আগামী গণনায় (যা ১৯৯৫ সালে আরম্ভ হওয়ার কথা) পাওয়া যাবে।

(খ) স্পেশাল ফুড প্রোডাকশন প্রোগ্রাম এবং কমান্ড এরিয়া ডেভেলপমেন্ট প্রোগ্রামের মাধ্যমে ঐ সকল চাষীদের সরকারি অনুদান দেওয়ার ব্যবস্থা আছে।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received three notices of Adjournment Motion. The first and second are from Shri Sudip Bandyopadhyay and Shri Shovandeb Chattopadhyay on the subject of the reported complaint against the Chief Minister of West Bengal and the third one is form Shri Saugata Roy on the subject of the reported death of a scooter rider in an accident on VIP Road near Dum Dum Park on 18. 4. 95.

Regarding the first and second, adjournment motion on the similar subject was received earlier also to which consent was withheld. So these are out of order. Regarding the third, the member may call the attention of the Minister concerned through Calling Attention, Questions, mention etc.

I, therefore, withhold my consent to the motion.

The member, may, however, read out the text of the motion.

**Shri Saugata Roy :** Sir, this Assembly do now adjourn its bus ness to discuss a definite matter of urgent public importance and recent occurrence, namely : the death of a scooter rider Shri Gho after being knocked down by a private bus of route No. 44 at V Road near Dum Dum Park yesterday. His wife and two daughters the scooter were also seriously injured.

An excited mob set fire to the bus and blockaded VIP road f three hours. Traffic accident and public's violent response to the sar have become very common and the Government is taking no steps control speed of public bus and Mini-bus and lorries.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received six notices of Calling Attention the following subjects, namely :

| | | |
|---|---|---|
| i) Reported supply of unexamined vaccine of hydrophobia from the Pasture Institute | : | Shri Nirmal Das |
| ii) Reported damage of 'Boro' cultivation for lack of supply of water | : | Shri Abdul Mannan |
| iii) Reported declaration of a new born baby as dead by the authority of 'Matrisadan' at Krishnanagar | : | Shri Sukumar Das, Sh Sanjib kumar Das an Shri Sailaja Kumar Da |
| iv) Reported death of a scooter rider in an accident on V.I.P. Road near Dum Dum Park 18. 4. 95 | : | Shri Saugata Roy |
| v) Reported complaint regarding non-payment of money as compensation to the owners of land for setting up Satyajit Roy Film Institute | : | Shri Tapan Hore |
| vi) Proposal to undertake the marsh land at Betai Chandbil of Nadia district by the State Government | : | Shri Kamalendu Sanyal |

I have selected the notice of Shri Tapan Hore on the subject of reported complain regarding non-payment of money as compensation to the owners of land for setting up Satyajit Roy Film Institute.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir. the statement will be made within a few days.

## RESOLUTION UNDER RULE—169

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনাকে ধন্যবাদ যে, আপনি এই রেজোলিউশনটা অ্যালাও করেছেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গেও এই বিষয়ে কথা বলেছি, তিনিও বলেছেন এই জাতীয় আলোচনা আমাদের এখানে হওয়া উচিত এবং আমাদের হাউসের মতামত সবাইকে জানিয়ে দেওয়া উচিত। অ্যাকরডিংলি আন্ডার রুলস ১৬৯, আমি রুলস অফ প্রসিডিওর নোটিশ দিয়েছি। এখন রেজোলিউশনটা মুভ করছি। আমি এখানে তিনটে জায়গায় কারেকশন প্রপোজ করছি। Threat of Bal Thackeray and BJP, threat of communalism from either from the Fundamentalists or from the Muslims or other Religions, Hindus or any other Religions.

মাননীয় অধ্যক্ষ মহোদয়, ভারতবর্ষ ও ভারতবাসীর সংগ্রামের মধ্যে দিয়ে স্বাধীন হয়েছে। বহু শহিদের আত্মত্যাগ এবং সর্বোপরি মহাত্মা গান্ধীর শুধু অহিংস অসহযোগ আন্দোলন নয়, আজকে জাতীয় কংগ্রেসের নেতৃত্বে '৪২-এর মুভমেন্ট করেঙ্গে ইয়ে মরেঙ্গে—এসবের জন্য ভারতবর্ষ-এর স্বাধীনতা সম্ভব হয়েছে। যুগপৎ নেতাজির নেতৃত্বে হিন্দু-মুসলমান সবাই মিলে ভারতের বাইরে তরবারি হস্তে ব্রিটিশ বেনিয়াদের ভারত ছাড়তে বাধ্য করেছে। ভারতবর্ষ স্বাধীন শুধু হয়নি, ভারতবর্ষের অ্যাডপটেড কনস্টিটিউশন এবং কনস্টিটিউশনের মূল কথা এই প্রিঅ্যাম্বেলে দেওয়া আছে। আজকে এই কনস্টিটিউশনের বাইরে—হুইচ ইজ সুপ্রিম ইন দ্য ওয়ার্ল্ড—সারা বিশ্বে বোধ হয় ব্রাজিল ছাড়া পৃথিবীতে আর কোনও দেশের এতবড় লিখিত সংবিধান নেই, এতবড় উদার সংবিধান নেই, এত সমৃদ্ধশালী এবং প্রগতিশীল সংবিধান নেই।

[11-40 —11-50 a.m.]

এই সংবিধানের বলে Socio-economic changes in the habitant and habit of the citizens of India. এর মধ্যে দাঁড়িয়ে আমরা দেখতে পাচ্ছি, সংবিধানের নামে শপথ নিয়ে, সংবিধানের নামে প্রত্যেক ইলেকটেড রিপ্রেজেন্টেটিভ শপথ নিয়ে আজকে আমাদের ডেমোক্রেটিক প্লুর‍্যাল সোসাইটিতে এক এক দলের সরকার সম্ভব হয়েছে। আমরা দেখতে পাচ্ছি, সংবিধানকে অতিক্রম করে একস্ট্রা-কনস্টিটিউশনাল অথরিটি মহারাষ্ট্রে শিবসেনা প্রধান, বাল থ্যাকারে সেখান থেকে হুমকি দিচ্ছে। আজকে কে নাকি তাকে টেলিফোন করেছে? আজকে হুমকি দিচ্ছে যে মুসলমান সম্প্রদায়ের জীবন শেষ করে দেবে। শুধু এটা হলেও হত। কিন্তু আজকে সেখানে বাংলা ভাষাভাষী যারা আছে, বাবরি মসজিদ ভাঙার পরে আমরা দেখেছি, শুধু মুসলমান বিতাড়িত হয়নি, বাংলা ভাষাভাষীরাও বিতাড়িত হয়েছে। ইট ইজ

এগেন্সট দি স্পিরিট অব দি কনস্টিটিউশন অব ইন্ডিয়া। এটা আমাদের সংস্কৃতির বাইরে, সংবিধানের বাইরে। আজকে আমরা দেখতে পাচ্ছি যে, ভারতবর্ষের সামাজিক ও জাতীয় ঐক্য ধ্বংস করার জন্য—বাবরি মসজিদ ভাঙার পরে বাল থ্যাকারে বলেছিল, 'আমার সৈনিক এটা করেছে, এরজন্য আমি গর্বিত।' এখানে মাননীয় মুখ্যমন্ত্রী আছেন। বাবরি মসজিদ ভাঙার পরে তৎকালীন মুখ্যমন্ত্রী কল্যাণ সিং এখানে এসে বক্তৃতা দিয়ে বলেছিলেন যে সেটি কনট্রাক্টরকে দিয়ে ভাঙা হলে পঞ্চাশ লাখ টাকা খরচ হত এবং পাঁচ ছ'মাস সময় লাগত। শিবসেনা সেটা পাঁচ ঘন্টায় ভেঙে দিয়ে গেছে। এখানে কল্যাণ সিং বা তার সম্প্রদায় বাল থ্যাকারে যে কথা বলেছে তা ভারতের সংবিধান বিরোধী। ভারতের সংস্কৃতি ও ঐতিহ্য বিরোধী। আমরা মনে করি যে ভারতের চেহারাটা প্লুর্যাল সোসাইটি শুধু নয়, ভারতে বহু ভাষা আছে, বহু ধর্ম আছে, বহু পরিবেশ, বহু অভ্যাস—বিবিধের মাঝে মিলন মহান। আজকে এখানে রুল অব ল যারা পদদলিত করতে চাইছে, সেই সরকারের উচিত ছিল সঙ্গে সঙ্গে তার প্রতিকার করা। কি প্রতিকার করেছে তা আমরা দেখতে পাচ্ছি না। কোনও কোনও কাগজ ফিবলি প্রতিবাদ করেছে। তবে সেইভাবে প্রতিবাদ করতে কাউকে দেখিনি। কেউ কেউ বলেছে বিজেপি [illegible]যোগী। বাল থ্যাকারে সরাসরি অস্বীকার করেনি যে, 'আমি এই কথা বলিনি।' আজকে যে, হুমকি বাল থ্যাকারে দিয়েছে, এটা জাতীয় সংহতির পক্ষে বিপজ্জনক। ভারতের সংবিধানকে ওরা লংঘন করেছে। ভারতের এক প্রান্ত থেকে অন্য প্রান্তে যাওয়ার অধিকার সবার আছে। আমাদের দেশ শুধু স্বাধীন নয়, মানবিক ক্ষেত্রে উদার। আমাদের দেশে এক প্রান্ত থেকে আর এক প্রান্তে কোনও অনুমতি ব্যতিরেকেই আমরা যেতে পারি ইন দি পারস্যুট অব ভোকেশন। বাংলা ভাষাভাষী সেখানে যারা আছে, তারা আজকে সেখানে কথা বলতে পারছে না, বাংলা ভাষায় কথা বলার অভ্যাস তারা ছেড়ে দিয়েছে। এতে বাংলার সংস্কৃতি কতখানি আঘাতপ্রাপ্ত হচ্ছে তা মাননীয় মুখ্যমন্ত্রী উপলব্ধি করবেন। দেশের উপরে এর দ্বারা কতখানি আঘাত আসছে তা তিনি উপলব্ধি করবেন। পশ্চিমবঙ্গের ঐতিহ্য, পশ্চিমবঙ্গের ইতিহাস ও সংস্কৃতি সারা পৃথিবীতে সুবিদিত। আজকে এই জাতীয় উস্কানি বা প্ররোচনা আমাদের ক্ষতি করতে পারে। সেজন্য এখানে প্রশাসনকে শুধু সতর্ক থাকলেই হবে না, সংবেদনশীল থাকতে হবে, এই জিনিস দেখতে হবে। এখানে সংবাদপত্রের ভূমিকা গৌরবোজ্জ্বল। ভারতের বিভিন্ন ভাষায় লিখিত কোনও সংবাদপত্র, দৈনিক, মাসিক বা পাক্ষিক যাই হোক না কেন, কেউই তারা এই উন্মাদ কিংবা অর্দ্ধ উন্মাদ বাল থ্যাকারের সপক্ষে এগিয়ে আসেনি।

ভারতবর্ষের বুদ্ধিজীবিরাও সাধারণভাবে আজকে এই উক্তির এবং প্ররোচনার নিন্দা করছেন। আমি মনে করি ভারতবর্ষের সংহতির স্বার্থে ভারতবর্ষের সংবিধানের যে স্পিরিট বোথ লেটার অ্যান্ড স্পিরিট—আমরা তা মানতে বদ্ধ পরিকর। আমি ভারত সরকারকে অনুরোধ করব আইনানুগ যে ব্যবস্থা আছে, রুল অফ ল সেই ব্যবস্থা গ্রহণ করুন। মহারাষ্ট্র সরকারের কাছেও অ্যাসেম্বলির থেকে আইনানুগ ব্যবস্থা নেওয়ার জন্য বলা দরকার এবং তারা যাতে ব্যবস্থা গ্রহণ করেন তা জানানো দরকার। বাল থ্যাকারে তার 'সামনা' পত্রিকাতে যে ধরনের উস্কানিমূলক এবং প্ররোচনামূলক উক্তি করেছেন তা অত্যন্ত দুঃখজনক। এই জাতীয় দুঃখজনক ঘটনার ব্যাপারে আগেও একবার উল্লেখ করেছিলাম। বাল থ্যাকারে তার

নিজস্ব সংবাদপত্র যে ধরনের প্ররোচনামূলক উক্তি সম্পাদকীয়তে লিখেছিলেন তার বিরুদ্ধে হাইকোর্ট এবং সুপ্রিম কোর্ট রায় দিয়েছিলেন। কিন্তু সেই রায় আমাদের কাছে দুঃখজনক এবং ভারতবর্ষের বুদ্ধিজীবী এবং আইনজীবিরা এই রায়েতে সন্তুষ্ট হতে পারেননি। বোথ হাইকোর্ট বম্বে হাইকোর্ট এবং সুপ্রিম কোর্টে তারা অ্যাপিল করেছিলেন। বাংলা একটি প্রগতিশীল রাজ্য, সেই হিসাবে আমাদের তরফ থেকে এই বিষয়টা দেখা হোক। সম্পাদকীয়তে যেভাবে লেখা হয়েছে তাতে বুদ্ধিজীবিরা এবং আইনজীবিরা ক্ষুব্ধ এবং সবাই মিলে এর প্রতিবাদ, প্রতিরোধ গড়ে তুলতে হবে। এই প্রতিবাদ সারা বিশ্বের কাছে জানিয়ে দিতে হবে। সেই কারণে আমি অনুরোধ করব মাননীয় মুখ্যমন্ত্রীকে এর আইনানুগ ব্যবস্থা নেওয়ার জন্য। আমরা প্রদেশ কংগ্রেসের তরফ থেকে প্রতিনিধি পাঠিয়েছি, তার সরেজমিনে তদন্ত করবে এবং বিশিষ্ট শিক্ষাবিদ, ঐতিহাসিক, কবি এবং সংবেদনশীলরাও গেছেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব তিনি বিষয়টি অধিক গুরুত্বসহকারে বিবেচনা করে দেখবেন। শুধু প্রতিবাদ, প্রতিরোধ করলেই হবে না, এর বিরুদ্ধে একটা আন্দোলন গড়ে তুলতে হবে। অল সেকুলার ফোর্সকে বি. জে. পি. এবং বাল থ্যাকারে থ্রেট করছেন। থ্রেট অফ থ্যাকারে যেসব ফান্ডামেন্টালিস্ট আছেন তারা রাজনীতির মঞ্চে নেমে এসেছেন। সুতরাং আমি যে প্রস্তাব মুভ করছি তার দু-একটি কথা বলে বাকিটা টেকেন অ্যাজ রেড বলে ছেড়ে দেব এবং আপনার কাছে তার কপি জমা দিচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** ওটা আমাকে দিয়ে দিন, আপনাকে আর পড়তে হবে না ওটাকে পার্ট অফ দি স্পিচ বলে ধরে নেব।

**(The motion moved by Dr. Zainal Abedin was taken as read)**

An atmosphere of communal hatred and animosity has lately been let loose by the Chief of Shiv Sena, Mr. Bal Thackeray by his irresponsible, motivated and illegal utterances against the Muslim community in Maharashtra. The Sena Chief is attempting to undermine and undo the secular ideals of the Constitution, created communal divide and inflame communal passions. This extra-constitutional body is attempting to subjugate the rule of law and principles of democracy under the garb of his blotted, illogical and irrational sentimentalities. His dictat to the Maharashtra Government to ask the police to carry out the deportation of the Muslim Community from Maharashtra is not only the height of irresponsibilism, but is blatantly fascist and against the rule of law and principles of secularism.

The very fact that Mr. Thackeray has perpetuated there illegalities and still has been able to get away suggest that the malaise has gone deep indeed and the secular fabric of the country is threatened as never before. For the last 6-7 years, communal forces have started reaping the benefits of the vicious propaganda of hatred and divide that they have aspiring for years. A small dose of respectability, divorced

from the lessons of history, Constitution of the Country, aspiration of the people, has accrued to them in terms of limited electoral successes. Time has come for all right thinking people to ask themselves how to stem this rot, how to cut through the banalities, how to educate the people against the propagandist of bloodshed and death and how effect a change in our perceptions about India of the future-India of peace and prosperity, we seriously introspect the vices of communal menace would corrode and eat into the vitals of the Indian polity and we will not be able to escape our responsibilities.

Why our secular tradition and composite culture is threatened. The answer lies in the fact that we have not been able to live upto, with upto the responsibilities bestowed on us; we have not been able to rise to the challenges as and when they have come. This is why our sacred secular tradition is today at the crossroads.

The facts are simple enough. As we all know. Maharastra like most other States is the home of peoples of different communities. The minority community, for one reason or the other, on one pretext or the other has been at the receiving and in terms of opportunities and in terms of access in justice. In Maharastra, as a result of the success of the slow poisoning of the communal views into the phyche and minds of ordinary people, legitative respectability has been bestowed on the communal propagandist in the last elections to the State Assembly. This, in itself is not adequate for converting the state into a playground for the communalists. I would assert that the government is the creation of law and no government can abdicate its responsibility under the law. If laws are honoured, communal propaganda and communal riots cannot take place. Every State court is duly bound to uphold the cause of law. But it seems Maharastra government has scent respect for law, and that is why blatantly communal utterances of Mr. Thackeray have gone unchallenged by the State Government. Infect, the State Govt. is very much intoxicated under the fascist influence of the Shiv Sena chief. But there and the provisions of the Constitution and elaborate Central Govt. laws. These are sufficient to book Mr. Thackeray for his illegal utterances. The time has come to ensure that the violators of the law do not go unpunished.

The taske that we do have include the following :—

1) A continuous, positive and progressive exposition of the secular traditions of the Country, a constant battle against the communal propaganda unleashed by the missions of the like

of Thackeray who live on the fringe of the mainstream of the society.

2) To take every precaution and step in conformity with law to punish the guilty.

3) To ensure that the vices of communalism do not reach our shore, do not affect and colom the harmonious co-existence of the people of West Bengal.

4) To ensure that on type of communalism is not supported and strengthened by the other, since communal position feed on each other, and speed thereby and therefore we must take every precaution to ensure that common people are not trapped in the mutually reinforcing communal propaganda, whatever may be the source, whatever may be the type, and whoso-ever is the villain Conscious of its role as the representative body of the people of the State and their aspiration for the principles of rule of law and secularism and its position as a legislative under the Constitution of India ;

Releasing that forces of reaction and fascism are working overtime to undermine the secular fabric of the constitution;

Desply concerned over the statements made by Mr. Bal Thackeray, the Chief of the Shiv Sena, to eliminate and wipe out the members of the Muslim community;

Alarmed at the grave threat posed to the life of the people, principles of rule of law and secularism by the unlawful utterances, distortions and fabrications of Mr. Thackeray;

Condemning the statements of Mr. Thackeray threatening the life and liberty of the Muslim community and his dictat to the Maharashtra Govt. to ask the police to carry out the deportation of the Muslim community which are fascist;

**Demands that**

(i) Mr. Bal Thackeray be arrested for his fascist propaganda and unlawful utterances and for his attempts to create disharmony among the peoples of the Country.

(ii) Union Government should initiate immediate action under the provisions of law for the prosecution of Mr. Thackeray and it should direct the Maharashtra Government to take remedial

and preventive action to assuage and assure the Muslim Community of its constitutional responsibility to abide by and uphold the rule of law.

**Resolves** that the Union Government be appraised of the feelings of the peoples of West Bengal over this issue.

[11-50 —12-10 Noon.]

মাননীয় মুখ্যমন্ত্রী তথা সর্বদলীয় সদস্যদের কাছে আবেদন করছি যে এই হাউস থেকে যে সিদ্ধান্ত নিতে চলেছি সেই সিদ্ধান্তের সপক্ষে হাউসের ভেতরে এবং বাইরে সম্মিলিতভাবে আমাদের কাজ করতে হবে against these fundamentalists and fascists, communal forces of any religion of any colour. এই আহ্বান জানিয়ে মাননীয় মুখ্যমন্ত্রীকে এই ব্যাপারে সমর্থনের আহ্বান জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে, এ প্রস্তাবের মধ্যে দিয়ে আমরা যেটা বলতে চাইছি, তা হচ্ছে, আজকে ভারতবর্ষে উগ্র হিন্দু সাম্প্রদায়িকতা এবং মৌলবাদ একটা ভয়াবহ এবং বিপদজনক শক্তি হিসাবে দেখা দিয়েছে। মহারাষ্ট্রে শিবসেনা প্রধান বাল-থ্যাকারের উক্তি এবং কার্যকলাপ তার একটা নগ্ন দৃষ্টান্ত সৃষ্টি করেছে। এতে ভারতবর্ষের সমস্ত শুভবুদ্ধি সম্পন্ন এবং গণতন্ত্রপ্রিয় মানুষ আতঙ্কিত এবং উদ্বিগ্ন হয়ে পড়েছে। এটা অত্যন্ত দুর্ভাগ্যের কথা যে, যে মহারাষ্ট্র, বালগঙ্গাধর তিলক, সাভারকর-এর মহারাষ্ট্র, একদিন সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে দেশপ্রেমী মানুষকে ঐক্যবদ্ধ করে আন্দোলন-এর পুরোধায় ছিল সেই মহারাষ্ট্র আজকে উগ্র সাম্প্রদায়িকতা, প্রাদেশিকতার স্বীকার হচ্ছে। এটা ভারতবর্ষের মানুষের দুর্ভাগ্য বলা যেতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সম্প্রতি ভারতবর্ষে যে নির্বাচন হয়ে গেল তাতে জনগণের যে ক্ষোভ, যে নয়া অর্থনীতি, শিল্পনীতি, জনজীবনে তার যে পরিণতি এবং অভিব্যক্তি নির্বাচনের মধ্যে দিয়ে ঘটেছে, তার মধ্যে দিয়ে গণতান্ত্রিক শক্তির জয় হয়নি। এটা অত্যন্ত আতঙ্কজনক যে, এই সুযোগে ভারতবর্ষের বিচ্ছিন্নতাবাদী, সাম্প্রদায়িক শক্তি উগ্র-হিন্দু সাম্প্রদায়িক শক্তি শিব-সেনা বি. জে. পি.-র মধ্যে দিয়ে আজকে মহারাষ্ট্রে রয়েছে এবং অন্যান্য রাজ্যেও আসছে। ভারতবর্ষের গণতন্ত্রের সামনে এটা একটা ভয়ঙ্কর বিপদ। ভারতবর্ষের গণতন্ত্রপ্রিয়, ধর্মনিরপেক্ষ মানুষের চিন্তা-ভাবনা, সাম্প্রদায়িকতার উর্ধ্বে তাদের যে আশা-আকাঙ্খা, তাকে বাল থ্যাকারের উক্তি পদদলিত করেছে। বিদেশি বিতাড়নের নামে মুসলমান সংখ্যালঘু এবং অন্যান্য সংখ্যালঘু সম্প্রদায়কে ওখান থেকে বিতাড়িত করা হচ্ছে। এটা আমাদের ঐক্য এবং সংহতির পক্ষে বিপজ্জনক। আমরা দ্ব্যর্থহীন ভাষায় বি. জে. পি.-র সমর্থনে শিবসেনা প্রধান বাল থ্যাকারের উক্তির নিন্দা জানাচ্ছি এবং অবিলম্বে সেটা বন্ধ করার জন্য, কেন্দ্রীয় সরকার যাতে একটা ব্যবস্থা গ্রহণ করে তার জন্য এখানে একটা প্রস্তাব আমরা নিচ্ছি। এবং সাথে সাথে সাম্প্রদায়িকতা বিরোধী, বিচ্ছিন্নতাবাদ বিরোধী গণআন্দোলন গড়ে তোলার জন্য জনমত সৃষ্টি করার আহ্বান জানাচ্ছি। গণতান্ত্রিক আন্দোলনের দুর্বলতা এবং তার পরিবেশের অভাবের জন্যই এই শক্তিগুলো মাথাচাড়া দিয়ে উঠেছে। ফলে এই শক্তিকে যদি কোন-ঠাসা করতে হয় তাহলে জনগণের যে

সমস্যা সে সমস্যার ভিত্তিতে দেশের অভ্যন্তরীণ গণ আন্দোলন, বামপন্থী আন্দোলনকে গড়ে তোলার মধ্যে দিয়েই এই শক্তিকে পরাস্ত করা যাবে। এই বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Ms. Gillian Rosemary Hart :** Hon'ble Speaker, Sir, the Anglo Indian Community are not only minority community but we are, what can be called microscopic minority. So far, here in West Bengal, I am happy to state that our interests and rights have been protected. However, it is a matter of deep regret that this is not so in other parts of the country. All of you are well aware that the cases have been taking place recently in other parts of India where members of the religious minority like nuns are being raped and murdered. This is really a sad commentary on the state of affairs in our country. We are teaching history, we teach our children that India is a secular country. One of the outstanding feature of our country is unity in diversity. This has been a matter of great pride for us upto now. All citizens, whether they are belonging to a majority community or minority community, they have been assured that they are protected under the Indian constitution and we have expected this protection.

However, recently certain uncalled for and inflamatory statement have been made irresponsibly by a leader in Maharashtra. Today, they have made against a large minority—what will happen to a small minority like ourselves. This statement has caused grave concern among the Anglo-Indian community not only in Maharashtra but all over India. I not only laud our Government for the protections and rights of Anglo-Indian and Christian in West Bengal but I also heartily endorse this resolution that is being moved in august House this morning. Let the voice of the minorities of West Bengal ring out loud and clear—After all we know the fact that what West Bengal does today, the rest of India does tomorrow. Thank you, Sir.

**শ্রী জ্যোতি বসু :** স্যার, যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে সেটা ডাঃ জয়নাল আবেদিন উত্থাপন করেছেন, সেটা আমি সমর্থন করছি, পুরোপুরি। এখানে যে সংশোধন উনি দিলেন আদার লিঙ্গুইস্টিক মাইনরিটিস দুই জায়গায়, সেটাও আমি সমর্থন করছি। আমি আশা করব, যে প্রস্তাব আমাদের পক্ষে, শুধু পশ্চিমবঙ্গের পক্ষে নয়, ভারতবর্ষের পক্ষে অত্যন্ত গুরুত্বপূর্ণ, সেই হিসাবে আমরা সর্বসম্মতিক্রমে এই প্রস্তাব এখানে গ্রহণ করব, এটা আমি আশা করছি। আমার প্রথম বক্তব্য হচ্ছে, বি. জে. পি. এবং শিবসেনা এই দুটো পার্টি এক

হয়ে, তাদের হিসাবটা আমি দেখছিলাম, নির্বাচনে শতকরা ২৮.৮০ ভাগ ভোট পেয়েছে, আর কংগ্রেস পেয়েছে ৩০ এর একটু উপরে। ইন্ডিপেন্ডেন্ট আর বাকিরা ২৩, আরও অন্যান্য ছোট দল আছে। তার মানে, ওরা যেহেতু একসঙ্গে নির্বাচন করেছিলেন, এটা স্বাভাবিক আমাদের সংসদীয় গণতন্ত্রের নিয়মে তাদেরই ডাকবেন, তাই তারাই সরকার তৈরি করেছেন, এটা হচ্ছে একটা ঘোরতর বিপদ, আমাদের দেশের পক্ষে। কারণ, মহারাষ্ট্রের মতোন একটা রাজ্যে, যেটা শিল্পক্ষেত্রে, বিশেষ করে অন্যান্য ক্ষেত্রে এত অগ্রগতি হয়েছে, সেখানে এই অবস্থা সৃষ্টি হল। এতদিন স্বাধীনতার পর। তারপরে গুজরাটে কি হয়েছে, সেখানে বি. জে. পি. একা নিজেরাই সরকার গঠন করেছেন। এটা আমরা দেখেছি। বি. জে. পি.-র চরিত্র সম্বন্ধে আমরা সবাই অবহিত আছি। আমি তো বলেছি, মিটিংয়েও বলেছি, বাইরেও বলেছি, এখানেও বলেছি, এরা শুধু সাম্প্রদায়িক দল নয়, আমার মতে অসভ্য দল, বর্বর দল—এতো আমি বলেছি। এরা সম্পূর্ণ আমাদের সংবিধানের বিরোধী, ভারতবর্ষের যে সংবিধান, ধর্ম নিরপে[illegible] সংবিধান সেটার বিরোধী।

[12-00 —12-10 p.m.]

সুপ্রিম কোর্টের বিরুদ্ধে, আইনের বিরুদ্ধে, আইনের শাসনের বিরুদ্ধে, সংবিধানের বিরুদ্ধে। ওরা লুকিয়ে কিছু করেন না, এসব ওরা বার বার প্রচার করে যাচ্ছে। দুর্ভাগ্যবশত তাদের বিরোধিতা যা করা দরকার, যেভাবে পদক্ষেপ নেওয়া দরকার, প্রশাসনিকভাবে সেইসব কিছু করা হল না, বাবরি মসজিদ ভাঙ্গার পরও কিছু হল না। কেন্দ্রীয় সরকার কিছুই করতে পারলেন না। ধারাবাহিকভাবে আদর্শের দিক থেকে সংগ্রাম করতে হবে। আমি যে পরিসংখ্যান বললাম সেটা তো খুব মারাত্মক ব্যাপার। মহারাষ্ট্রের মতো জায়গায় দুটো দল মিলে—শিবসেনা এবং বি. জে. পি.—২৮.৮০ শতাংশ ভোট পেয়েছে তারা। আমরা এই প্রস্তাব নিশ্চয় গ্রহণ করব, এর প্রয়োজন আছে। এটাকে দীর্ঘমেয়াদি লড়াই হিসাবে নিতে হবে, নইলে ভারতবর্ষ টিকবে না। এটাই আমরা বলেছি। এই অবস্থা যদি হতে থাকে তাহলে ভারবর্ষের ঐক্য আমরা কি করে রক্ষা করব। বি. জে. পি.-র চরিত্র কি সেটা আমরা বাবরি মসজিদ ভাঙ্গার সময় দেখেছি। আমরা বামপন্থীরা বুঝেছিলাম সেই জন্যই আমরা প্রধানমন্ত্রীকে সমস্ত ক্ষমতা দিয়েছিলাম। আমাদের কাছে খবর ছিল, ওরা ধর্মীয় গান-বাজনা করবে না, রামনাম গাইবে না। সুপ্রিমকোর্টে ওদের আইনজীবীকে জিজ্ঞাসা করা হল— আপনারা ওখানে কি করতে যাচ্ছেন? তখন তিনি বললেন—ওখানে কর সেবকরা ধর্মীয় গান-বাজনা করবে, কোনও গোলমাল হবে না। সেটাই প্রধানমন্ত্রী বিশ্বাস করেছিলেন। তিনি কি করে এইসব লোকদের বিশ্বাস করলেন। আমরা তো রিপোর্ট পেয়েছিলাম, সেই জন্যই তো আমরা পুরো ক্ষমতা প্রধানমন্ত্রীকে দিয়েছিলাম। আমরা বলেছিলাম, আপনি ৩৫৬ ধারা প্রয়োগ করতে পারেন, যদিও সেই ধারার আমরা বিরোধিতা করি। যদি এই রকম ঘটনা হয় তাহলে সেটা ভারতবর্ষের সভ্যতার পক্ষে, ইতিহাসের পক্ষে মারাত্মক। যাইহোক, ওরা মসজিদ ভেঙ্গে দিলেন, আমরা সবাই জানি, তারা রায়ট বাঁধাল এবং তাতে কত হাজার লোক মারাও গেল। তারপর বি. জে. পি.-র রথ বেরল। আর বেশি কোনও বলার প্রয়োজন নেই। তারা কিছু মানুষের ভোট পেয়েছে। বিপথে পরিচলিত হওয়া কিছু মানুষের ভোট ওরা পেয়েছে, যেটা আমাদের মতে

পাওয়া উচিত ছিল না। সমালোচনা করে কোনও কাজ হবে না, আমাদের এটা দেখতে হবে কেন মানুষ ওদের ভোট দিলেন। বি. জে. পি. তো মহারাষ্ট্রে এত ছিল না, সম্প্রতি ওদের শক্তি বেড়েছে। শিবসেনা বহু বছর ধরে ওখানে আছে। বাবরি মসজিদ যখন ধ্বংস হয়ে গেল তখন শিবসেনার পক্ষ থেকে বিবৃতি দেওয়া হল যে, এটা খুব ভাল হয়েছে। আমরা ভাঙ্গবার ব্যাপারে এর সঙ্গে ছিলাম। আমাদের দেশে নানা-রকম আইন-কানুন আছে, কিন্তু ওদের বিরুদ্ধে কিছুই করা হল না। কোনও বিবৃতিও দেওয়া হল না ওদের বিরুদ্ধে। বড় রাজনৈতিক দল যারা তারাও কোনও বিবৃতি দিলেন না। কিন্তু আমরা এর বিরুদ্ধে বিবৃতি দিয়েছিলাম। আমরা তখনই বলেছি শিবসেনা মুসলিম বিরোধী। তারা বলছে, মুসলমানদের যদি ভারতবর্ষে থাকতে হয় তাহলে তাদের দ্বিতীয় শ্রেণীর নাগরিক হিসাবে থাকতে হবে। এটা তো মারাত্মক কথা। আমাদের ভারতবর্ষের সমস্ত সুনাম ধুলোয় লুণ্ঠিত হয়ে গেল। কিন্তু ওদের রোখা হল না। উত্তর প্রদেশের প্রাক্তন মুখ্যমন্ত্রী কল্যাণ সিং এখানে এসে যে বক্তৃতা দিয়েছিলেন তার টেপ রেকর্ড আমি প্রধানমন্ত্রীকে দিয়ে এসেছিলাম। কল্যাণ সিং উল্লসিত হয়ে, উৎসাহিত হয়ে বললেন, আগর ইয়া কন্ট্রাক্টার কে মসজিদ তোড়নে কা কাম দিয়া জাতা তো, কম সে কম, পাঁচ মহিনা কা সময় লগতা। করসেবক নে, ইয়ে কাম পাঁচ ঘন্টে মে কর দিয়া।

**(এই সময় কংগ্রেসের দু-এক জন মাননীয় সদস্য পোস্টার প্রদর্শন করেন)**

এর পরেও কিছু হল না—এই লোকের কথায় আপনারা কিছু উত্তেজিত হবেন না, ওর এই চরিত্র, ওতো বি. জে. পি.-কে সমর্থন করে এটা আপনারা জানেন না, যে কি করছে? পশ্চিমবাংলায় একটাও মিউনিসিপ্যালিটি, পৌরসভা বি. জে. পি.-র হাতে ছিল না। এই সৌগত রায়রা সেটা তুলে দিয়েছে বি. জে. পি.-র হাতে। আমরা জানি না—তার পর আমি সেই ক্যাসেট নিয়ে প্রধানমন্ত্রীর কাছে—ডাঃ জয়নাল আবেদিন এটা কি হচ্ছে? এক সঙ্গে প্রস্তাব নেবেন? এরা যা করছে, এরাও পাপের ভাগী। আপনি বিরোধী নেতা, কিন্তু কে মানে আপনাকে? এই দেখুন না, কি করছে—কেউ মানে না।

যাই হোক, এই প্রস্তাব আমরা সমর্থন করছি। তা সত্ত্বেও আমরা বলছি, বেশির ভাগ মুসলমানদের বিরুদ্ধে বলা হয় যে, বাংলাদেশ থেকে যারা এসেছে, পাকিস্তান থেকে যারা এসেছে—কিন্তু বাংলাদেশ থেকে হিন্দুরাও কোথাও কোথাও এদিকে-ওদিকে এসেছে—তার কি হবে? যদি বিদেশির কথা বলা হয়—সে সবের কোনও উচ্চ-বাচ্য নেই এবং আমি পরিষ্কার লোক—এখন সবটা খবর পাইনি। কারণ কিছু লোক এসেছেন, বাঙালি বলে আমি শুনেছি, হিন্দু দু-চার জনও এসেছেন এবং তারা বলছেন পুলিশের কাছে রিপোর্ট করেছেন, তাদের আত্মীয় স্বজন বা বন্ধু বান্ধবের কাছে বলেছেন। আমি পুলিশকে বলেছি এবং এটা আমাদের জানা দরকার এবং তাদের আমি বলেছি সাহস করে আপনি বলুন ওদের। আমাকে কেউ কেউ বললেন যে বোম্বেতে প্রশাসন থেকে পুলিশ লাগিয়ে দিছে যে, এই সব বাঙালি যারা বাংলা ভাষা বলে এদের মধ্যে খুঁজে বের কর বাংলাদেশ থেকে কে এসেছে। এই জিনিস হতে আরম্ভ করেছে। সেই জন্য আমি এটা বলছি যে, মানুষের চেতনা জাগ্রত করতে আমরা যদি না পারি, তাদের চেতনাকে যদি উঁচু পর্যায়ে নিয়ে যেতে না পারি তাহলে আমি জানি

না কত দিন লাগবে এই সব শক্তিকে খর্ব করতে, এদের কে বিচ্ছিন্ন করতে। এটা আমাদের সবার কর্তব্য। অনেক প্রতিক্রিয়াশীল, প্রগতিশীল দল, রাজনৈতিক দল আছে। কিন্তু যারা অন্তত অসাম্প্রদায়িক, সাম্প্রদায়িকতায় বিশ্বাস করেন না—আমাদের কেউ কেউ জিজ্ঞাসা করেন যে কংগ্রেস কি সাম্প্রদায়িক? আমরা বলি না, কংগ্রেস সাম্প্রদায়িক নয়, কংগ্রেস অসাম্প্রদায়িক। কংগ্রেস ঘোষণা করেন তারা অসাম্প্রদায়িক এবং আমরাও তাই মনে করি। কিন্তু আমাদের অভিযোগ হচ্ছে, তারা কেন নতি স্বীকার করেন এই সব সাম্প্রদায়িক শক্তির কাছে, কেন তাদের সঙ্গে সমঝোতা করেন? আপনারা শুনেছেন শিবসেনার বিরুদ্ধে, বি. জে. পি.-র বিরুদ্ধে মহারাষ্ট্রে কোনও দিন আন্দোলন, সংগ্রাম, মিটিং, মিছিল এই সব হয়েছে, যা আমাদের পশ্চিমবাংলায় হয়? কোনও দিন এই সব জিনিস হয়নি। গুজরাটে, কর্ণাটকেও তাই। সেই জায়গায় আমরা দেখেছি উত্তর ভারতেও আছে। সেই জন্য এটা আমাদের একটা লং-টার্ম প্রোগ্রাম এমন ভাবে করতে হবে যাতে এটা শুধু প্রশাসনিক ব্যাপার নয়, এখানে সাম্প্রদায়িক শক্তি অতটা মাথা চাড়া দিয়ে উঠতে পারেনি। কিন্তু অন্য জায়গাতে ঘটছে, আমরা আমাদের চোখের সামনে দেখতে পাচ্ছি। তার প্রতিফলন এখানেও হতে পারে, সেই জন্য আমাদের সাবধানতা অবলম্বন করতে হবে। তার পর মহারাষ্ট্রে এই যে শিব-সেনা, এরা তো আজকের পার্টি নয়, বহু দিনের পার্টি। এরা বলেন গান্ধীজীকে যে হত্যা করেছিল নাথুরাম গডসে, সেই হচ্ছে ওদের আদর্শ। এরা এই কথাই বলেন—কি সৌগতবাবু, মহারাষ্ট্রে গ্রেপ্তার করেননি, আপনি আমাকে যে প্রশ্ন করছেন—কি করে প্রশ্ন করেন? লজ্জা হওয়া উচিত আপনার, এই কথা বলার জন্য। আমি কোনও তিক্ততা করতে চাই না। অবশেষে আমি এ কথা বলতে চাই যে আমাদের এখানে আগেও যেমন হয়েছিল বাবরি মসজিদের ব্যাপারে, এমনকি বিরোধী দল, যাদের সঙ্গে আমাদের এত মৌলিক পার্থক্য—এই লোকটি হচ্ছে বি. জে. পি.-র লোক মনে রাখবেন, বি. জে. পি.-র হাতে তুলে দিয়েছেন—এখন আমি যেটা বলছিলাম যে, যখন প্রধানমন্ত্রীকে জিজ্ঞাসা করেছিলাম যে, এই প্রাক্তন মুখ্যমন্ত্রী উত্তরপ্রদেশের কল্যাণ সিং, তাকে আপনি বিশ্বাস করলেন কি করে?

আমরা যে সবাই মিলে ন্যাশনাল ইন্ট্রিগেশন কাউন্সিল থেকে আপনাকে ক্ষমতা দিলাম, এবং আপনাকে বললাম, আপনি আমাদের উপর বিশ্বাস রাখতে পারলেন না। আপনি ওদের বিশ্বাস করলেন? তখন উনি একটু থেমে বললেন, কি করব এতবড় একটা প্রদেশের একজন মুখ্যমন্ত্রী, তাকে বিশ্বাস করেছিলাম, ভুল করেছিলাম, অবশ্য পরবর্তীকালে ৩৫৬ ধারা তিনি প্রয়োগ করেছিলেন এবং আপনারা সকলে জানেন, কল্যাণ সিং তিরষ্কৃত হয়েছিলেন সুপ্রিম কোর্ট দ্বারা। সেই জন্য বলছি, কোর্ট আদালত, প্রশাসন, এই সব ব্যাপার নয়, এইগুলো তো আছেই—কিন্তু মানুষকে জাগ্রত করতে হবে, তাদের চেতনা বোধ বাড়াতে হবে, তা না হলে ভারতবর্ষ বাঁচতে পারে না। আমাদের ভারতবর্ষের ইতিহাস হচ্ছে বহু ভাষাভাষী, বহু ধর্মাবলম্বী মানুষের বাস। আমাদের অনেক রকম সংস্কৃতি আছে, এই সব নিয়ে ভারতবর্ষ। এর জন্য আমরা গর্বিত। পুরানো ভারতবর্ষকে আমরা রক্ষা করতে পারিনি, পাকিস্তান হয়ে গেছে, বাংলাদেশ হয়ে গেছে। কিন্তু যে ভারতবর্ষ আমরা পেয়েছি, সেই স্বাধীন ভারতবর্ষের একটা চমৎকার সংবিধান আছে, তাতে আমরা অঙ্গীকারবদ্ধ। আমাদের ধর্মনিরপেক্ষ সংবিধানে বলা

হয়েছিল যে আমাদের রাষ্ট্রের কোনও ধর্ম নেই, ধর্ম নিজের নিজের ব্যাপার। কিন্তু দেখা গেছে, নির্বাচনের সময় বেআইনি ভাবে ধর্মের নামে ভোট চাওয়া হচ্ছে। মিজোরামে বলা হয়েছে, ওখানে বেশির ভাগ খ্রিশ্চান, তাদের বলা হয়েছে আপনারা যদি আমাদের ভোট দেন তাহলে ওখানে খ্রিশ্চান সরকার করে দেব। কেরালায় মুসলিম লিগের পতাকার তলায় দাঁড়িয়ে কংগ্রেস ভোট চেয়েছে। এই করে আপনারা সাম্প্রদায়িকতা রোধ করতে পারবেন? এই রকম হয় না। সুতরাং এই প্রস্তাব যা এসেছে, সবাই মিলে আমরা একমত—কারণ, এখান থেকে তো মহারাষ্ট্র সরকারকে আমরা কিছু করতে পারি না।

[12-10 —12-20 p.m.]

Union Government should take appropriate steps so that the Maharastra Government take remedial and preventive action to assure and assuage the Muslim community and other linguistic minorities of their constitutional responsibility and abide by and uphold the rule of law.

সেইজন্য যে প্রস্তাব এখানে এসেছে, এটা ভাল প্রস্তাব, এইটুকু আমরা চাইছি এবং আজকে আমরা যেটা পাশ করব আমার ধারণা, সমস্ত পশ্চিমবাংলার মানুষ দলমত নির্বিশেষে বি. জে. পি.-কে বাদ দিয়ে আমাদের সমর্থন করবে, এই বিষয়ে কোনও সন্দেহ নেই।

**মিঃ স্পিকার :** আমি একটা সংশোধনী নোটিশ পেয়েছি মাননীয় সৌগত রায়ের কাছ থেকে, এটা টেকনিক্যালি আমি অ্যাডমিট করতে পারছি না। আমি রেজলিউশনটা উইথ করেকশন পুট করছি।

এটা ইউননিমাসলি অ্যাডপট হল।

## PRESENTATION OF REPORT

### Presentation of the Tenth Report of the Subject Committee on Education and Information and Cultural Affairs, 1994-95

**Shri Partha De :** Sir, I beg to present the Tenth Report of the Subject Committee on Education and Information and Cultural Affairs, 1994-95.

### Presentation of Thirty-fourth Report of the Committee on Public Undertakings 1994-95

**Shri Lakshman Chandra Seth :** Sir, I beg to present the thirty-fourth Report of the Committee on Public Undertakings 1994-95 on West Bengal State Leather Industries Development Corporation Ltd.

**Presentation of the Tenth Report of the Subject Committee Health and Family Welfare, 1994-95**

**Shri Partha De** : Sir, with your kind permission I beg to pres the Tenth Report of the Subject Committee on Health and Fam Welfare, West Bengal Legislative Assembly on the incidence of childre death due to immunisation at Debagram, Nadia.

## LAYING OF REPORTS

**Annual Statement of Accounts and Audit Report of the We Bengal Power Development Corporation Ltd. for the year, 1993-94**

**Shri Prabodh Chandra Sinha** : Sir, with your kind permissio beg to lay the Annual Statement of Accounts and Audit Report of West Bengal Power Development Corporation Ltd. for the year, 19 94.

**Annual Reports and Accounts of the National Iron & Stee Co. (1984) Ltd. for the periods from 1. 4. 84 to 6. 12. 8 17. 12. 84 to 31. 3. 85, 1. 4. 85 to 31. 3. 86 and 1. 4. 8 to 10. 12. 86**

**Shri Prabodh Chandra Sinha** : Sir, with your kind permissio beg to lay the Annual Reports and Accounts of the National Iron Steel Co. (1984) Ltd. for the periods from 1. 4. 84 to 6. 12. 84, 12. 84 to 31. 3. 85, 1. 4. 85 to 31. 3. 86 and 1. 4. 86 to 10. 86.

**Annual Report and Accounts of the Krishna Silicate & Glas (1987) Ltd. for the period from 1. 9. 87 to 12. 10. 88**

**Shri Prabodh Chandra Sinha** : Sir, with your kind permissior beg to lay the Annual Report and Accounts of the Krishna Silicate Glass (1987) Ltd. for the period from 1. 9. 87 to 12. 10. 88.

**Annual Reports and Accounts of the Carter Pooler Engineer ing Co. Ltd. for the years 1987-88, 1988-89 and 1989-90**

**Shri Prabodh Chandra Sinha** : Sir, with your kind permissior beg to lay the Annual Reports and Accounts of the Carter Pool Engineering Co. Ltd. for the years 1987-88, 1988-89 and 1989-90.

**Annual Report of the West Bengal Essential Commodities Supply Corporation Ltd. for the year 1992-93**

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to lay the Annual Report of the West Bengal Essential Commodities Supply Corporation Ltd. for the year 1992-93.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of Land and Land Reforms Department will make a statement on the subject of illegal conversion of agricultural land to tea gardens in North Dinajpur district. (Attention called by Shri Saugata Roy on the 27th March, 1995).

**Shri Benoy Krishna Chowdhury :**

HON'BLE MR. SPEAKER, SIR,

In response to the call-attention motion moved by Hon'ble Member Shri Saugata Roy, I rise to make the following statement :

New tea gardens started coming up from the late eighties in Islampur Sub-division of the district of North Dinajpur and other areas of North Bengal. In June 1990 detailed guidelines were issued by a Resolution of the Government in the Land & Land Reforms Department to the District Magistrates concerned, the Divisional Commissioner, Jalpaiguri and others regarding how proposals for setting up new tea gardens or extension of existing tea gardens are to be examined.

Those guidelines briefly are that land within the command area of Teesta Barrage Project, or forest land, or prime agricultural land, or agricultural land owned by tribals, or agricultural land distributed under section 49 of the WBLR Act, or agricultural land under barga cultivation should not be included in the proposed tea gardens, that the proposal should be accompanied by detailed submissions on offer of employment or subsistence allowance to families as may be affected or displaced due to extension of tea cultivation. There are a few other points also in the guidelines.

For examining the proposals for new tea gardens a district-level Committee was created in the North Bengal Districts in the said Resolution with the District Magistrate, the Sabhadhipati of the Zilla Parishad and the District Land & Land Reforms Officer. It was also mentioned that recommendation of this Committee should be submitted to the Land & Land Reforms Department through the Divisional Commissioner.

[12-20 —12-30 p.m.]

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of Labour Department will make a statement on the subject of reported lock-out. in Eastern Spinning Mill at Barasat.

(Attention called by Shri Tapan Hore on the 30th March, 1995)

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী তপন হোড় উত্থাপিত বিধানসভায় দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের উত্তরে আমি নিম্নলিখিত বিবরণ দেবার জন্য অনুমতি প্রার্থণা করছি।

বারাসাতের ইস্টার্ন স্পিনিং মিলস অ্যান্ড ইন্ডাস্ট্রিজ লিমিটেডের পরিচালন কর্তৃপক্ষ গত ২৭শে মার্চ, ১৯৯৫ তারিখে রাত্রি ১১টা হতে উক্ত মিলে লক-আউট ঘোষণা করেন। এই ঘোষণার পূর্বে ঐ মিলের শ্রমিক কর্মচারিগণ ঐ একই তারিখে বেলা ৩টা থেকে ধর্মঘট শুরু করেছিলেন। মিল কর্তৃপক্ষ একজন কর্মচারীকে সাময়িকভাবে বরাখাস্ত করলে এই ধর্মঘট শুরু হয়।

এই ব্যাপারে শ্রম দপ্তর সঙ্গে সঙ্গে হস্তক্ষেপ করে। ২৯শে মার্চ ১৯৯৫ তারিখে উভয়পক্ষকে নিয়ে একটি যুগ্ম সভা অনুষ্ঠিত হয়। এই ত্রিপাক্ষিক সভার আলোচনা অনুযায়ী পরে একটি দ্বিপাক্ষিক সভা অনুষ্ঠিত হয়। এই সভার ফলশ্রুতি স্বরূপ মিলটিতে ৩০. ৩. ৯৫ তারিখে বেলা ৩টার সময় লক-আউট প্রত্যাহৃত হয়। মিলটির মোট শ্রমিক কর্মচারির সংখ্যা ১,২০০।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of Labour Department will make a statement on the subject of reported death of two workers by blasting of boiler in Centracon Chemical Company at Rishrah on 29/3/95.

(Attention called by Shri Abdul Mannan on the 31st March 1995.)

**Shri Santiranjan Ghatak :** Mr. Speaker, Sir, I beg to make the following statement in reply to the calling Attention raised by Shri Abdul Mannan, regarding the accident to boiler in M/s. Centracon Chemicals Co. Ltd., on 29th March, 1995.

M/s. Centracon Chemicals Ltd. is located at Mouza-Bamunari, Dankuni, Dist. Hooghly and employs 177 persons including 30 office staff. There is no boiler (registered or unregistered) inside the factory. So there is no question of accident due to explosion of boiler in the factory as mentioned by the Hon'ble member.

However, an accident had occurred in the said chemical factory on the 29th March, 1995 at around 5-30 p.m. The accident reportedly had occurred due to chemical reaction. The factory is engaged in the manufacture of Sodium Di-Chromate and Sodium Sulphate etc. The workers had been engaged in different activities inside the factory on the particular day. Out of 7 leaching tanks, the 4th tank was filed up with roasted granules. As soon as weak liquor and water were added to the tank for leaching, hot gas with steam gushed out of the tank and spread over the bodies of the 5 workmen working nearby which caused burn injuries to them. The injured workmen were first taken to Serampore Hospital and then to Nursing Homes. But subsequently, 2 of the workmen succumbed to the injuries in the same night. The remaining 3 persons are reported to be recovering in the Nursing Home.

Investigation is still continuing.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of Home (Police) Department will make a statement on the subject of reported missing of some children from Southern Market of Tollygung (Attention called by Shri Tapan Hore And Shri Abdul Mannan on the 17th April, 1995)

**Mr. Jyoti Basu :**

Mr Speaker, Sir,

I rise to make the following statement in response to the Calling Attention Notice given by Sarbashree Tapan Hore and Abdul Mannan regarding the reported missing of a group of children from the Southern Market area, Tollygunge, Calcutta.

On April 14, 1995, a report was received at Tollygunge police station that some minor children were missing from Southern Market area of Tollygunge, Calcutta. This report was diarised at the Tollygunge PS and an enquiry was started. The enquiry revealed that six children were suddenly not traceable from the footpath near the Southern Market area, where they lived. They were Dipak Halder (8 years), More Mondal (8 years), Kshudiram Mondal (10 years), Asha Roy (12 years), Moyna Roy (10 years) and Moyna's brother. All these children are ragpickers and used to stay on the footpath on S.P. Mukherjee Road, opposite to Southern Market.

A group of women residing on the same footpath reported that all the six children went to Howrah station to board a Delhi bound

train. Apparently, before the actual departure, Asha, Moyna and Moyna's brother disembarked from the train and came back to the locality, leaving behind Dipak, Kshudiram and More on the train.

Dipak's father, Purna Mondal along with two others have left for Delhi by the Delhi-Kalka Mail on 14th April, 1995, in search of the three missing children. The city police are in touch with the Delhi Police and other concerned Railway Police authorities who are also assisting in tracing the missing children.

Further investigation in the matter is proceeding.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister of state-in-charge of Education (Mass Education Extension) Department will make a statement on the subject of reported declaration of closure in Behala Blind School. (Attention called by Shri Saugata Roy on the 18th April, 1995).

**শ্রীমতী অঞ্জু কর ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় বিধায়ক সৌগত রায় কলকাতা অন্ধ বিদ্যালয় সম্পর্কে যে দৃষ্টি আকর্ষণী প্রস্তাব এনেছেন তার পরিপ্রেক্ষিতে আমি আমার বক্তব্য জানাচ্ছি।

মাননীয় বিধায়ক 'ক্লোজার' শব্দটি ব্যবহার করেছেন—কিন্তু বাস্তবে আমি যতটুকু সংবাদ পেয়েছি তাতে দেখা যাচ্ছে যে বিদ্যালয়টির গ্রীষ্মাবকাশটি কিছুটা এগিয়ে আনা হয়েছে মাত্র। শতবর্ষের ঐতিহ্যবাহী যেহেতু বিদ্যালয়টি সরকার প্রোষিত (স্পনসর্ড) দৈনন্দিন ক্রিয়া কর্মের ব্যাপারে বিদ্যালয়ের গভর্নিং বডির এ ব্যাপারে সিদ্ধান্ত নেওয়ার অধিকার আছে। রাজ্য সরকার দৃষ্টিহীন তথা অন্যান্য প্রতিবন্ধী ছাত্রছাত্রীদের শিক্ষার ব্যাপারে গুরুত্বপূর্ণ সাধারণ নীতি নির্ধারণ করে থাকেন।

কিছু কিছু সংবাদ পত্রে বিদ্যালয়ের অর্থাভাব বন্ধের কারণ হিসাবে উল্লেখ করে যে সংবাদ পরিবেশিত হয়েছে তা ভিত্তিহীন। এ সম্পর্কে সরকারের কাছে কোনও তথ্য নেই। সরকারিভাবে হিসাব হচ্ছে যে বিদ্যালয়ের শিক্ষক-অশিক্ষক কর্মচারিদের বেতন বাবদ গত আর্থিক বছরে মোট ১৬,৫৯,০২০ টাকা এবং হোস্টেলসহ অন্যান্য খরচ বাবদ ১,৬৩,৯১০ টাকা দেওয়া হয়েছে। আমি মাননীয় সদস্যদের আনন্দের সঙ্গে আরও জানাতে চাই যে আমাদের অনেক প্রচেষ্টার পর হোস্টেলে আবাসিক ছাত্রছাত্রীদের জন্য অনুদান মাথা পিছু মাসিক ১৫০ টাকা থেকে বৃদ্ধি করে গত আর্থিক বছর থেকে ২১০ টাকা করা সম্ভব হয়েছে। এর ফলে বর্ধিত হারে বকেয়া ১,০৮,০০০ টাকা মার্চ মাসের শেষ সপ্তাহে পাওয়া গেছে। এই অর্থ এই সপ্তাহের মধ্যে বিদ্যালয়ে পাঠাবার বন্দোবস্ত করা হচ্ছে। সুতরাং অর্থাভাবে সরকার প্রোষিত এই প্রতিষ্ঠানের গ্রীষ্মাবকাশ এগিয়ে আনা হয়েছে এটা একেবারে

ঠিক নয়। এই বিষয়ে অধ্যক্ষ এবং গভর্নিং বডির সভাপতি আমাদের সঙ্গে সহমত পোষণ করেছেন। সাথে সাথে প্রতিষ্ঠানটি পরিচালনায় সরকারের যে কোনও আর্থিক সহযোগিতার ঘাটতি নেই তা স্বীকার করে গতকাল তারা একটি লিখিত বক্তব্যও সরকারের কাছে পেশ করেছেন। তারা আরও উল্লেখ করেছেন যে বিদ্যালয়ের অভ্যন্তরীণ শৃঙ্খলা এবং সুষ্ঠু পরিবেশ রক্ষার স্বার্থেই ১৭/৪/৯৫ তারিখ থেকে ৩০/৪/৯৫ তারিখ পর্যন্ত বিশেষ ছুটি মঞ্জুর করা হয়েছে। এবং ১লা মে থেকে ১ মাসের জন্য গ্রীষ্মাবকাশ মঞ্জুর করা হয়েছে। আমিও গভর্নিং বডির সঙ্গে এ বিষয়ে একমত।

সবশেষে জানাই যে কলকাতাঅন্ধ বিদ্যালয়ের এই অস্বাভাবিক পরিস্থিতির জন্য আমরা অত্যন্ত উদ্বিগ্ন। তাই ইতিমধ্যে আমিআমার দপ্তরে উক্ত বিদ্যালয়ের গভর্নিং বডির সদস্য ও সরকারি অফিসারদের নিয়ে আগামী ২০শে এপ্রিল ৯৫ তারিখে একটি সভার আয়োজন করেছি। সেখানে আমি বিদ্যালয়টির বিভিন্ন দৈনন্দিন এবং অন্যান্য সমস্ত সমস্যাবলী নিয়ে বিস্তারিত আলোচনা করব এবং গভর্নিং বডির সহযোগিতায় বিদ্যালয়টির সুষ্ঠু পরিচালনার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করব।

## PRIVILEGE MOTION

**Mr. Speaker :** Now I have received two notices of privilege one from Shri Saugata Roy and other from Dr. Abedin. The notice of Shri Saugata Roy is defective as it has not contained the newspaper. As such it is not considered.

The notice of Dr. Abedin is complete. Dr. Abedin may move his privilege.

**Dr. Zainal Abedin :** Mr. Speaker, Sir. I hereby beg to move this notice of privilege under Rule 226 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, raising a question involving breach of privilege and contempt of the Assembly being committed by former Chief Minister of Tripura and former member of CPI(M) Politbureau Shri Nripen Chakraborty by bringing charges of corruption, nepotism and sheltering antisocial and politicalisation of the administration along with other charges against the Hon'ble Shri Jyoti Basu, Leader of the House and the Chief Minister of West Bengal, voicing in very derogatory language as much as six allegations against Hon'ble Shri Jyoti Basu, published in almost all the leading newspapers of the country and also in the dailies of metropolis of Calcutta. The allegations are so well defined and pointed that it is necessary to have a thorough investigation and probe. Hence, it has become absolutely necessary to raise this question on the floor of the House. It is also necessary that these allegations of nepotism and corruptions and other

charges be referred to the Committee of Privilege for further action in the mater.

It may be pointed out that the allegation against one of the member of this House, namely Dr. Motahar Hossain by one Prof. Probodh Bhowmick has been taken cognizance by this House. Although the allegation has made outside Assembly.

In the like way, these six point charges of corruption and nepotism etc. against Shri Jyoti Basu, the Leader of the House and the Chief Minister of West Bengal are contempt and breach of this House and be referred to the Committee of Privilege.

Sir, I draw you attention to one point that the Cheif Minister happens to be a MLA a Member of the Legislative Assembly. Subsequently, he is the Leader of the House and next he is the Chief Minister in the Government—he is the principle political executive in the Government of West Bengal. Sir, you have seen any allegation or any aspersion whether made within the House or outside the House or if it is printed any speech either written or any allegation brought about against any member of the House or outside the House amounts to a constructive contempt and the whole House is capable to take cognizence of this on breach of privilege and contempt of the House.

Sir, any aspersion, upon a member in his duty as Chief Minister—he is still the Chief Minister of the Government and the Leader of the House , he is the member of the House first. He has taken oath—once as a member of the House. and next as the Chief Minister of the Government; he has taken oath twice to uphold the Constitution, and here if Hon'ble Shri Nripen Chakraborty who was the Chief Minister of Tripura, a neighbouring State, who had enjoyed the same rank as Shri Jyoti Basu a Chief Minister of neighbouing State and in the party hierarchy. He was also a member of the pilot-bureau of which Shri Jyoti Basu happens to be another member. Sir, any aspersion, any libellous aspersion, upon any member of the House, not to speak of the Government, not to speak of the political executive of the Government, not to speak of the Leader of the House, could it be made against Probodh Chandra Sinha or Tom, Dick and Harry or anybody it would amount to a breach of privilege, it would amount to contempt of the House all together. There are instances in the House of Commons as also in parliament and also here, and in your wise ruling during the motion moved by Dr. Motahar Hossain against one Prof. Probodh Bhowmick who has described him as 'dangerous man', and here our

Hon'ble Chief Minister has been described as, Sir, if you allow me to say.

আজকে জ্যোতি বসুর 'বিচার' চাইলেন নৃপেন চক্রবর্তী। আজ সাংবাদিকদের কাছে বর্ষীয়ান সি. পি. এম. নেতা নৃপেনবাবু বলেন, "জ্যোতি বসু অপরাধীর কাঠগোড়ায়। গোটা সি. পি. এম.-কে তিনি গুন্ডা বাহিনীতে পরিণত করেছেন, টেক ইওর অ্যাকশন। সাচ্চা কমিউনিস্টদের উচিত জ্যোতিবাবুর বিচার করা।" নৃপেন চক্রবর্তীর অভিযোগ ঃ 'পশ্চিমবঙ্গের সি. পি. এম.-কে গুন্ডা বাহিনীতে পরিণত করার পিছনে আছে জ্যোতি বসুর' অসভ্য, বর্বর, জনবিরোধী, অমানবিক নীতি এবং দুর্নীতিপরায়ণতা'।

নৃপেনবাবু বলেন, জ্যোতি বসুর দুর্নীতির বিরুদ্ধে মুখ খোলার জন্যই সি. পি. এম. নেতৃত্ব তাকে দল থেকে তাড়িয়ে দিল। তবে ত্রিপুরার প্রাক্তন মুখ্যমন্ত্রী, এই বর্ষীয়ান নেতার বিশ্বাস, দলীয় নেতৃত্বের' বিদ্বেষ প্রসূত এবং অযৌক্তিক এই সিদ্ধান্তের 'উপযুক্ত জবাব' পশ্চিমবঙ্গ এবং ত্রিপুরার জনগণ দেবেন।

তিনি আরও বলেন, 'আমাকে বহিষ্কারের সিদ্ধান্ত নিয়ে সি. পি. এম. নেতৃত্ব আসলে শ্রেণীশত্রুদের হাত শক্ত করলেন। যারা সি. পি. এম.-কে পশ্চিমবঙ্গ ও ত্রিপুরায় সোশ্যাল ডেমোক্রেটিক দলে (অর্থাৎ ক্ষমতাভোগী শাসক গোষ্ঠী ও তার দালাল) পরিণত করেছেন, নৃপেনবাবুর মতে শ্রেণী শত্রু তারাই।"

গতকাল রাতে নৃপেনবাবু বহিষ্কারের খবর পেয়ে যান। দলের রাজ্য সম্পাদক মানিক সরকার দু নম্বর এম. এল. এ. হস্টেলে এসে পলিটব্যুরোর ওই সিদ্ধান্তের কথা জানিয়েছিলেন। নৃপেনবাবু অবশ্য কাল এ ব্যাপারে কোনও প্রতিক্রিয়া জানাননি। শুধু বলেছিলেন বহিষ্কারের সিদ্ধান্তের কপি হাতে না পেলে কিছু বলব না। শুক্রবার সকালে, তা হাতে পেয়ে, মুখ খুলব। সেই মতোই আজ সকালে সাংবাদিক বৈঠক করেন তিনি। এর আগে আজ সকাল দশটা নাগাদ মানিকবাবু এম. এল. এ. হস্টেলে এসে নৃপেনবাবুকে এই সিদ্ধান্তের কপি দিয়ে যান। গত রাতেই ফ্যাক্সে পলিটব্যুরোর বিবৃতি দলের রাজ্য দপ্তরে এসে যায় তারপর রাজ্য সম্পাদক মন্ডলী জরুরি বৈঠকে মিলিত হন।

I have not concluded my submission. Of the six charges, Hon'ble Speaker, Sir, some charges are political, some charges relate to polit-bureau..(noise)..., some charges relate to the politburcau and the party hierarchy. We have no objection there. Let the party probe into it.

Sir, I am surprised to read in the newspaper that one Dr. Dasgupta has made some comments casually that this require investigation. I am surprised to know why the entire organisation of CPM is acting in this way. Sir, I have included in my application submitted to you giving almost all the dailies. Our Chief Minister is maligned by another Ex-Chief Minister. That is why I have brought this privilege notice to you. Let Shri Nripen Chakrabarty be brought immediately to the House. Let

him substantiate the charges made by him. Let the matter be referred to the Committee on Privileges for long discussion there. Sir, so long neither CPM nor the Hon'ble Shri Jyoti Basu have made any rejoinder, so long he has not contradicted, so long he has not denied the charges, hence I think that on prima facie basis the matter should be referred to the Committee on Privileges. Please recognise the charges and recognise my application for sending the matter to the committee on Privileges. Let the countrymen know what is the image of our Chief Minister. I submit the matter for your consideration and ruling. Thank You, Sir.

**Mr. Speaker :** Hon'ble leader of the Opposition, Dr. Zainal Abedin has given a notice under rule 226 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. He raised a question involving Breach of Privilege and contempt of the House committed by the former Chief Minister of Tripura and former Member of the CPM Politburcau, Shri Nripen Chakrabarty, who brought charges of corruption, nepotism and sheltering the anti-socials and politicalisation of the administration along with other charges against Hon'ble Shri Jyoti Basu, Leader of the House and Chief Minister of West Bengal. Dr. Abedin read from the extracts of the newspaper and said that the allegations and aspersions made against Hon'ble Chief Minister is derogatory to the Chief Minister and as such he being the Member of the House it is derogation of this House and as such the former Chief Minister of Tripura should be brought to the bar of the House on the charge of Breach of Privilege and Contempt of the House. Dr. Zainal Abedin has drawn the analogy that in the case of Dr. Motahar Hossain where notice of Breach of Privilege was allowed against a professor relating to the examination of the daughter of Dr. Motahar Hossain where Dr. Motahar Hossain was described as a very dangerous person. Now, going through the entire ambit of the notice of Dr. Abedin under rule 226, nowhere it appears that Shri Nripen Chakrabarty has attacked the Chief Minister relating to the parliamentary functions and activities. He has made criticisms of the Chief Minister as well as the functions of the Chief Minister as the head of the Government which the Opposition is doing everyday inside and outside the House. If I allow the notice, then I will have to allow notice everyday of all the Opposition Members who are making statements outside the House and criticising the Chief Minister on the same line.

In a democratic society every individual has the right to criticize the administrative activities of a person. In a democratic society every individual has the right to criticize the administrative functioning of a

Chief Minister and other Ministers and also a member of Parliament or a member of legislative Assembly and criticism has put on the line relating to his administrative matters. If the criticism is made or derogation is made relating to function of Parliament relating to him as being a member of Parliament, relating to personal character as parliamentarian relating to his work, relating to Parliament then the question can be drawn whether a breach of privilege is taken place or not. But in the entire ambit of the allegations made by Shri Nripen Chakraborty, nowhere he has drawn an inference on Jyoti Basu as a member of the State Legislature. What he has said the Chief Minister as an executive head. We are not concerned with a Chief Minister as an Executive Head. Dr. Motahar Hossain is not an executive head. He is a member of the House who was described as a very dangerous person relating to a matter of his daughter by a Professor. No analogy can be drawn between Dr. Motahar Hossain and the Chief Minister's case. As such no case has been made out. It is defective.

(At this stage Congress (I) members walked out the Chamber)

## MENTION CASES

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় স্পিকার স্যার, গত কাল কুচবিহার থেকে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের পারচেজিং সেকশন কলকাতায় স্থানান্তরিত করবার ব্যাপারে আমি প্রতিবাদ জানিয়েছিলাম। তখন মাননীয় মন্ত্রী সুবোধ চৌধুরি মহাশয় বলেছিলেন যে, এটা সত্য নয়, কলকাতা থেকে মনিটরিং করা হবে, কোনও দপ্তর সরানো হবে না। আমার কাছে ডকুমেন্ট আছে। একটা অর্ডার দেওয়া হয়েছে ৫ই এপ্রিল। এন. পি. চ্যাটার্জি, ম্যানেজিং ডিরেক্টর, উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন, উনি বলেছেন পারচেজিং সেকশন চাঁদনিচকে নিয়ে চলে যাবে, ২রা তারিখে সেখানে কাজ শুরু হবে। স্টাফেদের হাতে নোটিশ ধরিয়ে দেওয়া হয়েছে যে, তোমাদের কলকাতায় বদলি হয়ে যেতে হবে। মাননীয় মন্ত্রী অসত্য কথা বলে এই হাউসকে বিভ্রান্ত করবার চেষ্টা করেছেন। সাথে সাথে আমি বলছি এখানে মুখ্যমন্ত্রী আছেন, মন্ত্রিসভার অন্যান্য সদস্যরা আছেন, এই সিদ্ধান্ত স্থগিত রাখা হোক এবং সেখানে জিনিসটা তলিয়ে দেখা হোক। আপনারা একটা সর্বনাশ করতে যাচ্ছেন। আপনারা একটা হটকারি সিদ্ধান্ত নিতে চান, নিজেদের শক্তির অহমিকায় আমাদের দাবিগুলি, উত্তরবঙ্গের মানুষের দাবিগুলি নসাৎ করে দিতে চান। আজকে এই হাউসে বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে অনেক বড় বড় কথা বলা হয়েছে। অনেক সময় সরকারের এই ধরনের সিদ্ধান্তের ফলেই এই ধরনের বিচ্ছিন্নতাবাদের, এই ধরনের সংকীর্ণতাবাদের জন্ম নেয়। এই ভাবে যদি উত্তরবঙ্গের মানুষকে বঞ্চিত করা হয় তাহলে অসুবিধার সৃষ্টি হবে। উন্নয়নের কথা তো দূরে থাক, যেটা আছে সেটা সেখান থেকে সরিয়ে এনে যদি বঞ্চিত করা হয় তাহলে একটা অসুবিধার সৃষ্টি হবে। কারণ হিসাবে কোনও কিছু বলা হচ্ছে না। হাউসে অসত্য কথা বলা হচ্ছে। আমার দাবি এই ধরনের সিদ্ধান্ত যেন না নেওয়া হয়। ম্যানেজিং ডিরেক্টরের অর্ডার আমার কাছে আছে। আশা করি মাননীয় মন্ত্রী এই বিষয়ে আলোকপাত করবেন এবং সিদ্ধান্ত নেবেন যে ২রা মে থেকে

*কুচবিহার হেডকোয়ার্টার্স থেকে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের পারচেজিং সেকশন কলককাতায় নিয়ে আসা হচ্ছে না, এটা স্থগিত করা হল।* তা না হলে সামান্য জিনিস থেকে বিরাট জিনিস ঘটে যাবে। আগামী ২৪ তারিখে কুচবিহার নাগরিক সম্মেলন আছে সেখানে সিদ্ধান্ত নেওয়া হবে নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট চলবে, না নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট বন্ধ করে দিতে বাধ্য হবে। আমি আশা করছি উত্তরটা আমরা এখানে থেকেই পাব। আমরা বিষয়টা শেষ করে দিতে চাই এবং বিষয়টা শেষ হয়ে যাবে যদি বলা হয়, না, এখান থেকে স্থানান্তরিত করা হবে না।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী ও মাননীয় তথ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের সিনেমা শ্রমিক-কর্মচারিদের একমাত্র সংগঠন বেঙ্গল মোশন পিকচার্স এমপ্লয়িজ ইউনিয়ন-এর ডাকে আজ ৮ হাজার শ্রমিক কর্মচারিরা দীর্ঘদিনের অবহেলিত, উপেক্ষিত দাবি-দাওয়া আদায়ের জন্য একদিনের প্রতীক ধর্মঘটের ডাক দিয়েছে। আমরা জানি সরকার এই শিল্পটির উন্নতির জন্য যে সমস্ত সুযোগ-সুবিধা দিচ্ছে সিনেমা হলের মালিকদের, এবং তার সাথে, শ্রমিক কর্মচারিদের স্বার্থে ; কিন্তু সিনেমা হলের মালিকরা শ্রমিক-কর্মচারিদের স্বার্থের দিকে কোনও নজর দিচ্ছে না। তাই নিরূপায় হয়ে পশ্চিমবঙ্গের সমস্ত সিনেমা হলের শ্রমিক-কর্মচারিরা তাদের দাবি-দাওয়া আদায়ের জন্য ধর্মঘটের ডাক দিয়েছে এবং সিধু-কানহু ডহরে জমায়েত হবে আপনার কাছে এবং মাননীয় মন্ত্রীর কাছে স্মারকলিপি দেওয়ার জন্য। পশ্চিমবঙ্গে ৫০ বছরে একটিমাত্র ইউনিয়ন, যেখানে দল-মত নির্বিশেষে সমস্ত শ্রমিক-কর্মচারিরা এক হয়েছে—যার নাম বেঙ্গল মোশন পিকচার্স এমপ্লয়িজ ইউনিয়ম। তারা আজ বাধ্য হয়েছে মালিকদের বঞ্চনা, স্বেচ্ছাচারিতা, কর ফাঁকি দেওয়ার চেষ্টা যাতে বন্ধ হয়। তারা আজ দাবি করছে মহার্ঘ ভাতা দেওয়ার জন্য, বন্ধ সিনেমা হ'ল চালু করার জন্য। এই শিল্পকে বাঁচাবার জন্য রাজ্য সরকার এগিয়ে আসুক। এখানে মাননীয় মন্ত্রী আছেন, তাকে অনুরোধ করব সিনেমা কর্মচারিদের ব্যাপারটা দেখার জন্য। মাননীয় তথ্য মন্ত্রীকেও অনুরোধ করব এই বিষয়টা দেখার জন্য।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র-কুটির শিল্প দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, তমলুকের নকশা বাড়ি বা গয়নাবড়ি শিল্প সারা দেশে আজ প্রশংসা পেয়েছে। এই শিল্পকে ক্ষুদ্র-কুটির শিল্পের আওতায় আনা হোক। তমলুক, মহিষাদল, সুতাহাটি, নন্দীগ্রাম, ময়না, এসব জায়গায় প্রচুর পরিমাণে এই গয়নাবড়ি তৈরি হচ্ছে। এবং অধুনা তমলুকের মীরা মাইতি এই বড়ি তৈরি করে বিশেষ প্রশংসা অর্জন করেছে। এই বড়ি সম্বন্ধে রবীন্দ্রনাথ ঠাকুর তমলুকের শরৎকুমারি দেবী এবং হিরন্ময় দেবীকে লিখছেন—'তোমাদের হাতে প্রস্তুত এই বড়ি পাইয়া বিশেষ আনন্দ লাভ করিয়াছি। ইহার শিল্প নৈপুণ্য বিস্ময়জনক। আমি ইহার ছবি কলা ভবনে রক্ষা করিতে সংকল্প করিয়াছি। তমলুকের নকশা বড়ি সম্বন্ধে অবনীন্দ্রনাথ ঠাকুর লিখছেন, 'মেদিনীপুরের লক্ষ্যা হইতে তমলুকের নকশা বড়ি দেখিয়া শুধু যে চোখের সুখ হইল তাহাই নহে, স্বাদ লইবারও উৎসাহ হইল'। নন্দলাল বসু বলছেন, এই সম্বন্ধে, 'বঙ্গমাতার এই অমূল্য রত্নের সন্ধান পাইয়া মুগ্ধ হইলাম।'

তাই, মেদিনীপুরের এই সম্পদ, এই গয়নাবড়ি শিল্পের উন্নতির জন্য এবং এই শিল্পের ট্রেনিংয়ের ব্যাপারে সব ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী অনিল মুদি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের কাছে একটা অত্যন্ত দুঃখজনক এবং দেশের পক্ষে একটা বিপজ্জনক ঘটনার নজির সৃষ্টির বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার বিধানসভা এলাকায় তমলুক থানায় শাতানচক মৌজায় গত ১১. ৪. ৯৫ তারিখে একটা ঘটনা ঘটে, যেখানে একটা মিছিলকে কেন্দ্র করে রাত্রি ১০ টার সময় অবাঞ্ছিত ঘটনা ঘটার ফলে প্রায় ১০ জন আহত হয়। তার পরবর্তী সময়ে, মিছিল বেরিয়ে যাওয়ার পরে মাইক যোগে ঘোষণা করার ফলে হাজার হাজার লোক এসে একেবারে অরক্ষিত অবস্থায় ৩০টি বাড়ি ভাঙচুর করে।

সেখানে বহু তৈজসপত্র, টাকাকড়ি সব কিছু ধ্বংস করেছে। তপন মাইতি, নামটা আপনারা লিখে রাখুন। তিনি সি. পি. এমের লোক এবং পঞ্চায়েত সমিতির সদস্য। তিনি সেখানে কৃষি কর্মাধ্যক্ষ হিসাবে আছেন। তিনি মাইকে ঘোষণা করে হাজার হাজার লোক জড়ো করে আসেন। সেই সময়ে বাড়িতে পুরুষ মানুষ কেউ ছিল না। সেখানে ঐ সময়ে নারী ও শিশুদের উত্তেজিত করে দলবাজি করার চেষ্টা করেছিল। কিন্তু আমরা হিন্দু-মুসলমান সকলে মিলে শান্তি প্রতিষ্ঠা করেছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ে মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন আগে তহশিলদার যারা ছিলেন তাদের সরকারি কর্মচারী রূপে সরকার গ্রহণ করে নিয়েছেন। তারা তিন রকমের ছিলেন— তহশিলদার, মোহরার এবং কোটাল। তহশিলদার এবং কোটালদের সরকার সরকারি কর্মচারী রূপে, গ্রুপ 'ডি'-তে গ্রহণ করেছেন। কিন্তু এদের মধ্যে মোহরাররা কি অপরাধ করেছেন জানি না, তাদের সরকরি কর্মচারী রূপে গ্রহণ করা হয়নি। আমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে তহশিলদার এবং কোটালদের মতো 'মোহরার'-দের গ্রুপ ডি কর্মচারী রূপে গ্রহণ করার নির্দেশ দেন। তা না হলে এই লোকগুলো পথের ভিখারি হয়ে পড়বে। সুতরাং এই হতভাগ্য মোহরারদের সম্বন্ধে চিন্তা-ভাবনা করার জন্য আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি, ভবিষ্যতে যাতে এদের সরকারি কর্মচারী রূপে গ্রহণ করেন।

**শ্রী মানিক ভৌমিক ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি দুঃখদায়ক ঘটনার কথা মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে নিবেদন করছি। আমার নির্বাচনী এলাকা তমলুকে দুর্বামুখিতে একটি স্কুলের একজন ছাত্র গত নভেম্বর মাস থেকে নিখোঁজ হয়ে গেছে। সে বাবার একমাত্র ছেলে। নিখোঁজ হওয়ার পর স্থানীয় পুলিশ কর্তৃপক্ষ থেকে আরম্ভ করে উর্ধ্বতন কর্তৃপক্ষকে জানানো সত্ত্বেও সে জীবিত আছে, না মৃত কোনও খবরই আজ পর্যন্ত জানা যায়নি। স্যার, কলকাতা পুলিশের এককালে খুব সুনাম ছিল স্কটল্যান্ড ইয়ার্ডের পুলিশের সঙ্গে এদের তুলনা করা হত। কিন্তু গত নভেম্বর মাস থেকে একটি ছেলে নিখোঁজ হওয়ার পর থেকে আজ পর্যন্ত তার সম্বন্ধে কোনও খবর পুলিশ দিতে পারেনি। সে বাবার একমাত্র

ছেলে। তাকে অবিলম্বে খুঁজে বের করা হোক। আমি হতভাগ্য বাবার এই আবেদন আপনার মাধ্যমে সরকারের কাছে রাখছি।

**শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কেন্দ্রীয় সরকার টেলিফোন পরিষেবার উপরে মারাত্মক আক্রমণ নামিয়ে এনেছেন। এতদিন পর্যন্ত যে রিসিভারটা টেলিফোন কর্তৃপক্ষ দিতেন, বর্তমান নিয়ম অনুযায়ী সেই রিসিভারের দাম কেবল ডাবল হয়ে যাচ্ছে তাই নয়, রিসিভারের দায়িত্ব এখন থেকে টেলিফোন কর্তৃপক্ষ আর নিচ্ছেন না। তারা বেসরকারি সংস্থার হাতে এই দায়িত্ব তুলে দিচ্ছেন। শুধু তাই নয়, টেলিফোনের ওয়ারিং গ্রাহকদের বাড়িতে পৌঁছে দিচ্ছেন না। যে ক্যাম্পাসে টেলিফোন বসবে, টেলিফোন কর্তৃপক্ষ সেই পর্যন্ত তার সংযোগ করবেন। এর পরে টেলিফোন গ্রাহককে তার নিজের পয়সা খরচ করে ক্যাম্পাসের মধ্যে কানেকশনের ব্যবস্থা করে নিতে হবে। এটি একটি মারাত্মক অবস্থা। কেন্দ্রীয় সরকার টেলিফোন ব্যবস্থাকে বিদেশি মালিকদের হাতে তুলে দেবার একটা গভীর চক্রান্ত করছেন। আমি এর বিরুদ্ধে তীব্র প্রতিবাদ করছি।

[1-00 —1-10 p.m.]

**শ্রী অজয় দে ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। কলকাতা মহানগরীতে বিভিন্ন যেসব মূর্তি রয়েছে সেগুলো আলোকসজ্জিত করে সাজানোর ব্যবস্থা করা হচ্ছে। বিশেষ করে লেনিনের মূর্তি আলোকসজ্জিত করা হয়েছে, এরজন্য নিশ্চয় ধন্যবাদ পাওয়া উচিত। কিন্তু পাশাপাশি আমরা যখন বিধানসভা থেকে ফিরি তখন মেয়ো রোডে আমাদের জাতির জনক মহাত্মা গান্ধীর মূর্তিটাও দেখি, সেখানে কোনও আলোর ব্যবস্থা নেই। একজন জাতির জনক তার মূর্তি যে অবস্থার মধ্যে রয়েছে এবং অবহেলিতভাবে রয়েছে তার জন্য আমি আপনার মাধ্যমে সরকারের কাছে দাবি জানাচ্ছি এবং পূর্তমন্ত্রীর দাবি জানাচ্ছি যাতে করে মেয়ো রোডে গান্ধীজির মূর্তিকে আলোকসজ্জিত করে তাকে সম্মান প্রদর্শন করা হয়।

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী এবং নগর উন্নয়ন পরিকল্পনা দপ্তরের মন্ত্রী শ্রী অসীম দাশগুপ্তের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন বসিরহাটে ইচ্ছামতী নদীর উপরে ব্রিজ নির্মাণের দাবিতে দীর্ঘদিনের থেকে ওখানকার মানুষেরা দলমত নির্বিশেষে লড়াই করে আসছেন এবং দাবি উত্থাপন করে আসছেন। এখানে মাননীয় মন্ত্রী গৌতম দেব রয়েছেন, তিনিও এই ব্রিজটি নির্মাণের ব্যাপারে বিশেষ আগ্রহ প্রকাশ করেছেন। এই নদীটির উপরে ব্রিজ নির্মাণ হলে পরে বসিরহাট মহকুমায় যোগযোগের বিশেষ সুবিধা হবে। ওই ইচ্ছামতী নদীর উপরে ব্রিজ তৈরি করার জন্য যোজনা কমিশন থেকে টাকা বরাদ্দ হয়েছে। আমি সেই কারণে পশ্চিমবঙ্গ সরকারের নগর উন্নয়ন পরিকল্পনা দপ্তরের মন্ত্রী তথা অর্থমন্ত্রী অসীম দাশগুপ্তের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অতি দ্রুত এই ব্রিজটি নির্মাণের কাজ শুরু করা যায়।

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তথ্য ও সংস্কৃতি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার কৃষ্ণনগর সদর শহরে ১৯৬১

সালে জনসাধারণের পয়সায় এবং সরকারের পয়সায় বৃহদাকারে রবীন্দ্রভবন তৈরি করা হয়েছিল। রবীন্দ্র ভবন রক্ষণাবেক্ষণের জন্য একটি কমিটিও তৈরি হয়েছিল, সেই কমিটি ভালভাবেই অতীতে রক্ষণাবেক্ষণ করতেন। কিন্তু কিছুদিন আগে অর্থাৎ ২-৩ বছর আগে একটি কমিটি তৈরি করা হয়েছে। মাকর্সবাদী কমিউনিস্ট পার্টির কতিপয় ব্যক্তি ওই কমিটিতে আসার পরে রবীন্দ্র ভবনের যে জেনারেটর ছিল সেটা চুরি হয়ে গেল। নদীয়ার মতো বৃহদাকার জেলার সদরে থেকে চুরি হল। এমন কি বাইরে যে লোহার চেয়ার ছিল সেগুলোও রাতের অন্ধকারে চুরি করে বিক্রি করে দেওয়া হল। তারপরে দামী যে পর্দা ছিল তাও চুরি হয়ে গেল। আবার শুনছি আনুষঙ্গিক আসবাবপত্র কেনা হবে। তারপরে কৃষ্ণনগরে সদরে যে শিশু উদ্যানটি আছে তাতে দামী দামী খেলনা আছে কিন্তু সেগুলো ঠিকমতো ব্যবহার না হওয়ার ফলে অবহেলিত হয়ে পড়ে আছে এবং ধ্বংসস্তূপে পরিণত হয়েছে। সামনেই ২৫শে বৈশাখ কবি রবীন্দ্রনাথের জন্মদিন, তার আগেই এই ভবনটি সংস্কার করা হোক এবং দলবাজির উর্ধ্বে থেকে এর সংস্কার যেন করা হয়। এই আবেদন আমি আপনার মাধ্যমে তথ্য ও সংস্কৃতি মন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, আপনার মাধ্যমে রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরের কাছে, ডাঃ অসীম দাশগুপ্তও এখানে উপস্থিত আছেন, আমি অনুরোধ করছি—উত্তরবঙ্গ জ্বলছে। খরা ওখানকার একটা সমস্যা। এ বছরে সাংঘাতিক পানীয় জলের সংকট দেখা দিয়েছে। মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করেছিলাম, তিনি চিপ-সেক্রেটারিকে বলে দিয়েছিলেন, টোটোপাড়া, জয়ন্তি এবং বক্সা প্রভৃতি যে সমস্ত জায়গায় এই অবস্থার সৃষ্টি হয়েছে সেখানে ট্যাংকারে জল পাঠাতে। এখানে ডাঃ দাশগুপ্ত আছেন তাকে অনুরোধ করব আপনি ডাইরেক্টলি এ ব্যাপারে যেন ডি. এম.-কে অবিলম্বে ব্যবস্থা নিতে নির্দেশ দিন। অবিলম্বে সেখানে পানীয় জলের উন্নতির ব্যবস্থা করা না হলে ঐ এলাকার মানুষের সর্বনাশ হয়ে যাবে। চাষাবাদের ক্ষতি হচ্ছে, ক্ষেত জ্বলছে। পানীয় জলের সংকটের জন্য আন্ত্রিক ইত্যাদি রোগ দেখা দিয়েছে। মানুষ ডোবার জল, খালের জল খাচ্ছে। এ বিষয়ে অবিলম্বে রাজ্য সরকার কি দৃষ্টিভঙ্গি নিয়েছেন তা দয়া করে বলুন?

**ডাঃ অসীম দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিধায়ক শ্রী নির্মল দাস মহাশয় যে দৃষ্টি আকর্ষণ করেছেন যে সম্বন্ধে আমি বলছি। রাজ্যে স্বল্প বৃষ্টিপাত জনিত যে সমস্যার সৃষ্টি হয়েছে, গতকাল এনিয়ে মুখ্যমন্ত্রীর ঘরে একটা উচ্চপর্যায়ের মিটিং হয়। মন্ত্রিসভার মাননীয় কৃষিমন্ত্রী, ক্ষুদ্র-সেচ দপ্তরের মন্ত্রী, পঞ্চায়েত মন্ত্রী, বিদ্যুৎ মন্ত্রী এবং জনস্বাস্থ্য ও ইঞ্জিনিয়ারিং দপ্তরের মন্ত্রী এবং আমরা সেখানে উপস্থিত ছিলাম। সেখানে বর্তমান সময়ে জেলায় যে স্বাভাবিক বৃষ্টিপাতের পরিমাণ এবং বাস্তবিক বৃষ্টিপাত তা নিয়ে আলোচনা হয়। তাতে দেখা যাচ্ছে, এটা সত্যি ঘটনা এবং খবরটা আমরা পাচ্ছিলাম বিভিন্ন ভাবে যে, উত্তরবঙ্গের জেলাগুলোতে ব্যাপকভাবে যে স্বাভাবিক বৃষ্টিপাত তার থেকে কম বৃষ্টিপাত হচ্ছে। মধ্যবঙ্গে ভিন্ন অবস্থা। দক্ষিণবঙ্গের দু-একটা জেলাতে এটা দেখা দিয়েছে। এই অবস্থায় দাঁড়িয়ে যে যে সিদ্ধান্ত নেওয়া হয়েছে সেটা আমি পরিষ্কার করে বলছি এক নম্বর হচ্ছে, যেখানে সেচ জলাধার থেকে জল নেওয়া সম্ভব সেটা হচ্ছে মধ্য এবং দক্ষিণবঙ্গ। ডি. ভি. সি. এবং কংসাবতী জলাধার থেকে জল নেবার সিদ্ধান্ত হচ্ছে। ডি. ভি. সি.-কে আমরা ইনডেন্ট করেছি অর্থাৎ পয়সা দিয়ে এই জল নিতে হবে। উত্তরবঙ্গের প্রত্যেকটা জলাধারের

ক্ষেত্রে ২৪ ঘন্টার নোটিশ দেওয়া হয়েছে। জেলা শাসকরা জেলা-সভাধিপতি এবং জেলা প্রিন্সিপ্যাল এগ্রিকালচার অফিসার এবং মাইনর ইরিগেশন ডিপার্টমেন্টের অ্যাগ্রিম্যাক, অ্যাগ্রি-ইরির একিজিকিউটিভ ইঞ্জিনিয়ার যারা আছেন তারা ২৪ ঘন্টার মধ্যে প্রত্যেক ব্লকের জলের স্তর-এর এবং মাটির উপরের জলের বিষয়ে তথ্য দেবেন এবং তার রিপোর্ট অনুযায়ী যে অর্থ বরাদ্দ হবে জেলা ভিত্তিক সে কাজ করতে আমরা প্রস্তুত আছি। মাটির উপরের জলের ক্ষেত্রে, যে জলস্তর নদী থেকে কাজ করছে না সেখানে নদীর বক্ষে আমরা গভীর নলকূপ বসিয়ে দিতে চাইছি। উত্তরবঙ্গের ক্ষেত্রে যেহেতু জলটা কাছে পাওয়া যায়, সেখানে অগভীর নলকূপ এবং উপরের জলকে পাম্প করা এবং দুষণ রোধ করার জন্য পদক্ষেপ নেওয়া হবে। এর জন্য অর্থ বরাদ্দ আমরা রিপোর্ট পেলেই দিয়ে দেব। পানীয় জলের জন্য বলা উচিত, জনস্বাস্থ্য ও ইঞ্জিনিয়ারিং দপ্তরের মন্ত্রী সেখানে উপস্থিত ছিলেন, সমস্ত রাজ্যের জন্য ইতিমধ্যে এই দপ্তরে ৯ কোটি টাকা দেওয়া হয়েছে পানীয় জলের জন্য। প্রয়োজন হলে পানীয় জল এবং সেচের জন্য আমরা আরও টাকা দেব।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, যদিও আইনগত ভাবে নৃপেনবাবু সম্বন্ধে আমরা এখানে প্রিভিলেজ আনিনি। তা সত্ত্বেও পশ্চিমবাংলার মানুষ জানতে চাইছে যে, দুর্নীতি, স্বজনপোষণ এবং পেশীশক্তি প্রদর্শনের মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং তার পুত্রকে জড়িয়ে যে ধরনের গুরুতর অভিযোগ নৃপেনবাবু করেছেন, বিপ্লব দাসগুপ্ত মহাশয় কেন্দ্রীয় কমিটির সদস্যর নামে সাংবাদিক সম্মেলনে প্রকাশিত হয়েছে তিনি বলেছেন, যদি তথ্য প্রমাণসহ অভিযোগ দাখিল করতে কেউ পারেন তাহলে এই বিষয়ে বিবেচনা করে দেখা হবে। এবং তদন্ত হবে।

[1-10 —1-20 p.m.]

গতকালকে এই বিষয় নিয়ে সি. পি. এম. পার্টির সম্পাদকমন্ডলীর জরুরি বৈঠক পর্যন্ত বসে, সন্ধ্যাবেলায় আলিমুদ্দিন স্ট্রিটে। আমাদের অনুরোধ এবং আবেদন মুখ্যমন্ত্রী এই চ্যালেঞ্জ গ্রহণ করুন। মুখ্যমন্ত্রী এই ভাবে আড়াল করে, এদিক ওদিকে ভীষণভাবে পাস কাটিয়ে গিয়ে এই সমস্যা থেকে মুক্ত হতে পারবেন না, তিনি এই চ্যালেঞ্জ গ্রহণ করুন। নৃপেনবাবু বলেছেন, শৈলেন দাশগুপ্ত যদি এই কথা বলেন তাহলে তিনি কাগজপত্র সহ হাজির হবেন। মুখ্যমন্ত্রী বিধানসভায় এসে এই অভিযোগের জবাব দিন।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় রেলমন্ত্রীর কাছে একটি রেল পথের বিষয়ে বলতে চাই। বিষয়টি হল, আমেদপুর কাটোয়ার একটি গুরুত্বপূর্ণ রেলপথ, ওখানকার মানুষের এই রেলপথটিকে মিটার গেজ থেকে ব্রডগেজে উন্নীত করার জন্য একটা দীর্ঘদিনের দাবি, এই ব্যাপারে এর আগেও আমরা ২ বার ডেপুটেশন দিয়েছিলাম, কিন্তু কোনও কাজ হয়নি। পরে শোনা গিয়েছে এটি ব্রডগেজে রূপান্তরিত করা হবে। যতদিন এটা ব্রডগেজে রূপান্তরিত না হচ্ছে, ততদিন পর্যন্ত এই লাইনটার উপর দিয়ে স্পিডের জন্য ডিজেল ইঞ্জিন চালালে মানুষের সুবিধা হবে। এই লাইনটার এক দিকে আমেদপুর সুগার সম্ভব হবে। এমনিতে ওখানে সুগার মিলটা মার খাচ্ছে, তাই আপনার মাধ্যমে আমি কেন্দ্রীয় রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এই লাইনটাকে যাতে ব্রডগেজে রূপান্তরিত করা হয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। বিষয়টি হচ্ছে খুবই অ্যালার্মিং, খুনের আসামীদের তাদের শুধু এই রাজ্যে ধরাই হচ্ছে না তা নয়, খুনের আসামীদের মামলা যাতে নষ্ট হয়ে যেতে পারে, তার জন্য খুনের আসামীরা তারা এসে, যারা বাদী তাদের সাক্ষীদের শাসাচ্ছে। ঘটনাটি হচ্ছে, নদীয়া কুলগাছিয়ায়, সাহেবনগর গ্রামে, তেহট্ট থানার অধীনে, সেখানে গিয়াসুদ্দিন মন্ডল, গত ১৭ই ডিসেম্বর, আমাদের একজন কর্মীকে হত্যা করেছিল। ৫ মাস হয়ে গেল, আসামীকে ধরা যাচ্ছে না। আসামীরা বারবার এসে গ্রামে আক্রমণ করছে, সাক্ষীদের শাসাচ্ছে গত ৩রা এপ্রিল, আমি ওখানকার পঞ্চায়েত প্রধান, উপ-প্রধানকে নিয়ে হোম সেক্রেটারির সঙ্গে দেখা করি। আমি বলি, আপনি এদেরকে ধরুন। গতকাল তারা এসে আবার ঐ রকমভাবে আক্রমণ করতে আসে, তখন গ্রামবাসীরা রেজিস্ট করেছিল, মেয়েদেরকে মারধর করা হয়, সেখানে পুলিশ পিছনে পিছনে ছিল, পুলিশ গিয়ে তাদের বাড়িতে রেড করে, প্রধান উপ-প্রধানকে অ্যারেস্ট করে নিয়ে আসে। এই ধরনের রাজত্ব যদি চলে তাহলে আমরা কোথায় আছি। আজকে খুনিরা গ্রেপ্তার হবে না, আসামীরা কেস যাতে নষ্ট হয় তার জন্য বাদীপক্ষের সাক্ষীদের শাসাচ্ছে। মেয়েদের আক্রমণ করছে, পুলিশ নিয়ে আসছে, পুলিশ অ্যারেস্ট করবে, গ্রামের পঞ্চায়েত প্রধান, উপ-প্রধানকে অ্যারেস্ট করা হয়েছে, বাড়িতে বাড়িতে রেড করা হয়েছে, আজকে খুনের রাজত্ব চলছে, আমি এর প্রতিবিধান চাচ্ছি।

**শ্রীমতী মিনতী ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরি বিষয়ের প্রতি ক্ষুদ্র সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি গুরুত্বপূর্ণ উপলব্ধি করে গতকাল একটি উচ্চ পর্যায়ের মিটিং হয়েছে। সেখানে মাননীয় মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী এবং বিভিন্ন বিভাগের মন্ত্রীরা ছিলেন সেই ব্যাপারে আমি কয়েকটি কথা বলতে চাই।

আমাদের জেলা দক্ষিণ দিনাজপুর জেলা, সেখানে বৃষ্টি না হওয়ার ফলে খরা চলছে, প্রকৃতি তার ভারসাম্য হারিয়ে ফেলছে। আজকে নদী, পুকুর, খাল-বিলের জল শুকিয়ে গেছে। বোরো চাষীরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। জেলায় বহু জায়গায় নদীর জল শুকিয়ে গেছে, ডিপ টিউওয়েলের জল তলায় নেমে গেছে। এই কারণে নলকূপগুলো অকেজ হয়ে পড়েছে। সেখানে পানীয় জলের বিরাট একটা সমস্যা দিয়েছে। তপন, বংশীধারী, কুশমন্ডী, কুমারগঞ্জের সমস্ত ব্লকে পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে। সেখানে দ্রুত প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুতর জাতীয় সঙ্কটের কথা এই হাউসে রাখতে চাই। আপনি জানেন আমার নির্বাচনী এলাকায় জি. টি. রোড, বর্তমানে ওখানকার লোক সেটার নাম দিয়েছে মৃত্যু সড়ক। প্রতিদিন সেখানে একটা না একটা মানুষ মারা যাচ্ছে। গত আগস্ট মাসে একটা দুর্ঘটনায় ১২ জল লোক মারা গেছে এবং আট জন লোক আহত হয়ে পড়ে আছে, পঙ্গু হয়ে পড়ে আছে। দিনের পর দিন সেখানে ফুটপাথ দখল হয়ে যাচ্ছে। সেই ফুটপাথ যাতে পুনরুদ্ধার হয় তার জন্য কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারকে মিলিতভাবে ব্যবস্থা গ্রহণ করতে হবে। তাছাড়া তিলনা থেকে নিয়াল পর্যন্ত একটা বাই-পাস রোড করে যাতে দুর্ঘটনা এড়ানো যায় তার ব্যবস্থা করতে হবে।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পানীয় জলের সঙ্কট নিয়ে বলতে চাই। আমার বিধানসভা এলাকা মহিষাদলের কাছে পানীয় জলের ভয়াবহ সঙ্কট দেখা দিয়েছে। আজকে এপ্রিল মাস, এখনও এই গরম অনেকদিন চলবে। এই পানীয় জলের সঙ্কটের ব্যাপারে সরকারি দপ্তরের ছোট থেকে বড় ইঞ্জিনিয়ার সাবইকে বলেছি, এখন মন্ত্রী মহাশয়কেও বলছি। খেজুরিয়ায় অনেক দিন হয়ে গেল সেখানে পাইপ লাইন নষ্ট হয়েছে। তিরিশ হাজার লোক আজকে ছয় মাস ধরে পানীয় জলের সঙ্কটে ভুগছে। সেখানে নতুন পাইপ লাইন না করলে লোকে জল খেতে পারে না। আজকে শেষ লগ্নে মন্ত্রী মহাশয়কে এই ব্যাপারটা দেখার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত সোমবার ১৭ তারিখে কল্যাণীতে আই. টি. আই.-তে যখন ছেলে-মেয়েরা ক্লাস করছে এবং সেখানে সংসদের নির্বাচন নিয়ে স্ক্রুটিনি হচ্ছিল। সেই স্ক্রুটিনির সময় বাইরে থেকে কিছু গুন্ডা গিয়ে ছেলে-মেয়েদের মারধর শুরু করে এবং সন্দীপ বসু এবং মলয় রায় নামে দু জন ছাত্রকে এবং বিদ্যুৎ বিশ্বাস নামে একজন শিক্ষককে মারধর করে। এটা শুধু বিচ্ছিন্ন ঘটনা নয়, রবীন্দ্রনাথের বিশ্বভারতী আক্রমণ হয়েছে। আজকে কৃষি বিশ্ববিদ্যালয় আক্রমণ হয়েছে, ইটাচুনা কলেজে আক্রমণ হয়েছে, বিকাশ ভবনে আক্রমণ হয়েছে, পার্ক সার্কাসে পর্ষদ অফিসে আক্রমণ হয়েছে।

[1-20 —1-30 p.m.]

এত পরিকল্পিতভাবে আজকে উত্তরবঙ্গ ইউনিভার্সিটি আক্রমণ করা হচ্ছে, এই কংগ্রেসের গুন্ডারা সংগঠিত ভাবে আজকে শিক্ষা প্রতিষ্ঠানে ওরা একের পর এক আক্রমণ করছে।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মিস্টার ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, বনগাঁ মহকুমায় সাড়ে ৭ লক্ষ মানুষের একটি মাত্র হাসপাতালে ২৫০টি বেড আছে। দুজন ফিজিশিয়ান এবং সার্জেন ছিলেন, একজন ছুটি নিয়ে বাড়ি গেছেন এবং লোকাল প্র্যাকটিস করছেন, আরেকজন ৫০ জনের ওপর রোগী আউট-ডোরে দেখতে হয়, তাকে। মেডিসিনের কোনও ডাক্তার নেই, একজন পোস্টেড হয়েছিলেন তিনি জয়েন করেননি। এই সাড়ে ৭ লক্ষ মানুষ যারা হাসপাতালের উপর নির্ভরশীল, সেই হাসপাতাল বন্ধ হতে চলেছে ডাক্তারের অভাবে। স্বাস্থ্যমন্ত্রীকে আবেদন করছি সেখানে মেডিসিনের ডাক্তার নেই, সার্জন ছিলেন তিনি লম্বা ছুটি নিয়ে বাড়ি গেছেন, প্র্যাকটিস করছেন। সেখানে অবিলম্বে একজন ফিজিসিয়ান এবং সার্জন দেওয়া হোক।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করতে চাইছি। আপনি জানেন স্যার, ১৯৪৯ সালে প্রয়াত মুখ্যমন্ত্রী বিধানচন্দ্র রায় জাতীয় স্বেচ্ছা-সেবক বাহিনী তৈরি করেছিলেন, কিন্তু সেই জাতীয় স্বেচ্ছা-সেবক বাহিনী তুলে দেওয়া হয় ১৯৭৫ সালে জরুরি অবস্থার সময়। বামফ্রন্ট সরকার আসার পর ১৯৭৭ সালের পর থেকে এই জাতীয় স্বেচ্ছা-সেবক বাহিনীকে আবার কাজ করার

সুযোগ দেওয়া হয়। কিন্তু এখনও পর্যন্ত এই স্বেচ্ছা সেবক বাহিনীর সদস্যদের স্থায়ীকরণ করা হয়নি এবং সরকারের সাথে যে নিয়োগ করার চুক্তি হয়েছে সেটা এখনও সব ক্ষেত্রে কার্যকর হয়নি। এই স্বেচ্ছা সেবক বাহিনীতে ১২ হাজার ২১৮ জন আছে, আজকে তারা কলকাতায় জড় হয়েছে তাদের দাবিকে সোচ্চার করবার জন্য এবং মুখ্যমন্ত্রীর সঙ্গে তারা দেখা করবে, তাদের চাকরিতে স্থায়ীকরণের এবং রিটায়ারমেন্ট বেনিফিট পাওয়ার জন্য এবং তাদের সংগঠনকে স্বীকৃতি দেওয়ার জন্য। জাতীয় স্বার্থে এই জাতীয় স্বেচ্ছা সেবক বাহিনী—তাদের আর্মস ট্রেনিং রয়েছে, তারা পুলিশের কাজ করছে।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি ভূমি ও ভূমি সংস্কার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা কালিগঞ্জে ৯৪ নং কাঁড়ালীয়া মৌজায় ৩৭০ বিঘা ঘাস জমি আছে। সেখানে ১৪০ জন তফসিলি জাতি, গরিব ভূমিহীন এবং বাস্তভিটাহীন মানুষ চাষ-আবাদ করে, ঘর-বাড়ি করে বসবাস করে। বি. এল. আর. ও. অফিস-এ পাট্টা দেবার জন্য অনুরোধ করেও পাট্টা দেওয়া হচ্ছে না। কায়েমি, সুবিধাবাদী সি. পি. এমের লোক যাদের ২৫, ৩০ বিঘা জমি আছে, এটা তারা দিতে দিচ্ছে না। এই ৩৭০ বিঘা খাস জমি ভূমিহীন, বাস্তুহীন গরিব সেই তফসিলি মানুষদের নামে পাট্টা দেওয়া হোক এই দাবি রাখছি।

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য কারিগরি মন্ত্রী মহাশয়ের কাছে একটি গুরুতর বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। দার্জিলিং-এ এখন ট্যুরিস্ট যেতে শুরু করেছে। কিন্তু দার্জিলিং এ জলের স্কেয়ারসিটি হচ্ছে। এই ট্যুরিস্ট যাবার ফলে দার্জিলিং এর মানুষ জল পাচ্ছে না। সেই জন্য রাজ্য সরকার গত বছর জলের একটা পরিকল্পনা নিয়েছিলেন, এই জল পরিকল্পনা কোন পর্যায়ে গেছে, কেন্দ্রীয় সরকারের পরিবেশ দপ্তর জল প্রকল্পের জন্য ব্রহ্মখালি থেকে জল নিয়ে আসার জন্য কেন পারমিশন দিচ্ছে না, এই ব্যাপারে আমি জনস্বাস্থ্য কারিগরি মন্ত্রীকে কিছু বলার জন্য অনুরোধ করছি। কারণ দার্জিলিং-এ এখন প্রচন্ড জলের সমস্যা চলছে, কবে এই জলের সমস্যা শেষ হবে? পশ্চিমবাংলার দ্বিতীয় মহানগরী ছিল দার্জিলিং, কলকাতার পরে, কিন্তু সেখানকার মূল সমস্যা হল জল এবং বিদ্যুতের সমস্যা। বিদ্যুতের সমস্যা বর্তমানে নেই, কিন্তু জলের স্কেয়ারসিটি কবে শেষ হবে, মাননীয় জনস্বাস্থ্য এবং কারিগরি মন্ত্রী যদি বলেন তাহলে বাধিত হব।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি, রামনগর এক নং গ্রাম পঞ্চায়েত প্রধান তার এলাকায় যে সমস্ত ধানী জমিগুলো আছে, সেইগুলো কনভারশন করে। সেইগুলোকে বাস্তু জমিতে কনভারশন না করে বিঘার পর বিঘা জমি ব্যবসায়ীদের কাছে বিক্রি করে দিচ্ছে। আমরা বি. এল. আর. ও.-র কাছে গিয়েছিলাম, তারা বলছে কোনও কনভারশন হয়নি। কিন্তু গ্রাম পঞ্চায়েত প্রধান ব্যবসায়ীদের কাছে বিক্রি করে দিচ্ছে কারখানা করার জন্য এবং সরকারের যে খাস জমি আছে, নদী বাঁধ আছে, সেই নদী বাঁধ থেকে মাটি কেটে নিয়ে জমি ভরাট করা হচ্ছে এবং কারখানা করার পারমিশন দেওয়া হচ্ছে, গভর্নমেন্টের খাস জমি থেকে মাটি কেটে এই সব জমি ভরাট করে কারখানা করার চেষ্টা করা হচ্ছে।

**শ্রী দিলীপ মজুমদার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গভীর উদ্বেগের সঙ্গে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে দুর্গাপুরে লাইদোহা থানার পাশ দিয়ে যে অজয় নদী গেছে, সেই অজয় নদীর প্রবাহ পরিবর্তন হয়ে যাচ্ছে। প্রবাহ পরিবর্তন হয়ে পার্শ্ববর্তী গ্রামগুলোর দিকে এগিয়ে আসছে। ফলে ৬টি গ্রাম খুব বিপদের মধ্যে পড়েছে। প্রতি বছর ২০/৩০ মিটার করে মাটি ভেঙে নদী এগিয়ে আসছে। এখন ভাঙনের খুব কাছে গ্রামগুলো এসে পড়েছে। সেখানে যদি বোল্ডার ফেলে থরো রিপেয়ার না করা হয় তাহলে আশঙ্কা করা হচ্ছে পানশিউলি, গটুলিয়া, মাধাইপুর এই তিনটি গ্রাম অজয় নদীর নিয়ে চলে যাবে। ফলে সেখানকার মানুষ পথে বসবে, আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি ওয়ার ফুটিং ভিত্তিতে ঐ ভাঙন রোধ করার ব্যবস্থা করুন।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর একটি অন্তত গুরুতর বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি জেলার মাধ্যমিক শিক্ষক শিক্ষণ কলেজ আনন্দ চন্দ্র ট্রেনিং কলেজ, এই কলেজটা বন্ধ হতে চলেছে। এই কলেজে আটটি শিক্ষকের পদ আছে, কিন্তু তার মধ্যে এখন দু জন আছেন। একজন রিটায়ার করবেন খুব শীঘ্র। বর্তমানে প্রাক্তন কিছু শিক্ষক বিনা পারিশ্রমিকে মাঝে মাঝে পড়াতে আসেন। কিন্তু এই শিক্ষক শিক্ষণ মহাবিদ্যালয়টি ঐতিহ্য পূর্ণ এবং গত ১৮ বছর ধরে এই কলেজটি প্রথম স্থান অধিকার করে আছে। এই কলেজ থেকে প্রতি বছর ৯৫ পারসেন্ট করে পাশ করে। এবারে কলেজ কর্তৃপক্ষ একটা সিদ্ধান্ত নিতে চলেছে, ছাত্রছাত্রীদের ভর্তি এবার করবে না, যেহেতু শিক্ষক নেই।

[1-30 —1-40 p.m.]

মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী এখানে উপস্থিত আছেন আমি তাকে অনুরোধ করছি তিনি ব্যাপারটা একটু আন্তরিকতার সঙ্গে দেখুন এবং সম্ভব হলে আজকেই আমাদের অবগত করুন যে, ঐ কলেজটিতে শিক্ষকদের যে শূন্য পদগুলো রয়েছে সেগুলো পূরণ করার জন্য কি ব্যবস্থা অবলম্বন করছেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** ডেপুটি স্পিকার, স্যার, মাননীয় সদস্য যেটা বললেন সেটা ঠিক ; ঐ কলেজে শিক্ষকের অভাব আছে। এর একটা কারণ হচ্ছে কলেজ সার্ভিস কমিশনের প্যানেল নাকি শেষ হয়ে গেছে। অতএব প্যানেলে শিক্ষকের নাম না থাকলে কলেজে শিক্ষক পাঠানো যায় না। ইতিমধ্যে সিলেক্ট পরীক্ষা হয়েছে, নতুন করে প্যানেল তৈরি হচ্ছে। ঐ কলেজের সমস্যাটা আমাদের নজরে আসার পর আমরা আলাপ আলোচনা করে ঐ কলেজে পার্ট টাইম শিক্ষক নিয়োগের বন্দোবস্ত করেছি। ঐ অঞ্চলের এম. এল. এ. শ্রী জীতেন দাস আমাদের কাছে এসেছিলেন, তার সঙ্গে কথাবার্তা হয়েছে। ওরা পার্ট টাইম শিক্ষক নিয়োগ করে আপাতত সমস্যার সমাধান করেছেন। প্যানেল তৈরি হয়ে গেলেই আমরা শিক্ষক ওখানে পাঠিয়ে দেব।

**শ্রী নটবর বাগদি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জলের ব্যাপারটা আমাদের পুরুলিয়া জেলায় একটু অন্য রকম ভাবে রয়েছে। আমার নির্বাচনী এলাকা রঘুনাথপুরে এবং রঘুনাথপুরের

সংলগ্ন সাপুরি, নেতুরি প্রভৃতি বিভিন্ন জায়গায় বোর করেও জল পাওয়া যাচ্ছে না, কুয়ো করেও জল পাওয়া যাচ্ছে না, অনেক দূরের নদী থেকে জল নিয়ে আসতে হচ্ছে। ১৯৮৪ সালে জার্মান গভর্নমেন্ট ওখানে একটা ওয়াটার সাপ্লাই স্কীম করতে চেয়েছিল—প্রবীরবাবু তখন মন্ত্রী ছিলেন। রাজ্য সরকারের কাছে ওরা যে স্কীম জমা দিয়েছিল, রাজ্য সরকার তা দিল্লিতে পাঠিয়ে দিয়েছিল। সেই স্কীম রূপায়িত করার জন্য দিল্লির সরকার রাজি হয়েছিল এবং জার্মান সরকারও স্কীম রূপায়ণে রাজি হয়েছিল। প্রথমে ঠিক হয়েছিল ৯ কোটি টাকার স্কীম হবে, পরে ঠিক হ'ল ৩৬ কোটি টাকার এবং শেষে ৫০ কোটি টাকার স্কীম হবে ঠিক হয়। কিন্তু আজ পর্যন্ত ঐ স্কীমের কাজ শুরু হয়নি। যদিও আমাদের জনস্বাস্থ্য দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় আপ্রাণ চেষ্টা করছেন। তথাপি আমি তার কাছে জানতে চাইছি বর্তমানে স্কীমটির কি অবস্থা? কারণ আমরা, রঘুনাথপুরের গ্রামবাসীরা জানি না স্কীমটির কি অবস্থা, আদৌ কোনও দিন ঐ প্রকল্প থেকে জল পাওয়া যাবে কিনা বা ওখানে জল সরবরাহ করার জন্য অন্য কোনও স্কীম রূপায়িত হবে কিনা। এই বিষয়টা আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি।

**শ্রী তপন হোড় :** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, এই মাত্র মাননীয় বিধায়ক নটবর বাগদি বললেন রঘুনাথপুরের জল প্রকল্পের কথা। স্যার, পশ্চিমবাংলায় জার্মানির সাহায্যে দুটো জল সরবরাহ প্রকল্পর কথা আমরা জানি—একটা পুরুলিয়ার রঘুনাথপুরে, আর একটা বীরভূম জেলার বোলপুরে। আমরা এটাও জানি যে, দুটো প্রকল্পেরই সার্ভে রিপোর্ট কমপ্লিট হয়েছে। জার্মানি দূতাবাস থেকে আমরা এ খবরও পেয়েছি যে, জার্মানি থেকে স্কীম অ্যাপ্রুভড হয়ে এসেছে, স্যাংশন হয়ে এসেছে। আমরা লক্ষ্য করছি রঘুনাথপুরবাসীরা এবং বোলপুরবাসীরা বর্তমানে গভীর জল সংকটের মধ্যে বসবাস করছেন। জার্মানি প্রকল্পটি রূপায়িত হলে এই সংকট থেকে রঘুনাথপুরবাসীরা এবং বোলপুরবাসীরা মুক্তি পাবে। অতএব আমি এখানে উপস্থিত জন-স্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে জার্মান প্রকল্পের বিষয়ে রঘুনাথপুরবাসীরা এবং বোলপুরবাসীরা যে অন্ধকারে রয়েছেন সেই অন্ধকারে তাদের যাতে আর না থাকতে হয় তার জন্য তিনি তাদের অবগতির জন্য জানান প্রকল্পের অবস্থাটা কি। অন্তত তিনি যদি আমাদের জানান তাহলে আমরা জনগণকে বলতে পারি, প্রকৃত ঘটনা কি।

**শ্রী গৌতম দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের বোলপুর এবং রঘুনাথপুরের ২ জন এম. এল. এ. একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করলেন। আমরা সকলেই জানি, রাজ্যে বিশেষ করে পানীয় জলের সমস্যা যেখানে এত বেশি তারমধ্যে বোলপুর একটি জায়গা এবং অন্যটি রঘুনাথপুর। ১৯৮৮ সাল থেকে ভারত সরকারের মাধ্যমে আমরা তদানীন্তন পশ্চিম-জার্মানি—এখন অবশ্য দুই জার্মানি এক হয়ে গেছে—তাদের সঙ্গে আলোচনা শুরু করি। আজ পর্যন্ত ১৪টি মিটিং এই জার্মানির সঙ্গে হয়েছে। সর্বশেষ মিটিং এই ফেব্রুয়ারি মাসে হয়েছে। এই স্কীমটা অনেক বড়। একটা ৫১ কোটি টাকার আর একটা ৬৭ কোটি টাকার স্কীম। অনেক টাকার ব্যাপার। এই দুই প্রকল্পের বেশিরভাগ টাকাই সফট লোন হিসাবে ৫০ বছরে শোধ করতে হবে। অনেক টাকা গ্রান্ট হিসাবে পাব। কিন্তু এত বড় প্রকল্প এবং এত দেরি হচ্ছে—আমরা ভারত সরকারের মাধ্যমে এবং জার্মানির যারা এখানে ফেব্রুয়ারি

[19th April, 1995]

মাসে এসেছিলেন তাদের বলেছিলাম, আমরা গরিব হতে পারি, কিন্তু কিছু টাকা রঘুনাথপুর এবং বোলপুরের জন্য খরচ করতে পারি না? আপনারা এত বড় প্রোজেক্ট করবেন বলে সেই কারণে আমরা করছি না। কারণ টাকা খরচ করলে সেই টাকা নষ্ট হয়ে যাবে। সুতরাং আপনারা হ্যাঁ কি না বলুন—এত বছর ধরে আলোচনা চলছে, অথচ কিছুই করছেন না। তবে খুবই আনন্দের কথা, ফেব্রুয়ারি মাসে কয়েকদিন ধরে আলোচনা যা হয়েছে তাতে তারা একটা নির্দিষ্ট সময়ের মধ্যে, এ বছরের অক্টোবরের মধ্যে কোনটা কি করবেন তার একটা ফাইনাল কাজ করবেন। এইভাবে ব্রেক-আপ করে ৩১শে মার্চে ফাইনাল রিপোর্ট পি. এইচ. ই. ডিপার্টমেন্টের কাছে জমা দেবে। ৩১শে মার্চের মধ্যে তারা রিপোর্ট জমাও দিয়েছে। সুতরাং আমরা এখন বিশ্বাস করতে পারি আলোচনা অনুযায়ী যে অক্টোবর মাসে এই দুই বড় প্রকল্প জার্মানদের সঙ্গে যৌথভাবে যেটা হচ্ছে সেই কাজ শুরু হবে।

**ডাঃ গৌরীপদ দত্ত ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং হাউসের সমস্ত মাননীয় বিধায়কগণের দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন আগে কৃষ্ণনগরে যে ঘটনা ঘটেছিল সেই ঘটনার কথা অনেকেই জানেন, এখানেই আলোচনা হয়েছে এবং একটা রিপোর্টও এই হাউসে মন্ত্রী মহাশয় দিয়েছেন। ওখানকার মিউনিসিপ্যালিটির যিনি চেয়ারম্যান, মাননীয় কংগ্রেসের সেক্রেটারি, শ্রী গৌরীশঙ্কর দত্ত মহাশয় একটা লিফলেট ছেড়েছিলেন। তাতে উনি বলেছিলেন, ডাক্তারদের ১০ টাকা, ২০ টাকার বেশি ফি'স নেওয়া চলবে না। এই ভাবে আবেদন করা হয়েছিল। আমরা বিষয়টি গ্রাহ্য করিনি। কিন্তু এখানে খবর এসেছে, শুধু কৃষ্ণনগর নয়, সিউড়িতেও পর্যন্ত যুব কংগ্রেস এবং যুব কংগ্রেসের নামধারী গুন্ডারা প্রত্যেকটি ডাক্তারের চেম্বারে গিয়ে হামলা করছে এবং ভয় দেখাচ্ছে যদি এই ফিসের বেশি নাও তাহলে সব বন্ধ করে দেব। প্রশ্ন হচ্ছে, সরকারি ডাক্তারও যেমন আছে, তেমনি বেসরকারি ডাক্তারও আছে। আমি জানি না, এমন কোনও আইন আছে কিনা যাতে ফি নির্দিষ্ট করে দিতে পারে। এই রকম গুন্ডামি করে বন্ধ করে দিয়েছিল নকশালরা। যুব কংগ্রেসিরা এই জায়গায় নিয়ে যেতে চাইছেন। ল অ্যান্ড অর্ডারের প্রশ্ন নয়, প্রশ্ন এসে গেছে সরকারি ডাক্তাররা যদি কাজ বন্ধ করে দেন তাহলে সারা পশ্চিমবঙ্গের হাসপাতালে যেটুকু আমরা লোকদের সার্ভিস দিতে পারছি সেটা বন্ধ হয়ে যাবে। এদের একটাই উদ্দেশ্য, যেমন তেমন করেই হোক, সরকারি হাসপাতালগুলিকে পঙ্গু করে দেওয়া। চিকিৎসা ক্ষেত্রে উন্নতি করার নানা রকম পদ্ধতি আছে। কিন্তু ডাক্তারদের মারধোর করে ভয় দেখিয়ে চেম্বার যদি বন্ধ করে দেয় তাহলে সুচিকিৎসা কি হতে পারে? সেইজন্য আবেদন করছি, এই যে অরাজকতা এবং অন্যায় কাজ চলছে তা এখনই বন্ধ করে দেওয়া হোক। তা না হলে সমস্ত পশ্চিমবঙ্গে চিকিৎসক সমাজ ধর্মঘট করতে বাধ্য হবে এবং তারজন্য ঐ যুব কংগ্রেসিরাই দায়ী হবে।

**শ্রী আবদুল করিম চৌধুরি ঃ** (নট প্রেজেন্ট)

[1-40 —1-50 p.m.]

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** স্যার, আপনার মাধ্যমে আমরা এলাকার একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি আমার এক প্রশ্নোত্তরে

বলেছেন যে, ১৯৯১ সাল থেকে হাওড়া জেলায় ৭৫৫টি মৌজা বিদ্যুতায়িত হয়ে গেছে। আমি খুব দায়িত্ব নিয়েই বলছি যে, আমার বিধানসভা কেন্দ্র শ্যামপুরে এখনও পর্যন্ত ১০টি মৌজাতে কোনও সময়ই কোনও ইলেক্ট্রিফিকেশন হয়নি এবং কোনও খুঁটি পোঁতা হয়নি এবং কোনও পোস্ট পড়েনি, কোনও ট্রান্সফরমার হয়নি এবং এটা আপনার দপ্তরও দেখাতে পারবেন না। তাই আপনার কাছে বিনীতভাবে জানাচ্ছি যে, শ্যামপুর বিধানসভা কেন্দ্রের ১০টি মৌজাতে এখনও পর্যন্ত বিদ্যুতায়িত না হয়েও আপার দপ্তর আপনাকে জানিয়ে দিলেন যে সারা হাওড়া জেলা বিদ্যুতায়িত হয়ে গেছে। তাই আমার এলাকা যাতে বিদ্যুতায়িত করা যায় তার জন্য আপনাকে, বিনীতভাবে আবেদন করছি এবং এই ঘটনার পূর্ণাঙ্গ তদন্ত করা দরকার। আপনি হয়ত বলবেন যে, ৯২ সালে একটা খুঁটি পড়েছিল কিন্তু আমি দায়িত্ব নিয়ে বলছি এবং ঘুরে ঘুরে দেখেছি যে, কোনও জায়গায় ট্রান্সফরমার হয়নি। তাহলে কি করে বিদ্যুতায়িত হয়?

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** স্যার, একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার আজ প্রায় ৬-৭ বছর হয়ে গেছে সারা রাজ্যে প্রাথমিক স্কুলে শিক্ষক নিয়োগ বন্ধ আছে। এর ফলে অনেক স্কুলে এক একটি সার্কেলে প্রায় ১৫-২০টি প্রাইমারি স্কুল সিঙ্গল টিচারস স্কুল হয়ে পড়েছে। যেখানে ৪-৫ জন শিক্ষক ছিলেন সেখানে ২-৩ জন শিক্ষক হয়ে গেছেন এবং যেখানে ২-৩ জন শিক্ষক ছিলেন সেখানে ৯ জন শিক্ষক হলেন। অবস্থা এমন জায়গায় পৌঁছেছে যে, টানাটানি করে সামাল দেওয়া হচ্ছে। প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে একটা চূড়ান্ত অব্যবস্থা চলছে এবং দীর্ঘদিন এই ব্যবস্থা চলার ফলে সাধারণ মানুষ মনে করছে যে, সরকারই বোধ হয় এটা চাইছে এবং আমি মাননীয় শিক্ষামন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি তিনি যেন এ ব্যাপারে দৃষ্টি দেন এবং স্কুলগুলি যাতে ঠিকমতো চলে, শিক্ষক যাতে নিয়োগ করা যায় এবং পড়াশোনা যাতে ঠিকমতো চলে সেদিকেও দৃষ্টি দেন। নতুবা প্রাথমিক শিক্ষার নামে যা চলছে তা একটা প্রহসনের পর্যায়ে চলে গেছে। আমি অবিলম্বে এই ব্যাপারে শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে পৌরমন্ত্রী তথা রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার আমি যে লিস্ট অব বিজনেস পেয়েছি তাতে দেখছি যে, আজকের পর আবার ১০ই জুলাই হাউস হবে। প্রায় ২ মাস হাউস বন্ধ থাকবে। এর মধ্যে পুরসভার নির্বাচন হয়ে যাবে। পুরসভার নির্বাচনের নানা রকম অনিয়মগুলির প্রতি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কিন্তু এই যে অনিয়ম চলছে তাতে পুর নির্বাচন একটা প্রহসনে পরিণত হয়েছে। ভোটার লিস্ট পাবলিশড হয়েছে সেটা বলা হচ্ছে, রাজ্য নির্বাচন কমিশন দপ্তর থেকে বলা হচ্ছে যে, ভোটার লিস্ট পাবলিশড হয়েছে। কিন্তু স্যার ভোটার লিস্ট আজও কোনও মানুষ পাচ্ছে না। তবে কোথাও দেখা যাচ্ছে সি. পি. এ[illegible] এর কমরেডরা কপি নিয়ে ঘুরে বেড়াচ্ছে। কিন্তু সাধারণ মানুষের কাছে ভোটার লিস্ট [illegible]নি। সাধারণ নিয়মে নির্বাচন কমিশন সব সময়ই বিভিন্ন রেকগনাইজড রাজনৈতিক দলকে বিনা পয়সায় ভোটার লিস্ট দেয়। কিন্তু এক্ষেত্রে দেখছি বিনা পয়সা তো দুরের কথা পয়সা দিয়েও ভোটার তালিকা পাচ্ছে না। বলা হচ্ছে যে, মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানের

কাছে ভোটার লিস্ট আছে সেখানে গিয়ে দেখে আসতে হবে। স্যার একটা লোকের পক্ষে ১ লক্ষ ভোটার এর মধ্যে নিজের নাম খুঁজে বের করা সম্ভব নয়। তাই সেক্ষেত্রে বুথে বুথে যদি না টাঙানো থাকত তাহলে ভাল হত। এখানে ওয়ার্ডের ডিলিমিটেশন হয়েছে। ফলে মানুষ জানবে না যে তার ভোট কোন ওয়ার্ডে পড়ছে এবং সে কোন ওযার্ডের নাগরিক। এই অবস্থায় স্যার রাজ্য সরকার যাতে অবিলম্বে ভোটার তালিকা প্রকাশ করেন তাহলে ভাল হয়।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র, ত্রাণ এবং পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকা হরিহরপাড়া পঞ্চায়েত সমিতির ব্লক স্টোরিং এজেন্ট তার গোডাউন ৬৯৬ কুইন্টাল গম তার মধ্যে ২৩৩ কুইন্টাল....

(গোলমাল)

অবৈধভাবে বিক্রি করা হয়েছিল। পঞ্চায়েত সমিতির চেয়ারম্যানের কাছে অভিযোগ করায় তিনি কোনও আমল দেননি। সর্বোপরি একজিকিউটিভ অফিসারের অভিযোগে গত ২০ ফেব্রুয়ারি গোডাউন সিজ করা হয় এবং ২৪শে ফেব্রুয়ারি সিল ভেঙ্গে দেখা যায় যে তার ভিতরে গম নেই, কিছু পাট আর সরিষা পড়ে আছে। তার বিরুদ্ধে বি. ডি ও. এফ. আই. আর. করেছেন একজন বি. ডি. ও.-র এফ. আই. আরের পরিপ্রেক্ষিতে আজ পর্যন্ত পুলিশ তাকে গ্রেপ্তার করেনি এবং তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে বলে আমাদের জানা নেই। অবিলম্বে এর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া প্রয়োজন।

**শ্রী নাজমুল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্যার, খড়গপুরের গ্রামে এবং শহরে নিদারুণ জলকষ্ট দেখা দিয়েছে, পানীয় জলের সংকট এমনই হয়েছে যে সভ্যতার সংকটের মতো জলসংকট হয়েছে আর সেই সময়ে জলের দরে কংগ্রেস রাজনীতি বিক্রি করছে। মাননীয় জ্ঞানসিং সোহনপালের সমর্থন পুষ্ট গুন্ডা গৌতম চৌবে মিউনিসিপ্যালিটি অফিস ভাঙচুর করছে। প্রশ্ন হল এই সময়ে একটি বিবৃতি বেরিয়েছে যে আরও ১৫ দিন বৃষ্টিহীনভাবে চললে আরও জলকষ্ট দেখা দেবে। প্রয়োজনের তুলনায় টাকা অত্যন্ত কম, যাতে জল কষ্ট রোধ করা যায় সেই টাকা যাতে জেলা পরিষদের কাছে পৌছায় সেজন্য মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই বলছি যে মাননীয় অর্থমন্ত্রী বিবৃতি দিয়ে চলে গেলেন, বিরোধী দলের বক্তব্য শোনার অবকাশ নেই। আমি এই দৃষ্টিভঙ্গির তীব্র প্রতিবাদ করছি। অর্থমন্ত্রীর হাউসে থাকা উচিত ছিল, কারণ শুধু সরকারি দলের কথা শুনব আর বিরোধী দলের শুনব না, এই দৃষ্টিভঙ্গিটা খুব খারাপ। আমি আপনা মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী এবং গৌতমবাবু এখানে রয়েছেন, জনস্বাস্থ্য দপ্তরের মন্ত্রী, এদের দৃ আকর্ষণ করছি। এই সরকার বাংলার মানুষকে প্রতি বছর এপ্রিল এবং মে মাসে দাদ দেওয়ার মতো করুণা করেন। মাননীয় মুখ্যমন্ত্রীর ঘরে একটা বৈঠক হয়, কিছু টাকা মঞ্জু করেন, লুঠ করার জন্য পঞ্চায়েতের হাতে দেওয়া হয়। পানীয় জলের নাম করে। আমি এ

দাবি করছি যে, একটা নীতি প্রণয়ন করা হোক। পশ্চিমবঙ্গের মাটির নিচের জল নেমে গেছে। শ্যালো টিউবওয়েল, মিনি ডিউটি ডিপ-টিউবওয়েল এবং গভীর নলকূপগুলি ইন্ডিসক্রিমিনেট ইনস্টলেশনের জন্য সঠিকভাবে মাটির নিচের জলকে ব্যবহার করা যাচ্ছে না।

ফলে শুধু পানীয় জলের নলকূপ ৮০ ভাগ ডান্ডা তুলে দাঁড়িয়ে আছে, জল পাওয়া যাচ্ছে না। গ্রামের মেয়েদের কলসি কাঁখে নিয়ে চার-পাঁচ কিলোমিটার দূর থেকে জল আনতে হচ্ছে। পুকুরের জল খেয়ে আন্ত্রিক দেখা দেবে। হাজার হাজার মানুষ মারা যাবে। এরজন্য একটা নীতি প্রণয়ন করা হোক। সেচের জন্য জল এবং পানীয় জলের ব্যবস্থা আলাদা ভাবে করা হোক। প্রতি বছর হাউসের দৃষ্টি আকর্ষণ করে বলি মাটির নিচের জলকে ব্যবহার করার জন্য নীতি প্রণয়ন করা হোক। সেচের কাজে জল, চাষের কাজে জল, পানীয় জলের জন্য নলকূপের সুনির্দিষ্ট নীতি প্রণয়ন করা হোক। দুর্ভাগ্যবশত বাংলার মানুষকে প্রতি বছর দাদন দেওয়ার নাম করে টাকা মঞ্জুর করা হয়, আমরা চিৎকার করি আর ওরা কিছু টাকা দিয়ে দেয়। অবিলম্বে এ ব্যাপারে সুনির্দিষ্ট কিছু পদক্ষেপ নেওয়ার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী দেবনাথ মুর্মু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর আগে বার বার বলেছি, আবার বলতে হচ্ছে। আমাদের গাজোলে বহু টাকা খরচা করে গ্রামীণ হাসপাতাল করা হয়েছে। ৫ বছর হল. হাসপাতালটি উদ্বোধন হয়েছে। অথচ আজ পর্যন্ত হাসপাতালে চিকিৎসার ব্যবস্থা হয়নি। শুধু আউটডোর খোলা থাকে। ডাক্তার. নার্স থাকে না। প্রয়োজনীয় চিকিৎসার যন্ত্রপাতি নেই, ওষুধপত্র নেই। সেজন্য ওখানে কোনও রোগী যেতে চান না। রোগী ভর্তির ব্যবস্থা নেই। সেই কারণে এলাকার মানুষের মধ্যে ক্ষোভ সৃষ্টি হয়েছে। হাসপাতালটি যাতে অবিলম্বে চালু করা হয় তার জন্য স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকষণ করছি।

**শ্রী নর্মদা রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, হাউসে বিরোধী দলের সদস্যরা মাটির তলার জলের অভাবের কথা বলেছেন। দক্ষিণ দিনাজপুরের চাষীরা সর্বস্ব শেষ করে বোরো ধান লাগিয়েছেন। বর্ষার অভাবে আমন ধান ভাল হয়নি। সারা দক্ষিণ দিনাজপুরের চাষীরা মাথায় হাত দিয়ে বসে আছেন। দক্ষিশ দিনাজপুরের ৭টি ব্লকের মধ্যে একটি ব্লক কুশমন্ডি—তার ৩২টি আর. এল. আই., ডিপ টিউবওয়েল, কমিউনিটি সেচ প্রকল্প অচল হওয়ার ফলে ২ হাজার একর জমির ধান শুকিয়ে কাঠ হয়ে গেছে। বিভাগীয় সেচ মন্ত্রী, বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি বোরো চাষীদের বাঁচাবার জন্য এবং পানীয় জলের সংকট দেখা দিয়েছে। বহু জায়গায় টিউবওয়েল-এ জল ওঠে না, সেগুলোকে ঠিক করার জন্য দাবি জানাচ্ছি। পুনর্ভবা, আত্রাই ইত্যাদি নদীর জল নিচে চলে গেছে। পানীয় জলের তীব্র সংকট দেখা দিয়েছে। গতকালের উচ্চ পর্যায়ের বৈঠকে জলের ভিত্তির রিপোর্ট আলোচনার মধ্যে মাটির জলের কি অবস্থা আছে তার অপেক্ষা না করে অবিলম্বে যুদ্ধকালীন পরিস্থিতিতে খরা মোকাবিলার জন্য বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[1-50 —2-00 p.m.]

**শ্রী খাড়া সোরেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৩০. ৯.৯৪ তারিখে বালুরঘাট থানার বোল্লা মৌজার গৌরাঙ্গ

মোহান্ত এবং বিমল রায়কে দুষ্কৃতীরা তাদের বাড়ি থেকে রাত ১২ টার সময় বাইরে তুলে নিয়ে যায় এবং ধারাল অস্ত্র দিয়ে তাদের হত্যা করার চেষ্টা করে। তার ফলে ২ জনকে হাসপাতালে ভর্তি করা হয়, এদের মধ্যে একজন হাসপাতালে মারা যান, অন্য জন অক্ষম অবস্থায় থাকেন। অপরজনের বিবৃতি পাওয়া সত্ত্বেও পুলিশ দুষ্কৃতীদের গ্রেপ্তার করছেন না। ওখানকার মানুষ আতঙ্কে দিন কাটাচ্ছেন। অবিলম্বে যাতে দুষ্কৃতীদের গ্রেপ্তার করা হয় তার জন্য স্বরাষ্ট্র দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শিশিরকুমার সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মুর্শিদাবাদ জেলার একটি সমস্যার প্রতি শিল্পমন্ত্রী এবং মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার পাশেই রয়েছে নদীয়া এবং মালদা জেলা। ঐ জেলাগুলি থেকে প্রতিনিয়ত চামড়া বাইরে চলে যাচ্ছে। রাজ্যে যখন শিল্পায়ন হচ্ছে তখন, আমার আবেদন, মুর্শিদাবাদ জেলায় লেদার ইন্ডাস্ট্রি গড়ে তোলা হোক। এটা করা হলে জেলা পরিষদ তারজন্য জমি দেবে। ঐ জেলার যোগাযোগ ব্যবস্থাও উন্নত। আমি এই ব্যাপারে এক এক্সপার্টের সঙ্গে কথা বলেছিলাম, তাতে বুঝেছি যে, আই. আর. ডি. পি.-র মাধ্যমে ঐ জেলায় উন্নত মানের গোটারি স্কীম গ্রহণ করা যায়। ঐ জেলায় অন্য কোনওরকম শিল্প নেই, এই অবস্থায় রাজ্যে যখন শিল্পের বাতাবরণ গড়ে তুলবার চেষ্টা করা হচ্ছে তখন বিষয়টা বিবেচনা করা হোক বলে আবেদন রাখছি।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, মুর্শিদাবাদ জেলায় ভাঙ্গন একটা বিশাল সমস্যা। বিগত কয়েক বছরের গঙ্গার ভাঙ্গনের ফলে সেখানকার ১৫,০০০ মানুষ গৃহহারা। একমাত্র জলঙ্গির ভাঙ্গনেই গত বছর ৬০০ পরিবার গৃহহারা হয়েছেন। স্থানীয় প্রশাসন তাদের পুনর্বাসনের স্বার্থে বাড়ি ঘর নির্মামের জন্য জমি দেখছেন, কিন্তু আর্থিক সাহায্য না পাওয়ায় কিছু করা যাচ্ছে না, কারণ কেন্দ্রীয় সরকার এই বাবদ কোনও টাকা বরাদ্দ করছেন না। এমন কি, সেখানকার ভাঙ্গন রোধের জন্যও কেন্দ্রীয় সরকার আজ পর্যন্ত কোনও টাকা দেননি। রাজ্য সরকার নিজ সামর্থে জলঙ্গি, রাণীবাঁধ নিয়ে পাঁচটি জায়গায় কাজ করছেন, কিন্তু তা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছেন না। অবিলম্বে এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার যাতে টাকা দেন তার দাবি করছি। ইতিমধ্যে এই দাবির সমর্থনে গোটা জেলা জুড়ে যুব ফেডারেশন সমাবেশ করেছেন।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দেবগ্রামে করুণ শিশু মৃত্যুতে দুবৃত্তদের ধ্বংসাত্মক কাজের প্রতি ধিক্কার জানিয়ে বলছি—

সকালের ফুল অকালে ঝরেছে, তিনটি, দেবগ্রামে।

'আট, এগারো, বারো,

বলো যত পার'—গুজব ছড়াতে নামে।

স্টার-টিভিতেও মিথ্যা ছড়াল,

করুণ মৃত্যু ঢাকা পড়ে গেল,

স্বাস্থ্যকেন্দ্র আগুনে পুড়াল—

সেলাম মুন্সিয়ানা।

মৃতদেহ তিন, শোনালেন কেউ আটটি কবরখান।

করুণ মৃত্যু যে সব মায়ের শূন্য করল বুক

তাদের বেদনা মূলধন করে রাজনীতি? বড় সুখ।

কার প্রকল্প, ওষুধ বা কার?

ত্রুটি কোথা হ'ল খোঁজা দরকার

শিশু-শবাসনে স্বপ্ন যাদের বঙ্গ সিংহাসন

মিছে সংখ্যার মৃত্যু খবরে

মাটি দিচ্ছেন নিজেদেরই গোরে।

মতিভ্রম ঘটে, যতই নিকটে ঘনায় শেষের ক্ষণ।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, চারিদিকে শুধু জল, জল, আর জল—আমাদের এক ভঙ্কর বিপদ, কিন্তু মাতলা নদীতে জল নেই—নোনা জল। কিন্তু এক সময় মাতলা নদীতে জল ছিল, এখন সেই নদী শুখনো। প্রতিদিন তাতে জোয়ারে জল আসে, ভাটায় চলে যায়, অর্থাৎ হঠাৎ হঠাৎ আসে। গত পরশু দিন দশ-বারো বছরের এক কিশোরী তার মায়ের হাত ধরে নদী হেঁটে পার হচ্ছিল, কিন্তু হঠাৎ জোয়ারের জল ঢুকে তাকে ভাসিয়ে নিয়ে যায়। তারপর থেকে সে নিখোঁজ, কোথায় ভেসে গেছে কেউ জানে না। সুন্দরবনের নদীগুলি বর্তমানে এই অবস্থাই হয়েছে। তাতে নৌ চলাচল বন্ধ হয়ে যাচ্ছে। এর প্রতিকারে কোনও বিকল্প-ব্যবস্থা হবে না এটাই আমার মন্ত্রিসভার কাছে প্রশ্ন আপনার মাধ্যমে।

**শ্রী নৃপেন গায়েন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকার দুটি সাবসিডিয়ারি হেলথ সেন্টার—একটি ভগবানপুর, অপরটি সাহেবখালি, কিন্তু হেলথ সেন্টার দুটির বাড়ি ভেঙ্গে যাচ্ছে। অবিলম্বে বাড়ি দুটির সংস্কার সাধন করা দরকার। তাছাড়া ভগবানপুর হেলথ সেন্টারে দীর্ঘদিন কোনও ডাক্তার নেই, সেখানে জলকষ্টও রয়েছে, পানীয় জলের অভাব রয়েছে, কিন্তু প্রতি বছর এই সময় আন্ত্রিক রোগ দেখা দেয়।

এই জন্য অবিলম্বে যাতে সাহেবখালি হাসপাতালে ডাক্তার যায় তার ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উনি সভায় উপস্থিত আছেন, ওনাকে ব্যবস্থা নিতে অনুরোধ করব। মুর্শিদাবাদ জেলায় গত কয়েক মাস ধরে বিদ্যুতের অভাব দেখা দিয়েছে এবং তার সঙ্গে লো ভোলটেজ চলছে। গোটা জেলায় একই অবস্থা চলছে। আমি বিভাগীয় ডিভিসনাল ইঞ্জিনিয়ার এবং অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়ার এদের সঙ্গে কথাবার্তা বলেছি। ওনারা বলছেন যে আমাদের জেলাতে প্রয়োজনীয় যে বিদ্যুৎ দরকার সেটা নাকি সরবরাহ করা হচ্ছে না।

ইতিপূর্বে আমি এই হাউসে এই বিষয়ে বলেছি। এখন খরার সময়। আমাদের এলাকায় যে সমস্ত ক্ষুদ্র সেচের জন্য শ্যালো টিউবওয়েল সহ অন্যান্য যে জল প্রকল্প আছে সেইগুলি চলছে না। সুতরাং এই বিষয়টা অবিলম্বে দেখার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী ভন্দু মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পুরুলিয়া জেলার বলরামপুর পঞ্চায়েত সমিতিতে বি. ডি. ও. নিয়মিত অফিসে না থাকার জন্য ১৯৯৩-৯৪ এবং ১৯৯৪-৯৫ সালের প্ল্যানের টাকা ব্লক এখনও পর্যন্ত খরচ করতে পারেনি। অর্থ সাব কমিটির মিটিং-এ বি. ডি. ও.-কে ডাকা সত্ত্বেও উনি উপস্থিত থাকছেন না। এলাকার উন্নয়ন মূলক কাজ কর্ম করা যাচ্ছে না। এই ব্যাপারে ডি. এম. পুরুলিয়া এবং এস. ডি. ও. ওয়েস্ট পুরুলিয়াকে বলা হয়েছে, কিন্তু কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। আমি দাবি করছি সুষ্ঠুভাবে কাজ করার জন্য এই বি. ডি. ও.-কে স্থানান্তরিত করা হোক, তার জায়গায় অন্য বি. ডি. ও.-কে নিয়োগ করা হোক।

**শ্রী মানিকচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দীর্ঘ দিন বৃষ্টির অভাবে খরা চলছে। আমাদের বীরভূম জেলায় সর্বত্র জলের অভাব দেখা দিয়েছে। নদী, পুকুর, খাল, বিল সমস্ত শুকিয়ে গিয়েছে। ভুগর্ভস্থ জলের স্তর অত্যন্ত নিচে নেমে গিয়েছে। চারিদিকে পানীয় জলের সমস্যা দেখা দিয়েছে। সঙ্গে সঙ্গে বোরো চাষ এবং অন্যান্য চাষের জলের অভাব দেখা দিয়েছে। এমন কি গবাদি পশুর ব্যবহারিত জলের অভাব দেখা দিয়েছে। ময়ুরাক্ষী জলাধার থেকে যাতে জল ছাড়া হয় তার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। কোপাই নদীতে যাতে জল পাওয়া যায় তার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টা এখানে বলছি সেটা হল আজকে যে অবস্থা কংগ্রেস লেজিসলেচার পার্টিতে হয়েছে তাতে ইনটিগ্রিটি এবং ইউনিটির প্রশ্ন উঠে গেছে। মানস ভুঁইয়া, সৌগত রায়কে বলছে কুলাঙ্গার এবং সৌগত রায় বলছে চিফ হুইপ অফ কংগ্রেস লেজিসলেচার পার্টি হচ্ছে অপদার্থ। ইনটিগ্রিটি এবং ইউনিটি যদি না থাকে কংগ্রেস পার্টিতে তাহলে তো বিরোধী পক্ষের আসন থাকবে না। অতএব মাই পয়েন্ট ইজ দিস অনারেবেল ডেপুটি স্পিকার যে যদি কংগ্রেস না থাকে তাহলে কি করে কি হবে?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ মন্ডল, প্রতিদিন আপনি যে বিষয় দেন সেই বিষয়ে বলেন না। এই রকম করলে বলতে দেব না।

**(গোলমাল)**

[2-00 —2-10 p.m.]

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বীরভূম জেলায় প্রখ্যাত এ. আই. টি. ইউ. সি. নেতা এবং রাজ্য স্তরে এ. আই. টি. ইউ. সি. নেতা

কালী মেহেতা-কে গত ৬ তারিখ সকালে কয়েকজন গুন্ডার দ্বারা নৃশংস ভাবে হত্যা করা হয়েছে। এই ব্যাপারে গত ৭ তারিখে বামফ্রন্টের ডাকে বীরভূমে বিরাট মিছিল ও জনসভা হয়েছে। জনসভার পরে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে গত ১০ তারিখে ডেপুটেশন দেওয়া হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছেন দোষীদের খুঁজে পাওয়ার জন্য। কিন্তু এখনও পর্যন্ত কোনও প্রকৃত দোষী গ্রেপ্তার হয়নি। যে দু-একজন গ্রেপ্তার হয়েছে তারা এই ঘটনার সঙ্গে যুক্ত নয়। মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং বিনয়ের সঙ্গে বলতে চাই যাতে এই ঘটনার তদন্ত হয় এবং প্রকৃত দোষীরা ধরা পড়ে। তার মধ্যে একজন তফসিল ভুক্ত লোকও ছিলেন। অবিলম্বে দোষীদের গ্রেপ্তারের দাবি জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এস. আর. দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। আমি আগেও কয়েকবার মেনশন করেছিলাম—বরাবনি ব্লক, যেটা কয়লাখনি এলাকা, সেখানে তীব্র পানীয় জলের সংকট আছে। সেখানে পরিকল্পনাহীন ভাবে কয়লা তোলার জন্য পানীয় জলের যে সামান্য উৎস ছিল, সেইগুলো সব শুকিয়ে গেছে, ভূগর্ভে জল নেই, সেখানে জলের হাহাকার দেখা দিয়েছে। পরিচয় পত্রের জন্য যে ফটো তোলা হয়, সেখানকার মানুষ সেটা বয়কট করেছে। আগামী দিনে অবস্থা আরও সঙ্গীন হ'তে পারে এবং আইন-শৃঙ্খলার পরিস্থিতির অবনতি হ'তে পারে। এই বিষয়ে অবিলম্বে ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা গঙ্গারামপুর বানতলায় এক হাজার যুবক এন্ট্রি ট্যাক্সে কাজ করত। সেখানে প্রায় দু হাজার হোটেল, দোকান করেছিল। আপনারা জানেন কেন্দ্রীয় সরকার এন্ট্রি ট্যাক্স তুলে দিয়েছে। রাজ্য সরকার এটা তুলে দেওয়াতে গঙ্গারামপুর বানতলাতে যারা এই কাজ করছিল, সেইরকম ১০ হাজার পরিবার আজ অনাহারে দিন-যাপন করছে, আত্মহত্যা করা ছাড়া তাদের আর কোনও পথ নেই। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এদের সম্বন্ধে একটা সুব্যবস্থা করা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি অমানবিক আইনের প্রতি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সংবাদপত্রে বেরিয়েছে কেন্দ্রীয় সরকার টাডা আইন তুলে দেওয়ার কথা ভাবছেন। সারা দেশে ৭৪ হাজার টাডা বন্দি ছিল, যাদের মধ্যে সংখ্যালঘু সম্প্রদায়ের লোক ৫৪ হাজার। পশ্চিমবঙ্গে টাডা বন্দি ছিল ৫৪০ জন লোক। মাননীয়া সাংসদ শ্রীমতী মমতা ব্যানার্জি টাডা প্রশ্নে পদত্যাগ করতে যাওয়ার পরে কেন্দ্রীয় সরকার নড়ে চড়ে বসেছেন। এবং দেখা যাচ্ছে এই নিবর্তন মূলক আইনের বিরুদ্ধে সারা দেশে একটি আলোড়ন সৃষ্টি হয়েছে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে, পশ্চিমবঙ্গ সরকার এই নিবর্তনমূলক আইন-টাডার বিরুদ্ধে সম্পূর্ণ নীরব রয়েছে। কারণ, এই রাজ্যে শুধু বৌ-বাজার বোমার মামলার আসামীরাই নয়, আরামবাগে ডাব কাটার অপরাধে একজনকে এবং গোয়ালপুকুরে সামান্য পারিবারিক ঘটনায় টাডা করা হয়েছে। আমি প্রস্তাব করছি, কেন্দ্রীয় সরকার টাডা তুলে দেওয়ার আগে এই রাজ্যে বৌ-বাজারের বোমার মামলা বাদে যত টাডা বন্দি আছে, তাদের ছেড়ে দেওয়া হোক।

এই রাজ্যের সরকারের মানবিক অধিকারের ব্যাপারে, সিভিল লিবার্টির ব্যাপারে উচিত মমতা ব্যানার্জি যে রাস্তা দেখিয়েছেন, সেই রাস্তায় এগিয়ে একটা দৃষ্টান্ত স্থাপন করা। এই আইনের সুযোগ নিয়ে নিরীহ মানুষকে বিনা বিচারে আটক রাখবেন না। আপনার মাধ্যমে আমি এই হাউসকে বলি, সে টাটা টু টাডা। টাডাকে বিদায় জানানো হোক দেশের স্বার্থে।

## ZERO HOUR

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের শিক্ষা দপ্তরের কাছে একটি দাবি রাখছি। আমরা সকলেই জানি যে ১৮ই এপ্রিল হচ্ছে হেনরি লুইস ভিভিয়ান ডিরোজিওর জন্মদিবস। গতকাল তার ১৮৭তম জন্মদিবস পালিত হয়েছে। এই উপলক্ষে আমি দাবি জানাই—আমাদের এই কূপমন্ডুকতার বিরুদ্ধে অধিকার লড়াইয়ের পথিকৃত এই হেনরি লুইস ভিভিয়ান ডিরোজিও—সমস্ত শিক্ষা প্রতিষ্ঠানে যাতে তার জন্মদিবস পালিত হয় তারজন্য উদ্যোগ গ্রহণ করা হোক। এবং এরই পাশাপাশি হেনরি লুইস ভিভিয়ান ডিরোজিও জীবন ও আদর্শ বিদ্যালয়ের পাঠ্যক্রমের আওতাভুক্ত করা হোক। মৌলালিতেও তার যে বাড়ি আছে, সেটি রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার অধিগ্রহণ করুন এবং সেটিকে একটি সংস্কৃতি ও মিলনের প্রয়াস হিসাবে গড়ে তোলা হোক। আশা করি, বিরোধীরাও আমার এই দাবিকে সমর্থন করবেন।

**শ্রী দেওকিনন্দন পোদ্দার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। কয়েকদিন আগে আমি হাউসে মেনশন করেছিলাম যে জোড়াসাঁকোর রেশনিং অফিস থেকে রেশন কার্ড দেওয়া হয় না। শুধু এটি নয়, ওখানে কোনও রেশন কার্ডের জন্য অ্যাপ্লিকেশনও অ্যাকসেপ্ট করা হয় না। তার কারণ ওখানে যিনি সি. আই. আছেন, তিনি সি. পি. এম.-এর লোক এবং হার্ড কোর কো-অর্ডিনেশন কমিটির লোক। মানুষকে তিনি রেশন কার্ড দিতে চাইছেন না। ওখানে আমার কোনও রেশন কার্ড দরকার নেই। কিন্তু ওখানকার মানুষকে রেশন কার্ড তিনি দিচ্ছেন না। আমি খাদ্য মন্ত্রীকে আবেদন জানাচ্ছি যে, তিনি যেন ঐ সি. আই.-কে ওখান থেকে অবিলম্বে ট্রান্সফার করার ব্যবস্থা করেন। তা না হলে মানুষ রেশন কার্ড পাবে না। পার্টির আশ্রয়ে থেকে তিনি নিজে কাজ করছেন না, আবার অন্যকেও কাজ করতে দিচ্ছেন না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** অনারেবল মেম্বার, আপনারা শুনুন। এখানে অনেকগুলো নাম আছে। আপনারা আধ মিনিট করে বলুন। না হলে কেউ বলতে পারবেন না।

[2-10 —2-20 p.m.]

**শ্রীমতী মিনতি ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরি বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দীর্ঘদিন ধরে দেখছি যে পশ্চিমবাংলার বুকে সমাজ-বিরোধীরা এবং কংগ্রেস দল নানা ভাবে শান্তি শৃঙ্খলাকে বিঘ্নিত করার চক্রান্ত করছে। আমার বিধানসভা কেন্দ্র গঙ্গারামপুরে গত ৩১ তারিখে ভোটার লিস্টে ছবি তোলাকে কেন্দ্র করে কংগ্রেস এবং বি. জে. পি. মার্কা কংগ্রেসিরা বিশৃঙ্খলা সৃষ্টি করেছে। তার ফলে একজন

কংগ্রেসি, অরুন সরকার নিহত হয়েছে এবং দশ জন মুসলিমের বাড়ি পুড়েছে। এই ভাবে গোটা পশ্চিমবাংলায় ওরা অরাজক অবস্থা তৈরি করছে।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় স্পিকার, স্যার, আপনার মাধ্যমে আমি স্টেট ইলেকশন কমিশনার টি. দত্তের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, আর কিছু দিনের মধ্যে এখানে পৌর নির্বাচন হবে। অ্যাপ্লিকেশন করা হলে অ্যাডপশন করার পর এলাকা ভাগ করার পর ইনক্লুশন অব দি ভোটারের কোনও প্রভিসন রাখেননি। বহু ভোটারের নাম বাদ গেছে। ৬নং এবং ৭নং ফর্মে দরখাস্ত করা যাবে না। তাহলে পৌরসভা এলাকায় যে সমস্ত ভোটারের নাম বাদ গেছে তারা বঞ্চিত হবেন। দেখা যাচ্ছে যে বহু ভোটারের নাম নেই ভোটার লিস্টে। টি. এন. শেসন অ্যাডপশনের কথা বলেছেন, কিন্তু অ্যাডপশানে কোনও রকম প্রভিসন নেই নাম নেওয়ার। ফর্ম নং ৬ এবং ৭ নম্বরে নাম বাদ দিয়ে খসড়া প্রকাশ করার কোনও প্রভিসন রাখেননি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর ঘটনার কথা উল্লেখ করে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ডিসপোজাল সিরিঞ্জ যে কোনও রক্ত পরীক্ষা বা যে কোনও ইনজেকশনের ক্ষেত্রে ব্যবহৃত হয়। আমি বিভিন্ন সূত্রে খবর পেয়েছি এবং খুব অথেনটিক সূত্রে খবর এসেছে যে, এই সিরিঞ্জগুলো ব্যবহার করার পরে মেডিক্যাল সেন্টার, নার্সিং হোম এবং হাসপাতাল থেকে কালেক্ট করে সেগুলো আবার রি-প্যাক করে বাজারে বিক্রি করার ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রী আবদুস সালেম মুন্সি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর অভিযোগের কথা মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্রের এলাকা কালিগঞ্জের সীতাচন্দ্রপুরে হাকিমকে পুলিশ গ্রেপ্তার করে ৩-৪ দিন থানায় আটক করে রেখে দেন। তার স্ত্রী আবেদা বিবি থানায় তাকে খাবার দিতে এলে রাত্রে একজন পুলিশ অফিসার তাকে ধর্ষণ করে। এর ফলে ওই এলাকাতে খুব উত্তেজনার সৃষ্টি হয়েছে। অবিলম্বে ওই পুলিশ অফিসারের শাস্তির ব্যবস্থা করা হোক এই দাবি আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা শেসন মহাশয়ের অর্ডারে মুশকিলে পড়েছি। হুড়াতে উপনির্বাচন আর মাত্র ১৫ মাস নির্বাচন হতে দেরি আছে। এবং সেই পরিপ্রেক্ষিতে অর্ডারে দিলেন যে আর নতুন করে উপনির্বাচন করার দরকার নেই। কিন্তু কিছুদিন পরে আবার ডিক্লেয়ার করলেন যে উপনির্বাচন মে মাসের মধ্যে সম্পন্ন করতে হবে। ফলে আমরা বিভ্রান্ত হয়ে পড়েছি। সুতরাং এই ব্যাপারে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে একটা ক্লিয়ার সিদ্ধান্ত আমরা পাই।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করছি। মনিরত্নমের 'বম্বে' ছবিটি দেখার জন্য আমি সবাইকে অনুরোধ করছি। এটি বাণিজ্যিক ছবি হলেও এর নৈতিক এবং সাম্প্রদায়িক সম্প্রীতির দিকটা খুব সুন্দরভাবে তুলে ধরেছেন। যে সাহসিকতার সঙ্গে এটি তুলে ধরেছেন তাতে সাম্প্রতিককালে কোনও পরিচালক

এই ধরনের সাহসিকতা দেখাতে পারেননি। কোনও কোনও জায়গায় মৌলবাদীরা এর প্রতিবাদ করেছেন। বাল থ্যাকারের কেন্দ্রে এই বইটা চলছে না কিন্তু কলকাতাতে চলছে। সেই কারণে আমি অনুরোধ করব এই ছবিটা আপনারা সকলে দেখবেন।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি হাউসে সবাইকে জানাচ্ছি এবং মাননীয় শ্রমমন্ত্রী আছেন তাকেও জানাচ্ছি যে, আজকে রাজ্যের ৮ হাজার সিনেমা শ্রমিক কর্মচারিরা তাদের কতগুলো ন্যায়সঙ্গত দাবির ভিত্তিতে ধর্মঘট করেছেন। এবং সিধু-কানু-ডহরে জমায়েত হবেন। তারা মাননীয় শ্রমমন্ত্রীকে স্মারকলিপিও দিয়েছে। পশ্চিমবঙ্গে এই সিনেমার শ্রমিক কর্মচারিরা একই সঙ্গে আছেন।

আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীকে অনুরোধ করছি যাতে অবিলম্বে হাউসকে তিনি অবহিত করেন গভর্নমেন্ট এই ব্যাপারে কি ব্যবস্থা নিয়েছেন এবং তাদের দাবি দাওয়ার ব্যাপারে কি সিদ্ধান্ত নিয়েছেন।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সিনেমা কর্মচারিরা একদিনের ধর্মঘট করেছেন। একটা ভাল কথা যে তারা একই সঙ্গে আছেন এবং প্রায় ৮ হাজার কর্মচারী তাদের বিভিন্ন দাবি দাওয়ার ভিত্তিতে এসেছিলেন। তাদের দাবি হচ্ছে বেতন চুক্তি অনেকদিন রিনিউ করা হয়নি, মূল বেতন বাড়ানো ডি. এ., পেস্কেল এবং গ্র্যাচুইটির পেমেন্টের পরিমাণ বাড়ান। তাছাড়া হচ্ছে যে, ভিডিও ইত্যাদির আক্রমণের ফলে সিনেমা শিল্প ক্ষতিগ্রস্ত হচ্ছে। এর বিরুদ্ধে তারা প্রতিবাদ করেছেন। তারপরে সিনেমাকে যাতে একটি শিল্প হিসাবে গ্রহণ করা হয় এইসব নানা দাবি দাওয়া নিয়ে তারা এসেছিলেন। আমি গত কয়েক বছর ধরেই এই সমস্ত ব্যাপার নিয়ে কয়েকবার মিটিং করেছি।

[2-20 —3-00 p.m.] (Including Adjournment)

সিনেমার মালিকরা সরকারের কাছ থেকে সুবিধা পেয়েছে। যেমন এন্টারটেইনমেন্ট ট্যাক্সের ব্যাপারে, হিন্দি ছবির ক্ষেত্রে ৩০ পারসেন্ট এবং আঞ্চলিক ছবির ক্ষেত্রে ৭০ পারসেন্ট কমানো হয়েছে। তারপর ম্যাক্সিমাম সিট-র রেট যেটা ফিক্স করার ক্ষমতা ছিল বা পুলিশ করত সেটা তাদের দেওয়া হয়েছে। হলের মধ্যে সিট রিজার্ভড, ফার্স্ট-ক্লাস, সেকেন্ডে-ক্লাস, বা অন্য ক্লাস এর ব্যাপার কি হবে না হবে, তার সুযোগ তাদের দেওয়া হয়েছে। স্যার, হলের খারাপ অবস্থা, দর্শক-দের উপর সার্ভিস চার্জের কথা বলা হয়েছিল। এই রকম অনেক আছে। আমি বিস্তৃত বলছি না। ১৯৯২ সালে তথ্যমন্ত্রীর সহযোগিতায় একটা মিটিং আমার ওখানে হয়, তাতে আমি অনেকগুলো ব্যাপার সম্বন্ধে বলেছিলাম। সময় চলে যাচ্ছে একটা অ্যাড-হক ভিত্তিতে ওয়েজ ইনক্রিজ করা হোক। ওরা রাজি হলেন এবং আমার তখনকার সেক্রেটারি একটা পে-স্কেল করে টাইম-টেবিল করে দেন এবং আশা করা হয়েছিল যে এতে ফয়সালা হয়ে যাবে। কিন্তু তাতে কোনও ফয়সালা হ'ল না। এর পরে বার দু'ই ফয়সালা হয় হয় এই অবস্থায় আমি অপেক্ষা করছিলাম কিন্তু মালিক পক্ষ এসে পৌছতে পারেননি। কয়েকদিন আগে আমি খবর পেলাম, এবারে তারা তৈরি আছেন, একটা ফয়সালা করে নেবেন। আমি বসে আছি ওনারা এলেন না। এই রকম একটা অবস্থা। এ সম্বন্ধে তথ্যমন্ত্রীও নজর রাখছেন।

যাই হোক, যাতে একটা রিজনেবেল সেটলমেন্ট হয় এখানে অনেক বিধায়ক আছেন যাদের সঙ্গে মালিকদের যোগযোগ আছে এবং তারা আপনাদের কথা শোনেন, আমি তাদের অনুরোধ করব যাতে এটা হয় তার জন্য আপনারা সাহায্য করবেন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আজকে বিধানসভা হওয়ার পরে আবার ১০-ই জুলাই বিধানসভা বসবে। কিন্তু প্রশ্ন-পত্র ফাঁস নিয়ে রাজ্য সরকারের নীরবতা আমাদের বিস্মিত করেছে। স্যার, প্রায় ৪৫ দিন হাউস বন্ধ থাকবে, মিঃ স্পিকার ব্যস্ত থাকবেন। স্যার, আমার দাবি, ডেপুটি স্পিকারকে চেয়ারম্যান করে এবং সমস্ত দলের সদস্যদের নিয়ে হাউস কমিটি করা হোক এবং এই প্রশ্ন-পত্রের ব্যাপারে তদন্ত করা হোক। এবং এতে দোষী এবং অভিযুক্ত ব্যক্তিদের সাজা না হলে ছাত্র-ছাত্রীদের প্রতি অবিচার করা হবে।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মহিষাদল ও তমলুক বিধানসভার বর্ডারে প্রতাপখালী খালের উপরে যে নারায়ণপুর স্লুইস গেট আছে, যেটা বৃটিশ আমলে তৈরি হয়েছিল সেটাকে নতুন করে নির্মাণ করতে হবে এবং সঙ্গে সঙ্গে নারায়নপুর থেকে ছপুকার পর্যন্ত প্রতাপখালী খালকে সম্পূর্ণ রূপে খনন করতে হবে। এবং উত্তরে সাঁওতাল চক পর্যন্ত খনন করতে হবে। এই খনন অবিলম্বে করলে হাজার হাজার একর জমিতে বোরো ধানচাষ সম্ভব হবে রূপনারায়নের জলে। এতে মানুষের প্রভূত উপকার হবে।

**শ্রী তুলসী ভট্টরায় ঃ** (নট প্রেজেন্ট)।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, নববর্ষের শুভেচ্ছা। আমার এলাকায় প্রকৃতপক্ষে যেটা শুরু হয়েছে মৃত্যু মিছিল যাচ্ছে। আমাদের ওখানে লোকেদের প্রচন্ড ম্যালেরিয়া হচ্ছে। আমি রাজ্য সরকারের কাছে অনুরোধ করব র‌্যাপিড অ্যাকশন স্কোয়াড যেটা আমাদের ছিল ডিডিটি স্প্রে করার ব্যাপারে, তারা সেখানে কিছু করছে বলে মনে হচ্ছে না। প্রকৃতপক্ষে নামে বীরপাড়া ফরেস্টে একটি হসপিটাল নির্মিত হয়েছে, এটি ১২ বছর হল, আমি বারবার বলা সত্ত্বেও ওপেন করাতে পারলাম না। আমি আপনার কাছে অনুরোধ করব, স্বাস্থ্য দপ্তর, বন দপ্তর মিলে একটা চেষ্টা করুন, ডিডিটি স্প্রে দেওয়ার ব্যবস্থা করুন। সেখানে আন্ত্রিক প্রচন্ড পরিমাণে হচ্ছে, আন্ত্রিকের ঔষধ সরবরাহের ব্যবস্থা করুন। এই ব্যাপারে স্যার, আপনি স্বাস্থ্যমন্ত্রীকে দয়া করে একটু বলুন, যাতে করে ওখানে ঔষধ জরুরি ভিত্তিতে পাঠানো হয়।

**শ্রী সুকুমার দাস ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী আবদুল মান্নান ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী ভক্ক মাঝি ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী তপন হোড় ঃ** স্যার, ৫৪/৫৫ দিন হয়ে যাচ্ছে, তবুও বোলপুরে রান্নার গ্যাস সরবরাহ করা হচ্ছে না। যাদের ডাবল সিলিন্ডার আছে, তারাও তাদের রান্নার গ্যাস পাচ্ছে

না। সিউড়িতে ২৫/৩০ দিন লাগছে, রান্নার গ্যাস সরবরাহ করতে। বোলপুর, সিউড়ির মতো জায়গায় ১ জন ডিলার আছে। এই ব্যাপারে আমি বারবার বলেছি, আবেদনও করেছি।

(At this stage the House was adjourned till 3.00 p.m. due to power failure)

(After adjournment)

[3-00 — 3-10 p.m.]

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের ত্রিস্তর পঞ্চায়েতে কিছু সদস্যর মৃত্যু বা পদত্যাগের কারণে কয়েকটি আসন শূন্য হয়েছে। নিয়মমতো রাজ্য নির্বাচন কমিশনারের সঙ্গে আলোচনা করে এই শূন্য আসনগুলোতে নির্বাচনের জন্য দিনক্ষণ স্থির করতে হয়। রাজ্য সরকার নির্বাচন কমিশনারের সঙ্গে আলোচনা করে আগামী ৪ঠা জুন, ১৯৯৫, এই শূন্য আসনগুলোতে উপ-নির্বাচনের দিন স্থির করেছে।

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANT

### Demand No. 21

(The Printed Budget Speech of Shri Jyoti Basu on Demand No. 21 was taken as read)

**শ্রী জ্যোতি বসু ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯৫-৯৬ সালে ব্যয়নির্বাহের জন্য ২১ নং দাবীর অধীনে মুখ্যখাত ঃ "২০৫৫—পুলিশ" বাবদ ৫২৭,৭৩,০০,০০০ (পাঁচশত সাতাশ কোটি তিয়াত্তর লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। ভোট-অন-অ্যাকাউন্টে গৃহীত টাকাও এর মধ্যে ধরা হয়েছে।

২। এই একই খাতে ১৯৯৪-৯৫ সালে ৪৪০,১৪,০০,০০০ (চার শ' চল্লিশ কোটি চোদ্দ লক্ষ) টাকা মঞ্জুর করা হয়েছিল। পুলিশ প্রশাসনকে মজবুত করে তোলার জন্য বেতন ও ভাতা বৃদ্ধি করার সংস্থান রাখা, গাড়ি ও অন্যান্য সাজ-সরঞ্জাম কেনা এবং অতিরিক্ত পদ সৃষ্টি প্রভৃতি কারণে বিগত বছরের তুলনায় ১৯৯৫-৯৬ সালে ব্যয় বৃদ্ধি পেয়েছে।

২.১। বাজেটের দাবি উপস্থাপিত করতে গিয়ে আমি মনে করি যে, আমাদের সরকারের দৃষ্টিভঙ্গি, এই মহান সভার সদস্যদের ভালভবে উপলব্ধির জন্য—যা অবশ্য ইতিমধ্যেই ১৯৯৫ সালের ৭ই মার্চ রাজ্যপালের ভাষণে পরিলক্ষিত হয়েছে, সে-সম্পর্কে সাধারণভাবে কিছু বিবরণ দেওয়াটা আমার অবশ্য পালনীয় কর্তব্য। সম্প্রীতি ও স্থায়িত্বই বিগত সতের বছর ধরে এই রাজ্যের প্রধান বৈশিষ্ট্য—যা শুধুমাত্র আমাদের সরকার বর্তমান আর্থ-সামাজিক কাঠামোর নানা প্রতিবন্ধকতা ও রাজ্য পশাসনের বিভিন্ন ধরনের অসুবিধার সম্মুখীন হওয়া

সত্ত্বেও, বিভিন্ন জনকল্যাণমূলক প্রকল্প ও কর্মসূচি রূপায়ণের মাধ্যমে, সাধারণ মানুষের চাহিদার প্রতি সর্বাধিক গুরুত্ব আরোপ করার জন্যই সম্ভব হয়েছে। ১৯৯৪ সালটি মোটামুটি শান্তিপূর্ণ-ভাবেই অতিবাহিত হয়েছে। যাই হোক, আজ আমরা লক্ষ্য করছি যে, দেশের কিছু-কিছু অঞ্চলে কতিপয় সংকীর্ণ বিভেদকামী ও সন্ত্রাসবাদী গোষ্ঠীর উত্থান ঘটছে। মাঝে-মধ্যে কিছু মৌলবাদী সংগঠনের ভন্ডামির ফলে এগুলি বৃদ্ধি পায়। আমাদের সরকার সর্বদাই সাম্প্রদায়িক শান্তি ও সম্প্রীতি রক্ষা ও তার সমন্বয়বিধানের প্রয়াস চালিয়ে যাচ্ছেন। সাম্প্রদায়িক ও মৌলবাদী শক্তিগুলি এখনও এ-রাজ্যে উল্লেখযোগ্যভাবে তাদের মাথা চাড়া দিতে পারেনি। তাদের তরফ থেকে পশ্চিমবঙ্গে মাথা তোলার যে-কোনও প্রচেষ্টা তৎক্ষণাৎ বিনষ্ট করা হয়েছে এবং তাদের উপর সর্বদা নজর রাখা হচ্ছে।

৩। আমাদের রাজ্যের সামাজিক ও সাংস্কৃতিক গঠনশৈলীতে কোনও স্থান না থাকার দরুন এই শক্তিগুলি পশ্চিমবঙ্গে সে-রকমভাবে আত্মপ্রকাশ করতে পারেনি। অবশ্য মাননীয় সদস্যরা নিশ্চয়ই অবগত আছেন যে, অযোধ্যা-সঙ্কটের পরিপ্রেক্ষিতে সাম্প্রদায়িক ও মৌলবাদী শক্তিগুলি এ-রাজ্যেও, দেশের অন্যান্য অংশের মতো সাম্প্রদায়িক আবেগ খুঁচিয়ে তোলার বেপরোয়া প্রয়াস চালিয়েছিল। কিন্তু আমাদের দ্রুত ব্যবস্থা-গ্রহণের ফলে পরিস্থিতি তখনই নিয়ন্ত্রণে আনা সম্ভব হয়েছিল। এই ধরনের বিচ্ছিন্নতাবাদী শক্তিগুলির মোকাবিলা করার জন্য আইনরক্ষাকারী সংস্থাগুলিকে যুদ্ধকালীন পরিস্থিতি অনুযায়ী প্রস্তুত রাখা আমাদের বিশেষ গুরুত্বপূর্ণ কাজগুলির মধ্যে অন্যতম।

৩.১। প্রশাসনিক ব্যবস্থা ছাড়াও আমদের সরকার আর্থ-সামাজিক পরিমাপযুক্ত সমস্যাগুলির সমাধান করা ও উপশম ঘটানোর জন্য রাজনৈতিক উদ্যোগ নেওয়ার উপরে গুরুত্ব দিয়ে থাকেন। সাম্প্রদায়িক শান্তি, সৌহার্দ্য ও সম্প্রীতি রক্ষা করার ব্যাপারে আমাদের সুদীর্ঘ ঐতিহ্য থাকার একটি প্রধান কারণ হল, মানুষের প্রত্যক্ষ অংশগ্রহণ। কিন্তু আত্মসন্তুষ্টির কোনও অবকাশ নেই—যেহেতু, সাম্প্রদায়িক বিভাজন ঘটানোর প্রয়াস অব্যাহত রয়েছে। এক্ষেত্রে বৈদেশিক শক্তিগুলির ভূমিকা ও সহযোগিতা অত্যন্ত আশঙ্কায় বিষয়।

৪। বাজেটের দাবি উপস্থাপিত করতে গিয়ে আমি—১৯৯৪ সালে যে-সব গুরুত্বপূর্ণ ঘটনা ঘটেছিল এবং সরকারের স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগ যে-সব কৃতিত্বপূর্ণ কাজ নির্বাহ করেছে, তার একটি স্মৃতিচারণ করতে চাই। এ-বছর রাজ্য মানবাধিকার কমিশন গঠিত হয়েছে ; রাজ্যের সীমান্তবর্তী অঞ্চলের উন্নতিসাধনের জন্য, সীমান্ত অঞ্চল উন্নয়ন কর্মসূচি হাতে নেওয়া হয়েছে ; গোষ্ঠীভিত্তিক পুলিশি ব্যবস্থা চালু করা হয়েছে ; পুলিশ ইউনিটগুলিতে মহিলাদের ক্ষোভ-নিরসনকেন্দ্র কাজ শুরু করেছে ; রাজ্য পুলিশে একটি মহিলাদের র‍্যাপিড অ্যাকশন টাস্ক ফোর্স কার্যকর করা হয়েছে ; কতিপয় আই. এস. আই. গুপ্তচর গ্রেপ্তার হয়েছে ও কিছু বিস্ফোরণ ঘটানোর পরিকল্পনা ধরা পড়েছে ; কলকাতা ও জেলার পুলিশবাহিনীগুলির জন্য জলকামান ও দাঙ্গারোধী **'বজ্র'**যান সংগ্রহ করা হয়েছে ; কলকাতা ও পশ্চিমবঙ্গ পুলিশবাহিনীতে পরিস্থিতি মোকাবিলার জন্য র‍্যাপিড অ্যাকসন টাস্ক ফোর্স গঠন করা হয়েছে ; ব্যবহারিক ক্ষেত্রে পুলিশকর্মীদের চাকুরিকালীন প্রশিক্ষণের ব্যবস্থা চালু করা হয়েছে; ড্রিল ম্যানুয়াল তৈরি ও প্রশিক্ষণের জন্য ছায়াছবি নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে :

উত্তরবঙ্গে দুটি ব্যাটেলিয়নের সদর-দপ্তর প্রতিষ্ঠা করা হয়েছে ; একটা ব্যাটেলিয়নকে বিদ্রোহ-দমনের কাজে বিশেষ প্রশিক্ষণ দেওয়া হয়েছে ; পুলিশের সাহায্যে শহর থেকে খাটাল উচ্ছেদ করা হয়েছে এবং পরিশেষে—যদিও গুরুত্বে কোনও অংশে কম নয়, অপরাধের প্রতিরোধ ও নির্ণয়ের কাজ চালানো হয়েছে। পরে এই সব বিষয়ে আমি আরও বিশদ বিবরণ দেব।

৫। এ-রাজ্যে ১৯৯৪ সালটি ছিল সাম্প্রদায়িক উত্তেজনার উপস্থিতিবিহীন একটি শান্তিপূর্ণ বছর। বিভেদকামী ও সন্ত্রাসবাদী কাজকর্মের কোনও অস্তিত্ব ছিল না বললেই চলে; রাজনৈতিক সংঘর্ষ নিয়ন্ত্রণাধীন ছিল এবং আন্দোলনজনিত কর্মকাণ্ডের সংখ্যা ছিল অতি নগণ্য। কোনও কোনও রাজনৈতিক দল মাঝে-মাঝে হিংসার প্রচার এবং হিংসাত্মক কাজের চেষ্টা করলেও তাদের রাজনৈতিক এবং প্রশাসনিকভাবে সামলে রাখা হয়েছে। শান্তিপূর্ণভাবে উপ-নির্বাচন অনুষ্ঠিত হয়েছিল এবং ফসল কাটার কাজেও কোনও সমস্যা দেখা দেয়নি।

৫.১। আমদানিকারী ও পাইকারি বিক্রেতাদের ব্যবসা-সম্পর্কিত কাজকর্ম এবং নিত্যপ্রয়োজনীয় পণ্যদ্রব্য বন্টনের উপরে নজর রাখা হচ্ছে। কলকাতা ও জেলা পুলিশের অধীন এনফোর্সমেন্ট শাখাগুলি নিরবিচ্ছিন্নভাবে বাজারে পণ্যদ্রব্যের সরবরাহ, বন্টন, প্রাপ্তিযোগ্যতা ও দ্রব্য মূল্য-হ্রাস-বৃদ্ধির গতি-প্রকৃতি পরীক্ষা করে চলেছে।

৬। উন্নততর মানবাধিকার সংরক্ষণ ও তৎসম্পর্কিত, বা মানবাধিকারজনিত বিষয়সমূহের জন্য জাতীয় মানবাধিকার কমিশন, রাজ্য মানবাধিকার কমিশন ও মানবাধিকার আদালত গঠনের উদ্দেশ্যে, ১৯৯৪ সালের জানুয়ারি মাসে ১৯৯৩ সালের মানবাধিকার সুরক্ষা আইন ঘোষিত হয়। মানবাধিকারের সংজ্ঞা দেওয়া হয়েছে এইভাবে যে, কোনও ব্যক্তির সংবিধান-প্রদত্ত বা আন্তর্জাতিক চুক্তিপত্রসমূহে লিপিবদ্ধ ও ভারতের আদালতসমূহ কর্তৃক বিধিবদ্ধ জীবনের, স্বাধীনতার, সাম্যের ও মর্যাদার অধিকার।

৬.১। সংবিধানের সপ্তম অনুসূচির রাজ্য-তালিকা ও যুগ্ম-তালিকায় উল্লিখিত বিষয়-সংক্রান্ত মানবাধিকার লঙ্ঘনের ঘটনার ক্ষেত্রেই শুধু রাজ্য কমিশন অনুসন্ধান করতে পারে। অবশ্য যদি কেন্দ্রীয় কমিশন বা ঐ সময়ের জন্য কার্যকর কোনও আইনবলে গঠিত অন্য কোনও কমিশন ইতিমধ্যেই এই ধরনের কোনও ঘটনা সম্বন্ধে অনুসন্ধান চালাতে থাকে, সেক্ষেত্রে রাজ্য কমিশন উক্ত বিষয়ে অনুসন্ধান চালাবে না। যে-সব কার্য ও পদ্ধতি রাজ্য কমিশন গ্রহণ করবে তা জাতীয় কমিশনের অনুরূপ হবে। রাজ্য কমিশনকে রাজ্য সরকারের কাছে বার্ষিক প্রতিবেদন পেশ করতে হবে—যা রাজ্য বিধানসভায় উপস্থাপিত হবে।

৬.২। ১৯৯৪-৯৫ সালে একটি রাজ্য মানবাধিকার কমিশন গঠনের লক্ষ্য পরিলক্ষিত হয়েছিল। তার পর সেটি রূপায়িত হয়েছে। কমিশনের চেয়ারম্যান ও সদস্যগণ নিযুক্ত হয়েছেন এবং শীঘ্রই ভবানীভবন থেকে কমিশন তার কাজ শুরু করবে বলে আশা করা হচ্ছে।

৭। ১৯৯৪ সালে জেলাগুলিতে—১১৯টি ক্ষেত্রে পুলিশকে গুলি চালনার আশ্রয় নিতে হয়েছিল। এই সব ঘটনায় ৫৯ জন ব্যক্তি নিহত ও ১৩৮ জন আহত হয়েছেন। এই ১১৯টি ঘটনার মধ্যে ৩৮টি ছিল আইনশৃঙ্খলা-সম্পর্কিত এবং অবশিষ্ট ৮১টি ছিল অপরাধীদের সঙ্গে সংঘর্ষজনিত। আইন-শৃঙ্খলা নিয়ন্ত্রণের জন্য পুলিশের গুলিবর্ষণে ২০ জন নিহত হন

এবং অপরাধীদের সাথে সংঘর্ষে ৩৯ জন প্রাণ হারান। অনুরূপভাবে ১৯৯৩ সালে ১২৫টি গুলিচালনার ঘটনায় দেখা গিয়েছিল যে, নিহত ৪৫ জনের মধ্যে ৩৬ জনই ছিল অপরাধী, আর বাকিরা—আইন-শৃঙ্খলাজনিত পরিস্থিতি নিয়ন্ত্রণে আনার জন্য পুলিশের গুলিতে নিহত হন।

৭.১। ১৯৯৩ সালে কলকাতায় ১২টি পুলিশের গুলি চালানোর ঘটনা ঘটে, যাতে ১৩ জন ব্যক্তি মারা গিয়েছিলেন। ১৯৯৪ সালে ৮টি ক্ষেত্রে পুলিশের গুলি চালানোর ঘটনায় কোনও প্রাণহানি হয়নি।

৭.২। সদস্যদের নিশ্চয়ই স্মরণে আছে যে, ১৯৯৩ সালের ২১শে জুলাই তারিখে পুলিশের গুলিতে ১২ জন ব্যক্তি নিহত হয়েছেন। সে সময় তাদের নেতৃবৃন্দ হিংসাত্মক উপায়ে ইচ্ছাকৃতভাবে জনজীবন বিপর্যস্ত করে একটি নির্বাচিত সরকারের কাজকর্মে অবাঞ্ছিত হস্তক্ষেপ করার ডাক দিয়েছিলেন। বেশির ভাগ ক্ষেত্রেই দেখা যায়-যে, একমাত্র অপরাধীদের সাথে সংঘর্ষেই পুলিশকে গুলি চালনার আশ্রয় নিতে হয়। রাজ্যে জনশৃঙ্খলা সম্পূর্ণ আয়ত্বের মধ্যে আছে এবং আইন-শৃঙ্খলা-ভঙ্গের ঘটনা নিয়ন্ত্রণে আনার জন্য পুলিশকে খুব কম ক্ষেত্রেই গুলি চালাতে হয়েছে। আইন-শৃঙ্খলা রক্ষা করতে গিয়ে যে-সব পুলিশকর্মী আহত হয়েছেন ও কেউ কেউ প্রাণ বিসর্জন দিয়েছেন, তাদের নাম যদি উল্লেখ না করি, তাহলে আমার কর্তব্যপালনে বিচ্যুতি ঘটবে। তারা মহান ত্যাগ স্বীকার করেছেন।

৮। পুলিশ হেফাজতে মৃত্যুর ঘটনা সম্পর্কে সজাগ থাকার প্রয়োজনীয়তা সম্বন্ধে আমার সরকার সর্বদাই সচেতন। ১৯৭৭ থেকে ১৯৯৪ সাল পর্যন্ত পুলিশ হেফাজতে ২৫০ জন ব্যক্তির মৃত্যু হয়েছে বলে অভিযোগ করা হয়। এর মধ্যে অতি নগণ্য-সংখ্যক ঘটনা পুলিশকর্মীদের ত্রুটি-বিচ্যুতির ফলে ঘটেছিল। এই সব মৃত্যুর ঘটনার মধ্যে ৫৫টি ছিল আত্মহত্যা, ৬টি ছিল পালানোর চেষ্টা করতে গিয়ে আঘাত পাওয়ায়, ৭৭টি ছিল গণপ্রহারে, ২৩টি ছিল পুলিশের সাথে সংঘর্ষে, ৩৫টি ছিল স্বাভাবিক অসুস্থতার কারণে এবং ১৬টি ছিল অন্যান্য কারণবশত, যেমন বোমা তৈরি করতে গিয়ে আঘাত পাওয়ায় (৮), গোষ্ঠী সংঘর্ষে (৪), পথ-দুর্ঘটনায় (১), বিদ্যুতের তার চুরি করতে গিয়ে বিদ্যুৎস্পৃষ্ট হয়ে (২) এবং মাদক-সম্পর্কিত ঘটনায় (১)। ৮টি ক্ষেত্রে পুলিশি অত্যাচারের অভিযোগ ছিল। পুলিশের হেফাজতে সমস্ত মৃত্যুর ঘটনাই অনুসন্ধান করে দেখা হয়েছে। ১ জন ইন্সপেক্টর, ১ জন সাব-ইন্সপেক্টর ও ১ জন কনস্টেবল পাঁচ বছরের জন্য সশ্রম কারাদন্ড ভোগ করছেন। ২ জন ইন্সপেক্টর, ৫ জন সাব-ইন্সপেক্টর, ১ জন অ্যাসিস্ট্যান্ট সাব-ইন্সিপেক্টর ও ১ জন কনস্টেবল বর্তমানে খুনের অভিযোগে বিচারাধীন আছেন। আরও পাঁচটি ক্ষেত্রে পাঁচ জন পুলিশকর্মীর বিরুদ্ধে আইনি ব্যবস্থা নেওয়া হয়েছিল, কিন্তু তাদের বিরুদ্ধে অভিযোগ প্রমাণ করা যায়নি। ১২ জন পুলিশকর্মীর বিরুদ্ধে কর্তব্য পালনে বিচ্যুতি ও গাফিলতির জন্য বিভাগীয় ব্যবস্থা নেওয়ার কাজ চলছে। পুলিশের পাহারা-থাকা অবস্থায় পুলিশ লক-আপে আত্মহত্যার ঘটনা গভীর উদ্বেগের বিষয় এবং প্রশাসনের এদিকে সতর্ক দৃষ্টি রয়েছে। আমি এই মহান সভার সদস্যদের এই বলে আশ্বস্ত করতে চাই যে, আমার সরকার যাবতীয় পুলিশ হেফাজতে মৃত্যুর ঘটনাকে

সব দিকে নজর রেখে তদন্ত করা ও এ-ব্যাপারে যে-কোনও অপরাধের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেওয়াকে অবশ্য পালনীয় কর্তব্য বলে মনে করে।

৮.১। আমাদের সরকার একটি খোলামেলা সরকার। কলকাতা ও জেলাগুলিতে সমস্ত সংশ্লিষ্ট কর্তৃপক্ষের কাছে এই মর্মে নির্দেশ দেওয়া আছে যে, পুলিশের হেফাজতে মৃত্যুর সমস্ত ঘটনা, জাতীয় মানবাধিকার কমিশনের ইচ্ছানুযায়ী তাদের কাছে যথাযথ বিবরণসহ জানাতে হবে। পুলিশ হেফাজতে মৃত্যু ও ঐ সম্পর্কিত অন্যান্য বিষয় সম্বন্ধে জাতীয় মানবাধিকার কমিশনের উত্থিত প্রশ্নগুলির শীঘ্র উত্তর দেওয়া হচ্ছে। কমিশন গঠিত হওয়ার পর থেকে আজ পর্যন্ত এ ধরনের ৪৭টি বিষয় সম্পর্কে সাম্প্রতিকতম প্রতিবেদন কমিশনের কাছে পাঠিয়ে দেওয়া হয়েছে।

৯। বাংলাদেশের সঙ্গে পশ্চিমবঙ্গের ২,০০০ কিলোমিটারেরও বেশি উন্মুক্ত আন্তর্জাতিক সীমান্ত রয়েছে, যার মধ্যে ২৫০ কিলোমিটার নদী-অঞ্চল এবং ৭০ কিলোমিটার মোহানা অঞ্চল। বাংলাদেশের সঙ্গে সীমান্তবর্তী-অঞ্চলে ঘন জনবসতি, ভারতীয় অঞ্চলের তুলনামূলক অগ্রগতি, অনিশ্চিত রাজনৈতিক পরিবেশ, বাংলাদেশে চাকুরির সুযোগের অপ্রতুলতা ও নিত্য-প্রয়োজনীয় দ্রব্যের অস্বাভাবিক রকমের চড়া দাম প্রভৃতির ফলে, আমাদের প্রতিবেশি দেশ থেকে বহু লোক এদেশে চলে আসছেন। বাংলাদেশে নিত্যপ্রয়োজনীয় দ্রব্য, গবাদি পশু ও ভোগ্য পণ্যের চোরাচালান খুব বেড়ে গেছে। আমাদের সীমান্ত অঞ্চলের রন্ধ্রবহুলতা ও সহজগম্যতার ফলে বেআইনি দেশত্যাগীদের যাতায়াত ও চোরাচালান বৃদ্ধি পেয়েছে। সীমান্ত-অঞ্চলে চোরাচালান ও বেআইনি ব্যবসা রোধ করার উদ্দেশ্যে, ভোর থেকে সন্ধ্যা পর্যন্ত ১৪৪ ধারার মতো নিষেধমূলক আদেশ জারি করা হয়েছে এবং উপদ্রুত-অঞ্চলগুলিতে অন্যান্য ব্যবস্থাও নেওয়া হয়েছে।

১০। অনুপ্রবেশ, চোরাচালান ও সীমান্ত-অঞ্চলে অপারাধীদের ডাকাতি থেকে ভারত-বাংলাদেশ সীমান্তকে রক্ষা করার ভার প্রধানত সীমান্ত-রক্ষিবাহিনীর। সীমান্ত থেকে ১৫ কিলোমিটার পর্যন্ত তাদের ক্ষেত্রাধিকার। রাজ্য সরকার এই ক্ষেত্রাধিকার কমিয়ে পাঁচ কিলোমিটার করার জন্য ভারত সরকারকে অনুরোধ করেছেন, কারণ আমাদের রাজ্যের ভূসংস্থানিক মাপকাঠি পশ্চিমে পাকিস্তান সীমান্তের থেকে সম্পূর্ণ পৃথক। সীমান্ত-অঞ্চলে আমাদের অধিকাংশ পুলিশ থানাই সীমান্ত-রক্ষিবাহিনীর ১৫ কিলোমিটার ক্ষেত্রাধিকারের অনেক ভেতরে অবস্থিত—যার ফলে বহুমুখী প্রশাসনিক হস্তক্ষেপের সমস্যা দেখা দিচ্ছে। বিষয়টি স্বরাষ্ট্রমন্ত্রকের গোচরে আনা হয়েছে।

১০.১। অল্প সংখ্যায় সীমান্ত-রক্ষিবাহিনী মোতায়েন করার ফলে ভারত-বাংলাদেশ সীমান্তের নিরাপত্তা ভীষণভাবে বিঘ্নিত হচ্ছে। সেই কারণে সমস্ত অনুপ্রবেশকারীকে গ্রেপ্তার করা বা সীমান্ত চোরাচালান সম্পূর্ণভাবে রোধ করা এর কোনওটাই সম্ভব হয়ে ওঠেনি। অংশত এজন্য এখাকার অঞ্চল দায়ী হল, অপ্রতুলভাবে সীমান্ত-রক্ষিবাহিনী মোতায়েন করা। ঐ সমস্ত অঞ্চলে মাঝে-মধ্যে স্থানীয় অধিবাসীদের সঙ্গে সীমান্ত-রক্ষিবাহিনীর সংঘর্ষের ফলে এই সব সমস্যার তীব্রতা বৃদ্ধ পেয়েছে। সীমান্ত-রক্ষিবাহিনী জড়িত আছে এমন অনেক গুরুত্বপূর্ণ ঘটনা কেন্দ্রীয় সরকারের নজরে আনা হয়েছে।

১১। সম্পূর্ণভাবে ভারত সরকারের আর্থিক সহায়তায় গৃহীত কয়েকটি কর্মসূচি, যেমন সীমান্ত-অঞ্চল উন্নয়ন সর্মসূচি, সীমান্ত সড়ক প্রকল্প ও সীমান্তে বেড়া দেওয়া প্রকল্প খুবই কার্যকর প্রমাণিত হয়েছে। ভারত-বাংলাদেশ সীমান্তস্থিত সুদূর ও অগম্য অঞ্চলগুলির বহুযাত্রিক ভারসাম্যযুক্ত সড়ক উন্নয়নের জন্য বর্তমান আর্থিক বছর থেকে সীমান্ত-অঞ্চল উন্নয়ন কর্মসূচি চালু করা হয়েছে। ১৯৯৪-৯৫ সালে বিভিন্ন প্রকল্পের জন্য প্রায় একত্রিশ কোটি টাকা মঞ্জুর করা হয়েছে। সড়ক নির্মাণ, অপ্রচলিত শক্তির উৎস স্থাপন, বিদ্যালয় মেরামত, টিউবওয়েল খনন, বন্যা ত্রাণকেন্দ্র নির্মাণ ও ভূমিক্ষয় নিয়ন্ত্রণের কাজ হাতে নেওয়া হয়েছে। জেলা প্রশাসনের সঙ্গে একযোগে কেন্দ্রীয় পূর্ত বিভাগ—সীমান্ত সড়ক প্রকল্প ও সীমান্তে বেড়া দেওয়ার প্রকল্প রূপায়ণ করছে। এই কাজে যথেষ্ট অগ্রগতি হয়েছে। কিছু-কিছু অঞ্চলে অবশ্য সীমান্তে বেড়া নির্মাণের কাজে সমস্যা দেখা দিয়েছে। এই সব সমস্যা যাতে স্থানীয় স্তরেই সমাধান করা যায় তার জন্য নির্দেশ দেওয়া হয়েছে।

১২। বাংলাদেশে ১১৯টি ভারতীয় ছিটমহল রয়েছে আর ভারতে ৭২টি বাংলাদেশি ছিটমহল আছে। ১৯৯২ সালের জুন মাসে তিনবিঘা চুক্তি রূপায়িত হওয়ার পর, দ্রুত এই ছিটমহলগুলির বিনিময় করা সম্ভব হবে বলে যে আশা করা গিয়েছিল, তা বিলীন হয়ে গেছে। ১৯৭৪ সালের জমির সীমানা চুক্তিকেও বলবৎ করা হয়নি, আর ছিটমহলগুলির বিনিময় করার উদ্দেশ্যে বাংলাদেশের সঙ্গে আলাদা কোন সমঝোতা গড়ে তোলার জন্য উপযুক্ত পদক্ষেপও নেওয়া হয়নি। এই ছিটমহলগুলিতে বসবাসকারি মানুষেরা অবর্ণনীয় দুর্দশার মধ্যে রয়েছেন। এই ছিটমহলগুলিতে কোনও রকম উন্নয়নমূলক কাজকর্ম হয় না, কোনও রকম শিক্ষাগত বা চিকিৎসা-সম্বন্ধীয় সুযোগ-সুবিধা নেই, জল সরবরাহের ব্যবস্থা নেই এবং প্রাথমিক কোনও রকম প্রয়োজন মেটানোরই ব্যবস্থা নেই। রাজ্য সরকার এই বিষয়গুলির সমাধানের পথে অনাবশ্যক দেরির ব্যাপারে গভীর উদ্বেগ প্রকাশ করা ছাড়া আর কি-ই বা করতে পারে। এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের আচরণেও আমরা খুশি নই।

১২.১। আমি প্রধানমন্ত্রীকে আপাতত একটি সমঝোতায় পৌঁছানো যায় কি না সেই সম্ভাবনার কথা বিবেচনা করে দেখতে অনুরোধ করেছিলাম, যাতে ভারত ও বাংলাদেশ—উভয় দেশের সরকারই, যেসব ছিটমহল তাদের নিজ-নিজ দেশের অন্তর্ভুক্ত হবে, পরস্পরকে সেই ছিটমহলগুলিতে পূর্ণ প্রশাসনিক, রাজস্ব ও আইনগত ক্ষেত্রাধিকার দান করেন। যদি ১৯৭৪ সালের চুক্তিটি লোকসভায় অনুমোদনের জন্য বহু সময় নেয়, সে ক্ষেত্রে এই ব্যবস্থাটি কার্যকর হতে পারে।

১৩। ১১৯৪ সালে রাজ্যে অপরাধমূলক পরিস্থিতি স্থিতিশীল ও নিয়ন্ত্রণাধীন ছিল। ১৯৯৪ সালে ভারতীয় দন্ডবিধির অধীনে নিবন্ধভুক্ত বিচারালয়ের দৃষ্টির অন্তর্গত মোট কেসের সংখ্যা ছিল ৬৮,৯৪২ এবং তুলনামূলকভাবে ১৯৯৩ সালে ঐ সংখ্যা ছিল ৭০৭১৮। ১৯৯৪ সালে অন্যান্য রাজ্যে এই ধরনের আদালত গ্রাহ্য কেসের সংখ্যা অনেক বেশি ছিল। উদাহরণ-স্বরূপ, অন্ধ্র প্রদেশে এই সংখ্যা ছিল ৮৯,৯০৭ ; গুজরাটে ছিল ৭৯,৭৩১ ; মহারাষ্ট্রে ১,৮১,০৭৭ ; রাজস্থানে ৯৭,৭১০ এবং মধ্যপ্রদেশে ছিল ১,৮৮,০২৫। পশ্চিমবঙ্গের জেলাগুলিতে ডাকাতির সংখ্যা ছিল ৫১৮, অন্ধ্রপ্রদেশে ছিল ৫১৮ এবং মহারাষ্ট্রে ছিল ৬৭৭। ১৯৯৩

সালে কলকাতা ছাড়া জেলাগুলিতে ডাকাদির সংখ্যা ছিল ৪৮০। ১৯৯৪ সালে খুনের সংখ্যা ছিল ১,৭৪০ এবং তুলনামূলকভাবে অন্ধ্রপ্রদেশে ছিল ২,৩৩৮, মধ্যপ্রদেশে ৩,২৪৮ ও মহারাষ্ট্রে ছিল ২,৭৩৬। পশ্চিমবঙ্গের জেলাগুলিতে ডাকাতির সংখ্যাছিল ৬৩৭ আর তার বিপরীতে অন্ধ্রপ্রদেশে ছিল ৯৩৭, গুজারাটে ৯৫৭, মধ্যপ্রদেশে ২,১২৬, মহারাষ্ট্রে ৩,১৯৩ ও রাজস্থানে ১,১৮৭।

১৩.১। কলকাতায় ১৯৯৪ সালে ডাকাতির সংখ্যা ছিল ৩৫টি, আর ১৯৯৩ সালে হয়েছিল ৩৮টি। তুলনামূলকভাবে, ১৯৯৪ সালে বোম্বাইতে ১১২টি ডাকাতি হয়েছিল। কলকাতায় ১৯৯৪ সালে ভারতীয় দন্ডবিধির অধীনে আদালতগ্রাহ্য নিবন্ধকৃত মোট কেসের সংখ্যা ছিল ১১,৪০১, আর তার বিপরীতে ১৯৯৩ সালে ছিল ১২,২০৬। তুলনামূলকভাবে, ১৯৯৪ সালে বোম্বাইতে ঐ সংখ্যা ছিল ৩৫,৫৩৮ ও দিল্লিতে ছিল ৩৮,২৮৭। ১৯৯৩ সালের ৭০টির তুলনায় ১৯৯৪ সালে কলকাতায় খুনের সংখ্যা ছিল ৪৯২। যদিও অন্যান্য রাজ্যের পরিস্থিতির তুলনায় আমাদের রাজ্যের অবস্থা ভাল, তবুও আমরা সন্তুষ্ট নই।

১৩.২। ১৯৯৫ সালের ১লা মার্চ বড়বাজারের একটি গহনার দোকানে সশস্ত্র ডাকাতির ঘটনায় গোয়েন্দা বিভাগ পাটনা থেকে ঐ দলের দুই সদস্যকে গ্রেপ্তার করেন, যার ফলে—এক কিলোগ্রামেরও বেশি চুরি যাওয়া গহনা উদ্ধার করা সম্ভব হয়। ১৯৯৪ সালের দ্বিতীয়ার্ধে অথবা ১৯৯৫ সালের জানুয়ারি, ফেব্রুয়ারি মাসে কলকাতার বড়বাজার এলাকায় কোনও ঘটনার খবর পাওয়া যায়নি।

১৩.৩। টহল জোরদার করার জন্য ১৯৯৪ সালের দ্বিতীয়ার্ধে কলকাতায় সম্পত্তি বিনষ্ট করার অপরাধ হ্রাস পেয়েছে। শহরে ১৯৯৩ সালের তুলনায় ডাকাতি, রাহাজানি, সিঁদ কেটে চুরি, ছিনতাই, মোটর-গাড়ি চুরি এবং পকেটমার অনেক কম। দিল্লি-বম্বের তুলনায় এই সংখ্যাগুলি অনেক কম। তবে, ১৯৯৪ সালে খুনের সংখ্যা সামান্য বৃদ্ধি পেয়েছে ; কলকাতায় খুনের সংখ্যা ছিল ৭৭, তাও চারটি মহানগরীর মধ্যে সর্বনিম্ন—দিল্লিতে এই সংখ্যা ৪৯২, বম্বেতে ৪৫৪ এবং মাদ্রাজে ৯৪।

১৪। ১৯৯৪ সালে ৭৪৩টি ধর্ষণের ঘটনার খবর পাওয়া যায়, এর মধ্যে জেলাগুলিতে ৭০৭ এবং কলকাতায় ৩৬, তুলনায় ১৯৯৩ সালে এই সংখ্যা ছিল ৭১২। ১৯৯৪ সালে জেলাগুলি থেকে অগ্নিসংযোগে ৮টি বধূমৃত্যুর খবর পাওয়া যায়, যার মধ্যে ৭টি আত্মহননের ঘটনা। ১৯৯৪ সালে কলকাতায় অগ্নিসংযোগে ২৩টি বধূহত্যার খবর পাওয়া যায় ১৯৯৩ সালেও এই সংখ্যা একই ছিল। ১৯৯৪ সালে ৭৯টি পণ-জনিত কারণে মৃত্যুর খবর পাওয়া যায়। এর মধ্যে ৮টি ঘটে কলকাতায় এবং বাকি ৭১টি অন্যান্য জেলায়—১৯৯৩ সালে এই সংখ্যা ছিল ৭৭। ১৯৯৪ সালে জেলাগুলি থেকে মাত্র ৫টি পণ-জনিত কারণে খুনের খবর পাওয়া গেছে।

১৪.১। ১৯৯১ সালে কাঁথিতে যে ধর্ষণের ঘটনার খবর পাওয়া যায়, তাতে মুখ্য অভিযুক্ত এ. সে. আই.-কে যাবজ্জীবন কারাদন্ডে দণ্ডিত করা হয় এবং অপর তিন জন অভিযুক্ত ব্যক্তিকে দশ বছরের সশ্রম কারাদন্ডে দন্ডিত করা হয়। সভাকক্ষের সদস্যবৃন্দ জানেন

যে, ফুলবাগান থানার অধীন ধর্ষণের ঘটনাটিতেও মুখ্য-অভিযুক্ত কনস্টেবলকে যাবজ্জীবন কারাদণ্ডে দণ্ডিত করা হয় এবং অপর দু'জনকে ছয় বছরের সশ্রম কারাদণ্ডে দণ্ডিত করা হয়।

১৪.২। সবকটি জেলার সদরে এবং কয়েকটি মহকুমার সদরে মহিলাদের অভিযোগ প্রতিকারের জন্য, মহিলাদের অভিযোগ প্রতিকার সেল গঠন করা হয়েছে। রাজ্যে মহিলাদের জন্য সামাজিক পরিবেশ উন্নত করার জন্য সমাজ-কল্যাণ বিভাগের জেলাস্তরে তদারকি কমিটি গঠন করা হয়।

১৪.৩। নারীঘটিত অপরাধ তদন্ত এবং প্রতিরোধ করার জন্য জেলাস্তরে একটি করে পরামর্শদাতা কমিটি আছে। এই কমিটির পুরোধায় আছেন জেলাশাসক এবং অন্য সদস্যরা হলেন আরক্ষা-অধীক্ষক, স্বাস্থ্য বিভাগের চিকিৎসা আধিকারিক, সরকারি উকিল, স্থানীয় মহিলা কলেজের অধ্যক্ষা, স্থানীয় বালিকা বিদ্যালয়গুলির প্রধানা শিক্ষিকা, জেলা পরিষদের প্রতিনিধিবৃন্দ এবং স্থানীয় মহিলা-সংগঠনের প্রতিনিধিবৃন্দ। জেলার সমাজ-কল্যাণ আধিকারিক কমিটির আহ্বায়ক।

১৪.৪। এ ছাড়াও পণ-নিবারণ আধিকারিক (এই আইনের অধীনে জেলা সমাজ-কল্যাণ আধিকারিকের উপর এই দায়িত্ব ন্যস্ত করা হয়েছে) যাতে জেলায় কার্যনির্বাহ করতে পারেন সেজন্য পণ-নিবারণ আইনের অধীনে জেলাস্তরে পণসংক্রান্ত পরামর্শদাতা পর্ষদ গঠন করা হয়েছে। কমিটিগুলি তিন মাসে একবার করে মিলিত হয় এবং রাজ্যস্তরে কাজকর্ম কতদূর অগ্রসর হল তারই হিসেব রাখে।

১৪.৫। নির্যাতিতা মহিলাদের দ্বারা আনীত সমস্ত অভিযোগ যাতে সত্বর গ্রহণ করা হয়, সেই মর্মে সমস্ত থানায় নির্দেশ পাঠানো হয়েছে। সেই কারণে কতকাংশে—কলকাতায় মহিলাদের উপর বিভিন্ন ধরনের অপরাধের সংখ্যা সামান্য বৃদ্ধি পেয়েছে। এ ব্যাপারে শৈথিল্য দেখালে আধিকারিকদের কঠোর শাস্তি দেওয়া হবে। প্রসঙ্গত উল্লেখ করা যেতে পারে যে, ১৯৯৪ সালে কলকাতায় ধর্ষণের সংখ্যা ছিল ৩৬ এবং তা ছিল দিল্লির অনুরূপ সংখ্যার ১২% এবং বম্বের অনুরূপ সংখ্যার ২৪%।

১৪.৬। মহিলাদের ব্যাপারে বিভিন্ন সরকার সংস্থায় মনোভাবের আমূল পরিবর্তনের জন্যই আজকের এই পরিস্থিতিতে আমরা উন্নীত হয়েছি। নিজেদের অধিকার সম্বন্ধে মহিলাদের সচেতনতা এবং আরক্ষা ও জেলা-কর্তৃপক্ষের সুস্পষ্ট মনোভাব এর জন্য কতকাংশে দায়ী। থানায় কোনও রকম ওজর-আপত্তি ছাড়াই অভিযোগ গৃহীত হওয়ার জন্য পারস্পরিক বিশ্বাস বেড়েছে, ফলে বেশি সংখ্যক ঘটনা নথিভুক্ত হচ্ছে। এই সমস্ত অপরাধের বিরুদ্ধে পুলিশকে উৎসাহিত ও সাহায্য করার জন্য আমাদের সকলকে এগিয়ে আসতে হবে।

১৪.৭। এ কথা অবশ্যই মনে রাখতে হবে যে, বর্তমান আর্থ-সামাজিক পরিকাঠামো অপরাধের অন্যতম প্রধান কারণ। কোনও সমাজে শুধুমাত্র পুলিশি-ব্যবস্থা অপরাধ নিরসন করতে পারে না। আর্থ-সামাজিক পরিকাঠামো পরিবর্তন করতে সমস্ত রাজনৈতিক দল, রাজ্য এবং কেন্দ্রীয় সরকার এবং দায়িত্বশীল নাগরিকদের সক্রিয়ভাবে এগিয়ে আসতে হবে।

১৫। জেলাগুলিতে ১৯৯৪ সালে ৪০৪টি অন্তর্দলীয় বিবাদের ঘটনা ঘটে যাতে ৯৩ জন প্রাণ হারান এর মধ্যে সি. পি. আই.(এম)-এর সদস্য ছিলেন ৫১ জন, কংগ্রেস (আই)-এর ১৮ জন, এবং বাকিরা অন্যান্য দলের।

১৬। রাজ্যে সন্ত্রাসমূলক কাজকর্ম ছিল তুলনামূলকভাবে নগণ্য, কিন্তু কয়েকটি ঘটনা উল্লেখযোগ্য যদিও পশ্চিমবঙ্গে কোনও সুসংগঠিত সন্ত্রাসবাদী দল নেই, কিন্তু একটি বিক্ষিপ্ত ঘটনায়, বছরের মাঝামাঝি সময়ে বর্ধমানের রাণীগঞ্জে পাঞ্জাব পুলিশ পাঞ্জাবের একজন সন্ত্রাসবাদীকে গ্রেপ্তার করে। ১৯৯৪ সালের ২১শে জুন উলুবেড়িয়ায় বাণীতবলা চেকপোস্টের কাছে পাঞ্জাব পুলিশের সঙ্গে সংঘর্ষে আর একজন সন্ত্রাসবাদীর মৃত্যু হয়। দ্বিতীয় ঘটনার ক্ষেত্রে বাণীতবলা চেকপোস্টে পাঞ্জাব পুলিশের সঙ্গে রাজ্য পুলিশের সঠিক বোঝা-পড়া হয়নি বলে মনে হয়। কারণ পাঞ্জাব পুলিশ যথা সময়ের স্থানীয় পুলিশ কর্তৃপক্ষকে খবর দিতে পারেনি। পরবর্তীকালে পাঞ্জাব পুলিশ নিয়ম অনুযায়ী কাজ করতে পারেনি বলে পাঞ্জাবের মুখ্যমন্ত্রী আমার কাছে দুঃখ প্রকাশ করেন। এই ঘটনা তদন্তের সময়, বেনিয়াপুকুর এবং তিলজলা থেকে গ্রেপ্তার হওয়া কয়েকজন সন্দেহজনক ব্যক্তি স্বীকার করে যে, তারা কাশ্মীরী উগ্রপন্থীদের সঙ্গে সম্পর্কযুক্ত। এগুলি অবশ্য বিক্ষিপ্ত ঘটনা এবং রাজ্য প্রশাসনের উপর এর কোনও প্রভাব পড়েনি।

১৭। ১৯৯৪ সালে ভারত-বাংলাদেশ সীমান্তে পাকিস্তানের ইন্টার সার্ভিস ইনটেলিজেন্সের (আই. এস. আই.) কাজকর্ম বৃদ্ধি পেয়েছে। মুর্শিদাবাদ জেলায় কিছু বোমা বিস্ফোরণ এবং উন্নতমানের বিস্ফোরক ব্যবস্থা আবিষ্কার হওয়ার ফলে উদ্বেগ দেখা দিয়েছে। বোঝা যাচ্ছে যে, সীমান্তে বসবসাকারি ভারতীয় ও মুসলমান অধিবাসীদের মধ্যে শান্তি ও সম্প্রীতি নষ্ট করতে এবং রাজ্যে সাম্প্রদায়িক সংহতি ধ্বংস করতে এই সংস্থা উন্মুখ। মুর্শিদাবাদের ডোমকলে রাজ্যের একজন মন্ত্রীর বক্তৃতাস্থলে আধুনিক কলাকৌশল সম্বলিত বিস্ফোরক পদার্থ মাটির নিচে প্রোথিত করা হয়েছিল। সৌভাগ্যক্রমে পুলিশ এগুলি সময়মতো আবিষ্কার ক'রে অকেজো করে দেয়। তদন্তে দেখা যাচ্ছে যে, আই. এস. আই. এবং সংশ্লিষ্ট কোনও সংস্থা এই ঘটনার সঙ্গে যুক্ত।

১৭.১। পাকিস্তান এবং বাংলাদেশের গুপ্তচর-সংস্থাগুলির গোপন কাজকর্মের উপর কড়া নজর রাখা হচ্ছে। আই. এস. আই.-এর সঙ্গে যোগাযোগ আছে এ রকম ছ'জনকে কলকাতায় গ্রেপার করা হয়। ১৯৯৫ সালের ৮ই মার্চ দক্ষিণ দিনাজপুর সীমান্তে বি. এস. এফ. একজন কাশ্মীরী জঙ্গিকে ধরে ফেলে এবং এর সূত্র ধরে গঙ্গারামপুর থানায় আরও দু' জনকে গ্রেপ্তার করা হয়। খবর পাওয়া গেছে যে, আই. এস. আই.-এর ছত্রচ্ছায়ায় জিহাদ নামে একটি বাহিনী দেশের বাইরে থেকে নাশকতামূলক কাজকর্ম চালাচ্ছে। আই. এস. আই. এবং এন. এস. আই.-এর চোরাগোপ্তা কাজকর্মের ওপর নজর রাখার জন্য রাজ্য পুলিশ আধিকারিক এবং স্বরাষ্ট্র মন্ত্রকের ইনটেলিজেন্স ব্যুরো-র মধ্যে ঘন-ঘন বৈঠক করা হচ্ছে। এই জন্য অনুভূত হচ্ছে যে এখন আন্তর্জাতিক সীমান্তের উপর আরও কড়া নজরদারি সব থেকে অধিক প্রয়োজন। এ ব্যাপারে রাজ্য সরকার ভারত সরকারের সঙ্গে যোগাযোগ রাখছে।

৮। যদিও এ রাজ্যে বিভেদকামী রাজনৈতিক শক্তি খুব সক্রিয় নয়, তা হলেও ঝাড়খন্ড আন্দোলন খুব সন্তর্পণে মাথা চাড়া দিয়েছে। এই আন্দোলনের বিভিন্ন দল মেদিনীপুর, পুরুলিয়া এবং বাঁকুড়া জেলায় অনুপ্রবেশ করার চেষ্টা করছে। বিহারের ঝাড়খন্ড আন্দোলনকারীরা পশ্চিমবঙ্গে প্রবেশ করে এখানকার শান্তি-শৃঙ্খলা বিঘ্নিত করছে। বিহার সরকারের সঙ্গে আমরা এ-ব্যাপারে কথা বলেছি। এই সব জেলায় এদের কাজকর্মের সামান্য কিছু খবরাখবর পাওয়া গেছে এবং আইন অনুযায়ী সে-সবের বিরুদ্ধে ব্যবস্থাও নেওয়া হয়েছে। এটা খুবই পরিতাপের বিষয় যে, একটি মুখ্য রাজনৈতিক দল এই তিনটি জেলায় ঝাড়খন্ডিদের সক্রিয়ভাবে সহায়তা করছে এবং ফল হিসেবে এই অঞ্চলে স্থিতিশীলতা অক্ষুণ্ণ থাকছে না।

১৯। এ রাজ্যে তফসিলি জাতি এবং তফসিলি উপজাতিদের জন্য সামাজিক পরিবেশ এত সুরক্ষিত যে, জাতিগত কারণে তাদের মধ্যে কোনও ক্ষোভ নেই এবং তাদের উপর কোনওরকম নিপীড়ন হয় না। ১৯৮৯ সালের তফসিলি জাতি এবং তফসিলি উপজাতি নিপীড়ন-প্রতিরোধ আইন এবং ১৯৫৫ সালের নাগরিক অধিকার-সুরক্ষা আইন বলবৎ করার জন্য এই সুরক্ষা সুনিশ্চিত হয়েছে। সেজন্য গত বছর বহুজন-সমাজ পার্টির নেতাদের সফর রাজ্যে কোনও সাড়া জাগাতে পারেনি।

২০। বেশিরভাগ ঘটনাতে প্রশাসন এবং পুলিশ যথোপযুক্ত ব্যবস্থা নিতে সক্ষম হয়েছে। এর মধ্যে আছে খাটাল উচ্ছেদ কর্মসূচির অন্তর্গত গবাদি পশুর উপযুক্ত স্থানান্তকরণ, ময়দান অঞ্চলের ছিনতাইগুলির নিষ্পত্তি এবং যানবাহন চলাচল-সংক্রান্ত নতুন নিয়মকানুন প্রচলন—যার ফলে শহরে যান চলাচলের অবস্থার উন্নতি হয়েছে। বিধায়ক রমজান আলির হত্যার তদন্ত সফল হয়েছে এবং এ ব্যাপারে চার্জশিট দেওয়া হয়েছে।

২১। দমদমে স্বামী, স্ত্রী এবং পুত্র হত্যার চাঞ্চল্যকর ঘটনাটির তদন্ত করে সি. আই. ডি. সফল হয়েছে এবং ছ' জন অভিযুক্ত ব্যক্তির বিরুদ্ধে চার্জশিট আনা হয়েছে। ১৯৯৫ সালের ৩রা ফেব্রুয়ারি ছ' জন ডাকাত দেগঙ্গা থানার অধীনে চাকলার পাথরঘাটায়, পাঞ্জাব ন্যাশনাল ব্যাঙ্কে ডাকাতি করে ফেরার পথে, আবালসিদ্ধি ক্রসিং-এ জেলা পুলিশের হাতে ধরা পড়ে এবং এক লক্ষ চুয়াল্লিশ হাজার টাকা উদ্ধার করা হয়। অনুরূপভাবে, ১৯৯৪ সালের ২৩শে আগস্ট, হরিণঘাটা থানার অন্তর্গত বড়োজাগুরিয়ার একটি গহনার দোকানে ডাকাতি করে ফেরার পথে কয়েকজন দোষীকে আমডাঙ্গায় ধরে ফেলা হয় এবং লুঠ-করা গহনাপত্র উদ্ধার করা হয়। বসিরহাটের শুল্ক অফিস থেকে ডাকাতি করা সরকারি আগ্নেয়াস্ত্র উদ্ধার করা হয়েছে। এই সব সাফল্যের জন্য পুলিশের ভূমিকা প্রশংসনীয়।

২২। অবশ্য কোনও-কোনও সময় পুলিশের নিষ্ক্রিয়তা বা সময়োপযোগী কাজ না করার জন্য শুধু-শুধু পরিস্থিতির অবনতি ঘটে। আমার সরকার এ ব্যাপারটি সম্পর্কে অবহিত এবং সংশোধনমূলক পদক্ষেপ নিয়েছে।

২৩। ১৯৯৪ সালে কলকাতা এবং পশ্চিমবঙ্গ পুলিশ-বাহিনী ২৯টি বন্দুক, ১২টি রাইফেল, ১৫টি রিভলভার ইত্যাদি, এবং ১০০টি বোমা এবং কয়েক কিলোগ্রাম বোমা ও বিস্ফোরক তৈরির মাল-মশলা উদ্ধার করেছে।

২৪। ১৯৯৪ সালে জেলাগুলিতে মুলতুবি থাকা ৩৩,৫৫০টি আদালত-গ্রাহ্য অভিযোগে চার্জশিট দেওয়া হয়েছে এবং এর মধ্যে ২৮,৩১৩টির চূড়ান্ত রিপোর্ট হয়েছে, ২,১৫৯টি অভিযোগে ৩,৪৯৪ জন ব্যক্তিকে শাস্তি দেওয়া হয়েছে এবং ৪,৮৫১টি অভিযোগে অভিযুক্ত ব্যক্তিরা অব্যাহতি পেয়ে গেছে। অভিযুক্ত ব্যক্তিদিগের মোট শতাংশ হল ৩০.৮০%।

২৫। এ বছর ৯৪০ জন প্রাপ্তবয়স্ক এবং ২২০ জন শিশু নিখোঁজ হয়। সি. আই. ডি. এ-ব্যাপারে চমৎকার কাজ করেছে—৪১২ জন প্রাপ্তবয়স্ক এবং ৪৯ জন শিশুর খোঁজ পেয়েছে। অনুরূপভাবে, কলকাতায় ৭,০৩৬ জন নিখোঁজ ব্যক্তির মধ্যে ১,৬৬৭ জনের খোঁজ পাওয়া গেছে।

২৬। ১৯৯৪ সালের ২৬শে মে শ্রীরামপুর এবং সন্দেশখালির বিধানসভা আসনে এবং বহরমপুরে সংসদ আসনে উপনির্বাচন অনুষ্ঠিত হয় এবং ১৯৯৫ সালের ২২শে ফেব্রুয়ারি দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের একটি আসনেও উপনির্বাচন হয়। ১৯৯৪ সালের ১৫ই মে দার্জিলিং-এর তিনটি মহকুমায় পৌর নির্বাচন অনুষ্ঠিত হয়। নির্বাচনের সময় রাজ্য-পুলিশ যে-দক্ষতা এবং দূরদর্শিতার পরিচয় দেন, তার জন্য নির্বাচন শান্তিপূর্ণ হয়। উদ্ভূত পরিস্থিতির মোকাবিলা, নিরপেক্ষ মনোভাব এবং ন্যূনতম ক্ষমতার প্রয়োগ পুলিশের ভূমিকাকে গৌরবান্বিত করেছে।

২৭। রাজ্যে কাজকর্ম চালাচ্ছে এ-রকম কয়েকটি অবৈধ চিট ফান্ডকে রাজ্য পুলিশ ধরেছে। যথাসময় পলিসির মেয়াদ শেষ হওয়া সত্ত্বেও তাদের টাকা ফেরৎ না পাওয়ায় অনেক মানুষ বঞ্চনার শিকার হয়েছে। সি. আই. ডি. ১৬টি মামলা দায়ের করে, ৭ জন ব্যক্তিকে গ্রেপ্তার করে এবং ৫টি ক্ষেত্রে চার্জশিট আনে। অনুরূপভাবে, কলকাতার ২০টি ঘটনার খবর পাওয়া যায় এবং ৩৮ জনকে গ্রেপ্তার করা হয়। এই সমস্ত অভিযোগ এখন তদন্ত করা হচ্ছে।

২৭.১। পশ্চিমবঙ্গে ১৭টি কোম্পানি যে-আদেশনামার বলে কাজ চালাচ্ছিল, সাম্প্রতিক একটি রায়ে কলকাতা হাইকোর্ট তা তুলে দিয়েছে। অন্যান্য বিষয়ের মধ্যে আর একটি ক্ষেত্রে হাইকোর্ট রাজ্য সরকারের যুক্তি মেনে নিয়েছে এবং এই কোম্পানিগুলির সম্পত্তি কোনওভাবে দায়বদ্ধ করা, হস্তান্তর করা বা অন্য কোনওভাবে লেনদেন করার ব্যাপারে সংশ্লিষ্ট প্রতিবাদীদের ওপর নিষেধাজ্ঞা জারি করেছে।

২৮। রাজ্যে বিশিষ্ট ব্যক্তিদের সফরকালে, শহরের পুলিশ আইনশৃঙ্খলা-পরিস্থিতি রক্ষা করার ব্যাপারে প্রশংসনীয় ভূমিকা নিয়েছে। ভারতের প্রধানমন্ত্রী রাষ্ট্রপতি এবং উপরাষ্ট্রপতি বহুবার সফর করেছেন। এই সমস্ত বিশিষ্ট ব্যক্তিদের সফর ছাড়াও, শহরে অনেক উৎসবাদিও পালন করা হয়েছে, যথা—উইলসের ফাইনাল ট্রফি ক্রিকেট খেলা, কনফেডারেশন অফ ইন্ডিয়ান ইন্ডাস্ট্রিজের শতবর্ষ-পূর্তি, সায়েন্স কংগ্রেস, ঈদ, মহরম এবং দুর্গাপূজা উৎসব। পুলিশকে কঠিন কর্তব্য পালন করতে হয় এবং এই সমস্ত ক্ষেত্রে সুষ্ঠভাবে কাজকর্ম সম্পাদনের জন্য যথেষ্ট দায়িত্ব নিতে হয়।

২৯। মহাকরণে পুলিশের-সদর কার্যালয়ে কম্পিউটার বসানো হয়েছে। কম্পিউটার ব্যবহার করে পশ্চিমবঙ্গ পুলিশ যথেষ্ট অভিজ্ঞতা সঞ্চয় করেছে।

৩০। গত বছর স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের জন্য বার্ষিক বরাদ্দ ছিল ৪.২৩ কোটি টাকা, এ বছর তা বাড়িয়ে করা হয়েছে ৬ কোটি টাকা। ১৯৯৪-৯৫ সালে—পরিকল্পনা খাতে একটি মহিলা পুলিশ ইউনিট গঠন করা হয় এবং জেলাস্তরে মহিলা অভিযোগ সেল গঠন ও অনুমোদন করা হয়। সল্টলেকে একটি প্রাথমিক পুলিশ হাসপাতাল খোলার জন্য একটি কর্মপ্রকল্প নীতিগতভাবে গ্রহণ করা হয়েছে এবং এর জন্য ১৯৯৫-৯৬ সালের পরিকল্পনা বাজেট থেকে ৫০ লক্ষ টাকা বরাদ্দ ধরা হয়েছে।

৩১। রাজ্যের সমগ্র পুলিশ বাহিনীর বাসস্থান সংকুলান করার দায়িত্ব সরকারের। ১৯৯৪-৯৫ সালে এই খাতে বরাদ্দ ছিল একশ দশ লক্ষ টাকা এবং ১৯৯৫-৯৬ আর্থিক বছরে তা বাড়িয়ে করা হয় এক শ একুশ লক্ষ টাকা। ১৯৯৫-৯৬ সালে পুলিশ-আবাসনের জন্য নবগঠিত পশ্চিমবঙ্গ রাজ্য পুলিশ আবাসন-নিগম কিছু নতুন কর্মপ্রকল্প হাতে নেবে এবং এর জন্য প্রাথমিকভাবে সত্তর লক্ষ টাকা ধরা হয়েছে।

৩২। এই পরিকল্পনার অধীনে অন্যান্য কর্মপ্রকল্পও হাতে নেওয়া হয়েছে, যেমন—যান-চলাচল পরিচালনা, কলকাতা পুলিশের জন্য ইলেক্ট্রনিক পি. বি. এক্স. চালু করা, থানা-গৃহগুলির মেরামত করা, পুলিশ লক-আপগুলি পরিমার্জন করা ইত্যাদি। গত আর্থিক বছরেও এই সব খাতে যথেষ্ট টাকা মঞ্জুর করা হয়েছে। পুলিশ লক-আপগুলি মেরামত করার জন্য যথেষ্ট অর্থ মঞ্জুর করা হয়েছিল। গত বছর পুলিশ-আবাসনের কারণে জমি অধিগ্রহণের জন্য বত্রিশ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছিল। রাজ্য সশস্ত্র পুলিশে একটি মহিলাদের অ্যাকশন টাস্ক ফোর্স গঠন করা হয়েছে, এতে আছে ছ' জন মহিলা এস. আই. এবং ছেষট্টি জন মহিলা কনস্টেবল।

৩৩। প্রতিরক্ষা-মন্ত্রকের প্রতিরক্ষা গবেষণা এবং উন্নয়ন সংস্থার থেকে পুলিশের আধুনিকীকরণের জন্য অত্যাধুনিক অস্ত্রশস্ত্র সংগ্রহ করা হয়েছে। দাঙ্গা-দমন করার নিমিত্ত অনেকগুলি কাঁদানে গ্যাস ছাড়ার ব্যবস্থা-সম্বলিত বিশেষ যান 'বজ্র' কেনা হয়েছে। মারাত্মক জখম না করে মারমুখী জনতাকে ছত্রভঙ্গ করার জন্য জল-কামান এবং শক-বেটন কেনার জন্য ইনডেন্ট দেওয়া হয়েছে। উপরোক্ত সরঞ্জাম এবং অন্যান্য সরঞ্জাম, যথা ঃ পলি কার্বোনেট রায়ট শিল্ড, মেটাল ডিটেক্টার, টেলিকমিউনিকেশন যন্ত্রপাতি কেনার জন্য এ বছর এক কোটি তিয়াত্তর লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। দ্রুত সংবাদ আদান-প্রদানের জন্য রাজ্য পুলিশের একটি স্বয়ংক্রিয় মেসেজ সুইচিং ব্যবস্থা চালু করা হয়েছে। পুলিশ বাহিনীর সুবিধার জন্য বিস্ফোরক দ্রব্য সনাক্তকরণ এবং অপসারণ-যন্ত্র আমদানি করা হয়েছে।

৩৪। ড্রাগ এখনও উদ্বেগের বিষয়। মাদক ড্রাগ এবং সাইকোট্রপিক দ্রব্যাদির আইন অনুযায়ী ২৮৮টি ঘটনায় ৩৭১ জনকে গ্রেপ্তার করা হয়েছিল। গত ৫ বছরে ২২১টি কেসে ৩৪ জনকে ধরা হয়। আধিকারিক এবং সংবাদ-সরবরাহকারীদের অর্থ-পুরস্কার দেওয়ার জন্য একটি পুরস্কার কমিটি গঠন করা হয়েছে। ঘটনা ঘটলে তা দমন করা ছাড়াও, ঘটনা যাতে

না ঘটে সেজন্য পুলিশ প্রয়াস চালাচ্ছে। সমস্যাটির ব্যাপকতা এবং ধ্বংসাত্মক দিক সম্বন্ধে সচেতন হওয়ার জন্য জনগণ এবং ছাত্রসমাজকে শিক্ষা দেওয়া হচ্ছে।

৩৫। আমার সরকার সব সময়ই অপরাধ-তদন্তের উপর যথেষ্ট গুরুত্ব দিয়েছে, বিশেষ করে, যে-সব ক্ষেত্রে প্রাণহানি ঘটেছে। এই সমস্ত তদন্তের জন্য তদন্তকারী আধিকারিক, ময়নাতদন্তকারী চিকিৎসক বিশেষজ্ঞ এবং ফরেনসিক বিজ্ঞানাগারে কর্মরত বৈজ্ঞানিকগণের যুক্তভাবে কাজ করা একান্ত প্রয়োজন। প্রকৃত দোষীকে শাস্তি দেওয়ার জন্য বৈজ্ঞানিক বিশ্লেষণ এবং সক্রিয় প্রচেষ্টা প্রয়োজন।

৩৫.১। রাজ্য ফরেনসিক বিজ্ঞান পরীক্ষাগার ফরেনসিক পরীক্ষা ক'রে, রাজ্যে অপরাধ-বিচার সঠিক রেখেছেন। এই সংস্থার আধিকারিক এবং কর্মচারিরা নানা প্রতিকূলতার মধ্যে প্রশংসনীয় কাজ করে চলেছেন। এই সভা অবগত আছে যে, এই পরীক্ষাগারটির উন্নতির জন্য একটি কমিটি গঠন করা হয়েছিল। এই কমিটি যে-সুপারিশ করেছেন, সরকার তা বিবেচনা করে দেখছেন। রাজ্যে বিস্ফোরক পরীক্ষাগার নির্মাণের কর্মপ্রকল্পের জন্য বাজেটে অর্থ-সংস্থান রাখা আছে। এই উদ্দেশ্যে বঙ্গীয় পশুচিকিৎসা কলেজ চত্বরে একটি জমি চিহ্নিত করা আছে এবং এটি স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের হাতে আনুষ্ঠানিকভাবে তুলে দেওয়ার অপেক্ষায়।

৩৬। থানায় ময়নাতদন্ত রিপোর্ট দিতে দেরি হওয়ার জন্য সমালোচনা করা হয়েছিল। অপরাধ, খুন ইত্যাদির ক্ষেত্রে ময়নাতদন্ত এবং ডাক্তারি ও আইনি রিপোর্ট পেতে দেরি হওয়ায় পুলিশ চার্জশিট দিতে পারেনি। এটি যথেষ্ট উদ্বেগের কারণ এবং আমার সরকার এর প্রতিকার করতে উন্মুখ। ময়নাতদন্ত রিপোর্ট দ্রুত দেওয়ার জন্য ফরেনসিক বিজ্ঞান পরীক্ষাগার কমিটিকে সুপারিশ করতে বলা হয়। এ ব্যাপারে চিকিৎসা আধিকারিকদের ফি বাড়িয়ে দেওয়া এবং ময়নাতদন্ত করার জন্য জেলাস্তরে প্যানেল গঠন করার ব্যাপারটিও ভেবে দেখা হয়েছিল। কলকাতার হাসপাতালগুলিতে অবস্থার উন্নতির জন্য কমিটি কিছু সুপারিশ দিয়েছে। সমস্যাটি নিয়ে কমিটি আরও ভাবনা-চিন্তা করবে এবং এ ব্যাপারে চিকিৎসা আধিকারিক এবং স্বাস্থ্য বিভাগের মতামত নেবে এবং ময়নাতদন্ত-কেন্দ্রগুলির সামগ্রিক পরিস্থিতিও বিবেচনা করে দেখবে, যাতে করে—সুপারিশ করার সময় কমিটি প্রকৃত ত্রুটি সনাক্ত করতে পারে।

৩৬.১। এই কমিটি বিষক্রিয়া-বিজ্ঞানঘটিত, জীববিদ্যাঘটিত ও অন্যান্য ফরেনসিক পরীক্ষা-নিরীক্ষার জন্য মেডিক্যাল কলেজগুলির সুযোগ-সুবিধাদি সদ্ব্যবহার করার সম্ভাবনা সম্পর্কে অনুসন্ধান করবে। এই কমিটি রাজ্য ফরেনসিক পরীক্ষাগারের সুযোগ-সুবিধাগুলি, (বিশেষত বিষক্রিয়া-বিজ্ঞানসংক্রান্ত) জেলাগুলিতে বিভিন্ন আঞ্চলিক কেন্দ্র স্থাপনের মাধ্যমে সম্প্রসারিত করার জন্য একটি প্রস্তাব সমীক্ষা করে দেখবে।

৩৬.২। ফরেনসিক বিজ্ঞান পরীক্ষাগার কমিটি কলকাতার পুলিশ মর্গগুলির অবস্থাদি সমীক্ষা করার ক্ষেত্রেও পথিকৃতের কাজ করেছে। বর্তমানে যেসব মর্গ রয়েছে সেগুলির সংস্কার ও কলকাতায় দুটি নতুন পুলিশ-মর্গ স্থাপন তাদের সুপারিশগুলির অন্তর্ভুক্ত। জেলাগুলিতে অবস্থিত মর্গগুলি সম্পর্কে পর্যালোচনা কাজও হাতে নেওয়া হয়েছে।

৩৭। এই বছরে রাজনৈতিক দলগুলির ডাকে বেশ কয়েকটি "বনধ" পালিত হয়। ভারতীয় জনতা পার্টি ১৯৯৪ সালের ১০ই ফেব্রুয়ারি তারিখে পেট্রোলের মূল্য বৃদ্ধি ও ডাঙ্কেল প্রস্তাবের প্রতিবাদে ২৪ ঘন্টাব্যাপী ভারত বন্ধের ডাক দেয়। পশ্চিমবঙ্গ প্রদেশ কংগ্রেস কমিটি ও পশ্চিমবঙ্গ প্রদেশ যুব-কংগ্রেস, বারাসাতে ১৯৯৪ সালের ২২শে ফেব্রুয়ারি তারিখে পুলিশ অভিযানের প্রতিবাদে, ১৯৯৪ সালের ২৪শে ফেব্রুয়ারি তারিখে দশ ঘন্টা ব্যাপী বন্ধের ডাক দেয়। বারাসাতের উক্ত ঘটনায় যুব-কংগ্রেসে বলিষ্ঠ নেতৃবর্গ তাদের সাধারণ অনুগামীদের—কর্তব্যরত পুলিশ অফিসার ও কর্মীদের ওপর হিংসাত্মক আক্রমণ চালানোর জন্য কিভাবে প্ররোচিত করেছিলেন সে সম্পর্কে এই সভা অবহিত আছে। এই দুর্ভাগ্যজনক ঘটনায় উত্তর চব্বিশ-পরগনার পুলিশ সুপারিন্টেন্ডেন্ট সমেত কয়েকজন পদস্থ পুলিশ অফসার ও অন্যান্য পুলিশকর্মী গুরুতর আহত হন। উত্তর চব্বিশ-পরগনার পুলিশ সুপারিন্টেন্ডেন্টের নাম পনেরো দিন ধরে সঙ্কটাপন্ন আহতদের তালিকায় ছিল এবং তার উপর অস্ত্রোপচারও করতে হয়। একজন সাব-ইন্সপেক্টরকে এমন মারাত্মক আঘাত করা হয় যে, তার মাথার খুলি ফেটে যায় এবং চিকিৎসকদের ঐকান্তিক প্রয়াসে তিনি সেরে উঠলেও তার মস্তিষ্ক ক্ষতিগ্রস্ত হয়েছে। এ ছাড়াও, তারা শিয়ালদহ স্টেশনে পুলিশের গুলি চালনার প্রতিবাদে ১৯৯৪ সালের ২৩শে সেপ্টেম্বর তারিখে ২৪ ঘন্টাব্যাপী বাংলা বন্ধ ডেকেছিল। বাম সমর্থক রাজনৈতিক সংগঠনসমূহ এবং ট্রেড-ইউনিয়নগুলিও কেন্দ্রীয় অর্থনৈতিক নীতির বিরুদ্ধে একই দিনে ২৪ ঘন্টার 'ভারত বনধ' ডেকেছিল। আবার, বিধায়ক আবাসে একজন বিধায়কের হত্যাকান্ডের প্রতিবাদে কংগ্রেস (আই), ১৯৯৪ সালের ১২ই ডিসেম্বর ২৪ ঘন্টাব্যাপী বাংলা বনধের ডাক দেয়। পরবর্তীকালে ঐ হত্যাকান্ড একটি অরাজনৈতিক অপরাধ হিসাবে চিহ্নিত হয়েছে। এইসব বন্ধ চলাকালীন কোনও অপ্রীতিকর ঘটনা যাতে না ঘটে তার জন্য পুলিশকে কঠোর পরিশ্রম করতে হয়েছিল। বনধগুলি শান্তিপূর্ণভাবেই অতিবাহিত হয়েছে।

৩৮। অর্থনীতির ক্ষেত্রে উদার নীতির ফলে এবং শিল্পায়নের ক্ষেত্রে দ্রুতগতি সঞ্চারের দরুন কলকাতা—উত্তর-পূর্বাঞ্চলীয় রাজ্যগুলি ওড়িষ্যা, বিহার ও দক্ষিণ-পূর্ব এশীয় দেশগুলির ভ্রমণার্থীদের 'ট্রানজিস্ট পয়েন্ট" হওয়া ছাড়াও বহু ভ্রমণার্থীর প্রাথমিক গন্তব্যস্থল হয়ে উঠেছে। ১৯৯৪-৯৫ সালে বহু বিশিষ্ট ব্যক্তি এবং রাজ্য সরকার ও ভারত সরকারের অতিথি এই রাজ্যে এসেছেন। স্বরাষ্ট্র বিভাগ উক্ত কালপর্বে চার শতাধিক ভি. আই. পি., বিদেশি ভি. আই. পি. এবং অন্যান্য বিশিষ্ট ব্যক্তিদের সফরের দায়-দায়িত্ব পালন করেছে। এই বিভাগ সরকারি অতিথিদের সফর-ঘটিত সমস্ত ব্যবস্থাপনার সমন্বয়সাধন করে থাকে। এই ধরনের সফরের সময় পুলিশকে ব্যাপক নিরাপত্তার আয়োজন করতে হয়। এই বছরের গোড়ায় অনুষ্ঠিত ভারতীয় শিল্প মহাসংঘের (ফেডারেশন অফ ইন্ডিয়ান ইন্ডাস্ট্রিজ) শতবার্ষিকী উদযাপন অনুষ্ঠানে, সিঙ্গাপুর ও ভারতের প্রধানমন্ত্রী এবং আরও বহু ভারতীয় ও বিদেশি বিশিষ্ট ব্যক্তি এই নগরে উপস্থিত হন। বিশেষ করে সেটির জন্যই লোকবল ও রাজ্যের দিক থেকে পুলিশ তাদের সামর্থ্য চরম পর্যায়ে নিয়ে গিয়েছিল। এই কালপর্বে কলকাতা পুলিশ প্ররক্ষণ ও যান চলাচল সংক্রান্ত দায়িত্বের সমন্বয় সাধনের জন্য প্রয়োজনীয় সমস্ত পুলিশ পাইলট, এসকর্ট ভেহিকলস্, কম্যান্ডো, গৃহরক্ষী এবং ব্যক্তিগত নিরাপত্তারক্ষী এবং তত্ত্বাবধানকারী অফিসারের

আবশ্যকতা কার্যকরভাবে মিটিয়েছে। রাজ্যে শিল্পায়নরূপী নতুন তরঙ্গ অনুসরণ করে রাজ্য পুলিশবাহিনী সমেত সমস্ত ক্ষেত্রেই বহুমাত্রিক উন্নয়ন সাধন করার দিকে দৃষ্টি দেওয়া হচ্ছে।

৩৯। গত বারো বছরে বারোটি তদন্ত কমিশন গঠন করা হয়েছে, তার মধ্যে—(১) ভট্টাচার্য তদন্ত কমিশন (তমলুক আদালত-চত্বরের ঘটনা, জুলাই ১৯৮৪), (২) দেব তদন্ত কমিশন (মহম্মদ ইদ্রিসের মৃত্যু, মার্চ ১৯৮৪), (৩) দেব তদন্ত কমিশন (যাদবপুর বিশ্ববিদ্যালয় ক্যাম্পাসের ঘটনা, সেপ্টেম্বর ১৯৮৫), (৪) ব্যানার্জি তদন্ত কমিশন (দুর্গাপুর সিনেমা হলের ঘটনা, মার্চ ১৯৮৫), (৫) ভট্টাচার্য তদন্ত কমিশন (এস. এস. কে. এম. হাসপাতালের ঘটনা, জানুয়ারি ১৯৮৭) এবং (৬) বসু তদন্ত কমিশন (আর. জি. কর মেডিক্যাল কলেজ ও হাসপাতালের ঘটনা, সেপ্টেমবর ১৯৮৭)—এর রিপোর্টগুলি বিধানসভায় পেশ করা হয়েছে। (৭) দাস তদন্ত কমিশন (কাটরা মুর্শিদাবাদের ঘটনা, জুন ১৯৮৮), (৮) ইউসুফ তদন্ত কমিশন (গড়িয়াহাটের ঘটনা, জুন ১৯৯২), (৯) দাস তদন্ত কমিশন (হরিহরপাড়ায় গুলিচালনার ঘটনা, মে ১৯৯২) এবং (১০) গাঙ্গুলি তদন্ত কমিশন (শিয়ালদহে গুলি চালনার ঘটনা, সেপ্টেম্বর ১৯৯৪)—এগুলির ক্ষেত্রে তদন্ত চলছে। ১৯৯০ সালের মে মাসের বানতলার ঘটনার তদন্তকারী (১১) দত্ত তদন্ত কমিশন এবং ১৯৯২ সালের আগস্ট মাসে চুনি কোটালের মৃত্যু-সম্পর্কে তদন্তকারী (১২) গাঙ্গুলি তদন্ত কমিশন তাদের রিপোর্টগুলি জমা দিয়েছেন। গাঙ্গুলি তদন্ত কমিশন চুনী কোটালের মৃত্যু আত্মহত্যা বলে অভিমত প্রকাশ করেছেন এবং এর জন্য অন্য কোনও ব্যক্তিকে দায়ী সাব্যস্ত করা হয়নি। উভয় রিপোর্টই বিধানসভায় পেশ করা হবে।

৪০। রাজ্যে সংখ্যালঘুদের অগ্রগতি ও উন্নয়নের বিষয়টি দেখার জন্য সরকার ১৯৯৪-এর ১৪ই জুলাই তারিখে ভারত সরকার কর্তৃক গঠিত সংখ্যালঘুদের জন্য জাতীয় কমিশনের ধাঁচে একজন চেয়ারম্যান ও অন্য পাঁচ জন সদস্য নিয়ে একটি সংখ্যালঘু কমিশন গঠন করেন। এই কমিশন কাজ শুরু করেছে। সংবিধান, কেন্দ্রীয় ও রাজ্য আইনসমূহ এবং বিভিন্ন সময়ে রচিত সরকারি নীতি ও কর্মপ্রকল্পসমূহে ধর্মীয় ও ভাষাগত সংখ্যালঘুদের জন্য যে রক্ষা-কবচগুলির ব্যবস্থা করা হয়েছে, সেগুলির ফলপ্রসূ বলবৎকরণ ও রূপায়ণের মাধ্যমে সংখ্যালঘুদের মধ্যে গড়ে ওঠা ধর্ম বা ভাষাভিত্তিক অসাম্য ও ভেদাভেদের যে-কোনও অনুভূতিকে দূর করাই আমাদের অভিপ্রায়। তাদের মধ্যে আস্থার ভাব নিয়ে আসার ক্ষেত্রে এর ফল সুদূরপ্রসারী হবে, আর তাতে সংখ্যালঘুদের সঙ্গে সম্পর্কিত বিভিন্ন যে-সব জাতীয়, শিক্ষাগত ও অর্থনৈতিক ক্ষেত্র রয়েছে সেগুলি সম্পর্কে সমবেদনা ও ঐকান্তিক আগ্রহ নিয়ে চিন্তা-ভাবনা করা যেতে পারে। এর সাহায্যে সাম্প্রদায়িক উত্তেজনা প্রশমিত হবে এবং জাতীয় সংহতি বৃদ্ধি পাবে।

৪১। এই শহরের হকাররা সব সময়েই নাগরিক ও প্রশাসনের কাছে এক বিরাট সমস্যা হয়ে দাঁড়িয়েছে। ফুটপাথ দখল ও সেখানে কিছু স্থায়ী কাঠামো নির্মাণের ফলে পথচারীরা গাড়ি চলাচলের রাস্তা ব্যবহার করতে বাধ্য হচ্ছেন। এর ফলে বড়ো ধরনের যানজট ও দুর্ঘটনা ঘটছে। সমস্যাটি প্রবল আকার ধারণ করেছে। এই সমস্যা নিয়ন্ত্রণে আনার উদ্দেশ্যে সরকার তার বিভিন্ন বিভাগ ও কলকাতা পৌর-নিগমের সঙ্গে পরামর্শক্রমে প্রশাসনিক ব্যবস্থাদি গ্রহণ করছেন। জেলাগুলিতেও পরিস্থিতি অনুরূপ। সংশ্লিষ্ট কর্তৃপক্ষ যাতে ব্যবস্থা নেয় সেজন্য আদেশ জারি করা হয়েছে।

৪২। আমার সরকার জাতীয় পুলিশ কমিশনের সুপারিশগুলি সম্পর্কে অবহিত। সেগুলির বেশ কিছু গৃহীত ও রূপায়িত হয়েছে। এ বিষয়ে একটি রিপোর্ট ১৯৯৫ সালের জানুয়ারি মাসে ভারত সরকারের কাছে পাঠানো হয়েছে। জাতীয় পুলিশ কমিশনের কয়েকটি সুপারিশের ক্ষেত্রে বর্তমানে যে সংবিধাগুলি রয়েছে, সেগুলির সংশোধন ও নতুন সংবিধি প্রণয়নের প্রয়োজন।

৪৩। এ রাজ্যে পুলিশ প্রশাসনকে চাঙ্গা করে তোলার উদ্দেশ্যে এই প্রথম আমার সরকার বঙ্গীয় পুলিশ নিয়মাবলী এবং কলকাতা পুলিশ নিয়মাবলীকে সংশোধন করার জন্য ব্যবস্থা নিয়েছিলেন। পর-পর দুটি সমীক্ষা কমিটি নিয়োগ করা হয়েছিল। ১৯৯৪ সালের জুলাই মাসে সমীক্ষার রিপোর্টটি দাখিল করা হয়। বঙ্গীয় পুলিশ ও কলকাতা পুলিশ নিয়মাবলীর ব্যাপক সংশোধন করা হয়েছে। যে খসড়াগুলি বিভিন্ন কর্তৃপক্ষ ও বিশেষজ্ঞদের কাছে তাদের মতামতের জন্য প্রচার করা হবে সেগুলি ছাপানোর জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া শুরু করা হয়েছে। এর পরই চূড়ান্তভাবে ছাপানোর জন্য আদেশ জারী করা হবে।

৪৪। ১৯৯৪ পঞ্জীবর্ষে জেলা পুলিশের ১০ জন আধিকারিক ও কর্মী এবং কলকাতা পুলিশের ১১ জন আধিকারিককে, বিশিষ্ট পরিযেবার জন্য রাষ্ট্রপতির পুলিশ পদক এবং কৃতিত্বপূর্ণ পরিষেবার জন্য পুলিশ পদক দেওয়া হয়।

৪৪.১। ১৯৯৪ সালে ৪৫ জন সাব-ইন্সপেক্টর, ১২ জন সহকারী সাব-ইন্সপেক্টর, ১৫ জন হেড কনস্টেবল, ২২ জন পুলিশের ড্রাইভার, ৪ জন নায়েক এবং ২৪৭ জন কনস্টেবলকে গুরুতর ধরনের কর্তব্য লঙ্ঘন, দুর্নীতি প্রভৃতির জন্য ৫ জন কনস্টেবলকে পদচ্যুতিসহ বড় ধরনের শাস্তি প্রদান করা হয়। এই একই সময়ে অপেক্ষাকৃত লঘু কর্তব্যচ্যুতির জন্য ১ জন ইন্সপেক্টর, ৭৬১ জন সাব-ইন্সপেক্টর, ৩৯৫ জন এন. সি. ও., ১৫৮ জন হেড কনস্টেবল, ৭৩ জন পুলিশের ড্রাইভার, ৭৫ জন নায়েক এবং ৩,৩৪০ জন কনস্টেবলকে লঘু শাস্তি দেওয়া হয়। ১৯৯৪ সালে বিভিন্ন শ্রেণীর পুলিশ কর্মিবর্গের মধ্যে ১৩ জনের বিরুদ্ধে ভিজিল্যান্স সংক্রান্ত মামলা শুরু করা হয়েছিল। ১৯৯৪ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত এ ধরনের ৩০টি মামলা তদন্তের জন্য মুলতুবি ছিল। ১৯৯৪ সালে বেপরোয়া আচরণ, কতর্ব্যে গুরুতর গাফিলতি, দুর্নীতি ও অন্যান্য অপরাধের জন্য ১ জন ইন্সপেক্টর, ৯৫ জন সাব-ইন্সপেক্টর, ১২ জন সার্জেন্ট, ৪২ জন সহকারি সাব-ইন্সপেক্টর, ৩৩ জন হেড কনস্টেবল, ৪ জন নায়েক এবং ৪০৬ জন কনস্টেবলের বিরুদ্ধে বিভাগীয় শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে।

৪৫। কয়েকটি জেলা সেখানকার এলাকাভিত্তিক যেসব বিশেষ সমস্যার সম্মুখীন হয় তার জন্য এই বিভাগ পুলিশের শক্তি বৃদ্ধির প্রয়াস [illegible] পুলিশ বাহিনীকে আরও কার্যক্ষম করে তোলা যায়। এইসব জেলার মধ্যে উ[illegible]গ্য হ'ল পুরুলিয়া, মুর্শিদাবাদ ও মেদিনীপুর জেলা।

৪৫.১। উত্তর ২৪-পরগনার কদমগাছিতে ১ জন হেড কনস্টেবল ও ১০ জন কনস্টেবল নিয়ে একটি নতুন পুলিশ ফাঁড়ি স্থাপন করা হয়। আর, দক্ষিণ ২৪-পরগনায় ১

জন সাব-ইন্সপেক্টর ও ৮ জন কনস্টেবলকে নিয়ে একটি অনুসন্ধানকেন্দ্র খোলা হয়। ৬ জন সাব-ইন্সপেক্টর ও ৮ জন কনস্টেবলকে নিয়ে একটি মহিলা র‍্যাপিড অ্যাকশন টাস্ক ফোর্স ব্যাটালিয়ন তৈরি করা হয়েছিল। উত্তর ২৪-পরগনায় ট্রাফিক পুলিশের জন্য অতিরিক্ত বাহিনী অনুমোদন করা হয়। আর সল্ট লেকের জন্য মহকুমা পুলিশ আধিকারিকের একটি পদ সৃষ্ট করা হয়। আই. পি. এস. আধিকারিকদের জন্য নতুন যে পদগুলি সৃষ্টি করা হয় সেগুলি হল—শিলিগুড়িতে আই. জি. পি. আই. বি. (সীমান্ত), দুর্গাপুরে আই. জি. পি., পশ্চিমাঞ্চল, রাজ্য মানবাধিকার কমিশনের আই. জি. পি., শিলিগুড়িতে ডি. আই. জি. (আই. বি.) ডি. আই. জি. আই. পি. এস. শাখা এবং ডি. আই. জি.—মুর্শিদাবাদ রেঞ্জ।

৪৫.২। অনুরূপ ভাবে কলকাতা শহর ও ইস্টার্ণ মেট্রোপলিটান বাইপাসে যান-চলাচল পরিচালন, বিভিন্ন রাজ্য সরকারি অফিস পাহারা দেওয়া, আর, কলকাতার ৩৫টি থানা এবং গোয়েন্দা বিভাগ প্রভৃতির মতো কার্যালয়গুলির শক্তি বৃদ্ধির জন্য কলকাতা পুলিশের জন্য ৬৪টি ইন্সপেক্টর, ১৭৬টি সাব ইন্সপেক্টর, ১১২টি সার্জেন্ট, ১৩৮টি সহকারী সাব-ইন্সপেক্টর, ১০টি এন. সি. ও., ২টি হাবিলদার, ২১টি পুলিশের ড্রাইভার এবং ২৫২টি কনস্টেবলের পদ মঞ্জুর করা হয়।

৪৬। গাড়ি-চলাচল ব্যবস্থার উন্নতিকল্পে শহরের পুলিশ যে কয়েক'টি ব্যবস্থা গ্রহণ করেছিল সেগুলি হল, বাস-স্টপগুলির পুনর্বিন্যাস, বহন যোগ্য গার্ড-রেইল বসানো ও আইন-লঙ্ঘনকারী চালকদের ড্রাইভিং লাইসেন্স পাঞ্চ করার ব্যবস্থা শুরু করা। যান-চলাচল সংক্রান্ত মাসক বুলেটিন ও হ্যান্ডবুক প্রকাশ করা হচ্ছে। বিদ্যালয়ের ছাত্রদের যান-চলাচল শিক্ষা প্রদান করা হচ্ছে। প্রধান-প্রধান রাস্তার মোড়ে অটো-ম্যানুয়াল ট্রাফিক সিগন্যালিং পদ্ধতি বসানো হচ্ছে। ইস্টার্ন মেট্রোপলিটন বাইপাসে যান-চলাচল পরিচালনার জন্য রাসবিহারী অ্যাভিনিউ কানেক্টর সমেত বিজনসেতু পর্যন্ত সমগ্র বাইপাস-অঞ্চলটিকে কলকাতা পুলিশের নিয়ন্ত্রণে আনা হয়েছে।

৪৭। সল্টলেক এবং লেক টাউনের জন্য একটি কমিউনিটি পুলিসিং প্রকল্প উদ্বোধন করা হয়। "১০০" ডায়াল পদ্ধতির উপর "ভয়েস মেল"-এর মতো কিছু কৃৎকৌশলগত বৈশিষ্ট্য এই পাইলট প্রকল্পের অন্তর্ভুক্ত হয়েছিল এবং এদেশে এটিই সর্বপ্রথম। সিকিম, কর্ণাটক, মহারাষ্ট্র ও ত্রিপুরার পুলিশ প্রধানগণ সল্টলেক পুলিশ কন্ট্রোল সেন্টার পরিদর্শন করেছেন এবং দেখে তাদের প্রশংসা ব্যক্ত করেছেন। সল্টলেক প্রকল্প উদ্বোধনের সময় যেমন অঙ্গীকার করা হয়েছিল তদনুযায়ী সেটিকে শান্তিনিকেতন পর্যন্ত সম্প্রসারিত করা হয়েছে। অন্যান্য জেলাতেও পর্যায়ক্রমে এই প্রকল্পটির রূপায়ণের কাজে হাত দেওয়া হচ্ছে।

৪৭.১। জনগণের আরও কাছাকাছি ও একান্ত হয়ে ওঠার জন্য পুলিশকে যে অকপট আরও খোলামেলা, বন্ধুত্বপূর্ণ ও সহায়ক হতে হবে সেটি অনুভব করা গেছে। এই পরীক্ষার উদ্দেশ্য হল দুটি। এর প্রথমটি হল পেশাগত পরিষেবা, দ্রুত সাড়া দেওয়া, যোগাযোগ ও পারস্পরিক সম্পর্ক স্থাপনের মাধ্যমে থানা স্তরে মানুষের আস্থা অর্জনে ব্যবস্থা গ্রহণ করা। দ্বিতীয়টি হল, অপরাধ নিবারণ ও জনজীবনে শৃঙ্খলা বজায় রাখার ক্ষেত্রে জনগণের সক্রিয় অংশগ্রহণকে এই ব্যবস্থার [illegible]। এই [illegible] ধারণায় সরকারের অঙ্গরূপে পুলিশ

কাজ করছে এবং স্থানীয় পুলিশ কোন-কোন বিষয়ে অগ্রাধিকার দেবে তা নির্ণয় করার জন্য নাগরিকদের কণ্ঠকে সরব করে তুলে, সমাজের আইন-মান্যকারী নাগরিকদের সঙ্গে আরও ফলপ্রসূ সম্পর্ক গড়ে তুলতে পুলিশ সক্রিয় হতে পারে। সংক্ষেপে, পুলিশ আধিকারিকদের কেমন চিন্তা-ভাবনা ও কাজ করতে হবে তারই ভিত্তিভূমিরূপে এই দর্শনকে উপস্থাপিত করা হয়েছে।

৪৮। কার্য-সম্পাদনের জন্য পুলিশ প্রশাসনকে বহুবিধ বাধা-বিঘ্ন ও চ্যালেঞ্জের সম্মুখীন হতে হয়। এতৎ সত্ত্বেও শ্রমসাধ্য ও গুরুভার দায়িত্ব পালনের ক্ষেত্রে পুলিশ বাহিনী অত্যন্ত কৃতিত্বের সঙ্গে তার কাজ করেছে। মাননীয় সদস্যদের আমি পুনরায় আশ্বাস দেওয়ার এই সুযোগ নিয়ে বলছি যে, আইনের মর্যাদা রক্ষার প্রয়াস পুলিশ চালিয়ে যাবে এবং কোনওরূপ ভয় বা অনুগ্রহ ছাড়াই তারা তাদের কর্মসম্পাদন করবে।

এই কথা বলে আমি আমার বিভাগের ব্যয়-বরাদ্দ মঞ্জুরির অনুমোদনের জন্য মাননীয় সদস্যদের নিকট আমার প্রস্তাবটি পেশ করছি।

**Mr. Speaker :** There are 48 cut motions to Demand No. 21. All the cut motions are in order and taken as moved.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the demand be reduced to Re. 1/-.

**Shri Saugata Roy, Shri Subrata Mukherjee, Shri Abdul Mannan, Shri Prabir Banerjee, Shri Deba Prasad Sarkar, Shri Ambica Banerjee, Shri Sailaja Kumar Das, Shri Satya Ranjan Bapuli :** Sir I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রীকে ধন্যবাদ, তিনি আজকে তার দপ্তরের ব্যয়-বরাদ্দের দাবী আলোচনার সময় এখানে উপস্থিত আছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষ স্বাধীন হওয়ার পরে এই নজির খুব বেশি নেই, একটা রাজ্যের পুলিশমন্ত্রী একাধিক ক্রমে ১৮ বছর ধরে দায়িত্বে আছেন। আজকে মাননীয় মুখ্যমন্ত্রীকে আমি সরাসরি প্রশ্ন করি, ১৮৫৭ সালে পুলিশে সিপাহি বিদ্রোহের পর, ১৮৬১ সালে প্রথম পুলিশম্যানদের যে স্ট্যাটুউট তৈরি হল তাতে ব্রিটিশ স্বার্থে, ব্রিটিশ শাসনে, ব্রিটিশ শক্তিতে আঘাত এল। সেই আইনের পরবর্তীকাল ১৯০১ সালে যে আইন এল তাতে ভারতে ব্রিটিশ শাসন অব্যাহত ছিল। এই আইনের দুইটি বৈশিষ্ট্য। They have no accountability either to the people or to any type of self-Government or legislature, (2) They have only instructions to protect the interest—accountability to the people and accountability to the parliament. যদি না থাকে তাহলে এই পুলিশ স্বৈরাচারী হয়ে ওঠে। এই পুলিশ ব্রিটিশের পরিত্যক্ত পুলিশ, আজকে যে জায়গায় পৌঁছেছে সেই জায়গায় পৌঁছানো উচিত ছিল না, আপনি পুলিশমন্ত্রী হিসাবে ১৮ বছর

একাধিক ক্রমে ক্ষমতায় আছেন, কিন্তু ওরিয়েন্টেশনের কোনও বদল হয়নি। আজকে আমাদের মনে রাখতে হবে দেশ স্বাধীন হয়েছে, সংবিধান প্রণোদিত হয়েছে।

ডেমোক্রেসি স্বীকৃত হয়েছে, সেকুলারিজম স্বীকৃত হয়েছে, সোসালিজম ইজ দি প্রিঅ্যাম্বল অফ দি কনস্টিটিউশন আজকে আমাদের প্রথম কথা হচ্ছে পুলিশ-দে উইল বিকাম ফ্রেইন্ড অ্যান্ড সার্ভেন্ট অফ দি পিপল। এই আদর্শ রূপায়নের জন্য পুলিশ মন্ত্রী হিসাবে আপনি জবাব দেবেন যে এই ১৮ বছরে কি পদক্ষেপ আপনি নিয়েছেন? আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই এই ব্রিটিশ পরিত্যক্ত পুলিশের সংস্কারের জন্য ১৯৮১ সালে যে ন্যাশনাল পুলিশ কমিশনের বক্তব্য, আপনি সেই সুপারিশ সম্বন্ধে অবগত আছেন কি? অবগত যদি থাকেন তাহলে কোনও সুপারিশটা আপনি গ্রহণ করেছেন, দেয়ার in as much as 10 volumes submitted in the recommendation। আজকে কোনও সুপারিশ কার্যকর করবার জন্য কি পদক্ষেপ নিয়েছেন, আপনার এই সুদীর্ঘ বক্তব্যে নেই। আপনার রাজ্যে ইট ইজ বিগার বক্তব্য রাজ্যপালকে অ্যাড্রেস করে, ৪৮ প্যারার বক্তব্য উপস্থিত করেছেন। It is larger than the address of the Governor. প্রিঅ্যাম্বল এবং কনক্লুশন ধরলে ৫০টা প্যারার ১৯ পাতার সুদীর্ঘ বক্তব্য, তার কোথাও এ কথা বলা নেই। পুলিশ কমিশনের কথা আপনি উল্লেখ করেছেন, কিন্তু কোথাও আপনি এ কথা বলেননি পুলিশ কমিশনের এই সুপারিশ গ্রহণ করেছেন, orientation of the police and reorganisation of the police, restructure of the police. আপনি কোথাও এ কথা উল্লেখ করেননি, আজকে এই সুযোগ পায় না, বিরল সুযোগের অধিকারি। জানি না আর কত দিন নৃপেন চক্রবর্তীর অভিযোগের পর আপনার আসন অক্ষত থাকবে। আজকে তথাপি এ কথার উল্লেখ নেই। আমাদের দেশ শাসন হবার পর পুলিশ প্রশাসনে বিরাট পরিবর্তন এসেছে, the flux of changes taking place in the social spheres in the economic spheres, in the habitat and habitation আজকে সেই ওরিয়েন্টেশনে নতুন পরিবর্তনে পুলিশ কতখানি যথোপযুক্ত হয়ে উঠেছে মানুষকে সেবা করার জন্য to ensure the security of their lives to ensure the security of the property of the people and above all. আমরা আইসোলেটেড পৃথিবীতে নেই। আজকে ভারতবর্ষের একটি অঙ্গ রাজ্য পশ্চিমবঙ্গ, ফেডারেল স্টেট, আজকে ভারতবর্ষ ঐক্য এবং সংহতি রয়েছে এতে পুলিশের অবদান কতখানি? আপনি সাডেনিল বর্ডার পুলিশের বি. এস. এফের কথা বলেছেন। আজকে পুলিশের সাথে তাদের ইন্ট্রোডাকশন কি? আপনি ১৫ কিঃ মিঃ আপত্তি করেছেন, আরও ঘন হওয়া উচিত, তার দেওয়ার প্রশংসা করেছেন। কিন্তু রাজ্য সরকার কতখানি উদ্যোগ নিয়েছেন টু এনসিওর the security of the borders as also internal security ensuring safety of the people and their property এ কথা আপনার বলা নেই। আজকে গর্ব করার মতো কোনও অ্যাচিভমেন্ট আপনার নেই। পুলিশ প্রশাসনেব মূল ভিত্তি থানা, আপনার ন্যাশনাল পুলিশ কমিশনের যে রিপোর্ট তার মূল ভিত্তি থানা। আমরা দেখতে পাচ্ছি ব্রিটিশ আমলে যে থানার সাইজ, তার কনটিগুইটি, তার এরিয়া তার সামান্য পরিবর্তন হয়েছে। এখানে আমরা যখন ছেড়ে যাই তখন সম্ভবত ৩২৩ টি থানা ছিল, এখন পুলিশের কটা সার্কেল আর কটা রেঞ্জ এগুলি বিস্তারিত বলেননি। কিন্তু অপ্রয়োজনীয় অনেক কথা বলেছেন। আজকে আপনি তুলনা করতে গেছেন মহারাষ্ট্রের সঙ্গে এবং আরও অন্যান্য রাজ্যের সঙ্গে।

আপনি উল্লেখ করেননি যে আজকে ভারতবর্ষের যে ক্রাইম ডেভেলপ তা পৃথিবীর ক্রাইম রিপোর্ট-এর থেকে অনেক কম, বিকজ এখানে মানুষ মূলত নীতি পরায়ন, মূলত ধর্ম পরায়ন, সহিষ্ণু এবং পরার্থে বিশ্বাসী। আজকে এখানে ধর্মীয় অনুশাসনের ও সুসংস্কৃতির প্রভাব আছে, এখানে মহাত্মা গান্ধী অহিংসার বাণী প্রচার করে গেছেন।

[3-10 —3-20 p.m.]

যে রেটে ডেভেলপড কান্ট্রিতে with the advancement of science and technology a change of living condition আজকে ভারতবর্ষে সেই তুলনায় কম। আমার কাছে এই তথ্য আছে, আমাদের এখানে সবচেয়ে ক্রাইম রেট যে কোন ডেভেলপড কান্ট্রির তুলনায় কম। সম্প্রতি কালে ক্রাইম রেট কোথায় বেশি, একটা বাংলা দৈনিকে এই কথা বেরিয়েছে। রেপ সবচেয়ে বেশি ইউ. এস. এ.-তে আর্জেন্টিনায় ডেকইটি, প্রতারণা, চিটিং, সুইডেনে বেশি। আজকে নৃপেনবাবুর বক্তব্যের আগেই এটা বেরিয়ে গেছে। সুতরাং আপনি পশ্চিমবঙ্গে তুলনা করেছেন, আজকে অন্ধ্রপ্রদেশ, বিহারের সঙ্গে। আপনি যদি এই ভাবে তুলনা করেন তাহলে ভুল হবে। আমরা শৈশবে শুনেছিলাম জুরির বিচার রেপ হলে হয়। ১২ মাসে ১২টা কেস পাওয়া যেত না। আজকে তুলনা করতে গেছেন বিহার এবং মহারাষ্ট্রের সঙ্গে। এটা ঠিক নয়। কারণ পশ্চিমবঙ্গের মানুষ সংস্কৃতিবান। মহামতী গোখলে—এই কথা বলে গেছেন। আজকে অ্যাকাউন্টেবিলিটি অব পুলিশ স্বাধীনতার পর কেন থাকবে না, থ্রু পুলিশ মিনিস্টার টু পার্লামেন্ট টু দি পিপল টু দি লেজিসলেচার। এটা হল নাম্বার ওয়ান। নাম্বার টু, দে মাস্ট ডেভেলপ এ রিলেশন উইথ পিপল। তাছাড়া শাসন হতে পারে না। আজকে কতটা এগিয়েছেন, মানুষের সঙ্গে সম্পর্ক কতটা গড়তে পেরেছেন? এই মানুষের সঙ্গে নিবিড় সম্পর্ক করতে গেলে আজকে যে এডুকেশন থাকা দরকার রিক্রুটমেন্ট পলিশিতে, তা কেন প্রতিফলিত হয়নি, এর জন্য যে ট্রেনিং থাকা দরকার, সেই ট্রেনিং এর ব্যবস্থা কেন থাকবে না? আজকে পিরিয়ডিক যে ওয়ার্কশপ হওয়ার কথা, যে পিরিয়ডিক কনফারেন্স হবার কথা, যে পিরিয়ডিক ইভলিউসন হবার কথা স্টেট লেভেলে, ডিস্ট্রিক্ট লেভেলে, সাবডিভিশন লেভেলে এবং ব্লক লেভেলে সেটা কেন হবে না? ন্যাশনাল পুলিশ কমিশনের রিপোর্টের সব জায়গায় এই জিনিস বলেছে। পরবর্তী কালে একটা থানার আয়তন ১৯৫ স্কয়্যার কিলোমিটার হতে হবে বলা হয়েছিল। পঞ্চায়েতমন্ত্রী এখানে আছেন, উনি জানেন গড়বেতার আয়তন হাওড়া জেলার চেয়ে বেশি। সেখানে আমি বলতে চাই সব থানার জন্য কেন একটা অ্যাভারেজ প্যাটার্ন এর আয়তনের সীমা নির্ধারিত হবে না? এবার আমি মডার্নাইজেশন প্রসঙ্গে বলি, এই ব্যাপারে আপনাদের প্রকৃত অউট-লুক কি, এর জন্য প্যাটার্ন কি ঠিক করেছেন? এটা কি ক্রাইম ম্যাপ দেখে করা হচ্ছে? ইন্সিডেন্স অব ক্রাইম, পার্টিকুলার টাইপ অব ক্রাইম, বার্গলারি ডেকইটি রেপ, ইত্যাদি কোথায় কত হয়েছে, প্রপোর্শনালি তা দেখে করা হবে কি? এবং সেই সঙ্গে পুলিশ পার্সোনেলের এই যে প্যাটার্ন সেটা আমার মতে ইট শুড করসপন্ড টু দি ডিমান্ড অব দি ইন্ডিভিজুয়াল পুলিশ স্টেশন। এটা যে ক্রাইম ম্যাপ অব দি স্টেট, ক্রাইম ম্যাপ অব দি ডিস্ট্রিক্ট বা ক্রাইম ম্যাপ অব দি ব্লকের সঙ্গে থানার করসপন্ডিং হতে হবে এই কথা কোথাও পুলিশ কমিশনের রিপোর্টে বলা নেই। এই মডার্নাইজেশন আউট লুকের প্রতিফলন আপনার এই ৫০টি প্যারাগ্রাফের কোথাও নেই।

ম্যানিং অ্যান্ড স্টাফ প্যাটার্ন অব দি পুলিশ স্টেশন, অর্থাৎ কোথায় কতজন এ. এস. আই. থাকবে, কতজন এস. আই. থাকবে, সেটা ন্যাশনাল পুলিশ কমিশনের রিপোর্টে বলা আছে। কোথায় অ্যাসিস্ট্যান্ট কমিশনার বা কোথায় সি. আই. অর্থাৎ সার্কেল ইন্সপেক্টার, কোথায় সাব ইন্সপেক্টার দিতে হবে এবং থানাগুলো ম্যানেজমেন্টের জন্য কোথায় কোথায় ক্রাইম রেট দেখে পুলিশ আউট পোস্ট বসাতে হবে সেটাও বলে দেওয়া রয়েছে। কিন্তু আপনার বক্তব্যের মধ্যে তা কোথাও নেই।

কারণ ওদের ক্ষমতা নেই টু রেজিস্টার দি ক্রাইমস। ওদের ক্ষমতা নেই টু ইনভেস্টিগেট দি ক্রাইম, ক্ষমতা নেই টু অ্যাপ্রিহেন্ড দি ক্রাইমেরও। সে জন্যই আজকে পুলিশ কোড মেনে পুলিশ আউট-পোস্ট হয় না। অথচ আপনাদের নিজেদের স্বার্থে, সি. পি. এম.-কে অক্ষত রাখার জন্য যেখানে সেখানে পুলিশ আউট-পোস্ট করে দিচ্ছেন—কোনও রেশনালিটি নেই। মাননীয় মুখ্যমন্ত্রী, একটু আগে আমি আপনার কাছে গিয়েছিলাম, আমি আপনার কাছে কৃতজ্ঞ ইউ হ্যাভ লিসেন্ড টু মি। পশ্চিম দিনাজপুরের বংশীহারি থানায় ১ লক্ষ পুপলেশন—সেটা ভাগ হয়ে গেল। কেন, না জয়নাল আবেদিনকে হ্যারাস করতে হবে। অথচ রায়গঞ্জ টাউনে, বালুরঘাট টাউনে ৩ লক্ষর ওপর পপুলেশন, ভাগ হ'ল না। এই ডিস্ক্রিপেন্সি কেন? কোনও ইন্টালিজেন্স, কোনও রেকমেন্ডেশন, কোনও কমিশনই এই কথা বলে এক জায়গায় থাকবে ৪ লক্ষ পপুলেশন, আর এক জায়গায় থাকবে ৫০ হাজার পপুলেশন? ন্যাশনাল পুলিশ কমিশন বলেছে, 'অ্যাভারেজ ৫০,০০০ হলেই ভাল। ১৫০ স্কোয়ার কিলোমিটার অথবা ৫০,০০০ জনসংখ্যা অ্যাভারেজে হলেই ভাল। বাট দেয়ার স্যুড বি ভ্যারিয়েশন উইথ রিগার্ড টু দি প্রোননেস অফ ক্রাইমস অ্যান্ড ভ্যারাইটি অফ ক্রাইমস।' আজকে আপনার কাছ থেকে এর কোনও উল্লেখ দেখছি না। আমাদের দেশ স্বাধীন হয়েছে, কনস্টিটিউশন প্রবর্তিত হয়েছে, ডেমোক্রেসি আমরা মেনে নিয়েছি, সিকিউলারিজম আমরা মেনে নিয়েছি এবং সোশ্যাল চেঞ্জেস আর টেকিং প্লেস, ইকনমিক চেঞ্জেস আর টেকিং প্লেস, আজও ব্রিটিশ আমলের প্যাটার্ন চালু রয়েছে। আপনি ১৮ বছর ধরে পুলিশ মন্ত্রীর দায়িত্বে থেকে এই ওরিয়েন্টেশন বদলাবার কোনও চেষ্টা করেননি। আমার এটাই প্রথম অভিযোগ। আপনি এই দপ্তরকে জড়বৎ পরিচালনা করে চলেছেন। নেক্সট—যেখানে পুলিশের ডিউটি এনলার্জ হয়েছে, রেসপন্সিবিলিটি এনলার্জ হয়েছে—আজকে পুলিশের রেসপন্সিবিলিটি অ্যান্ড ডিউটি যদি এনলার্জ হয় ইট শ্যুড বি ইন করেসপন্ডেন্স, ইন কনসোনেন্স উইথ দি ডাইরেক্টিভ প্রিন্সিপল অফ দি কনস্টিটিউশন। আমাদের সংবিধান বলে দিয়েছে ফান্ডামেন্টাল রাইটস-এর কথা। আমাদের সংবিধান বলে দিয়েছে ডাইরেক্টিভ প্রিন্সিপল অফ দি স্টেট কি হবে। আজকে পুলিশ ওরিয়েন্টেশন হবে ইন কনসোনেন্স উইথ দি ফান্ডামেন্টাল রাইটস অফ দি সিটিজেন অ্যান্ড উইথ দি ডাইরেক্টিভ প্রিন্সিপল অফ দি স্টেট। অথচ আজকে এখানে পুলিশ সি. প. এম.-এর হুকুমে কংগ্রেসকে ধরছে, পেটাচ্ছে। রাইটার্স 'বিল্ডিংস-এর কাছে ১৩ জনকে গুলি করে মেরে ফেলল। হাউ ডাস ইট করেসপন্ড? আপনি বলবেন, রাইটার্স বিল্ডিংস। দখল করতে গিয়েছিল, আপনাকে টেনে নামাতে গিয়েছিল। কিন্তু আমরা বলব, না তা নয়, আমাদের ডেমোক্রেটিক রাইটস আছে—ইট ইজ রেকগনাইজড থ্রুআউট দি সিভিলাইজেশন অ্যান্ড ডেভেলপ ওয়ার্ল্ড। এখানে কেন তা হবে না? পুলিশ উইল রিকগনাইজ হিজ ডিউ রেসপনসিবিলিটি অ্যান্ড অবজেক্টিভস। হোয়াট আর দি অবজেকটিভস

অফ দি পুলিশ? আজকে এই জ্ঞান দেবার জন্য কি ব্যবস্থা নেয়া হয়েছে— স্যার, এই যুগটা সায়েন্স অ্যান্ড টেকনোলজির যুগ। দি ওয়ার্ল্ড হ্যাজ বিকাম এ স্মলার, ইট ইজ এ ভিলেজ নাউ। আজকে সায়েন্স অ্যান্ড টেকনোলজির অ্যাডভান্সমেন্ট যদি আপনার পুলিশ না গ্রহণ করতে পারে তাহলে কি করে কি হবে। সায়েন্স অ্যান্ড টেকনোলজির অ্যাডভান্সমেন্ট, এবং সাইনটিফিক মেথড গ্রহণ করার জন্য নিউ ইনোভেশন বোথ ইন পয়েন্ট অফ কমিউনিকেশন, বোথ ইন পয়েন্ট অফ মুভমেন্ট, বোথ ইন পয়েন্ট অফ অ্যাপ্লিকেশন অফ লারজার অ্যান্ড মডার্ন অ্যাডমিনিস্ট্রেশন কি কি ব্যবস্থা আপনি নিয়েছেন? আপনি এ বিষয়ে সামান্য কিছু কথা বলেছেন মাত্র। আমরা জানি নাইনথ ফিনান্স কমিশন পুলিশের মডার্নাইজেশনের জন্য আপনাদের টাকা দিয়েছে। টেন্থ ফিনান্স কমিশন-এর কাছে এ বিষয়ে আপনারা টাকা চেয়েছেন। আজকে কতখানি আপনারা প্রয়োগ করেছেন? সুদীপ বন্দ্যোপাধ্যায় এখানে উল্লেখ করেছেন, থানায় অভিযোগ জানাতে গেলে ইনভেস্টিগেশনে যাবার জন্য পুলিশ ২০০ টাকা লাগবে বলে। পেট্রোল, ডিজেল বা ফুয়েলের দাম না দিলে তারা বলে—ইনভেস্টিগেশন করতে যাব না। পুয়োর ম্যান কোথায় এই টাকা পাবে? আজকে পুলিশ হ্যাজ নট বিন ট্রেন্ড টু ফুলফিল দেয়ার রেসপন্সিবিলিটিস, ডিউটিস অ্যান্ড অবজেকটিভস। আজকে এই জিনিস আপনারা করতে পারেননি।

[3-20 —3-30 p.m.]

আমি সেইজন্য অভিযুক্ত করছি ব্যর্থ হয়েছেন বলে। যারা ফান্ডামেন্টালিস্ট আজকে তাদের বিরুদ্ধে রেজোলিউশন এনেছিলাম। সেটা ইউনানিমাসলি গৃহীত হয়েছে। ইট ইজ গুড অ্যান্ড হেলদি সাইন। আজকে সমাজে যারা ইনফ্লুয়েন্সড হচ্ছে, এই সব যারা ফান্ডামেন্টালিস্ট এবং অবসকারসনিস্ট এদের বিরুদ্ধে পুলিশ সতর্ক থাকবে না কেন? আপনি তো পুলিশ মন্ত্রী—আপনার এটা দেখার দরকার। ওভারনাইট মানুষের পরিবর্তন হয় না। সাইকোলজিস্টরা বলে ১৫ বছর আর সচরাচর পরিবর্তন হয় না। আপনি পুলিশ মন্ত্রী, আপনার দেখা উচিত—আপনার ডি. জি. আজ রিটেয়ার করে কাল বি. জে. পি.-তে জয়েন করল। হোয়াইল হি ওয়াজ ইন সার্ভিস তার বি. জে. পি.-তে যাবার মনোভাব প্রতিফলিত হয়েছে। একে প্রতিহত করা উচিত।

ফান্ডামেন্টালিস্ট ইন দি অ্যাডমিনিস্ট্রেশন থাকা উচিত নয়, আজকে চাকরি ছেড়ে দিলে কালকে সে বি. জে. পি.-তে জয়েন করবে, তা না হলে শিবসেনায় জয়েন করবে। এদের আইডেন্টিফিকেশন কোথায়? এদের জন্য আপনি কি ব্যবস্থা নিয়েছেন? ইন সার্ভিস যারা আছে তাদের পলিটিক্যাল মতবাদ থাকার কথা নয়। They are bound by constitution. They are bound by police statute. এর আগে এই জিনিস কোথাও দেখিনি। আপনি ওভারলুক করেছেন। বয়সে ভারাক্রান্ত হয়ে দৃটি শক্তির প্রয়োগ যদি করতে না পারেন তাহলে আমরা সমবেদনা জানাতে পারি, কিন্তু এর চেয়ে বেশি কিছু করতে পারি না। সেইজন্য অনুরোধ করব, প্লিজ স্টার্ট ইট। আমি দুটি চিঠি আপনাকে দিয়েছি। স্টেটসম্যান এবং টেলিগ্রাফে আর্টিকেল বেরিয়েছিল। উত্তর আমি পাইনি এবং উত্তরও আপনার কাছে নেই। জাস্ট লাইক কল্যাণ সিং ইজ দেয়ার, বাল থ্যাকরে ইজ দেয়ার। আজকে তারা কেন প্রশ্রয়

পাবে সেই কথা বলবার চেষ্টা করবেন। আজকে চেঞ্জিং সোসাইটি; প্রেসারস আর দেয়ার, লিবারালাইজেশন হয়ে গেছে, বিভিন্ন চুক্তি স্বাক্ষরিত হয়ে গেছে। আজকে এর ফলে যে পরিবর্তন আসবে পুলিশ বাহিনীতে এইসব ফান্ডামেন্টাল অফ দি administration, these are the instrument of the administration. আজকে এদের মতাবাদের পরিবর্তন হবে না কেন? আজকে আর একটি কথা বলি, এটা যদি করতে হয় তাহলে রিক্রুটমেন্টে যেতে হবে। আমি আগেই বলেছি, রিক্রুটমেন্ট Recruitment should not be made by any other agency. It should not be made by any other method other than Public Service Commission of the State. It should be made by the Public Service Commission. আজকে পাবলিক সার্ভিস কমিশনকে কি কি ইনস্ট্রাকশনস দিয়েছেন? What should be the minimum standard in the police to be recruited in the different cells. তারপর আপনি নতুন সংযোজন করেছেন মহিলা পুলিশ। ভাল কথা, ইট ইজ ভেরি গুড জেসচার। মহিলারা আপনাকে ভাল চোখে দেখেন না। মহিলা পুলিশের গাড়ি নিয়ে আপনি যাতায়াত করেন। আপনি ভাল করছেন নতুন মহিলা পুলিশের ব্যবস্থা করছেন। কিন্তু তাদের ট্রেনিং-এর কি ব্যবস্থা করেছেন? এর একটা জায়গায় কনফাইন্ড থাকলে হবে না। আজকে দেখতে হবে, বহু থানা আছে যেখানে লক-আপ পর্যন্ত নেই, মহিলা পুলিশ নেই। আমি আপনার কাছে কমপ্লেন করেছি। ধরে এনে রেখে দিল, তারপর তাদের উপর পুলিশ অত্যাচার করেছে। দেয়ার আর 42 cases of molestations and rapes of female prisoners in the lock-ups সুতরাং রাত্রিতে আনার দরকার কি আছে থানায়? সে কথার কোনও উল্লেখ নেই। ট্রেনিং-এর কথা আপনি সামান্য উল্লেখ করেছেন। আমরা দেখেছি, শারদায় পুলিশ ট্রেনিং কলেজ ছিল। আজকে পুলিশকে দক্ষতার সঙ্গে কাজ করতে হবে। আধুনিক টেকনোলজি চাই, নট বাই থার্ড ডিগ্রি মেথড। ঐ হাঁটু ভেঙে দেওয়ায় চোখ কানা করে দেওয়া এইসব নয়। ভাগলপুরের মতোন নয়, এখানে নয়া ভাগলপুর হয়ে গেছে। ইভেন বিধায়ক যিনি মারা গেছেন, যাকে হত্যা করা হয়েছে, নিহত করা হয়েছে তার স্ত্রী পর্যন্ত কমপ্লেন করেছেন যে, তাকে বিভিন্ন প্রকারের সাজা দেওয়া হয়েছে। উই ডু নট সাপোর্ট ইট। এরপর আসি ফরেনসিক ল্যাবরেটরির কথায়। এর আগে বাজেটে আপনি বলেছিলেন উত্তরবঙ্গে ফরেনসিক ল্যাবরেটরি করবেন। খাল উত্তরবঙ্গে করলেই হবে না, আজকে প্রেসার অফ ওয়ার্ক যেভাবে বাড়ছে diversification and advancement of the technology, method of science আজকে ফরেনসিক লাবরেটরিতে কোথায় কতটুকু প্রয়োজন অ্যাকর্ডিং টু ক্রাইম রেকর্ডস অফ দি স্টেট আপনি করেছেন কি?

আপনি অসত্য কথা বলছেন এবং এই বয়সেও আপনি এটা কেন করছেন মুখ্যমন্ত্রী মহাশয়? আপনি বলছেন পুলিশ বাজেটে ৪৪০ কোটি টাকার সাপ্লিমেন্টারির উপর ৪৫ কোটি টাকা নিয়েছেন। ১৯৯৪-৯৫ সালের জন্য। অথচ আপনি ৪৪০ কোটি টাকা কথা বলছেন। ঐটা কি ফাউ? এখানে একটা গল্প বলি—অতীশবাবু একজনকে বেগুন কিনে আনতে বলেছিলেন এবং সে বাজারে গিয়ে দেখল যে, বেগুনের দাম ৪ আনা এবং এত বেগুন কিনলে ফাউ দেওয়া হবে। সে বেগুন না কিনে ফাউ নিয়ে চলে আসলেন। আজকে আপনি বাজেট পাস করিয়েছেন ৪৪০ কোটি টাকার আর ফাউ পেয়েছেন ৪৫ কোটি টাকা। এটা কেন মেনশন

করলেন না? আমাদের আপত্তি নেই যদি এটা করসপন্ডেনলি ব্রিং এফিসিয়েন্সি ইন পুলিশ। আমাদের কোনও আপত্তি নেই কেন না সব জিনিসেরই দাম বাড়ছে। তবে এটা আশার কথা যে, এখানে এটা আপনি স্বীকার করবেন স্যার, আপনি তো অ্যাপার্ট Apart from the speaker, you are a renowned and respected leader of the CPM in the State. তবুও ইনফ্লেশন কমেছে। আজকে টু ডিজিট থেকে ওয়ান ডিজিটে এসেছে। এটা আশার কথা এবং এটা দেখবেন। আর একটা কথা—বহু জায়গায় দেখেছি এবং কাগজেও পড়েছি যে, মর্গের আশাপাশের এলাকাগুলো বসবাসের অযোগ্য হয়ে গেছে এবং দিনের পর দিন এই মর্গগুলিতে ডাক্তার নেই, পোস্ট মর্টেম হয় না। পুলিশরা নট মোটিভেটেড। এর জন্য কোনও ব্যবস্থা নেবেন না। হিউম্যান হ্যাভিটেশনের ফলে এবং নতুন আর্বানাইজেশন এর জন্য এই মর্গগুলিতে ইম্প্রুভমেন্ট দরকার। আজকে তাড়াতাড়ি রিপোর্ট পাওয়া যায় না এবং আজকে পোস্টমর্টম এর রিপোর্ট না পেলে থানায় ইনভেস্টিগেশন কমপ্লিট হবে না। ওয়ান্ট অব পোস্টমর্টেম রিপোর্ট চার্জশিট দেওয়ার কাজ এক্সপিডাইট হবে না। ঐটা ইনভেস্টিগেশন করাব জন্য কি ব্যবস্থা করেছেন? যে মারা গেছে সে তো চলেই গেছে কিন্তু তার একটা ইনভেস্টিগেশন এবং পোস্টমর্টেম সব সময় পুলিশের হাতে পৌছায় না। আজকে আমরা দেখতে পাচ্ছি যে পুলিশের প্রাথমিক যে দায়িত্ব সেটা ফার্স্ট First, they will maintain peace in the area, peace in the country, peace in the locality, peace in the PS area. আজকে তারা সেই পিস মেন্টেন করতে পারছে না। ক্রাইমস মে টেক প্লেস। কিন্তু রেজিস্ট্রেশন অব দ্য ক্রাইমস হচ্ছে না। সেটা রেজিস্ট করা হচ্ছে। আজকে আপনার কাছে আপনারই তৈরি উইম্যান কমিশন অভিযোগ করেছে পুলিশ মেয়েদের অভিযোগ নেয় না। আমার কাছে কাটিং রয়েছে। আমার বলার সময় নেই কিন্তু কোনও মহিলা যদি ক্রাইমের কোনও ব্যাপারে থানায় ডায়রি করে তাহলে তা থানায় নিতেই হবে। একজন সুপিরিয়র পুলিশ অফিসার একটা আর্টিকেল লিখে দিলেন। আপনারই সহকর্মী নৃপেনবাবু তিনি বলেছেন যে, থানাতে সি. পি. এমের দালালরা বসে থাকে। সব ক্রাইমের রেকর্ড হয় না এবং এর বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয় না। আজকে পুলিশের আর একটা কর্তব্য হচ্ছে রেকর্ডিং অব দ্য ক্রাইম। আপনি আপনার বক্তব্যে এই সম্বন্ধে কি তথ্য দিয়েছেন? Recording of the crime, then taking up of the investigation, apprehension of the criminals, prosecution of the criminals and seeking conviction of the criminals. সি. পি. এম. যদি ক্রাইম করে তাহলে থানায় রেকর্ড হবে না, থানায় যদি রেকর্ড হয় তাহলে তদন্ত হবে না, তদন্ত যদি হয় তখন আসামী ধরবে না এবং আসামী যদি ধরা হয় তাহলে তার বিচার হবে না এবং যদি কোনও জাজ তার বিচারের ব্যবস্থা করে তাহলে আপনার ঠ্যাঙাড়ের দল গিয়ে তাকে ছাড়িয়ে নিয়ে আসবে। কোথায় কোনও পৃথিবীতে এই রকম জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন আছে? আজকে রেকর্ড আপনার এম. পি. এম. এল. এ. পুলিশের উপর প্রেসার দিয়েছে জাজের উপর প্রেসার দিয়েছে যেন ইনভেস্টিগেশন না হয়, শাস্তি যেন না হয়, বিচারের উপর হস্তক্ষেপ। একটা পুস্তিকা বেরিয়েছে 'বিচারের বাণী' আমাদের কথা নয়। আপনাদের শরিক সি. পি আই. তার সম্মানিতা মহিলা এম. পি. শ্রীমতী গীতা মুখার্জি আপনার কাছে গেছেন, আর. এস. পি.-র নেতা এবং মাননীয় মন্ত্রী গেছেন, সি পি. আই. এখানে বলেছেন পুলিশ মানুষকে বাড়ি থেকে তুলে এনে খুন করেছে।

আপনাদের মন্ত্রী বলছেন একথা, হয় তাকে ডিসমিস করুন, অথবা অফিসারকে ডিসমিস করুন, কিন্তু ঘটনা হয়েছে, আমরা বলিনি। ফরওয়ার্ড ব্লক বলছে, তপতী সরকার, পুলিশ ধরে না, সি. পি. এম. কি তাহলে ইমিউন্ড, আজকে সি. পি. এমের বিরুদ্ধে কোনও অভিযোগ দায়ের করা চলবে না, সি. পি. এমের বিরুদ্ধে অভিযোগ লিপিবদ্ধ হবে না? আপনি দেখিয়েছেন আপনাদের ৫১ জন লোক মারা গেছে, আর আমাদের ১৮ জন, এ ব্যাপারে আমি আপনার সঙ্গে ঘোরতর দ্বিমত পোষণ করছি। পুলিশ সি. পি. এম. দ্বারা পরিচালিত হচ্ছে? আজকে অ্যান্টিসোশালদের আপনার দলে ভর্তি করে দিয়েছেন। সি. পি. এমের ডাক্তার সি. পি. এমের সম্মানিত নেতা পুলিশ কর্তৃক হ্যারাস হয়েছেন। আপনি অ্যাডমিনিস্ট্রেশনকে ক্রিমিনালসে ভর্তি করেছেন, ক্রিমিনালাইজেশন অফ পলিটিক্স হয়েছে। তার প্রধান নজির হচ্ছে রশিদ খান। কি ব্যবস্থা নিয়েছেন রশিদ খানের বিরুদ্ধে? টাডা তো ক'দিন বাদে চলে যাবে, তারপর কি ওরা ছাড়া পেয়ে যাবে, আপনাদের সেবা করেছে বলে মুক্তি পেয়ে যাবে? আমরা কোর্টে দেখছি, ট্রায়াল কোর্টে, ম্যাজিস্ট্রেট কোর্টে, আজ কোর্টে, হাইকোর্ট থেকে পুলিশের বিরুদ্ধে স্ট্রিকচার দেওয়া হয়েছে। অর্চনা গুহর কেস চলছে, যদিও অফিসার রিটায়ার করেছে, পুলিশকে স্ট্রিকচার দেওয়া হয়েছে কনটেম্পট অফ কোর্টের জন্য, কোনও কগনিজেন্স দেননি। আপনাদের সেবা করেছে বলে সব ছাড়া পেয়ে যাবে? আজকে কোর্ট থেকে পুলিশকে স্ট্রিকচার দেওয়া হয়েছে। ডেমোক্রেসির অঙ্গ হচ্ছে জুডিসিয়ারি, কোর্টে নিন্দা করেছে, হুকুম করেছে, কনটেম্প প্রসিডিংস হয়েছে, কোনও ব্যবস্থা নিতে পারেননি। দ্বিতীয় কথা হল, গভর্নরস অ্যাড্রেসে আপনি বলেছে যে, ইন্টেলিজেন্স ইম্প্রুভ করেছে, আজকে আপনাদের পুলিশ তা জানতে পারে না কেন? হোয়াই আর দে সো ফেলিওর ইন কিপিং পিস, কোথায় ব্যবস্থা হয়েছে সে কথা তো বলেননি? তারপর রিওয়ার্ডের প্রশ্ন, সৎ অফিসারদের আপনি রিওয়ার্ড দেবেন, কিন্তু যারা খারাপ অফিসার, আপনাদের পুলিশ কমিশনার বলছেন যে, হ্যাঁ, ভিজিলেন্স দুর্বল চিফ সেক্রেটারি ইজ ইন ডায়ালগ যে পুলিশ প্রশাসনে কি দ্বৈত লড়াই চলবে। আজকে ফায়ারিং সম্বন্ধে যে কথা বলেছেন তাতে আমি আপনার সঙ্গে একমত নই, আপনি ঠিক কথা বলেননি। আজকে মাননীয় জ্যোতিবাবু আপনাকে বলছি আপনি ৮০ বছর অতিক্রম করেছেন, আপনি শতায়ু হন, কিন্তু খোয়াব দেখবেন না পুলিশ এবং অ্যান্টিসোশালদের সাহায্যে এবং আপনাদের সহযোগী যারা আছেন আপনারা তাদের চাকর বাকরের বেশি মর্যাদা দেন না। আপনাদের প্রিন্সিপ্যাল অপোজিশন যারা আছেন সেই কংগ্রেস দলকে নির্মুল করতে চান? এরপরে আসছি পুলিশ পোস্টিংয়ের ব্যাপারে, সে ব্যাপারে আপনার পলিসি কি সেটা জানাতে আপনাকে অনুরোধ করছি।

হোয়াট ইজ ইওর পলিসি উইথ রিগার্ড টু দি ট্রান্সফার অ্যান্ড পোস্টিং অফ দি পুলিশ অফিসার? বালুরঘাট একটা জেলা, এখানে আপনাদের দলের এক মহিলা নেত্রী আছে, আমরা দেখেছি কোথাও পুলিশ সুপার ৪ বছর আছে আর ওইখানে প্রতি ৬ মাস অন্তর বদল হয়ে যাচ্ছে। এটা কি আপনাদের সেবা করছে না বলে বদল হচ্ছে? আপনাদের ট্রান্সফার সম্বন্ধে—আপনারা দয়া করে আমাদের জানাবেন। আজকে আপনার কাছে শেষ কথা পৃথিবী এগিয়ে যাচ্ছে, অনেক পরিবর্তন হচ্ছে। ভারতবর্ষ বিশ্ব সমাজে মাথা তুলে দাঁড়াবে। আজকে বিহারে ক্রাইম হল বলে পশ্চিমবঙ্গে তৎপর হবেন না? এখানেও ক্রাইম বাড়বে। আজকে

সুশাসন ফিরিয়ে আনুন। পুলিশ ইজ সাপোজড টু মেইনটেন দি সিকিউরিটি অ্যান্ড সেফটি অফ দি পিপল বাট দে আর নট বিয়িং ইউজড প্রপারলি। আজকে তাই, জ্যোতিবাবু আপনাকে বলি, আপনার বয়স হয়েছে, আপনি কিছু দায়িত্ব ভাগ করেদিন। কারণ আমি মনে করি না আপনি সব জিনিস দেখতে পান। আমি মনে করি না আপনি সব জিনিস শুনতে পান। তাই আজকে দায়িত্ব শেয়ারের প্রয়োজন আছে। আজকে অন্যায়, অবিচার স্তব্ধ হোক। আজকে ডেমোক্রেসি সুস্থ রাখুন। We pay our tax to buy our safety. It is not for allowing the Chief Minister. The Chief Minister and the Police Minister has no right to eliminate the fundamental rights or to curtail the privilege and directive principles of the State Government which are enshrined in the Constitution. আপনার প্রোটেকশনের জন্য শুধু নয়, আজকে সাড়ে সাত কোটি মানুষের সুস্থ নিরাপত্তা এবং প্রাণ সুরক্ষার ব্যবস্থা করুন. এই আবাহন জানিয়ে সতর্ক করে দিই, নইলে মাননীয় জ্যোতিবাবু, আজকে চেসেস্কু রক্ষা পায়নি, হিটলার রক্ষা পায়নি, স্ট্যালিন রক্ষা পায়নি। স্ট্যালিন পন্থা অবলম্বন করে আজকে অপদার্থ, অযোগ্য জ্যোতিবাবু আপনিও রক্ষা পাবেন না, এই আহ্বান জানিয়ে আমার কথা শেষ করি। ধন্যবাদ।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেটকে প্রথমে সমর্থন জানাচ্ছি। কিন্তু আমি ডাঃ জয়নাল আবেদিনের যে দৃষ্টিভঙ্গি সেই দৃষ্টিভঙ্গির সঙ্গে আমার মিলবে না এবং মেলাটা স্বাভাবিক নয়। প্রথমে একটা রাজ্যের আইন শৃঙ্খলাজনিত সমস্যা নিয়ে আলোচনা করছি। এটা অনেক দূরের। এটা শুধু একটা রাজ্যের মধ্যে সীমাবদ্ধ থাকা উচিত নয়, কারণ ভারতবর্ষ ফেডারেল স্টেট। আমরা ভারতবর্ষ থেকে বিচ্ছিন্ন নই। আবার আমাদের রাজ্য কোনও একটা দ্বীপ নয়। আবার ভারতবর্ষের কথা বলতে গেলে সারা বিশ্বকে বাদ দিয়ে এই আলোচনা বস্তু নিষ্ঠ হবে না। বর্তমান বিশ্বে উত্তেজনা দ্রুত বৃদ্ধি পাচ্ছে। সমগ্র বিশ্বে মনস্তত্ত্ব বা হিউম্যান সাইকোলজির উপর ক্রমাগত চাপ বাড়ছে। এর কারণ আমি মনে করি, আয় বৈষম্য, বেকারত্ব, সামাজিক মূল্যবোধ এবং জীবনযাপনের অনিশ্চয়তা। এই সব মিলিয়ে আজকে ক্রমাগতভাবে মানুষের জীবনে এক চরম হতাশার জলপ্রপাত নেমে এসেছে এবং স্বাভাবিক পরিণতিতে আজকে অপরাধ প্রবণতা দিনের পর দিন বেড়ে যাচ্ছে। সেজন্য আইন শৃঙ্খলা রক্ষার দায়িত্ব যাদের, তাদের কাজের পরিধি, গভীরতা অনেক বেশি বৃদ্ধি পাচ্ছে।

শুধু বাংলা নয়, গোটা দেশে এটা সম্প্রসারিত হয়েছে। আজকে গোটা বিশ্বের গণতান্ত্রিক দেশগুলিকে নিয়ে যদি তুলনামূলক বিচার করি তাহলে দেখব, শিল্প উন্নত দেশগুলোতে অপরাধের সংখ্যা ক্রমাগতভাবে বেড়ে চলেছে এবং সেখানে করাপশন এবং ক্রাইম নানাভাবে জড়িত। আমরা দেখছি, আমেরিকার মতো দেশে প্রতি বছর ৩.৫ কোটি ক্রাইম হচ্ছে। দ্বিতীয় বিশ্বযুদ্ধে দুই কোটি মানুষ মারা যাবার পর ১৯৮০ সালের পর ক্রাইমের সংখ্যাটা বেড়ে গেছে। আমি, স্যার, এই রাজ্যের আইন-শৃঙ্খলা নিয়ে আলোচনা করবার আগে আপনার এবং সভার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, আজকে ওরা দেশটাকে কোথায় নিয়ে যেতে চাইছেন? অবশ্য কোনও দলের অভ্যন্তরীণ ব্যাপারে নাক গলানোর ইচ্ছা আমার নেই, কিন্তু সর্বভারতীয় প্রেক্ষাপটে আমরা কি অবস্থাটা দেখছি? একটা দেশের বা রাজ্যের জনগণের

ভবিষ্যৎ ঠিক করে দেবার সুযোগ যে দলের আছে সেই দল সম্পর্কে ভাবনা-চিন্তা তো থেকে যায়ই। আর কংগ্রেস দল, যে দল ৪৮ বছব ধরে দেশ চালাচ্ছে, এ-ব্যাপারে মানুষ কখনই তাদের ছেড়ে দেবে না। যাদের উপর তারা দেশ চালাবার দায়িত্বটা দিয়েছে তারা কেমনভাবে দেশ চালাচ্ছেন সেটা বিচার করেই কাদের শক্তিমান করবেন বা হতমান করবেন সেটা তার ঠিক করবে। কিন্তু বর্তমান কেন্দ্রীয় সরকার সম্পূর্ণভাবে দুর্নীতিগ্রস্ত। আমার এই বক্তব্যের সমর্থনে এই কথা বলতে চাই যে, এই সরকার ১৯৯১ সালে যখন তারা এসেছিলেন তখন অ্যাংরি মাইনরিটির ভোটে তারা এসেছিলেন, কিন্তু পরে তার অ্যাংরি মাইনরিটির জায়গা থেকে নিজেদের মেজরিটির জায়গায় নিয়ে এলেন। এর জন্য একটা রাজনৈতিক দুর্নীতি করলেন কেন্দ্রীয় সরকারে অধিষ্ঠিত কংগ্রেস দল। তারা এম. পি. কেনা-বেচা করলেন ; অজিত সিং গোষ্ঠীর পাঁচ জন এম. পি.-কে কিনে সংখ্যাগরিষ্ঠতা লাভ করলেন। স্বাধীনতার পরবর্তীকালে এটাই হচ্ছে সবচেয়ে বড় দুর্নীতি। এইভাবে আমাদের সংসদীয় ব্যবস্থাকে অকেজো করে দেবার চেষ্টা হচ্ছে। এদিকে আমরা সতর্ক নজর রেখেছি ; আমরা সংসদকে একেবারে বিতর্ক সভায় রূপান্তরিত করবার ব্যাপারে ভালো মানুষী প্রচেষ্টা চালাচ্ছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন, বোফোর্স কেলেঙ্কারি চেপে দেবার জন্য মাধবসিং সোলাঙ্কি স্যুইজারল্যান্ড চলে গিয়েছিলেন। তাকে রক্ষা করবার চেষ্টা হল, কিন্তু পরবর্তীকালে সেই সোলাঙ্কির মন্ত্রীত্ব চলে গেল। পরবর্তীকালে শেয়ার কেলেঙ্কারির ব্যাপারে আপনি জানেন একটা যৌথ সংসদীয় কমিটি হল কংগ্রেস নেতা রামনিবাস মির্ধার সভাপতিত্বে। ঐ সংসদীয় কমিটি যে সর্বসম্মত প্রতিবেদন পেশ করেছিলেন সেই প্রতিবেদন বলেছে যে, বি. শঙ্করানন্দ এবং রামেশ্বর ঠাকুর এই চরম দুর্নীতির সঙ্গে যুক্ত। ফলে পরবর্তীকালে তাদের চলে যেতে হল। তারপর চিনি কেলেঙ্কারির কারণে কল্পনাথ রাইকেও চলে যেতে হল। আমি কংগ্রেস দলের সীমাহীন দুর্নীতির কয়েকটি নমুনামাত্র দিলাম, প্রধানমন্ত্রী এক কোটি টাকা ঘুস নিয়েছেন সেকথা আর তুলছি না বা প্রধানমন্ত্রী তার ছেলে এবং জামাই-এর ব্যবসা-বাণিজ্যের স্বার্থে গোল্ডস্টার কোম্পানি করে দেবার জন্য কি দুর্নীতি করেছেন সেসব কথাও বলছি না। তবে সামান্য দুই-একটি নজির আমি তুলে ধরতে চাই। আপনি জানেন, অর্জুন সিং পরিষ্কার করে ছয় দফা অভিযোগ এনেছেন। তার প্রথম অভিযোগ হল দেশের মানুষের জীবন এবং মূল্যবোধ গড়ে তোলা সম্পর্কিত। তিনি বলেছেন, উপরতলার এই সীমাহীন বেপরোয়া দুর্নীতি নিরবিচ্ছিন্নভাবে একটি দলকে কলুষিত করেছে, দেউলিয়া করেছে ; প[illegible] সরকার জাতিগত ঐক্য রক্ষার প্রশ্নে ব্যর্থ হয়েছেন।

কয়েকটি রাজ্যের কথা যদি ভাবার চেষ্টা করি তাহলে দেখব, কাশ্মীরে আজকে সমস্যার সমাধান হয়নি। সেখানে বিচ্ছিন্নতাবাদ এবং সন্ত্রাসবাদের বিরুদ্ধে মানুষ সামনের সারিতে আসতে চাইছে। রাজনৈতিক প্রশ্নে কংগ্রেস দল কোনও ইতিবাচক ভূমিকা না নিতে পারার দরুন এই ইতিবাচক ভূমিকা আজকে লঙ্ঘিত হচ্ছে। উত্তরপ্রদেশে উত্তরখন্ডীরা আন্দোলন সংগঠিত করে যাচ্ছে। উত্তরপূর্ব রাজ্যগুলির মধ্যে যেখানে আপনাদের রাজ্যগুলি আছে সেই দিকে যদি একটু চোখ মেলে তাকান তাহলে চারিদিকে দেখবেন জনগোষ্ঠীগত বিরোধ এবং বোড়ো তৎপরতা বৃদ্ধি পাচ্ছে। এই মনিপুরে নাগা কুকিদের আন্দোলন, কয়েক শো মানুষ জীবন দিয়েছে। শুধু তাই নয়, আজকে বিদেশি বিতাড়নের নামে নাগালান্ডে এবং অরুনাচলে

ভারতীয়দের উপর আক্রমণ নেমে আসছে। আসামে যে বোড়ো আন্দোলন, তাদের যে দাবি, তাদের স্বায়ত্ব শাসন-এর দাবি এখানে কংগ্রেস সরকার থাকার সুবাদে হচ্ছে না। আমি বলতে চাই, উত্তরপূর্ব ভারত বিপর্যস্ত, সেখানকার বারনিং ইস্যুগুলি ধামাচাপা দেওয়া হচ্ছে। একটা কথা বলুন তো, আপনারা স্ত্রীকে নিয়ে যদি উত্তপূর্ব ভারতের ৫টি রাজ্যে যান তাহলে সেখানে আপনি নিরাপদে যেতে পারবেন? আমাদের এখানে অনেক বোনেরা এসেছেন, তারা এই সব দেখছেন, আপনাদের কাজ-কারবার দেখছে, এর জন্য আপনাদের বাইরে জবাবদিহি করতে হবে এইটুকু আমি বলতে পারি। কংগ্রেসের এই নক্কারজনক চরিত্র, সারা ভারতবর্ষকে তারা যে পথে নিয়ে গিয়েছে আমাদের রাজ্যকে তারা সেই পথে নিয়ে যেতে পারবে না। মহারাষ্ট্র, যেটা নিয়ে আপনারা গর্ব করেন, স্বাধীনতার থেকে এই পর্যন্ত মহারাষ্ট্র কংগ্রেস দলের পক্ষে ছিল। আজকে সেটা তাদের হাত থেকে চলে গিয়েছে। আজকে সেখানে কি দেখছি? জমি কেনাবেচা নিয়ে শিল্পপতি খাটাও খুন হয়ে গেল। তারপর সেখানে দাঙ্গা হচ্ছে সংখ্যালঘু সম্প্রদায়ের অস্তিত্ব বিপন্ন। আপনাদের রাজ্যপাল সুধা নায়েক, কি বলছে? যারা নাইট জবারস, তাদের হাতে মহারাষ্ট্র চলে গেছে। এটা শুধু আমার কথা নয়, এটা প্রমাণিত সত্য গুজরাটে সর্ববৃহৎ এই যে সেক্স স্কান্ডাল হচ্ছে, সেখানে তাবড় তাবড় নেতারা মহিলাদের নিয়ে নক্কার জনক ব্যবসা চালাচ্ছে। কেরালাতে কংগ্রেসের কোঁদলের ফলে আপনাদের মুখ্যমন্ত্রী পদত্যাগ করলেন, চলে এলেন অ্যান্টনি। সেখানে তিনি যে নির্বাচন কেন্দ্রে দাঁড়াবেন সেখানে মুসলিম লিগের সঙ্গে আঁতাত করে চলেছেন।

**(এ ভয়েস ঃ আপনি পুলিশ বাজেট নিয়ে আলোচনা করুন)**

আপনারা আমাকে পুলিশ বাজেট নিয়ে আলোচনা করতে বলছেন, আপনাদের সরকারের কেরল পুলিশের আই. জি. প্রযুক্তি পাচার করেছিল। আমাদের স্বাধীন ভারতবর্ষে এই ধরনের কেলেঙ্কারি একটা অভাবনীয় ঘটনা। তার জন্য আপনাদের মুখ্যমন্ত্রী তাকে বাঁচাতে চেষ্টা করেও পারেননি এবং পরবর্তীকালে তাকে সাসপেন্ড করতে হয়েছে। আজকে সর্বভারতীয় প্রেক্ষাপটে এই রকম একটা অগ্নিগর্ভ অবস্থা। আমাদের রাজ্যের আইন-শৃঙ্খলার ব্যাপারে কিছু কথা আমি এখানে নিয়ে আসতে চাইছি। আমি সর্বপ্রথম যে কথা বলতে চাই তা হল আমরা খুব আনন্দিত এবং গর্বিত এই জন্য যে এই স্বরাষ্ট্র বিভাগ এই রকম একজন সর্বজনস্বীকৃত এবং দক্ষ প্রশাসকের হাতে আছে। শুধু তাই নয় দূরদৃষ্টি দপ্তর আছে, এটা আমাদের গর্বের বিষয়। স্যার, গোপন করবার কিছু নেই। আমাদের এখানে কিছুই হয়নি এই কথা আমি বলতে চাইছি না। আমাদের এখানেও কিছু গন্ডোগোলে হচ্ছে এবং সেটা অন্য রাজ্যের থেকে কম কি বেশি সেটা ভিন্ন কথা। এখানে কিন্তু কিছু কিছু ঘটনা ঘটছে। পুলিশ হেফাজতের মতো জায়গায় কিছু কিছু লোকজন মারা যাচ্ছে। এখানে খুন, রাহাজানি চুরি ডাকাতি কিছু হচ্ছে, এটা আমি গোপন করতে চাইছি না। প্রথম কথা হচ্ছে আমাদের দৃষ্টিভঙ্গিটা কি? জন কল্যাণের দিকে লক্ষ্য রেখে বলিষ্ঠ পদক্ষেপ নিয়ে এই দপ্তরকে কেমন ভাবে পরিচালনা করা হচ্ছে সেটাই আজকে দেখবার বিষয়। এটা আমি তুলে ধরার চেষ্টা করছি। আমি তুলনামূলক বিশ্লেষণ অন্য রাজ্যগুলির সঙ্গে করছি খুব সংক্ষেপে। দেখবেন ১৯৯৪ সাল পর্যন্ত আমাদের রাজ্যে অপরাধ জনিত পরিস্থিতি স্থিতিশীল এবং নিয়ন্ত্রণাধীন

ছিল। কগনিজেবেল অফেন্স-এ আমাদের রাজ্য অন্য রাজ্যের তুলনায় যেমন অন্ধ্রপ্রদেশ মহারাষ্ট্র গুজরাট রাজস্থান মধ্যপ্রদেশের চেয়ে কম ছিল।

[3-50 —4-00 p.m.]

আমি এখানে একটা হিসাব দিচ্ছি—পশ্চিমবঙ্গে ৬৮,৯৪২, অন্ধ্রে—৮৯,৯০৭, গুজরাটে—৭৯,৭৩১, মহারাষ্ট্রে—১,৮১,০৭৭, মধ্যপ্রদেশ—১,৮৮,০২৫, রাজস্থানে—৯৭,৭১০। আমি বলতে চাইছি ডাকাতির ক্ষেত্রে অন্ধ্রপ্রদেশে ছিল ৯৩৭, গুজরাটে ৯৫৭, মহারাষ্ট্রে ৩,১৯৩, মধ্যপ্রদেশে ২,১২৬, রাজস্থানে ১,১৮৭, আর আমাদের রাজ্যে ৬৩৭। আমরা স্বীকার করছি খুন একটু বেড়েছে। আমাদের রাজ্যে ১,৭৭০, অন্ধ্রপ্রদেশে ২,৩৩৮, মধ্যপ্রদেশে ৩,২৪৮, মহারাষ্ট্রে ২,৭৭৬। বধুহত্যা আমাদের এখানে হয়েছে এবং ব্যবস্থাও নেওয়া হয়েছে। তবে, এখানে নাগরিক সচেতনতা বেড়েছে। এমন কি নিচুতলার কংগ্রেসি সমর্থকরাও মিলেমিশে এই অবস্থার প্রতিবাদ করছে। আপনারা বারবার বলছেন নারী নির্যাতনের কথা। এই বিষয়ে একটু আলোকপাত করতে চাই। এটা খুবই উদ্বেগের বিষয়, এটা নিয়ে কোনও দায়িত্বশীল দলের রাজনীতি করা উচিত বলে আমি মনে করি না। আমার কাছে একটা পরিসংখ্যান আছে—ক্রাইম রিপোর্ট ২৬শে ডিসেম্বর, '২৭শে ডিসেম্বরে সমস্ত কাগজে বেরিয়েছে, তাতে দেখতে পাচ্ছি ভারতবর্ষের চেহারা। প্রতি ৬ মিনিটে একজন মহিলা বলাৎকার হয়। প্রতি ৪৪ মিনিটে একজন অপহৃত হয়। প্রতি তিন জন একজন মহিলা স্বামী বা শ্বশুরবাড়ি কর্তৃক অত্যাচারিত হয়। প্রতিদিন পণপ্রথায় ১৭ জন খুন হয়। '৯৩ সালে মহিলাদের বিরুদ্ধে ক্রাইম হয়েছে ৮২,৮১৮। ৭৪ থেকে ৯৩, এই দুই দশকে রেপ বেড়েছে ৪০০ শতাংশ, কিডন্যাপ ৩০ শতাংশ। সবচেয়ে বেশি ক্রাইম দেখা যায় মধ্যপ্রদেশে ১১,৩৭৮, মহারাষ্ট্রে ১৩, ৯১৩, অন্ধ্রে ৮,৩৩৫, রাজস্থানে ৭,১০৭। আর, পশ্চিমবঙ্গে ৮টি রাজ্যের নিচে। তা সত্ত্বেও আমরা বলছি না এটা নিয়ে আমরা খুব খুশি। তবে, ব্যাপারটা তুলনামূলক ভাবে কম। ১৯৯১ সালে কাঁথিতে একজন ধর্ষণের ব্যাপারে অভিযুক্ত একজন এ. এস. আই.-এর যাবজ্জীবন কারাদন্ড হয়েছে ও অপর তিনজনকে ১০ বছরের সশ্রম কারাদন্ডে দন্ডিত করা হয়। ফুলবাগানে ধর্ষণের ঘটনায় মূল অভিযুক্তকে যাবজ্জীবন কারাদন্ডে দন্ডিত করা হয়েছে। বানতলায় তিনজনের যাবজ্জীবন কারাদন্ড হয়েছে ও দশ জনের সশ্রম কারাদন্ড হয়েছে। সোনারপুরে গীতা চ্যাটার্জি তার স্বামীকে বেঁধে রেখে তারই সামনে তাকে কংগ্রেসি গুন্ডারা পরপর ধর্ষণ করল। আমাদের মহিলারা যখন দিল্লিতে ইন্দির গান্ধীর কাছে গিয়ে বলল, আপনিও তো একজন মহিলা, আপনি এর বিচার করুন। তিনি বললেন, এই খবর আমার জানা নেই। হিটলারি দৃষ্টিভঙ্গি ছাড়া এই ধরনের কথা বলা যায় না। আমাদের সময়ে এই ধরনের ঘটনা ঘটলে সরকার তার বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছে। আপনারা সকলেই জানেন, হিউম্যান রাইটস কমিশন রাষ্ট্রসংঘের একটি সংস্থা। আমরা বহু পূর্বে ভারতবর্ষের সরকারকে এটা করার কথা বলেছি এবং সমগ্র ভারতবর্ষের ২৭টি রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গই একটি রাজ্য যেখানে আমরা হিউম্যান রাইটস কমিশন করেছি। এবং ইতিমধ্যেই পুলিশ লক-আপের ঘটনায় ৪৭টি কেস পাঠানো হয়েছে। কংগ্রেস কয়েকটি ঘটনা বেছে নিয়ে বলতে চায় আইন-শৃঙ্খলার অবনতি হয়েছে। তারা আর্টিফিসিয়াল নিউজ ক্রিয়েট করার চেষ্টা করছে, ম্যানুফ্যাকচার অফ ইভেন্টস তৈরি করার চেষ্টা করছে, এবং এইগুলো করে মানুষের মনে দাগ কাটার চেষ্টা করছে। এসব করার আগে

ফটোগ্রাফারদের খবর দিচ্ছে, রিপোর্টারদের খবর দিচ্ছে ছবি তুলছে এবং বলছে আইন-শৃঙ্খলা বিপর্যস্ত হয়ে যাচ্ছে। দিস ইজ কংগ্রেস। আপনাদের আমলে তো শিক্ষা ব্যবস্থা ছিল না। উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে হামলা করল, বনগাঁতে শিক্ষককে নৃশংস ভাবে খুন করল। এবং প্রশ্নপত্র ফাঁসের ব্যাপারে যখন আসামী ধরা পড়ল এবং যখন দেখা গেল তাদের মধ্যে কংগ্রেসের লোকের নাম আছে, তখন তারা বিকাশ ভবন ভাঙচুর করল। ছাত্রপরিষদের হামলার জন্য রবীন্দ্রনাথের শান্তিনিকেতনে অনির্দিষ্টকালের জন্য ১৪৪ ধারা জারি করতে হয়েছে। সেখানকার হোস্টেল বোমা, গুলি-বারুদের স্তূপে পরিণত হয়েছে, তারা মহিলাদের শ্লীলতাহানি করছে।

সত্য বাপুলি মহাশয় একটু বাদে এখানে বক্তৃতা করবেন। আমার কাছে একটা কাগজ আছে। কয়েকদিন আগে নদীয়া জেলায় ধর্ষণের দায়ে কংগ্রেসের উত্তম মন্ডল অভিযুক্ত হয়েছে। নিজেদের দলে এগুলো একটু কমান, আর সেটা করতে পারলে এই রাজ্যে এগুলো কমবে। স্যার, কংগ্রেস দল কি রকম দায়িত্বজ্ঞানহীন তা দেখুন। কিছুদিন আগে রমজান আলি খুন হলেন। সঙ্গে সঙ্গে কংগ্রেস থেকে বলে দিল যে সি. পি. এম. খুন করেছে। আমি মানুদাকে জিজ্ঞাসা করেছিলাম। আমি জিজ্ঞাসা করেছিলাম, আপনি তো বিরোধী দলের নেতা ছিলেন, আপনি তো জলপাইগুড়িতে ছিলেন, আপনারা কি করে বুঝতে পারলেন যে সি. পি. এম. খুন করেছে? আমরা তো জানি এক ধরনের কুকুর আছে—অ্যালসেশিয়ান এবং ডোভারম্যান এরা একটা গন্ধ পায়। তারা গন্ধ পেয়ে বুঝতে পারে। আপনারা এমন কি গন্ধ পেলেন যে, সঙ্গে সঙ্গে বলে দিলেন সি. পি. এম. খুন করেছে? তারপর কি হল? তারপর আমাদের দেড়শ পার্টি অফিস ভেঙে দেওয়া হয়েছে? পরবর্তীকালে প্রমাণ হল যে আমরা খুন করিনি। এই যে রমজান আলি খুন হলেন, এটি একটি অরাজনৈতিক অপরাধ। অথচ এই কারণে কংগ্রেস এখানে বনধ ডেকে দিলেন। এর পরে এরা কি বলতে পারবেন যে তাদের অন্যায় হয়েছে? কংগ্রেস দল এগুলো ক্রিয়েট করছে। গত বছরের ২২শে ফেব্রুয়ারি বারাসাতে গিয়ে সেখানে পুলিশকে বলল, তোমরা বল যে এখানে এক লক্ষ লোক জমায়েত হয়েছে। এটা ছেলেখেলা নাকি? এস. পি., ডি., এম. তারা বলবেন এক লক্ষ মানুষ সমবেত হয়েছে। এরপর আমরা কি দেখেছি? রাইটার্স বিল্ডিংসে শ্রীমতী ব্যানার্জি হাজির হয়ে বললেন, ওরা দুশো আর আমরা কুড়ি হাজার আছি, আক্রমণ কর। তারপর শ্রীমতী ব্যানার্জি ইছাপুরে গিয়েছিলেন। সেখানে সোমেন মিত্রও গিয়েছিলেন। সেখানে গিয়ে বললেন, আমাদের যদি একজন যায় তাহলে সি. পি. এম.-এর চারজন খুন হবে। যদি পুলিশ আসে, তাহলে পুলিশকে পেটানো হবে। আমাদের অ্যাসেম্বলি সামনে আমরা—আমি এবং দিলীপ মজুমদার—যখন শসা খাচ্ছিলাম তখন পুলিশ অফিসারকে যে ভাষায় কথা বলেছেন তা নিষিদ্ধ পল্লীর মহিলা ছাড়া কেউ এই ভাবে বলতে পারে না। তারপর স্যার, আপনি তো দেখেছেন, পুলিশের চেয়ার দখল করা, পুলিশকে আলকাতরা মাখানো, এই ভাবে কংগ্রেস দল চলছে। কয়েকদিন আগে এখানে সি-আই-আই. সম্মেলন হয়ে গেল। তখন প্রধানমন্ত্রী আমাদের রাজ্যে, এই কলকাতায়। সেদিন যদি প্রধানমন্ত্রী না থাকতেন তাহলে এটা একটা ইস্যু হত, আমরা খানিকটা বিপদে পড়তাম। শ্রীমতী ব্যানার্জি খিদিরপুর তোলপাড় করে দিলেন। প্রধানমন্ত্রী যদি না থাকতেন তাহলে এখানে চরম অবস্থা সৃষ্টি হত। এরপর আমি যে কথা বলতে চাই,

আমরা এই রাজ্যে ১৯ বছর আছি। আপনি জানেন, স্যার, বাঁকুড়া, পুরুলিয়া, দিনাজপুর থেকে শুরু করে সুন্দরবন পর্যন্ত, এই রকম ডেমোগ্রাফিক স্টেট, এই রকম সীমান্তবর্তী এলাকা, এই রাজ্যে ৮০ লক্ষ উদ্বাস্তু পূর্ব বাংলা থেকে এসেছে—সীমান্তবর্তী এলাকা থেকে বেশির ভাগ এসেছে এই রকম একটা স্টেটে ১৯ বছর শান্তিতে রেখে দেওয়া কম কৃতিত্বের কাজ নয়। কংগ্রেস দলের ন্যূনতম শালীনতা বোধ যদি থাকত তাহলে তারা অন্তত স্বীকার করতেন যে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার বিষয়ে পুলিশ গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেছে। এই রাজ্যের সাম্প্রদায়িক. হতে দেওয়া হয়নি। স্যার, আপনি কয়েক বছর ধরে দেখেছেন, বিশেষ করে গত এক বছর ধরে যা দেখেছেন, আমাদের রাজ্যে ভারতবর্ষের রাষ্ট্রপতি, উপরাষ্ট্রপতি, প্রধানমন্ত্রী কয়েকবার সফর করেছেন। এখানে চারশো বিদেশি এসেছে এবং তারা মিলিত হয়েছে। শুধু তাই নয়, এখানে উইলস ট্রফি হয়ে গেল, সি. আই. আই. সম্মেলন হল, সায়েন্স কংগ্রেস হল, ঈদ হল, দুর্গাপূজা হল।

[4-00 —4-10 p.m.]

এই পরিস্থিতিতেও যথেষ্ট গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছেন। স্যার, ওরা পুলিশ কমিশনারকে গালাগালি করেছেন স্তুতি করার জন্য, কিন্তু ভাল কাজ করলে তার ভাল তো বলতেই হবে। তারপরে ওরা বললেন যে পুলিশ কমিশনারের ঘরে লেনিনের ছবি টাঙ্গানো আছে। আমি পুলিশ কমিশনারকে বলব এই অপরাধ তিনি কেন করলেন? কেন গান্ধীজীর ছবি, সুভাষচন্দ্র বসুর ছবি টাঙ্গিয়েছেন, তার জায়গায় আপনার ঘরে জওহরলাল নেহেরুর, ইন্দিরা গান্ধীর বা জ্ঞয়নালের ছবি রেখে দিন তাহলে ভাল হবে। আপনার নিজস্ব কিছু থাকবে না, আপনার মনুষ্যত্ব থাকার দরকার নেই। আপনার বিচারবুদ্ধি থাকবে না। রাজ্যের যে সংস্কৃতি, সেই সংস্কৃতির সঙ্গে মানিয়ে চলার দরকার নেই, কেবল চোর ধরার ভূমিকা পালন করলেই হবে। কিন্তু আমরা তা মনে করি না, পুলিশের নিজস্ব ভূমিকার সাথে সাথে সামাজিক কিছু কাজও তারা করে থাকেন এবং তারজন্য বাহবা দেওয়া দরকার। যেমন ড্রাগ অ্যাডিকশনের ব্যাপারে পদযাত্রা করেছেন, শব্দ দূষণের জন্য প্রচারে নেমেছেন। তারপরে রাহুল সাংস্কৃতায়ন ৫ খন্ডে প্রকাশিত হয়েছে এবং তার সম্পাদনা পুলিশ কমিশনার করেছেন। এইসব পুলিশ কমিশনারের যে সামাজিক কাজ এর প্রশংসা না করে উপায় নেই। আমরা বারবারেই বলেছি পুলিশ প্রশাসন পরিচালনার ক্ষেত্রে আপনাদের দৃষ্টিভঙ্গি আর আমাদের দৃষ্টিভঙ্গি তফাৎ আছে। আপনারা গালাগালি করেছেন, আপনাদের সময়ে কি হত আমরা জানি না, তারপরে আপনারা হিউম্যান রাইটসের কথা বলেছেন—আপনাদের আমলে মানুষের যে অধিকার সেই অধিকার বারবারে লঙ্ঘিত হয়েছে, পদদলিত হয়েছে। সৌগতবাবুর মনে আছে নিশ্চয় আপনাদের আমলে বর্ধমানের এস. পি. পাঁচু গোপাল মুখার্জির কথা, যিনি বামপন্থী ক্যাডারদের খুন করেছিলেন এবং সেই খুনের পুরস্কার হিসাবে সিদ্ধার্থশঙ্কর রায় তার নাম রাষ্ট্রপতি পুরস্কার পাওয়ার জন্য রেকমেন্ড করেছিলেন। সুতরাং আপনারা কতবড় অন্যায় অপরাধ করেছিলেন নিজেরাই দেখুন। আপনারা সাজা দিতেন না। কিন্তু আমরা সেখানে পুলিশ যদি অন্যায় করে তার সাজা দিচ্ছি। কিন্তু তাই বলে ভাল কাজ করলে তার প্রশংসা তো করতেই হবে। এই কয়েকদিন আগে জীতেন বিশ্বাস, যিনি ডাকাত দল আসছে শুনে সঙ্গে সঙ্গে প্রিভেন্ট করতে গিয়েছিলেন কিন্তু রান ওভার হয়ে মারা যান। তার স্ত্রী পুত্র পথে

বসল, এই কাজের প্রশংসা করতে হবে না? যিনি ডাকাত ধরতে গিয়ে মারা গেলেন তার প্রশংসা না করে উপায় কি। কয়েকদিন আগে পার্টির জেলা সম্মেলন ছিল তাতে নারায়ন মুখার্জি যাচ্ছিলেন। সেই সময়ে কয়েকজন মস্তান তাকে বোমা মেরেছিলেন। ওই মস্তানদের ধরার ব্যাপারে পুলিশ কোনও বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করেনি। এই ব্যাপারে তৎপর হওয়ার দরকার, তা না হলে জনগণের মনে একটা ক্ষোভের সৃষ্টি হবে। আমরা জানি এমন একটা পরিস্থিতির মধ্যে থেকে সব কিছু ভাল করা সম্ভব নয়, তবুও চেষ্টা চালিয়ে যেতে হবে। আমি এই প্রসঙ্গে কয়েকটি সাজেশন মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দিতে চাই, উনি খুব বিচক্ষণ এবং অভিজ্ঞ লোক, বিষয়টি বিবেচনা করে দেখবেন। আপনি মডার্নাইজেশনের কথা বলেছেন—আমিও বলি মডার্নাইজেশন খুব দ্রুত হওয়ার দরকার এবং ট্রেনিং আপ টু ডেট হওয়ার দরকার। যাতে ট্রাবল হলেই ইনস্ট্যান্টলি মপ আপ করা যায়। তারপরে কয়েকদিন আগে ভি. আই. পি. রোডে একটা অ্যাক্সিডেন্ট হল এবং ভি আই. পি. রোড প্রায় ৩ ঘন্টা মতো অবরোধ করে রাখা হল। ওখানে একটা নতুন থানা হওয়ার কথা সেটা যদি হত তাহলে এই অবরোধ ১ ঘন্টার মধ্যে মিটিয়ে ফেলা যেত। স্যার, আমি আরেকটি বিষয়ে বলতে চাই সেটা হচ্ছে যে, থানার লক আপে এত মৃত্যু হচ্ছে এবং মাননীয় মুখ্যমন্ত্রী এই ব্যাপারে বলিষ্ঠ পদক্ষেপও গ্রহণ করেছেন আমরা জানি এবং হিউম্যান রাইটস কমিশনের কাছে ৭টি রিপোর্টও পাঠানো হয়েছে। ওয়াটার জেট, রবার বুলেট যেগুলো রেকমেন্ড করা হয়েছিল সেগুলো কার্যকর করা হয়েছে এবং এরজন্য তাকে আমরা অভিনন্দন জানাচ্ছি! কিন্তু তবু একটা সাজেশন আপনার কাছে রাখছি এই জেলা ভিত্তিক বা থানা ভিত্তিক যদি ২-৩ জনকে নিয়ে কমিটি করা হয় তাহলে ইনস্ট্যান্টলি রি-অ্যাক্ট করার সুযোগ তৈরি করা যায় কিনা সেটা আপনি একটু ভেবে দেখবেন। এই ব্যাপারে আপনি যথেষ্ট অভিজ্ঞ বিষয়টি বিবেচনা করে দেখবেন।

আমি শেষ করার আগে ঐ কংগ্রেসি বন্ধুদের বলতে চাই যে, আমরা কারও দয়ায় সরকারে আসিনি। আপনারা বিভিন্ন সময়ে বিভিন্ন দল নিয়ে বলেছেন। হ্যাঁ, আমরা ৯-টা দল একটা সরকারের আছি। সংসারে স্বামী-স্ত্রীর মধ্যে যেমন খুটি-নাটি হয় আমরা ১-টা দল ভিন্ন মত, ভিন্নপথ ভিন্ন আদর্শ নিয়ে ১৮ বছর এক সঙ্গে আছি। আমার কাছে একটা বই আছে। এর নাম হল ''আলোর পথযাত্রী'। একটা লিস্ট আমরা এখানে হাজার করেছি। সেটা হল এই যে, গত তিন দশকে আমাদের প্রায় ২ হাজার ৭০০ জন কর্মী খুন হয়েছে। আমরা যখন সরকার পরিচালনা করি ৯-টা দল মিলে তখন আমরা এই জিনিস কখনও ভুলি না। হাজার হাজার কর্মী শহিদ হয়েছেন। এমন কি এই সরকারের আগেও আমাদের ১,১০০ কর্মী খুন হয়েছে তাদের কোনও বিচার হয়নি। মায়ের কাছ থেকে কেড়ে নিয়ে খুন করা হয়েছে। অনেকের চোখের জল আজ পর্যন্ত পশ্চিমবাংলার আকাশে-বাতাসে ধ্বনিত-প্রতিধ্বনিত হচ্ছে। কিন্তু আমরা সরকার গড়ার পর এখানে যে ১,৮০০ কর্মী খুন হ'ল আমরা এক মুহূর্তের জন্যও তাদের ভুলি না। বামফ্রন্টের যেসব শহিদরা অকালে চলে গেল পৃথিবীর আলো-বাতাস সম্পূর্ণ ভোগ করতে পারল না, যাদের রক্ত পথ বেয়ে আজকে ১৮ বছর ধরে আমরা এখানে রাজত্বে আছি—আমরা তাদের কথা কখনও ভুলতে পারি না। সেই কারণে আমি

স্যার, আপনার মাধ্যমে ওদের বলব শহিদের নামে শপথ করে, আপনারা শুনে রেখে দিন, যে বিশৃঙ্খলা, খুনের দিকে যাচ্ছেন সেটাই শেষ কথা নয়। শহিদরা আমাদের পথ দেখিয়েছে।

"কারা মোর ঘর ভেঙ্গেছে, স্মরণ আছে।

সে আমার রক্তে ধোয়া ঋণ।।

চেতনায় হানছে আঘাত, জাগ জনতা দূরন্ত সঙ্গীত।

বেয়নেট-রাইফেলে আজ যে সাথীর প্রাণ গিয়েছে।

সে প্রাণের বদলা নিতে প্রাণে-প্রাণ আজ মিলেছে।

ইতিহাস রচব মোরা, আমাদের রক্তে-ঘামে

অবিচার শেষ কথা নয়, ভাবিকাল সব-হারাদের।"

আমরা আগামী দিনে মানুষের মুক্তির জয়গানে মুখরিত হয়ে দৃপ্তকণ্ঠে এগিয়ে যাব। ভারতবর্ষের ভবিষ্যৎ জনতা আপনাদের সমস্ত রকমের জনবিরোধী কার্যকলাপ ধুলায় লুণ্ঠিত করে দিয়ে আমাদের এগিয়ে নিয়ে যাবে, জয় আমাদের হবেই। সেই দৃষ্টিভঙ্গি নিয়ে এই পুলিশ বাজেটকে আমি আবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষণ আমি আমাদের মাননীয় সদস্য শ্রী রবীন মন্ডলের ভাষণ শুনছিলাম। ওনার ঠিক যেখানে থাকা উচিত এবং উনি যে কালচারের মধ্যে তৈরি সেসব কিছু ভাষার প্রকাশ তিনি এই বিধানসভায় করেছেন। এর থেকে বেশি কিছু ওর থেকে আশা করা যায় না। আজকে খুব ভাল লাগছে মুখ্যমন্ত্রীর পাশে যিনি বসে আছেন তাকে দেখে। তিনি একদিন বলেছিলেন এটা নাকি চোরের মন্ত্রিসভা। তাকে এই চোরের মন্ত্রিসভায় ফিরে আসার জন্য অভিনন্দন জানাচ্ছি। সুতরাং আমাদের বলতে লাগছে না তার উপস্থিতিই প্রমাণ করে দিচ্ছে এটা চোরের মন্ত্রিসভা, দুর্নীতিগ্রস্তদের মন্ত্রিসভা। এটা আমি বক্তৃতার বাইরে বলে রাখি।

[4-10 — 4-20 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুঃখের বিষয় একটা মাথাভারি দুর্নীতিগ্রস্থ পঙ্গু পুলিশ প্রশাসন নিয়ে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী দীর্ঘ ১৭/১৮ বছর ধরে রাজত্ব চালাচ্ছেন। ওকে দুঃখ হয় না, করুণা হয় না, কারণ আজকে উনি যেখানে বসে আছেন, ১৮ বছর ধরে, সেখানে তিনি পুলিশ প্রশাসনকে কোন জায়গায় নিয়ে গিয়েছেন। রবীন মন্ডল মহাশয়, তিনি সেটা তার ভাষণে বলেছেন, পুলিশ অনেক জায়গায় কাজ করছে না, এটা আমার কথা নয়। সেটা কংগ্রেস যদি করে, খুন করে, সেটা অন্যায়। সি. পি. এম. যদি খুন করে সেটা অন্যায়। সি. পি. এম. ধর্ষণ করলে সেটাও অন্যায়, অন্যায়টা অন্যায়। তবুও আমি খুব পরিষ্কার করে বলি, আমাদের মুখ্যমন্ত্রী প্রতি বৎসর বেশি বেশি করে টাকা চান, কিসের জন্য? We are giving more money, we are getting more murder, we are giving more money, we are getting more rapes. We are giving more money, we are getting more lawlessness in our State. আমরা যত টাকাই দিচ্ছি, দিনের পর দিন

দেখা যাচ্ছে, পুলিশ প্রশাসনটা শুধু একটা জায়গায় কেন্দ্রীভূত হয়ে বসে আছে, সেটা হচ্ছে মার্কসীয় কমিউনিস্ট পার্টির কাছে দায়বদ্ধ হয়ে আছে। এটাও আমার কথা নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে ওদের কথাগুলিই বলব, আমার কথাগুলি বললে আপনারা চিৎকার করবেন। আমি আপনাদেরকে কয়েকটি স্পেসিফিক কেস বলি। বারাসাতে পি. এস. কেস নম্বর ৮১৩, আন্ডার সেকশন ৩০২, সেই কেসে সি. পি. এম. এর আজ পর্যন্ত কেউ গ্রেপ্তার হয়নি, যদিও সেখানে ফরোয়ার্ড ব্লকের লোক মার্ডার হয়েছে। পি. এস. কেস নম্বর ৯২, ডেটেড ৩০. ২. ৯৪ সেটা ৩,৫৪,৩৮০ আন্ডার সেকশনে হয়েছে, সেটাতেও সি. পি. এম.-এর আজও কেউ গ্রেপ্তার হয়নি। পি. এস. কেস নম্বর ১৬৫, ডেটেড ১. ৩. ৯৪ সেকশন ৩৫৪, মহিলাদের নির্যাতন, সেই কেসে কেউ গ্রেপ্তার হয়নি। এটা ফরোয়ার্ড ব্লক গেল। আর. এস. পি.-র তপন হোড়, মাথাভেঙে এসেছিল, আমরা দেখেছি সি. পি. এম. তার মাথা ভেঙেছিল, সেখানে নানুর, পুলিশের সামনে খুন হল, সি. পি. এম. এর কেউ আজও গ্রেপ্তার হয়নি। আমি যদি উদাহরণ দিই, আমার তো ১৫ মিনিট সময় আছে, আমার কাছে স্পেসিফিক কেস আছে, আমি যদি এক একটা কেস দিই তাহলে প্রমাণ হবে, পশ্চিমবঙ্গের পুলিশ প্রশাসন যন্ত্র আজকে কোন জায়গায় দাঁড়িয়ে আছে। সি. পি. এম.কে সম্মান করে আজকে ভাল পোস্টিং নেয়, ভাল জায়গায় বসে, এবং তারা জানে যে নজরুলের মতো সৎ দক্ষ পুলিশকে একটা জায়গায় ফেলে রেখে দেওয়া যায়। এখানে আজকে মাননীয় মুখ্যমন্ত্রী বসে আছেন, নজরুলের মতো পুলিশ অফিসারের পোস্টিংগুলি কোন কোন জায়গায় হয়েছিল তার যথাযোগ্য স্থান তিনি পেয়েছিলেন কিনা সেটা বলবেন। আজকে তিনি লিখে ধন্যবাদ পাচ্ছেন, সবাই বলছে ভাল অফিসার। পারবেন তাকে সৎ ভাবে নিষ্ঠার সঙ্গে কাজ করতে দিতে? আমি আপনাকে ফিরিয়ে দিই আপনারই কথা, আপনি নিজে মুখ্যমন্ত্রী হয়ে, স্বরাষ্ট্রমন্ত্রী হয়ে বলেছিলেন, এখানে ইনটেলিজেন্স ডিপার্টমেন্ট সম্পূর্ণ ব্যর্থ হয়েছে, ঠিক ঠিক ভাবে কাজ করতে পারছে না। এটা আমার কথা নয়, আপনারই কথা। পুলিশ অ্যাশোসিয়েশনে আপনি নিজে বলেছেন, পুলিশ দক্ষতা হারিয়ে ফেলেছে, তার জন্য আজকে ধর্ষণ বাড়ছে, খুন বাড়ছে, রাহাজানি বাড়ছে, আইনশৃঙ্খলা ভেঙে পড়েছে, দুর্নীতি বেড়েছে পুলিশ প্রশাসনের মধ্যে। তবুও আপনি বলছেন, আমাকে বেশি টাকা দাও, আমাকে বেশি দুর্নীতি করার জন্য সুযোগ করে দাও। এর চেয়ে পরিতাপের বিষয় আর কি থাকতে পারে। পুলিশকে সব জায়গায় কাজ করতে হবে, থ্যাঙ্ক লেস জব, তাদেরকে থানা পাহারা দিতে হবে, পরীক্ষা কেন্দ্রে পাহারা দিতে হবে, হাসপাতালে পাহারা দিতে হবে, এম. এল. এ.-দের পাহারা দিতে হবে, মন্ত্রীকে নিরাপত্তা দেওয়ার জন্য পাহারা দিতে হবে, তাদের স্ত্রীদের নিরাপত্তার জন্য পাহারা দিতে হবে। সেখানেও পুলিশকে থাকতে হয়। দেখা যাচ্ছে, পুলিশ প্রশাসন দিনের পর দিন বিশৃঙ্খল হয়ে যাচ্ছে। আপনি নিজে একদিন বলেছিলেন, গর্ব করে, পুলিশকে আমি ইউনিয়ন করতে দিয়ে নিজে গর্বিত। আপনি নিজে এক জায়গায় বলছেন, পুলিশকে ইউনিয়ন করার রাইট দেওয়া হয়েছে বলে যখন তখন ইউনিয়ন করতে দেওয়া যায় না, এটাও আমার কথা নয়, আপনার কথা।

আমি আমার কথা কিছু বলছি না। আপনারা এক সময় পুলিশকে সন্তুষ্ট করছেন যাতে পুলিশ আপনাদের হয়ে কাজ করে, আমরা দেখতে পেলাম কলকাতার রাজপথ দিয়ে

পুলিশ অ্যাশোসিয়েশনের পক্ষ থেকে মিছিল করে যাচ্ছে। চারদিক থেকে মিছিল করে রাস্তা দিয়ে তারা যাচ্ছে পুলিশ ট্রেনিং স্কুলে, সেখানে মিটিং হবে। পুলিশ প্রশাসনযন্ত্র একটা আধা-মিলিটারি ফোর্সের মতোন, তাদের অনেক কিছু মানতে হয়। আমরা দেখতে পেলাম পুলিশের দুটো ব্যাটেলিয়নের মধ্যে মারপিট হচ্ছে এবং তার জন্য স্পেশ্যাল টাস্ক ফোর্স পাঠাতে হচ্ছে। দেখা যাচ্ছে দিনের পর দিন তারা উৎশৃঙ্খল হয়ে যাচ্ছে। তাদের টেনে ধরার ক্ষমতা আপনার নেই। আপনাদের আজ্ঞাবাহী হয়ে এত খারাপ কাজ তারা করেন, যে তাদের সাহায্য না নিলে কোনও জায়গায় আপনারা দাঁড়াতে পারেন না। আমরা দেখতে পেলাম মন্ত্রী সরল দেব, তিনি একবার আক্রান্ত হলেন, ডেপুটি স্পিকার ও আক্রান্ত হয়েছিলেন। পুলিশ কমিশনার বলছেন, যে ঘুস নিয়ে থাকে, সে মাথা সোজা করে রাস্তা দিয়ে হাঁটে, আর যে ঘুস নেয় না, সে রাস্তা দিয়ে মাথা নিচু করে হাঁটে। দেখা যাচ্ছে ঘুস নেওয়াটা একটা কৃতিত্ব। পুলিশ কমিশনার স্বয়ং বলছেন, প্রকাশ্য রাজপথে নারীদের সম্মান রক্ষা করা আমাদের অসুবিধা আছে। এটা আমার নিজের কথা নয়, এটা পুলিশ কমিশনারের কথা। শ্রীমতী গীতা মুখার্জি, মাননীয় সাংসদ, তিনি বলছেন নারীদের নিরাপত্তা নেই, নারীদের নিরাপত্তার অভাব আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বলি নারীদের সম্মান আজকে কিভাবে লুণ্ঠিত হচ্ছে। গত বছর আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে একটা প্রশ্ন করেছিলাম, অনুমোদিত প্রশ্ন নং ১৭১৫। আমার প্রশ্নটা ছিল—স্বরাষ্ট্র মন্ত্রী কি জানাবেন, ১৯৯০-৯১, ১৯৯১-৯২ সাল পর্যন্ত রাজ্যে কতগুলো গণধর্ষণ ঘটেছে এবং সেখানে তফসিলি জাতি ও উপজাতির সংখ্যা কত? আর দ্বিতীয় প্রশ্ন ছিল, উক্ত ঘটনায় কতজন গ্রেপ্তার হয়েছে? তার উত্তরে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন—প্রথমত, আট, আর দ্বিতীয় প্রশ্নের উত্তরে বলেছেন আটটি ঘটনায় ছয় জনকে গ্রেপ্তার করা হয়েছে। আমার আরেকটি প্রশ্ন ছিল উক্ত ঘটনায় যাদের গ্রেপ্তার করা হয়েছে তাদের কতজনকে চার্জশিট দেওয়া হয়েছে। তিনি বলেছিলেন উক্ত ঘটনায় সংশ্লিষ্ট আসামীদের ব্যাপারটি তদন্তাধীন আছে। ধর্ষণের কেসে দু বছরের মধ্যে কোনও চার্জশিট দেওয়া হয়নি। আপনি এই ব্যাপারে জবাব দেবেন। এখানে একজন সদস্য বললেন মানবাধিকার কমিশন গঠন করা হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী তার বাজেট ভাষণে বলেছেন, ছয় নম্বর প্যারাগ্রাফে, উন্নততর মানবাধিকার সংরক্ষণ ও তৎসম্পর্কীত একটি কমিশন গঠন করা হয়েছে ১৯৯৪ সালের জানুয়ারি মাসে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বলি সিভিল রাইটস অর্গানাইজেশন বলছে, 250 death in police custody in West Bengal. ৬২টা রেপ ইন পুলিশ কাস্টডি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বলবেন যে জেলের ভিতরে ২৫০ লোক যদি খুন হয়, আর কাস্টডিতে যদি ৬২টা জন মহিলাকে রেপ করা হয় আমি বলব একটা সভ্য সরকারের, আর একটি সভ্য সরকারের মুখ্যমন্ত্রী, একটা সভ্য সরকারের স্বরাষ্ট্রমন্ত্রী তিনি দাবি করছেন আমাকে টাকা দিন, অত্যন্ত দুঃখের কথা। আমি আপনার কাছে প্রশ্ন রাখতে চাই নৃপেন চক্রবর্তী এখানে কলকাতায় বসে মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে নির্দিষ্ট অভিযোগ রেখেছেন, বিধানসভা চলছে কেন ওনার সৎ-সাহস নেই, বিধানসভায় দাঁড়িয়ে তার জবাব দেওয়ার মতো। তাহলে আমরা ধরে নেব নৃপেন চক্রবর্তী যা বলেছেন সত্য কথা বলেছেন। তার সৎ সাহস নেই, আমার একই অভিযোগ ওর যত অভিযোগ আমারও তত অভিযোগ। সৎ-সাহস যদি থাকে তাহলে আজকে উনি বিধানসভায় দাঁড়িয়ে সবকটির জবাব দিন, তাহলে বুঝব উনি প্রকৃত স্বরাষ্ট্রমন্ত্রী, প্রকৃত মুখ্যমন্ত্রী, সৎ এবং নিষ্ঠাবান মুখ্যমন্ত্রী, সমস্ত তীর ওই দিকে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি

অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি তার সঙ্গে আমি আরেকটি অভিযোগ যোগ করতে চাই, ওর ক্ষমতা থাকলে অস্বীকার করবেন। আমি যদি প্রমাণ করতে না পারি আমি বিধানসভা থেকে পদত্যাগ করে চলে যাব, আর উনি বলুন উনি যদি প্রমাণ না করতে পারেন তাহলে উনি চলে যাবেন কি না? আজকে ওরই পুত্র চন্দন বসুর একটা ভাগ্যবান বন্ধু জামসেদ আলি মোল্লার দক্ষিণ ২৪ পরগনার ২৩টি এসেন্সিয়াল কমোডিটি কেস হয়েছে, ২৩টির কেসের মধ্যে মাত্র ১৬টি চার্জশিট হয়েছিল, চার্জশিট উইথড্র করেছেন, ওরই নিজের হস্তক্ষেপে এবং ওর নিজের লোকের হস্তক্ষেপে। আজকে সেই জামসেদ আলি ওর ছেলে চন্দন বসুর সঙ্গে নর্থ বেঙ্গলের বাড়িতে দেখা করেন এবং আমরা জানি উনি হলেন ওর গড ফাদার। ওনার বক্তব্যে আছে এসেন্সিয়াল কমোডিটিজ রক্ষা করার জন্য তাদের দপ্তর আছে। তাহলে জামসেদ আলি মোল্লার মতো লোকের যে চোরা চালান করে, পোর্ট থেকে চাল চুরি করে। লোহা নিয়ে বিক্রি করে এবং কোটিপতি হয়ে গেছে সে। আগে সাইকেল করে চালের ব্যবসা করত এখন সে কোটিপতি, সল্টলেকে বাড়ি করেছে। ওর পুত্রের বন্ধু। আমি নৃপেন চক্রবর্তীর সঙ্গে এই অভিযোগগুলি রাখতে চাই, চার্জশিটগুলি উইথড্র করা হয়েছে কি না উনি জবাব দেবেন। আমার কাছে তথ্য আছে যে চার্জশিট উইথড্র করা হয়েছে, ওরই ডিপার্টমেন্টে ওরই লোকের সাহায্যে সেগুলি হয়েছে। নৃপেন চক্রবর্তী একজন বর্ষীয়ান মার্কসীয় নেতা তিনি যে অভিযোগগুলি করেছেন এর প্রত্যেকটি সত্য, তার সাথে আমি যোগ করলাম আমি নাম বললাম। এই কথা বলে আমাদের সব কাট মোশনের সমর্থনে ব্যয় বরাদ্দের সাধারণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে আমি দু-চারটি কথা বলতে চাই। স্যার, আমি মনোযোগের সহিত বিরোধী পক্ষের নেতা এবং সত্যরঞ্জন বাপুলির বক্তৃতা শুনলাম, উনি বললেন অনেক কথা, তবে আমি তার দু-একটির জবাব দিতে চাই। উনি বললেন সভ্য স্বরাষ্ট্রমন্ত্রী নন, আরও কি সব বললেন? পুলিশের মিছিল দেখেছেন। আপনাদের সঙ্গে আমাদের মতো পার্থক্য আছে। পূর্বে আপনারা পুলিশ কর্মীদের সাথে খারাপ ব্যবহার করতেন বামফ্রন্ট সরকার আসার পর তাদের স্বীকৃতি দিয়েছেন, ন্যায্য অধিকারের দাবিতে, কিন্তু তার মানে এই নয় তারা চাকরের মতো কাজ করবে, তাদেরও মানবিক অধিকার আছে। সুতরাং আমাদের বামপন্থীদের তরফ থেকে তারা ইউনিয়ন করছে, তাদের দাবি-দাওয়া আদায়ের জন্য, এটা কোনও খারাপ কথা নয়। আর আপনি বললেন দুর্নীতির কথা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যখন ওনারা রাজত্ব করতেন, কংগ্রেস রাজত্ব, তখনকার অ্যাসেম্বলি প্রসিডিংস থেকে আমি কিছু উদ্ধৃতি করতে চাই। আপনি জানেন যখন তাদের পূর্ণ মন্ত্রিসভার গমগমে বাজার, তখন ওদের মাননীয় সদস্য কুমারদীপ্তি সেনগুপ্ত মহাশয়, তিনি একজন আইনজীবী, তিনি কি বলেছিলেন? একজন আইনজীবী এম. এল. এ. তিনি এই হাউসে বলেছিলেন—আমি নভেম্বর—ডিসেম্বর, ৭৬ সালের প্রসিডিং থেকে বলছি। সেখানে উনি বলেছেন—এটা হচ্ছে অফিসিয়াল রেকর্ড, "তাই সমস্ত পশ্চিমবাংলার মানুষের কাছে একটা দৃষ্টান্ত স্থাপন করছি, তাদের আমি একটা উপহার দিচ্ছি এবং দৃষ্টি আকর্ষণ করছি, আপনারা দেখুন পশ্চিমবাংলার কি অবস্থা"। সেই অবস্থার কথা তিনি বলছেন। "একজন কংগ্রেসি কর্মীকে রাত্রিবেলা পুলিশ

অন্ধকারে ডেকে নিয়ে গিয়ে বলল, তুমি পুলিশের বিরুদ্ধে অভিযোগ কর এবং তারা সই করিয়ে নিল, তারপর তাকে লাথি, চাবুক মারা হল।" উনি আরও কি বলছেন? "আমি এর আশু প্রতিবিধান চাইছি, আমি জানিনা তারা কোনও ব্যবস্থা নিতে পারবেন কি না"। তিনি আরও বলছেন, "আজকে পশ্চিমবঙ্গে জঙ্গলের রাজত্ব চলছে। এখানে চেঙ্গিজ খাঁ এসেছে, হিটলারি রাজত্ব সৃষ্টি হয়েছে, যদি এই মন্ত্রিসভা এর প্রতিবিধান না করতে পারে তাহলে কি প্রয়োজন আছে এই মন্ত্রীর থাকার? তার পদত্যাগ করা উচিত।" এই সব কথা এখানকার একজন মাননীয় সদস্য বলেছেন তখনকার দিনের। উনি বলছেন যে জঙ্গলের রাজত্ব ছিল। তখনকার সঙ্গে কি এখনকার পুলিশ প্রশাসনের তুলনা করা যায়? আমি সেই কথা বলতে গিয়ে বলছি, স্বরাষ্ট্র মন্ত্রী যেভাবে পুলিশ প্রশাসন চালাচ্ছেন, তার মধ্যে কিছু বক্তব্য আছে, সেটা বলছি। অনেক সময় মুখ্যমন্ত্রী বলছেন প্রকৃত খুনীকে ধরা বামফ্রন্ট সরকারের নীতি। এই নীতি কিন্তু এক শ্রেণীর পুলিশ অফিসার আছে যারা ইচ্ছাকৃতভাবে এই সব কাজ করে না, যার জন্য খুনি আসামী বা অন্য আসামীকে ধরতে পারে না। দেখা যায় অনেক ক্ষেত্রে যে নিয়ম আছে, সেই নিয়ম না মানার জন্য আসামী ছাড়া পেয়ে যাচ্ছে। আমি যেমন বলতে চাই, আসামীর বিরুদ্ধে যে চার্জশিট দেওয়া হয়, তা এক শ্রেণীর পুলিশ অফিসার দিচ্ছে না। কারণ তিন বছরের মধ্যে খুনি আসামীকে যদি চার্জশিট না দেওয়া হয় তাহলে সেই খুনি আসামী বেকসুর খালাস পেয়ে যায়। পুলিশের এক শ্রেণীর অফিসার এবং পুলিশ কর্মচারী তারা ইচ্ছাকৃত ভাবে আসামী পাওয়া যাচ্ছে না বলে তিন বছর কাটিয়ে দেয়। তিন বছর পেরিয়ে গেলে কোর্ট থেকে সেই খুনি আসামী বেকসুর খালাস পেয়ে যায়। তাই স্বরাষ্ট্রমন্ত্রীকে বলতে চাই, আসামী খুঁজে পাক না পাক, তিন বছরের মধ্যে সেই আসামীর বিরুদ্ধে চার্জশিট কোর্টে প্রডিউস করুক। কারণ চার্জশিট দিলে আসামী খালাস পেতে পারে না সেকশন ১৬৭ ধারা অনুযায়ী। সি. আর. পি. সি.-তে বলা আছে ইনভেস্টিগেশন টাইম মতো করা উচিত। আর একটা কথা বলতে চাই, যদি কোনও পুলিশ অফিসার টাইম মতো চার্জশিট না প্লেস করে এবং যদি আসামী খালাস পেয়ে যায়, এই সম্পর্কে যদি বিচারক ডি. জি.-কে জানান তাহলে ডি. জি. তার বিরুদ্ধে অ্যাকশন নিতে পারেন। তাহলেই সময় মতো চার্জশিট দেওয়া হবে এবং যারা আসামী তারা এত সহজে খালাস হবে না। অন্যান্য কেসে দু বছরের যা নিয়ম আছে সেই দু বছরের মধ্যে চার্জশিট দাখিল করা উচিত। অনেক ক্ষেত্রে দেখা যাচ্ছে, অনেক আসামীকে চার্জশিট না দেবার জন্য বেকসুর খালাস হয়ে যাচ্ছে।

আমরা খুবই দুঃখের সঙ্গে লক্ষ্য করছি পুলিশ প্রশাসনের এক শ্রেণীর অফিসাররা অনেক সময় ইচ্ছাকৃতভাবে বামফ্রন্টের নীতিকে, মুখ্যমন্ত্রীর অর্ডারকে ভায়োলেট করে আসামীদের ধরে না। বিভিন্ন জেলার এই সংবাদ আমাদের জানা আছে। তাই মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে বলতে চাই যাতে তারা নিয়মিতভাবে তাদের কাজ সঠিকভাবে করে তার জন্য ব্যবস্থা করা হোক। এই প্রসঙ্গে আমি এ কথা বলতে চাই যে, ইংরাজ আমলে থানাগুলোর যে অবস্থা ছিল তাতে তখন কাজের এত ব্যাপকতা ছিল না। তখন বর্গা আইন ছিল না, ধান-কাটা নিয়ে ঝামেলা ছিল না। তখন থানাগুলোয় যেভাবে ফোর্স রেখে থানাকে পরিচালনা করা হ'ত এখন সেভাবে ফোর্স রেখে তা করা সম্ভব নয়। জন্ম হার-বৃদ্ধির ফলে পপুলেশন বাড়ছে, কিন্তু পুলিশের সংখ্যা বাড়ছে না। আর একটা ব্যাপার হচ্ছে থানা কোনও ইনফরমেশন

পাবার পরে ঘটনাস্থলে যে তাড়াতাড়ি পুলিশ পাঠাবে তাও আজ সম্ভব হচ্ছে না। কারণ প্রতিটি থানায় আমরা দেখছি গাড়ি খুবই অপ্রতুল। সুতরাং এই অবস্থায় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আমার নির্দিষ্ট সুপারিশ হচ্ছে, যদি গাড়ির সংখ্যা বাড়ানো সম্ভব না হয় তাহলে প্রত্যেক থানায় অন্তত একটা করে মোটর সাইকেল যদি দেয়া যায় তাহলেও অন্তত তারা দ্রুত ঘটনাস্থলে যেতে পারে। কারণ আজকে আমরা দেখছি থানায় যদি একটা গাড়ি খারাপ হয়ে যায় তাহলে থানা অফিসার কোনও কাজই করতে পারে না। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী, এ বিষয়টা আপনি একটু চিন্তা করুন। আর টেলিফোনের অবস্থা কি বলব। কেন্দ্রীয় সরকারের টেলিফোন ব্যবস্থা একদিন ভেঙে পড়েছে। অনেক থানায় টেলিফোন কাজ করছে না। দ্রুত ব্যবস্থা গ্রহণের জন্য টেলিফোন অবশ্যই দরকার। কিন্তু আমরা দেখছি মাসের পর মাস, বছরের পর বছর টেলিফোন অকেজো হয়ে আছে, টেলিফোন ডিপার্টমেন্ট রিপেয়ার করছে না। এই অবস্থায় আর. টি. এ.-র মাধ্যমে কথা-বার্তা বলে পুলিশকে ব্যবস্থা নিতে হয়, ফলে অনেক সময় লেগে যায়। এতে অনেক সময়েই আসামীরা সুযোগ পেয়ে যায়। তাই এগুলো এ ভাবে চলতে পারে না, এগুলো দেখা দরকার। থানা লক আপগুলোর প্রচন্ড দুরবস্থা আমাদের প্রত্যেকেরই নজরে পড়ছে। সেখানে আসামীরা একটা সামান্য কম্বল পর্যন্ত পায় না। খাবার দাবারের অত্যন্ত করুণ অবস্থা। এগুলো যাতে একটু ভাল করা যায় সে জন্য চিন্তা ভাবনা করা উচিত। থানাগুলোর সার্বিক অবস্থা খুবই খারাপ। পুলিশ কর্মচারিরা যেখানে থাকে—প্রত্যেক জায়গায়ই দেখছি—টপ টপ করে জল পড়ে, যে কোনও সময়ে কোলাপ্স হতে পারে। বাড়ি ঘরগুলো অবিলম্বে মেরামত করা দরকার। তা না হলে পুলিশ কর্মচারিরা ঠিকমতো ডিউটি করতে পারছে না, রাতে তারা ঘুমাতে পারছে না। শুধু পুলিশকে দোষ দিলেই হবে না, তাদের সুযোগ সুবিধার দিকটাও দেখতে হবে। বহু ক্ষেত্রেই তারা ভয়াবহ অবস্থার মধ্যে রয়েছে—খাবার জায়গা পর্যন্ত অনেক ক্ষেত্রে নেই, সেফটি চেম্বারের ওপর বসে তারা খাচ্ছে, এ জিনিসও আমরা দেখেছি। সুতরাং এই সব বিষয়গুলো দেখার জন্য আমি স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করছি। আজকে গোটা দেশেই ব্যাপকভাবে বধূ-হত্যা হচ্ছে। আমরা শুনেছি অন্যান্য প্রদেশে প্রচুর সংখ্যায় মহিলা পরিচালিত কথা হয়েছে। আমাদের এখানে হেড অফিস লালবাজারে একটা হয়েছে। আমরা চাই প্রত্যেক জেলায় অন্তত একটা করে সমস্ত মহিলা পুলিশদের কন্ট্রোলে থানা হোক। একটা মহিলা ব্যাটেলিয়ন করার প্রস্তাবও আমি এখানে রাখছি। সব সময় মহিলারা পুরুষ পুলিশের কাছে সব কথা খুলে বলতে পারে না। সুতরাং একটা মহিলা ব্যাটেলিয়ন করা প্রয়োজন। কলকাতায় অন্তত পাঁচটা মহিলা থানা করার দরকার—কলকাতার ইস্ট, ওয়েস্ট, নর্থ, সাউথ অ্যান্ড সেন্ট্রালে পাঁচটা মহিলা থানা, সম্পূর্ণভাবে মহিলা পুলিশদের দ্বারা করা দরকার। তারা পুরুষ পুলিশ-এর সাহায্য ছাড়াই তদন্ত করতে পারবে এবং ব্যবস্থা নিতে পারবে। এই ব্যবস্থা করার জন্য আমি মাননীয় স্বারাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, আর একটি কথা বলতে চাই, বহু মালখানায় প্রয়োজনীয় দামি রেকর্ড জল পড়ে নষ্ট হয়ে যাচ্ছে। এই সমস্ত অমূল্য রেকর্ড পরে আর পাওয়া যাবে না। বহু মালখানার অবস্থা খারাপ, নথিপত্র সব নষ্ট হয়ে যাচ্ছে। এগুলি দেখা দরকার। তারপর জেলার থানার সহিত সুদূর দপ্তরের যোগাযোগ খুবই কম। ব্যাপকভাবে টেলিফোন সংযোগের মাধ্যমে যদি সংযোগ রক্ষা করা যায় তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন। এর সঙ্গে সঙ্গে আর একটি কথা

বলতে চাই, যে সমস্ত মহিলাদের কেসগুলি আছে সেগুলি তদন্ত করে দ্রুত কোর্টে যাতে চার্জশিট দেওয়া যায় তার ব্যবস্থা করা দরকার। সাধারণতঃ পুলিশ অফিসাররাই করে থাকে, এক্ষেত্রে মহিলা পুলিশ অফিসাররা করলে ভাল হয়। ট্রেনিং সেন্টারের মাধ্যমে পুলিশকে শিক্ষিত করার উপযুক্ত সুযোগ করে দেওয়া উচিত যাতে তারা ভালভাবে কাজ করতে পারে। আমি জেনেছি, ট্রেনিং দেবার জন্য ডি. আই. জি ট্রেনিং-এর একটা তথ্য চিত্র তৈরি করেছেন যেটা খুব ভাল হয়েছে। এটা শুধু কলকাতায় নয়, জেলাতে যদি দেখানো হয় তাহলে খুব ভাল হয়। জনসাধারণের প্রতি কি ব্যবহার করা উচিত, জনসাধারণের সঙ্গে আদান-প্রদান এবং কি দৃষ্টিভঙ্গি হওয়া উচিত তা সুন্দরভাবে করা হয়েছে বলে শুনেছি। সুতরাং প্রত্যেকটি জেলায় এই ট্রেনিং-এর তথ্যচিত্রটি যাতে দেখানো যায় তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হোক। বর্তমানে আই. এন. এস এবং আই. পি. এসদের মধ্যে পদাধিকার নিয়ে একটা টাসেল চলছে। বিশেষত বাঁকুড়া জেলায় এই জিনিস হয়েছে। আই. এ. এস. এবং আই. পি. এসদের মধ্যে কর্তৃত্ব নিয়ে ট্যাসেল হচ্ছে। এক্ষেত্রে লিয়াজো অফিসার ডি. এম নিশ্চয়ই থাকবেন। কিন্তু স্ব স্ব অধিকার যাতে ক্ষুন্ন না হয় সে সম্বন্ধে বিচার-বিবেচনা করুন যাতে এই টাসেল আর না হয়। যে সমস্ত খুনী আসামীরা ঘুরে বেড়াচ্ছে, পুলিশ তাদের খুঁজে পাচ্ছি না। এই সমস্ত খুনী আসামীদের যাতে তাড়াতাড়ি ধরা হয় সে ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা নিতে হবে। তা না হলে মানুষের মধ্যে বিভ্রান্তি সৃষ্টি হয়। খুনীরা যে দলেরই হোক, তাদের ধরতে হবে। এদের ধরার ব্যবস্থা যাতে জোরদার হয় তারজন্য আবেদন জানিয়ে এবং বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেওকীনন্দন পোদ্দার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে পুলিশ বাজেট রেখেছেন সেই বাজেটকে আমি বিরোধিতা করছি এবং আমরা যে কাট-মোশন দিয়েছি তাকে সমর্থন জানাচ্ছি। মাননীয় সদস্য শ্রী রবীন মণ্ডল মহাশয় বক্তৃতা রাখতে গিয়ে অনেক দেশ-বিদেশের কথা বললেন। কিন্তু দুঃখের বিষয়, যে দেশে তিনি থাকবেন সেই দেশ সম্বন্ধে এদুটি কথাও ভাল বলতে পারলেন না। সি. পি. এমের দুর্নীতি, পুলিশ প্রশাসন কিভাবে দুর্নীতিগ্রস্ত হয়েছে সেই সম্বন্ধে মানুষের ভালোর জন্য মাননীয় রবীন মণ্ডলের অন্তত বলা উচিত ছিল। আমি দেশ-বিদেশের কথা না বলে শুধু কলকাতার পুলিশ সম্বন্ধে বলতে চাই যেহেতু আমি কলকাতার বাসিন্দা এবং কলকাতার বিধায়ক। একদা কলকাতা পুলিশের ঐতিহ্য ছিল। মাননীয় মুখ্যমন্ত্রীর অবগতির জন্য জানাতে চাই যাতে পুলিশ প্রশাসনকে এবং তার কাঠামোকে দয়া করে ঠিক করতে পারেন। আমি বলতে চাই কলকাতা পুলিশ কিভাবে দুর্নীতিগ্রস্ত হয়েছে।

**[4-40 —4-50 p.m.]**

স্যার কলকাতা পুলিশের দুটো রেসপনসিবিলিটি আছে। একটা হচ্ছে ট্রাফিক কন্ট্রোল করা এবং আর একটি হচ্ছে এলাকার আইনশৃঙ্খলা বজায় রাখা আমি আগে স্যার ট্রাফিকে আসছি। কলকাতা পুলিশের ট্রাফিক চলাচল ঠিকভাবে কি চলে? সাধারণ মানুষের উপর কিভাবে অত্যাচার করছে স্যার জানেন। অবশ্য উচ্চ পদস্থ আধিকারিকরা এটা জানেন কিনা জানি না। তবে যেখানে নো এন্ট্রি রাস্তা, সেই রাস্তার থ্রি হুইলার, ট্যাক্সি, ট্রাক চলাচল করে

কিন্তু একটা প্রাইভেট কার ঢুকল তাকে নিয়ে যাওয়া হয়। যেখানে নো পার্কিং সেই রাস্তার নামগুলি বলছি—চিৎপুর রোড, মহাত্মা গান্ধী রোড, কয়লাঘাট স্ট্রিট, ইত্যাদি। এখানে শত শত ট্যাক্সি দাঁড়িয়ে থাকে কিন্তু একটা প্রাইভেট কার যদি মহিলা চালান এবং দাঁড়ান তাহলে তাঁকে তুলে নিয়ে যাওয়া হয়। উচ্চ পদস্থ অফিসাররা এটা জানেন কিনা জানি না। এইভাবে দুর্নীতি চলছে। স্যার মহিলারা রিকোয়েস্ট করলেও কথা শোনে না। কলকাতার বুকে বড়বাজার এলাকায় স্যার কোনওদিন বিয়েবাড়ি অনুষ্ঠানের গাড়ি যদি দাঁড়িয়ে থাকে তাহলে তার যদি রিজার্ভ ব্যাঙ্কের গভর্নরের অর্ডার যদি না থাকে তাহলে ওই গাড়িগুলিকে তুলে নিয়ে যায়। ওই এলাকার মাঝখান দিয়ে মহিলাদের মারতে মারতে তুলে নিয়ে যায়। আপনার অবগতির জন্য এটা বলা। কার প্রশ্রয় পেয়ে এই দুর্নীতি হচ্ছে? কলকাতা পুলিশের ঐতিহ্য চলে গেল। আজকে সাধারণ মানুষের কি অবস্থা। সাধারণ মানুষ রাইটার্স বিল্ডিং-এ উচ্চ পদস্থ আধিকারিকদের কাছে পৌঁছায় না। কিন্তু তাদের ডায়রিও কোনওভাবেই থানায় নেওয়া হয় না। ড্রাগ ওয়ালারা, চোলাই মদ ওয়ালারা যদি যায়, রাহাজানি করে যারা তারা যদি যায়, তাহলে তাদের শেল্টার দেওয়া হয়। তাদের সঙ্গে ভদ্রলোকের মতো ব্যবহার করা হয়। কিন্তু ভদ্রলোকদের ডায়রি করা হবে না। ডায়রি যদি করা হয় কোনও থানায় তাহলে তার জন্য দুটি জিনিসের দরকার হয়। এক হচ্ছে পলিটিক্যাল ইনফ্লুয়েন্স এর দরকার এবং তা না হলে রিজার্ভ ব্যাঙ্কের একটা কাগজ দরকার। আমি খোলাখুলিই বলছি যে, এটা নিচের লেভেলেই বাড়ছে। এটা কেন বাড়ছে তারজন্য তদন্তের দরকার আছে। এই তদন্ত আপনার করা উচিত। আমি যতদূর জানি বিগত ১৭-১৮ বছরে আনডিজায়ারেবল লোকরা পলিটিক্যাল অ্যাপয়েন্টমেন্ট দিয়েছে। তাদের ট্রেনিং দেওয়া হয়নি। তাদের কোড অব কণ্ডাক্ট শেখানো হয়নি। পুলিশ জনসেবার জন্য নিযুক্ত। তাদের সেবার কাজ শেখানো হয়নি। পলিটিক্যাল বেনিফিটের জন্য তাদের ভুল পথে পরিচালিত করা হয়েছে। আমি আপনার কাছে অনুরোধ করব আপনি একটা কমিটি করুন। নিজের লোকদের নিয়ে একটা কমিটি তৈরি করুন। যদি সর্বদলীয় কমিটি না করতে পারেন। এতে আপনার কাছে অনেক সাধারণ মানুষ পৌঁছতে পারবেন। সাধারণ মানুষের ভালোর জন্যই আপনি তদন্ত করতে চাইবেন। আপনার ক্ষমতা আছে, আপনার নেচার আছে এবং এর জন্যই আপনার কাছে সাধারণ মানুষ পৌঁছতে পারবে। এটা রাজনৈতিক পরিপ্রেক্ষিতে আমি রাখছি না। কলকাতা পুলিশে রাত বারোটার পরেও উচ্চ পদস্থ আধিকারিকদের ধরা যায়, কথা বলা যায়। কিন্তু থানায় সকালের দিকে গেলে যদিও পাওয়া যায়, কিন্তু বিকালের দিকে গেলে তাদের সঙ্গে কথা বলা যায় না।

কেন বলা যায় না সেটা তদন্ত করে দেখা দরকার। গত ২৭ বছর ধরে দেখছি আপনি যদি কমিশনার অফ পুলিশ ডিভিসনাল ডেপুটি কমিশনারকে চান তাহলে তিনি গভীর রাতে আপনার কথা শুনবেন, কাজ করার চেষ্টা করবেন, মানুষকে সাহায্য করার চেষ্টা করবেন কিন্তু থানার দারোগাকে যদি পেতে চান হয় তিনি কোয়ার্টার্সে গেছেন, টেলিফোন খারাপ, নয়তো রাউন্ডে গেছেন, তাকে পাবেন না। দয়া করে এগুলি তদন্ত করুন। যে পুলিশের সারা বিশ্বে একটা ঐতিহ্য ছিল, যে ইমপারসিয়ালিটি তাদের কার্যকলাপ সবই প্রায় গেছে, কিছু অংশ যেটা বাকি আছে সেটা সমূলে যেন উৎপাটিত না হয় সেটা দেখবেন। রাজনৈতিক কারণে মানুষের জীবন নিয়ে এইরকম খেলা করা উচিত নয়। আপনার নিজের লেবেলের

মানুষ আছেন, আপনারও বন্ধু-বান্ধব আছেন, আপনি তদন্ত করুন তবে কোনও ক্যাডারকে দিয়ে নয়, কোনও পলিটিক্যাল লোক দিয়ে নয়। আমার মতো পলিটিক্যাল লোক করালে আমার কথা পাবেন, অন্য কোনও দলের লোক দিয়ে করালে তাঁদেরও কথা পাবেন, পুলিশকে দিয়ে করালেও তাঁদেরই কথা পাবেন। কাজেই ইমপার্সিয়াল দলনিরপেক্ষ লোক দিয়ে তদন্ত করান যদি ভুল হয় আমাকে বলবেন। বিয়ে বাড়িতে লোকে যাচ্ছে, ৪টে মোটরসাইকেল আছে তাকে ধরবে, রিজার্ভ ব্যাঙ্কের গভর্নর অথবা উচ্চ পদস্থ কোন আধিকারিকের নির্দেশ ছাড়া তাদের ছাড়বে না। মহিলারা বাজার করতে গেছেন গাড়ি নিয়ে, অনেকে নানা কারণে ট্যাক্সিতে উঠতে পারেন না, তাদের গাড়ি থেকে নামতে নামতে ধরে নিয়ে যায়, তর্ক করলে থানায় নিয়ে যাবে বলবে পুলিশের গায়ে হাত দিয়েছে। ইউনিফর্ম পরলেই সে সরকার, কিছু বলা যাবে না। আর অ্যান্টিসোসালরা যখন অত্যাচার করে তখন কিছু বলতে পারে না। সেজন্য আমি এই পুলিশ বাজেটের বিরোধিতা করে আপনার কাছে একটি আবেদন রাখছি যে, মানুষের কল্যাণের জন্য এবং স্টেটের ভালোর জন্য একটা তদন্ত করুন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী স্বরাষ্ট্র বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী হিসাবে যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা সংক্ষিপ্তভাবে এখানে বলতে চাই। একথা অনস্বীকার্য যে কি অতীতে, কি বর্তমানে পুলিশের ভূমিকা নিয়ে বারবার সমালোচনা হয়ে থাকে। আমরা অতীতটাকে বাদ দিয়ে বর্তমানকে বলতে পারি না। অতীতের কথা যদি ধরি সে আমলে দেখেছি— মাননীয় জয়নাল সাহেব বলেননি—সাধারণ মানুষের কোনও অধিকার ছিল না। থানায় পুলিশের সামনে গিয়ে ব্যক্তিগতভাবে গিয়ে কোনও ডায়রি লিপিবদ্ধ করানো যেত না। আমরা দেখেছি হাজার হাজার মিথ্যা মামলা করে তৎকালীন জোতদার, জমিদাররা পুলিশের সাহায্য পেয়ে সাধারণ মানুষকে কিভাবে নিপীড়ন করেছে। আমরা দেখেছি পুলিশকে পয়সা দিয়ে কেস বা অভিযোগের কোনও বালাই নেই, বিনা কারণে বাড়ি থেকে তুলে এনে নির্মম অত্যাচার করেছে। আমরা দেখেছি কৃষক এবং সাধারণ মানুষকে কিভাবে নির্যাতন করা হয়েছে পুলিশের দ্বারা। সে ঘটনা আমরা আজও ভুলে যাইনি। আমরা দেখেছি কোনও কারণ ছাড়া কৃষকের রোয়া ধান এই পুলিশ তাদের ঘরে তুলতে দেয়নি।

[4-50 —5-00 p.m.]

এই সমস্ত অতীত দিনগুলো আমরা ভুলে যাই নি। অনেক থানায় তখন মহাসমারোহে কালীপূজা হত, পাঁঠা বলি হত, দিনের পর দিন যাত্রা গান হত—এগুলো লাইসেন্সওয়ালা বন্দুকধারিদের কাজ। মোটা অঙ্কের টাকা নেওয়া হত। এগুলো সে সময়ের পুলিশের ইতিহাস, এটা আমরা ভুলে যাইনি। আজকে নারী নির্যাতনের নানা প্রসঙ্গ উঠে যে নারীরা নানাভাবে নির্যাতীত, তাদের ব্যাপারে কোনও ব্যবস্থা গ্রহণ হয়নি। আমি জানি, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের এই রাজ্যের তৎকালীন এক মন্ত্রী, তাঁর আত্মীয় দ্বিতীয় বিবাহ করেছিলেন। তখন প্রথমা স্ত্রী অভিযোগ দায়ের করেছিলেন বলে মন্ত্রী নিজে রাতের অন্ধকারে পুলিশ নিয়ে সেই মহিলার চুলের মুঠি ধরে টানতে টানতে ৩ কিলোমিটার রাস্তা জীপের সঙ্গে বেঁধে নিয়ে

গিয়েছিলেন। এই নির্যাতন আমরা ভুলে যাইনি। শুধু পুলিশের দ্বারা নয়, আমাদের এই রাজ্যের মন্ত্রিসভার সদস্যর নিজের হাতে নির্যাতন আমরা জানি। সুতরাং আজকে একথা অনস্বীকার্য যে অতীতে পুলিশের দ্বারা নির্যাতন ছিল, আজও কিছু কিছু জায়গায় সেগুলো আছে। এটাও অনস্বীকার্য, আমরা দেখেছি যে আজকের পশ্চিমবঙ্গের যে অবস্থা, চারিদিকে যে সমস্ত গোলমাল গোলযোগ সেজন্য পুলিশের বরাদ্দটা বাড়াতে হচ্ছে। বাড়াতে হচ্ছে এই কারণে যে কংগ্রেসের ডাকা নানারূপ কর্মসূচি গ্রহণের নাম করে বিশৃঙ্খলা বাড়াচ্ছেন, প্রতিটি সভায় আইনশৃঙ্খলা বিপন্ন হচ্ছে, প্রায়ই কংগ্রেসের লোকজন হাতে আইনটা তুলে নিচ্ছেন এবং তার ফলে পুলিশকে নতুনভাবে সংগঠিত করতে হচ্ছে। পুলিশকে আধুনিকভাবে সুসজ্জিত করতে হচ্ছে, আনতে হচ্ছে জল কামান, আনতে হচ্ছে বজ্র জাল প্রভৃতি। এসবের জন্য ব্যয়-বরাদ্দ বাড়ছে। এলাকার শান্তি রক্ষার জন্য ব্যয়-বরাদ্দ বাড়ানো হচ্ছে। তবে আজকে বলতে হয় যে সরকার পরিবর্তন হলেও পুলিশের যে ভূমিকা, সর্বাংশে সেটা যে পরিবর্তন হবে তা নয়। অতীতের পুলিশ আজও সেই খাঁকি পোষাকে আমাদের রাজ্যে রয়ে গেছে। অতীতের যে ল, অতীতের যে দোষ সেটা একেবারে রাতারাতি মুছে যায় না। সেগুলো আজও তাদের মধ্যে দিয়ে প্রতিক্রিয়া ঘটাচ্ছে সাধারণ মানুষের উপর। তাই এক্ষেত্রে আমার কিছু সাজেশন আছে যে সমস্ত অব্যবস্থাগুলো কাটিয়ে উঠতে গেলে কিছু কিছু ঘটনা আমাদেরকে ভাবিয়ে তোলে। ভাবিয়ে তোলে যে আজকে খুন হলে পোস্ট-মর্টেম রিপোর্ট খুব দেরিতে যায়। দেরিতে যাওয়ার অনেক কারণ আছে—সেখানে ডাক্তার পাওয়া যায় না, ডাক্তার সব জায়গায় সময় মতো থাকেন না। অল্প সংখ্যক ডাক্তার দিয়ে রিপোর্ট করতে হয় এবং সময় মতো রিপোর্ট না যাওয়ার ফলে এই খুনের চার্জশিট দিতে দেরি হয়ে যায়। কিন্তু এর মধ্যে একটা কথা আজকে না বলে পারি না যে এই রিপোর্ট যায়, এই রিপোর্ট যাওয়ার আগে প্রকৃত ঘটনাকে বিকৃত করে এমন কিছু রিপোর্ট যাচ্ছে, এটা আমরা জানি, যেমন—আমরা কয়েকদিন আগের ঘটনা জানি যে, পুলিশের কাছে পোর্স্টমর্টেম রিপোর্ট, ময়না তদন্তের রিপোর্ট যাওয়ার কথা। কিন্তু পুলিশ সেই রিপোর্ট না পেয়ে, খুনী, যারা আসামী তাদের পক্ষ থেকে রিপোর্ট দ্রুত কালেকশন হল কিভাবে? এবং সেই রিপোর্টে আমরা দেখেছি, আমাদের চোখের সামনে খুনটা হল, গুলিবিদ্ধ যে লোকটা মারা গেল, তার পোর্স্ট-মর্টেম রিপোর্টগুলিতে খুনের কথা উল্লেখ ছিল না। এই জায়গায় দুর্নীতি কিভাবে আসছে? তাহলে সমস্ত মিথ্যা হয়ে যাবে। প্রকৃত খুনীরা ছাড়া পেয়ে যাবে, এটা বন্ধ করার ব্যবস্থা কি আছে? পুলিশকে প্রকৃত খুনীদের শাস্তি দিতে গেলে, খুনীদের বিরুদ্ধে মামলা করতে গেলে পোস্ট-মর্টেম রিপোর্ট দরকার। কিন্তু অনেক সময় এই পোস্ট-মর্টেম রিপোর্ট জাল হয়, এটা বন্ধ করা দরকার সর্বাংশে। আরেকটা বিষয় আছে যে নানাভাবে পুলিশের সমালোচনা আমরা করি। প্রতি মাসে বা প্রতি ২-৩ মাস অন্তর সুপারিনটেন্ডেন্ট, এস. পি. তাঁরা ডিস্ট্রিক্ট লেভেলে কনফারেন্স করেন, পুলিশদের নিয়ে নানা কর্মসূচির তারা ব্যাখ্যা করেন। প্রত্যেক জায়গায় রাজনৈতিক দলের প্রতিনিধিরা আছেন, মাসে মাসে হোক, বছরে একবার বা ২ বার হোক আমাদের যদি কনফারেন্সে কিছু বলার সুযোগ করে দেন তাহলে অন্তত খুঁটিনাটি দোষ-ত্রুটিগুলো আমরা চিহ্নিত করতে পারি। আমরা সেখানে কিছু সাজেশন রাখতে পারি। সুতরাং এস. পি. লেভেলে যে বৈঠক হয় সেখানে মাঝে মাঝে জন-প্রতিনিধিদের একটা বসার জায়গা বা বসার ব্যবস্থা বা আলোচনার

একটা সুযোগ ঘটানোর ব্যবস্থা করা হোক। রাজনৈতিক খুন এই পরিসংখ্যানের মধ্যে আছে, যেটা প্রতি বছরে বেড়ে চলেছে।

যে কোনও রাজনৈতিক দলের নেতারা খুন হচ্ছেন। রাজনৈতিক খুনের অর্থ হল, ঐ খুন আর একটি খুনের জন্ম দেয়। কোনও রাজনৈতিক নেতা খুন হলে নিশ্চয়ই ব্যবস্থা নেওয়া উচিত অপরাধিকে শাস্তিদানের। এ-ব্যাপারে আমাদের প্রশাসন রয়েছে, কিন্তু সেটা ঢিলেঢালা হয়ে রয়েছে। দ্রুত শাস্তিদানের ব্যবস্থা না থাকার ফলে প্রতিহিংসার প্রবণতা বেড়ে যাচ্ছে, একটি খুন পাঁচটি খুনের জন্ম দিচ্ছে। তাই কোনও রাজনৈতিক খুন হলে নির্দিষ্ট সময়ে মধ্যে সেই খুনের নিস্পত্তি করা দরকার, অপরাধীর শাস্তিবিধানের ব্যবস্থা করা দরকার এবং সেটা দলমত নির্বিশেষে একইরকম ব্যবস্থা গ্রহণ করা দরকার। এটা করা হলে খুনের সংখ্যা কমবে, প্রতিহিংসা প্রবণতা বাড়বে না। কিন্তু ব্যাপার হচ্ছে, নির্দিষ্ট সময়ের মধ্যে আসামীকে ধরা হয় না। কেন ধরা হয় না জানি না। আমরা দেখতে পাচ্ছি, সুদূর দিনাজপুর জেলা থেকে আরম্ভ করে প্রতিটি জেলায় কিছু কিছু ক্ষেত্রে পুলিশ অতিরিক্তভাবে কিছু কাজ করতে থাকেন। জানিনা, কাদের পরামর্শে, কাদের খুশি করবার জন্য বেশি বেশি কাজ করে থাকেন। আবার কিছু কিছু জায়গায় পুলিশের গতি একেবারে স্তব্ধ দেখতে পাচ্ছি। এইভাবে পুলিশের মধ্যে যদি নিরপেক্ষতার অভাব ঘটে তাহলে সাধারণ মানুষের পুলিশ সম্পর্কে ধারণাটা খারাপ হয়ে যায়। সে জায়গায় চিন্তা করা দরকার যে, কেন অপরাধিদের শাস্তি আটকে যায়। অপরাধিদের খুঁজে বের করতে পুলিশই পারে। অনেক সময় আইনের আশ্রয় নিয়ে অপরাধিরা পুলিশের সামনে ঘোরাফেরা করে, কিন্তু নির্দিষ্ট সময়ে পুলিশের রিপোর্ট কোর্টে পৌঁছালে আসামীকে অ্যারেস্ট করা সহজ হয়, সম্ভব হয়। সেরকম কিছু স্থান রয়েছে যেখানে পুলিশ তার নিজস্ব অধিকার থেকে কিছুটা চ্যুত হয়ে যাচ্ছেন। সেজন্য বলব, নির্দিষ্ট সময়ের মধ্যে আসামীকে অ্যারেস্ট করা হোক। এখন গ্রামে-গঞ্জে কিছু লোকজন রয়েছেন যারা নানা কারণে গ্রামছাড়া হয়ে গেছেন। এক্ষেত্রে বিচার ব্যবস্থা বলে একটা জিনিসও রয়েছে। নির্দিষ্ট সময়ের মধ্যে গ্রামে ফিরে আসতে না পারলে তাদের মনে ক্ষোভ সৃষ্টি হয়। আমি বলব, তাদের গ্রামে ফিরিয়ে আনা হোক এবং খুনী আসামিকে নির্দিষ্ট সময়ের মধ্যে শাস্তি দেওয়া হোক, এতে অপরাধ কমবে। পুলিশকে সাহায্য করতে গিয়েও রাজনৈতিক নেতা গ্রামে খুন হচ্ছেন, পুলিশের সামনেই খুন হচ্ছেন। সুতরাং এর প্রতিকারের ব্যবস্থা করার প্রয়োজন (লালবাতি) আছে। আর একটি কথা বলছি, হোমগার্ডরা দীর্ঘদিন ধরে অসহায় অবস্থার মধ্যে রয়েছেন। তাদের পরীক্ষা করে যেন কনস্টেবল পদে উন্নীত করা হয়। তাদের রেশনের ব্যবস্থাও নেই। কিন্তু তারা আমাদের যথাসম্ভব সাহায্য করছেন। থানায় এ. এস. আই. বলে যারা রয়েছেন, কিছুদিন ধরে তাদের এস. আই. বা দারোগার পদে উন্নীত করা দরকার। (নির্দিষ্ট সময় অতিক্রান্ত হয়ে যাওয়ায় এই সময় মাইক বিচ্ছিন্ন হয়ে যায়)।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ২১নং ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে আমাদের কাট মোশনের সমর্থনে বক্তব্য রাখছি। গত তিন বছরে পুলিশ খাতে ব্যয়-বরাদ্দ কিভাবে বৃদ্ধি পেয়েছে সেটাই প্রথমে জানাচ্ছি। ১৯৯৩-৯৪ সালে পুলিশ খাতে বাজেট বরাদ্দ ছিল ৩৭৯ কোটি ২০ লক্ষ ২২ হাজার টাকা, ১৯৯৪-৯৫ সালে এই খাতে বাজেট অ্যালটমেন্ট ছিল ৪৪০ কোটি ১৪ লক্ষ টাকা, ১৯৯৫-৯৬ সালে অর্থাৎ এই আর্থিক বছরে

এই খাতে বাজেট অ্যালটমেন্ট ধরা হয়েছে ৫২৭ কোটি ৭৩ লক্ষ টাকা। অথচ এক সময় 'শিক্ষা খাতে ব্যয় বাড়াও, পুলিশ খাতে ব্যয় কমাও' এই স্লোগান দিয়ে ছাত্র যুব আন্দোলন করতেন যাঁরা, আজকে তাদেরই অনেকে বিধায়ক এবং মন্ত্রীপদে আসীন, কিন্তু তারাই কিভাবে একটি রাজ্যের পুলিশ বাজেট ৩৭৯ কোটি থেকে ৫২৭ কোটিতে উন্নীত করতে পারেন তিন বছরের মধ্যে এটা বুঝতে পারছি না।

[5-00 —5-10 p.m.]

এই পুলিশের বিরুদ্ধে আমাদের মূল অভিযোগ কি? ওরা গণতান্ত্রিক আন্দোলনের উপর গুলি করে সেই আন্দোলনকে স্তব্ধ করে। দেখা যাচ্ছে ওদের আক্রমণ, বিরোধী দল হিসাবে আমাদের উপরেই নয়, এই বামফ্রন্ট সরকারের শরিক দল সি. পি. আই., ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি. এদের উপরেও। আজকে তাঁরাও নিরাপত্তা বোধ করছেন না। আমরা দেখেছি বিভিন্ন সময় ওই সমস্ত শরিক দলের বিভিন্ন নেতার উপর পুলিশ প্রশাসন আক্রমণ করছে। আমরা দেখতে পাচ্ছি বিধায়ককে পর্যন্ত আক্রান্ত হয়ে হাসপাতালে ভর্তি হয়ে থাকতে হচ্ছে। অর্থাৎ বিরোধী দল হিসাবে কংগ্রেস দলের কথা তো ছেড়েই দিলাম, এই সরকারকে যে মূল শরিক দল সি. পি. এম, তাদের অন্যান্য শরিক দলের প্রতি যে আক্রমণাত্মক ভূমিকা সেটা আজকে বাংলার মানুষ জানে। বিরোধী দলের গণতান্ত্রিক আন্দোলনকে কিভাবে হত্যা করার চেষ্টা করা হয়েছে দেখুন। ২১ জুলাই যুব কংগ্রেসের কর্মসূচিকে গুলি করে হত্যা করা হয়েছে। মুখ্যমন্ত্রী সেই ব্যাপারে বললেন যে ওরা মহাকরণ দখল করতে এসেছিল। ১৩টি প্রাণ সেখানে চলে যায়। আমরা বলেছিলাম এই ঘটনার একটা বিচার বিভাগীয় তদন্ত করা হোক। মাননীয় মুখ্যমন্ত্রী সেই ব্যাপারে কোনও কর্ণপাত করলেন না। মুখ্যমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন ১০ বছরে ১১টি তদন্ত কমিশন গঠন করেছেন। কিন্তু ১৯৯২ সালের পর থেকে পশ্চিমবাংলায় একটিও তদন্ত কমিশন গঠিত হয়নি। অর্থাৎ মমতা ব্যানার্জির নেতৃত্বে রাজ্য যুব কংগ্রেসের আন্দোলনের বিরুদ্ধে গুলি চালিয়ে আন্দোলনকে স্তব্ধ করে দিতে চাইলেন। সাট্টার ডন রসিদ খানের বাড়ি ভেঙে পড়ায় ৮০ জন মানুষের মৃত্যু হল। এই ঘটনার ব্যাপারে সরকার বিচার-বিভাগীয় তদন্ত কমিশন গঠন করলেন। পুলিশ কমিশনার নিজে বললেন যে রসিদ খানের সঙ্গে কিছু কিছু ভি. আই. পি. এস অফিসারদের যোগাযোগ আছে। সেটা তিনি রাজ্য সরকারের কাছে জমা দিয়েছেন। এই হাউসে আজকে জানাতে হবে কোন কোন আই. পি. এস অফিসারদের সঙ্গে সাট্টার ডন রসিদ খানের যোগাযোগ ছিল। সেই তালিকা মাননীয় মুখ্যমন্ত্রী আজকে এই বিধানসভায় পেশ করবেন কিনা জানাতে হবে, সেই তালিকা পেয়েও কেন তিনি চেপে যাচ্ছেন, এটা আজকে আমাদের বলতে হবে। গণতান্ত্রিক আন্দোলনের উপর গুলি চালনার ফলে আজকে নিরাপত্তার অভাব বাড়ছে। আজকে সাংসদ মমতা ব্যানার্জির জীবনের উপর ৫ বার আক্রমণ হয়েছে। আমরা বারে বারে বলেছি তার নিরাপত্তার ব্যাপারে সরকারকে ভেবে দেখতে হবে। আমরা জানি সি. পি. এম দল এটা ভালভাবে বোঝে যে আজকে যদি ওনাকে কোনওরকম নিরাপত্তা না দিয়ে মেরে ফেলা যায় তাহলে এই ১৮ বছর কেন আরো ১৮ বছর এই পশ্চিমবাংলায় বহাল তবিয়তে শাসন ক্ষমতায় থাকতে পারবে। এই অন্যায়ের বিরুদ্ধে আমার প্রতিবাদ রইল। শুধু তাই নয় বিভিন্ন কংগ্রেস নেতার উপর বিভিন্ন সময়ে আক্রমণ হয়েছে। সোমেন মিত্রের উপর আক্রমণ হয়েছে,

প্রিয়রঞ্জন দাসমুন্সির উপর আক্রমণ হয়েছে, অজিত পাঁজার উপর, সন্তোষমোহন দেবের উপর আক্রমণ হয়েছে। এই আক্রমণকারীদের যে বলিষ্ঠ সাজা হয়েছে এই রকমটি দেখা যায়নি। তারজন্য আজকে সকলের অভিযোগ, যেভাবে রাজ্য পুলিশ প্রশাসন এবং কলকাতা পুলিশ প্রশাসন চলছে—একটা মাথা ভারী প্রশাসন—এই প্রশাসনের উপর মানুষের কোনও বিশ্বাস নেই। কি করে থাকবে? কয়েকদিন আগে মাননীয় মুখ্যমন্ত্রী বিধানসভায় একটা হিসাব দিয়েছিলেন যে গত ৫ বছরে এই রাজ্যে খুন, ধর্ষণ এবং ডাকাতি কত হয়েছে। তিনি বলেছিলেন খুন হয়েছে ৮,৬১৮টি, ধর্ষণ হয়েছে ৩,০২৯টি এবং ডাকাতি হয়েছে ২,৭১২টি। মোট হচ্ছে ১৪,৩৫৯টি ঘটনা ঘটেছে। তার মধ্যে খুনের জন্য কনভিকশন হয়েছে ২৭৭ জনের, ধর্ষণের জন্য কনভিকশন হয়েছে ১৫৯ জন এবং ডাকাতির জন্য কনভিকশন হয়েছে ৮৯ জনের। অর্থাৎ মোট ৫২৫ জনের কনভিকশন হয়েছে। যে দিন তিনি এই প্রশ্নের উত্তর দিয়েছিলেন সেই দিন বুদ্ধদেববাবু উপস্থিত ছিলেন। গত ৫ বছরে মোট যে খুন, ধর্ষণ এবং ডাকাতির ঘটনা ঘটেছে তার মধ্যে মোট ৫২৫ জনের কনভিকশন হয়েছে, অর্থাৎ মোট ঘটনার ৫ পারসেন্ট লোকের শাস্তি হয়েছে, কনভিকশন হয়েছে। উনি প্রশ্নের উত্তর দেবার পর আমি প্রশ্ন করেছিলাম এটা। আমার প্রশ্নের উত্তরে উনি বলেছিলেন, আপনি হিসাব করে দিলেন ৫ পারসেন্ট, আমাকে হিসাব করে দেখতে হবে। গত ৫ বছরে খুন, ধর্ষণ এবং ডাকাতির যে ঘটনা ঘটেছে তার ৫ পারসেন্টের বেশি ব্যক্তির পানিশমেন্ট হয়নি এটা মুখ্যমন্ত্রীর জবাব থেকে প্রমাণিত। মুখ্যমন্ত্রীকে এই প্রশ্ন করা হয়েছিল। জ্ঞানসিং সোহন পাল প্রশ্ন করেছিলেন 'দি টোটাল নাম্বার অফ ডেথ আন্ডার পুলিশ কাস্টোডি ফ্রম ১৯৭৭ টু ৯২।

৭৭ থেকে ৯২, পশ্চিমবঙ্গে লক আপে মৃত্যুর সংখ্যা কত? তিনি জবাব দিয়েছিলেন ২১৪ জন। এটা লিখিত প্রশ্নের উত্তর এবং এই উত্তর আমার কাছে আছে। সেই কারণে আজকে আমি যে কথা বলতে চাইছি, খুন, ধর্ষণ এবং ডাকাতির সঙ্গে সঙ্গে যদি কনভিকশন না হয়, তার জন্য প্রয়োজনে যদি একটা বিশেষ আদালত গঠনের প্রয়োজন থাকে তাহলে তা করতে হবে। যদি দোষীদের শাস্তির ব্যবস্থা না হয়, তাহলে মানুষ কখনও এই প্রশাসনের উপর আস্থা রাখতে পারবে না। আমরা এর আগেও বলেছি, আপনার কলকাতা পুলিশের গাফিলতিতে, কিংবা রাজ্য পুলিশের গাফিলতিতে পুলিশ হয়ে গেছে বন্দুকবাজ পুলিশ, ট্রিগার হ্যাপি পুলিশ। আজকে আপনার এই পুলিশ বারাসাতে গুলি চালিয়েছিল। আমরা তদন্তের কথা বলেছিলাম, আপনার সরকার করল না। দিনাজপুরের অধীনে কুমারগঞ্জের গোপালনগর বিদ্যালয়ের শিক্ষককে সি. পি. এম.-এর সমর্থকরা খুন করল। আমরা তদন্ত চেয়েছিলাম, তার তদন্ত হয়নি। '৯২ সালের ১১ ফেব্রুয়ারি পুড়িয়ে মারার তদন্ত আজও বিধানসভা জানতে পারেনি। লালবাজারে ৪ তলার উপর থেকে বিচারাধীন বন্দি পড়ে মারা গেছে। তাকে ঠেলে ফেলে দেওয়া হয়েছে, না কিভাবে তার মৃত্যু হয়েছে—এই কলকাতার বুকে, তার স্পষ্ট জবাব আপনার সরকার পক্ষ থেকে এখনও দেওয়া হচ্ছে না। এটা জানতে চাই। এটা বারবার দেখা যাচ্ছে, কলকাতা পুলিশের লক-আপে যাদের মৃত্যু হচ্ছে—ঠেলে ফেলে দেওয়ার ফলেই হোক বা যে কারণেই হোক—তাদের তালিকা থেকে দেখা যাচ্ছে তারা মুসলমান সম্প্রদায়ভুক্ত, এবং মূলত উর্দুভাষী মানুষ। এটা কেন হচ্ছে? এই জিনিসটাকে হালকা করে দেখলে চলবে না, তদন্ত করে দেখতে হবে। ভিজিলেন্স কমিশন নিয়ে আমি আগের দিন অভিযোগ করেছিলাম

পুলিশ কমিশনারের একটা বক্তব্য তুলে ধরে তার মিট দ্য প্রেস' অনুষ্ঠানের। মুখ্যমন্ত্রী এখানে বলেছিলাম মিট দ্য প্রেসে 'পুলিশ কমিশনার যে কথা বলেছেন, দরকার হলে তা জানতে চাইব, কি মনোভাব নিয়ে এবং কি কর্তব্যের ভিত্তিতে তিনি ভিজিলেন্স নিয়ে বলেছিলেন। ভিজিলেন্স কমিশন নিয়ে, দোষীর তালিকা নিয়ে সেই বক্তব্যের জবাবদিহি তিনি চেয়েছিলেন কিনা, সেটা এখানে জানাতে বলছি। প্রশাসন এবং পুলিশের কাছে অভিযোগ জানাতে গেলে একটা গ্রিভেন্স সেল থাকা দরকার। কিন্তু দেখা যাচ্ছে এই রাজ্যে প্রশাসন এবং পুলিশের কাছে অভিযোগ জানাতে গেলে কোনও গ্রিভেন্স সেল নেই। কেন্দ্রে এর জন্য একটা গ্রিভেন্স সেল এবং একটা মন্ত্রীও আছে। আমরা আপনার কাছে দাবি জানাব, বিরোধী দলের পক্ষ থেকে কনস্ট্রাক্টিভ ডিমান্ড—আপনারা অবিলম্বে এই রাজ্যে একটা গ্রিভেন্স সেল খুলুন।

ভিক্টোরিয়া জুট মিলের ভিখারি পাশোয়ানকে ধরে নিয়ে যাওয়া হ'ল। তার বিরুদ্ধে অভিযোগ কি? ভিখারি পাশোয়ানকে খুন করা হয়েছে, এই অভিযোগ সি. বি. আই.-কে তদন্তে আনতে হ'ল। রাজ্য পুলিশের গাফিলতিতে এই ঘটনা ঘটল। আপনাদের কাছ থেকে কোনও জবাব দেওয়া গেল না।

রাজ্য সরকার বলছে না 'টাডা' সম্বন্ধে তাদের কি ধারণা। এক সময় এই আইনের বিরুদ্ধে আপনারা আন্দোলন করতেন। আর, আজ সারা দেশ যখন টাডার বিরুদ্ধে সোচ্চার, তখন জ্যোতিবাবু, বুদ্ধবাবু নীরবতা অবলম্বন করেছেন। সেই সম্পর্কে আপনাদের সরকারের মনোভাব ব্যক্ত করছেন না। আজকে সেইজন্য এই অভিযোগ—আপনারা একদলীয় শাসনব্যবস্থা কায়েম করতে নিযুক্ত, আই. এ. এস., আই. পি. এস.-দের দিয়ে যেভাবে প্রশাসনকে নিয়ন্ত্রণ করছেন, সেখানে মানুষের বিচার পাওয়ার সুযোগ বন্ধ হয়ে গেছে। নৃপেন চক্রবর্তী—এমন মানুষও আওয়াজ তুলে বলছেন, পশ্চিমবঙ্গে এই সরকার পেশীশক্তি দিয়ে ১৮ বছর ক্ষমতায় আছে। তাই আমি এই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করছি এবং আমাদের কাট-মোশনকে সমর্থন করছি।

[5-10 —5-20 a.m.]

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে বিধানসভায় মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, আমি তার সেই বাজেট বরাদ্দকে পুর্ণ সমর্থন করছি। আজকে বিরোধীদের কথা শুনে আমার মনে হচ্ছে, ওরা চান পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের কোনও পুলিশই যেন না থাকে, ওরা শুধু থাকবেন এবং যা খুশি করবেন, এটা হবে না। ওদের খুব দুঃখ যে বামফ্রন্ট এত বছর ধরে রাজত্ব চালাচ্ছে। ১৮৮৭ সালে ব্রিটিশরা বেঙ্গল পুলিশ সৃষ্টি করেছিল। তখন তারা এটা করেছিল তাদের স্বার্থ রক্ষা করার জন্য। আর কংগ্রেস আমলে যে পুলিশ ছিল স্বাধীনতার পরে, তারা কাদের স্বার্থ রক্ষা করত? তার স্বার্থ রক্ষা করত জোতদার, জমিদার এবং বড় বড় ধনীদের। বামফ্রন্টের আমলে পুলিশের কাজের পরিবর্তন হয়েছে। এই যে পরিবর্তন, এটা ওদের পছন্দ নয়। পুলিশ জোতদার জমিদারদের স্বার্থ রক্ষা করে না, চেষ্টা করলেও পারে না। পুলিশ সাধারণ মজুর, কৃষকদের আন্দোলনকে বাধা দেয় না, ধনী মালিকদের ডাকে শ্রমিকদের উপরে কারখানায় এসে অত্যাচার করে না। এই হচ্ছে পার্থক্য। এটা ওরা সহ্য করতে পারছেন না। আমাদের অভিজ্ঞতা আছে, কংগ্রেস

আমলে পুলিশ গ্রামে যেত এবং জোতদারদের বাড়িতে খুব ভাল খাওয়া দাওয়া করে জোতদার যে তালিকা দিত, সেই অনুযায়ী গ্রামের লোকদের ধরে নিয়ে আসত। এই ছিল তখনকার পুলিশ। আজকে এর পরিবর্তন হয়েছে। এই পুলিশকে অন্য রাজ্যের সঙ্গে তুলনা করা যায় না, এটা ওরা জানেন। এখানে আর একটা কথা বলতে চাই, বাজেটে এই যে টাকা বৃদ্ধি হয়েছে, তাতে ওদের আপত্তি। কিন্তু আমি নিজে ব্যারাকে গিয়ে দেখেছি, সেখানে যে সমস্ত কনস্টেবল আছে; তাদের থাকার ব্যবস্থা ভাল নেই। তাদের জন্য বাসস্থানের ব্যবস্থা করা দরকার। কনস্টেবলদের বিশ্রামের জন্য ব্যবস্থা নেই, বিশ্রামের ব্যবস্থা করা প্রয়োজন। থানায় অফিসারদের কোয়ার্টার নেই। তাদের থানা ছেড়ে চলে যেতে হয়। এটা একটু দেখতে হবে। থানায় যে অফিসাররা থাকেন, তাদের জন্য কোনও কোয়ার্টার নেই। এদিকে একটু নজর দিতে হবে। মহিলা পুলিশ এই রাজ্যে খুবই দরকার। মহিলাদের দ্বারা কন্ট্রোল্ড হবে এই রকম থানা দরকার। এছাড়া জেলাগুলিতে মহিলা পুলিশের হেড কোয়ার্টার দরকার। এখানে রবীনবাবু যে কথা বলেছেন, পশ্চিমব্যংলা ভারতবর্ষ থেকে আলাদা নয়, এই কথাটা বিরোধী দলের সদস্যদের একটু বিবেচনা করে দেখা দরকার। আলাদা করা সত্ত্বেও দেখা যাবে, এখানেও মানুষের সংকট, আর্থিক দুরবস্থা এই সমস্ত আছে। এই অবস্থায় সামাজিক সমস্যা কিছু থাকবে। তা সত্ত্বেও পশ্চিমবাংলার পুলিশের মধ্যে যে ত্রুটি নেই, আমি তা বলছি না। কিছু ত্রুটি-বিচ্যুতি আছে। সেদিকে দৃষ্টি দিতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পুলিশ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ২১ নং দাবির যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে আমি সমর্থন জানিয়ে বিতর্কে অংশগ্রহণ করে কিছু বলতে চাই। বিরোধী দলের নেতা জয়নাল আবেদিন সাহেব থেকে শুরু করে অনেকেই বক্তব্য রেখেছেন। তাদের বক্তব্য যে কংগ্রেস (আইকে) ধ্বংস করার জন্য এবং সর্বনাশ করার জন্যই এই পুলিশ বাহিনীকে ব্যবহার করা হচ্ছে। সত্যরঞ্জন বাপুলি বললেন যে অতিরিক্ত অর্থ বরাদ্দ মানে মোর মানি মোর মার্ডার, মোর মানি মোর রেপিং। সুদীপবাবু বললেন পুলিশ খাতে অর্থ বরাদ্দ বাড়ানো মানে রাজ্যের গণতন্ত্রকে আরও বেশি করে হত্যা করা হচ্ছে। আজকে যখন সমাজে চুরি, ডাকাতি, খুন জখম এবং সর্বোপরি নারী নির্যাতন সাধারণ মানুষকে পর্যুদস্ত করছে তখন রাজ্য সরকার পশ্চিমবঙ্গে একটা বিকল্প নীতি গ্রহণ করে রাজ্যের পুলিশ প্রশাসনকে কাজে লাগাতে চাইছেন। রাজ্য সরকার তার সদিচ্ছা থেকে পুলিশ প্রশাসনকে আইনশৃঙ্খলা রক্ষার কাজে লাগিয়ে সাধারণ মানুষের জীবন এবং মালের নিরাপত্তা, সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা এবং অসামাজিক কাজের বিরুদ্ধে পুলিশকে কাজে লাগানোর প্রচেষ্টার কর্মসূচি নিয়েছেন। এটা মনে রাখার দরকার পশ্চিমবঙ্গের পুলিশ প্রশাসনকে কখনই কোনওরকম গণ আন্দোলনের বিরুদ্ধে কাজে লাগানো হয়নি। অপরদিকে আপনারা গণতন্ত্রের কথা যেসব বলছেন আপনাদের মনে করিয়ে দিতে চাই ১৯৭২ সালের কথা। ওই সময়ে সারা রাজ্যে পুলিশ বাহিনীকে ব্যবহার করে সারা রাজ্যে সন্ত্রাসের রাজত্ব কায়েম করেছিলেন। এই প্রসঙ্গে একটি কথা বলা দরকার—সাংবাদিক সুখরঞ্জন দাশগুপ্ত একটি বই লিখেছিলেন সিদ্ধার্থশঙ্কর—সিদ্ধিনির্বাণ। ওই বইতে জরুরি অবস্থার সময়ে কি ছিল সব লেখা আছে। জরুরি অবস্থার সময়ে কোনও সংবাদ প্রকাশিত হয়নি। এই সময়ে সংবাদপত্রের উপরে যে রকম সেন্সারশিপ চালু করা হয়েছিল তা ব্রিটিশ সাম্রাজ্যবাদকেও হার

মানিয়েছিল। প্রত্যেকটি সাংবাদিকের আইডেন্টিটি কার্ড বাতিল করা হয়েছিল, যা ভারতবর্ষের কোনও রাজ্য করা হয়নি। আপনারা ১৯৭২ সালের গণতন্ত্রের কথা বলছেন—ওই সময়ে বামপন্থী কর্মচারী, নেতাদের উপরে অত্যাচার করা হত, ঘরবাড়ি জ্বালিয়ে দেওয়া হয়েছিল এবং লুঠ ইত্যাদি করা হয়েছিল। ওই সময়ে কংগ্রেসের যে কর্মী নিহত হয়েছিল তারা নিজেদের কোন্দলে নিহত হয়েছিলেন। আর গাঁইঘাটাতে যে এম. এল. এ. মারা গেলেন পুলিশের গুলিতে তারজন্য কাউকে সাজা দেওয়া হল না। তারপরে উল্টোডাঙ্গাতে পুলিশ গুলি চালিয়েছিল, কুচবিহারে সি. আর. পি. গুলি চালিয়েছিল তার কোনও শাস্তি হয়নি। এইসব জিনিস জানা দরকার, এই সবের উল্লেখ করা দরকার। তাই আমি বলতে চাই পশ্চিমবঙ্গের পুলিশ প্রশাসন যথেষ্ট সজাগ এবং তারাই আইনের রক্ষক। কিন্তু এই পুলিশ বাহিনী যদি তার শৃঙ্খলা ভঙ্গ করে তাহলে নিশ্চয় তার ব্যবস্থা নেওয়া হবে। ফুলবাগানের ঘটনায় এবং কাঁথির ঘটনায় সাজা হয়েছে। কাঁথির ঘটনাতে ওখানকার এস. আইয়ের যাবজ্জীবন কারাদন্ড হয়েছে। ফুলবাগানেরও অভিযুক্ত কনস্টেবেলের সাজা হয়েছে। তারপরে আপনারা বলেছেন পুলিশ নাকি গণতান্ত্রিক আন্দোলনের উপরে আক্রমণ চালাচ্ছে। আমি এই প্রসঙ্গে একটি প্রশ্ন করতে চাই গণ আন্দোলন মানে কি যা খুশি তাই করা, গণ আন্দোলন মানে কি থানা ঘেরাও করে ও. সি.-কে চড় মারা আর থানার ভেতরে গরু, ছাগল ঢুকিয়ে দেওয়া? গণ আন্দোলন মানে কি থানার চেয়ার দখল করে সেখানে তান্ডব করা? গণ আন্দোলন মানে কি ট্রাম, বাস আগুন লাগিয়ে দেওয়া, গণ আন্দোলন মানে কি স্কুল কলেজে ঢুকে শিক্ষকদের মারা? গণ আন্দোলন মানে কি এইভাবে প্রতিরোধ করে বিশৃঙ্খলার সৃষ্টি করা?

[5-20 —5-30 p.m.]

আপনারা উদ্দেশ্যমূলক ভাবে অপ-প্রচার করেন, রটনা করেন, বাস্তবের সঙ্গে যার কোনও মিল নেই। পুলিশ যদি সে রকম কাজ করে তাহলে নিশ্চয় তার সমালোচনা করা হবে। রাষ্ট্রব্যবস্থার একটা উপাদান হচ্ছে পুলিশ। পুলিশ মানুষকে রক্ষা করবে, না কোনও গণ আন্দোলন দমন করবে, সেটা নির্ভর করে যারা সরকার পরিচালনা করে তাদের উপর। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার মনে করে না যে, পুলিশের সাহায্যে সমস্ত কিছু রক্ষা করা সম্ভব। কোনও কিছু উন্নতি করতে গেলে সেখানে মানুষকে যুক্ত করতে হবে। এই আর্থসামাজিক কাঠামোর মধ্যে মানুষকে সুযোগ দিতে হবে। পুলিশকেও কাজে লাগাতে হবে। কিন্তু তাকে কোন কাজে লাগাচ্ছি সেটাই হচ্ছে গুরুত্বপূর্ণ। আপনারা রাজ্যে রাজনৈতিক অস্থিরতা সৃষ্টি করার চেষ্টা করছেন। আপনারা বুঝে গেছেন যে, গণতান্ত্রিক আন্দোলনের মাধ্যমে এই সরকারকে আপনারা হঠাতে পারবেন না। বারাসাত থেকে শুরু করে, গাজল, কুমারগঞ্জের ঘটনা কোনও একটা বিচ্ছিন্ন ঘটনা নয়। এগুলো আপনাদের ক্যালকুলেটেড ডিজাইনের অংশ মাত্র। আপনারা ধর্ষণের কথা বলছেন। ১৯৯৩ সালের আগস্ট মাসে কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্র দপ্তরের পক্ষ থেকে একটা দলিল বার করা হয়েছে। সেখানে ১৯৮৭ সাল থেকে ১৯৯১ সাল পর্যন্ত ভারতবর্ষে নারী নির্যাতনের একটা তুলনামূলক দৃষ্টান্ত দেওয়া হয়েছে। সেখানে বলা হয়েছে, সারা ভারতবর্ষে ধর্ষণ ২৬.১ পারসেন্ট, এটা বেড়েছে। মোলেস্টেশন ২৫.৫ ভাগ বেড়েছে। কিডন্যাপিং ৩৬.৪ ভাগ, এটাও বেড়েছে। পণ-প্রথার বলি ১৬৯.৭, শুধু তাই নয় আশ্চর্যের ঘটনা উত্তরপ্রদেশ, মহারাষ্ট্র, দিল্লি, রাজস্থান প্রভৃতি ৬-টা রাজ্যে ঐ কয়েক বছরে নারী

নির্যাতনের ভাগ ৬৮.৩। ওতে বলা হয়েছে পশ্চিমবঙ্গে সবচেয়ে কম ৫ ভাগ নারী নির্যাতন হয়েছে, এটা জানা দরকার। ন্যাশনাল ক্রাইম ব্যুরো তাঁরা একটা রেকর্ড বার করেছেন ১১.০০.৯৪। তাতে বলা হয়েছে, ক্রাইম ইন ইণ্ডিয়া-তে ঐ রাজ্যগুলো উপরে আছে—ঐ মহারাষ্ট্র, গুজরাট প্রভৃতি রাজ্য। অথচ পশ্চিমবঙ্গের স্থান ৮।৯ স্থানে রয়েছে। চারটে মেট্রোপলিটন সিটি, কলকাতা, বোম্বাই, মাদ্রাজ ও দিল্লির মধ্যে কলকাতা সকলের নিচে রয়েছে, আর দিল্লি সবার উপরে। আপনারা সর্বদা পুলিশের সমালোচনা করেন। আমরাও মনে করি না যে, পুলিশ সব কাজ ঠিকভাবে করতে পারছে। কিন্তু আপনারা পুলিশ প্রশাসনকে উল্টোদিকে চালাবার চেষ্টা করছেন। আমাদের স্রোতের উল্টোদিকে কাজ করতে হচ্ছে। কিন্তু পুলিশ বিভাগকে লাগাম দেওয়া হয়েছে, পুলিশকে বলা হয়েছে, কোন গণতান্ত্রিক আন্দোলনের উপর তারা যেন হস্তক্ষেপ না করে। এছাড়া খুন, ডাকাতি, রাহাজানি, ছিনতাইয়ের বিরুদ্ধে যেন উপযুক্ত ব্যবস্থা নেয়। এটা আপনাদের বোঝা দরকার। সেটা না বুঝে শুধু শুধু সমালোচনা করা উচিত নয়। পুলিশ লক-আপে মরছে এটা ঠিক। কিন্তু সাথে সাথে কতজন আত্মহত্যা করছে, গণপ্রহারে মারা যাচ্ছে, আবার সমাজবিরোধীরা পুলিশের সাথে এনকাউন্টারে মারা যাচ্ছে, সেটাও দেখা দরকার। আজকে সৌগতবাবু এখানে নেই, ২১-শে জুলাই ১৯৯৩ সালে কি হয়েছিল। সেদিন ওঁরা বলেছিলেন, আমরা ৬০ হাজার আর পুলিশ আছে ২ হাজার, সুতরাং আক্রমণ চালাও। এতে কি হল, না ১২।১৩ জন মারা গেল। ঐ মানুষগুলোকে প্রশাসনের বিরুদ্ধে লেলিয়ে দিয়ে ওঁদের নেতা-নেতৃরা পালিয়ে গেলেন। তাই এ রাজ্যে পুলিশ-প্রশাসনকে রফার স্বার্থে, অসামাজিক কাজের বিরুদ্ধে ব্যবহার করার জন্য আন্তরিক প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। এতে ব্যর্থতা এবং সফলতা দুই-ই আসছে।

এর আগে অনেক মাননীয় সদস্য পুলিশের অসুবিধার কথা বলেছেন, কার্য সম্পাদন করতে গিয়ে পুলিশকে নানারকম অসুবিধার মধ্যে পড়তে হয়, সেইগুলিও দেখা দরকার। আমার সময় হয়ে গেছে, আমি যে কথাটা বলতে চাই, পুলিশ দপ্তরের ব্যয়-বরাদ্দের জন্য মন্ত্রী মহাশয় যে বরাদ্দ তার ২১ নম্বর ডিমাণ্ডে চেয়েছেন তাকে সমর্থন জানিয়ে এবং বিরোধী পক্ষের সমস্ত কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল করিম চৌধুরি ঃ** Mr. Deputy Speaker, Sir, I would like to say a few words to the Chief Minister opposing the police budget under demand No. 21 for the year 1995-96. স্যার, আমি '৬৯ থেকে এই হাউসের মেম্বার, তখন আমি দেখেছিলাম আমাদের আজকের এই চিফ মিনিস্টার সেই সময় ডেপুটি চিফ মিনিস্টার অজয় মুখার্জি চিফ মিনিস্টার ছিলেন, তখন উনি পুলিশ মন্ত্রী, পুলিশের জন্য ১৪ কোটি টাকা বাজেট করতেন, তখন আমরা আপত্তি করেছিলাম। যখন আমরা কংগ্রেস সরকার গঠন করেছি, তখন ৪০ কোটি টাকার উপর যায়নি। তারপর '৭৭ থেকে আজ পর্যন্ত দেখছি ৪০ কোটি টাকা থেকে ৫২৭ কোটি টাকা বাজেট খাতে চাওয়া হয়েছে। পুলিশের কাজ বাড়েনি, ল অ্যাণ্ড অর্ডার সল্‌ভ নেই, সমস্ত অরাজকতা চলছে, জুলুম অত্যাচার সর্বত্র চলছে। সন্ত্রাসের অবস্থা সৃষ্টি হয়েছে। পুলিশের একটা সেকশন সি. পি. এমের সাথে রয়েছে, তারা মানুষের উপর অত্যাচার চালাচ্ছে। ১২।১৫ বছর ধরে দেখেছি, পুলিশের এই সন্ত্রাসের বিরুদ্ধে কেউ কোনও মুখ খুলত না, কিছু বলত না, সমস্ত লোকে চুপচাপ

থেকেছে। কিন্তু '৯০ সাল থেকে পশ্চিমবাংলার মানুষ চ্যালেঞ্জ করেছে, ডেরিং করেছে, ... করছে। তারপর থেকে এখন অনেক জায়গায় দেখছি, লোকে মুখ খুলতে শুরু করেছে। আজকে লক আপে আপনারা বলছেন, কতজন মরেছে, মাত্র ২৫০ জন, '৭৭ সাল থেকে আজ পর্যন্ত। কিন্তু যাদেরকে আধমরা করা হয়েছে তাদের গুনতিটা আপনি রাখেননি। সো মেনি পিপিল হ্যাভ বিন হ্যাণ্ডিকাপড্। এই ১৬ তারিখে একটা ৬০ বছরের বৃদ্ধ লোককে পুলিশ তুলে নিয়ে গিয়ে তার হাড়গোড় ভেঙে দিয়েছে, তাকে ইসলামপুর জেলে পাঠানো হয়েছে। ৩০ বছরের একটি ছেলেকে, মহঃ তসলিম উদ্দিন, তাকে থানাতে তুলে নিয়ে গিয়ে এত মার মেরেছে, যে সে হাঁটতে পারছে না। গোলাপুর থানাতে এই অত্যাচার চলছে। জ্যোতিবাবু আজকে ১৮ বছর ধরে মুখ্যমন্ত্রী হয়ে বসে আছেন, এই রকম কোনও নেতা নেই যিনি ১৮ বছর ধরে একটানা বসে আছেন, ওনার তো সুনাম হওয়া উচিত, কিন্তু সুনাম ওনার হয়নি। আপনাদেরই ত্রিপুরার মুখ্যমন্ত্রী যিনি ছিলেন, নৃপেণবাবু, তিনি কি বলেছেন, মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে, ওনার ছেলের সম্বন্ধে? আমার খারাপ লাগছে, আজকে এই রকম একজন মুখ্যমন্ত্রী যিনি ১৮ বছর ধরে মুখ্যমন্ত্রী হয়ে বসে আছেন, তার এই অবস্থা কি করে হল। আমাদের নেতা জয়নাল আবেদিন সাহেব আজকে বলেছিলেন, ওকে এখানে ডেকে আনা উচিত, এই হাউসে, কেন মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে এই রকম কথা বলছেন? আমাদের এই মুখ্যমন্ত্রীর ইমেজ বাড়া উচিত ছিল, কিন্তু বাড়ছে না, সমস্ত জায়গায় কোরাপশন ঢুকিয়ে দিয়েছে, কোনও জায়গায় বাদ নেই।

[5-30 —5-40 p.m.]

সব জায়গায় দেয়ার আর কোরাপশন। আর সেই পুলিশের জন্য আজকে ৫২৭ কোটি টাকা চাওয়া হচ্ছে। সেখানে আজকে আমরা দেখতে পাচ্ছি পুলিশের কোনও কাজ নেই। পুলিশকে টাকা না দিলে তারা এনকোয়ারি করছে না, পুলিশ কোনও অ্যাকশন নিচ্ছে না। মমতা ব্যানার্জির উপর আক্রমণ হল, তিনি হাসপাতালে ভর্তি হল, প্রধানমন্ত্রী তাকে দেখতে গেলেন, কিন্তু আমাদের মুখ্যমন্ত্রী তাকে দেখতে গেলেন না। তার দেখতে যাওয়া উচিত ছিল, হি ইজ দি হেড অফ দি স্টেট। আজকে এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী যে ব্যয়-বরাদ্দের বিল এখানে এনেছেন আমি তার বিরোধিতা করছি। আমি সারা পশ্চিমবাংলার কথা বলব না, আমি সীমান্ত এলাকায় থাকি, আমি সেই বঁনগা মহকুমার কথা বলব। মাননীয় মুখ্যমন্ত্রী জানেন যে, সীমান্ত এলাকায় একজন পুলিশ পোস্টিং পাওয়ার জন্য এস. পি.-কে ঘুস দিতে হয়। সেই পুলিশ অফিসার থানায় পোস্টিং নেওয়ার পর এলাকায় যে চোরাকারবারি আছে, যারা পশ্চিমবাংলা থেকে চাল, গম, চিনি, গরু বাংলাদেশে পাচার করে তাদের সাথে ব্যবস্থা করে নেয়। সীমান্ত এলাকায় যে থানা আছে সেখানে সাব-কন্ট্রাক্ট দেওয়া আছে। সেখানে ট্রাক মাস্টার ফিট করা আছে। ট্রাক মাস্টারকে থানায় অফিসারদের দেড় থেকে দু লক্ষ টাকা দিতে হয়। যারা স্মাগলিং করবে, যারা চাল পাচার করবে বাংলাদেশে, যারা অনুপ্রবেশ করে বাংলাদেশ থেকে এখানে ঢুকবে সমস্ত কিছুর লিস্ট থানায় থানায় করা

আছে। প্রতিটি থানা [illegible] থেকে দু লক্ষ টাকার ব্যবস্থা করা আছে। এল. সি.-র কথা অনুযায়ী তাদের প্রোমো[illegible]ন হয়। এল. সি. থানাগুলো চালাচ্ছে এবং যা কালেকশন হচ্ছে তার হিসাব নিচ্ছে। তারই একটা অংশ পার্টি অফিসে যাচ্ছে। সীমান্ত এলাকায় এবারে ভোটার লিস্ট দেখলে আপনি বুঝবেন কি হারে অনুপ্রবেশ হচ্ছে। অ্যাপ্লিকেশন ফর নিউ ভোটার, বঁনগায় ২৭ হাজার, গাইঘাটায় ২৭ হাজার। বাংলাদেশ থেকে অনুপ্রবেশকারিদের নাম এখানে ঢোকানো হচ্ছে। পুলিশ ডিপার্টমেন্ট আজকে পশ্চিমবাংলায় একটা অচলাবস্থার সৃষ্টি করছে। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে আমি অনুরোধ করছি, আপনি এই ব্যাপারে তদন্ত কমিটি করুন। আজকে থানাগুলো চলছে এল. সি. এস. এবং জেলার মন্ত্রীদের কথায়। যারা আপনাদের হয়ে কাজ করছে তাদের সেখানে রাখছেন, আর যারা করছে না তাদের অন্য জায়গায় ট্রান্সফার করছেন। তারাই আজকে পোস্টিং দেওয়া-নেওয়া করছে। আজকে থানায় ডায়রি নেয়, না, থানায় গেলে কোনও কেস নেয় না, কংগ্রেস হলে নেয় না, মানুষকে পাত্তাই দেয় না, আমি বহু প্রমাণ দিতে পারি। ঘুস না দিলে মানুষকে সেখানে রেহাই দেয় না। কখনও হয়ত জমি নিয়ে বর্গাদারদের সাথে গন্ডোগোল হয়েছে সেখানে তার বৃদ্ধ ৭৫ বছরের বাবাকে ধরে নিয়ে যাচ্ছে, সেখানে মানবাধিকার দেখা হচ্ছে? আজকে মানবাধিকারের কি অবস্থা সেটা তুলনা করে দেখুন।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি পশ্চিমবঙ্গের স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যে পুলিশ বাজেট-এ ব্যয় বরাদ্দ করেছেন তাকে পুর্ণ সমর্থন করে দু-চার কথা বলার চেষ্টা করছি। বৃটিশ আমলের পুলিশ আমি দেখিনি, কিন্তু কংগ্রেস আমলের পুলিশ আমরা দেখেছি। কংগ্রেস আমলে পুলিশ প্রচন্ড ভয়াবহ, দোর্দন্ড প্রতাপশালী ও ভয়ঙ্কর ছিল, আর আজকে বামফ্রন্ট আমলে পুলিশ হয়েছে জনগণের বন্ধু, এখানেই হচ্ছে ওদের গাত্রদাহ। আমি দেখেছি গ্রামাঞ্চলে তথাকথিত জোতদার এবং বড়লোক যারা, তখনকার ধনাঢ্য লোক যারা তাদের বাড়িতে পুলিশ আসত এবং সেখানে সেই জোতদার, জমিদারদের অঙ্গুলি হেলনে সাধারণ মানুষদের সর্বনাশ করত, এটা ঘটনা। আমাদের কংগ্রেস বন্ধুরা এটা অস্বীকার করতে পারবেন? আপনারা এই বিধানসভার মতো পবিত্র কক্ষে অনর্গল অসত্য কথা বলে যাচ্ছেন, আপনারা বলছেন যে আজকে পশ্চিমবঙ্গে সভ্যতা বলে কিছু নেই। এতবড় অসত্য বলছেন, এটা কিন্তু বাইরের সাধারণ মানুষ মানবেন না, কখনই মানতে পারেন না। কেন না আমাদের যে অভিজ্ঞতা তার মধ্যে দিয়ে আমরা যে জিনিসটা প্রতিনিয়ত প্রত্যক্ষ করছি যে গ্রামাঞ্চলে ত্রি-স্তর পঞ্চায়েত ব্যবস্থা এবং তার সঙ্গে সংযুক্ত হয়েছে পুলিশ কর্মী, তারা সাধারণ মানুষের জন্য কিছু কিছু কাজ করার চেষ্টা করছে। তবে হ্যাঁ, একথা কখনই বলব না যে যারা পুলিশ তারা সবাই দেবত্ব-প্রাপ্ত হয়েছে। কিছু কিছু ত্রুটি বিচ্যুতি নিশ্চয়ই আগে বেশি পরিমাণে ছিল এবং সামান্য পরিমাণে হলেও এখনও আছে। তার জন্য এই বাজেট ভাষণে মাননীয় মুখ্যমন্ত্রী পরিষ্কারভাবে সঠিক ও পরিচ্ছন্ন পরিসংখ্যান তুলে ধরেছেন। কোথায় কিভাবে কোন পুলিশকর্মী কী অপরাধ করেছে, কী সাজা পেয়েছে তা পরিষ্কার ভাবে লেখা আছে। এটাতে অস্বীকার করার কিছু নেই। অথচ বিরোধী বন্ধুরা বলছেন এই তথ্য নাকি ভুল। স্যার, আমি বিনয়ের সঙ্গে বলতে চাই সেই ১৯৭২ সালের দিনগুলির কথা। সেই কালো দিন, কালো জমানার কথা, তখন আইনের শাসন ছিল না। যখন মানুষকে মারলে কোনও এফ. আই.

আর. থানায় গ্রহণ করা হত না, তারাই আজকে এখানে বলছেন যে থানায় টাকা না দিলে নাকি কোনও কাজ হয় না। আমি দায়িত্ব নিয়ে বলছি, চলুন আমার সঙ্গে, দেখবেন এখনকার পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ, সচেতন মানুষ এই ১৮ বছরের বামফ্রন্টের অনুশাসনের মধ্যে দিয়ে অন্ততপক্ষে নিজেদের যে অধিকার, সেই অধিকারটুকু অর্জনের সুযোগ তারা পেয়েছে। তাই আজকে পুলিশকর্মীরা বন্ধুর মতো ব্যবহার করছে, কোনও ভয়ভীতির কোনও ঘটনাই নেই। আমাদের যে বাস্তব অভিজ্ঞতা তাতে এটা ঠিক যে এই আধুনিক যুগে বিভিন্ন ধরনের জটিলতম কিছু কিছু অপরাধমূলক ঘটনা ঘটছে এবং তার জন্য আমাদের রাজ্যের পুলিশবাহিনীকে প্রতি বছরই কিছু কিছু ব্যয় বরাদ্দ বৃদ্ধি করে দ্রুত আধুনিকিকরণের দিকে এগিয়ে যেতে হয়।

[5-40 —5-50 p.m.]

স্যার, বিশ্বে যেখানে মুদ্রাস্ফীতি চলছে, সব জিনিসের দাম অগ্নি মূল্য, তখন স্বভাবতই সেই সমস্ত সরঞ্জাম ইত্যাদি কিনতে গেলে এই বাজেট বৃদ্ধি করা ছাড়া কোনও উপায় নেই, এটা সকলে বোঝেন। আমি একটা জিনিস লক্ষ্য করলাম গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ নাকি হস্তক্ষেপ করে আন্দোলন নষ্ট করে দিচ্ছে এই কথা ওরা বলছেন, আশ্চর্যের সঙ্গে কথাটা আজকে ভাবতে হচ্ছে কেন না আমরা তো ভুলে যাইনি, সেই ২৩শে নভেম্বর, ৯৪ সালের মহারাষ্ট্রের নাগপুরে, যখন শারদ পাওয়ার ক্ষমতায় ছিলেন তখন গাওয়ারি, মাওয়ালি সম্প্রদায়ের ৫০ হাজার মানুষ সেখানে গিয়েছিল তারা আদিবাসী হবে কি না জানতে। তখন তাদের সঙ্গে দেখা করার মতো সময় শারদ পাওয়ারের ছিল না বলে তাদের পুলিশ দিয়ে পিটিয়ে ছত্রভঙ্গ করে দেওয়া হয়েছিল, ১৫০ জন মানুষকে ওরা হত্যা করেছিল, তার মধ্যে ২৮ জন শিশু এবং ৬৮ জন নারী ছিল। একে আপনারা কি বলবেন? আমরা দেখেছি ভারতের গণতান্ত্রিক যুব ফেডারেশন থেকে যখন একটা আন্দোলন করা হয়েছিল তখন কেরালার করুণাকরণ সেখানে বীভৎসভাবে গুলি চালিয়েছিলেন তাদের উপর, এই তো গণতান্ত্রিক আন্দোলনে ওখানকার পুলিশের ভূমিকা। আর এখানে আপনারা বলছেন, পশ্চিমবাংলায় গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করছে? আমার অভিজ্ঞতা অন্য কথা বলছে। আপনারা বারেবারে ঘুরে ফিরে ২১শে জুলাই এর কথা বলছেন। আপনাদের প্রশ্ন করছি, সেদিনের আন্দোলন কি গণতান্ত্রিক ছিল, আসলে সেদিনের আন্দোলন উস্কানিমূলক ছিল। আপনারা রাইটার্স দখল করতে চেয়েছিলেন। এই ধরনের অর্বাচীন কথা আপনারা বলেন। আমার সময় শেষ হয়ে গেছে, আমি এই বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী আজকে পুলিশ খাতে যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন, তার বিরোধিতা করে, আমার আনা কাটমোশনের সমর্থনে আমার বক্তব্য রাখছি। বামফ্রন্ট সরকার এবারে পুলিশ বাজেট বাড়িয়েছে ৮৭ কোটি ৬৯ লক্ষ টাকা, গতবারের তুলনায়, অর্থাৎ ১৯.৯০ শতাংশ প্রায় ২০ শতাংশ পুলিশ খাতে বাড়িয়েছেন। কিন্তু যদিও শিক্ষা খাতে, স্বাস্থ্য খাতে, সেচ খাতে, কৃষি খাতে বৃদ্ধির পারসেন্টেজ কত তা যদি দেখেন তাহলে দেখবেন, আজকে এই বাজেট সত্যিই জনমুখী, না কি পুলিশি রাজ তারা কায়েম করতে চাইছেন এবং আমি একটা হিসাব দিতে চাই, এখানে কালকে একটা প্রসিডিংস দেখছিলাম, বামফ্রন্ট সরকার ৭৭ সালে ফুল ফ্লেজেড বাজেট প্লেস করেননি,

৭৮ সালে ফুল ফ্লেজেড বাজেট প্লেস করেছিলেন, তখন দেখেছিলাম পুলিশ বাজেট ছিল ৬০ কোটি ৬৮ লক্ষ ৬৫ হাজার। আজকে সেটা দাঁড়িয়েছে ৫২৭ কোটি ৭৩ লক্ষ টাকার বেশি। অথচ ইন্সিডেন্স অব ক্রাইম ক্রমাগত বেড়ে যাচ্ছে। নারী নির্যাতন এই রাজ্যে বেড়েছে, পুলিশের গাফিলতিতে নারী? নির্যাতন জনিত মামলার পরিমাণ বেড়ে যাচ্ছে। একটা জেলার পরিসংখ্যা দিলেন বুঝতে পারবেন। সেই জেলার পারিবারিক সহায়তা কেন্দ্রে কেন্দ্রীয় সরকারের সমাজ কল্যাণ দপ্তরের অনুমোদিত তারা একটা সমীক্ষা করেছিল, তিন বছরে ১৬টা থানায় ১,৭৫০টি নারী নির্যাতন জনিত মামলা রুজু হয়েছে।

এখানে নারীদের ওপর শুধু শারীরিক নির্যাতনই হচ্ছে না, নারীদের ওপর মানসিক নির্যাতন, শালীনতাহানি থেকে শুরু করে খুন পর্যন্ত হচ্ছে, কিছু বাকি নেই। তারা এ রকম ২০০ কেস সমীক্ষা করে যে ফাইন্ডিংস দিয়েছেন—পারিবারিক সহায়তা কেন্দ্র—সেটা খুবই মর্মান্তিক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তারা বলছেন, "প্রথমত, পুলিশ কোনও অভিযোগ বা এফ. আই. আর. গ্রহণ করে না। দ্বিতীয়ত, ধর্ষিতাকে সময়মতো হাসপাতালে ডাক্তারি পরীক্ষার জন্য নিয়ে যাওয়া হয় না। তৃতীয়ত, ফরেনসিক রিপোর্টের ক্ষেত্রে পুলিশের কার্যত কোনও উদ্যোগ নেই। চতুর্থত, দোষীর বিরুদ্ধে যদি কখনও কোথাও অভিযোগ নেওয়া হয় তাহলেও সেগুলো অত্যন্ত লঘু জামিন যোগ্য অপরাধ হিসাবে দেখিয়ে অভিযুক্তকে খালাস করে দেবার ব্যবস্থা করা হয়। পঞ্চমত, নির্ধারিত সময় পুলিশ আদালতে চার্জশিট দেয় না, যার ফলে অভিযুক্ত খালাস পাবার সুযোগ পেয়ে যায়। ষষ্ঠত, পুলিশ অপরাধীকে গ্রেপ্তার করতে দেরি করে, ফলে অপরাধী, এমন কি খুনের আসামী পর্যন্ত অ্যান্টিসিপেটরি বেইল, আগাম জামিন নিয়ে নেয়।" এই হচ্ছে পরিস্থিতি। আজকে রাজ্যে নারী নির্যাতন কি অবস্থায় এসে দাঁড়িয়েছে সে সম্পর্কে আমি এখানে দুটো উদাহরণ দিচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পুরুলিয়া জেলার বড়বাজার থানায় শ্রাবণী খাঁ বাদলদি স্কুলের প্রধান শিক্ষক ভরত কুইরির পৈশাচিক লালসার শিকার হন। প্রমাণ লুপ্ত করার জন্য পরে তাকে হত্যা করা হয়। কু-প্রস্তাব দিয়ে ঐ প্রধান শিক্ষক তাকে বার বার চিঠি দিয়ে উত্যক্ত করেছে। ঐ প্রধান শিক্ষকের হাতের লেখা চিঠি এস. পি.-র কাছে পেশ করা হয়েছে। তারপরেও পুলিশ সুইসাইড কেস বলে উড়িয়ে দেবার চেষ্টা করেছে। তারপর সেখানে মাস অ্যাজিটেশন হয়, শ্রাবনী খাঁর-র ভাই নির্দিষ্ট নাম দিয়ে এফ. আই. আর করে। কিন্তু আজ পর্যন্ত তাকে অ্যারেস্ট করা হয়নি। তাকে আগাম জামিনের সুযোগ দেওয়া হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই হচ্ছে নারী নির্যাতনের প্রতিকার, প্রতিবিধান। কেন অপরাধীকে ধরা হল না? ঐ স্কুলটি বর্তমানে শাসক দলের, সি. পি. এম. দলের পরিচালনাধীন এবং প্রধান শিক্ষক ভারত কুইরি সি. পি. এম.-এর আশ্রয় পুষ্ট। সে জন্য তাকে বাঁচানো হচ্ছে। এখানে মানবাধিকার কমিশনের কথা বলা হচ্ছে। বেহালা ব্লাইন্ড স্কুলে কি হয়েছে? শত বৎসরের ঐতিহ্য মন্ডিত সরকারি স্কুলে অন্ধ বালিকারা শিক্ষক, অশিক্ষক কর্মচারিদের লালসার শিকার হচ্ছে দিনের পর দিন, মাসের পর মাস। অধ্যক্ষের কাছে ৪০ জন ছাত্র-ছাত্রী অভিযোগ করেছে যে, কিভাবে তারা লাঞ্ছিত হচ্ছে। তারা টিপ সই দিয়ে ২ জন শিক্ষক এবং ৩ জন শিক্ষা কর্মীর নামে অভিযোগ করেছে। শুভরঞ্জন গাঙ্গুলি ১১ বছরের বালিকার শালীনতাহানি করেছে। অথচ তার বিরুদ্ধে ব্যবস্থা নেয়া হচ্ছে না, কেন, না সে ওখানে সিটু ইউনিয়নের সঙ্গে যুক্ত। শাসক দলের সঙ্গে যুক্ত থাকলেই এই ভাবে

ক্রিমিনালদের শেল্টার দেওয়া হবে? এই হচ্ছে একটা বামপন্থী দলের ভাব-মূর্তি। বামপন্থাকে কলঙ্কিত করছেন। অসহায় লাঞ্ছিত ছাত্র-ছাত্রীরা প্রতিকারের দাবি জানাচ্ছে, আপনারা এক মাস আগেই স্কুল বন্ধ করে দিচ্ছেন। হস্টেলে খাওয়া বন্ধ করে দিয়েছেন। এমন অমানবিক, অমানুষিক ব্যাপার কোনও সভ্য জগতে ঘটে বলে আমার জানা নেই। আমি এ বিষয়ে ভারপ্রাপ্ত দায়িত্বশীল মন্ত্রীকে বলেছিলাম। তিনি দেখবেন বলেছিলেন, কি দেখলেন? আমি আজকে আবার দাবি করছি মাননীয় মন্ত্রী বলুন যে, তিনি কি দেখলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই জিনিস চলছে।

[5-50 —6-00 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে মানবাধিকার কমিশনের কথা বলা হয়েছে। আজ সকালেই বলেছি, নদীয়া জেলার তেহট্ট থানার অন্তর্গত সাহেবনগর গ্রামপঞ্চায়েত—এস. ইউ. সি.-র অধীনে। ঐ গ্রাম পঞ্চায়েতের অধীনে কুলগাছিয়া গ্রাম। ঐ গ্রামে গত ১৪ ডিসেম্বর গিয়াসুদ্দিন মন্ডল নামে আমাদের একজন কর্মীকে খুন করে। ডিসেম্বর মাস থেকে আজ এপ্রিল মাস, ৫ মাস হয়ে গেল, যারা খুন করেছিল সেই সমস্ত আসামীরা আজও পর্যন্ত ঘুরে বেড়াচ্ছে। সেই সমস্ত খুনীদের অ্যান্টিসিপেটরি বেল ক্যানসেল হয়েছে। ঐ সমস্ত খুনীদের ধরা তো দূরে থাক, কেসের যারা বাদীপক্ষ যারা সাক্ষী তাদের গিয়ে খুনীরা শাসাচ্ছে এবং তাদের উপর আক্রমণ করছে যাতে কুলগাছিয়া গ্রামের কেউ সাক্ষী না দিতে পারে। জেলার এস. পি.-কে বলেও কোনও ফল হয়নি, শেষ পর্যন্ত আমি নিজে তাদের নিয়ে গত ৩ এপ্রিল হোম-সেক্রেটারির সঙ্গে পারসোনালি মিট করে বলি, এইসব কি হচ্ছে আপনি দেখুন? ওখানে কি যেন চাকি ও. সি. হয়ে বসে আছে। তার কি অধিকার আছে বলার, যে তোমরা এস. ইউ. সি. করছ কেন, বড় দল কর? একথা জ্যোতিবাবুই শিখিয়ে দিয়েছেন। সেইজন্য এদের উপর অত্যাচার করছে। গতকাল ঐ আসামীরা সেখানে গিয়ে প্রথমে আক্রমণ করে আমাদের লোকজনদের উপর। গ্রামবাসীরা রেজিস্ট করে, পুলিশ সঙ্গে নিয়ে যায়। পুলিশ উল্টে গ্রামবাসীদের উপর চড়াও হয়, রেডি করে, মেয়েদের উপর অত্যাচার করে। বর্তমানে ঐ গ্রাম পঞ্চায়েতের প্রধান এবং উপ-প্রধানকে অ্যারেস্ট করেছে। কি কাজির বিচার। কি রাজত্ব। বুদ্ধদেববাবু এখানে বসে আছেন। আপনি খোঁজ নেবেন একটি কথাও অসত্য বলছি কিনা? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মানবাধিকার কমিশনের কথা জ্যোতিবাবু বলেছেন। তিনি বলেছেন, পশ্চিমবাংলায় মানবাধিকার লঙ্ঘন সহ্য করা হবে না। নাগরিক অধিকার রক্ষার শিক্ষা দিতে হবে, প্রশিক্ষণ দিতে হবে। কিন্তু উনি কি শিক্ষা দিচ্ছেন? মানবাধিকার সম্পর্কে সচেতন করার পরিবর্তে মানবাধিকার লঙ্ঘন করা। আজকে পশ্চিমবাংলায় মানবাধিকার লঙ্ঘন করে খুনি আসামীরা, আপনাদের পুলিশ, আপনাদের প্রশাসন। এইভাবে এই সমস্ত অফিসারদের শাসকদলের আনুগত্যে ব্যবহার করে নিজেরা কাজ হাসিল করছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ঘুসের ক্ষেত্রে দেখুন। কয়েকদিন আগে বড়বাজারে ট্রাফিক পুলিশ কিভাবে প্রকাশ্যে ঘুস নিচ্ছে তার খবর বেরিয়েছে। ডি. সি. নজরুল ইসলাম ঐ ট্রাফিক পুলিশ যখন ঘুস নিচ্ছিল তখন তাকে হাতে-নাতে ধরেন। ঐ ট্রাফিক পুলিশ তখন ডি. সি.-কে বলে—আপ কৌন হ্যায়? আমি অবশ্য হিন্দি ভাল বলতে পারি না, কিন্তু ডি. সি.-র পরিচয় পাওয়া সত্ত্বেও তাকে ধাক্কা মেরে পালাল। অবশ্য পরে তাকে সাসপেন্ড করা হয়। তার পরের দিন—"আনন্দবাজার

পত্রিকায়" ছবি বেরিয়েছে—বড়বাজার থানা এলাকার ক্যানিং স্ট্রিটে প্রকাশ্যে পুলিশ ঘুস নিচ্ছে একজন ট্রাক ড্রাইভারের কাছ থেকে। এই দেখুন ছবি। (এই বলে তিনি ছবিটা দেখালেন)। এই জিনিস চলছে। এগুলি সবই অন রেকর্ড। শুধু নিচে তলার নয়, পুলিশ কমিশনার তুষার তালুকদার বলেছেন, কিভাবে ভিজিলেন্স কমিশন কাজ করছেন। আই. পি. এস. অফিসার হলে, কোনও পদস্থ অফিসার হলে সাত-খুন মাপ। যে সমস্ত আই. পি. এস. অফিসাররা জড়িত তাদের বিরুদ্ধে চার্জশিট দেওয়া হয় না। ভিজিলেন্সে তথ্য প্রমাণ সহ অভিযোগ আনলেও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। ভিজিলেন্স কমিশনকে জোরদার করার জন্য এই সরকার ১৮ বছর ধরে বলছেন। কিন্তু সেইভাবে সংশোধন করা যাতে দুর্নীতিপরায়ন, অফিসারদের, পদস্থ অফিসারদের শাস্তি দেওয়া যায় তারজন্য যে ব্যবস্থা নেওয়া উচিত তার কোনও উদ্যোগ নিচ্ছেন না। অথচ এখানে স্বচ্ছ প্রশাসন, দুর্নীতিমুক্ত প্রশাসন করার কথা বলছেন। পরিশেষে আমি পুলিশ বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মানিক ভৌমিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রী ২১ নাম্বার ডিমান্ডে পুলিশের জন্য যে ব্যয়-বরাদ্দের অনুমোদন চেয়েছেন সেই ব্যয় বরাদ্দের তীব্র বিরোধিতা করছি এবং সাথে সাথে আমার দলের পক্ষ থেকে যেসব কাট মোশন এসেছে সেগুলিকে সমর্থন করছি। বিগত ৩ আর্থিক বছরে পুলিশ বাজেট লক্ষ্য করলে আমরা দেখতে পাব যে ক্রমান্বয়ে পুলিশের ব্যয় বরাদ্দ এই সরকার বাড়িয়েই চলেছে এবং এই বছর ২০ শতাংশের উপর ব্যয় বরাদ্দ বেড়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি জানেন সারা রাজ্যের মানুষ হতাশায় ভুগছে এবং আত্মহত্যা করছে এবং আত্মহত্যায় এই রাজ্যে অন্যান্য রাজ্যকেও অতিক্রম করে গেছে এবং প্রথম স্থান পেয়েছে। কিন্তু তা সত্ত্বেও পুলিশের জন্য ২০ শতাংশ ব্যয় বরাদ্দ বাড়িয়েছেন এবং এটাকে এই সরকারের নির্লজ্জতার পরিচয় পাওয়া গেছে। আজকে কাদের জন্য এই ব্যয় বরাদ্দ? একটা কুকুরের পাহারা দেওয়ার কথা ছিল। আমাদের সম্পদ রক্ষা করার কথা ছিল, পরিবার পরিজনকে রক্ষা করার কথা ছিল। সেই কুকুর যদি ১৭ বছরে রক্ত লোলুপ হায়নায় পরিণত হয় এবং সেই হায়না আজকে বাংলার নারী, শিশুর উপর আঁচড় বসিয়েছে, বাংলার মানুষকে রেহাই দেয় না, সেই রক্তলোলুপ অমানুষদের জন্য এই বরাদ্দ করবেন? আপনারা জানেন আমাদের সরকারি দলের বন্ধু রবীনবাবু অনেক উদাহরণ দিয়ে গেছেন। তিন নিশ্চয়ই এই উদাহরণ অস্বীকার করতে পারেন না। কেরলের মুখ্যমন্ত্রী করুণাকরণ-এর ঘটনা যদি উনি তুলে ধরতেন তাহলে খুশি হতাম এবং বাহবা দিতাম। ওই করুণাকরণ, রাজন পুলিশ কাস্টডিতে যখন মারা গেল, তখন উনি সমস্ত দায় দায়িত্ব মাথায় নিয়ে পদত্যাগ করলেন। আপনাদের বুকের পাটা আছে এই রকম করবার? উনি পদত্যাগ করে সারা ভারতবর্ষে একটা উজ্জ্বল দৃষ্টান্ত স্থাপন করলেন। এটা আমার দলের কথা নয়। আমার সময় খুবই কম। এটা বামফ্রন্টের অন্যতম মন্ত্রী ডঃ ওমর আলির কথা। উনি অভিযোগ করেছিলেন যে ১৫ই অক্টোবর ১৯৯৪ সালে পাঁশকুড়া থানায় দুলাল ঘড়ুই নামে একজনকে পুলিশ লক আপে পিটিয়ে মারা হয়েছিল এবং আমি দায়িত্ব নিয়ে বলতে পারি যে, যদি সি. বি. আই.-কে দিয়ে তদন্ত করানো হয় বা কোনও অবসরপ্রাপ্ত বিচারপতি দিয়ে তদন্ত করানো হয় তাহলে দেখা যাবে যে, ৫০ হাজার টাকা দিয়ে গোপনে এই অভিযোগ প্রত্যাহার করে নেওয়ার জন্য তার পরিবার এর উপর চাপ সৃষ্টি করা হয়েছিল।

একটা রাজন হত্যায় যদি করুণাকরণ পদত্যাগ করতে পারেন তাহলে বামফ্রন্ট সরকারের অন্যতম মন্ত্রী যদি অভিযোগ করে থাকেন যে, পুলিশ লক আপে পিটিয়ে মারা হয়েছে তাহলে কোন নৈতিক অধিকারে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী ক্ষমতায় বসে আছেন? আজকে উনি হিটলারের গ্যাসটেপো বাহিনীকেও অতিক্রম করে গেছেন। ওনার কান্ড কারখানা দেখে তারাও লজ্জা পাবে। আজকে সারা পশ্চিমবাংলা কবরখানা হয়ে গেছে এবং মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি তাই এই পুলিশ বাজেটের তীব্র বিরোধিতা করছি এবং পুলিশকে আজকে নিষ্ক্রিয় করে দেওয়া হয়েছে। এই জন্য আমি এর বিরোধিতা করছি।

[6-00 —6-10 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী পুলিশ দপ্তরের যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সম্পূর্ণভাবে সমর্থন করছি। একটা কবিতার লাইন স্বভাবতই মনে পড়ে 'নাগিনীরা দিকে দিকে ফেলিতেছে বিষাক্ত নিঃশ্বাস' এখানে অনেক বিক্ষিপ্ত ঘটনা ঘটে, কিন্তু মানুষের প্রশ্ন যে, সেটা কারা ঘটায়? আমাদের দেশে জাতীয়তাবাদী এমন একটি দল আছে যারা সম্পূর্ণ মানবতা বিরোধী কাজকর্ম করতে চায়। এলোমেলো করে দেয়, ছিনি মিনি করে দেয়, এই রকম একটা তাদের ভাব, তাহলে লুটে পুটে খেতে পারে এই রকম একটা চিন্তা তারা করে। সেই অবস্থায়, সেই পারিপার্শ্বিকতার মধ্যে এই রকম ঘটনা আছে, আমাদের দেশটাকে আমাদের রাজ্যকে যাতে বিচ্ছিন্ন করা যায় যাতে উপদ্রুত এলাকা রূপে চিহ্নিত করা যায় তাদের সেই প্রচেষ্টা আমরা দেখি। আমাদের ভাবতে হবে ব্রিটিশের সময়ের পুলিশ এবং বর্তমান সময়ের পুলিশ এদের মধ্যে কত তফাৎ। ব্রিটিশ আমলে পুলিশদের কি করে বিপ্লবীদের উপর অত্যাচার করতে হবে, কথা বার করার জন্য তাই শেখানো হত। আর স্বাধীন দেশের পুলিশ যারা আমার আপনার ঘরের ছেলে একটা জীবিকা নিয়ে এসেছে তাদের যে ট্রেনিং দেওয়া হয় এই দুটোর মধ্যে আকাশ পাতাল পার্থক্য, তারা ট্রেনিং নিয়ে মানবতা যুক্ত হয়ে যাতে দেশের সেবা করতে পারে দেশের সেবক হতে পারে সেই ট্রেনিং দেওয়া হয়। বিচ্ছিন্ন ঘটনা যে নেই তা নয়, পুলিশ অপরাধ করে, নানা প্রকার অশালীন কাজ কর্মও করে কিন্তু তাদের তো বিচার হয়, কোথাও এমন ঘটনা ঘটেছে কি যে অপরাধ করে পুলিশ বেকসুর খালাস পেয়ে গেছে? এমন কোনও নজির আছে যে অপরাধী পুলিশের শাস্তি হয়নি? পুলিশের হাতে অস্ত্র কেন দেওয়া হয়? 'আর্তত্রাণায় বঃ সম্যক ন প্রহর্তুমনাসসি।' অর্থাৎ পুলিশের অস্ত্র হচ্ছে আর্ত ব্যক্তিকে ত্রাণ করার জন্য। কোনও সৎ ব্যক্তির উপর নিপীড়ন করার জন্য নয়। আমাদের স্বাধীন ভারতবর্ষের পুলিশ যাদের সঙ্গে বিশেষ করে অন্যান্য রাজ্যের তুলনায় এই পশ্চিমবঙ্গের কোনও তুলনা হয় না, কারণ এ দেশের সংস্কৃতি, সততা সমস্ত দেশকে পথ দেখিয়েছে। আর একটি কথা ভাবতে হবে আমাদের চিন্তা করতে হবে যে, আমাদের যে সমস্ত সামাজিক অনুষ্ঠান হয় সেই সমস্ত অনুষ্ঠানে আমরা যেন পুলিশের পদস্থ ব্যক্তিদের সঙ্গে বিভেদ সৃষ্টি করে না রাখি। পুলিশের আলাদা সমাজ এটা যেন না ভাবি এবং ছোট ছেলেমেয়েদের পুলিশে ধরিয়ে দোব বলে ভয় না দেখাই। পুলিশ সম্পর্কে তাদের কোনও কোয়াটার্স নেই, এইগুলি করতে হবে, আর এইগুলি করতে গেলে বাজেট বাড়াতে হবে, বিভিন্ন থানায় স্টাফের সংখ্যা বাড়াতে হবে। যে সমস্ত অসামাজিক

ব্যক্তিরা উপদ্রবের সৃষ্টি করে তাদের দমন করার জন্য এবং যারা আজকে পুলিশ বাজেটের বিরোধিতা করছেন তাদের দমনের জন্য বাড়াতে হবে। ওরা ভাবছেন রাইটার্স দখল করবেন, রাইটার্স দখল করলেও তো বিপদ, সকাল, বিকাল, সন্ধ্যায় কে মুখ্যমন্ত্রী হবেন এই নিয়ে তো মারামারি হবে। সেজন্য বেশি করে পুলিশের দরকার। এদের বিরোধিতা করার কোনও মানে হয় না। পুলিশের ক্ষেত্রে যেন রাজনীতি না থাকে, তাদের সমস্ত দৃষ্টি যেন নিরপেক্ষতা বজায় রাখে। যে সমস্ত থানাগুলি কংগ্রেসিরা ক্যাপচার করে রাখতে চান তাদের হাত থেকে রক্ষা করার জন্য এবং মানুষের জন্য তারা কাজ করেন, এই কথা বলে পুলিশ বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রীর পুলিশ বাজেটের বিরোধিতা করে আমাদের কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য রাখছি। আমার সময় অত্যন্ত সংক্ষিপ্ত। মাননীয় মুখ্যমন্ত্রী বার বার বলেন আপনারা স্পেসিফিক অভিযোগ দেন না। আমি কয়েকটি স্পেসিফিক অভিযোগ পুলিশের বিরুদ্ধে বলছি।

আমি বলি মুখ্যমন্ত্রীর এই বাজেট বক্তৃতা অসত্য কথায় ভরা এবং আমি একটা একটা করে উদাহরণ দেব। উনি বাজেট বক্তৃতায় এক জায়গায়, ২ পাতায় "Water cannons and Vajra Anti-riot Vehicles were procured for Police forces of Calcutta and the Districts." আপনি হয়ত জানেন স্যার, যে ৮৮ লক্ষ টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছিলেন পুলিশের মডার্নাইজেশনের জন্য। অক্টোবর মাস থেকে ৯ই মার্চ পর্যন্ত এই ৮৮ * লক্ষ টাকা রিজার্ভ ব্যাঙ্ককে পড়েছিল এবং ৯ই মার্চ পর্যন্ত রাজ্য সরকার তার ম্যাচিং মান দেননি। মুখ্যমন্ত্রীর এই বাজেট বক্তৃতা পাবলিশড হয়েছে, ৭ তারিখে, তখন অবধি কোনও বজ্র অ্যাকোয়ারড হয়নি। টাকা পর্যন্ত স্টেট গভর্নমেন্ট দেয়নি। মুখ্যমন্ত্রী এতবড় অসত্য কথা, [**] কথা ওই বাজেট বক্তৃতায় বলে দিলেন। আমি চ্যালেঞ্জ করছি ৯ই মার্চ পর্যন্ত রাজ্য সরকারের ম্যাচিং গ্রান্টের এই ৮৮ লক্ষ টাকা জমা পড়েনি। আপনার বাজেট বক্তৃতায় বলেছেন, for water cannons and vajra Anti-riot vehicles আমি এর তীব্র প্রতিবাদ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** 'মিথ্যা' কথাটা বাদ যাবে।

**শ্রী সৌগত রায় ঃ** মুখ্যমন্ত্রী তার বক্তব্যে ২১শে জুলাইয়ের ব্যাপারে বলেছেন—"When their leaders advocated wilful disruption of public order towards the objective of unwarranted interference with the functioning of an elected Government through violent means." আমি হাউসে বার বার চ্যালেঞ্জ করেছি যে মুখ্যমন্ত্রী আপনি একটা প্রমাণ দিন ১৯৯৩ সালের ২১শে জুলাই যুব কংগ্রেসের রাইটার্স বিল্ডিং দখল করার পরিকল্পনা ছিল, you give a single proof তাহলে আমরা মেনে নেব, আর যদি প্রুফ দিতে পারেন, যদি হিম্মত থাকে, বাপের বেটা হন, তাহলে আমাদের বিরুদ্ধে মামলা রুজু করুন। আমরা সেদিন, সেখানে ছিলাম, ১২টা ছেলেকে গুলি করে মেরে

Note : * Expunged as ordered by the Chair.

একটা কমিশন অফ এনকোয়ারি করার সাহস হল না? আর ** কথা, ১৯৯৩ সালের ঘটনা ১৯৯৫ এর বক্তৃতায় দিয়েছেন, আমি এর তীব্র প্রতিবাদ করছি। আমি আবার প্রতিবাদ করছি, মুখ্যমন্ত্রী বারাসাতের ঘটনা সম্পর্কে বলেছেন যে ওর পুলিশ অফিসার নাকি আহত হয়েছিলেন এবং যুব-কংগ্রেসের কর্মীরা সেখানে ইন্সটিগেট করেছিলেন, গন্ডগোল করার জন্য—আমি এর তীব্র প্রতিবাদ করছি। সেখানে রচপালের নেতৃত্বে পুলিশ বাহিনী গত ২২শে ফেব্রুয়ারি, ১৯৯৪, ওয়ানটন অ্যাটাক করেছিল, লাঠি চার্জ এবং পুলিশ ফায়ারিং হয়েছিল, আমি নিজে সেখানে প্রেজেন্ট ছিলাম। মুখ্যমন্ত্রী বিবৃতি দিয়েছেন যে আমরা ইন্সটিগেট করেছিলাম, এটা—অসত্য, অসত্য, অসত্য। আমি চ্যালেঞ্জ করলাম আমি আরও কয়েকটা [**] কথা সম্পর্কে পরে বলব। স্যার, আমি পুলিশ বাজেট সম্পর্কে বলতে গিয়ে এটা দেখেছি পুলিশের বাজেট বেড়েছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিথ্যা কথাটা বাদ যাবে।

**শ্রী সৌগত রায় ঃ** আপনি দেখেছেন স্যার, ৪৪০ কোটি টাকা থেকে ৫২৭ কোটি টাকা পুলিশের বাজেট বেড়েছে। এবং মুখ্যমন্ত্রী তার এই বক্তৃতার এক জায়গায় সত্যি কথা বলেছেন—বলেছেন যে রেপ বেড়েছে, ১৯৯৪-৯৫-তে, যা ছিল তার থেকে বেড়েছে। মার্ডার বেড়েছে, অফেন্স এগেন্সট ওম্যান বেড়েছে। আজ পুলিশের বাজেট বেড়েছে কেন এই হাউসে? এই হাউসের একজন সদস্য এম. এল. এ. হোস্টেলে মার্ডার হলেন, এম.এল.এদের কোনও নিরাপত্তা বিধান হয়নি। আর মুখ্যমন্ত্রী বলছেন ল অ্যান্ড অর্ডার ভাল। তার বাজেট আমরা পাস করব। কখনও আমরা করব না। আরও একটা জায়গায় মুখ্যমন্ত্রী অসত্য কথা বলেছেন, আমি স্পেসিফিক্যালি বলছি, মুখ্যমন্ত্রী শুনুন, আসলে উনি কিছু পড়েন না? বয়স হয়ে গেছে, ফাইল দেখেন না, আপনি শুনুন ইন ক্যালকাটা in 1994 there were 7 incidents of police firing without any deathes সবাই শুনুন মুখ্যমন্ত্রী লিখেছেন ১৯৯৪ সালে কলকাতায় পুলিশ ফায়ারিং-এ কেউ মারা যায়নি। তার মানে শিয়ালদহে সেপ্টেম্বর মাসে ৫ জন মারা গেল, সেটা কলকাতার বাইরে। টেকনিক্যালি শিয়ালদহকে উনি বলতে পারেন জি. আর. পি. মধ্যে। মুখ্যমন্ত্রী এত [ ** ] কিছুই দেখেন না? শিয়ালদহকে কলকাতার বাইরে করে দিলেন? এর কারণ কি? হোয়াট ইজ দি রিজন?........(গোলমাল).....এই সময় সৌগত রায় বক্তৃতা বন্ধ করে বসে পড়েন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ (গোলমাল)** মূর্খ কথাটা বাদ যাবে।.......**(এই সময় সরকার পক্ষের কিছু সদস্য সৌগত রায়কে উদ্দেশ্য করে কিছু বলতে থাকেন।)**

**(গোলমাল)**

**শ্রী সৌগত রায় ঃ** শিয়ালদহে পুলিশ ফায়ারিং-এ ৫ জন মারা গেল আর মুখ্যমন্ত্রী বলছেন কেউ মারা যায়নি। এবারে দেখুন সবচেয়ে বড় অসত্য মুখ্যমন্ত্রী বলেছেন যে ২৫০ জনের লক-আপ ডেথ হয়েছে।

Note : * Expunged as ordered by the Chair.

[6-10 —6-20 p.m.]

...(নয়েজ অ্যাণ্ড ইন্টারাপশন)....

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সুভাষবাবু, আপনি বসুন, আপনারা সবাই বসুন, প্লিজ টেক ইওর সিটস—মূর্খ কথাটা বাদ গেছে।

**শ্রী সৌগত রায় ঃ** ঠিক আছে, মুখ্যমন্ত্রীকে অজ্ঞ বলছি, বৃদ্ধ বলছি, স্পেসিফিকভাবে বলছি। উনি বলেছেন যে, ১৯৭৭ থেকে ১৯৯৫ পর্যন্ত আট জন মাত্র পুলিশের টর্চারে মারা গেছে। এ. পি. ডি. আর. একটি রিপোর্ট বের করেছে ; তাতে বলছে যে, শুধু মাত্র ১৯৯৪ সালেই ২২ জন পুলিশ লক-আপে মারা গেছে এবং ১৯৭৭ থেকে ১৯৯৫ এই সময়ের মধ্যে ১৭৩ জন পুলিশের অত্যাচারে মারা গেছে। স্পেসিফিক একজাম্পল দিচ্ছি, প্রথম হল, সেখ আজাদ, জানুয়ারি ১৯৯৫-এর ১ তারখে মেডিক্যাল কলেজে হসপিটালে মারা যায়, যাকে মমতা ব্যানার্জির উপর হামলা হবার পর অ্যারেস্ট করা হয়েছিল ; দ্বিতীয় হল মহম্মদ কাশেম, তিলজলা থেকে যাকে অ্যারেস্ট করা হয়েছিল, পুলিশের অত্যাচারে গত ১০ই ফেব্রুয়ারি সে লালবাজার থেকে ঝাঁপিয়ে পড়ে মারা যায়। ডি. ডি.-র একজন কনস্টেবল তার কাছ থেকে ৩০ হাজার টাকা চেয়েছিল, দিতে পারেনি বলে সে লালবাজার থেকে ঝাঁপিয়ে পড়ে মারা গেছে। পুলিশ লক-আপে ডেথ ডিউ টু টর্চার—মহম্মদ আলমকে গার্ডেনরিচ থানা থেকে প্রেসিডেন্সি জেলে নিয়ে আসা হল, কিন্তু সে ১০. ৪. ১৯৯৫ তারিখে জেলে মারা গেল। পুলিশ তার মায়ের কাছে গিয়ে ৪ হাজার টাকা চেয়েছিল, কিন্তু টাকাটা তিনি দেননি বলে মুসলমান ছেলেটা মারা গেল। পুলিশ লক-আপে নয়, বাদুরিয়ার আরাজুল মোল্লা, তাকে তার স্ত্রীর সামনে পুলিশ গুলি করে মারল, কারণ ভাঙ্গর থানায় ও. সি. এস. এস. মুখার্জি, তিনি গ্রাম পঞ্চায়েতে অপরাধী ধরতে গিয়েছিলেন। এই বছরই চারটি কেস এরকম হয়েছে যার প্রতিটিতেই পুলিশ অত্যাচারে মানুষ মারা গেছে এবং চারটিই মার্ডার। আজকে এই রাজ্যে সংখ্যালঘুদের নিরাপত্তা কোথায়? কেন এরকম হবে?....**(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)**...এই পুলিশ আর কি করছে? আমার এলাকায় দুই বছর আগে কচি হালদার বলে এক ক্রিমিনাল উত্তর মন্ডলকে খুন করেছে, কিন্তু দুই বছরের মধ্যে ঐ কচি হালদারকে পুলিশ গ্রেপ্তার করতে পারল না। অন্যদিকে তারা মুসলমান ছেলেদের লক-আপে মেরে ফেলছে কোনওরকম বিচার ছাড়াই। আজকে হিউম্যান রাইটস কমিশন বিচার করে যদি কাউকে জেলের আদেশ দেন সেক্ষেত্রে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীকে প্রথম জেলে পাঠানো উচিত। আজ সকালেই আমাদের নেতা বলছিলেন যে, নৃপেন চক্রবর্তী মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে কি কি অভিযোগ করেছেন। নৃপেন চক্রবর্তী বলেছেন যে, সি. পি. এম. মাসল পাওয়ার দ্বারা বছরের পর বছর এখানে ক্ষমতায় রয়েছেন বাই পুলিশ। নৃপেনবাবু আর কি বলেছেন? তিনি বলেছেন যে, মুখ্যমন্ত্রী তার ছেলেকে নিয়ে ব্লাফ দিয়েছেন এই রাজ্যের লোকদের। সাহস থাকলে এ-ব্যাপারে তদন্ত করুন। আপনারা দুটি লোককে মেরেছেন যার সি. বি. আই. তদন্তও হয়েছে। একটি তদন্ত হয়েছে ভিখারি পাসোয়ানের ক্ষেত্রে, আর একটি বিচার বিভাগীয় তদন্ত হয়েছে রাজকুমার চক্রবর্তীর ব্যাপারে। তদন্ত রিপোর্ট বেরলে দেখা যাবে যে, পুলিশ তাদের পিটিয়ে মেরেছে। আজকে রাজ্যে মানবাধিকার লাঞ্ছিতা তবে সব পুলিশ খারাপ নন, যেমন একজন হচ্ছে ইসলাম এবং আর একজন হচ্ছেন ধূর্জটি ভট্টাচার্য। এরা দুজনই পুলিশ অফিসার, আর একজন রয়েছে,

যিনি পুলিশ নন, হোম গার্ড, যিনি দুষ্কৃতির কাছ থেকে ৬ লক্ষ টাকা উদ্ধার করে থানায় জমা দিয়েছেন।

এই কর্পোরেট সিস্টেম মাননীয় মুখ্যমন্ত্রীর ব্যাকিং-এ ওদের নষ্ট করে দিয়েছেন। তাই আমি এই বাজেটের বিরোধিতা করছি।

(গোলমাল)

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি খুব দুঃখের সঙ্গে এবং উদ্বেগের সঙ্গে সরকারি দলের সদস্যদের উৎকণ্ঠা লক্ষ্য করছি। সরকারি এই দল ১৮ বছর ধরে এখানে আছে। বাংলার নবাব আজকে বৃদ্ধ শাজাহান সেজে বসে আছেন, পাশে তার ঔরঙ্গজেব। আজকে এই অবস্থায় সারা পশ্চিমবাংলা জ্যোতি বসুর মুখ্যমন্ত্রীর এবং স্বরাষ্ট্র মন্ত্রীর রাজত্বে আমরা চলেছি। সহনশীলতা কোনও জায়গায় পৌঁছেছে। ওরা খুনি, ডাকাত, ওরা লম্পট এটা প্রমাণিত হয়ে গেছে। ওরা পলিটিক্যাল লুমপেন। তাই বৃদ্ধ শাজাহান এখন মুখ্যমন্ত্রী, তার সমর্থনে চিৎকার করে ওরা এগিয়ে আসে। দিজ আর পলিটিক্যাল লুমপেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এক বছরে ৮৭ কোটি টাকা পুলিশ বাজেটে বাড়িয়েছেন জ্যোতিবাবু। আমাদের আপত্তি নেই। আমরা পুলিশকে দোষ দিতে চাই না। পুলিশের ডি. জি. ওদের সব চেয়ে বড় চাকর। পুলিশ কমিশনার লেনিনের ছবি টাঙিয়ে বিবেকের বানি শোনাচ্ছেন প্রেস ক্লাবে। আমি মুখ্যমন্ত্রীর কাছে কঠিন প্রশ্ন করছি। আপনি কি পুলিশ কমিশনার তুষার তালুকদারকে সাসপেন্ড করবেন? আজকে আপনাকে পরিষ্কার করে এই কথা বলতে হবে। কারণ কি অবস্থা দেখুন। হাউসে মাননীয় মুখ্যমন্ত্রী গত পরশু দিন বলেছেন ভিজিলেন্স কমিশন নিয়ে যদি কিছু বক্তব্য থাকে সি. পি.-র আমাকে বললেন না কেন? গতকালই সেই দাম্ভিক পুলিশ কমিশনার বলেছেন—আজকে কাগজে বেরিয়েছে—যে হ্যাঁ, আমি যা বলেছি ঠিকই বলেছি, ভিজিলেন্স কমিশনে কোনও ভিজিলেন্স হয় না। মাননীয় মুখ্যমন্ত্রীর এই ব্যাপারে কি বক্তব্য বলুন। কে সত্য? পুলিশ কমিশনার তুষার তালুকদার সত্য নাকি ১৮ বছর ধরে রাজত্ব করছেন বৃদ্ধ শাজাহান যিনি নারকীয় তান্ডবে মেতে সারা বাংলাকে শেষ করে দিয়েছেন, তিনি সত্য? আজকে হাউসে এই কথা বলতে হবে। আগে আমরা সারা বাংলার আইন শৃঙ্খলা নিয়ে গর্ব করে বলতাম। আজকে আমরা বাংলাকে নিয়ে বলতে গেলে জ্যোতিবাবু বলেন বিহারে কি হচ্ছে, উত্তর প্রদেশে কি হচ্ছে, দিল্লিতে কি হচ্ছে, বম্বেতে কি হচ্ছে। আমি জ্যোতিবাবুর কাছে জানতে চাই, আপনি বলুন, বিধান রায়ের সময় কি ছিল বাংলা, প্রফুল্ল সেনের সময় বাংলা কি ছিল, সিদ্ধার্থ রায়ের সময় বাংলা কি ছিল, আর আপনাদের রাজত্বে বাংলার আজকে কি পরিণতি হয়েছে? এ কথা আপনাকে বলতে হবে।

[6-20 —6-30 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গের পুলিশের ৬টি রেঞ্জ। পশ্চিমবঙ্গে ২০টি জেলা, ৫২টি মহকুমা, সার্কেল ৮৬টি, আর থানা মাত্র ৩৯০টি। অন্ধ্রপ্রদেশের ভৌগোলিক অবস্থান একই রকম, সেখানে রেঞ্জ ৮টি, জেলা ২৫টি, সাব-ডিভিশন ১৩৭টি, সার্কেল ৩৬২ টি, আর থানা ১,৪৭২টি। কোথায় আধুনিকীকরণ? এখানে মাথাভারী পুলিশ প্রশাসন। ৭৭

সালে ১টা আই. জি.—রণজিৎ গুপ্ত। আর আজকে ৪ টে ডি. জি., অ্যাডিশনাল ডি. জি. ৬টা, আই. জি. ১২ থেকে ১৪টা, ডি. আই. জি. ৩৪। কতগুলো করাপটেড পুলিশ অফিসারকে শুধুমাত্র ভোটের রাজনীতি কায়েম করার জন্য সারিয়ে রেখে দিয়েছেন জ্যোতিবাবু—অন্ধ সাজাহান। পুলিশ কর্মচারিদের ব্যারাকে থাকার জায়গা পাওয়া যায় না। ধ্যাড়ধেড়ে ডজ গাড়ি—রাস্তায় বন্ধ হয়ে যায়, প্রটেকশন পায় না জল পড়ছে দেখেছি থানার বিভিন্ন জায়গায়। ওরা তো আমাদের বাড়িরই ছেলে। আমি পুলিশকে দোষ দিচ্ছি না, ওদের বলে দেওয়া হয়েছে, সারা বছর লুঠ কর, খুন কর, ডাকাতি কর, থানায় রেপ কর, পুলিশ কাস্টোডিতে মেরে ফেলে দাও, কিন্তু ভোটের দিন সাহায্য ক'রো, আমি জ্যোতিবাবু, আমাদের দলের ছেলেদের দেখো—যারা পলিটিক্যাল লুম্পেন, যারা বাংলাকে লুঠ করছে। এই একটি জায়গাতেই আমাদের আপত্তি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সৌগতবাবু বলেন, কি ভয়ংকর অবস্থা, আজকে পুলিশের বাজেট বাড়ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশের ফায়ারিংও বাড়ছে। জ্যোতিবাবু বলেছিলেন গণতান্ত্রিক আন্দোলনে গুলি চালানো হবে না। আমাদের ছায়াদেবী এখানে বসে আছেন, মাননীয় মন্ত্রী কি বলেছিলেন এক সপ্তাহ আগে বহরমপুরে মিটিং করতে গিয়ে? মুর্শিদাবাদ পুলিশের গুণ্ডা ও সি. পি. এম.-এর দখলে চলে গেছে। মাননীয় মন্ত্রী বলেছিলেন কিনা, বলুন। সুভাষ নস্কর, গণেশ মণ্ডল ওখানে বসে আছেন। মুখ্যমন্ত্রীর কাছে ডেপুটেশন দিতে গিয়ে বলা হয়েছিল দক্ষিণ ২৪ পরগনা গুণ্ডাদের দখলে চলে গেছে, মানুষের বাস করার অবস্থা নেই। কি বলেছিলেন সি. পি. আই. বন্ধুরা? আরামবাগে খগেন সোম, গণেশ সোমকে খুঁচিয়ে খুঁচিয়ে মেরেছে আপনাদের ঐ তাণ্ডববাহিনী, ভৈরববাহিনী, ব্যাভিচার বাহিনী, ভ্রস্টাচার বাহিনী, মানুষকে প্রটেকশন দিতে পারেনি পুলিশ। কেন এই মাথাভারী পুলিশ প্রশাসনকে টাকা বরাদ্দ করা হবে? '৯২ সালে পুলিশ ফায়ারিং হয়েছে ১৪০টি, মানুষের জান নিয়ে নিয়েছেন ৭৬টি। '৯৩ সালে পুলিশ ফায়ারিং হয়েছে ১২৫টি মানুষের জীবন গেছে ৪৫টি। '৯৪ সালে পুলিশ ফায়ারিং হয়েছে ১১৯টি, মানুষ মরেছে ৫৯টি। ৯২-৯৩ অবধি ফিগার আছে। পাঞ্জাবে '৮৮ সালে লড়াই করতে গিয়ে পুলিশ প্রাণ দিয়েছেন ১২১ জন। আর পশ্চিমবঙ্গে পুলিশ বাহিনী প্রাণ দিয়েছেন ১৫ জন। '৯০তে পাঞ্জাবে লড়াই করতে গিয়ে পুলিশ প্রাণ দিয়েছেন ২৭১ জন। পশ্চিমবঙ্গে মানুষের নিরাপত্তা রক্ষা করতে গিয়ে প্রাণ দিয়েছেন ৩১ জন। আর, '৯২ সালে এই পুলিশ ফায়ারিংয়ে মানুষ মরেছে ৭৫ জন, গুলি চলেছে ১৪০ বার, পুলিশ মারা গেছে মাত্র দুটো। এতে কি প্রমাণ হয় বাংলার মানুষ উচ্ছৃংখল, স্বৈরাচারী? তাই যদি হত, তাহলে এই ডাকাত, খুনী, রাহাজানি পুলিশ প্রশাসনকে কখনও বাংলার বুকে শাসন করতে দিত না। ঐ মাননীয় সদস্য বললেন জনগণের বন্ধু। কি ধরনের বন্ধু জানেন? লক-আপে মা, বোনের ইজ্জত নেওয়া পুলিশ। কেমন জনগণের বন্ধু? সাধারণ মানুষ আজকে অভিযোগ জানাতে গেলে অভিযোগ নেওয়া হচ্ছে না সারা পশ্চিমবঙ্গে। আমাদের কাছে একটা তথ্য আছে, সেই তথ্য থেকে দেখা যাচ্ছে, সারা ভারতবর্ষের বুকে ২৫টি রাজ্য এবং কেন্দ্রশাসিত অঞ্চলের মধ্যে পশ্চিমবঙ্গই ৫২৭ কোটি টাকার বাজেট চেয়েছেন জ্যোতিবাবু। কগনিজিব্‌ল অফেন্স, এজ পার আই. পি. সি., সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা দশম স্থান দখল করেছে, টেনথ্ পজিশন।

কার লজ্জা? এটা কার লজ্জা? উনি বলবেন, উত্তরপ্রদেশে কি হচ্ছে, দিল্লিতে কি হচ্ছে,

বিহারে কি হচ্ছে? আপনাদের কংগ্রেসি রাজ্যে কি হচ্ছে? উনি কি খুব ক্যাটাগোরিক্যালি বলবেন, ওঁর আগে পূর্বসূরীর আমলে কি ছিল, আর এখন কি হচ্ছে? আজকে আমরা কি দেখছি, না জ্যোতিবাবু ঔরঙ্গজেব পরিবৃত হয়ে নারকীয় জমানায় কলংকিত শাজাহান হয়ে বসে আছেন। এখানে খুন হুহু করে বেড়ে চলেছে। ১৯৯৪ সালে খুন হয়েছে ১,৭৪০টি। সারা ভারতবর্ষের সিকস্থ পজিশন। রায়ট, যেটা নিয়ে আমরা গর্ব করতাম—বাংলার সাম্প্রদায়িক সম্প্রীতি নিয়ে আমরা গর্ব করতাম। বাংলার বুকে ১৯৯২ সালে রায়ট হয়েছে ৭,২৫৬টি, ১৯৯৩ সালে কিছুটা কমেছে। তবে লজ্জা কমেনি। সারা ভারতবর্ষের মধ্যে রায়টের ক্ষেত্রে পজিশন সিকস্থ। এখানে মায়েরা বসে আছেন, লজ্জায় মাথা হেঁট হয়ে যায়। আজকে এখানে ১৯৯২ সালে ধর্ষণ হয়েছে ৬১৫ জন। ১৯৯৩ সালে হয়েছে ৭৪০, ১৯৯৪ সালে ৭৪৩। সারা ভারতবর্ষে বাংলার স্থান সেভেনথ্। জ্যোতিবাবু ভাল কাজের জন্য ফার্স্ট বয় হতে পারেননি। জ্যোতিবাবু নারীর সম্মান রক্ষা করতে পারেননি। এখানে নারী নির্যাতন বেড়েছে, ইভ্‌টিজিং, বধুহত্যা বেড়েছে—গ্রাফ্ ক্রমশ উঁচুতে উঠছে। ৭৪৩টি নারী ধর্ষণের ঘটনা ঘটেছে। সারা ভারতবর্ষের মধ্যে ৭ম স্থান পেয়েছে। ভাল রেজাল্ট দেখাতে পারেনি। আজকে ডাউরি ডেথ এখানে বেড়েছে। মানুষের চেতনা, জনমানসের যে মানসিকতা নিয়ে আমরা এতদিন গর্ববোধ করতাম, রামমোহন, বিদ্যাসাগর এঁদের চিন্তা নিয়ে কত আন্দোলন হয়েছে। সেই বাংলার বুকে আমরা ৪৯৮ সেকশন প্রয়োগ করেও সমাজ চেতনা গড়ে তুলতে পারিনি, আমরা নারীর নির্যাতন বন্ধ করতে পারিনি। ডাউরি ডেথ দিনের পর দিন বাড়ছে, অত্যাচার বাড়ছে। '৯৪ সালে টোটাল কত তা উনি বক্তব্যের মধ্যে দিতে পারেননি। তবে '৯৩ সালের যে ফিগার পেয়েছি তাতে ২৫৬টি ডাউরি ডেথ হয়েছে। পুড়িয়ে মারা হয়েছে, আগুন দেওয়া হয়েছে কেরোসিন তেল দিয়ে। ৪৯৮ সেকশন অ্যাপ্লাই করে বাংলার পুলিশ নারীকে প্রোটেকশন দিতে পারেনি। সার্বিকভাবে মহিলাদের উপরে আক্রমণ হয়েছে ৪,৯৭৮টি ঘটনা। '৯৪ সালে রেকর্ড হয়েছে, ঘটনা কিছুটা কমেছে। ডি. জি. একটা ফাংশনে বলেছিলেন যে রেটে কমছে তাতে দেখা যাচ্ছে যে পশ্চিমবাংলায় আর পুলিশের দরকার হবে না। বাঃ! সুন্দর! কি ব্যাঙ্গাত্মক উক্তি। তাঁর পুলিশ কমিশনার বলেছেন, ভিজিলেন্স নেই। তাঁর ডি. জি. বলছেন, বেসামাল লাগছে। বাংলার বুক থেকে দ্রুত গতিতে কমতে থাকে, ক্রাইম রেকর্ড যদি না হয়। এই জায়গায় দাঁড়িয়ে পুলিশ বাজেট ৮৭ কোটি টাকা এক লাফে বাড়িয়ে ৫২৭ কোটি টাকা আমরা কি করে বরাদ্দ করব? কলকাতা শহর একটা বিপজ্জনক অবস্থায় চলে গেছে। গ্রামে থানাগুলোতে গাড়ি নেই, ব্রিটিশ আমলের 'ডজ' গাড়ি ব্যবহার করা হচ্ছে। থানায় দেখেছি, তারা বলছে, আসবাবপত্র নেই, আধুনিক যন্ত্র নেই। গ্রাম-বাংলায় সব থেকে বিপজ্জনক ঘটনা ঘটছে, পুলিশকে স্পেসিফিক্যালি নির্দেশ দিচ্ছে, একদলীয় শাসন ব্যবস্থা কায়েম-এর জন্য আপনারা কাজে লাগুন। এটা শুধু কংগ্রেসের কথা নয়, প্রত্যেকটি শরিকদল এই কথা বলছে। তাঁরা সরাসরি স্বরাষ্ট্রমন্ত্রী শ্রী জ্যোতিবসুর দিকে আঙুল তুলে এই অভিযোগ করছে, এই কথা শুধু কংগ্রেসের নয়। আমি লেলিনবাদি পুলিশ কমিশনারের একটা উক্তি পড়ে আমার বক্তব্য শেষ করব।

[6-30 —6-40 p.m.]

"চাকুরি জীবনের শুরুতে দেখেছি আমাদের পর্যায়ে যে সব অফিসার ঘুষ নিতেন তারা কিন্তু বেশ'লো প্রোফাইল নিয়ে চলতেন—অর্থাৎ ঘুষ নেওয়া কাজটা যে খুব ভাল নয়, এই বোধ তখনও ছিল। কিন্তু আজ চাকরি শেষ পর্বে এসে দেখতে পাচ্ছি আমাদের আই পি এস এর একাংশের কথা ভালই বলতে পারি এবং কয়েকজন মার্কামারা আই এ এসের কথাও বলতে পারি। এঁদের চাল চলন দেখে মনে হচ্ছে ঘুষ নেওয়াটা বীরত্বের কাজ এবং যারা ঘুষ নেন না তারা আদতে ভীতু, স্রেফ ভীতু। সর্বোচ্চপদে পৌঁছেছিলেন এমন একজন অত্যন্ত বিখ্যাত আমলা যিনি ক্রমশই এই ধারণা প্রতিষ্ঠা করতে চাইতেন যে পুলিশ অফিসারদের ঘুষটুষ নেওয়া নিয়ে কোনও সরকারের মাথা ঘামানোই উচিত নয়। ঘুষ নেওয়াটা এই বিখ্যাত আমলার মতে ছিল অত্যন্ত স্বাভাবিক ব্যাপার। তিনি বলতেন ঘুষ নয়, দেখা উচিত কাজকর্ম ঠিকঠাক হচ্ছে কিনা—অর্থাৎ ঠিক ফরমায়েস মতই এই অফিসাররা কাজ করে যাবেন, ন্যায়-অন্যায়ের ভালমন্দ এসব নিয়ে বেশি মাথা না ঘামিয়ে এমন একটা ধারণা সৃষ্টি করার চেষ্টা হল যে, যাঁরা ঘুষ নেন, তাঁরা অতীব দক্ষ অফিসার এবং যারা ঘুষ নেন না, তারা অকর্মণ্য'। সবচেয়ে দুর্নীতিগ্রস্ত যে তিনি, সেই রথীন সেনগুপ্তকে জ্যোতিবাবু হিউম্যান রাইটস্ কমিশনের মেম্বার করে রেখেছেন। অতবড় দুর্নীতিপরায়ণ লোক আর হয় না, তাকে অবসরের পরেও মানবাধিকার কমিশনের সদস্য করা কখনোই উচিত নয়। যে নিজে মানবাধিকার রক্ষা করেননি, বিনা বিচারে মানুষকে আটক করেছে এবং সব রকমের দুর্নীতির সঙ্গে জড়িত থেকেছে তাকে কিনা ওই পদে রেখে অলংকৃত করা হচ্ছে। ওর সময়ে পুলিশ কাস্টোডিতে ২৫০ জনের মৃত্যু হয়েছিল। তারপরে পাঁশকুড়ার ঘটনা কারুর অজানা নেই। সেই মানুষকে এখনো কেন তোয়াজ করা হচ্ছে জানি না। আজকে থানাগুলোর অবস্থা কি—মা বোনেরা থানায় ডায়রি করতে ভয় পায়, কেন না যে কোনও সময়ে তাদের ধর্ষণ করতে পারে। মানুষ আজকে ভীত সন্ত্রস্ত, অভিযোগ জানাতে ভয় পায় যে, যেতে গেলেই বোধহয় গুলি খেয়ে মরতে হবে। আজকে মানুষের নিরাপত্তার কোনও ব্যবস্থা নেই। যে পুলিশ রক্ষক সেই আজকে ভক্ষক হয়ে দাঁড়িয়েছে। কলকাতা শহর থেকে শুরু করে গ্রামেগঞ্জে সর্বত্র থানাগুলো মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কারাগারে পরিণত হয়েছে। তাদেরই দলের পুলিশ বাহিনী দিয়ে কাজ চালানো হচ্ছে। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে অনেক সময় ন্যায়, নিষ্ঠ এবং কর্তব্যপরায়ণ পুলিশ অফিসার থাকা সত্ত্বেও সরকারি প্রশাসনের বিশেষ বিশেষ ক্ষেত্রে তাদের সেইভাবে কাজের সুযোগ দেওয়া হচ্ছে না। তাদের কাজ করার মানসিকতা থাকার সত্ত্বেও তাদের কোণঠাসা করে রাখা হয়েছে। সুতরাং এই দপ্তরটি ব্যাভিচারে এবং ভ্রস্টাচারে ভরে গেছে এবং এর পুলিশ বাহিনীও দুর্নীতি পরায়ণ। এই কথা বলে ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার স্যার, ২১নং ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করে আমি যে বক্তব্য রেখেছিলাম তা নিয়ে আলোচনা হয়েছে, অনেকে বিরোধিতা করেছেন, অনেকে সমর্থন করেছেন। আমি জবাব দিতে গিয়ে কয়েকটি বিষয়ে উত্থাপন করছি—প্রথম ডাঃ জয়নাল আবেদিন, বিরোধীদলের নেতা, তিনি তার বক্তব্যে বলেছেন যে, ন্যাশনাল পুলিশ কমিশনের যে রিপোর্ট সেই সম্বন্ধে আমরা নাকি বিশেষ কিছু করিনি। আমি রিপোর্ট যা

পেয়েছি বা আমার কাছে যা আছে, তা পড়ে দেখলাম যে তাতে রেকমেন্ডেশন ৩ বছরে ৫৩টা এসেছে এবং তারমধ্যে ৩১টা আমরা আপাতত ইমপ্লিমেন্ট করেছি। আর বাকিগুলো করবার দিকে, এই সম্বন্ধে এইটুকুই বলতে পারি। তারপরে ওদের অভিযোগ বলুন, অসুবিধা বলুন, ওঁরা অভিযোগ করেছেন যে, আমরা কেন অন্য রাজ্যের সঙ্গে তুলনা করি—মহারাষ্ট্র, গুজরাট এবং দিল্লির সঙ্গে কেন তুলনা করছি। তুলনা তো আমাদের করতেই হবে, কারণ সামগ্রিকভাবে তো ভারতবর্ষটিকে দেখতে হবে। আমরা তো আর রিপাব্লিক অফ ওয়েস্টবেঙ্গল নয়, আমরা ভারতবর্ষের একটা অঙ্গরাজ্য এবং সেই হিসাবে ভারতবর্ষের অন্যত্র কোথায় কি রকম কাজ হচ্ছে, কতটা অপরাধমূলক কাজ হচ্ছে এবং কতটা বাড়ছে না কমছে এসব এক এক করে দেখতে হবে। আমি বারেবারেই বলেছি আমার বক্তৃতায় যে, এই ক্রাইম রেকর্ডেই সব ধরা পড়বে এবং তাতে দেখা গেছে এখানে কমের দিকে।

কিন্তু যাই হয়ে থাকুক তাতে আত্মসন্তুষ্টির কোনও জায়গা নেই, এটা আমরা বলেছি। কতকগুলো ক্ষেত্রে মহিলাদের বিরুদ্ধে যে অপরাধ হয়েছে বা খুন হয়েছে বা ডাকাতি হয়েছে সেটা বেড়েছে। কিন্তু অন্য রাজ্যের তুলনায় অনেক কম হয়েছে। কিন্তু তাসত্ত্বেও, ২।৪।১০ যাই বাড়ুক না কেন—ক্ষতি আছে। এতে শুধু পুলিশ নয়, জনগণের চেতনাও বাড়াতে হবে। এটা আমরা কোনওদিন প্রতিশ্রুতি দিইনি, বা কেউ দিতেও পারে না যে—আমাদের রাজ্যে চুরি হবে না, ডাকাতি হবে না, মহিলাদের বিরুদ্ধে নির্যাতন হবে না। কংগ্রেস দেয় কি না জানি না। কংগ্রেসি রাজ্যে যা হয়েছিল সেটা আমাদের রাজ্যে অনেক কম। এখানে একটা প্রশ্ন এসেছে, বলা হয়েছে, আপনারা মহিলা পুলিশ নিয়োগ করছেন কিন্তু তাদের ট্রেনিং হচ্ছে না। এটা ঠিক নয়, মহিলা পুলিশ এবং অন্য যে পুলিশ আছে সেখানে ট্রেনিং হচ্ছে। এ ব্যাপারে 'গোড়ে কমিটি' একটা সিলেবাস করেছে আমরা সেটা গ্রহণ করেছি। সেই অনুযায়ী এখানে ট্রেনিং হচ্ছে। আবার অনেকে বলেছেন, পুলিশের কাজের মধ্যে বিজ্ঞান এবং প্রযুক্তির প্রতিফলন তাঁরা দেখতে পাচ্ছেন না। এ সম্বন্ধে আমার কাছে যে তথ্য আছে সেটা আমি পড়ছি না, তাতে অনেক সময় লাগবে। আমি শুধু অনুচ্ছেদগুলো উল্লেখ করছি—অনুচ্ছেদ ৩৩, ৪৬, ৪৭-তে এ ব্যাপারে বলা আছে। এতে বলা আছে, আমরা কি কি করেছি এবং কি কি করার ইচ্ছা আমাদের আছে। তফসিল সরকারের বিষয়ে বললেন—আপনি কিছু করলেন না, কংগ্রেসিরা অপবাদ দিচ্ছে ইত্যাদি। এ সম্বন্ধে জানাই, সেখানে ৪ জনের নামে এফ. আই. আর. করা হয়েছিল এবং তাদের গ্রেপ্তারও করা হয়েছে। চার্জশিটও দেওয়া হয়েছে। পাঞ্জাব পুলিশ সম্বন্ধে এখানে প্রশ্ন ছিল। একটা ভয়ঙ্কর কাণ্ড তারা এখানে করে গেছিল। এই নিয়ে পাঞ্জাবের মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা হয়েছিল। আমরা সুপ্রীম কোর্টেও গিয়েছিলাম এখন সুপ্রীম কোর্ট থেকে ব্যবস্থা নেওয়া হয়েছে। পাঞ্জাবের মুখ্যমন্ত্রী বলেছিলেন, আমরা ভাল করে কিছুই জানতাম না। এবারে আমার সঙ্গে পাঞ্জাবের জলন্ধরে দেখা হয়েছিল। আমি বলেছি, এই রকম করলে তো কিছুই বোঝা যাবে না—কে লোক, পুলিশের লোক না অন্য কেউ, সেটা জানা যাবে না। কাজেই সুপ্রীম কোর্টের ব্যবস্থা অনুযায়ী কাজ হচ্ছে। বহুবাজার বিস্ফোরণে রশিদ সম্পর্কে যে মামলা আছে তা আই. পি. সি. অনুযায়ী চলছে। টাডা এবং অন্যান্য আইনে সেই মামলা চলছে। অনেকদিন আগে কেন্দ্রীয় সরকার আমাদের কাছে টাডায় বন্দির সংখ্যা এবং এর প্রয়োগ সম্বন্ধে জানতে চেয়েছিলেন। আমরা হোম-ডিপার্টমেন্টের মিঃ পাইলটকে

লিখেছিলাম, আমরা দার্জিলিং-এ এটা করতে বাধ্য হয়েছিলাম, যদিও আমরা এটা পছন্দ করি না। অন্য আইনের সঙ্গে ৬ জন টাডায় আটক আছে। আমি কেন্দ্রীয় সরকারকে বলেছি,, টাডা কেস তুলে দিয়ে যদি সন্ত্রাস দমন করতে হয় তবে যে ক্রিমিন্যালগুলি আছে সেগুলো শক্তিশালী করা যায় কিনা সেটা সবাই মিলে বসে ঠিক করা দরকার।

[6-40 —6-50 p.m.]

এই কথা ওদেরকে আমরা দিল্লিতে বলেছিলাম, এখানে কি করবেন টাডা নিয়ে, সেটা তো আলোচনা হচ্ছে, দেখা যাক কি হয়। তারপরে, ডাঃ জয়নাল আবেদিন বললেন, বোধহয় আমি যতদূর শুনেছি, ৪২টি এখানে রেপ কেস হয়েছে, মলেসটেশন হয়েছে, আমার কাছে ২টি কেস আছে, ৪২টি নেই। এটা হচ্ছে ২ বছরের মধ্যে। কাজেই উনি কোথা থেকে এই হিসাবটা পেলেন? আপনি এটা পাঠিয়ে দেবেন, আমি দেখবো। বেহালার সম্বন্ধে কি জানি বললেন, তবে আমার দপ্তরে বেহালা সম্বন্ধে কোনও চিঠি নেই। গার্ডেনরিচ নিয়ে বোধহয় বলতে চাচ্ছেন, আমি সেটা বুঝলাম না, যদি বেহালা সম্বন্ধে কিছু থাকে আমার কাছে পাঠিয়ে দেবেন, আমি দেখব। পোস্টমর্টেম-এর ডাক্তারের অভাব, ব্যবস্থার অভাব, পোস্ট-মর্টেম-এর রিপোর্ট পাওয়া যায় না, তার জন্য মামলার অসুবিধা হয়, আত্মীয়-স্বজনের অসুবিধা হয়, এটা আমরা বক্তৃতার ৩৬ অনুচ্ছেদে বলেছি। এটা এখনও সঠিকভাবে করা যায়নি। এটা আমরা চেষ্টা করছি, করতে হবে, ব্যবস্থা করতে হবে। তারপরে বলা হচ্ছে, যেটা একটা অদ্ভুত কথা, কংগ্রেস বলে, আমরা প্রধান বিরোধীদল, আমাদেরকে নানাভাবে হ্যারাস করা হচ্ছে? এখানে তুলনা করুন। ২৮ বছর আপনারা কংগ্রেসিরা রাজত্ব করেছেন, তখন তো বিনা বিচারে আমরা কতবার গ্রেপ্তার হয়েছি, কত গুলি চলেছে, কত মামলা হয়েছে, মিথ্যা মামলায় জড়িয়ে দেওয়া হয়েছে, ১১ শত ছেলেকে খুন করা হয়েছে, পুলিশ নয় গুণ্ডা দিয়ে। তখন তো কোনও মামলা হয়নি সেই ব্যাপারে, ১১ শত ছেলেকে খুন করা হয়েছে, একটাও মামলা হয়নি। একজনও গ্রেপ্তার হয়নি। কিন্তু এখন তো এইরকম যখন ঘটনা ঘটে, এফ. আই. আর.-এ তখন নাম থাকলে দুই পক্ষ গ্রেপ্তার হয়, তার হিসাব থাকলে সেটা হয়। আমি তো প্রশ্নোত্তরে এই সম্বন্ধে অনেকবার বলেছি, কত জন মারা গিয়েছে, আহত হয়েছে। এখানে একজন বলছিলেন, আগেকার হিসাব শোনাচ্ছিলেন, '৭০ থেকে '৭৭, সেই সময় আমরা তো অ্যাসেম্বলিতে ছিলাম না, বয়কট করেছিলাম, তখন এখানে বক্তৃতা হত, আমাদের জীবন বিপন্ন, এম. এল. এ.-রা বলতেন, আমাদের নিজেদের লোকেদের কাছে জীবন বিপন্ন, তারা আমাদের খুন করবে, কাজেই আমাদের নিরাপত্তা চাই। সেটা জঙ্গলের রাজত্ব না আজকে জঙ্গলের রাজত্ব? এখন তো নিরাপদে, নির্বিঘ্নে কাজ করছেন, ঘোরাঘুরি করতে পারছেন, নানা রকম আপনাদের সংগঠন আছে, নানারকম কার্যকলাপও হচ্ছে, আবার অনেক অন্যায়ও করছেন, কিন্তু বিনা বিচারে একজনও মানুষকে আমি আটক করিনি, এই ১৮ বছরে। এটা আমার মনে হয়, একটা অসভ্য আইন, যেটা ব্যবহার করা উচিত নয়। তারপরে বলছেন, পুলিশ স্টেশন হচ্ছে না, সাধারণ কথা বলে লাভ নেই। হয়ত আরো দরকার আছে, যেভাবে আমাদের কাছে দরখাস্ত আসে, সেটা আমরা প্রয়োজনবোধে করি। তারপরে একটা কথা বলা হয়েছে, হঠাৎ সত্য বাপুলি মহাশয় বললেন, নজরুল হচ্ছে আমার পুলিশ অফিসার, তার পোস্টিং সম্বন্ধে ওর চিন্তা। উনি তো আমার আণ্ডারে কাজ করছেন, আপনি এত চিন্তা

করছেন কেন, ওর ঠিকমতো পোস্টিং, ওর ঠিকমতন পোস্টিং হবে। তারপরে বলা হল, পুলিশের ব্যয়-বরাদ্দ বাড়ছে, তা তো বাড়বেই। ডি. এ., অ্যালাউন্স, মাইনেপত্র সব তো ওদের দিতে হয়, তা ছাড়াও বাড়বে। এখান থেকে দু-একজন বলেছেন, অপরাধ যদি দমন করতে হয়, এখন অসুবিধা হচ্ছে, কংগ্রেস পার্টি তারা তো এইসব অপরাধের সঙ্গে জড়িত, তাদেরকে সমর্থন করছেন, তাদেরকে সহায়তা করছেন, তাই বাড়ছে। এখানে ময়দানে মিটিং মিছিলের কথা খালি বলা হচ্ছে, পুলিশকে আক্রমণ করো, থানা দখল করো। ঐসব কারা করে? এখানে যেটা হয়েছিল রেড রোডে, রাইটার্স বিল্ডিং দখল করো, কোন কথা ছিল না, প্রদর্শন করার কথা ছিল, মিটিং করার কথা ছিল, মিছিল করার কথা ছিল, সেখানে যা হয়েছে তা আমরা ক্যাসেটে উঠিয়ে ধরে রেখেছি। সেখানে একজন বলছেন, দেখ পুলিশ কয়েকশো, আর আমরা ১০ হাজার লোক এখানে, চলো রাইটার্স বিল্ডিং, আমরা রাইটার্স বিল্ডিং দখল করব পুলিশ কর্ডন ভেঙে, এখানে এই যে রেডিও অফিস আছে, সেখানে অবধি তারা পৌঁছে গিয়েছিলেন।

তারপর বোমায় কত পুলিশ আহত হয়েছে, সেই বোমায় কংগ্রেসিদের নিজেদের লোকেরাও আহত হয়েছে। সেখানে তারা পিস্তল ব্যবহার করেছে। এইসব ক্ষেত্রে বিচার-বিভাগীয় তদন্ত কখনোই হবে না। কেন্দ্রীয় হোম মিনিস্টার যখন দিল্লি থেকে আমাদের এখানে আসলেন, তখন তিনি আমাকে বললেন এই ব্যাপারে জ্যুডিসিয়াল এনকোয়ারি করবেন কিনা। আমি তাকে বলেছিলাম তাদের উদ্দেশ্যটা কি ছিল, সেটা কি আপনি জানেন? জ্যুডিসিয়াল এনকোয়ারি আমি করব, কিন্তু তার আগে আমাকে একটা ব্যাপারে আপনার অনুমতি দিতে হবে। আমি দলবল নিয়ে, বোমাটোমা নিয়ে, দিল্লিতে আপনার অফিস দখল করতে যাব, তারপর দেখব আপনি কি করেন? তারপর আমি জ্যুডিসিয়াল এনকোয়ারি করব। তারপর তিনি আমাকে বললেন, আচ্ছা, তাদের কিছু টাকা-পয়সা দিতে পারে কিনা দেখবেন। আমি আবার বলছি, বারাসাতে একটা ঘটনা হল, সেখানে তারা এস. পি-কে মারল। তিনি ছয় সপ্তাহ নার্সিংহোমে ভর্তি ছিলেন এবং সেটা নার্সিং হোমের রেকর্ড দেখলেই বোঝা যাবে। ছয় সপ্তাহ নার্সিং হোমে রেখে তাকে চিকিৎসা করাতে হল। তাহলে এই ব্যাপারে কি জ্যুডিসিয়াল এনকোয়ারি করতে হবে? বোমা, অস্ত্রশস্ত্র নিয়ে যদি আমাদের থানা দখল করবার চেষ্টা করা হয়, পুলিশের উপর আক্রমণ করবার চেষ্টা করা হয়, মানুষকে উত্তেজিত করা হয়, তাহলে আমরা তা রুখব। এসব আমরা হতে দেব না। এই তো কিছুদিন আগে অ্যাসেম্বলি লনের মধ্যে কংগ্রেসের নেতা-নেত্রীরা বোমা ফেলল। এই রকম ঘটনা তো হচ্ছে। স্পিকার মহাশয় এসব জানেন, আপনারাও জানেন। সাত্ত্বিক রায় বলেছেন, লক-আপের অবস্থা নিয়ে। তিনি কোনটার কথা বলছেন আমি বুঝলাম না। তিনি শুধু বললেন লক-আপগুলোর অবস্থা ভালো নয়, এটা আপনি ভালো করবার চেষ্টা করুন। তিনি যদি নির্দিষ্ট করে বলে দেন তাহলে ভালো হয়, তাঁর কি অভিজ্ঞতা আমি জানি না। তিনি আরও বলেছেন, পুলিশ কোয়ার্টারগুলো মেরামতি হয় না, থানা মেরামতি হয়না। হ্যাঁ, এগুলো আমরা মেরামত করছি। আমরা ফিনান্স কমিশন থেকে টাকা পেয়েছিলাম, তার থেকেই আমরা কাজ করছি। আর আমাদের বাজেট থেকে আমরা যা দেবার তা দিচ্ছি। আরেকটা উনি বলেন, প্রত্যেক জেলায় মেয়ে পুলিশ দিয়ে মেয়েদের একটা থানা করুন। হ্যাঁ, এটা দু-তিন জায়গায় হচ্ছে, তবে প্রত্যেক জায়গায় এটা

করা সম্ভব হবে না। কংগ্রেসের একজন বিধায়ক দেওকীনন্দন পোদ্দার এখানে ট্র্যাফিক সম্বন্ধে বলেছেন। তিনি বললেন এই ব্যাপারে কমিটি করে সুপারিশ নেওয়ার জন্য। কিন্তু কমিটি করে আপনি কি করবেন? আরও কতগুলো কথা তিনি বলেছেন, সেটা নিশ্চয় চিন্তার কথা। ওনার নিশ্চয় অভিজ্ঞতা আছে। ওনার অভিজ্ঞতা হচ্ছে, থানায় বড় অফিসারদের পাওয়া যায়, ও. সি.-দের পাওয়া যায় না। যদি বড় অফিসারদের পাওয়া যেতে পারে, তাহলে ও. সি.-দের পাবেন না কেন। আর তিনি বলেছেন পুলিশে ঘুষ নেয়। কিন্তু তাদের তো ধরা যাচ্ছে না, যাদের ধরা গেছে তাদের বিরুদ্ধে অ্যাকশন নেওয়া হয়েছে। এবং এইজন্য দু-দশ জনকে তাড়ানোও হয়েছে। কাজেই এটা তো অস্বীকার করে লাভ নেই, এটা কিছু কিছু জায়গায় হচ্ছে।

তারপর এই কথা সুদীপ বন্দ্যোপাধ্যায় বলেছেন যে প্রত্যেক ফায়ারিং-এ একটা জ্যুডিসিয়াল এনকোয়ারি করতে হবে। আমি আগেই জবাব দিয়েছি, এটা সম্ভব নয়। আমরা কতগুলি এনকোয়ারি করেছি, আর দুটো বাকি আছে, দুটো রিপোর্ট পেয়েছি, এটা আমরা অ্যাসেম্বলির জুলাই সেসনে দিয়ে দেব। চারটে চলছে, আর বাকিগুলো সব আমরা দিয়ে দিয়েছি। আমরা কেন্দ্রীয় সরকারের মতো নই। ওঁরা আইন করেছেন জ্যুডিসিয়াল এনকোয়্যারি করে, সেটা না দিলেও চলে, পার্লামেন্টে এইরকম আইন নাকি ছিল না, এখন করে নিয়েছেন। আমরা মনে করি সেই আইনের কোনও প্রয়োজন নেই, সেই জন্য আমি আরেকবার এটা পড়ে দিচ্ছি সেটা হচ্ছে এই কাটমোশন যা এসেছে তার উপর আপনারা বক্তব্য রেখেছেন, আমি যতটা পারলাম জবাব দিলাম, আলাদা করে বলার সময় নেই, প্রয়োজনও নেই। তবে একটা জিনিস আমি পড়ে দিচ্ছি। কারণ আপনারা হয়তো এটা ভালো করে পড়েননি। তুলনামূলক যেটা বলছেন তাতে এটা একটু পড়া দরকার। এটা আমরা অন্য রাজ্যে পাঠাই, আমি এই ১৩ নং অনুচ্ছেদে "The crime situation in the State, in 1994, was stable and under control. The total number of cognizable cases registered under the IPC was 68,942 in 1994 as compared to 70,718 in 1993". ইন ১৯৯৩, একটু কমেছে কিন্তু এতে আত্ম-সন্তুষ্টির কথা নেই। "The number of such cognizable cases were far greater in other State during 1994. For example, in Andhra Pradesh, the number was 89907 ; in Gujrat, it was 79,731 ; in Maharashtra 1,81,077 ; in Rajasthan 97,710 and in Madhya Pradesh, it was 1,88,025. The number of dacoities in the districts of West Bengal was 518, in Andhra Pradesh it was 518 and 677 in Maharashtra. The dacoities in the districts, excluding Calcutta, was 480 in 1933. The number of murders was 1,740 in 1994 as compared to 2,338 in Andhra Pradesh, 3,248 in Madhya Pradesh and 2,736 in Maharashtra. The number of robberies in the districts of West Bengal was 637, as against 937 in Andhra Pradesh, 957 in Gujarat, 2,126 in Madhya Pradesh, 3,193 in Maharashtra and 1,187 in Rajasthan.

In Calcutta, the number of dacoities was 35 in 1994 as against 38 in 1993 ; in comparsion to 112 in Bombay during 1994. The total number of cognizable cases registered under IPC was 11,401 in Calcutta

in 1994 as against 12,206 in 1993 ; in comparison with 35;538 in Bombay and 38,287 in Delhi during 1994".

"The number of murders in Calcutta was 77 during 1994 as against 70 in 1993; in comparison to 345 in Bombay and 492 in Delhi in 1993: in comparison to 345 in Bombay and 492 in Delhi during 1994". — not 77 or 80. "Although our position is good as compared to the situation prevailing in other States, we are not complacent

৩৮২৮৭ ইন্ ডেলহী, কত গুণ বেশি এটা আপনারা দেখুন। মার্ডার ইন্ ক্যাল্কাটা ৭৭ ইন্ ১৯৯৪ অ্যাজ এগেনস্ট ৭০ ইন্ ১৯৯৩, বেড়েছে আমাদের কিছু। এটা আমরা বারবার বলতে চেয়েছি এবং আপনাদের দৃষ্টি আকর্ষণ করেছি। এখানে আর বিশেষ কিছুই বলার নেই, কারণ কাটমোশনে নির্দিষ্ট কতগুলি বলা হয়েছে, তার কিছু ইতিমধ্যেই আমি বলে দিয়েছি, তার সঙ্গে এটুকু যোগ করেছি। এখানে আমি দেখতে পাচ্ছি যে বাড়তি-কম এইসব হিসাব বলা হচ্ছে। আমি সব সময় বলেছি, আপনারা হিসাব করে দেখবেন। এই যে পঞ্চায়েত নির্বাচন হয়ে গেল সেই সময় এবং পরবর্তীকালে কিছু ইন্টারক্লাশ হওয়াতে লোক মরেছে, কিন্তু কারা এরজন্য প্রধানত দায়ী? এটার ৯০ ভাগ ক্ষেত্রে কংগ্রেস দায়ী, এবং কংগ্রেসের সংখ্যা আমাদের সি. পি. আই.-এর সংখ্যা তার থেকে বেশি। যারা নাকি খুন হয়েছে। এই রকম আমরা প্রতিটি ব্যাপারে দেখছি, আর তা হবে না কেন? যদি কংগ্রেসের নেতারা যদি খোলাখুলি এই কথা বলেন ময়দানে দাঁড়িয়ে যে আমরা পুলিশকে মারব, দেখে নেব পুলিশকে আমরা, পুলিশও তো বলতে পারে আমরাও দেখে নেব। তাতে কী লাভ হবে? আরও তো হিংসা বাড়বে তাতে। ডঃ জয়নাল আবেদিন আবার গান্ধীজির কথা বললেন। ঐ সব বলবেন না, এই সব নেই ভারতবর্ষে। ঐ সব বলে কোনও লাভ নেই। সেই ভারতবর্ষ নেই, যেভাবে ক্রাইম বাড়ছে। আমি সেই জন্য বলছি ক্রাইম যদি [illegible] হয় তাহলে রাজনৈতিক দল, সামাজিক ক্ষেত্রে যে সংস্থা বা ব্যক্তি সংস্কৃতির দিক থেকে যারা কাজ করবেন, আমাদের সবাই মিলে সেটা দেখতে হবে যে একটা অন্য রকম অবস্থার মধ্যে দেশকে নিয়ে যেতে পারি কি না। এটা দুঃখের বিষয় আজকে যা হচ্ছে, এই যে সব গান্স ব্যবহার হচ্ছে আমরা নামও জানি না। এ. কে. ফর্টি সিক্স, এই সব দিয়ে গার্ড দিতে হচ্ছে। নিরাপত্তা নেই, বিভিন্ন শহরে এই জিনিস দেখা যাচ্ছে এবং আমাদের নাকি জেড ক্যাটাগরি বলা হচ্ছে, কয়েকজন আছি ভারতবর্ষে আমলা। কে যে কাকে মারবে, কি করবে, এই অবস্থার মধ্যে ভারতবর্ষ চলছে। কোথায় গান্ধীজি? কোথায় নন-ভায়লেন্ট গান্ধীজি? আর গান্ধীজি থাকলে একটু অবাক হতেন যে একটা রাজনৈতিক দল, বি. জে. পি.-র মতো দলের কথা শুনে যারা বলে বেশ করেছি আমরা মসজিদ ভেঙেছি, আবার ভাঙবো, সুপ্রীম কোর্টের কথা শুনব না। কংগ্রেসও ঠিক তাই বলছে পশ্চিমবাংলায়, যে আমরা খুন করেছি, খুন করব, আমরা আক্রমণ করব পুলিশকে, থানা দখল করব। আমি তাদের আবেদন করছি এই সব করবেন না, সুবিধা হবে না, কারণ আমরা রাজনীতিগতভাবে এবং প্রশাসনিকভাবে আপনাদের মোকাবিলা নিশ্চয়ই করব এই বিষয়ে কোনও সন্দেহ নেই। কারণ পশ্চিমবাংলার মানুষ সমাজবিরোধী এবং তাদের নেতাদের হাতে পশ্চিমবাংলাকে ছেড়ে দেবে না কখনও।

**Mr. Speaker:** Now there are forty-eights (48) cut motions to Demand No. 21. All the cut motions are in order and have already been moved. I put all the cut motions to vote excepting cut motion nos. 22 to 43 on which I understand a division will be demanded.

The motions (Nos. 1 to 21 and 44 to 48) that the amount of the Demand be reduced to Re. 1/-, and that the amount of Demand be reduced by Rs. 100/-, were then put and lost.

The motions (Nos. 22 to 43) moved Shri Saugata Roy, Shri Subrata Mukherjee, Shri Abdul Mannan, Shri Prabir Banerjee, Shri Debra Prasad Sarkar, Shri Ambica Banerjee, Shri Sudip Bandyopadhyay and Shri Satya Ranjan Bapuli that the amount of the demand be reduced by Rs. 100/-, were then put and a Division was taken with the following result :

**NOES**

Abdul Quiyom Molla, Shri

Abdur Razzak Molla, Shri

Abu Ayes Mondal, Shri

Abul Basar, Shri

Acharya, Shri Maniklal

Acharya, Shri Prabhat

Adak, Shri Kashinath

Adak, Shri Nitai Charan

Adhikari, Shri Paresh Chandra

Anisur Rahaman, Shri

Bagdi, Shri Bijoy

Bagdi, Lakhan

Bagdi, Shri Natabar

Bal, Shri Saktiprasad

Bandyopadhyay, Shri Debabrata

Basu, Shri Bimal Kanti

Basu, Shri Jyoti

Basu, Shri Nihar Kumar

Bose, Shri Shyamaprasad

Basu, Shri Subhas

Baora, Shri Samar

Barman, Shri Debendra Nath

Barman, Shri Jogesh Chandra

Bauri, Shri Madan

Bera, Shrimati Chhaya

Bhattacharjee, Shri Buddhadeb

Bhattacharjee, Shri Tulsi

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Kali Prasad

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Sushil

Bouri, Shri Haradhan

Chakrabarty, Shri Deb Narayan

Chakrabarty, Shrimati Kumkum

Chakraborty, Shri Subhas

Chakraborty, Shrimati Tania

Chanda, Dr. Dipak

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shri Santasri

Chatterjee, Shrimati Santi

Chatterjee, Shri Tarun

Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Bikash

Chowdhury, Shri Subodh

Dal, Shrimati Nandarani

Das, Shri Ananda Gopal

Das, Shri Atul Chandra

Das, Shri Bidyut Kumar

Das, Shri Jagadish Chandra

Das, Shri Nirmal

Das, Shri S. R.

Das, Shri Soumindra Chandra

Das Gupta, Dr. Asim Kumar

Deb, Shri Goutam

Deb, Shri Rabin

Deb, Shri Saral

Deb Sarma, Shri Ramani Kanta

Dey, Shri Lakshmi Kanta

De, Shri Partha

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Krishnaprasad

Dutta, Dr. Gouripada

Ganguly, Shri Bidyut

Ganguly, Shri Shanti

Gayen, Shri Nripen

Ghatak, Shri Santi Ranjan

Goala, Shri Rajdeo

Ghosh, Shri Kamakhya Charan

Ghosh, Shri Malin

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Rabindra

Ghosh, Shri Sunil Kumar

Ghosh, Shri Susanta

Goswami, Shri Subhas

Hazra, Shri Haran

Hajra, Shri Sachindra Nath

Hajra, Shri Samar

Hazra, Shri Sundar

Halder, Shri Krishna Chandra

Halder, Shri Krishnadhan

Hore, Shri Tapan

Id. Mohammed, Shri

Idrish Mondal, Shri

Jahangir Karim, Shri Sk.

Jam-Dar, Shri Badal

Jana, Shri Haripada

Jana, Shri Manindra Nath

Joardar, Shri Dinesh

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Kisku, Shri Lakshi Ram

Kisku, Shri Upendra

Koley, Shri Barindra Nath

Konar, Shrimati Maharani

Let, Shri Dhiren

Mahata, Shri Kamala Kanta

Mahboob Zahedi, Shri

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Bhandu

Majhi, Shri Nandadulal

Maji, Shri Pannalal

Majhi, Shri Raicharan

Maji, Shri Surendra Nath

Malakar, Shri Nanigopal

Malik, Shri Shiba Prasad

Mamtaz Begum, Shrimati

Mamtaz Hassan, Shri

Mandal, Shri Bhakti Bhusan

Mondal, Shri Biswanath

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshiti Ranjan

Mandal, Shri Prabhanjan Kumar

Mondal, Shri Rabindra Nath

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Sailendranath

Mondal, Shri Shashanka

Manna, Shri Janmenjoy

Mazumdar, Shri Dilip Kumar

Md. Nizamuddin, Shri

Md. Yakub, Shri

Minj, Shri Prakash

Mirquasim Mondal, Shri

Misra, Shri Surya Kanta
Mistry, Shri Bimal
Mitra, Shrimati Jayasree
Moitra, Shri Birendra Kumar
Mostafa Binquasem, Shri
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Dipak
Mukherjee, Shri Narayan
Munda, Shri Chaitan
Murmu, Shri Debnath
Nanda, Shri Brahmamoy
Naskar, Shri Subhas
Naskar, Shri Sundar
Neogy, Shri Brajo Gopal
Pakhira, Shri Ratan Chandra
Pathak, Shri Patit Paban
Phodikar, Shri Prabhas Chandra
Pradhan, Shri Prasanta Kumar
Pramanik, Shri Abinash
Putatunda, Shrimati Anuradha
Roy, Shri Banamali
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Jatindra Nath
Roy, Shri Mrinal Kanti
Roy, Shri Narmada
Roy, Shri Sattik Kumar

Ray, Shri Subhash Chandra

Ray, Shri Tapan

Roychowdhury, Shri Gautam

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Subhas Chandra

Sanyal, Shri Sisir Kumar

Sen, Shri Dhirendra Nath

Sen, Shri Sankar Kumar

Sen Gupta, Shri Prabir

Seth, Shri Lakshman Chandra

Shaikh Khabiruddin Ahmed, Shri

Shish Mohammad, Shri

Sinha, Shri Prabodh Chandra

Sk. Nazmul Haque, Shri

Soren, Shri Khara

Sur, Shri Prasanta Kumar

Syed Nawab Jane Meerza, Shri

Toppo, Shri Salib

Unus Sarkar, Shri

**AYES**

Abdul Mannan, Shri

Adhikari, Dr. Tarun

Banerjee, Shri Prabir

Bandyopadhyay, Shri Sudip

Bapuli, Shri Satya Ranjan

Bhunia, Dr. Manas

Chattopadhyay, Shri Shobhan Deb

Das, Shri Sailaja Kumar

Lahiri, Shri Jatu

Maity, Shri Mukul Bikash

Md. Abdul Karim Chowdhury, Shri

Mudi, Shri Anil

Mukherjee, Shri Sibdas

Nasiruddin Khan, Shri

Seth, Shri Bhupendra Nath

Sinha, Shri Atish Chandra

Zainal Abedin, Dr.

**Abstentions**

Sarkar, Shri Debaprasad

Purkait, Shri Prabodh

The Ayes being 17 and Noes 172, Abst. 2.

The motions were lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 5,27,73,00,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : "2055—Police". (This is inclusive of a total sum Rs. 1,75,91,00,000 already voted on account in March, 1995) was then put and agreed to.

**Mr. Speaker :** Hon. members before I adjourn the House I would like to inform you that I will be leaving on 22nd for Molta to attend the Commonwealth Conference and returning on 7th of May. The House is adjourned till 10th of July. I hope to meet you on 10th of July.

## Adjournment

The House was then adjourned at 7-07 p.m. till Monday, the 10th July, 1995, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 10th July, 1995 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 17 Ministers, 6 Ministers of State and 159 Members.

[11-00 - 11-04 a.m.]

### OBITUARY REFERENCES

**Mr. Speaker :** Before, taking up the business of the day I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Amiya Kisku, former state and Union Minister and Janab Md. Mazaffar Hussain, former Member of this Assembly.

**Shri Amiya Kisku,** former State and Union Minister breathed his last on the 8th July, 1995 at S.S.K.M Hospital, Calcutta after a brief illness. He was 72.

Born on October 14, 1923 at Bhimpur in the district of Midnapur. Shri Kisku was educated in Bhimpur High School, Calcutta. University and Barkley University, U.S.A. By profession he was an educationist. At different times he was the Principal of Berhampur B.Ed. College, Scottish Church College and Bankura Chirstian College. During 1967-68 he was inducted in the P.D.F. Ministry as the Minister-in-charge of Education, Social Welfare and Tribal Welfare Department. Afterwards he was elected to the Lok Sabha from the Jhargram reserved constituency as a Congress Candidate and he held the office of the Education Department as a Deputy Minister in the Indira Gandhi's Cabinet. He was an ardent follower of Gandhian philosophy and worked all along for the upliftment of the Scheduled Castes and Scheduled Tribes. He was associated with many social and political organisations. He was the member of the Local Board of State Bank of India. He held that office till death.

The State has lost a veteran political leader as well as an able administrator at the demise of Shri Kisku.

**Janab Md. Muzaffar Hussain,** a former Member of the West

Bengal Legislative Assembly breathed his last on the 31st May, 1995 following a cardiac arrest.

Born at Motilal under P.S. Goalpokher, West Dinajpur, he was educated in Kishanganj H. E. School, T. N. G. College (Bhagalpur) and Patna Law College. He was a legal practitioner by profession. He was closely associated with many social and political organisations. He was the Vice-President of the Kishanganj Co-operative Society. He was also the Secretary of the Bazma-e-Adab, Kishanganj. Besides, he held the office of the President of Islampur Bar Asssociation for many years. He was first elected to the West Bengal Legislative Assembly from Goalpukher-West Dinajpur Constituency as a Congress Candidate in 1956 and got himself re-elected from the same constituency in 1957.

The State has lost a veteran political leader at the demise of Janab Hussain.

Now, I request the Hon'ble Member to rise in their seats for 2 minutes as a mark of respect to the deceaseds.

(at this stage Hon'ble Members rose in their seats for two minutes as a mark of respect to the deceaseds)

Thank you ladies and gentlemen.

Secretary will send the message of condolence to the Members of the bereaved families.

The House stands ajdourned till 11-00 a.m. on Tuesday the 11th July, 1995.

## Adjournment

The House was adjourned at 11-04 a.m. till 11-00 a.m. on 11th July, 1995 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 11th July, 1995 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 14 Ministers, 7 Ministers of State and 169 Members.

[11-00 — 11-10 a.m.]

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** বসুন, বসুন, হেল্ড ওভার কোয়েশ্চেন....(গোলমাল)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অ্যাকর্ডিং টু রুল, আপনি রুল সিজ করে বিজনেসের ক্ষেত্রে একটা পরিবর্তন করতে পারেন। আমাদের একটা অ্যাডজোর্নমেন্ট মোশন দেওয়া হয়েছে, এটা একটা নর্মাল মোশন, কোয়েশ্চেন আওয়ার্স এবং মেনশনের পরে হবার কথা। আমি অনুরোধ করছি আপনার স্পেশ্যাল পাওয়ার অ্যাপ্লাই করে অ্যাডজোর্নমেন্ট মোশনটা আপনি প্রথমে গ্রহণ করুন।

**মিঃ স্পিকার ঃ** এটা আমাদের একাধিকবার আলোচনা করা হয়েছে যে, কোয়েশ্চেন আওয়ার শ্যুড নেভার বি সাসপেন্ডেড একসেপ্ট ইন ভেরি গ্রেভ সারকমস্ট্যান্সেস। আমি মনে করি সেরকম কোনও গ্রেভ সারকমস্ট্যান্সেস হয়নি। নাউ হেল্ড ওভার কোয়েশ্চেন নম্বর ২৮৭।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী শ্যামল চক্রবর্তী আসেননি কেন?

### Held Over Starred Questions (to which oral answers were given)

#### রাজ্যে সড়ক দুর্ঘটনার সংখ্যা

*২৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২২৪) **শ্রী শৈলজাকুমার দাস ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪ সালে (৩১শে ডিসেম্বর পর্যন্ত) এই রাজ্যে সড়ক দুর্ঘটনার সংখ্যা কত,

(খ) উক্ত দুর্ঘটনায় কত জনের মৃত্যু হয়েছে?

(গ) মৃতের পরিবার-পরিজনদের কোনও আর্থিক ক্ষতিপূরণ দেওয়া হয়েছে কি না, এবং

(ঘ) দেওয়া হলে, পরিবার-পিছু তার পরিমাণ কত?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ**

(ক) সর্বশেষ পাওয়া তথ্য অনুযায়ী ১১,৬১৩।

(খ) ২০৭৮ জন।

(গ) মৃতের নিকট আত্মীয়কে পরিবার পিছু ৫,০০০ টাকা ক্ষতিপূরণ দেওয়া হয়।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—গত ১৯৯৪ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত উনি যে হিসাব দিয়েছেন তাতে দেখা যাচ্ছে ১১,৬১৩-টি দুর্ঘটনা ঘটেছে। আমি জানতে চাই গত ১৯৯৩ সালে ঐ দুর্ঘটনার সংখ্যা কত ছিল এবং চলতি বছরের জুন মাস পর্যন্ত কতগুলি দুর্ঘটনা ঘটেছে?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** নোটিশ চাই।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** খুবই দুর্ভাগ্য, হেল্ড ওভার কোয়েশ্চেনের উত্তর পাওয়া যায় না। যাই হোক আমি আর একটি সাপ্লিমেন্টারি করছি। এই দুর্ঘটনা ভীষণ ভাবে বেড়েছে, কলকাতা থেকে কাঁথি পর্যন্ত কোনও ট্রেন রাস্তা নেই, আমি সি. এস. টি. সি.-র বাসে যাই যার গতি সাংঘাতিক। আমি জানতে চাই এত যে দুর্ঘটনা ঘটছে সেটা যাতে না ঘটে এর জন্য মাননীয় মন্ত্রী মহাশয় কি ব্যবস্থা গ্রহণ করেছেন বা করছেন?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন যে সড়ক দুর্ঘটনার পিছনে নানাবিধ কারণ থাকে। হিউম্যান ফ্যাক্টার, ভিহিকল মেকানিক্যাল ফেলিওর রাস্তা ঘাটের অবস্থা ইত্যাদি থাকে, আর এ-ও জানেন—সারা ভারতবর্ষের সড়ক দুর্ঘটনার তথ্য আমার কাছে রয়েছে—তাতে দেখা যাচ্ছে অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনামূলক ভাবে আমাদের রাজ্যে সড়ক দুর্ঘটনার সংখ্যা খুবই কম, এবং এই দুর্ঘটনা এড়াবার জন্য প্রশাসনের তরফ থেকে ব্যবস্থা গ্রহণ করা হয়। এম. ভি. অ্যাক্টের প্রভিসন অনুযায়ী যে বিভিন্ন বিধি রয়েছে তা পালন করা হয়।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দেখা যাচ্ছে যে মাথাপিছু এই দুর্ঘটনায় নিহত পরিবারকে ৫ হাজার টাকা করে দেওয়া হয়। কিন্তু আমাদের যা অভিজ্ঞতা এবং আমার কাছে যে খবর আছে তাতে এই ৫ হাজার টাকা পেতে তাদের বহু সময় লেগে যায় এবং বহু মেহনত করতে হয়। এই সমস্ত কারণে এই টাকা পেতে দেরি হয়ে যায়। কাজেই এই টাকাটা যাতে তাড়াতাড়ি দেওয়া যায় এবং এই ৫ হাজার টাকা বাড়িয়ে বেশি পরিমাণে দেওয়া যায় কিনা, সেই রকম কোনও পরিকল্পনা আপনার দপ্তরের আছে কিনা জানাবেন কি?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি যে এম. ভি. অ্যাক্ট-এর যে বিধি, তার প্রভিসন ছাড়াও পশ্চিমবঙ্গ সরকার ১লা এপ্রিল ১৯৮০ সাল থেকে মোটর অ্যাক্সিডেন্ট বেনিফিট স্কীম চালু করেছেন। পূর্বে যে ২।। হাজার টাকা দেওয়া হত সেটা এখন ৫ হাজার টাকা করে দেওয়া হয়। আর বিলম্বের কারণ হচ্ছে কেমেন্টের তরফ থেকে

কিছু ত্রুটি থেকে যায়। সেটা তাড়াতাড়ি করা হলে আমরা দ্রুত টাকা দিয়ে দেই। কেমেন্ট যাতে তাড়াতাড়ি এই টাকা পায় তার জন্য আমরা এই স্কীম চালু করেছি।

**শ্রী আবুল হাসনত খান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, গত কয়েক মাস আগে ফারাক্কা ব্যারেজে একটা স্টেট বাস নীচে পড়ে যায় এবং তাতে অনেকগুলি লোক নিহত এবং আহত হয়েছিল। তাদের ক্ষতিপূরণ আজ পর্যন্ত দেওয়া হয়েছে কিনা সেটা জানাবেন কি?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি যে ফারাক্কায় দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের বাস দুর্ঘটনায় মৃতদের পরিবারবর্গকে ৫ জন পরিবারের প্রত্যেককে ৫০ হাজার টাকা করে দেওয়া হয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, সড়ক দুর্ঘটনার একটা বড় কারণ হচ্ছে মাল খেয়ে গাড়ি চালানো অর্থাৎ ড্রাঙ্কেন ড্রাইভিং। বামফ্রন্টের আমলে সর্বত্র মদের দোকানের বেশি করে লাইসেন্স দেওয়া হয়েছে, এমন কি বে-আইনি মদের দোকান প্রচুর বেড়ে গেছে। এই ড্রাঙ্কেন ড্রাইভিং কন্ট্রোল করার জন্য অন্য দেশে ব্রেথলাইজ টেস্ট করা হয়, যাতে তাদের নিঃশ্বাসে মদের গন্ধ আছে কিনা সেটা দেখা হয়। কাজেই পশ্চিমবঙ্গ সরকারের পরিবহন দপ্তর থেকে এই রকম কোনও প্রস্তাব দেবেন কি আবগারি দপ্তরকে যাতে মদের দোকান কম করা হয় এবং ব্রেথলাইজ টেস্ট চালু করবেন কি?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** মাননীয় সদস্যকে জানাচ্ছি যে, আপনি এই ব্যাপারে খোদ দিল্লিতে একটু খোঁজ নেবেন যে সেখানে কি রকম ব্যবস্থা আছে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, এই দুর্ঘটনায় যারা মারা যায় তাদের ক্লেম করে কোর্টে আসতে হয়। আপনি কি এই ধরনের কোনও পরিকল্পনা গ্রহণ করবেন যাতে তাদের আইডেনটিফাই করে সঙ্গে সঙ্গে তাদের ক্লেমের টাকা ডাইরেক্টলি পরিবারের হাতে দেওয়া যায়?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** সঙ্গে সঙ্গে টাকা দেবার ক্ষেত্রে কিছু অসুবিধা আছে। এম. ভি. অ্যাক্ট ১৯৮৮, এতে কিছু কিছু প্রভিসন আছে, ১৬১ ধারা বলে পিট অ্যান্ড রানে টাকা দেবার ব্যবস্থা আছে। ট্রাইব্যুনালের মাধ্যমে ১৬৮ এবং ১৬৬-তে নো ফল্ট ক্লেম করে। তাছাড়া ট্রাইব্যুনাল প্রত্যেক জেলায় রয়েছে এবং কলকাতার ক্ষেত্রে সিটি সেশন জজের কোর্টে ক্লেম করলে এবং তার বিচার তাড়াতাড়ি করলে দেওয়া হয় এবং কিছু কিছু ক্ষেত্রে ৪৫ দিনের মধ্যে রায় দিয়ে টাকা দেওয়া হয়।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় রাষ্ট্রমন্ত্রী, এটাও পরিবহন দপ্তরের ব্যাপার—আরেকটা দুর্ঘটনা—নৌকাডুবির দুর্ঘটনার কথা বলছি। আপনি জানেন ১৯৯৫ সালের ১৫ জানুয়ারি মহিষাদলে নৌকাডুবির ঘটনা ঘটে এবং ৬ই জুন হলদিয়া মহকুমার মহিষাদলে আরেকটি নৌকাডুবির ঘটনা ঘটে। ওয়েলফেয়ার গভর্নমেন্টের কাছে মৃত্যু বেদনাদায়ক। সবাই ক্ষতিপূরণ

পাক সেটা চাইব। ১৫ জানুয়ারির নৌকাডুবির ঘটনায় ১৪ জন মারা যান এবং ২২ জনকে উদ্ধার করা হয়। গত বিধানসভায় এই ক্ষতিপূরণের কথা আমি বলেছিলাম। নৌকাডুবিতে মৃত্যুর হাত থেকে ২২ জনকে যারা উদ্ধার করল তাদের পুরস্কৃত করা হয়নি। মহিষাদলের মৃতরা ক্ষতিপূরণ পেল না, অথচ একই মহকুমায় অন্য জায়গায় নৌকাডুবিতে মৃতরা ক্ষতিপূরণ পেল। এই বৈষম্য কেন? আরেকটা জায়গায় ক্ষতিপূরণ ২৫ হাজার টাকা দেওয়া হচ্ছে, সড়ক দুর্ঘটনায় ক্ষতিপূরণ ৫ হাজার টাকা দেওয়া হচ্ছে। আমি অনুরোধ করছি ১৫ই জানুয়ারি যে দুর্ঘটনা ঘটেছিল তার ক্ষতিপূরণ দেওয়া হবে কিনা?

**শ্রী সুবোধ চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে সড়ক দুর্ঘটার কথা হচ্ছে, কিন্তু উনি নৌকাডুবির দুর্ঘটনায় চলে এসেছেন। আমি মাননীয় সদস্যকে অনুরোধ করছি ১৫ই জানুয়ারীর দুর্ঘটনার ব্যাপারে আপনি আমার কাছে আসবেন, আমি বলব।

**শ্রী রাইচরণ মাঝি :** মাননীয় স্পিকার স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ওর কাছে অন্যান্য দেশের, অন্যান্য রাজ্যের তথ্য আছে। আমি জানতে চাইছি দিল্লি আমাদের পশ্চিমবঙ্গ থেকে এগিয়ে আছে না পিছিয়ে আছে?

**শ্রী সুবোধ চৌধুরি :** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি, ট্রান্সপোর্ট ম্যানেজমেন্ট জার্নালে ১৯৮৬ থেকে ১৯৯১ সাল পর্যন্ত তথ্য আছে। দিল্লিতে মোটর অ্যাক্সিডেন্ট হয়েছে ১৯৮৬ সালে—৬ হাজার ৫৪৭টি। ১৯৮৭ সালে—৬ হাজার ২৮৩টি, ১৯৮৮ সালে—৬ হাজার ৭১৬টি, ১৯৮৯ সালে—৭ হাজার ১৯২, ১৯৯০ সালে—৭ হাজার ৬৯৭টি, ১৯৯১ সালে—৮ হাজার ৬৫টি, সেখানে ১৯৯৪ সালে কলকাতা শহরে ৮ হাজার ১২৪টি দুর্ঘটনা ঘটেছে।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয়, যে সমস্ত জায়গায় দুর্ঘটনা ঘটছে সেখানে দেখা যাচ্ছে বাম্প রয়েছে। আপনি অনুগ্রহ করে জানাবেন কি এই বাম্পগুলো করার আগে কোনও নোটিশ দেওয়া হয় কিনা? কারণ বাম্পগুলোর জন্য দুর্ঘটনা ঘটছে। এই বাম্পগুলোর অনুমোদন দেওয়া হয় কিভাবে? এই বাম্পগুলোর সাইজ কি?

**শ্রী সুবোধ চৌধুরি :** বিষয়টা পূর্ত দপ্তরের সঙ্গে জড়িত। বাম্পের সাইজ মাননীয় সদস্যের সাইজের যাতে হয় তার জন্য সুপারিশ করব।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে সড়ক দুর্ঘটনায় অ্যাক্সিডেন্টের মাধ্যমে নিহত হলে সরকার থেকে ৫ হাজার টাকা দেওয়া হয়। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, গরিব লোক যার ইন্সিয়োর আছে তার কেস করার জন্য এবং বাস মালিকের থেকে টাকা আদায় করার জন্য যে কেস করতে হয় তার জন্য সরকারি উকিলের ব্যবস্থা করবেন কি?

**শ্রী সুবোধ চৌধুরি :** আমি যতদূর জানি এবং মাননীয় সদস্যও জানবেন দুস্থ ক্লায়েন্টদের লিগ্যাল এডের সাহায্য পাওয়ার সুযোগ রয়েছে সর্বত্র।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে গত কয়েক বছর ধরে কয়েক হাজার থ্রি হুইলার কলকাতা থেকে শুরু করে সর্বত্র আপনাদের গুন্ডা মস্তানদের দিয়েছেন। তারা মারাত্মক ভাবে ২৪-পরগনা থেকে কলকাতা, কলকাতা থেকে হাওড়া পর্যন্ত ঘোরাফেরা করছে। এর জন্য কি পরিমাণ দুর্ঘটনার সংখ্যা বাড়ছে? আদৌ বাড়ছে কিনা এবং বাড়লে কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** এই জিনিস বহু দিন ধরেই চলে আসছে। এই কারণে যে দুর্ঘটনা ঘটছে এই বিষয়ে সঠিক তথ্য আমার কাছে নেই। মাননীয় সদস্য নোটিশ দেবেন, আমি জানিয়ে দেব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়ের কাছে একটা বিষয় নিবেদন করতে চাই। এখানে যে প্রশ্নটি এসেছে সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। এখন দেখছি সব আইন পাল্টে যাচ্ছে। আগে দেখতাম ক্যাবিনেট মিনিস্টারের হয়ে স্টেট মিনিস্টার খুব একটা উত্তর দিতেন না। Most of the answers could come out and were expected from the cabinet ministers. If cabinet minister was available. কিন্তু এখানে স্টেট মিনিস্টার উত্তর দিচ্ছেন। এই উত্তর থেকে প্রথম থেকেই আমি সন্তুষ্ট হতে পারছি না। এই যে অ্যাক্সিডেন্টগুলি হয় তাতে আমরা লক্ষ্য করছি আপনার গাড়ি ঠিকমতো রক্ষণাবেক্ষণ হয় না। আগে দু-একটা কমিটির রিপোর্টে পেয়েছি গাফিলতির জন্য রক্ষণা-বেক্ষণ হয় না। তারপর তো রাস্তার ব্যাপার রয়েছে, এখানে রাস্তা তো ঠিকমতো মেন্টেনেন্স হয় না। এই মেন্টেনেন্স ঠিকমতো হয় না বলেই দুর্ঘটনা বাড়ছে। আপনাকে অনুরোধ করব এই যে দুর্ঘটনা ঘটছে প্রতিটি ক্ষেত্রে কি কারণে ঘটছে এই তথ্য আপনার কাছে থাকলে দেবেন। মেকানাইজেসন ডিফেক্ট-এর জন্য কোনও জায়গায় দুর্ঘটনা ঘটছে, অন্য নানা কারণে ঘটছে, মাননীয় সদস্য যেটা বললেন যে বাম্পের কারণে দুর্ঘটনা ঘটছে—এটা ঠিকই। এই তথ্য আপনার কাছে জানতে চাই। অফিসিয়াল নেগলিজেন্সির জন্য রিপেয়ার হয়নি, এই কারণে দুর্ঘটনা ঘটেছে, এই রকম তদন্ত আজ পর্যন্ত করেছেন কিনা বলবেন।

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** গাড়ি মেন্টেনেন্সের ব্যাপারে ফিটনেস সার্টিফিকেট দেওয়ার একটা পদ্ধতি আছে। জেলা থেকে মটর ভেইকেলস ডিপার্টমেন্ট ফিটনেস সার্টিফিকেট দেয় গাড়ি মেনটেনেন্স ঠিক ভাবে হচ্ছে কিনা দেখে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি জানতে চাই অ্যাক্সিডেন্টের ক্ষেত্রে এই রকম কোনও এনকুয়ারি হয়েছে কিনা যে this accident is due to the failure of this এই এনকুয়ারি সম্পর্কে জানতে চাই।

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** ডিপার্টমেন্ট থেকে স্টাডি করা হয়েছে অ্যাক্সিডেন্টগুলি কি কারণে হয়েছে। বিভিন্ন কারণ আছে, হিউম্যান ফ্যাক্টার আছে এবং নানা ত্রুটি বিচ্যুতি আছে। এই তথ্য আমাদের কাছে আছে।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আমার প্রশ্ন, দেখা যায় দুর্ঘটনায়

পতিতদের মধ্যে অনেকেই সর্বস্বান্ত হয়ে যায়, হয়ত পরিবারের একজন রোজগার করত, সে মারা গেল বা পঙ্গু হয়ে গেল ; এই অবস্থায় কেন্দ্রীয় পরিবহন ব্যবস্থাপনায়—বিশেষ কা বিমান পরিবহনের ক্ষেত্রে ইন্সিওরেন্সের ব্যবস্থা আছে এবং ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থাও আছে তাতে সেই পরিবারের কিছু রিলিফ হয় ; এই অবস্থায় রাজ্য সরকার পরিচালিত বিভিন্ন রাষ্ট্রী পরিবহন সংস্থা এবং বিভিন্ন বেসরকারি পরিবহন সংস্থা, যেগুলো ব্যক্তিগত মালিকানাধীন আছে, সেই সমস্ত ক্ষেত্রে রাজ্য সরকার কোনও আইনের ব্যবস্থা করেছেন কিনা, যাতে এইগুলোকে ইন্সিওরেন্সের মধ্যে আনা যায়? যারা পঙ্গু হয়ে যায় তাদের ক্ষেত্রে ক্ষতিপূর বৃদ্ধি করার জন্য বিবেচনা করছেন কি না, বা পরিবারের কাউকে চাকরি দেওয়ার ব্যব করছেন কি না?

**শ্রী সুবোধ চৌধুরি :** রাষ্ট্র পরিচালিত সংস্থায় আমরা এখন ৫০ হাজার টাকা পর্য মৃতের পরিবারকে দিয়ে থাকি এবং অন্যান্য ট্যাক্সি, বাস ইত্যাদির ক্ষেত্রে ফার্স্ট পার্টি থা পার্টির ইন্সিওরেন্সের ব্যবস্থা আছে। চাকরি দেওয়ার কথাটা সেই ভাবে বিবেচনা করিনি।

## Held Over Starred Questions
## (to which written answers were laid on the Table)

### সরকারি নতুন বাস রুট

*২৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪৬) **শ্রী রাজকুমার মন্ডল :** পরিবহন বিভাগে ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) হাওড়া স্টেশন থেকে ফোর্ট গ্লস্টার স্টেট হাসপাতাল পর্যন্ত রাজ্য পরিবহ সংস্থার বাস চালাবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বর্তমানে এরূপ কোনও পরিকল্পনা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

### রাষ্ট্রীয় পরিবহন সংস্থার বাস সংখ্যা

*২৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৮২) **শ্রী শুভেন্দু চৌধুরি :** পরিবহন বিভাগে ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে কলকাতা, উত্তরবঙ্গ ও দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহ সংস্থাগুলির প্রত্যেকটিতে বাস সংখ্যা কত ছিল, এবং

(খ) ঐ সংস্থাগুলির প্রত্যেকটিতে প্রদত্ত সরকারি ভর্তুকির পরিমাণ কত?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৪-৯৫ আর্থিক বৎসরে কলকাতা, উত্তরবঙ্গ এবং দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থাগুলির প্রত্যেকটিতে বাস সংখ্যা নিম্নরূপ ছিল ঃ

(১) কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা—১২০৫টি

(২) উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা—৯৭০টি

(৩) দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা—৬৩৩টি

(খ) ঐ সংস্থাগুলির প্রত্যেকটিতে ১৯৯৪-৯৫ আর্থিক বৎসরে বার্ষিক ভরতুকির পরিমাণ নিম্নরূপ ঃ

(১) কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা—৩৯ কোটি ৯৫ লক্ষ টাকা

(২) উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা—১০ কোটি ৬৫ লক্ষ টাকা

(৩) দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা—৭ কোটি ৭৫ লক্ষ টাকা।

## Starred Questions
## (to which oral answers were given)

### কৃষিতে উৎপাদন নির্ণয়ের পদ্ধতি

*৩৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪০) **শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কৃষিতে মোট উৎপাদন কি পদ্ধতিতে নির্ণয় করা হয় ;

(খ) উক্ত পদ্ধতি দেশের অন্যান্য রাজ্যের অনুরূপ কি না ; এবং

(গ) অনুরূপ না হলে, তার কারণ কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ**

(ক) এই রাজ্যে নমুনা সমীক্ষার মাধ্যমে মরশুমি ফসলের অধীন এলাকা এবং শস্য কর্তন পরীক্ষার মাধ্যমে ঐ সকল ফসলের গড় উৎপাদন হার (হেক্টর প্রতি কেজিতে) নির্ণয় করা হয়। ফসলের অধীন এলাকার নমুনা সমীক্ষাটি এবং শস্য কর্তন পরীক্ষাটি পরিচালিত হয় পরিসংখ্যান সম্মত পদ্ধতিতে। রাজ্যের প্রধান ২০টি ফসলের (ধান, গম, পাট, আলু, সরিষা ইত্যাদি) মোট উৎপাদন নির্ণয় এই পদ্ধতিতে করা হয়ে থাকে। অন্যান্য ২২টি ধান ফসলের (ভাদুই মুগ, রবি কলাই, জোয়ার, বাজরা, চিনাবাদাম, হলুদ, লংকা, ইত্যাদি) অধীন এলাকা ও তাদের মোট উৎপাদন নির্ণয় করা হয় বিভিন্ন জেলায় কৃষি দপ্তরের অধীনস্থ

সম্প্রসারণ শাখার কর্মীদের দ্বারা প্রেরিত তথ্যের উপর ভিত্তি করে। এই সকল অপ্রধান ফসলের ক্ষেত্রে কোনও নমুনা সমীক্ষা বা শস্য কর্তন পরীক্ষা করা হয় না।

(খ) দেশের অন্যান্য রাজ্যে (পশ্চিমবঙ্গ, কেরল, উড়িষ্যা এবং উত্তর পূর্বাঞ্চলের পার্বত্য রাজ্যগুলি বাদে) বিভিন্ন মরশুমি ফসলের অধীন জমির পরিমাণ নমুনা সমীক্ষার মাধ্যমে নির্ধারিত না হয়ে ঐ সকল রাজ্য ফসলের অধীন এলাকার পরিমাণ ভূমি ও ভূমি রাজস্ব দপ্তরের কর্মীদের দ্বারা সংগৃহীত তথ্যের মাধ্যমে নির্ধারিত হয়ে থাকে। ভূমি রাজস্ব দপ্তরে কর্মীরা রাজ্যের প্রতিটি তহশিলের অধীন গ্রাম থেকে এ তথ্য সংগ্রহ করে থাকে। উত্তর পূর্বাঞ্চলের পার্বত্য এলাকার রাজ্যগুলিতে ফসলের অধীন জমির পরিমাণ সংক্রান্ত তথ্য গ্রাম প্রধানের কাছ থেকে সংগ্রহ করা হয়ে থাকে। কিন্তু ভারতবর্ষের প্রতিটি রাজ্যেই প্রধান প্রধান ফসলের গড় উৎপাদন হার নির্ণয় করা হয়ে থাকে শস্য কর্তন পরীক্ষার মাধ্যমে।

(গ) বিভিন্ন রাজ্যে মরশুমি ফসলের এলাকা নির্ধারণের পদ্ধতিতে তারতম্য পরিলক্ষিত হয়। যে সমস্ত রাজ্যে অতীতে জমিদারি ব্যবস্থার প্রচলন ছিল (পশ্চিমবঙ্গ, কেরল এবং উড়িষ্যা) সেই সমস্ত রাজ্যে বর্তমানে নমুনা সমীক্ষার মাধ্যমে ফসলের অধীন এলাকা নির্ধারিত হয়ে থাকে। কিন্তু যে সমস্ত রাজ্যে অতীতে জমিদারী ব্যবস্থার প্রচলন ছিল সেই সমস্ত রাজ্যে (মহারাষ্ট্র, গুজরাট ইত্যাদি) বর্তমানেও সরাসরি রায়ত বা জমির মালিকের কাছ থেকে ভূমি রাজস্ব দপ্তরের কর্মীরা ফসলের অধীন জমির তথ্য সংগ্রহ করে থাকেন। অর্থাৎ অতীতে ব্রিটিশ আমলে জমি বন্দোবস্তের রূপভেদের জন্য বিভিন্ন রাজ্যে ফসলের অধীন এলাকার তথ্য সংগ্রহ-এর কাজ বিভিন্ন রাজ্যে বিভিন্ন ভাবে করা হয়ে থাকে।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** আমাদের ধারণা যে, পশ্চিমবাংলায় প্রকৃতপক্ষে যে পরিমাণ কৃষির উৎপাদন হয় এবং মাননীয় মন্ত্রী আজকে যে উত্তর দিলেন তা থেকে আমাদের কাছে মোটেই পরিষ্কার হল না। বাজেট ভাষণে যে উৎপাদন দেখানো হয় বা রাজ্যপালের ভাষণে যা বলা হয় তাতে এখানে প্রকৃতপক্ষে যে উৎপাদন হয় সেটা কি প্রতিফলিত হয়? না, হয় না। উৎপাদন অতিরিক্ত দেখানো হয় আপনাদের কৃতিত্ব বেশি করে দেখানোর জন্য। কৃষির উৎপাদন নির্ধারন করবার জন্য কতগুলো এজেন্সি জড়িত, কতগুলো এজেন্সি এর মধ্যে আছে এবং এর মধ্যে কতগুলো নিরপেক্ষ এজেন্সি আছে? কেন্দ্রীয় সরকারের কোনও সংস্থা এই উৎপাদন নির্ধারণ করবার পদ্ধতির সঙ্গে জড়িত কিনা এবং আপনাদের স্ট্যাটিস্টিকাল ডিপার্টমেন্টের এতে কোনও ভূমিকা আছে কিনা?

**শ্রী নীহারকুমার বসু ঃ** এতে রাজ্য এবং কেন্দ্র উভয় সরকারই যুক্ত আছে। এই রাজ্যে কৃষি দপ্তরের অধীনে ফলিত অর্থনীতি ও পরিসংখ্যান বিভাগ, ভূমি ও ভূমি রাজস্ব দপ্তর এবং ভারত সরকারের জাতীয় নমুনা সমীক্ষা সংস্থা এই সমীক্ষা ও নমুনার কাজ পর্যবেক্ষণ করেন।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** আমরা সবাই জানি যে পশ্চিমবাংলায় প্রায় ১ কোটি ৩০ লক্ষ হেক্টরের মতো জমি আছে। এই জমির মধ্যে এই যে নমুনা সমীক্ষা করা হয় বা যে সব এজেন্সি কাজ করে, উৎপাদন কত হয়েছে তা নির্ধারণ করার জন্য কতগুলো জেলাতে করে এবং কত পরিমাণ নমুনা তারা সংগ্রহ করে তারপরে পশ্চিমবাংলার টোটাল উৎপাদন নির্ধারণ করে, এটি আপনি জানাবেন কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ** সমীক্ষার একটা বৈজ্ঞানিক ভিত্তি আছে। প্রতিটি জেলাতেই ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের পক্ষ থেকে তারা জমি নির্ধারণ করেন। সেই জমিতে ক্রপ কাটিং হয়। তারপর মোটামুটি গড় হিসাব করা হয়।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি বলতে চাইছি যে আপনি যদি একটি মৌজাতে যান, তাহলে দেখবেন যে একটি জমিতে হয়ত ২০ মন ফসল হয়েছে, আবার পাশের জমিতে ১০ মন ফসলও হয়নি। এখন এই ২০ মন হিসাবে যদি সব জমিগুলোর অ্যাভারেজ ধরেন তাহলে উৎপাদন বেড়ে যাবে। এই রকম যে হচ্ছে না, তার বিরুদ্ধে আপনি কোনও পদক্ষেপ গ্রহণ করেছেন? আপনি কি আমাদের আশ্বস্ত করবেন যে এই রকম হয় না?

**শ্রী নীহারকুমার বসু ঃ** আপনি যেটা বলতে চাইছেন সেটা হয় না। কারণ সব রকম জমি থেকে ফসল সংগ্রহ করা হয় এবং তা থেকে গড় যে হিসাব আসে সেটা ঠিক হিসাব। এই হিসাবের প্রতি কেন্দ্রীয় সরকারের স্বীকৃতি আছে।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে, আপনার দপ্তর তো আছেই—মাননীয় মুখ্যমন্ত্রীও বলেছেন যে পশ্চিমবঙ্গ কৃষিতে ১ নং স্থান দখল করেছে। আমি জানতে চাইছি যে, সামগ্রিক কৃষির উৎপাদনের ক্ষেত্রে ১নং, না চাল উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ ১ নং স্থান দখল করেছে, কোনওটি?

[11-30 — 11-40 a.m.]

**শ্রী নীহারকুমার বসু ঃ** চাল উৎপাদনই বলুন বা পাট উৎপাদনই বলুন, কৃষিতে যে ফলন হয় তার সর্বক্ষেত্রেই আমরা সবচেয়ে প্রথম স্থানে রয়েছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** কৃষিতে গড় কত উৎপাদন হয় সেটা আমাদের জানান।

**শ্রী নীহারকুমার বসু ঃ** গড়পড়তা বৃদ্ধির হার সবচেয়ে বেশি, আর আপনার প্রশ্নের উত্তর দিতে গেলে আপনাকে আলাদা করে নোটিশ দিতে হবে।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, আমাদের রাজ্যে এই যে কৃষি উৎপাদন ক্রমাগত বেড়ে চলেছে এবং গত ১৮ বছরে উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি হয়েছে, ভারতবর্ষের মধ্যে এটা অনেক ক্ষেত্রে প্রথমও হয়েছে, কিন্তু আমার প্রশ্ন এই ব্যাপারে অগ্রাধিকারের ভিত্তিতে অর্থাৎ কোনও উৎপাদন আগে হবে সেই ভাবে কোনও তালিকা করা হয়েছে কি? চাল, ডাল রবিশস্য ইত্যাদি এইরকম কোনও অগ্রাধিকারের

তালিকা আছে কিনা এবং এই ব্যাপারে লং টার্ম বেসিসে উৎপাদন কত করতে চান তার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা এবং সেইভাবে আপনারা টাকা অ্যালোটমেন্ট এবং ইন্সেনটিভের ব্যবস্থা করেছেন কিনা জানাবেন কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ** আমরা পরিকল্পনার মাধ্যমেই চাষ বাস করে থাকি।

**ডাঃ তরুণ অধিকারী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, কৃষির ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সবচেয়ে বেশি এগিয়ে রয়েছে। এই কৃষির মধ্যে তো পাটও পড়ে, সেখানে আমার প্রশ্ন এই পাটের উৎপাদন কত জানাবেন কি? কারণ এই পাটের অভাবে আজকে শুধু ব্যারাকপুর নয়, সারা পশ্চিমবঙ্গের চটকলগুলো 'র' জুটের অভাবে বন্ধ হতে চলেছে। অথচ আপনারা বিধানসভাতে দাবি করছেন যে, কৃষিতে আপনারা পশ্চিমবঙ্গে ১ নং রয়েছেন এবং আমাদের মুখ্যমন্ত্রীও পশ্চিমবঙ্গে শিল্পায়ণের কথা বলছেন। সুতরাং আপনার দপ্তরের অধীনে কত পরিমাণ পাট উৎপাদন হয় সেটা জানাবেন কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ** মুখ্যমন্ত্রী যা বলেছেন ঠিকই বলেছেন। আমরা চাল বলুন পাট বলুন সর্বক্ষেত্রেই এবং সর্বস্তরেই প্রথমে রয়েছি। কিন্তু এই বার পাটের ফলন খারাপ হয়েছে এই কারণে যে, খরার জন্য সময়মতো পাট বুনতে পারা যায়নি। আপনি যে নির্দিষ্ট তথ্য জানতে চেয়েছেন তারজন্য আলাদা নোটিশ দিতে হবে।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় কৃষিমন্ত্রী অনুগ্রহ করে জানাবেন কি, আমাদের রাজ্যে বিশেষ করে উত্তরবঙ্গে বহু কৃষিযোগ্য জমি চা বাগানে পরিণত হয়ে যাচ্ছে, এই ব্যাপারে আপনার দপ্তর ওয়াকিবহাল আছে কিনা এবং থাকলে আপনার দপ্তরের কোনও ভূমিকা আছে কিনা?

**শ্রী নীহারকুমার বসু ঃ** এই ব্যাপারে আমরা ওয়াকিবহাল আছি। ভূমি রাজস্ব বিভাগের সঙ্গে যোগাযোগও করছি। এবং কৃষিযোগ্য জমিকে চা বাগানে কনভার্ট করতে না পারে তারজন্য ব্যবস্থাও করা হচ্ছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় কৃষিমন্ত্রী কৃষি উৎপাদনের উপরে যে রিপ্লাই দিয়েছেন এবং আপনাদের উৎপাদন নির্ণয়ের মুখপাত্র অর্থাৎ ব্যুরো অফ অ্যাপ্লায়েড ইকনমিক্স অ্যান্ড স্ট্যাটিসটিক্স আগে বারে বারে দেখানো হয়েছে এবং তাতে কৃষি দপ্তরের উৎপাদনের হিসাবের সঙ্গে সামঞ্জস্য করে হিসাব দেওয়া হত। কিন্তু গত এক দশক ধরে এই সামঞ্জস্য দেখছি না এবং আপনারা যে দাবি করছেন যে, কৃষি উৎপাদনে সবচেয়ে বেশি উৎপাদন করেছেন তার সঙ্গে ওই নমুনা সমীক্ষার মিল নেই এবং তথ্য নির্ভর নয়। সেই কারণে মৌজা ওয়াইজ ক্রপ রেকর্ডিংয়ের ব্যবস্থা করেছেন কিনা?

কারণ ব্যানার্জি, মুখার্জি কমিশন বলেছে, এই ক্রপ রেকর্ডিং-এর ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা নেই এবং কৃষি উৎপাদনের যে সিস্টেম সেটা অন্ততঃ তথ্য নির্ভর নয়। সেই কারণে আমার জিজ্ঞাস্য তথ্য নির্ভর করার জন্য প্রতিটি মৌজা ভিত্তিক উৎপাদনের কোনও ব্যবস্থা সরকার করবেন কি না?

**শ্রী নীহারকুমার বসু :** সঠিক ব্যবস্থাই আছে এবং তথ্য ভিত্তিক সমীক্ষা করার জন্য কেন্দ্রীয় সংস্থাও এর সঙ্গে যুক্ত আছে। সুতরাং এ ব্যাপারে আমাদের কাছে কোনও অভিযোগ নেই।

**শ্রী নটবর বাগদি :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, ১৯৭৭ সালের আগে যে পদ্ধতিতে হিসাব দিয়েছেন, ৭৭ লক্ষ মেট্রিক টন খাদ্য-উৎপাদন হয়েছিল এখনও এই ১৯৬৬ সালেও কি সেই একই পদ্ধতিতে এটা করার চেষ্টা করছেন না কি কোনও নতুন পদ্ধতিতে পরিমাপ করা হচ্ছে?

**শ্রী নীহারকুমার বসু :** ১৯৭৭ সালের আগে যে ভাবে সমীক্ষা করা হত এখনও একইভাবে সমীক্ষা করা হয়।

**শ্রী নাসিরউদ্দিন খান :** মাননীয় মন্ত্রী মহাশয়, কৃষিতে আমাদের যে খাদ্যে-উৎপাদন তা মোটামুটি আমাদের চলে যায়। কিন্তু বিদেশী মুদ্রা আসে পাট থেকে। আপনি জানেন, এই পাট আমার এরিয়ায় প্রচুর পরিমাণে হয়ে থাকে, এতে ফরেন কারেন্সি আসে। এই পাটের মূল্য ৫০০ টাকা থেকে ১,৪০০ টাকা হয়ে গেল। কিন্তু চাষীরা একটা পয়সাও পাচ্ছে না। এ ব্যাপারে সরকার যাতে যথেষ্ট পরিমাণে পার্ট কেনে এবং চাষীরা পয়সা পায় তার জন্য সরকার কি কোনও ব্যবস্থা করেছেন? দ্বিতীয়ত, এন. এস. সি. পাটের যে বীজ সরবরাহ করত সেটা এখন বাজে জায়গা থেকে আসছে। এর ফলে চাষীরা ঠিকমতো প্রডাকশন দিতে পারছে না। এ ব্যাপারে কি আপনি কিছু চিন্তাভাবনা করেছেন?

**শ্রী নীহারকুমার বসু :** পাট চাষীরা ফসলের উপযুক্ত দাম পাচ্ছে না, এটা আমরা জানি। এ নিয়ে দীর্ঘ দিন ধরে আন্দোলন হয়েছে এবং কেন্দ্রীয় সরকারকে জানিয়েছি। পাটের প্রাইসটা কেন্দ্রীয় সরকার ঠিক করেন। বছরের একটা সময়ে এটা করা হয়। সাপোর্ট প্রাইস দেবার পর প্রোডাকশন যাতে বাড়ে, যাতে দাম কমে না যায় সেইজন্য জে. সি. আই.-এর ৩০ ভাগ পাট ক্রয় করার কথা। কিন্তু গত দু-বছর ধরে একটুও পাট ক্রয় করতে পারেনি। স্বাভাবিকভাবেই দাম নামবে। দ্বিতীয়ত, একটা তহবিল তৈরি করে পাট ক্রয় করা একটা রাজ্যের পক্ষে কখনও সম্ভব নয়। পাটের বীজের কথা যেটা আপনি বললেন, সমস্ত কৃষকদের বলুন সিড কর্পোরেশন থেকে বীজ কিনতে দামেও কম পাবে। আপনি এ বিষয়ে এস. ডি. ও. এবং বি. ডি. ও.-র সঙ্গে যোগাযোগ করে ব্যবস্থা করার চেষ্টা করুন।

## গোর্খা পার্বত্য পরিষদকে প্রদত্ত অর্থ

*৩৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯০) **শ্রী আবু আয়েশ মন্ডল :** পার্বত্য-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯২-৯৩ এবং ১৯৯৩-৯৪ আর্থিক বছরে বিভিন্ন প্রকল্প রূপায়ণের জন্য দার্জিলিং গোর্খা পাবর্ত্য পরিষদকে প্রদত্ত অর্থের পরিমাণ কত (বছরওয়ারি) ; এবং

(খ) উক্ত আর্থিক বছর দুটিতে বিশেষ কেন্দ্রীয় সহায্য হিসাবে কি পরিমাণ অর্থ পরিষদ পেয়েছেন?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ**

(ক) ১৯৯২-৯৩ সালে ১৩ কোটি ৪৭ লক্ষ ৭৩ হাজার টাকা এবং ১৯৯৩-৯৪ সালে ৪০ কোটি ৩৫ লক্ষ ৮০ হাজার টাকা।

(খ) ১৯৯২-৯৩ সালে দার্জিলিং পার্বত্য পরিষদকে এই খাতে সহায়ক অনুদান হিসাবে ৫ কোটি ৭ লক্ষ ৫০ হাজার টাকা মঞ্জুর করা হয়েছিল, কিন্তু উক্ত আর্থিক বৎসরের মধ্যে ঐ টাকা পার্বত্য পরিষদ গ্রহণ করেনি।

১৯৯৩-৯৪ সালে এই খাতে দার্জিলিং পার্বত্য পরিষদ ২১ কোটি ৪৪ লক্ষ ৫০ হাজার টাকা পেয়েছে।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে অর্থ বরাদ্দর যে পরিসংখ্যা দিলেন তাতে দেখা গেল প্রায় ৮০ কোটি টাকার মতো বিগত ২টি আর্থিক বছরে দেওয়া হয়েছে। আমি জানতে চাইছি, ঐ ২টি আর্থিক বছরে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ তাদের পরিকল্পনাগুলি সফলভাবে রূপায়ণ করেছেন কিনা?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** প্রকৃতপক্ষে আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে যে সমস্ত অর্থ গোর্খা পার্বত্য পরিষদকে দিয়ে থাকি সেই অর্থ নিয়ে তারা পরিকল্পনা গ্রহণ করে এবং তাকে বাস্তবায়িত করার যে দায়িত্ব এবং অধিকার এটা সম্পূর্ণভাবে গোর্খাপার্বত্য পরিষদের। এক্ষেত্রে আমরা দেখেছি সেই কাজের ক্ষেত্রে এখন পর্যন্ত বিভিন্ন সেতু তারা নির্মাণ করেছেন, কিছু রাস্তা হয়েছে, কিছু কিছু জায়গাতে পানীয় জলের যে কাজ সেটা গ্রামাঞ্চলে হয়েছে। এছাড়াও অন্যান্য কিছু কিছু উন্নয়নমূলক কাজ হয়েছে। কিন্তু বিস্তারিতভাবে এই অর্থ দিয়ে কি কি উন্নয়নমূলক কাজ তারা করেছেন, এই ব্যাপারে আরও যদি কিছু মাননীয় সদস্য জানতে চান তাহলে আপনি যদি নোটিশ দেন আমি জানাতে পারব, কোন কোন প্রকল্পের ক্ষেত্রে এই অর্থ তারা খরচ করেছেন। দরকার হলে তাদের কাছ থেকে তথ্য সংগ্রহ করে এই সভায় পেশ করব।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, যে সমস্ত বিভাগ এখনও পার্বত্য পরিষদকে হস্তান্তর করা হয়নি, সেই বিভাগগুলিতে বিগত ২ বছরে মোট কত টাকা বরাদ্দ হয়েছে এবং ব্যয়িত অর্থের পরিমাণ কত এই বিষয়ে জানাবেন কি, এবং কি কি উন্নয়নমূলক কাজ আপনার দপ্তর করেছেন সেটাও জানাবেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে আমরা ২০টি দপ্তর হস্তান্তর করেছি, আরও কয়েকটি দপ্তর এখনও হস্তান্তর করা হয়নি। সেইগুলি রাজ্য সরকারের অধীনে রয়েছে। এর মধ্যে যেগুলি রাজ্য সরকারের অধীনে রয়েছে তার মধ্যে বিদ্যুৎ, রাজ্য সড়ক এছাড়া উচ্চ শিক্ষা, সংস্কৃতি এই সমস্ত কিছু বিভাগ আছে। যে সমস্ত জায়গাতে এখন পর্যন্ত

বিশেষ আর্থিক অনুদান হিসাবে হস্তান্তরিত নয় এমন বিভাগগুলির উন্নয়নমূলক কাজের জন্য ১৯ কোটি টাকা বরাদ্দ হয়েছে, এছাড়া রাজ্য সরকারের যে বাজেট বরাদ্দ রয়েছে এই সমস্ত বিভিন্ন দপ্তরগুলির ক্ষেত্রে সেই বাজেটের অর্থ আমরা এই সমস্ত ক্ষেত্রে উন্নয়নমূলক কাজের ক্ষেত্রে ব্যয় করে চলেছি। উল্লেখযোগ্য কাজের মধ্যে বলা যেতে পারে যেটা, সেটা হচ্ছে বিদ্যুৎ, ইতিমধ্যে বিদ্যুৎ এর ক্ষেত্রে দার্জিলিং; কালিম্পং, কার্শিয়াঙ-এর বিদ্যুৎ-এর সমস্যার সমাধানকল্পে ৩২ কোটি টাকা খরচ হয়েছে, ফ্রম স্পেশ্যাল সেন্ট্রাল অ্যাসিস্টেন্স ফর হিল ডেভেলপমেন্ট এর জন্য ৫ কোটি টাকা পেয়েছিলাম এছাড়া দার্জিলিং-এ রাম্বাম এবং নর্থ বেঙ্গল ইউনিভার্সিটিতে যে ১৩২ কে. ভি. ট্রান্সমিশন লাইন এবং হ্যাপি ভ্যালির যে ২টি সাব স্টেশন এই খাতে আমরা ইতিমধ্যে কাজ করেছি। এই কাজের ক্ষেত্রে ৩২ কোটি টাকা খরচ হয়েছে। এই কাজ শেষ হওয়ার পথে। আমরা আশা করছি, আগামী আগস্ট মাসের মধ্যে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ-এর বিদ্যুৎ-এর বিরাট উন্নতি হবে। রাম্বাম জলবিদ্যুৎ প্রকল্প আমরা চালু করব, উত্তরবঙ্গ ইউনিভার্সিটি থেকে সরাসরি সেই বিদ্যুৎ এর লাইন চালু হবে, এটা সম্পূর্ণভাবে নন ট্রান্সফার্ড ডিপার্টমেন্ট হিসাবে রয়েছে।

এছাড়াও পানীয় জল প্রকল্পের মধ্যে দার্জিলিং পার্বত্য এলাকায় কালিম্পঙে ন্যাওড়া খোলায় একটা বড় কাজ রাজ্য সরকারের পক্ষ থেকে গ্রহণ করা হয়েছে। এই কাজের ৭৫ ভাগ শেষ হয়ে গেছে এবং প্রায় ২০ কোটি টাকা খরচ হয়েছে। এছাড়াও কতগুলো রাজ্যসড়ক যেগুলো রাজ্য সরকারের অধীনে এবং রাজ্য সরকারের অধীনে নয়, সেখানে আরও বেশি উন্নয়নমূলক কাজ আমরা করতে পেরেছি। যে পৌরসভাগুলো হস্তান্তরিত নয়, এটা নন-ট্রান্সফার ডিপার্টমেন্টের অধীনে, সেখানে উন্নয়নমূলক কাজ আমরা পৌরসভার হাতে নিয়েছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বিবৃতি দিলেন রাজ্য সরকার সরাসরি গোর্খা হিল কাউন্সিলকে অর্থ দিয়েছে। তাছাড়া বিভিন্ন দপ্তরে ওরা ডিপোজিট ওয়ার্কের নামে যে কাজকর্ম করছে, যেমন ইরিগেশন ডিপার্টমেন্ট একটা বিরাট অঙ্কের টাকা দিয়েছে। সেই অর্থ দিয়ে প্রকৃতপক্ষে বিভিন্ন দপ্তরের কাজকর্ম কি হচ্ছে সেটা মনিটারিং করার কোনও ব্যবস্থা আছে কিনা এবং প্রপারলি ইউটিলাইজেশন সার্টিফিকেট পাওয়া যাচ্ছে কিনা এবং সেটা সঠিকভাবে ব্যয় হচ্ছে কিনা সেই ধরনের কোনও খবর আছে কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** প্রথমত, দার্জিলিঙ গোর্খা কাউন্সিল একটি আঞ্চলিক স্বায়ত্ত্ব শাসিত সংস্থা, এটার উপর খবরদারি করার কোনও দৃষ্টিভঙ্গি আমাদের নেই। গোর্খা হিল কাউন্সিল যাতে সঠিকভাবে কাজ করতে পারে, আশা-আকাঙ্খার প্রতীক হতে পারে এটাই আমাদের আশা। ওদের প্রাপ্য অর্থ আমরা নিয়মিতভাবে দিয়ে চলেছি। আমরা নিয়মিতভাবে হিসাব-নিকাশ পাই, অনিয়মিতের কোনও অভিযোগ আমরা পাইনি। তবে ওরা যে সমস্ত ইউটিলাইজেশন সার্টিফিকেটগুলো পাঠাচ্ছে এটা আমাদের খুঁটিনাটি পরীক্ষা করতে হবে। আমাদের দেয় অর্থের অপব্যবহার করেছে, এই রকম নির্দিষ্ট কোনও প্রমাণ আমরা পাইনি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে পার্বত্য উন্নয়ন পরিষদকে যে অর্থ দেওয়া হয় তার থেকেই কি ওরা কর্মচারিদের

বেতন বাবদ খরচ করেন, না কর্মচারিদের বেতন দেওয়ার জন্য সরকারি তহবিল থেকে আলাদা করে অর্থ দেওয়া হয়।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমরা প্রকৃতপক্ষে দার্জিলিঙ গোর্খা পার্বত্য পরিষদকে তিনটে ভিত্তিতে অর্থ দিই। প্রথমত, রাজ্যের প্ল্যান থেকে, দ্বিতীয়ত, পরিকল্পনা বহির্ভূত খাত থেকে এবং তৃতীয়ত, স্পেশ্যাল সেন্ট্রাল অ্যাসিস্টেন্স ফর হি। এই তিনটি খাতে আমরা অর্থ পাই। এই সমস্ত দপ্তরের কর্মচারিদের বেতন বাবদ যে অর্থ পরিকল্পনা বহির্ভূত খাত থেকে সরাসরিভাবে আমরা দার্জিলিঙ গোর্খা পার্বত্য পরিষদকে দিয়ে থাকি। এইভাবে আমরা অর্থ দিই। যে সমস্ত দপ্তর হস্তান্তরিত করা হয়েছে বা করা হয়নি সব দপ্তরগুলোর কাজ আলাদা করে সাব-প্ল্যান তৈরি করার সিদ্ধান্ত আমরা করেছি।

[11-50 — 12-00 Noon]

ট্রান্সফার এবং নন ট্রান্সফার ডিপার্টমেন্টে নতুন একটা ইন্ট্রিগেটেড প্ল্যান তৈরি করা হবে এবং এই দুইটি ডিপার্টমেন্টে সমন্বয় রাখার জন্য আমরা অ্যানিম্যাল হ্যাসব্র্যান্ডির যিনি স্টেট মিনিস্টার দাওয়াই লামার সভাপতিত্বে একটি কমিটি করেছি শুধুমাত্র নন ট্রান্সফারের কাজকর্ম দেখার জন্য এবং ট্রান্সফারের কাজকর্ম দেখার দায়িত্ব দেওয়া হয়েছে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী জানাবেন কি যে উল্লিখিত বছরগুলিতে অর্থের হিসাব আপনারা যা দিয়েছেন এবং যা বললেন, এর জন্য অডিট হয়েছে কি? যদি অডিট না হয়ে থাকে সরকার কোনও পদক্ষেপ নিয়েছেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** যখন কোনও সরকারি অর্থ কোনও সংস্থাকে দেওয়া হয় তখন তা অডিট করা হয়। অনেক জায়গায় অডিট চলছে, অনেক জায়গায় অডিট হয়ে গেছে, আবার অনেক জায়গায় অডিটের কাজ বাকি আছে সেগুলি করার চেষ্টা হচ্ছে।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** আপনি খুব স্পেসিফিক ভাবে বলুন অডিট হয়েছে কি? আপনি ভাসা ভাসা ভাবে বললেন।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আপনি যদি নোটিশ দিয়ে আমাকে জানান তাহলে আমি আপনাকে বলতে পারব যে এই সাল পর্যন্ত অডিট হয়েছে এবং এই সাল পর্যন্ত অডিট বাকি আছে।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** আমি সাপ্লিমেন্টারি কোয়েশ্চেন করছি, মাননীয় মন্ত্রীকে আমি বার বার বলছি যে উল্লিখিত বছরগুলিতে অডিট হয়েছে কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমি বার বার মাননীয় সদস্যকে বলছি আপনি কোন বছরেরটা চান সেটা আমার কাছে স্পেসিফিক ভাবে নোটিশ দিলে আমি আপনাকে জানাতে পারব।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** ১৯৯২-৯৩ সালের অডিট হয়েছে কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আপনি আমাকে নোটিশ দিন, আমি আপনাকে জানাব।

**শ্রী তুলসী ভট্টারাই ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার একটি প্রশ্ন সেটি হচ্ছে যে এস. সি. এ. অর্থাৎ স্পেশ্যাল সেন্ট্রাল অ্যাসিস্টেন্ট যা কেন্দ্রীয় সরকার দিয়ে থাকেন, হিমাচলপ্রদেশ এবং কাশ্মীরে বছরে মাথাপিছু এস. সি. এ. কত খরচ করেন কেন্দ্রীয় সরকার। আসামের পার্বত্য এলাকার জন্য কেন্দ্রীয় সরকার মাথাপিছু কত টাকা দেয় এবং পশ্চিমবঙ্গে দার্জিলিং পার্বত্য এলাকার জন্য বছরে মাথাপিছু কতটাকা খরচ করেন? সেটা আমাকে জানাবেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন রাখলেন তার উত্তরে আমি বলছি, দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের জন্য বা দার্জিলিং পার্বত্য এলাকার জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা ২১ কোটি টাকা পেয়ে থাকি। এই ২১ কোটি টাকার যদি হিসাব করা যায় তাহলে দেখা যাবে যেখানে পার্বত্য এলাকার জন্য মাথাপিছু কেন্দ্রীয় বরাদ্দ ২৮৪ টাকা, সেই জায়গায় উত্তর প্রদেশে পার্বত্য এলাকার জন্য মাথা পিছু বরাদ্দ ৩১২ টাকা আসামের পার্বত্য এলাকার জন্য উন্নয়নমূলক খাতে বরাদ্দ হচ্ছে ৪৭৭ টাকা। অর্থাৎ পার্বত্য এলাকার উন্নয়নমূলক কাজের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার যে বিশেষ অর্থ বরাদ্দ করেন সেখানে দার্জিলিং-এর অনুদান ভারতবর্ষের মধ্যে মাথাপিছু সবচেয়ে কম এবং কেন্দ্রীয় সরকারের প্ল্যানিং কমিশনের কাছে আমরা একটা চিঠি দিয়েছিলাম তাতে আমরা বলেছিলাম প্ল্যানিং কমিশনকে, যে বর্তমানে যে ২১ কোটি টাকা দেওয়া হয় তাকে বাড়িয়ে ১৯৯৪-৯৫ সালে দার্জিলিং পার্বত্য এলাকার জন্য ৩৮ কোটি ৩৩ লক্ষ টাকা দেওয়া হোক এবং ১৯৯৫-৯৬ সালের জন্য ৪৩ কোটি ৫৫ লক্ষ টাকা দেওয়া হোক। কিন্তু কেন্দ্রীয় সরকার দার্জিলিং-এর পাবর্ত্য এলাকার উন্নয়নের জন্য বিশেষ আর্থিক অনুদান বৃদ্ধির ক্ষেত্রে আমাদের অনুরোধ এবং দার্জিলিং পার্বত্য এলাকার মানুষের দাবি প্রত্যাখান করেছেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ১৯৯২/৯৩ এবং ৯৩/৯৪ সালের আর্থিক বছরের বিভিন্ন প্রকল্পের জন্য তাদের টাকা দিয়েছেন। একটি প্রকল্প রূপায়ণ করতে গেলে টেকনিক্যাল অ্যাপ্রুভাল এবং অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভালের প্রয়োজন হয়। দার্জিলিং-এ গিয়ে সেখানকার সরকারি অফিসারদের সঙ্গে আলোচনা প্রসঙ্গে বিভিন্ন প্রশ্নের উত্তরে তারা যা জানিয়েছেন সেটা হচ্ছে ডি. জি. এইচ. সি.-কে সমস্ত টাকা দিয়ে দিতে হয় এবং সেখানে কাউন্সিলাররা যা বলেন তাই করতে হয়। সেখানে কন্ট্রাক্টররা ঠিক মতোন কাজ করছেন কিনা দেখার অধিকারও তাদের নেই। আপনার কাছে আমি সত্য কথাটা জানতে চাই, আপনি বলুন, এই দুটি আর্থিক বছরের জন্য কতগুলি প্রকল্পে অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভাল দেওয়া হয়েছে এবং যে সব প্রকল্পে অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভাল দেওয়া হয়েছে সেগুলি ঠিকমতোন রূপায়িত হয়েছে কিনা এবং তারজন্য কত টাকা লেগেছে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** যেগুলি ট্রান্সফার্ড ডিপার্টমেন্ট সেগুলির জন্য অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভাল রাজ্য সরকারের কাছ থেকে নেওয়ার তাদের প্রয়োজন নেই। চিফ ইঞ্জিনিয়ার আছেন, প্রিন্সিপ্যাল সেক্রেটরি দেওয়া হয়েছে, বিভিন্ন অফিসার দেওয়া হয়েছে কাজেই সমস্ত দায়িত্ব তাদেরই। ওদের কাজের ক্ষেত্রে, উন্নয়নমূলক পরিকল্পনা যেভাবে করা উচিত সেই

পরিকল্পনা করার ক্ষেত্রে ভুলত্রুটি থাকতে পারে কিন্তু সে বিষয়ে অহেতুক আমরা হস্তক্ষেপ করতে চাই না।

**শ্রী আবদুল মান্নান ঃ** টাকাটা প্রপারলি ইউটিলাইজ হচ্ছে কিনা সেটা তদারক করার কোনও ব্যবস্থা আছে কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** প্রপারলি ইউটিলাইজ হচ্ছে কিনা তা দেখার জন্য অডিট আছে, অডিট পার্টি সেটা দেখবে। রাজ্য সরকারের ওদের কাজে হস্তক্ষেপ করার বা মাতব্বরি করার কোনও ইচ্ছা নেই। ওদের পরিকল্পনা ঠিক করার ক্ষেত্রে এবং অগ্রাধিকার ঠিক করার ক্ষেত্রে অনেক ভুলত্রুটি আছে কিন্তু অহেতুক ওদের কাজে আমরা হস্তক্ষেপ করতে চাই না। এটা হচ্ছে আঞ্চলিক স্বায়ত্বশাসিত সংস্থা, এদের কাজে অহেতুক হস্তক্ষেপ করার কোনও ইচ্ছা আমাদের নেই এবং সেটা আমাদের নীতিও নয়।

**শ্রী মনোহর টিরকি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে ১৯৮৫ সালের জি. এন. এল. এফের আন্দোলনের সময় দার্জিলিং-এর পাহাড়ি অঞ্চলের অনেক মানুষ হতাহত হয়েছেন, অনেক মানুষের সম্পত্তি নষ্ট হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যাদের সম্পত্তি নষ্ট হয়েছে তাদের পুনর্বাসনের জন্য এবং যারা মারা গিয়েছেন তাদের পরিবারকে সাহায্য করার জন্য রাজ্য সরকার কি কি স্কীম নিয়েছেন এবং এরজন্য কত টাকা খরচ করেছেন?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** দার্জিলিং-এ আন্দোলনের সময় অনেক মানুষের ঘরবাড়িতে আগুন দেওয়া হয়েছে, অনেক মানুষ বিভিন্নভাবে ক্ষতিগ্রস্ত হয়েছেন এবং অনেকে প্রাণও হারিয়েছেন বিভিন্ন কারণে বিভিন্ন ভাবে। যাদের ঘরবাড়ি পুড়েছে তাদের প্রত্যেকের পরিবারকে ১০ হাজার টাকা করে অনুদান দেওয়া হয়েছে এবং যারা মারা গিয়েছেন তাদের পরিবারকে আর্থিক সাহায্য আমাদের সরকারের পক্ষ থেকে দেওয়া হয়েছে।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### রাজ্যে খাদ্যের উৎপাদন

*৩৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪০) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ১৯৯৪-৯৫ সালের (২৮-২-৯৫ পর্যন্ত) খাদ্যের উৎপাদন কত (চাল ও গমের হিসাবসহ) ; এবং

(খ) খাদ্যের ঘাটতি পূরণে চাষীদের উৎসাহ দিতে কি-কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই রাজ্যে প্রত্যেক কৃষি বৎসরে (অর্থাৎ জুলাই থেকে পরবর্তী বৎসরের জুন

মাস পর্যন্ত) বিভিন্ন মরশুমে খাদ্য শস্যের এলাকা ও গড় উৎপাদন হার (হেক্টর প্রতি কেজিতে) সহ উৎপাদনের মোট পরিমাণ সমীক্ষার মাধ্যমে নির্ণয় করা হয়। ১৯৯৪-৯৫ কৃষি বৎসরে এখনও পর্যন্ত কেবলমাত্র খরিফা মরশুমে (জুলাই, সেপ্টম্বর) উৎপন্ন ধান বা চালের হিসাব নির্ণয় করা সম্ভব হয়েছে। কিন্তু গ্রীষ্ম মরশুমের ধান বা চাল এবং রবি মরশুমের গমের উৎপাদনের হিসাব এখনও নির্ধারণ করা যায়নি। সেইহেতু ২৮-২-৯৫ তারিখ পর্যন্ত কার্যত খরিফ মরশুমে উৎপন্ন ধানের বা চালের হিসাব দেওয়া সম্ভব হচ্ছে। ১৯৯৪-৯৫ কৃষি বৎসরে খরিফ মরশুমে আউশ ও আমন ধানের মোট উৎপাদন ছিল চালের হিসাবে ৯২.২৩ লক্ষ মেট্রিক টন (সনের হিসাবে ১৩৮.৩৪ লক্ষ মেট্রিক টন)।

(খ) এই রাজ্যে চাষীদের খাদ্য শস্য উৎপাদনে উৎসাহ দেবার জন্য. কৃষি দপ্তর বিভিন্ন প্রকল্প গ্রহণ করেছেন। বিভিন্ন প্রকল্পের মধ্যে উল্লেখযোগ্য কয়েকটি হল ঃ

(১) কেন্দ্রীয় সরকার অনুদান পুষ্ট নিবিড় ধান্য উৎপাদন প্রকল্প ও

(২) জাতীয় ডাল শস্য উন্নয়ন প্রকল্প। এ ছাড়া রাজ্য সরকার নিজস্ব পরিকল্পনা খাতে বিভিন্ন প্রকল্পের মাধ্যমে চাষীদের উৎসাহ দেন।

## ক্ষুদ্র সেচ প্রকল্পে জার্মানির আর্থিক সাহায্য

*৩৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** জলসম্পদ অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা সি সত্যি যে, রাজ্যের ক্ষুদ্র সেচ প্রকল্পে জার্মানি থেকে আর্থিক সাহায্য পাওয়া যাবে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত সাহায্যের পরিমাণ কত?

**জলসম্পদ অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

## সত্যজিৎ রায় ফিল্ম ইন্সটিটিউট

*৩৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৬) **শ্রী তপন হোড় ঃ** তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

প্রস্তাবিত 'সত্যজিৎ রায় ফিল্ম ইন্সটিটিউট' নির্মাণের কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রস্তাবিত "সত্যজিৎ রায় ফিল্ম ইনস্টিটিউট নির্মাণের কাজ ভারত সরকারের তথ্য ও সম্প্রচার মন্ত্রকের অধীন। পশ্চিমবঙ্গ সরকার প্রস্তাবিত ইনস্টিটিউটের জন্য জমির ব্যবস্থা করেছে। কাজ কর্মের দেখাশোনার দায়িত্ব সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট বিভাগের।

**পদ্মার ভাঙ্গনে গৃহহারা পরিবার**

*৩৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪০) **শ্রী মোজাম্মেল হক ও শ্রী পরেশনাথ দাস ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পদ্মার ভাঙ্গনে ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪ এবং ১৯৯৪-৯৫ সালে কত সংখ্যক পরিবার গৃহহারা হয়েছে ; এবং

(খ) উক্ত পরিবারগুলির কত সংখ্যক মানুষকে ফেব্রুয়ারি ১৯৯৫ পর্যন্ত পুনর্বাসন দেওয়া হয়েছে (বছরওয়ারি) হিসাব?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মুর্শিদাবাদ জেলায় পদ্মার ভাঙ্গনে নিম্নলিখিত সংখ্যক পরিবার গৃহহারা হয়েছেন ঃ

১৯৯২-৯৩ — ১০৯৯

১৯৯৩-৯৪ — ৮১৮

১৯৯৪-৯৫ — ১৯২৭

(খ) উক্ত পরিবারগুলির নিম্নলিখিত সংখ্যক মানুষকে ফেব্রুয়ারি ৯৫ পর্যন্ত পুনর্বাসন দেওয়া হয়েছে (বছরওয়ারি হিসাব দেওয়া হল)

১৯৯২-৯৩ — ৮০৮

১৯৯৩-৯৪ — ৬৫২

১৯৯৪-৯৫ — পুনর্বাসনের কাজ শুরু হয়েছে।

**ভেটেরেনারি ট্রেনিং সেন্টার**

*৩৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯০) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** প্রাণীসম্পদ-বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কয়টি ভেটেরেনারি ট্রেনিং-কেন্দ্র রয়েছে ;

(খ) পুরুলিয়া জেলায় ভেটেরেনারি ট্রেনিং-কেন্দ্র করার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনায় রয়েছে কি না

(গ) থাকলে, তা কোন ব্লকে ; এবং

(ঘ) কতদিনের মধ্যে তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দুইটি।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**সার ও কীটনাশক ঔষধের দাম বৃদ্ধির হার**

*৩৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭৭) **ডঃ নির্মল সিন্‌হ ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে (৩১শে ডিসেম্বর পর্যন্ত) সার ও কীটনাশক ওষুধের দাম কি হারে বৃদ্ধি পেয়েছে ; এবং

(খ) এ-সময়ে কৃষিজাত পণ্যের দাম কি হারে বৃদ্ধি পেয়েছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে কেন্দ্রীয় সরকার ইউরিয়া সারের দাম প্রায় ২০.২৮ শতাংশ হারে বৃদ্ধি করেছেন। এছাড়া অন্যান্য অনিয়ন্ত্রিত বিভিন্ন সারের দাম বিভিন্ন হারে বৃদ্ধি পেয়েছে।

যেমন—

১। ডি. এ. পি. — ২৫.৮০ শতাংশ।
২। সুপার ফসফেট — ১২.৭৮ শতাংশ।
৩। ইফকো ১০ঃ২৬ঃ২৬ — ১৯.৮৬ শতাংশ।
৪। গ্রোমোর ২৮ঃ২৮ঃ০ — ২২.৪২ শতাংশ।
৫। ঐ ১৪ঃ৩৫ঃ১৪ — ২২.৩৭ শতাংশ।
৬। ফেরাম ফস ১৬ঃ২০ঃ০ — ১১.৯৫ শতাংশ।
৭। সুফলা — ৩.৬১ শতাংশ।
৮। সুফলা ২০ঃ২০ঃ০ — ১.২৭ শতাংশ।

কীটনাশক ওষুধের দাম নিয়ন্ত্রিত নয়। বিভিন্ন প্রস্তুতকারকের দাম বিভিন্ন প্রকার। সঠিক বৃদ্ধির হার বলা সম্ভব নয়।

(খ) কৃষি পণ্যের মূল্য বিভিন্ন সময় বাড়ে ও কমে, তাই সারা বছরের হিসাব দেওয়া মুশকিল। কৃষি বিভাগে যে মাসিক বাজার দরের তথ্য পাওয়া গেছে তার ভিত্তিতে ১৯৯৪-৯৫ সালের নিম্নলিখিত গড় বৃদ্ধির হার পাওয়া যায়।

১। চাল মিহি — ৯.৬৮ শতাংশ।

মোটা — ৮.১১ শতাংশ।

২। ডাল — ২৪.২০ শতাংশ।

৩। সরিষার তৈল — ১৯.৬০ শতাংশ।

৪। আলু — ১২৮.৫৭ শতাংশ।

৫। পেঁয়াজ — ৭২.৭০ শতাংশ।

৬। সব্জি — ৩০.৩৫ শতাংশ।

৭। রুই মাছ — ৮.৩৩ শতাংশ।

(২ কেজি পর্যন্ত)

### ওয়েস্ট বেঙ্গল অ্যাট-এ-গ্লান্স

*৩৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৭১২) **শ্রী আবুল হাসানাৎ খান** ঃ তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ওয়েস্ট বেঙ্গল অ্যাট-এ-গ্লান্স পুস্তকটির কতসংখ্যক কপি ছাপানো হয়েছে ; এবং

(খ) উক্ত পুস্তক রাজ্যে সাংসদ ও বিধায়কদের বিনামূল্যে বিতরণ করবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রথম সংস্করণের পাঁচ হাজার এবং দ্বিতীয় সংস্করণে পনেরো হাজার অর্থাৎ দুই দফায় মোট কুড়ি হাজার বই ছাপানো হয়েছে।

(খ) হ্যাঁ, ব্যবস্থা নেওয়া হয়েছে।

### কৃষিক্ষেত্রে জল ও বিদ্যুতের মাসূল বৃদ্ধি

*৩৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩৫) **শ্রী দিলীপ মজুমদার** ঃ জলসম্পদ অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, কৃষিকাজে ব্যবহারযোগ্য জল ও বিদ্যুতের মাসূল বৃদ্ধি এবং কৃষিজাত পণ্যে ভরতুকি ব্যবস্থার পরিবর্তন করার জন্য বিশ্বব্যাঙ্ক সুপারিশ করেছে?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সত্য নহে।

**ভস্মীভূত গৃহের জন্য সরকারি সাহায্য**

*৩৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮৩) **শ্রী সুভাষ নস্কর ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আকস্মিক অগ্নি-সংযোগ বাসগৃহ ভস্মীভূত হলে কোনওরূপ সরকারি সাহায্য দেওয়ার সংস্থান আছে কি না ; এবং

(খ) থাকলে, ১। কি ধরনের সাহায্য ; এবং

২। কি পদ্ধতিতে তা পাওয়া যায়?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ আছে।

(খ) পৌর এলাকায় সম্পূর্ণ ভস্মীভূত বাসগৃহের জন্য ১,০০০ টাকা এবং আংশিক ক্ষতিগ্রস্থ বাসগৃহের জন্য ৫০০ টাকা এককালীন অনুদান হিসাবে দেওয়ার সংস্থান আছে।

গ্রামাঞ্চলেও অনুরূপ প্রকল্প চালু আছে। ক্ষতিগ্রস্থ কুটিরের জন্য ১,০০০ টাকা এবং আসাবাবপত্রের জন্য ৫০০ দেওয়ার সংস্থান আছে।

(খ) ২) দুর্ঘটনা ঘটার অব্যবহিত পরে নির্দিষ্ট নির্দেশ সংশ্লিষ্ট পৌরসভায় আর্থিক অনুদানের জন্য দরখাস্ত করতে হবে। পৌরসভার তদন্তের প্রতিবেদন সম্বলিত দরখাস্তটি মহকুমা শাসক, জেলা-শাসক ও বিভাগীয় কমিশনারের সুপারিশ সহ ত্রাণ বিভাগে পৌঁছলে পর, কাগজপত্রাদি খতিয়ে দেখে ত্রাণ বিভাগ থেকে প্রয়োজনীয় আর্থিক অনুদান দেওয়া হয়।

গ্রামাঞ্চলের ক্ষেত্রে অগ্নিকান্ড ঘটার অব্যবহিত পরে দুর্ঘটনার কারণ ও ক্ষয়ক্ষতির পরিমাণ সহ বিবরণাদি সংশ্লিষ্ট থানায় নথিভুক্ত করতে হবে। নির্দিষ্ট নিদর্শে করা দরখাস্তটি ব্লক উন্নয়ন আধিকারকের সুপারিশ সহ অগ্নিকান্ড ঘটার দিন থেকে ৪৫ দিনের মধ্যে জাতীয় বিমা সংস্থার সংশ্লিষ্ট বিভাগীয় কার্যালয় পৌঁছলে পর, জাতীয় বিমা সংস্থা বিষয়টি খতিয়ে দেখে ক্ষতিগ্রস্থ পরিবারকে চেক-মারফৎ টাকা প্রদান করেন।

**সাগরমাতা সাপ্তাহিক পত্রিকাকে দৈনিক পত্রিকায় রূপান্তর**

*৩৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৩) **শ্রী তুলসী ভট্টরাই ঃ** তথ্য ও সংস্কৃতি-বিষয়ক

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বসুমতী কর্পোরেশন লিমিটেড থেকে প্রকাশিত সাগরমাতা সাপ্তাহিক পত্রিকাকে দৈনিক পত্রিকায় রূপান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বসুমতীর প্রশাসনিক স্তরে আলোচনা চলছে। আনুষঙ্গিক সমস্যাগুলির সমাধান হলেই নির্দিষ্ট সময় স্থির করা সম্ভব হবে।

**পান রপ্তানি**

*৩৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৫২২) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ থেকে অন্য রাজ্যে বৎসরে আনুমানিক কত টাকা মূল্যের পান রপ্তানি হয়ে থাকে ; এবং

(খ) কতসংখ্যক পরিবার পান চাষের সঙ্গে যুক্ত আছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আনুমানিক বার্ষিক ১৯৮ কোটি টাকার পান রপ্তানি হয়ে থাকে।

(খ) আনুমানিক ৩ লক্ষ ৫০ হাজার চাষী পান চাষের সঙ্গে যুক্ত আছেন।

**বন্ধ সিনেমা হলের সংখ্যা**

*৩৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৮) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৪-এর ৩১শে ডিসেম্বর রাজ্যে বন্ধ সিনেমা হলের সংখ্যা কত ছিল (জেলাওয়ারি) ;

(খ) হলগুলি বন্ধ থাকার কারণ কি ; এবং

(গ) এগুলি খোলার জন্য সরকার কোনও পদক্ষেপ গ্রহণ করেছেন/করছেন কি না?

**তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| জেলার নাম | স্থায়ী হলের সংখ্যা | অস্থায়ী হলের সংখ্যা | মোট হলের সংখ্যা |
|---|---|---|---|
| উত্তর ২৪ পরগনা | ৮ | ৫ | ১৩ |
| দক্ষিণ ২৪ পরগনা | ৫ | ৭ | ১২ |
| মুর্শিদাবাদ | ৪ | নাই | ৪ |
| হুগলি | ২ | ১ | ৩ |
| কুচবিহার | নাই | নাই | নাই |
| বীরভূম | নাই | ২ | ২ |
| নদীয়া | ১ | ২ | ৩ |
| বাঁকুড়া | ২ | ৭ | ৯ |
| পুরুলিয়া | ৩ | ৫ | ৮ |
| বর্ধমান | ১১ | ৪ | ১৫ |
| জলপাইগুড়ি | নাই | নাই | নাই |
| উত্তর দিনাজপুর | নাই | ১ | ১ |
| দক্ষিণ দিনাজপুর | নাই | নাই | নাই |
| হাওড়া | ৫ | ২ | ৭ |
| দার্জিলিং | নাই | নাই | নাই |
| মালদা | ১ | নাই | ১ |
| মেদিনীপুর | ৪ | ১৪ | ১৮ |
| কলকাতা | ৬ | নাই | ৬ |
| মোট | ৫২ | ৫০ | ১০২ |

(খ) হলগুলি বন্ধ থাকার মূল কারণগুলি হল—হল মালিকদের হল চালাবার অনিচ্ছা, হলগুলির উপর কোর্ট কেস, শ্রমিক বিবাদ, হল সংস্কার মালিকানা বিবাদ ইত্যাদি।

(গ) হল মালিকদের আকস্মিকভাবে হল বন্ধ করার কারণ জানতে চাওয়া হয়েছে। তাছাড়া হল মালিকদের জেলা প্রশাসন ও শ্রমিক ইউনিয়ানের সঙ্গে বৈঠকে মিলিত হয়ে সমস্যা সমাধানের জন্য অনুরোধ করা হয়েছে। এ ব্যাপারে শ্রম কমিশনার ও জেলাশাসকদের নির্দেশ দেওয়া হয়েছে তারা যেন হলগুলি চালু করার ব্যাপারে প্রয়োজনীয় পদক্ষেপ নেন।

**কলকাতা শহরে যানবাহনের সংখ্যা**

*৩৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** পরিবহন বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সর্বশেষ তথ্য অনুযায়ী কলকাতা শহরে মেট্রো ও চক্ররেল এবং ঠেলা-রিক্সা ব্যতিরেকে রেজিস্ট্রিকৃত যানবাহনের সংখ্যা কত?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

৩১-৩-৯৫ পর্যন্ত কলকাতা শহরে রেজিস্ট্রিকৃত যানবাহনের সংখ্যা ৫,৬৭,২৪৬।

### উদয়ের পথে ছায়াছবির প্রিন্ট

*৩৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৬০) **শ্রী তপন হোড় ঃ** তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, চল্লিশের দশকে নির্মিত বিমল রায়-পরিচালিত "উদয়ের পথে" ছায়াছবিটির প্রিন্ট পাওয়া যাচ্ছে না ; এবং

(খ) সত্যি হলে, রাজ্য সরকার এ ব্যাপারে কোনও ব্যবস্থা নিয়েছেন/নিচ্ছেন কি না?

**তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ছবিটি বেসরকারি প্রযোজনায় নির্মিত। এ বিষয়ে রাজ্য সরকারের কিছু জানা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### ভর্তুকিতে বীজ সরবরাহ

*৩৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০১) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩ এবং ১৯৯৩-৯৪ আর্থিক বছর দুটিতে রাজ্যে মোট কত পরিমাণ উন্নত-মানের বীজ ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের ভরতুকিতে সরবরাহ করা হয়েছিল; এবং

(খ) এজন্য ব্যয়িত অর্থের পরিমাণ কত (বছরওয়ারি)?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯২-৯৩ এবং ১৯৯৩-৯৪ আর্থিক বছর দুটিতে যথাক্রমে ৬৬৪১.৯৩০ টন এবং ৪৯৮০.০০ টন উন্নত মানের বীজ ভরতুকিতে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের সরবরাহ করা হয়েছিল।

(খ) উপরোক্ত বীজ ভরতুকিতে বিতরণের জন্য ১৯৯২-৯৩ সালে ১,২৩,৩৭,০৬৫

(এক কোটি তেইশ লক্ষ সাঁইত্রিশ হাজার পয়যটি) টাকা এবং ১৯৯৩-৯৪ সালে ১,০৩,৭০,০০০ (এক কোটি তিন লক্ষ সত্তর হাজার) টাকা ব্যয়িত হয়েছিল।

## সরকারি কাজে বাংলা ভাষা

*৩৮০। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৩) **শ্রী তপন হোড় ঃ** তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে সরকারি কাজে বাংলা ভাষা ব্যবহার বাধ্যতামূলক করতে রাজ্য সরকার নতুনভাবে উদ্যোগ গ্রহণ করেছেন ; এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে কি-কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে/হচ্ছে?

**তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) মুখ্যসচিবের সভাপতিত্বে সচিব পর্যায়ে একটি কমিটি গঠিত হয়েছে ; জেলাশাসককে সমন্বয় আধিকারিক করে জেলা স্তরেও এই উদ্যোগ নেওয়া হচ্ছে।

## Unstarred Questions

## (to which written answers were laid on the Table)

## ডাঃ গৌরীমোহন রায় কলেজে বাণিজ্যি বিভাগ

৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ৭৩) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলার মন্তেশ্বরে অবস্থিত ডাঃ গৌরীমোহন রায় কলেজে বাণিজ্যিক বিভাগ চালু করার কোনও পরিকল্পনা নেওয়া হয়েছে কি না ; এবং

(খ) নেওয়া হলে, কবে নাগাদ উক্ত বিভাগ চালু করা হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এ ব্যাপারে পরিদর্শনের কাজ সম্পূর্ণ হয়েছে।

(খ) বিষয়টি এখন খতিয়ে দেখা হচ্ছে।

## পরিবার ও শিশু কল্যাণ প্রকল্পের সংখ্যা

৮০। (অনুমোদিত প্রশ্ন নং ১০৪) **শ্রী আবু আয়েশ মন্ডল ও শ্রীমতী মহারানী কোঙার ঃ** সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

রাজ্যে পশ্চিমবঙ্গ সমাজ কল্যাণ উপদেষ্টা পর্যদ পরিচালিত মোট পরিবার ও শিশু কল্যাণ প্রকল্পের সংখ্যা কত (জেলাওয়ারি) ;

[11th July, 1995]

**সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** রাজ্যে পশ্চিমবঙ্গ সমাজ কল্যাণ উপদেষ্টা পর্ষদ পরিচালিত মোট পরিবার ও শিশু কল্যাণ প্রকল্পের সংখ্যা ৩৪টি।

জেলাভিত্তিক সংখ্যা নিম্নরূপ ঃ

| জেলা | | প্রকল্প |
|---|---|---|
| ২৪ পরগনা | .. | ৬টি |
| মেদিনীপুর | .. | ৪টি |
| বর্ধমান | .. | ৬টি |
| মুর্শিদাবাদ | .. | ২টি |
| নদীয়া | .. | ১টি |
| বীরভূম | .. | ১টি |
| পঃ দিনাজপুর | .. | ২টি |
| মালদা | .. | ১টি |
| হুগলি | .. | ১টি |
| কোচবিহার | .. | ২টি |
| দার্জিলিং | .. | ২টি |
| বাঁকুড়া | .. | ৩টি |
| পুরুলিয়া | .. | ২টি |
| জলপাইগুড়ি | .. | ১টি |
| | | ৩৪টি |

## ম্যালেরিয়া প্রতিরোধে মাস্টার প্ল্যান

৮১। (অনুমোদিত প্রশ্ন নং ৭০১) **শ্রী নির্মল দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ম্যালেরিয়া ও আন্ত্রিকরোগ প্রতিরোধে রাজ্য সরকারের কোনও মাস্টার প্ল্যান আছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ম্যালেরিয়া প্রতিরোধে জাতীয় ম্যালেরিয়া প্রকল্পাধীন মডিফায়েড প্ল্যান অব অপারেশনের কর্মসূচি অনুযায়ী সমস্ত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। আন্ত্রিক রোগ প্রতিরোধেও সরকার সমস্ত রকম ব্যবস্থা নিয়েছে।

ডুয়ার্স অঞ্চলে এই রোগ নিবারণের জন্য বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। যে ব্যবস্থাগুলি নেওয়া হয়েছে সেগুলি হল ঃ

(১) জ্বরের রোগী দ্রুত চিহ্নিত করে একমাত্র ক্লোরোকুইন খাইয়ে প্রাথমিক চিকিৎসা প্রদান এবং রক্ত পরীক্ষায় ম্যালেরিয়া প্রমাণিত হলে নির্মূলীকরণ চিকিৎসার (Radical treatment) ব্যবস্থা করা।

সমস্ত হাসপাতাল ও স্বাস্থ্য কেন্দ্রের বহির্বিভাগ এবং সাবসেন্টারগুলির মাধ্যমে রোগ নির্ণয় ও চিকিৎসার ব্যবস্থা করা হচ্ছে।

এ সমস্ত চিকিৎসাকেন্দ্রে পর্যাপ্ত পরিমাণ ওষুধ সরবরাহ নিশ্চিত করা হয়েছে।

(২) ম্যালেরিয়ায় গুরুতর অসুস্থ রোগীকে হাসপাতালে ও স্বাস্থ্যকেন্দ্রে ভর্তি করে চিকিৎসা করা হয়।

(৩) মশার বংশবৃদ্ধি রোধ করার জন্য ডুয়ার্স অঞ্চলে সমস্ত বাড়ি-ঘর ও গোয়ালঘরের ভেতর কীটনাশক ডি. ডি. টি. প্রতি বছর আড়াই মাস করে দু-রাউন্ড স্প্রে করা হয়। এছাড়া অতিরিক্ত একটি বিশেষ রাউন্ড স্প্রে করা হয়।

(৪) ডুয়ার্স অঞ্চলের দূরবর্তী ও দুর্গম এলাকাগুলিতে ম্যালেরিয়া রোগীর চিকিৎসার জন্য স্বেচ্ছাসেবী সংস্থা, পঞ্চায়েত, মহিলা সমিতি, স্কুল শিক্ষক প্রভৃতির সহযোগিতায় ফিভার ট্রিটমেন্ট ডিপো এবং ড্রাগ ডিস্ট্রিবিউশন সেন্টার খোলা হয়েছে।

(৫) পরিবেশ পরিচ্ছন্ন রাখা এবং ব্যক্তিগত স্বাস্থ্য সচেতনতা বাড়াবার উদ্দেশ্যে বিভিন্ন গণমাধ্যমের সাহায্যে প্রচারাভিযানকে জোরদার করা হয়েছে।

(৬) চা-বাগানের ডাক্তারদের পর্যায়ক্রমে প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা করা হয়েছে যাতে তারা ম্যালেরিয়া রোগ নির্ণয় ও উপযুক্ত চিকিৎসার ব্যবস্থা নিজেরাই করতে পারেন। প্রতিটি চা-বাগানে বিনামূল্যে ম্যালেরিয়ার ওষুধ এবং কীটনাশক ওষুধ দেওয়ার ব্যবস্থা সরকার থেকে করা হয়েছে।

(৭) আন্ত্রিক রোগ প্রতিরোধে পানীয় জলের উৎসগুলিকে বীজাণুমুক্ত করার উপর বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। রোগপ্রবণ এলাকায় হ্যালোজেন ট্যাবলেট বিনামূল্যে বিতরণ করে জল পরিশোধনের ব্যবস্থা নেওয়া হচ্ছে। তাছাড়া ও. আর. এস. প্যাকেট বিনামূল্যে বিতরণ করা হচ্ছে। আন্ত্রিক রোগ হওয়ার মূল কারণগুলি সম্পর্কে প্রচার মাধ্যমের সাহায্যে জনসাধারণকে অবহিত করা হচ্ছে এবং স্বাস্থ্য সচেতনতা বাড়ানোর উপর গুরুত্ব আরোপ করা হয়েছে। বাড়ি বাড়ি গিয়েও ও. আর. এস. তৈরি করার পদ্ধতি বুঝিয়ে বলা হচ্ছে। গুরুতর অসুস্থ রোগীকে হাসপাতাল এবং স্বাস্থ্যকেন্দ্রে ভর্তি করে সু-চিকিৎসার ব্যবস্থা করা হচ্ছে।

**উত্তরবঙ্গের জেলাগুলির আসন সংরক্ষণের ব্যবস্থা**

৮২। (অনুমোদিত প্রশ্ন নং ৭০৫) **শ্রী নির্মল দাস ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী

মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কল্যাণী বিশ্ববিদ্যালয়ের উত্তরবঙ্গ ক্যাম্পাস পুন্ডিবাড়িতে উত্তরবঙ্গের জেলাগুলির জন্য জেলাভিত্তিক আসন সংরক্ষণের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** উত্তরবঙ্গের পুন্ডিবাড়িতে যে বিশ্ববিদ্যালয় ক্যাম্পাস আছে তা কৃষিদপ্তরের অধীনস্থ বিধানচন্দ্র কৃষিবিদ্যালয়ের একটি অংশ। সেখানে প্রাক-স্নাতক পর্যায়ে পড়ানোর জন্য ৩৪টি আসন আছে যার মধ্যে ৪টি আসন দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের অন্তর্ভুক্ত শিক্ষার্থীদের জন্য সংরক্ষিত আছে। সেখানে জেলাভিত্তিক আসন সংরক্ষণের কোনও ব্যবস্থা নাই।

**ধুলিয়ান নিয়ন্ত্রিত বাজার সমিতি**

৮৩। (অনুমোদিত প্রশ্ন নং ৭১৫) **শ্রী আবুল হাসনাৎ খান ঃ** কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ধুলিয়ান নিয়ন্ত্রিত বাজার সমিতির নিজস্ব বাজার-চত্বর স্থাপনের কোনও উদ্যোগ সরকার গ্রহণ করেছেন কি না ; এবং

(খ) করে থাকলে, স্থান নির্দিষ্টকরণ ও জমি অধিগ্রহণের জন্য ব্যবস্থা করা হয়েছে কি না?

**কৃষি বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমান বাজার সংলগ্ন এলাকায় কোনও জমি নেই। অনেক অনুসন্ধানের পর কিছু সরকারি জমি সামসেরগঞ্জ ব্লক সিড ফার্মে ১০ (দশ) একর পরিমিত জমি পাওয়ার চেষ্টা হচ্ছে। উক্ত প্রস্তাব এখনও বিবেচনাধীন রয়েছে।

(খ) 'ক' এ লিপিবদ্ধ করা হয়েছে।

**গাড়িতে লাল আলো জ্বালার অধিকারী**

৮৪। (অনুমোদিত প্রশ্ন নং ৭২২) **শ্রী রবীন দেব ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের কোন কোন পদাধিকারি তাদের গাড়িতে লাল আলো জ্বালাতে পারেন?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (১) রাজ্যপাল।

(২) মুখ্যমন্ত্রী।

(৩) রাজ্যমন্ত্রী ও উপমন্ত্রী।

(৪) বিধানসভার অধ্যক্ষ ও উপাধ্যক্ষ।

(৫) হাইকোর্টের প্রধান বিচারপতি এবং অন্যান্য সকল বিচারপতি।

(৬) রাজ্যের মুখ্যসচিব।

(৭) রাজ্যের অ্যাডভোকেট জেনারেল।

## প্রাথমিক বিদ্যালয়হীন মৌজা

৮৫। (অনুমোদিত প্রশ্ন নং ৭৬০) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) হুগলি জেলার প্রাথমিক বিদ্যালয়হীন মৌজার সংখ্যা কত ; এবং

(খ) উক্ত বিদ্যালয়হীন মৌজায় বিদ্যালয় অনুমোদনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মৌজাওয়ারি প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা সরকারি নথিতে রাখা হয় না।

(খ) প্রশ্ন ওঠে না।

## কান্দি ব্লকে মৌজা ইনটেন্সিফিকেশন স্কীম

৮৬। (অনুমোদিত প্রশ্ন নং ৮০৫) **শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কান্দি থানা এলাকায় কতগুলি মৌজা ইনটেন্সিফিকেশন স্কীমে অন্তর্ভুক্ত করা হয়েছে (১৯৯১-৯২, ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪ এবং ১৯৯৪-৯৫ সালে) ;

(খ) কতগুলি মৌজায় কাজ শেষ হয়েছে ;

(গ) কতগুলি মৌজা এখনও বাকী আছে ; এবং

(ঘ) সেগুলিতে কাজ সম্পন্ন করার জন্য সরকারের কি কি পরিকল্পনা আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মুর্শিদাবাদ জেলার কান্দি থানা এলাকায় ১৯৯১-৯২, ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪, এবং ১৯৯৪-৯৫ সালে কোনও বিদ্যুতায়িত মৌজায় ইনটেন্সিফিকেশন স্কীমে অন্তর্ভুক্ত করা হয়নি।

(খ) উত্তর নিষ্প্রয়োজন।

(গ) ঐ।

(ঘ) ঐ।

**শ্যামপুর ২ নং পঞ্চায়েতে তফসিলি সম্প্রদায়ভুক্ত মানুষের সংখ্যা**

৮৭। (অনুমোদিত প্রশ্ন নং ৮৬৬) **শ্রী সঞ্জীবকুমার দাস** ঃ পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শ্যামপুর-২ নং পঞ্চায়েত সমিতির অন্তর্গত ডিহিঞ্চলঘাট-১ ও ডিহিঞ্চলঘাট-২ গ্রাম পঞ্চায়েতে কত সংখ্যক তফসিলি সম্প্রদায়ভুক্ত মানুষ বসবাস করেন ; এবং

(খ) ১৯৯৩-৯৪ সালে জওহর রোজগার যোজনার বরাদ্দ টাকার কত অংশ উক্ত গ্রাম পঞ্চায়েত দুটিতে খরচ করা হয়েছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) শ্যামপুর-২ নং পঞ্চায়েত সমিতির অধীন ডিহিলঞ্চঘাট-১ ও ডিহিঞ্চঘাট-২ নামে কোনও গ্রাম পঞ্চায়েত নাই। ঐ শ্যামপুর-২ নং পঞ্চায়েত সমিতির মধ্যে ডিহিমগুলঘাট-১ ও ডিহিমন্ডলঘাট-২ নামে দুটি গ্রাম পঞ্চায়েত আছে। ঐ গ্রাম পঞ্চায়েত দুটিতে তফসিলি সম্প্রদায়ভুক্ত মানুষের সংখ্যা নিম্নরূপ ঃ

| | তফসিলি জাতি | তফসিলি উপজাতি | মোট |
|---|---|---|---|
| ডিহিমন্ডলঘাট-১ | ৩৭৪৮ | ৩ | ৩৭৫১ জন |
| ডিহিমন্ডলঘাট-২ | ২৮৭৬ | শূন্য | ২৮৭৬ জন |

(খ) ডিহিমন্ডলঘাট-১ ও ডিহিমন্ডলঘাট-২ নামক গ্রাম পঞ্চায়েত দুটিতে ১৯৯৩-৯৪ সালে "জওহর রোজগায়" বরাদ্দকৃতি অর্থের সম্পূর্ণ অংশই খরচ করা হয়েছে।

**ব্রিজ পুনর্নির্মাণ**

৮৮। (অনুমোদিত প্রশ্ন নং ৯২৩) **শ্রী যতীন্দ্রনাথ রায়** ঃ পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলার রায়গঞ্জ থানার 'সাহু' নদীর উপর ভেঙ্গে যাওয়া ব্রিজটি পুনর্নির্মাণ করার সিদ্ধান্ত সরকারের আছে কি না ;

(খ) থাকলে, ঐ কাজের জন্য কত পরিমাণ অর্থ ধার্য হয়েছে ; এবং

(গ) কবে নাগাদ ঐ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) হ্যাঁ, ফাটাপুকুর গদরা রোডে উক্ত নদীর উপর ভেঙ্গে যাওয়া ব্রিজটি পুনর্নির্মাণের ব্যাপারটি প্রাথমিক পর্যায়ে আছে।

(খ) আনুমানিক ৯০ (নব্বই) লাখ টাকার প্রয়োজন।

(গ) জলপাইগুড়ি জেলাপরিষদ থেকে প্রয়োজনীয় অর্থ পেলে কাজটি শুরু করা যাবে।

## কৃষি পেনশন

৮৯। (অনুমোদিত প্রশ্ন নং ৯৪১) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কৃষি পেনশন চালু হওয়ার পর থেকে ১৯৯৪ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত কৃষি পেনশন প্রাপকের সংখ্যা কত ; এবং

(খ) উক্ত পেনশনের আর্থিক পরিমাণ বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মঞ্জুরীকৃত কৃষি পেনশন প্রাপকের সংখ্যা ২৭,৭৭৫ জন।

(খ) ১৯৯৩ সালের ১লা মার্চ থেকে পেনশনের হার বৃদ্ধি করা হয়েছে।

## বোরো চাষে জল

৯০। (অনুমোদিত প্রশ্ন নং ৯৫২) **শ্রী আনন্দগোপাল দাস ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৪-৯৫ আর্থিক বছরে (ফেব্রুয়ারি ১৯৯৫ পর্যন্ত) বীরভূম জেলাতে মোট কত একর জমিতে বোরো চাষের জন্য সেচের জল দেওয়া হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ১৯৯৪-৯৫ আর্থিক বছরে ময়ূরাক্ষী জলাধারে সঞ্চিত জলের স্বল্পতার জন্য বীরভূম বা বর্ধমান বা মুর্শিদাবাদ জেলায় বোরো মরশুমে সেচের জল দেবার কোনও পরিকল্পনা গ্রহণ করা সম্ভব হয়নি।

## পঞ্চায়েতের কাজকর্মে বাংলাভাষা ব্যবহার

৯১। (অনুমোদিত প্রশ্ন নং ৯৯৫) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার পঞ্চায়েতের কাজকর্মে বাংলাভাষা ব্যবহারের নির্দেশ দিয়েছেন ;

(খ) সত্যি হলে, পঞ্চায়েত অফিসে বাংলা টাইপ মেশিন সরবরাহ এবং টাইপিস্ট নিয়োগ করা হয়েছে কি না ; এবং

(গ) হয়ে থাকলে, বাগদা, বনগাঁ, গাইঘাটা পঞ্চায়েত সমিতিতে কটি বাংলা টাইপ মেশিন বা কতজন বাংলা টাইপিস্ট কবে থেকে সরবরাহ বা নিয়োগ করা হয়েছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, পঞ্চায়েতের কাজকর্মে যতদূর সম্ভব বাংলা ভাষা ব্যবহার করার জন্য সংশ্লিষ্ট সকলকে অনুরোধ করা হয়েছে।

(খ) বহু সংখ্যক পঞ্চায়েত সমিতি অফিসে বাংলা টাইপ মেশিন সরবরাহ করা হয়েছে। এখন পর্যন্ত কোনও পঞ্চায়েত সমিতিতে আলাদাভাবে বাংলা টাইপিস্ট নিয়োগ করা হয়নি। ব্লক ও পঞ্চায়েত সমিতির বর্তমান কর্মীদের দিয়েই বাংলা টাইপের প্রয়োজনীয় কাজ করা হয়।

(গ) বাগদা, বনগাঁ ও গাইঘাটা এই তিনটি পঞ্চায়েত সমিতির প্রত্যেকটিতে একটি করে বাংলা টাইপ মেশিন সরবরাহ করা হয়েছে। আলাদা করে কোনও বাংলা টাইপিস্ট নিয়োগ করা হয়নি।

### তফসিলি জাতি ও উপজাতি ছাত্র-ছাত্রীদের হোস্টেলের সংখ্যা

৯২। (অনুমোদিত প্রশ্ন নং ১০১৯) **শ্রী রমণীকান্ত দেবশর্মা ঃ** তফসিলি জাতি ও উপজাতি কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) তফসিলি জাতি ও উপজাতি ছাত্র-ছাত্রীদের জন্য রাজ্যে কতগুলি হোস্টেল আছে; এবং

(খ) মোট আসন সংখ্যা কত? (জেলাওয়ারি হিসাব)।

**তফসিলি জাতি ও উপজাতি কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১০৪১টি।

(খ) মোট আসন সংখ্যা ৭০ হাজার ২৩৬। জেলাওয়ারি হিসাব নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| কলকাতা | .. | ৩৪৪ |
| উত্তর ২৪ পরগনা | .. | ১৪৫৪ |
| দক্ষিণ ২৪ পরগনা | .. | ৬৯২৯ |
| নদীয়া | .. | ৭৭০ |
| মুর্শিদাবাদ | .. | ১২২৮ |
| হাওড়া | .. | ৩৪৫ |
| বর্ধমান | .. | ২৫৩৩ |
| বীরভূম | .. | ২৫৫৪ |
| বাঁকুড়া | .. | ১০৮৬৭ |
| পুরুলিয়া | .. | ৮৭৩৯ |
| মেদিনীপুর | .. | ২৩৬৬৮ |
| হুগলি | .. | ১৪০০ |
| জলপাইগুড়ি | .. | ২৩৪৬ |

| | | |
|---|---|---|
| কোচবিহার | .. | ৫৪৪ |
| মালদহ | .. | ১৩৮৫ |
| উত্তর দিনাজপুর | .. | ১৯২০ |
| দক্ষিণ দিনাজপুর | .. | ১৮৯০ |
| দার্জিলিং | .. | ১৩২০ |

### বি. এড ট্রেনিং কলেজে শিক্ষকের শূন্য পদের সংখ্যা

৯৩। (অনুমোদিত প্রশ্ন নং ১০২০) **শ্রী রমণীকান্ত দেবশর্মা ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর দিনাজপুর জেলার রায়গঞ্জে বি. এড ট্রেনিং কলেজে বর্তমানে কতগুলি শিক্ষকের পদ খালি আছে ; এবং

(খ) কবে নাগাদ ঐ পদগুলি পূরণ করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) একটিও না।

(খ) প্রশ্ন ওঠে না।

### নথিভুক্ত বেকারের সংখ্যা

৯৪। (অনুমোদিত প্রশ্ন নং ১০৭৫) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত নথিভুক্ত বেকারের মধ্যে স্নাতকোত্তর, স্নাতক, অস্নাতক, ইঞ্জিনিয়ার ও ডাক্তার প্রার্থী কতজন ; এবং

(খ) যে সকল বেকার চাকুরিতে বহাল হচ্ছে নথি থেকে তাদের নাম বাদ যাওয়ার কোনও পদ্ধতি রয়েছে কি না?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৯৪ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত সংখ্যাগুলি নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| ১। নিরক্ষর (সাক্ষর হতে দশম মান) | .. | ২২.৩৬ লক্ষ |
| ২। মাধ্যমিক ও সমতুল | .. | ১৫.৮৫ লক্ষ |
| ৩। উচ্চ মাধ্যমিক ও সমতুল | .. | ৫.৯০ লক্ষ |
| ৪। স্নাতক | .. | ৫.৮৭ লক্ষ |
| ৫। স্নাতকোত্তর ও তদূর্ধ | .. | ০.৫০ লক্ষ |
| ৬। ইঞ্জিনিয়ারিং বিভাগে স্নাতক ও তদূর্ধ | .. | ০.০৪ লক্ষ |
| ৭। ডাক্তারি বিভাগে স্নাতক ও তদূর্ধ | .. | ০.০১ লক্ষ |
| মোট | .. | ৫০.৫৩ লক্ষ |

(খ) হ্যাঁ, বাদ দেওয়ার পদ্ধতি আছে।

**খেজুরিতে কলেজ স্থাপন**

৯৫। (অনুমোদিত প্রশ্ন নং ১০৭৭) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার খেজুরিতে কোনও কলেজ স্থাপনের পরিকল্পনা সরকার গ্রহণ করেছে কি না ; এবং

(খ) করে থাকলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ রূপায়িত হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না। এখনও পর্যন্ত এরকম কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করেনি।

(খ) প্রশ্ন ওঠে না।

**জাতীয় স্বেচ্ছাসেবক বাহিনীতে (এন. ভি. পদ) তালিকাভুক্ত ব্যক্তি**

৯৬। (অনুমোদিত প্রশ্ন নং ১১০০) **শ্রী শিশিরকুমার সরকার, শ্রী পরেশনাথ দাস এবং শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** আরক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে জাতীয় স্বেচ্ছাসেবক বাহিনীতে (এন. ভি. এফ.) তালিকাভুক্ত ব্যক্তির সংখ্যা কত (জেলাওয়ারি হিসাবে) ; এবং

(খ) তাদের সম্বন্ধে কোনও নতুন চিন্তা-ভাবনা সরকারের আছে কি?

**আরক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক)

| | | | |
|---|---|---|---|
| নদীয়া | ৯০৮ | পুরুলিয়া | ৮১৫ |
| ২৪ পরগনা উত্তর | ১০৩৮ | মালদহ | ৮৩৫ |
| ২৪ পরগনা দক্ষিণ | ৩১৭ | পশ্চিম দিনাজপুর (উত্তর) | ৪৯৮ |
| মেদিনীপুর | ১১৭৫ | পশ্চিম দিনাজপুর (দক্ষিণ) | ৫৩৬ |
| হাওড়া | ১৪৪ | জলপাইগুড়ি | ৪৪৪ |
| হুগলি | ৫৯৯ | কোচবিহার | ৫৯২ |
| মুর্শিদাবাদ | ১১৯৫ | দার্জিলিং | ৩৫৯ |
| বর্ধমান | ১২৬০ | | |
| বীরভূম | ৮৯৮ | মোট .. | ১২২৮৩ |
| বাঁকুড়া | ৬৭০ | | |

(খ) বর্তমানে রাজ্য সরকারেরউক্ত স্বেচ্ছাসেবক বাহিনী সম্পর্কে কোনও নতুন চিন্তা ভাবনা নাই।

**রেশনে বরাদ্দকৃত কেরোসিন**

৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ১১৬১) **শ্রী জটু লাহিড়ি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রেশনে কেরোসিনের মাথাপিছু বরাদ্দ কলকাতা থেকে হাওড়ায় পূর্ণ রেশনিং এলাকায় কম ; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এটা সত্যি নয়।

(খ) প্রশ্নই ওঠে না।

**ব্ল্যাক-লিস্টেড ঠিকাদার সংস্থা**

৯৮। (অনুমোদিত প্রশ্ন নং ১১৭৭) **শ্রী দিলীপ মজুমদার ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৮ সাল থেকে ২৮.২.৯৫ পর্যন্ত পূর্ত দপ্তরের অধীন কয়টি ঠিকাদার সংস্থাকে ব্ল্যাকলিস্টেড করা হয়েছে ; এবং

(খ) ঐরূপ করার কারণ কি?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) কোনও ঠিকাদারকে ব্ল্যাক-লিস্টেড করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**আদর্শ গ্রাম**

৯৯। (অনুমোদিত প্রশ্ন নং ১২৩৪) **শ্রী সুকুমার দাস ঃ** গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

'ভারত ছাড়ো' আন্দোলনে বীরাঙ্গনা শহিদ মাতঙ্গিনী হাজরার জন্মস্থান হোগলা গ্রাম (তমলুক ২ নং ব্লক) ও তাম্রলিপ্ত জাতীয় সরকারের সর্বাধিনায়ক মতীশ সামন্ত'র জন্মস্থান গোপালপুর গ্রাম (মহিষাদল ২ নং ব্লক) দুটি আদর্শ গ্রাম হিসাবে গড়ে তোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** মাননীয় সদস্য কোনও মাপকাঠির প্রয়োগে কোনও গ্রাম আদর্শ গ্রাম কি না যাচাই করার কথা ভাবছেন, তা জানা দরকার। কোনও বিশেষ গ্রামকেই আলাদা করে আদর্শ ঘোষণা করার পরিকল্পনা রাজ্যের গ্রামোন্নয়ন দপ্তরে আপাতত নেই।

### অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমে কর্মী নিয়োগের সংখ্যা

১০০। (অনুমোদিত প্রশ্ন নং ১২৬০) **শ্রী আব্দুল মান্নান ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১ থেকে ১৯৯৫-এর জানুয়ারি পর্যন্ত পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগম এবং খাদ্য ও সরবরাহ দপ্তর থেকে পারিশ্রমিক নৈমিত্তিক ভিত্তিতে গ্রুপ 'ডি' পদে মোট নিয়োগের (শ্রেণী/পদ অনুযায়ী) সংখ্যা কত ; এবং

(খ) পরবর্তী সময়ে তাদের কতজনকে পাকাপাকিভাবে নিয়োগ করা হয়েছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমে ১৯৯১ সাল হতে ১৯৯৫ সালের জানুয়ারি পর্যন্ত মোট ২ (দুই) জনকে নৈমিত্তিক ভিত্তিতে গ্রুপ-'ডি' পদে নিয়োগ করা হয়েছে।

(খ) পরবর্তী সময়ে তাদের মধ্যে একজনকে পাকাপাকিভাবে এই নিগমে নিয়োগ করা হয়েছে।

### গ্রামীণ বিদ্যুতায়নের পরিকল্পনা

১০১। (অনুমোদিত প্রশ্ন নং ১৩০০) **শ্রী সুভাষচন্দ্র সরেন ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় উত্তর দেবেন কি—

(ক) মেদিনীপুর জেলার নয়াগ্রাম থানা এলাকার গ্রামগুলিতে বিদ্যুতায়নের পরিকল্পনা সরকারের আছে কি না ;

(খ) থাকলে, কি ধরনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে ; এবং

(গ) কবে নাগাদ ঐসব গ্রামগুলিতে বৈদ্যুতিকরণ সম্ভব হবে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৮১ সালের আদমসুমারি অনুযায়ী মেদিনীপুর জেলার অন্তর্গত নয়াগ্রাম থানার অধীন মোট ২৯৭টি গ্রামীণ বসতিপূর্ণ মৌজার মধ্যে ৩১. ৩. ৯৪ পর্যন্ত মোট ৭টি গ্রামীণ মৌজার বৈদ্যুতিকরণের কাজ সম্পন্ন হয়েছে। (শতকরা ২.৩৬ হার)

বর্তমানে নয়াগ্রাম থানার অধীন বাকি গ্রামীণ মৌজাগুলির বিদ্যুতায়নের কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়নি। ভবিষ্যতে আর. ই. সি.-র সহায়তায় নতুন পরিকল্পনা গ্রহণ করে, বাকি গ্রামীণ মৌজাগুলিতে বৈদ্যুতিকরণের কাজ সম্পন্ন করার ব্যবস্থা করা হবে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) এই পরিকল্পনায় আর. ই. সি. অনুমোদন তখনই সম্ভব হবে, যখন গোপীবল্লভপুর ৩৩/১১ কে. ভি. সাব-স্টেশন নির্মাণের কাজ অগ্রগতির শেষ পর্যায়ে পৌছবে। ইতিমধ্যে এই

সাব-স্টেশনের জন্য জমি অধিগ্রহণ করা হয়েছে। কিন্তু রাজ্য বন দপ্তরের কাছ থেকে ঐ সাব-স্টেশনের জন্য বন বিভাগের জমির মধ্য দিয়ে ৩৩ কে. ভি. লাইন টানার অনুমতি এখনও পাওয়া যায়নি। সংশ্লিষ্ট পর্ষদ কর্তৃপক্ষ এ ব্যাপারে প্রতিনিয়ত চেষ্টা চালিয়ে যাচ্ছেন।

**জওহর রোজগার যোজনা ও ইন্দিরা আবাসন প্রকল্প বাবদ অর্থের পরিমাণ**

১০২। (অনুমোদিত প্রশ্ন নং ১৩১২) **শ্রী নুরুল ইসলাম চৌধুরি ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪ এবং ১৯৯৪-৯৫ আর্থিক বছরগুলিতে জওহর রোজগার যোজনা, ইন্দিরা আবাসন প্রকল্প বাবদ কেন্দ্রের কাছ থেকে কত টাকা পেয়েছে ; এবং

(খ) উক্ত প্রকল্পগুলির অধীনে কোথায় কোথায় কি কি হয়েছে এবং মোট কতগুলি আবাসন তৈরি হয়েছে?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪ ও ১৯৯৪-৯৫ এই তিন আর্থিক বছরে কেন্দ্রের কাছ থেকে জওহর-রোজগার যোজনা, ইন্দিরা আবাসন প্রকল্প বাবদ প্রাপ্ত টাকার পরিমাণ নিচে দেওয়া হল ঃ (ইন্দিরা আবাসন প্রকল্পের বরাদ্দ টাকা জওহর-রোজগার যোজনার মধ্যেই অন্তর্ভুক্ত আছে)।

| অর্থবর্ষ | কেন্দ্র থেকে প্রাপ্ত টাকা (লক্ষ টাকা হিসাবে) জওহর রোজগার যোজনা | ইন্দিরা আবাসন প্রকল্প (লক্ষ টাকা হিসাবে) |
|---|---|---|
| ১৯৯২-৯৩ | ১৬৪৬৪.৪৭ | ১২১৬.৮৯ |
| ১৯৯৩-৯৪ | ১৯৪৭৮.১১ | ১৪৭৫.৩৮ |
| ১৯৯৪-৯৫ | ১৯৫৩৩.৪২ | ১৭৭৮.২৬ |

(খ) ১৯৯২-৯৩ ১৯৯৩-৯৪ পূর্ণ বছরের এবং ১৯৯৪-৯৫ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত বিভিন্ন জেলায় জওহর রোজগার যোজনায় বিভিন্ন কাজ এবং ইন্দিরা আবাসন প্রকল্পে যে সকল ঘর হয়েছে তার বছর-ভিত্তিক হিসাব-এর সঙ্গে সংশ্লিষ্ট হল।

**১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪, ১৯৯৪-৯৫ সালের (৩১শে ডিসেম্বর '৯৪) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় জওহর রোজগার যোজনার অন্তর্গত সৃষ্ট সম্পদের তালিকা ঃ**

| ক্রমিক সংখ্যা | কাজের বিবরণ | একক | সৃষ্ট সম্পদ | | ডিসেম্বর '৯৪ পর্যন্ত |
|---|---|---|---|---|---|
| ১৯৯২-৯৩ | ১৯৯৩-৯৪ | ১৯৯৪-৯৫ | | | |
| ১। | সেচের কুয়া | সংখ্যা | ২৬৪০ | ৩৪৯০ | ৫৬০২ |
| ২। | সেচের পুকুর | সংখ্যা | ৩২৬০ | ৩১৮৩ | ২৩১৫ |

| ক্রমিক সংখ্যা | কাজের বিবরণ | একক | সৃষ্ট সম্পদ | পর্যন্ত | ডিসেম্বর '৯৪ |
|---|---|---|---|---|---|
| ৩। | মাঠ নালা | কিমি | ৪৩৫০ | ৪৩৩২ | ২৪১৯ |
| ৪। | বন্যানিয়ন্ত্রণ কাজ | হেক্টর | ৮১৩৫ | ৬০৫৫ | ২৬৮৯ |
| ৫। | জল নিষ্কাশনজনিত কাজ | হেক্টর | ১০৫০ | ২৪৪৬ | ১৬০১ |
| ৬। | ভূমি-সংরক্ষণ ও উদ্ধার | হেক্টর | ১৫৫৫ | ৪৪২০ | ৮৪৪ |
| ৭। | গ্রামীণ পুকুর খনন ও সংস্কার | সংখ্যা | ১১৩০ | ৭৯১ | ২৭১২ |
| ৮। | ভূমি-উন্নয়ন | হেক্টর | ৫৩৪ | ১০৫৫ | ৫৬০ |
| ৯। | বিবিধ কাজ | সংখ্যা | ১০৮১ | ২৪৬২ | ৪৫৭ |

| ক্রমিক সংখ্যা | কাজের বিবরণ | একক | সৃষ্ট সম্পদ | পর্যন্ত | ডিসেম্বর '৯৪ |
|---|---|---|---|---|---|
| ১। | পানীয় জল ও অন্যান্য জলের সংস্থান (টিউবওয়েল) | সংখ্যা | ১৭২৮৫ | ২২২৩৪ | ২৮৩৩৪ |
| ২। | গ্রামীণ সড়ক | কিমি | ১৭১০০ | ১৩৮৬২ | ৮৫৮৫ |
| | | ১৫০ কালভার্ট | ১২৯ কালভার্ট | | |
| ৩। | বিদ্যালয়গৃহ (নির্মাণ ও সংস্কার) | সংখ্যা | ৩৬৭৫ | ৪৬৮২ | ১৭৮৬ |
| ৪। | বাস্তুভিটা ও ভূমি উন্নয়ন | সংখ্যা | ১৩৫০ | ২১১১ | ৮৪৮ |
| ৫। | গৃহনির্মাণ | সংখ্যা | ৮২০ | ২৪৪০ | ৬২ |
| ৬। | পঞ্চায়েত ঘর নির্মাণ | সংখ্যা | ৮৩৬ | ১১৯৯ | ১৪০ |
| ৭। | অন্যান্য গৃহ নির্মাণ | সংখ্যা | ৯৮ | ২১২ | ৬৯ |
| ৮। | মহিলা মন্ডল | সংখ্যা | ৫৫ | ৫১০ | ৪২ |
| ৯। | শৌচাগার নির্মাণ | সংখ্যা | ১৪৮৫ | ২৯০৬ | ২৮১ |
| ১০। | বিবিধ | সংখ্যা | ৪৫১৩ | ৫২৮৪ | ১৪০০ |

ইন্দিরা আবাসন প্রকল্প

| ক্রমিক সংখ্যা | কাজের বিবরণ | একক | সৃষ্ট সম্পদ | পর্যন্ত | ডিসেম্বর '৯৪ |
|---|---|---|---|---|---|
| ১। | গৃহ নির্মাণ (সম্পূর্ণ) | সংখ্যা | ১৩৩০০ | ১৩৩৮৯ | ৬৮৯৩ |
| ২। | গৃহ নির্মাণ (অসম্পূর্ণ) | সংখ্যা | — | ১০৪৩ | ৩৩৯৪ |

মিলিয়ন ওয়েলস্ স্কীম

| ক্রমিক সংখ্যা | কাজের বিবরণ | একক | সৃষ্ট সম্পদ | পর্যন্ত | ডিসেম্বর '৯৪ |
|---|---|---|---|---|---|
| ১। | কুয়ো | সংখ্যা (সমাপ্ত) | ৬৭১৮ | ২৫৭৯ | ২০৭৮ |
| ২। | কুয়ো | সংখ্যা (অসমাপ্ত) | ১৫৩৮ | ১৪০৫ | ৫৮৪ |

| ক্রমিক সংখ্যা | কাজের বিবরণ | একক | সৃষ্ট সম্পদ | পর্যন্ত | ডিসেম্বর '৯৪ |
|---|---|---|---|---|---|
| ৩। | খাল খনন | কিমি | ৫১০ | ১৭১৯ | ৭৭০ |
| ৪। | সেচের পুকুর | সংখ্যা | ৪৫২ | ১৭৯৯ | ১০৬৬ |
| ৫। | মাঠ নালা | কিমি | ১১২ | ২১৬২ | ৭৫৮ |
| ৬। | জোড় বাঁধ | সংখ্যা | — | ৩০১ | ৩৯৯ |
| ৭। | জল সংরক্ষণের কাঠামো | হেক্টর | ৭০৭ | ১৫৭৩ | ২৫৬১ |
| ৮। | স্লুইস গেট | সংখ্যা | ৭ | ১২৩ | ৬ |
| ৯। | অন্যান্য ক্ষুদ্র সেচ প্রকল্প | সংখ্যা | — | ২৬৬৯ | ২৩৮৪ |
| ১০। | ভূমি উন্নয়ন | হেক্টর | ১১৮৯ | ২৫৭ | ৩২০ |
| ১১। | পানীয় জলের সরবরাহ প্রকল্প | সংখ্যা | — | ৫১ | ২৮ |

সামাজিক বনসৃজন

| ক্রমিক সংখ্যা | কাজের বিবরণ | একক | | | |
|---|---|---|---|---|---|
| ১। | বৃক্ষ রোপণ | সংখ্যা | ২৩৮.৯৮ লক্ষ | ১৯৮.০৬ লক্ষ | ২২৮.৬০ লক্ষ |
| ২। | উপকৃত ভূমি | হেক্টর | ২১২১০ | ১৫০১০ | ৪৮৩২ |
| ৩। | চারা তৈরি | সংখ্যা | ১.৪৫ লক্ষ | — | — |
| ৪। | নার্সারি | সংখ্যা | ১৬৮ | — | — |

জহর রোজগার যোজনার অন্তর্গত ইন্দিরা আবাস প্রকল্পে নির্মিত গৃহ

নির্মিত গৃহের সংখ্যা

| জেলা | ১৯৯২-৯৩ | ১৯৯৩-৯৪ | *১৯৯৪-৯৫ নির্মাণ সম্পূর্ণ হয়েছে | *১৯৯৪-৯৫ নির্মীয়মান |
|---|---|---|---|---|
| কুচবিহার | ৯০৭ | ১০৯৭ | ৪৭০ | ১৮৭ |
| জলপাইগুড়ি | ১৩৮৩ | ১১৪৮ | ১২৪৭ | ২৩৯ |
| দার্জিলিং জি. এইচ. সি | — | — | ২৭৮ | — |
| শিলিগুড়ি এম. পি. | ৯২ | ১১০ | ১০৬ | ৪০ |
| উত্তর দিনাজপুর | ১১৬৫ | ৩৭৩ | ৪৩৩ | ১১ |
| দক্ষিণ দিনাজপুর | — | ২৬৫ | ৩৩২ | ১৭৫ |
| মালদহ্ | ২৯৫ | ৩৬৭ | ২১৯ | ২১২ |
| মুর্শিদাবাদ | ৫৭৭ | ৫৪৩ | ৬০০ | ১৫৪ |

| ক্রমিক সংখ্যা | কাজের বিবরণ | একক | সৃষ্ট সম্পদ | পর্যন্ত | ডিসেম্বর '৯৪ |
|---|---|---|---|---|---|
| নদীয়া | | ৪৪২ | ৪৯২ | ৪২৬ | ১ |
| নর্থ ২৪-পরগনা | | ১০৭২ | ১০৬৩ | ৯৭৬ | ১২ |
| সাউথ ২৪-পরগনা | | ১২৭২ | ১৯১৮ | ৭৯৮ | ২৯১ |
| হাওড়া | | ১৫০ | ৪৯২ | ১৯০ | ১০ |
| হুগলি | | ৭৮০ | ৮৭৯ | ৭৬৬ | — |
| মেদিনীপুর | | ১৩০০ | ১৬৮১ | ৯৮০ | ৬১৩ |
| বাঁকুড়া | | ৭৭৭ | ৫১৭ | ৬৬৪ | ১৪২ |
| পুরুলিয়া | | ৯০৮ | ৭৬১ | ৩৯৮ | ৯৬৩ |
| বর্ধমান | | ১২৩৫ | ১২৯৩ | ৭৭৬ | ১০৪ |
| বীরভূম | | ৯৪৫ | ৩৯০ | ৭০২ | — |
| মোট ঃ | | ১৩৩০০ | ১৩৩৮৯ | ১০৩৬১ | ৩১৫৪ |

*ফেব্রুয়ারি '৯৫ পর্যন্ত

## গ্রন্থাগারের সংখ্যা

১০৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৩২৩) **শ্রী অতুলচন্দ্র দাস ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর ২নং ও শাঁকরাইল ব্লকে পাঠাগারের সংখ্যা কত (পৃথক পৃথক হিসাব সহ) ; এবং

(খ) ঐ দুটি ব্লকে নতুন করে গ্রন্থাগার অনুমোদনের পরিকল্পনা সরকারের আছে কি না?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) গোপীবল্লভপুর ২নং গ্রামীণ গ্রন্থাগার ৪টি, শাঁকবাইল ব্লকে গ্রামীণ গ্রন্থাগার ৪টি।

(খ) না।

## শিশু-বিকাশ প্রকল্প

১০৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৩২৮) **শ্রী অতুলচন্দ্র দাস ঃ** সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার শাঁকরাইল ব্লকে সুসংহত শিশু-বিকাশ প্রকল্প চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সুসংহত শিশু-বিকাশ সেবা প্রকল্পের অনুমোদন দেন কেন্দ্রীয় সরকার। কাজেই রাজ্য সরকারের পক্ষে এ বিষয়ে পূর্ব থেকে কিছু বলা সম্ভব নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**সংশোধিত পঞ্চায়েত আইন**

১০৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৬১) **শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ২২শে এপ্রিল, ১৯৯৪ থেকে সংশোধিত পঞ্চায়েত আইন রাজ্যে কার্যকর হয়েছে কি না ; এবং

(খ) না হয়ে থাকলে তার কারণ কি?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) গত ২৩শে এপ্রিল, ১৯৯৪ থেকে সংশোধিত পঞ্চায়েত আইন, ১৯৯৪-এর কয়েকটি ধারা ব্যতীত সমগ্র সংশোধিত আইন পশ্চিমবঙ্গের সর্বত্র কার্যকর হয়েছে। গত ১৮ই জুন, ১৯৯৪ থেকে সংশোধিত আইনের অন্যান্য ধারাগুলি কার্যকর হয়েছে।

(খ) গত ১৭ই এপ্রিল, ১৯৯৪ তারিখে দার্জিলিং জেলার শিলিগুড়ি মহকুমার পঞ্চায়েতগুলিতে সাধারণ নির্বাচন অনুষ্ঠিত হয়েছিল। কিন্তু নির্বাচনোত্তর পঞ্চায়েতগুলি গঠনের কাজ অসম্পূর্ণ ছিল। নির্বাচনের দিন একরকম আইন ও পঞ্চায়েতের গঠনের দিন সংশোধনী আইন কার্যকর থাকলে একটি স্ববিরোধী অবস্থার সৃষ্টি হত। সেই কারণে এবং কয়েকটি ধারা কার্যকর করতে গেলে নিয়মাবলী ও প্রজ্ঞাপন জারি করার প্রয়োজন ছিল বলে এই ধারাগুলি পরবর্তীকালে কার্যকর করা হয়েছিল।

**কো-অর্ডিনেশন কমিটি গঠন**

১০৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৬২) **শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ব্লক লেভেলে কো-অর্ডিনেশন কমিটি গঠনের প্রশ্নে স্থানীয় বিধায়ককে সংযুক্ত না করার কারণ কি ; এবং

(খ) উক্ত কমিটিতে স্থানীয় বিধায়ককে সংযুক্তিকরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ব্লক লেভেলে কো-অর্ডিনেশন কমিটি নামে কোনও কমিটি পঞ্চায়েত দপ্তর থেকে গঠন করা হয়নি। তবে, প্রতিটি পঞ্চায়েত সমিতিতে "সমন্বয় সমিতি" নামে একটি সমিতি আছে। তাদের কাজ পঞ্চায়েত সমিতির সাথে স্থায়ী সমিতিগুলির এবং বিভিন্ন স্থায়ী সমিতির মধ্যে কার্যাবলীকে 'কো-অর্ডিনেট' করা। এই সমিতি ঠিক হয় পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইনের ১২৭ক ধারার বলে। এই ধারাতে বলে দেওয়া আছে যে, সদস্য হবেন সভাপতি, সহকারি সভাপতি, স্থায়ী সমিতির কর্মাধ্যক্ষগণ এবং নির্বাহী আধিকারিক। এই আইন অনুযায়ী বিধায়কগণ পঞ্চায়েত সমিতির সমন্বয় সমিতির সদস্য নন।

(খ) না, এরূপ কোনও পরিকল্পনা সরকারের নেই।

## তফসিলি জাতি ও উপজাতি সার্টিফিকেট

১০৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৬৬) **শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কোন্ সাল পর্যন্ত তফসিলি জাতি ও উপজাতিদের সার্টিফিকেট দেওয়া হয়েছে ;

(খ) উক্ত সার্টিফিকেটের জন্য নির্দিষ্ট আবেদনপত্র কোন জায়গা থেকে পাওয়া যায় ; এবং

(গ) উক্ত সার্টিফিকেট দ্রুত দেবার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ইংরাজি ১৯৯৫ সালেও সার্টিফিকেট দেওয়া হয়েছে।

(খ) উক্ত সার্টিফিকেটের জন্য নির্দিষ্ট আবেদনপত্র সংশ্লিষ্ট ব্লক/মহকুমা/জেলা শাসক/তফসিলি জাতি ও উপজাতি মঙ্গল বিভাগীয় অফিস থেকে পাওয়া যায়।

(গ) উক্ত সার্টিফিকেট দ্রুত দেবার জন্য সময় সময় উপযুক্ত সরকারি নির্দেশ জারি করা হয়েছে এবং হচ্ছে।

## পঞ্চায়েত স্তরভিত্তিক শূন্য আসন

১০৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৮৫) **শ্রী তোয়াব আলী এবং শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ত্রিস্তর পঞ্চায়েতের স্তরভিত্তিক শূন্য আসনের সংখ্যা কত ;

(খ) শূন্য আসনগুলি পূরণের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না ; এবং

(গ) হয়ে থাকলে, কবে নাগাদ ঐ শূন্য আসনগুলি পূরণ হবে বলে আশা করা যায়?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৯৫ সালের মার্চ মাস পর্যন্ত প্রাপ্ত তথ্যের ভিত্তিতে এই রাজ্যে শূন্য আসনের সংখ্যা নিম্নরূপ ঃ

জেলা পরিষদে— ২টি

পঞ্চায়েত সমিতিতে—৩৯টি

গ্রাম পঞ্চায়েতে— ২৪৩টি

(খ) ও (গ) আগামী জুন মাসে (১৯৯৫) এই সব শূন্য আসন পূরণ করার একটি সম্ভাবনা সরকার খতিয়ে দেখছে।

### গ্রন্থাগারে কর্মী সংখ্যা

১০৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৯৩) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দীঘা শহর গ্রন্থাগারে কোন্ কোন্ পদে কতজন কর্মী কর্মরত আছেন ;

(খ) উক্ত গ্রন্থাগারে গ্রন্থাগারিকের পদটি কতদিন যাবৎ শূন্য রয়েছে ; এবং

(গ) কবে নাগাদ পদটি পূরণ হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) দপ্তরি-কাম-বুক বাইন্ডার—১।

(খ) গ্রন্থাগারিকের পদটি ১-৩-৯৩ থেকে শূন্য আছে।

(গ) ১৯৯৫-৯৬ আর্থিক বছরে এই পদটি পূরণ করার ব্যাপারে প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হচ্ছে।

### হাসপাতাল সংস্কার

১১০। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৩৩) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ কথা কি সত্যি যে, সংস্কারের অভাবে বনগাঁ মহকুমা হাসপাতালে চিকিৎসার পরিবেশ নষ্ট হচ্ছে ; এবং

(খ) সত্যি হলে,

(১) সংস্কার না হওয়ার কারণ কি, এবং

(২) চলতি আর্থিক বছরে ঐ হাসপাতাল সংস্কারে কত পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) নির্দিষ্ট কোনও অর্থ বরাদ্দ হয়নি। সাধারণত কোনও হাসপাতাল কর্তৃপক্ষের চাহিদামতো সেই হাসপাতালের সংস্কার কাজের ব্যয় একটি সাধারণ রক্ষণাবেক্ষণ তহবিল থেকে নির্বাহ করা হয়।

**পর্যটন কেন্দ্র**

১১১। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৪৮) **শ্রী ভন্দু মাঝি ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার বান্দোয়ানে নতুন পর্যটন কেন্দ্র গড়ে তোলার জন্য সরকারের চিন্তা-ভাবনা আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সরকারের কাছে এরকম কোনও প্রস্তাব নেই।

(খ) প্রশ ওঠে না।

**নদীতে ক্লোজার**

১১২। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৫২) **শ্রী প্রবোধ পুরকাইত ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ কথা কি সত্যি যে, দক্ষিণ ২৪ পরগনার মনি নদীতে ক্লোজার করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে ;

(খ) সত্যি হলে, এজন্য কত অর্থ বরাদ্দ করা হয়েছে ; এবং

(গ) কবে নাগাদ 'ক্লোজার'-এর কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সেচ ও জলপথ বিভাগ থেকে দক্ষিণ ২৪ পরগনার মনি নদীতে 'ক্লোজার' করার কোনও সিদ্ধান্ত নেওয়া হয়নি।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

**জমির পরিমাণ**

১১৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৯৩) **শ্রী ঈদ মোহাম্মদ ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রামনগর সুগার মিলের মোট জমির পরিমাণ কত?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** মুর্শিদাবাদ ও নদীয়া উভয় জেলাতেই রামনগর সুগার মিলের জমি আছে। মুর্শিদাবাদ জেলায় উক্ত মিলের জমির পরিমাণ ৪৩১৯.৬৪ একর এবং নদীয়া জেলায় ৩৬৬১.৪০ একর।

### কার্শিয়াং শহরে সাংস্কৃতিক কেন্দ্র

১১৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৫০৪) **শ্রী তুলসী ভট্টরাই ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দার্জিলিং জেলার কার্শিয়াং শহরে নেপালি ভাষা সাহিত্য এবং সংস্কৃতির উন্নয়নের জন্য 'সাংস্কৃতিক কেন্দ্র' নির্মাণ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এখনই নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### রেশন কার্ড

১১৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৫১৪) **শ্রী শুভেন্দু চৌধুরি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের অনেক মানুষ এখনও রেশন কার্ড পাননি ; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এবং (খ) এ কথা সর্বতোভাবে ঠিক নয়। পূর্ণ রেশনিং এলাকায় এইরকম কোও খবর নেই। তবে আংশিক রেশন এলাকায় কিছু কিছু জেলায় রেশন কার্ডের মজুত প্রয়োজন অনুযায়ী না থাকায় সাময়িক কিছু অসুবিধার সৃষ্টি হয়েছিল। তবে রাজ্য সরকার ৩০ লক্ষ রেশন কার্ড ছাপার ব্যবস্থা করেছেন। এবং প্রেস ইতিমধ্যে সরবরাহ আরম্ভ করে দিয়েছে। এই কার্ডগুলি ঐসব জেলায় ইতিমধ্যেই পাঠানোর ব্যবস্থা আরম্ভ হয়েছে।

### পলিটেকনিক কলেজ

১১৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৫২৪) **শ্রী নাজমুল হক ঃ** শিক্ষা (কারিগরি) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে পলিটেকনিক কলেজের সংখ্যা কত ;

(খ) পলিটেকনিক কলেজগুলিতে শিক্ষক ও অশিক্ষক কর্মচারির সংখ্যা কত ;

(গ) কত সংখ্যক শিক্ষক ও অশিক্ষক কর্মচারির পদ বর্তমানে শূন্য আছে ; এবং

(ঘ) কোন পদ্ধতিতে ঐ সকল কলেজগুলিতে শূন্য পদে নিয়োগ করা হয়?

**শিক্ষা (কারিগরি) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) রাজ্যে মোট ২৯টি পলিটেকনিক আছে, এর মধ্যে ২টি মহিলা পলিটেকনিকসহ ২৭টি সরকারি ও রামকৃষ্ণ মিশন পরিচালিত দুটি সরকার পোষিত পলিটেকনিক। এছাড়া ডিপ্লোমা পাঠক্রম পড়ানো হয় এমন তিনটি প্রতিষ্ঠান রয়েছে যথা (১) ইনস্টিটিউট অব মাইনিং, রাণীগঞ্জ (২) সার্ভে ইনস্টিটিউট, ব্যান্ডেল (৩) ইনস্টিটিউট অফ হোটেল ম্যানেজমেন্ট ও কেটারিং টেকনোলজি, কলকাতা।

(খ) মোট শিক্ষক ও অশিক্ষক কর্মচারির সংখ্যা ২২৮২, এর মধ্যে শিক্ষক ১১৭৪ এবং অশিক্ষক ১১০৮।

(গ) ২৩২টি পদ বর্তমানে শূন্য আছে, এর মধ্যে শিক্ষক ১৪০ ও অশিক্ষক ৯২।

(ঘ) শিক্ষক কর্মচারিদের মধ্যে অধ্যক্ষ এবং উপাধ্যায় পদগুলি পশ্চিমবঙ্গ লোকসেবা আয়োগ (পি. এস. সি.) কর্তৃক নির্বাচিত এবং সুপারিশকৃত যোগ্য প্রার্থীদের (মেধানুসারে) কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগ নিয়োগপত্র দেন। অন্যান্য শিক্ষক পদের ক্ষেত্রে যথা ফোরম্যান, ডিমনস্ট্রেটর এবং ওয়ার্কশপ ইনস্ট্রাক্টর এবং অন্যান্য অশিক্ষক কর্মচারির পদগুলি কর্মবিনিয়োগ কেন্দ্র কর্তৃক প্রেরিত রাজ্যস্তরে (স্টেট-লেভেলে কমিটি কলকাতায় অবস্থিত পলিটেকনিকগুলির জন্য) এবং জেলাস্তরে (ডিস্ট্রিক্ট-লেভেল) অনুমোদিত নির্বাচক কমিটি কর্তৃক যোগ্য প্রার্থীদের মধ্য হতে (মেধানুসারে) কারিগরি শিক্ষা অধিকর্তা, পশ্চিমবঙ্গ নিয়োগপত্র দেন। গ্রুপ-ডি কর্মচারিদের ক্ষেত্রে কারিগরি শিক্ষা অধিকর্তার অনুমোদন সাপেক্ষে পলিটেক প্রতিষ্ঠানের অধ্যক্ষ নিয়োগ করেন।

## সুইমিং পুলে অর্থ মঞ্জুরি

১১৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৭০) **শ্রী পদ্মনিধি ধর ঃ** ক্রীড়া (যুবকল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হাওড়া জেলার বালি-জগাছা ব্লকের বালি-গ্রামাঞ্চল ক্রীড়া সমিতি সুইমিং পুলের জন্য মঞ্জুরি চেয়েছে ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ অর্থ মঞ্জুরি করা হবে বলে আশা করা যায়?

**ক্রীড়া (যুবকল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) দপ্তরের নথিপত্র অনুসন্ধানে দেখা গেল যে, এই মর্মে কোনও আবেদনপত্র এই দপ্তর এখনও পায়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

## শিক্ষক নিয়োগ

১১৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৪৭) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** শিক্ষা (মাধ্যমিক ও প্রাথমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের সমস্ত জেলার বিভিন্ন মাধ্যমিক বিদ্যালয়গুলিতে ছাত্র সংখ্যার অনুপাতে শিক্ষকের অভাবে নতুন ক্লাস-ইউনিট খোলা যাচ্ছে না ;

(খ) সত্যি হলে,

(১) বর্তমানে ঐ সমস্যা দূর করতে কতজন শিক্ষকের প্রয়োজন ; এবং

(২) ঐ শিক্ষক নিয়োগের ক্ষেত্রে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সমস্ত মাধ্যমিক বিদ্যালয়ে নয়, তবে অনেক মাধ্যমিক বিদ্যালয়েই ছাত্রসংখ্যার অনুপাতে শিক্ষকের সংখ্যা কম আছে এবং সেজন্য কোনও কোনও বিদ্যালয়ে নূতন ক্লাস-ইউনিট খোলা যাচ্ছে না।

(খ) (১) সারা রাজ্যের নিত্য পরিবর্তনশীল এই সংখ্যা বলা সম্ভব নয়।

(২) শূন্য পদে শিক্ষক নিয়োগ ত্বরান্বিত করা এবং সম্ভাব্য উপায়ে শিক্ষকের অতিরিক্ত পদ সৃষ্টি করার চেষ্টা সরকার করছে।

## অঙ্গনওয়াড়ি কর্মীদের পদ পূরণ

১১৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৫২) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, নদীয়া জেলার কৃষ্ণনগর ১নং গ্রামীণ সুসংহত শিশু প্রকল্পে অঙ্গনওয়াড়ি কর্মীদের পদগুলি পূরণ করা হয়নি ; এবং

(খ) সত্যি হলে পদগুলি কবে নাগাদ পূরণ করা হবে বলে আশা করা যায়?

**সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হোম কোটার পদগুলি ব্যতীত অন্য কোনও অঙ্গনওয়াড়ি কর্মীর পদ পূরণ করা সম্ভব হয়নি।

(খ) পদগুলি পূরণের জন্য যথাসাধ্য চেষ্টা করা হচ্ছে। সময়সীমা নিশ্চিত করে বলা সম্ভব নয়।

## আলুভিত্তিক শিল্প স্থাপন

১২০। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৬৯) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হুগলি জেলায় "আলুভিত্তিক" শিল্প স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না এবং থাকলে কোথায় ও কবে নাগাদ হবে?

**খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** বেসরকারি উদ্যোগে হুগলি-বর্ধমানের আলুচাষের এলাকায় "আলুভিত্তিক" শিল্প স্থাপনের চেষ্টা করা হচ্ছে। স্থাপনের সময় বা স্থান স্থির হয়নি।

**আশ্রমে অর্থ সাহায্য**

১২১। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭৯) **শ্রী কমলেন্দু সান্যাল ঃ** সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার তেহট্ট-১ নং ব্লকের শ্যামনগর চন্দ্রনাথ বসু অনাথ আশ্রম ও বে-তাই চন্দ্রনাথ বসু অনাথ বৃদ্ধাশ্রম দুটিকে রাজ্য সরকার নিয়মিত অর্থ সাহায্য করে কি না ;

(খ) প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, (১) কোন সময় থেকে ; (২) কি পরিমাণ অর্থ দেওয়া হয়েছে (বছরওয়ারি) ঃ এবং

(গ) উক্ত আশ্রম দুটিতে নিয়মিত অডিট হয় কি না?

**সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, রাজ্য সরকার অনাথ আশ্রমকে ৫০ জন শিশুর জন্য অর্থ সাহায্য করে। বৃদ্ধাশ্রমকে রাজ্য সরকার অর্থ সাহায্য করে না।

(খ) (১) ১৯৯১ সালের এপ্রিল মাস থেকে।

(২) প্রতি বছর ১,২৯,৬০০ টাকা হিসাবে অর্থ সাহায্য দেওয়া হয়।

(গ) উক্ত আশ্রমের হিসাব চার্টার্ড অ্যাকাউন্ট্যান্ট দ্বারা নিয়মিত পরীক্ষিত হয়।

[12-00 — 12-10 a.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদিও আপনি যে ভাবে চলছেন তাতে হাউসের মধ্যে আমরা আপনার সঙ্গে একমত হতে পারছি না। কিন্তু সারা বিশ্বের কাছে আপনি যে ভাবে গৌরবান্বিত হয়েছেন, ওয়ার্ল্ড ফেডারেশন অব ইউনাইটেড নেশন্স অ্যাশোসিয়েশনের সভাপতি হয়েছেন, এটার জন্য আমরা আপনাকে কনগ্রাচুলেশন জানাচ্ছি। আমি মনে করি যে পশ্চিমবঙ্গ থেকে তো বটেই ভারতবর্ষের ক্ষেত্রে এটা খুব গৌরবের কথা। আমি মনে করি যে পদ আপনি পেয়েছেন, এই সম্মানিত পদের গৌরব আপনি বর্ধিত করবেন এবং আপনি আপনার নিরপেক্ষতা বজায় রেখে আমাদের এখানে আরও বেশি সুযোগ দেবেন আমাদের বক্তব্য এখানে পেশ করতে। আমি আবার আমাদের দলের পক্ষ থেকে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি।

## NO CONFIDENCE MOTION

**Mr. Speaker :** I have received a notice of no-confidence from the Leader of the Opposition. I find it to be in order. The motion reads as such :

"The House expresses its want of confidence in the Council of Ministers headed by Shri Jyoti Basu."

. Now I will request those members who are in support of the motion to please stand.

...(pause)...

I find that there are thirty-four (34) members who have stood in support of the motion. As such the motion is taken up for discussion and a day will be fixed for a debate.

## Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received two notices of adjournment motions. The first one is from Dr. Manas Bhunia on the subject of the reported illegal activities in the election to the Municipality of Salt Lake and Calcutta Corporation held on 8th and 9th July, 1995 and the second one is from Shri Saugata Roy on the subject of the alleged incidents of violence and impersonation during the election of the Calcutta Municipal Corporation on the 9th July, 1995.

The subject matter of the Motions do not call for adjournment of the business of the House. The matters deal with the manner in which recent elections to the Calcutta Municipal Corporation and Salt Lake Municipality were conducted by the State Elections Commission, an autonomous body, which has been constituted under the provisions of the Constitution and is not primarily under the administrative control of the State Government.

However, it can be raised during the discussions, and also during the debate on no-confidence motion the matter can be discussed.

I, therefore, withhold my consent to the motions.

On member, may, however, read out the text of his motion, as amended.

**Dr. Manas Bhunia :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :—

Recent elections to the Municipality of Salt Lake and Calcutta Corporation on 8th and 9th July, 1995.

The election to the Municipality of Salt Lake and Calcutta Corporation has again brought into realities our apprehensions of large-scale violence, booth capturing, heinous attacks on Congress activities, agents, supporters and workers ; forcible ouster of Congress agents from the

booths and indiscriminate grisly violence upon members of the public standing in ques for voting and of causing threat and terror upon the members of the fair sex during the hours of polling, both at Salt Lake Municipality and Calcutta Municipality Corporation election on 8th & 9th July, 1995 respectively.

The CPI(M) activities and anti-socials caused attack directly on the personnel of Congress candidates including lady candidates, polling agents, counting agents, workers and supporters during the poll and counting of votes of both the municipal bodies. After forcibly ousting the polling agents from the booths, the CPI(M)'s anti-socials took possession of booths and indulged in false voting at their sweet will.

The police either remained silent. Arrests of Congress workers and supporters were made from the premises of the polling booths when they stood in queues without any rhine and reason. Having been completely alienated from the people CPI(M) has taken law in full view of the world in its own hands raping the democracy for their existence.

As such this House is of the opinion that the State Government headed by Shri Jyoti Basu betenoire of West Bengal has no right to continue in office any longer.

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। একটু আগে সুব্রতবাবু বলেছেন, তখন আমি হাউসে ছিলাম না। সরকারের পক্ষ থেকে এবং বিধানসভার পক্ষ থেকে আপনাকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি আপনি ইউ. এন. ও. এবং ওয়ার্ল্ড ফেডারেশন অব ইউনাইটেড নেশন অর্গানাইজেশনের সভাপতি নির্বাচিত হয়েছেন, এতে শুধু আমাদের হাউসেরই সম্মান বাড়েনি, আপনি গোটা ভারতবর্ষের সম্মান বৃদ্ধি করেছেন। সেই কারণের জন্য আমরা সকলের পক্ষ থেকে আপনাকে আমাদের আন্তরিক শ্রদ্ধা ও ধন্যবাদ জানাচ্ছি।

## Calling Attention

**Mr. Speaker :** I have received eleven notices of Calling Attention on the following subjects, namely :

| Subject | | Name |
|---|---|---|
| i) Reported collapse of Najirganj Feri-ghat resulting in death of 29 persons. | : | Shri Jatu Lahiri. |
| ii) Reported illegal eviction of landless tribals by land Reforms Com- | | |

| | |
|---|---|
| mittee of Pingla Block of Midnapore district. | : Shri Sukumar Das. |
| iii) Alleged kidnapping of one person at Dangalsha village under Pingla P.S. of Midnapore district on 18-6-95. | : Dr. Manas Bhunia. |
| iv) Reported incidents of violence during the election to the Calcutta Municipal Corporation on 9. 7. 95. | : Shri Saugata Roy. |
| v) Dead-lock in the construction of Bakreswar Thermal Power Project. | : Shri Abdul Mannan. |
| vi) Flood in the river Fulahar and delay in starting repair-works at Ramayanpur and Bholuka Bazar. | : Shri Birendra Kumar Moitra. |
| vii) Alleged outbreak of gastroenteritis in the different villages of Moyna Block of Midnapoe. | : Shri Manik Bhowmik. |
| viii) Reported illegal activities of Bore extrimists in Hansimara area of Jalpaiguri district. | : Shri Monohar Tirkey. |
| ix) Reported collapse of jetties at Sundarban-Sagar area. | : Shri Tapan Hore. |
| x) Assurance sought for repair of Bus-roads from Batai-Shikarpur and Betai-Palashipara. | : Shri Kamalendu Sanyal. |
| xi) Post-election measures in Corporation and Municipal areas. | : Shri Nirmal Das. |

I have selected the notice of Dr. Manas Bhunia on the subject of alleged kidnapping of one person at Dangalsha village under Pingla P. S. of Midnapore district on 18. 6. 95.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on 20th July.

## Laying of Reports

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to lay (a) Report of the Comptroller and Auditor General of India for the year 1993-94. No. 1 (Commercial) ; and

(b) Report of the Comptroller and Auditor General of India for the year 1993-94, No. 2 ( Revenue Receipt).

## Audited Annual Report of the Webel Mediatronics Limited for the year 1993-94

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to lay the Audited Annual Report of the Webel Mediatronics Limited for the year 1993-94.

## Annual Report and Accounts of the West Bengal Sugar Industries Development Corporation Limited for the year 1993-94

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to lay the Annual Report and Accounts of the West Bengal Sugar Industries Development Corporation Limited for the year 1993-94.

## Mention Cases

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভা হচ্ছে পৌরসভা এবং সল্ট লেক মিউনিসিপ্যালিটি নির্বাচন হয়ে যাবার পর। আজকে আমাদের তরফ থেকে অ্যাডজোর্নমেন্ট মোশন আনা হয়েছিল কিন্তু সেটা কেটে দেওয়া হয়েছে। আজকে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। কলকাতা শুধু পশ্চিমবঙ্গ নয় সারা ভারতের গর্ব। সারা ভারতবর্ষ তাকিয়ে দেখে কলকাতার মানুষ কি করছে। তো এই নির্বাচন হয়ে গেল। রিগিং, বুথ ক্যাপচারিং ইত্যাদি করে এই নির্বাচন হল। এই রিগিং, বুথ ক্যাপচারিং এর নেতৃত্ব দিয়েছেন সেই কুখ্যাত নায়ক বুদ্ধদেব ভট্টাচার্য নিজে। এটা অত্যন্ত পরিতাপের বিষয়। আজ তার বিরুদ্ধে একটা ধিক্কার প্রস্তাব নেওয়া উচিত ছিল। যেভাবে এই নির্বাচন হয়েছে তার বিরুদ্ধে একটা ধিক্কার প্রস্তাব নেওয়া উচিত ছিল। আমরা আশা করেছিলাম, মাননীয় মুখ্যমন্ত্রী বিদেশ থেকে ফিরে আসার পর যে ভাবে রিগিং করে গণতন্ত্রকে কলুষিত করা হয়েছে, সারা ভারতবর্ষের সামনে পশ্চিমবঙ্গকে ছোট করা হয়েছে—তার জন্য তিনি আবার তাকে তার মন্ত্রিসভা থেকে তাড়িয়ে দেবেন।

[12-10 — 12-20 p.m.]

মুখ্যমন্ত্রীর সাহস নেই বিধানসভায় প্রথম দিন উপস্থিত থাকার এবং একটা ভাষণ দেওয়া তো দূরের কথা, একটাও কথা বলার। ওরা সারা কলকাতা তথা সারা ভারতবর্ষের

মুখে চুনকালি মাখিয়েছেন। শুধু বামফ্রন্টের অস্তিত্ব রক্ষার জন্য, শুধু গদিতে টিকে থাকার জন্য এই নক্কারজনক অবস্থার সৃষ্টি করেছেন। বঙ্গ সন্তান হিসাবে, বাংলার অধিবাসী হিসাবে এর বিরুদ্ধে আমরা ধিক্কার জানাচ্ছি। গণতন্ত্রকে কলুষিত করার জন্য বামফ্রন্ট সরকারকে ধিক্কার জানাচ্ছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, কলকাতা কর্পোরেশনের নির্বাচন শেষ হয়েছে। স্বভাবতই ত্রিশঙ্কু কর্পোরেশন কারা গঠন করবেন, এই নিয়ে একটা চিন্তা ভাবনা চলছে এবং রাজ্যের মানুষ এ বিষয়ে উৎসুক হয়ে আছেন। অবশ্য আমরা জানি '৮৫ সালে যখন এ রকম একটা অবস্থার সৃষ্টি হয়েছিল তখন সি. পি. এম বি. জে. পি.-র সমর্থন নিয়ে কর্পোরেশনে মেয়র ইন কাউন্সিল গঠন করেছিল। এবারে কংগ্রেস দল থেকে আমরা ইতিমধ্যেই ঘোষণা করেছি—বি. জে. পি.-র সমর্থন নিয়ে কংগ্রেস দল কোনও অবস্থাতেই কর্পোরেশন গঠন করবে না। মুখ্যমন্ত্রী গতকাল বিদেশ থেকে ফিরেছেন, আমরা আশা করব তিনি এই সভায় দাঁড়িয়ে—কেবলমাত্র পার্টি অফিসে বসে বিবৃতি দিয়ে নয়—আমাদের আশ্বস্ত করবেন যে, বি. জে. পি.-র সমর্থন বামফ্রন্ট প্রত্যক্ষভাবে প্রত্যাখ্যান করছে। তিনি বাইরে বি. জে. পি.-র বিরোধিতার মানব শৃঙ্খল, হিউম্যান চেন তৈরি করেন, বিধানসভায় দাঁড়িয়ে বলুন বি. জে. পি.-র সমর্থন বামফ্রন্ট প্রত্যক্ষভাবে প্রত্যাখ্যান করছে। আপনারা এক রকম কথা বলছেন আর আন্ডার কারেন্টে বি. জে. পি.-র সঙ্গে রফা করছেন। নির্দল সদস্যকে টেলিফোনে ডেপুটি মেয়র করার প্রস্তাব দিচ্ছেন। নির্দল সদস্যদের বিভিন্ন রকম টোপ দেয়া হচ্ছে। আমি বলতে পারি কংগ্রেস এরকম কোনও সুবিধাবাদী রাস্তা গ্রহণ করবে না যাতে পিছনের রাস্তা দিয়ে বি. জে. পি.-র সমর্থন নিয়ে কর্পোরেশন তৈরি হয়। কারণ সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষরা কংগ্রেসের দিকে ফিরে আসছে। সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষরা জানেন ভারতবর্ষের জাতীয় কংগ্রেস অসাম্প্রদায়িক, তারা কখনও সাম্প্রদায়িক বি. জে. পি.-র দিকে যাবে না। অথচ আমরা জানি সি. পি. এম. চূড়ান্ত সুবিধাবাদী। সুতরাং মুখ্যমন্ত্রী সভায় এসে এ বিষয়ে সকলকে আশ্বস্ত করুন।

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটা অতিমর্মান্তিক ঘটনা এখানে উল্লেখ করছি। গত ৮ই জুন কাকদ্বীপ থানার হরেন্দ্রনগর গ্রামে মন্টু দাস নামে একজন ক্ষেতমজুর যখন ঘর ছাই ছিলেন তখন হঠাৎ শুনতে পান যে, তার ভাইকে মারধোর করা হচ্ছে। তিনি তখন তার ভাইকে বাঁচাতে ছুটে যাচ্ছিলেন, সেই সময় কতগুলো গুন্ডা প্রকৃতির মানুষ—প্রায় ৩০/৪০ জন মানুষ—লাঠি সোটা নিয়ে তাকেও প্রচন্ড মরাধোর শুরু করে দেয়। যখন সেই গরিব ক্ষেতমজুরটিকে প্রায় আধ-মড়া করে ফেলেছে তখন তার স্ত্রী সেখানে উপস্থিত হয়ে বলেন, "আমার স্বামীকে মেরোনা, প্রাণে বাঁচতে দাও।' তখন তারা তাকেও লাথি মেরে ফেলে দিয়েছিল। তাকে ফেলে দিয়ে তার বুক চেপে ধরল। মন্টু দাশকে টেনে তুলে তার পেটে ছুরি মারল ব্রড-ডে-লাইটে। ৩০/৪০ জন কংগ্রেসি গুন্ডা-বাহিনী ব্রড-ডে-লাইটে এইভাবে একজন ক্ষেতমজুরকে হত্যা করল। এটা একটা সামান্য অরাজনৈতিক ইস্যু। একটা মেয়ে এবং একটা ছেলের বিয়ে সংক্রান্ত ব্যাপার। মেয়েটিও বিয়ে করতে চাইনি এবং মেয়ের বাবাও ঐ ছেলের সঙ্গে বিয়ে দিতে রাজি নয়। মেয়েটিকে বিয়ে দিয়েছিল অন্য জায়গায়। ঐ ছেলেটি ছিল কংগ্রেসি অর্থাৎ

কংগ্রেস করত। সেইজন্য ছেলেটি তার দলবল নিয়ে এসে ৮ই জুন তারিখে আক্রমণ করল এবং মেয়েকে জোর করে টেনে তুলে নিয়ে যাবে বলল। এই নিয়ে বচসা হল এবং এতে শশধর দাস আহত হল। মর্মান্তিক বিষয় এই যে, একটা অরাজনৈতিক ইস্যুকে রাজনৈতিক ইস্যু করল। সবচেয়ে মর্মান্তিক বিষয়, ডাঃ জয়নাল আবেদিন এবং মাননীয় সদস্য শ্রী সৌমেন মিত্র মহাশয় সেখানে গিয়ে ঐ কংগ্রেসি গুন্ডাদের হয়ে জনসভা করলেন এবং শ্রীমতী মমতা ব্যানার্জিও সেখানে গিয়ে জনসভা করলেন। কিন্তু মন্টু দাসকে ঐসব গুন্ডাবাহিনী যে হত্যা করল তার হয়ে তারা একটুও সমালোচনা করলেন না। বরং ঐসব গুন্ডা-বাহিনীদের শেল্টার দেবার কথা বলে দলবাজি করে চলে গেলেন। এই রাজনীতি কংগ্রেস দল করেন হত্যাকারিদের শেল্টার দেবার জন্য। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি রাখছি, এই সমস্ত হত্যাকারিদের অবিলম্বে গ্রেপ্তার করা হোক এবং দোষীদের উপযুক্ত শাস্তি দেওয়া হোক।

**শ্রী দেওকিনন্দন পোদ্দার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। গত ৯ তারিখে কলকাতা পৌরসভার যে ইলেকশন হয়ে গেল তাতে সি. পি. এম. ক্যাডাররা মানুষকে ভোট দিতে দেয়নি। আজকে "আনন্দবাজার পত্রিকার" প্রথম পৃষ্ঠায় দেখুন, জোড়াসাঁকো এলাকায় সি. পি. এম. গুন্ডা বাহিনী সকাল ৯ থেকে বুথগুলি কব্জা করে ফেলেছিল। পুলিশ সরাসরি তাদের হেল্প করেছে। ডি. সি. সেন্ট্রাল নিজে তাদের রিগিং-এ সাহায্য করেছেন। আমি একটা উদাহরণ দিচ্ছি, ১২৯ মুক্তারামবাবু স্ট্রীট এবং ৯৬ মুক্তারামবাবু স্ট্রীট-এ সি. পি. এমের গুন্ডা-বাহিনীরা তালা বন্ধ করে দিয়েছিল। আমি ইলেকশন কমিশনারকে টেলিফোন করে জানালাম। পুলিশ এল এবং ডি. সি. সেন্ট্রাল তালা খুললেন। তালা খোলার পর সি. পি. এমের লোকেরা চপার, তলোয়ার, পিস্তল নিয়ে ভিতরে ঢুকল। একজন ভোটারও বেরুতে পারেনি। আমাদের ৪ জন লোক ফুড প্যাকেট বিলি করছিল। ডি. সি. সেন্ট্রাল তাদের ধরে নিয়ে গেলেন। একদিকে ডি. সি. (সেন্ট্রাল) অন্যদিকে ও. সি. (জোড়াসাঁকো) রাস্তা ব্লক করে রিগিং করিয়ে দিল ১০০/১৫০ হুডলাম অফ সি. পি. এম দ্বারা।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ ও জলপথ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মালদা জেলায় ফুলহরা নদীতে বন্যা দেখা দিয়েছে। ১৫টি গ্রাম ইতিমধ্যে জল প্লাবিত হয়েছে। বন্যা প্রতি বৎসরই এইসব এলাকায় হয়। প্রতি বছর এখানে এমারজেন্সি ওয়ার্ক করতে হয় বাঁধ রক্ষা করার জন্য। গত ৫ বছর ধরে আমি মন্ত্রী মহাশয়কে ওখানে যাবার জন্য অনুরোধ করছি। কিন্তু ওনার যাবার সময় হয় না।

[12-20 — 12-30 p.m.]

রাষ্ট্রমন্ত্রী ওখানে গিয়েছেন। আমাদের সঙ্গে কোনওদিন কথা বলেননি। আমরা দেখছি যে, ঠিক বন্যার সময়ই প্রতি বছর ওখানে একটা এমারজেন্সি কাজ আরম্ভ হয়। আমি চাইছি যে, এই ব্যাপারে সম্পূর্ণ তদন্ত করা হোক। এবার এতবড় খরা সত্ত্বেও কোনও রিপেয়ারিং ওয়ার্ক ওই খরা এলাকার মধ্যে হল না। এর জন্য আমাদের মানুষের কাছে

কৈফিয়ৎ দিতে হয় যে, বন্যার সময় জলে বস্তা ফেলার হিসাব রাখা যায়নি। কেন প্রতি বছর এমারজেন্সি করতে হচ্ছে? ভালুকা এবং রামায়নপুরে খরচ করা হচ্ছে। প্রতি বছর লোক কেন ডুববে? এবার এমন কিছু বন্যা হয়নি, কিন্তু বলছে যে, অত্যন্ত স্রোত থাকার জন্য সমস্ত গ্রামগুলি ভেঙ্গে যাচ্ছে এবং মানুষের জীবন বিপন্ন হচ্ছে। আমি মাননীয় ত্রাণ মন্ত্রী এবং সেচ মন্ত্রীকে বলব যে, ওখানে চিফ ইঞ্জিনিয়ার এবং এস. ই.-কে পাঠিয়ে দেখা হোক যে, কি কাজ হচ্ছে, কোনও কাজ হচ্ছে কিনা, কেন ভাঙলো এবং এর জন্য কে দায়ী? আমরা দেখেছি যে, এর আগে একটা স্কীম হয়েছিল—যে স্কীমে ৪৪ লক্ষ টাকা খরচ করার কথা ছিল। আমি সমস্ত ব্যাপারটা তদন্তের জন্য প্রার্থনা করছি এবং দুর্গতদের সাহায্য দেবার জন্য অনুরোধ করছি।

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই সভায় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর একটা বিষয়ের প্রতি দৃষ্টি দেওয়ার জন্য প্রার্থনা করছি। নদীয়া জেলার কৃষ্ণনগর শহরে একটা উইমেন্স কলেজ আছে। সেখানে প্রায় ১,২০০ ছাত্রী পড়াশোনা করে। সেই কলেজের মেট্রনের নাম হচ্ছে শৈল মাল্লিক, তার স্বামীর নাম হচ্ছে ভগীরথ মল্লিক, তার মেয়ের নাম হচ্ছে মৌ মল্লিক। মৌ মল্লিকের বয়স ১০ বছর। তার কোয়ার্টারের সামনের মহেশ রাম, তার ছেলে চন্দন রায় ১০. ৬. ৯৫ তারিখে মৌ মল্লিককে ধর্ষণ করে। ধর্ষিতা হওয়ার পর তাকে হাসপাতালে নিয়ে যাওয়া হয়। চন্দন রামকে হাতে নাতে ধরে ফেলা হয়, কিন্তু যেহেতু সে সি. পি. আই. এমের দলভুক্ত, সেহেতু কৃষ্ণনগর কোতোয়ালি থানার পুলিশ স্টেশনের পুলিশ কোনও কেস করতে চায়নি। এমন কি কৃষ্ণনগর সদর হাসপাতালে ভর্তি করার পর তার চিকিৎসার জন্য যে সমস্ত ডাক্তার নিযুক্ত হয়েছিল, তাদের কাছ থেকে রিপোর্ট যাতে না পাওয়া যায়, তার ব্যবস্থা পরিপূর্ণভাবে করা হয়। যার ফলে মেয়েটিকে ধর্ষণের পর ছেড়ে দিতে তারা বাধ্য হয়। অথচ সেই ছেলেটিকে জনগণের চাপে গ্রেপ্তার করতে বাধ্য হয়েছিল। কিন্তু পরবর্তীকাল সে এই ধর্ষণ কেস থেকে মুক্তি পান অর্থাৎ তার প্রতি কোনও রকম শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়নি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলা অনেক ভাল এই কথা মুখ্যমন্ত্রী এবং বামফ্রন্টের নেতৃবৃন্দ বলে থাকেন। কিন্তু ১০ বছরের একটি মেয়েকে ধর্ষণ করা হল, কিন্তু তার কোনও বিচার হল না। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, এই ভাবে একটা মেয়ে ধর্ষিতা হল কিন্তু তার কোনও সুবিচার হল না। তাই সমস্ত অপদার্থ কোতোয়ালি থানার পুলিশকে সাসপেন্ড করতে হবে এবং ডাক্তাররা ঠিকমতো রিপোর্ট দেননি বলে তাদের শাস্তির দাবি করছি।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় তথ্য ও সংস্কৃতি দপ্তরের মাননীয় মন্ত্রীর একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি, তিনি হাউসে রয়েছেন। এই হাউসে আমি হাওড়ার উলুবেড়িয়ার রবীন্দ্র ভবনটির শোচনীয় অবস্থার কথা বার বার তুলে ধরেছি। ঐ রবীন্দ্র ভবনটি এমন অবস্থায় পৌঁছেছে যে যে কোনও মুহূর্তে ওটি পড়ে যেতে পারে এবং এই অবস্থার জন্য ঐ এলাকার মানুষের মনে প্রচন্ড বিক্ষোভের সৃষ্টি হয়েছে। আজকে যখন আমরা রবীন্দ্রনাথের নামে মিছিল করছি এবং বর্ত[illegible] প্র[illegible]

নিরক্ষরতা দূরীকরণের নাম করে মুণি, ঋষি, কবিদের কথা তুলে ধরার চেষ্টা করছি সেই সময়ে রবীন্দ্র ভবনটি শোচনীয় অবস্থায় পড়ে রয়েছে। ওটা প্রায় ২৫ বছর আগে নির্মিত হয়েছিল, কিন্তু আজ পর্যন্ত এই দপ্তর ওটাকে পুনর্গঠন বা রিপেয়ার করার চেষ্টা করেননি, বা সেজন্য কোনও টাকা পাওয়া যায়নি। বার বার প্রতিশ্রুতি দিয়েছেন যে এই বাজেটে টাকা দেওয়া হবে। এই বর্ষার আগে যাতে রিপেয়ারের টাকা মঞ্জুর হয় তার জন্য একটা ব্যবস্থা নেবেন। আমরা কাগজে দেখলাম যে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বিদেশে গিয়ে রবীন্দ্রনাথের স্ট্যাচু উন্মোচন করছেন, কিন্তু আজকে হাওড়ার উলুবেড়িয়ার রবীন্দ্র ভবন পড়ে যাবার মুখে, তাই আমি এ ব্যাপারে আপনার মাধ্যমে মাননীয় বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অজয় দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৪ই জুন থেকে সারা পশ্চিমবঙ্গে রেজিস্ট্রি বন্ধ হয়ে গেছে। তার আগে নদীয়া জেলায় ২১শে এপ্রিল থেকে বন্ধ, সরকারের ঘুম ভাঙ্গছে না। দলিল লেখক সমিতি এবং অন্য আর একটি সংগঠন মিলে দীর্ঘদিন ধরে দাবি দাওয়ার ভিত্তিতে আন্দোলন করছেন। সরকার শুধু মাত্র নিজের জেদ বজায় রাখার জন্য এখন পর্যন্ত কোনও ব্যবস্থা নিচ্ছেন না। এতে বহু গরিব মানুষেরা হেনস্থা হচ্ছে, জমি জমা, বাড়ি কেনা বেচা করতে পারছেন না আর অপর দিকে প্রতিদিন ৭০ থেকে ৭২ লক্ষ টাকার রেভিনিউ লস হচ্ছে। আমরা কাগজে দেখলাম কোটি কোটি টাকার রাজস্ব দিল্লি, বোম্বাই, মাদ্রাজে পৌঁছে যাচ্ছে। আজ পর্যন্ত দেশে ২৩২টি অফিস গত ১৪ই জুন থেকে বন্ধ আছে, নদীয়াতে আরও আগে ২১শে এপ্রিল থেকে বন্ধ হয়ে আছে, রাজ্য সরকারের ঘুম ভাঙ্গছে না। মাননীয় মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী এবং কোনও দায়িত্বশীল মন্ত্রী নেই। কোনও রকম ব্যবস্থা নিচ্ছেন না, মানুষ কোথায় চলেছে? **(মাইক বন্ধ হওয়ায় মাননীয় সদস্য তার আসন গ্রহণ করেন।)**

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি মহামান্য হাইকোর্ট রায় দিয়েছেন প্রাথমিক শিক্ষকদের ৬৫ বছর বয়স পর্যন্ত চাকুরির সময় সীমা—রাজ্য সরকার যেটা ৬০ বছর করার সিদ্ধান্ত নিয়েছিলেন—সেটা যাতে ৬৫ বছর পর্যন্ত করতে পারেন সেজন্য রায় দিয়েছেন। আমি অনুরোধ করছি এটিকে রাজ্য সরকার যেন প্রেস্টিজ ইস্যু না করেন। আদালত রায় দিয়েছেন, আপনারাও আদালতের প্রতি শ্রদ্ধাশীল, আমার অনুরোধ রাজ্য সরকার যেন অ্যাপিলের রাস্তায় না যান। শুধু প্রাথমিক শিক্ষক নয়, মাধ্যমিক এবং অশিক্ষক কর্মচারী যারা আছেন তারাও যেন ৬৫ বছর বয়স পর্যন্ত চাকুরির সময় সীমা ভোগ করতে পারেন সেই সুযোগ যেন দেওয়া হয়। আর একটি বিশেষ অনুরোধ প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকদের এরিয়ার টাকা দেওয়ার যাতে ব্যবস্থা করা হয় মাননীয় অর্থমন্ত্রীর কাছে সেজন্য বিশেষভাবে অনুরোধ করছি।

[12-30 — 12-40 p.m.]

আমরা জানি রাজ্য সরকারের কাছে আসল আদালত হচ্ছে, হাইকোর্ট নয়, আসল আদালত হচ্ছে জনগণের রায়। জনগণ চাইছেন, তথা লক্ষ লক্ষ শিক্ষক, শিক্ষাকর্মী চাইছেন ৬৫ বছর শিক্ষক-শিক্ষিকাদের চাকুরি কাল। আমরা দেখছি যে ১৯৯২ সালকে আদালত কাট

অব ইয়ার ধরেছে। এটা একটা সুযোগ রাজ্য সরকারের কাছে করে দিয়েছে। এটাকে প্রেস্টিজ ইস্যু না করে, এটা যাতে মেনে নেওয়া হয় সেই দাবি করছি। এখানে আমি মাননীয় প্রাথমিক মন্ত্রী, মাননীয় মাধ্যমিক মন্ত্রী, মাননীয় অর্থমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রী সকলের কাছে অনুরোধ করছি যে এটাকে যেন ঐ ভাবে না দেখা হয়। পরিবর্তিত পরিস্থিতিতে এটা যেন বিচার-বিশ্লেষণ করা হয়, জনগণের আশা-আকাঙ্খা তথা শিক্ষকদের আশা-আকাঙ্খার বিরুদ্ধে যেন না যাওয়া হয়। শিক্ষকরা যাতে দূরে সরে না থাকে সেজন্য নূতন ভাবে বিবেচনা করা প্রয়োজন। আজকে মহামান্য আদালত সেই সুযোগ করে দিয়েছে। আমি জানি যে মাননীয় মুখ্যমন্ত্রী অত্যন্ত বাস্তববাদী মানুষ। তার মন্ত্রিসভার সদস্য যারা কিছুটা বায়াসড হয়ে আছেন, তাদের আমি বলব যে আজকে পরিবর্তিত পরিস্থিতিতে মহামান্য হাইকোর্ট যে সুযোগ করে দিয়েছে সেটা আপনারা গ্রহণ করুন। আর একটা কথা হচ্ছে, যে সমস্ত এরিয়ার শিক্ষক, শিক্ষাকর্মীদের প্রাপ্য সেগুলি তারা যাতে পেতে পারেন সেই ব্যবস্থা করা উচিত। অনেক শিক্ষক পেনশন না পেয়ে মারা যাচ্ছেন। কাজেই সেগুলি বিবেচনা করে শিক্ষকরা যাতে নিজের নিজের জেলায় পেনশনের টাকা পেতে পারেন এবং শিক্ষক এবং শিক্ষাকর্মীদের পেনশনের যে অব্যবস্থা রয়েছে সেটা যাতে মিটে যায় সেই ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে পূর্ত দপ্তরের মন্ত্রী মহাশয় আছেন। আমি একটা বিষয়ে তার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার বিধানসভা কেন্দ্রের একটা অঞ্চল গোবরাজাপুর, সেই জায়গায় ইছামতি নদী প্রায় দুই শত মিটার চওড়া। সেখানে যাতায়াতের জন্য বাঁশ দিয়ে একটা সরু সাঁকোর মতো করা আছে, তার উপর দিয়ে সেখানকার মানুষ যাতায়াত করে। যখন আইডেন্টিটি কার্ড চালু করা হয় তখন আমি সেখানে গিয়েছিলাম। আমি দেখেছি যে সেখানে মানুষ ঐ সাঁকোর উপর দিয়ে পারাপার করে। এ ছাড়া তাদের যাতায়াতে আর কোনও ব্যবস্থা নেই সেখানে ব্রিজ না থাকার জন্য মানুষের মধ্যে একটা বিক্ষোভ আছে। এখানে পূর্তমন্ত্রী মহাশয় আছেন। আমি তাকে অনুরোধ করব যে তিনি যদি সেখানে গিয়ে একবার দেখে আসেন তাহলে আমার মনে হয় যে তিনি নিশ্চয়ই একটা ব্রিজের জন্য টাকা স্যাংশন করবেন। এখানে মন্ত্রী মহাশয় আছেন, কাজেই তিনি যদি কিছু বলেন তাহলে ভাল হয়। ওখানে একটা ব্রিজ হলে সেখানকার মানুষের খুবই উপকার হবে।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** আমি গিয়ে দেখে আসব।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা বিষয়ে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের যে ৬ নম্বর জাতীয় সড়ক এবং ৩১ নম্বর যে জাতীয় সড়ক যেটা হলদিয়ার উপর দিয়ে গেছে, তার ক্রসিংয়ের কাছে একটা চেক পোস্ট করা হয়েছে। সেই চেক পোস্টের মাধ্যমে কৃষি পণ্যের উপরে লেভি আদায় করা হচ্ছে। এই যে রশিদ দিয়ে কৃষি পণ্যের উপরে লেভি আদায় করা হচ্ছে তাতে আমরা দেখছি যে পশ্চিমবঙ্গ রেগুলেশন মার্কেটিংয়ের যে রেগুলেশন অ্যাক্ট আছে সেই অনুযায়ী কৃষি পণ্যের উপরে লেভি আদায় করা হচ্ছে। তমলুকে এই ধরনের রেগুলেশন মার্কেট আছে। কিন্তু হলদিয়ায় এই ধরনের মার্কেট নেই। হলদিয়া মহকুমা থেকে সরিষা, আলু, চাল ইত্যাদি যারা নিয়ে যাচ্ছে তাদের উপর থেকে লেভি আদায় করা হচ্ছে। তার ফলে ছোট ছোট শিল্পগুলি

রুগ্ন হয়ে যাচ্ছে এবং এর ফলে একটা বিপদজনক অবস্থার সৃষ্টি হচ্ছে। এখানে মাননীয় কৃষি বিপণন মন্ত্রী আছেন। আমি আপনার মাধ্যমে তাকে অনুরোধ করব যে এই ধরনের লেভি আদায় বন্ধ করা হোক। এই ভাবে লেভি আদায় করলে জিনিস-পত্রের দাম বাড়বে এবং যারা এগুলি উৎপাদন করছে তারাও ক্ষতিগ্রস্ত হবে এবং এগুলি যারা ভোগ করছে তারাও একটা অসুবিধার মধ্যে পড়বে এবং একটা অসুবিধাজনক পরিস্থিতির সৃষ্টি হবে। আমি আপনার মাধ্যমে কৃষি বিপণন দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি এই লেভি আদায় বন্ধ করা হোক। কৃষি পণ্যের উপর থেকে লেভি আদায় বন্ধ না হলে কৃষি পণ্যের দাম বাড়বে। জনগণের দুর্ভোগ বাড়বে।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ২০শে এপ্রিল আমার বিধানসভা কেন্দ্র শিবপুরের নাজিরগঞ্জ জেটিতে দুর্ঘটনা ঘটে। দুর্ঘটনার অন্যতম কারণ গ্যাংওয়ে ভেঙে যাওয়া। এই গ্যাং ওয়ে ভেঙে যাওয়ার ফলে ২৯ জন মারা গিয়েছেন এবং বহু মানুষ ভেসে গিয়েছেন, অনেককে উদ্ধার করা যায়নি। এই গ্যাং ওয়েটি মাত্র ৮ বছর আগে তৈরি হয়েছিল এবং ৮ বছরের মধ্যে এই গ্যাং ওয়েটির কোনও মেইনটেনান্স হয়নি। এই গ্যাং ওয়েটির তৈরির নেপথ্য কারণ দুর্নীতিগ্রস্ত সি. পি. এমের ঠিকাদার দিয়ে করানো হয়েছে এবং সাব স্ট্যান্ডার্ড মেটিরিয়ালস ও যে লোহা দিয়ে এই ওয়ে তৈরি হয়েছিল সেসব মাল ভাল ছিল না বলে এই দুর্ঘটনা ঘটে। লজ্জার কথা এই দুর্ঘটনার সময় রাজ্য প্রশাসন উদ্ধারকার্যে ব্যর্থ হয়। আমি নিজে সেখানে ছিলাম এবং জেলা শাসককে বার বার প্রশ্ন করা হয়েছে যে আপনারা উদ্ধারের জন্য কি কি ব্যবস্থা নিচ্ছেন। তিনি বলেছেন পশ্চিমবঙ্গ সরকারের কোনও ক্রেন নেই, আমি পোর্ট ট্রাস্টের কাছে থেকে ক্রেন আনার ব্যবস্থা করছি। সারা রাতে কোনও ক্রেন আসেনি। উদ্ধারের কাজ ঠিকমতো হয়নি। প্রশাসনের গাফিলতিতে মৃত্যু ঘটেছে। এরজন্য আমি হুগলি নদী জলপথ পরিবহন সংস্থাকে দায়ী করি এবং অবিলম্বে দোষী ব্যক্তিদের শাস্তির দাবি জানাচ্ছি।

**শ্রী বিজয় বাগদি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ভীমগড় থেকে সিউড়ি যাওয়ার পথে নদীতে দুটি পুল আছে। বৃষ্টির সময় পুল ডুবে যায় এবং বাস চলাচল বন্ধ হয়ে পড়ে। এতে যাতায়াতের অসুবিধা হয়। অবিলম্বে হিমুল ও শাল নদীর উপর সেতু দুটি নির্মাণের জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রী এবং বিচারমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ১৯৯৪ সালের ৩১শে জানুয়ারিতে ঘোষণা করা হয়েছিল যে জমির মূল্য নির্ধারণ করে তার উপর ডিউটি বা স্ট্যাম্প কর দিতে হবে। কিন্তু এই জমির মূল্য নির্ধারণ কারা করবে তা সুনির্দিষ্টভাবে বলা নেই। রেজিস্ট্রি অফিস মূল্য নির্ধারণ করবেন এটা অত্যন্ত অবৈজ্ঞানিক। যার ফলে মানুষের হয়রানি বাড়ছে। কোনও বাজার বা রেলওয়ে স্টেশনের পাশে জমির যে দাম অসেচ এলাকার জমির দামের হেরফের ঘটিয়ে স্ট্যাম্প কর দিতে হবে। এটা তুঘলকি কান্ড। ১৪. ৬. ৯৫ থেকে সারা রাজ্যে রেজিস্ট্রি অফিস বন্ধ রয়েছে। দলিল লেখকরা এর প্রতিবাদ করছেন। শুধু তাই নয়, বায়না নামার

ক্ষেত্রে আগে ১০ টাকা স্ট্যাম্প কর দিয়ে বায়না নামা করা হত কিন্তু এখন জমির মূল্য নির্ধারণ করে তার ভিত্তিতে বায়না নামা করতে হবে। এতে গরিব মানুষের অসুবিধা হচ্ছে। দলিল লেখক সমিতি যে ১২ দফা দাবি করেছে তা যুক্তিযুক্ত বলে মনে করি। আমার মনে হয় সংশ্লিষ্ট এলাকার জনপ্রতিনিধিরা এই মূল্য নির্ধারণ করে অফিসে বা জেলা সদর অফিসে টাঙিয়ে দিলে সুবিধা হয়। পশ্চিমবঙ্গের সমস্ত রেজিস্ট্রি অফিস বন্ধ হয়ে আছে। এই স্ট্যাম্প যেটা দেওয়া হচ্ছে এতে মানুষের হয়রানি হচ্ছে। স্যার, ঘোষণা করা হয়েছিল যে জমি রেজিস্ট্রি হলে ৭৫ দিনের মধ্যে দলিল ফেরত দেওয়া হবে। কিন্তু দেখা যাচ্ছে ৩ বছরেও তা পাওয়া যাচ্ছে না।

[12-40 — 12-50 p.m.]

দলিল লেখক সমিতির সঙ্গে কপি রাইটারের বিরোধের ফলে আজকে একটা নাভিশ্বাস উঠেছে, তার ফলে মানুষ দলিল ফেরত পাচ্ছে না। সারা পশ্চিমবাংলা দলিল লেখক সমিতি ১২ দফা দাবির ভিত্তিতে যে আন্দোলন করছে, মাননীয় অর্থমন্ত্রী এবং বিচার মন্ত্রী সেই বিষয়ে যদি দৃষ্টি না দেন তাহলে পশ্চিমবাংলার গরিব মানুষ, সাধারণ মানুষ ক্ষতিগ্রস্ত হবে। আজকে জমি রেজিস্ট্রি, জমি বিক্রি ইত্যাদি সব বন্ধ হয়ে গিয়েছে। আজকে জমি দান পত্র করার ক্ষেত্রে জমির মূল্য নির্ধারণ করার ক্ষেত্রে একটা তুঘলকি ব্যাপার চলছে। আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি দলিল লেখক সমিতি ১২ দফা দাবির ভিত্তিতে যে আন্দোলন করছে, তাদের দাবি সহানুভূতির সঙ্গে বিবেচনা করা হোক এবং যে অচল অবস্থার সৃষ্টি হয়েছে তার অবসান হোক। এর ফলে আজকে সরকার প্রায় ৭২ লক্ষ টাকার ট্যাক্স আদায় থেকে বঞ্চিত হচ্ছে এবং মানুষের হয়রানি হচ্ছে। এই সমস্ত কিছু অবসানের জন্য এই আইনে পরিবর্তন করতে হবে এই দাবি আমি আপনার মাধ্যমে জানাচ্ছি।

**শ্রী নটবর বাগদি** ঃ মাননীয় স্পিকার স্যার, আমাদের জেলার একমাত্র শিল্প হচ্ছে দামোদর সিমেন্ট ফ্যাক্টারি এবং সেই ফ্যাক্টরি আজকে বন্ধের মুখে। প্রথমে সি. সি. আই. এই কারখানা চালাবার চেষ্টা করে। রাজ্য সরকারের সমস্ত শেয়ার সি. সি. আই. কিনে নিয়েছিল। আজকে কেন্দ্রীয় সরকারের আর্থিক অবস্থা এমনই যে তারা অন্যান্য সমস্ত সরকারি উদ্যোগ প্রাইভেটের হাতে তুলে দিতে যাচ্ছে, রাজ্য সরকারের দেয় টাকা দিতে পারছে না। তারা কারখানা ভালভাবে চালাতে পারছে না। এই কারখানায় ৫০০-র বেশি শ্রমিক ডাইরেক্টলি কাজ করে, এই কারখানায় উৎকৃষ্ট মানের সিমেন্ট তৈরি হয়। দীর্ঘ দিন ধরে এই কারখানা উৎকৃষ্ট মানের সিমেন্ট তৈরি করছে। মাঝে এই কারখানা সি. সি. আই. এ. সি. সি.-কে বিক্রি করে দেওয়ার পরিকল্পনা করেছিল। এই কারখানা সি. সি. আই. চালাক কিংবা এ. সি. সি. চালাক কিংবা সরকার চালাক, এটা নির্দিষ্ট ভাবে ফয়সালা হওয়া উচিত। কারণ এখানকার শ্রমিকরা অশান্তিতে দিন কাটাচ্ছে। এই কারখানার উৎপাদন কমে গিয়েছে, সিমেন্ট মার্কেটিং বন্ধ হয়ে গিয়েছে। এই কারখানা যাতে রাজ্য সরকার অধিগ্রহণ করে সঠিক ভাবে পরিচালনার ব্যবস্থা করেন সেই জন্য আমি শিল্প-বাণিজ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জেলার এই একমাত্র শিল্প হচ্ছে দামোদর সিমেন্ট ফ্যাক্টরি। পশ্চিমবাংলায় একটা শিল্পের জোয়ার এসেছে। মফস্বল শহরে যদি শিল্পোদ্যোগীরা কারখানা করতে যায় তাহলে তার স্বার্থে

এই কারখানাকে বাঁচিয়ে রাখার দরকার আছে। এই কারখানাকে যাতে সঠিকভাবে পরিচালনা করে বাঁচিয়ে রাখা যায় তার জন্য আমি আপনার মাধ্যমে শিল্প বাণিজ্য মন্ত্রী এবং মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মাণিক ভৌমিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত পঞ্চায়েত নির্বাচনের পর থেকে মেদিনীপুর জেলার পিংলা ব্লকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির গুন্ডারা যেভাবে তান্ডব, লুঠতরাজ নারী নির্যাতন চালিয়ে যাচ্ছে তা এই শতাব্দীর কলঙ্কজনক ইতিহাস হিসাবে চিহ্নিত হয়ে থাকবে। গত ১৮. ৬. ৯৫ তারিখে পিংলা থানার অন্তর্গত নারাথা গ্রামে এবং ডঙলসা গ্রামে অত্যাচার চালিয়েছে। নারাথা গ্রামে প্রায় ১০০ বেশি বাড়িতে তারা লুটতরাজ করে, নানা রকম পাশবিক অত্যাচার চালায়। এখানকার প্রাক্তন পঞ্চায়েত সমিতির সভাপতি নয়ন দত্ত এবং এনামুল রসুলের নামে ১০০টিরও বেশি ওয়ারেন্ট আছে এবং থাকা সত্ত্বেও তারা পুলিশের জিপে চেপে ঘুরে বেড়াচ্ছে এবং পুলিশের জিপের থেকে পেট্রোল নিয়ে বাড়িতে আগুন লাগছে। এবং নারাথা গ্রামের অত্যাচারকে চাপা দেওয়ার জন্য দামালসা গ্রামে অনুরূপ অত্যাচার চালিয়েছেন। সেখানকার পরিস্থিতি অগ্নিগর্ভ। মানুষ বাড়িতে থাকতে পারছে না। আমার কনস্টিটিউয়েন্সি ময়নাতে আশ্রয় নিয়েছে। গত ৭ তারিখে বিধানসভার ১০ জনের প্রতিনিধি দল শ্রী মানস ভূঁইয়া এবং শ্রী আবদুল মান্নানের নেতৃত্বে সেই গ্রামে গিয়ে অত্যাচারিত মানুষেদের সাথে কথা বলেছেন। আমরা বৃটিশ আমলের অত্যাচারের কথা শুনেছি। কিন্তু আজকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কাপালিকরা ভোটে হেরে গেলে, জন সমর্থনে হেরে গেলে মানুষকে ভয় দেখিয়ে তাদের মধ্যে সন্ত্রাস কায়েম করে ক্ষমতা রাখার চেষ্টা করে এবং পুলিশও তাদের সাহায্য করছে। মসজিদও ওদের হাত থেকে রক্ষা পায়নি। জনজীবন বিপর্যস্ত। কমরেডদের সেই সব অপরাধী কমরডেদের পুলিশ এখনও পর্যন্ত গ্রেপ্তার করছে না। পুলিশের ও. সি. স্বপন দত্তকে বলা হয়েছিল, যাদের বিরুদ্ধে গুরুতর অভিযোগ আছে, নটরিয়াস এলিমেন্ট আছে—এনাম রসুল আর নয়ন দত্ত তারা কি করে পুলিশের গাড়িতে ঘুরে বেড়াচ্ছে। এই অবস্থায় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি পিংলার জনজীবন যাতে স্বাভাবিক হয়, সেখানে মা-বোনেরা যাতে রক্ষা পায়, সেই ব্যবস্থা অবিলম্বে করুন। সেই সঙ্গে পশ্চিমবঙ্গে বিভিন্ন গ্রামে একটার পর একটা গণলুঠ চলছে। এবং আমার মনে হয় পিংলা বোধ হয় পশ্চিমবাংলার বাইরে, পশ্চিমবাংলার আইন-কানুন সেখানে কাজ করে না। আমরা জেলা-শাসককে জানিয়েছি, এস. পি. মেদিনীপুরকে জানিয়েছি, এবং এই হাউসকেও জানাচ্ছি যদি আগামী ৭২ ঘন্টার মধ্যে দোষীদের গ্রেপ্তার করা না হয়, তাদের বিরুদ্ধে ব্যবস্থা করা না হয় এবং ক্ষতিগ্রস্তদের পুনর্বাসনের ব্যবস্থা না করা হয়, তাহলে আমরা মুখ্যমন্ত্রীর বাড়ির সামনে আমরণ অনশন করব।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত কাল সকাল ছ'টা থেকে বেলা এগারোটা পর্যন্ত নদীয়া জেলার সাহেব নগর গ্রাম পঞ্চায়েতের কুলগাছি গ্রামে এস. ইউ. সি. আই.-এর পতাকার আড়ালে থেকে গুন্ডা-বাহিনী নগ্ন ভাবে আক্রমণ করে। বেশ কয়েকজন মহিলাও এতে আহত হন। অনেক পুলিশও আহত হয়েছে। তারা এই কান্ডটা যে করেছে, এর পেছনে

আরও মদত আছে। সাহেব নগর গ্রামপঞ্চায়েতে ২৫টা সিট। তার মধ্যে ১১টা সি. পি. আই.(এম.)-এর তিনটি এস. ইউ. সি. আই.-এর বাকিগুলো কংগ্রেস আর বি. জে. পি.-র। তা সেখানে এস. ইউ. সি. আই.-এর প্রধান আর উপপ্রধান। একটা কবিতা শুনুন—

কংগ্রেস বি. জে. পি.-র কোলে এস. ইউ. সি. আই. দোলে।

তারা কখনও ঝোলেতে আছে, কখনও বা অম্বলে।।

আমি এর প্রতিকার চাই। দোষীরা সাজা পাক অবিলম্বে, এই দাবি আমি করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, গত আট এবং নয় তারিখের নির্বাচনের মাধ্যমে প্রমাণিত হয়েছে যে বামফ্রন্ট মানুষের আস্থা এবং বিশ্বাস হারিয়েছে। কিন্তু নিজেদের ক্ষমতাকে ধরে রাখার জন্য যে পদ্ধতি তারা অবলম্বন করলেন তাতে মানুষের গণতান্ত্রিক অধিকার কেড়ে নিলেন, সাংবিধানিক অধিকার কেড়ে নিলেন। এই ব্যাপারটা একটা সংবাদপত্রে খুব সুন্দর ভাবে লিখেছে, আমি দুটো লাইন পড়ে শোনাচ্ছি।

"The CPI(M) stunned Congress (I) workers today by bringing into play all possible variations in rigging techniques in at least 115 of the 141 wards of the city.

The reporters who toured the city from 7 a. m. had first-hand experience of the art and science of rigging, which has been perfected by well-oiled elections machinery of the Marxists.

The particular manner of rigging used varied according to the economic, political and social identity of ward.

The technique also varied according to whether the past voting trends of the ward had been in favour of the CPI(M) or the Congress(I). The rigging was more blatant if the trend was found to be pro-Congress.

[12-50 — 1-00 p.m.]

**মিঃ স্পিকার ঃ** খবরের কাগজ-এর রিপোর্ট থেকে এখানে কিছু পড়া যায় না।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, এখানে আপনাদের কথা ভালভাবে লিখেছে—যেখানে পুরো কংগ্রেস (আই) এরিয়া, সেখানে সুন্দরভাবে রিগিং হয়েছে। মানুষ দিয়ে বুথ জ্যাম করে দেওয়া হয়েছে। কিন্তু এর পরিণতি ভয়ঙ্কর। মানুষ আজকে আস্তে আস্তে বুঝতে পেরেছে। মানুষ আপনাদের বর্জন করেছে। মানুষের এই অধিকার কেড়ে নেওয়ার পরিণাম ১৯৯৬ সালের সাধারণ নির্বাচনে খুব ভাল ভাবে আপনাদের তারা দিয়ে দেবেন। ১৯৯৬ সালে সেটা সম্পূর্ণ হবে—আপনাদের মানুষের এই অধিকার কেড়ে নেওয়ার প্রবণতা কত ভয়ঙ্কর হতে পারে তা বুঝতে পারবেন। মানুষের গণতান্ত্রিক অধিকার কখনও কেড়ে নেওয়া যায় না।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র আরশা। সেখানে শিরকাবাব গ্রামীণ জল সরবরাহ কেন্দ্র আছে। আজকে প্রায় আট-নয় মাস ধরে সেটি বন্ধ হয়ে আছে। আমি সেখানকার একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ারের কাছে এ সম্পর্কে অভিযোগ করেছি, কিন্তু কোনও সুরাহা হয়নি। আমি আপনার মাধ্যমে অবিলম্বে যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। শুধু এটি নয়, পুরুলিয়ায় যে সদর হাসপাতাল আছে—এটি সম্পর্কে আমি আগেও মেনশন করেছি—সেখানে ওয়াটার ট্যাঙ্কটি ড্যামেজ অবস্থায় আছে, যে কোনও মুহূর্তে অ্যাক্সিডেন্ট হতে পারে। আজ পর্যন্ত সেটির মেরামত হয়নি। স্যার, আমরা জনপ্রতিনিধিরা যে সব মেনশন করব তা যথাযথ তদন্ত করে কি অ্যাকশন নেওয়া হল সে সম্বন্ধে ইনফর্ম করবেন, এটা আমরা আশা করি। তা যদি না করা হয় তাহলে মেনশন শুধু মেনশনই থেকে যায়, কোনও ব্যবস্থা হয় না।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যদিও আজকে আমার আগে আমাদের দু'জন সদস্য এই হাউসে বিষয়টি সম্পর্কে উল্লেখ করেছেন, আমি পুনরায় বিষয়টি এখানে তুলে ধরছি। আমি মনে করছি যে, বিষয়টি সম্পর্কে শুধু আমরা উদ্বিগ্ন তাই নয়, ওদিককার সদস্য যারা আছেন তারাও আমাদের সাথে উদ্বিগ্ন হবেন। গত ১৪ই জুন থেকে সারা রাজ্যের সাব-রেজিস্ট্রারি অফিসের দলিল লেখকরা সাব-রেজিস্ট্রারি অফিস বয়কট করেছেন। সাব-রেজিস্ট্রারি অফিসের এক একজন রেজিস্ট্রার হিটলারের মতো তুঘলকি আচরণ করছেন। মার্কেট প্রাইসের নাম করে তারা যে পরিমাণ স্ট্যাম্প ডিউটি দাবি করছেন এবং সরকারের প্রীতিভাজন বা আস্থাভাজন হতে চাইছেন, কে কত বেশি করে সরকারের রাজস্ব আদায় করবেন, তাতে জনগণের উপরে জুলুম নেমে এসেছে। এর ফলে রেজিস্ট্রি অফিসের যারা দলিল লেখক এবং সাধারণ মানুষ ভয়ঙ্কর অসুবিধার মধ্যে পড়েছেন। এই অসুবিধার ফলে গত ১৪ই জুন থেকে সারা রাজ্যের দলিল লেখকরা রেজিস্ট্রি অফিসের কাজকর্ম বয়কট শুরু করেছেন। তাতে কি হচ্ছে, না জমি কেনাবেচা, ব্যাঙ্কের লোনের কার্বননামা সবকিছু ডেডলক হয়ে গেছে। এর বিরুদ্ধে সরকারের যে মন্ত্রকের ব্যবস্থা নেবার কথা, এর সাথে সরাসরি যুক্ত মাননীয় অর্থমন্ত্রী, তিনি কোনও ব্যবস্থা নেবার কথা, এর সাথে সরাসরি যুক্ত মাননীয় অর্থমন্ত্রী, তিনি কোনও ব্যবস্থা এখনও পর্যন্ত নেননি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তাই আপনার মাধ্যমে এই অর্থ দপ্তর তথা মাননীয় অর্থ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, তিনি এই অচলাবস্তা দূরীকরণের জন্য এখনই এর বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন। না হলে মানুষ প্রচন্ড অসুবিধার মধ্যে পড়বে। এই অসুবিধাগুলি অবিলম্বে দূর করা দরকার। মার্কেট প্রাইস অনুযায়ী ভ্যালুয়েশন স্থির করার যে ব্যবস্থা চালু করা হয়েছে, সেটি একটি ইউনিফর্ম আইন। অথচ সাব রেজেস্ট্রি অফিসগুলো যেভাবে চলছে তাতে দলবাজির ব্যবস্থা চালু হয়েছে। তার প্রতিকারের জন্য আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এই অচলাবস্থা দূর করতে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হোক এই দাবি আমি জানাচ্ছি।

**শ্রী সৌমিন্দ্রচন্দ্র দাশ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন

আগে কলকাতা হাইকোর্ট প্রাথমিক শিক্ষকদের কর্মকাল ৬৫ বছরের করার জন্য রায় দিয়েছেন। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার শিক্ষক সমাজ এবং তাদের স্বার্থে বহু কাজ করেছেন। কিন্তু এই ৬০ বছর না ৬৫ বছর চাকুরির কাল এই ব্যাপারে শিক্ষকদের মধ্যে একটা অসন্তোষের সৃষ্টি হয়েছে, সুতরাং অবিলম্বে এই বিষয়ে নতুন করে চিন্তা ভাবনা করার দরকার এবং এটাকে রাজনৈতিক ইস্যু হিসাবে না করে শিক্ষক এবং শিক্ষা জগতের স্বার্থে সুস্পষ্টভাবে এই মহামান্য হাইকোর্টের রায়কে গ্রহণ করা হোক। আদালতের রায়ের গুরুত্ব দেওয়ার প্রয়োজন আছে। তাই আমি দাবি করছি প্রাথমিক, মাধ্যমিক শিক্ষক এবং মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে যে, অবিলম্বে এই হাইকোর্টের আদেশ যাতে গুরুত্ব দিয়ে বিবেচনা করা হয়।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে বিষয়টি পরিবর্তন করে বলছি। আমি আপনার মাধ্যমে প্রাথমিক শিক্ষক এবং মাধ্যমিক শিক্ষকদের দৃষ্টি আকর্ষণ করছি। এই একই আবেদন আপনাদেরই সরকারি দলের একজন সদস্য করেছেন এবং এই বিষয়ে বলেছেন। আমিও সেই বিষয়ে উত্থাপন করে জানাচ্ছি যে, মহামান্য আদালত হাইকোর্ট প্রাথমিক শিক্ষকদের চাকুরির ক্ষেত্রে বয়সের নির্ধারণ এবং রিটায়ারমেন্টের একটা সুস্পষ্ট নির্দেশ জারি করেছেন। আজকে কয়েক লক্ষ প্রাথমিক শিক্ষক একটা অদ্ভুত আশঙ্কার মধ্যে দিন কাটাচ্ছেন। এবং এর ফলে প্রশাসনিক জটিলতার সৃষ্টি হয়েছে। শিক্ষার ক্ষেত্রে প্রাথমিক শিক্ষক, মাধ্যমিক শিক্ষকরা এমন একটা জায়গায় আজকে এসে দাঁড়িয়েছেন যে শিক্ষা জগতের সঙ্গে যুক্ত মানুষরা, ছাত্র-ছাত্রীরা এবং অভিভাবকরা আজকে একটা অনিশ্চয়তার মধ্যে দিন কাটাচ্ছেন। ৬৫ বছরে রিটায়ারমেন্ট না ৬০ বছরে রিটায়ারমেন্ট এই বিষয়ে মহামান্য হাইকোর্টের বিচারপতি শ্রী দিলীপ বসু প্রাথমিক শিক্ষকদের ক্ষেত্রে খুব স্পষ্টভাবে নির্দেশ জারি করেছেন। এই মহামান্য হাইকোর্টের রায়কে মর্যাদার লড়াই এবং জেদাজেদির লড়াই হিসাবে আপনারা ধরবেন না। আজকে সার্বিক শিক্ষার প্রয়োজনে প্রাথমিক শিক্ষকদের মঙ্গলের জন্য এই রায় মেনে নিন। কারণ আজকে শিক্ষা জগত একটা অনিশ্চয়তার মধ্যে দিন কাটাচ্ছে। সুতরাং মহামান্য হাইকোর্টের নির্দেশকে সরকারি পক্ষ থেকে মেনে নিয়ে একটি বিশেষ কাউন্সিল চালু করে শিক্ষা দপ্তরের পক্ষ থেকে প্রতিটি জেলায় সরকারি সার্কুলার জারি করা হোক যাতে ৬৫ বছরে রিটায়ারমেন্টের সুযোগ গ্রহণ করতে পারে। এবং অবিলম্বে প্রাথমিক শিক্ষকরা যাতে এই সুযোগ নিতে পারে তার ব্যবস্থা করুন। আমরা আনঅফিসিয়ালি শুনছি যে, সরকার নাকি এই মহামান্য হাইকোর্টের রায়কে চ্যালেঞ্জ করবেন এবং আবার কোর্টে যাবেন। মাননীয় মন্ত্রী এখানে আছেন, আপনার কাছে আবেদন জানাচ্ছি, সার্বিক শিক্ষা সমাজের পক্ষ থেকে যে, দলমত নির্বিশেষে মহামান্য হাইকোর্টের রায়কে মেনে নিন।

**শ্রী খাড়া সোরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রী, ত্রাণ এবং সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত কয়েকদিন দীর্ঘ একটানা বৃষ্টির ফলে দক্ষিণ দিনাজপুর জেলায় আত্রেয়ী নদী, পুনর্ভবা এবং টাঙ্গন নদী প্লাবিত হয়েছে। এরফলে কৃষকদের বীজের তলা নষ্ট হয়ে গেছে। এবং নিচু জায়গা প্লাবিত হয়েছে। এরফলে মানুষের ঘরবাড়ির ক্ষতি হয়েছে। সুতরাং অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হোক। এই ব্যাপারে মাননীয় সেচমন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তার সঙ্গে এও জানাচ্ছি যে, নদীগুলোর

যে বাঁধ আছে সেগুলো আজকে বিপজ্জনক অবস্থায় রয়েছে, সেগুলোর রক্ষণাবেক্ষণের বিশেষ প্রয়োজন। সুতরাং এই বিষয়ে বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হোক।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, একটা গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে মাননীয় পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, গত ২৮-শে মে পৌরসভার নির্বাচন হয়ে গেল। এই নির্বাচনে বিভিন্ন জায়গায় বামফ্রন্টের ভরাডুবি হয়েছে। আমার এলাকায় আরামবাগ এবং তারকেশ্বর পৌরসভা নির্বাচন হয়ে গেল। আরামবাগ পৌর নির্বাচনের আগে প্রার্থীদের উপর হামলা হয়েছে। ১২ নম্বর ওয়ার্ডের মহিলা প্রার্থীকে নাম প্রত্যাহার করতে বলা হয়। প্রার্থী প্রচারে অংশ গ্রহণ করতে যেতে পারেনি। তার পর যারা নাম প্রত্যাহার করেননি নির্বাচনের আগের দিন তাদের বাড়িতে হামলা করা হয় এবং আরামবাগ—তারকেশ্বর পৌরসভায় বামফ্রন্টের বিরোধী প্রার্থীদের মনোনয়ন প্রত্যাহার করতে বাধ্য করা হয়। এই ভাবে এই পৌরসভার নির্বাচনকে প্রহসনে পরিণত করা হল। জনগনের রায়ে সেখানে পৌরসভার প্রতিনিধিরা আসেনি। সেখানকার সব আসনই আপনারা পেয়েছেন ; কিন্তু নির্বাচনের মাধ্যমে নয়, জালিয়াতির মাধ্যমে। যদি আপনাদের সাহস থাকে তাহলে সেই নির্বাচনকে বাতিল করে অবিলম্বে সেখানে সুষ্ঠ এবং অবাধ নির্বাচনের ব্যবস্থা করা হোক। স্যার, আমি চ্যালেঞ্জ রাখছি, যদি আমরা সেখানকার বোর্ড না পাই জনগনের রায়ে, তাহলে এই বিধানসভায় প্রতিদ্বন্দ্বিতা করব না। আমি আপনার মাধ্যমে মাননীয় পৌর মন্ত্রীর কাছে আবেদন করছি, ঐ নির্বাচন বাতিল করে, যারা চেয়ারম্যান আছেন তাদের অবৈধ ঘোষণা করে পুনরায় নির্বাচনের ব্যবস্থা করা হোক।

**শ্রী সুন্দর হাজরা ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ৪ তারিখে শালবনিতে যে ট্যাকশাল হয়েছে সেখানে সিটুর নেতৃত্বে শ্রমিকরা বিক্ষোভ প্রদর্শন করছিল। এর কারণ সিন্টেক্স কোম্পানি শ্রমিকদের কাজ করিয়ে তাদের টাকা-পয়সা দেয়নি। ঐ বিক্ষোভে যখন শান্তিপূর্ণ চলছিল তখন সি. আই. এস. এফ.-এর লোকেরা তাদের উপর ঝাঁপিয়ে পড়ে এবং লাঠি-চার্জ করে। ফলে ১০/১২ জন শ্রমিক আহত হয় এবং তাদের হাসপাতালে ভর্তি করতে হয়। আপনি জানেন, শালবনিতে ফার্স্ট ফেজের কাজ শেষ হয়ে গেছে এবং সেকেন্ড ফেজের কাজ আরম্ভ হবে। সেখানে মার্কেটিং, হাসপাতাল, স্কুল ইত্যাদির কাজ আরম্ভ হবে। কিন্তু সেই কাজ ব্যাহত করার জন্য, সেখানে অরাজকতা সৃষ্টি করার জন্য কংগ্রেস, ঝাড়খন্ড, সি. আই. এস. এফ.-এর একাংশ চেষ্টা চালাচ্ছে। এ বিষয়ে সুষ্ঠ সমাধানের জন্য আমি আপনার মাধ্যমে এই সভায় রাখছি এবং মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, পশ্চিমবাংলায় পৌরসভা নির্বাচনগুলোতে যে অবনতি দেখা যাচ্ছে বামফ্রন্টের বিরুদ্ধে কলকাতা পৌরসভা নির্বাচনেও সেই অবনতি চলেছে। আজকে এমন অবস্থা যে বামফ্রন্ট সংখ্যাগরিষ্ঠতা পাওয়ার জন্য ঝুন্নু, জাভেদ আখতার-দের প্রলোভন দিতে বাধ্য হচ্ছে কলকাতা কর্পোরেশন দখল করার জন্য। এর আগে তারা নির্বাচনে যত রকম কারচুপি করা যায় করেছে, গায়ের জোরে, রিগিং করে. বথ দখল করে, পদ্মা খাস্তগীরের

শাড়ি ধরে টেনে জোর করে ভোট দেওয়া এই সমস্ত কাজ তারা করেছে। রাজ্য নির্বাচন কমিশন সেখানে সম্পূর্ণভাবে নিষ্ক্রিয় ছিল। আমি নিজের কেন্দ্রের সম্বন্ধে জানি, সি. পি. এম. নিশ্চিত হার জেনে মিত্র ইনস্টিটিউশন এর ভোট বন্ধ করে দিয়েছিল, কিন্তু এইসব করেও যেখানে ওদের রিগিং ঠেকানো গিয়েছে, জনগণ বিপুলভাবে ওদের পরাজিত করেছে। আমার কেন্দ্রে ফরোয়ার্ড ব্লক, সি. পি. এম.-রে লোকেরা কংগ্রেসের একজন কর্মী মহেন্দ্র সিংকে আহত করেছে। তা সত্ত্বেও সেখানে ৫ হাজার ৬ শত ভোটে ওরা হেরেছে। স্যার, আপনি জানেন দক্ষিণ কলকাতায় যেখানে আমার কেন্দ্রে ৪টি সিট ছিল, সেখানে জিতেছি। মানববাবু, নির্মলবাবুর ওদের ছেড়ে দেওয়া উচিত, ওদের কেন্দ্রের বেশির ভাগ সিটে সি. পি. এম. হেরে গিয়েছে। আজকে একটা নূতন প্রবণতা এসেছে, মানুষকে পৌর উন্নয়ন এর কোনও সুবিধা ওরা করে দেবেন না, আর জুলুম করে ভোট নেবেন, তাই এর বিরুদ্ধে মানুষ বিদ্রোহ করছে। এমনই ব্যাপার যে কাউন্টিং-এ ওরা কারচুপি করছে। ৯৪ নম্বর ওয়ার্ডে মীনু গায়েনকে বলল আপনি জিতে গিয়েছেন, পরের দিন সকালে সার্টিফকেট দেয়নি। আজকে পশ্চিমবাংলায় নির্বাচনের নামে মানুষ যদি না প্রতিহত করত—যত রকমের রিগিং হয়েছে, কারচুপি হয়েছে, তাহলে এবারেও হয়ত মানুষের রায় প্রতিফলিত হতে পারত না। সি. পি. এম. বাইরের লোক এনে বিধাননগরের এলাকাটি জোর করে কোনওরকমে মুখ রক্ষা করেছে কিন্তু কলকাতা কর্পোরেশনে তারা মুখ রক্ষা করতে পারেনি। আজকে ঝুন্নুর ভরসায় তারা বি. জে. পি.-র সঙ্গে আঁতাত করে পৌরসভা দখল করতে চায় যাতে প্রমোটারগুলির থেকে তাদের পার্টি যে সুবিধা পায়, তারা ঝুন্নু, আনসারিকে প্রলোভন দেখিয়ে প্রমোটারদের থেকে সেই সুবিধাটা নিতে চাইছে। এই নিজামুদ্দিন এর এলাকায় ওদের সবাই হেরে গিয়েছে, দীর্ঘদিন যেগুলি বামফ্রন্টের সিট ছিল সেইগুলিতে ওরা হেরে গিয়েছে, এতেও ওদের গলার জোর কমেনি। এন্টালির বেনিয়াপুকুরে ওরা বোমা মেরেছে।

**শ্রী মনোহর তিরকি ঃ** মিঃ স্পিকার স্যার, আমি ডুয়ার্স অঞ্চলের একটি গুরুত্বপূর্ণ সমস্যার প্রতি সরকারের দৃষ্টি আর্কষণ করতে চাই। স্যার, ডুয়ার্সের চা বাগান এলাকাগুলিতে ছাত্র ভর্তির সমস্যাটা প্রকটভাবে দেখা দিয়েছে। এই ডুয়ার্স অঞ্চলের চা বাগান-এর অধিকাংশ জনগণ হচ্ছে আদিবাসী। এদের মধ্যে এখন লেখাপড়া শেখার প্রবণতা বেড়েছে। কিন্তু এখানে ভাল প্রাথমিক স্কুল, উচ্চ মাধ্যমিক বা কলেজ নেই, সমস্ত জায়গাতেই ছাত্র ভর্তি নিয়ে সমস্যা। এখানে লেখাপড়া শেখার প্রবণতা বেড়েছে কিন্তু সেই অনুযায়ী সেই রকম উন্নতি হচ্ছে না। আমার অনুরোধ অবিলম্বে এই ব্যাপারে সরকার সেখানে খোঁজ নিক। সেখানে প্রাথমিক স্কুল হোক, হাইস্কুল হোক, উচ্চ মাধ্যমিক স্কুল হোক, বিশেষ করে হিন্দি, নেপালি ভাষায় যারা পড়াশুনা করে তাদের স্কুলও নেই, এই ব্যাপারটি অবিলম্বে দেখা দরকার। সরকার প্রদত্ত যে বই দেওয়া হয়, সেই বইও সময়মতো যাচ্ছে না, ছাত্ররা সময়মতো পাচ্ছে না। এই বইগুলি সময় মতো দেওয়া হোক এই আবেদন্ও জানাচ্ছি। স্কুলের ব্যাপারে বলি, আমার এলাকায় কালাচিনিতে ৮/৯টি হাইস্কুল আছে, উচ্চ মাধ্যমিক স্কুল নেই। তিনটি জুনিয়ার হাইস্কুল আছে, তিনটি হাইস্কুল আছে, কিন্তু তা সত্ত্বেও ছাত্রভর্তি নিয়ে সমস্যা দেখা যাচ্ছে। ছাত্ররা ভর্তি হতে পারছে না। ছাত্ররা নিজেরা রাস্তা দখল করে বসে থাকছে, সরকার সেখানে স্কুল বাড়াক এই আবেদন জানাচ্ছি।

**শ্রী আবদুল করিম চৌধুরি ঃ** মিঃ স্পিকার স্যার, আমি একটি দুর্ভাগ্যজনক ঘটনার প্রতি মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার ইসলামপুর থানার অন্তর্গত ওঝাপুকুর, কাজনা গ্রামে দুই সম্প্রদায়ের মধ্যে জল নিয়ে বিরাট ঝগড়া হল। জলের ড্রেন কাটার জন্য কাজনা কলোনির লোকেরা নিজেরা ডোবা পুকুরগুলির জল বের করার জন্য ওখানে রাজবংশী ও মাইনরিটির লোকেরা নিজেরা ড্রেন কাটছে।

[1-10 — 1-20 p.m.]

সেই ড্রেনের ঝগড়া দুই বছর ধরে চলছে। ওখানকার পঞ্চায়েত সমিতির সভাপতি, সি. পি. এম. পার্টির মনোরঞ্জন দাস, তিনি রাতের বেলায় ড্রেন কেটে দেওয়ার কথা বললেন। ড্রেন কাটার পর ওখানকার সংখ্যালঘু লোকেরা থানাতে গিয়ে অভিযোগ করল, কিন্তু অভিযোগ করার পরেও থানা থেকে কোনও পুলিশ গেল না। ওঝাপুকুর, কাজনাগ্রামের সংখ্যালঘু লোকেরা যখন ড্রেন বন্ধ করতে গেল, তখন ঐ সভাপতির ইঙ্গিতে একটা হাঙ্গামার সৃষ্টি করল এবং লুটপাট করল। সেখানে এই রকম একটা বিশৃঙ্খলার সৃষ্টি হল। ডি. এম., এস. পি. সবাইকে বলা হয়েছে কিন্তু কোনও ব্যবস্থা নেয়নি। সেখানে এখনও পর্যন্ত টেনশন চলছে।

**(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)**

**শ্রী তপন হোড় ঃ** মিঃ স্পিকার স্যার, কংগ্রেস কি বলতে চায়, আমরা বুঝতে পারছি না। আজকে সৌগতবাবু, সুদীপবাবুরা বড় বড় বক্তৃতা করছেন। বি. জে. পি.-র সঙ্গে নাকি ওদের সম্পর্ক নেই। কিছু দিন আগের ঘটনা, বীরভুমে ময়ূরেশ্বর ব্লকে প্রধান নির্বাচনে বি. জে. পি., কংগ্রেস একই দোলায় দুলছে। মালদহের ইংলিশ বাজারে কংগ্রেস এবং বি. জে. পি.-র আঁতাত হয়েছে। আর এখানে বলছেন বি. জে. পি.-র সঙ্গে আঁতাত আমরা করব না। আমরা জানি বি. জে. পি.-র সঙ্গে সোমেন, মমতার কথাবার্তা হয়ে গেছে। পশ্চিমবাংলায় অযোধ্যার ঘটনা ঘটার পরে সাম্প্রদায়িক সম্প্রীতি অক্ষুন্ন রাখার জন্য বামপন্থী আন্দোলন যেভাবে সাধারণ মানুষের দ্বারে দ্বারে গিয়ে পৌছে দিয়েছে, যেভাবে বিচ্ছিন্নতাবাদ বিরোধী আন্দোলন সংগঠিত করেছে, সেখানে দাঁড়িয়ে আজকে কলকাতা কর্পোরেশনে ১৫ই জুলাই মেয়র ও ডেপুটি নির্বাচনে কংগ্রেস বি. জে. পি.-র আঁতাত আজকে স্পষ্ট হয়ে যাবে। শান্তিকামী মানুষ আজকে আতঙ্কিত হয়ে পড়েছে। এই অবস্থায় দাঁড়িয়ে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে বলতে চাই, পুলিশের একটা অংশকে সামনে রেখে, কংগ্রেস মধ্য কলকাতা ও দক্ষিণ কলকাতায় বুথ দখল এবং বোমাবাজি করেছে। কংগ্রেস ও বি. জে. পি.-র এই মুখোশটা খুলে দেওয়া দরকার।

**শ্রী হাফিজ আলম সেইরানী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে, আপনি জানেন সীমান্ত এলাকায় কাঁটা তারের বেড়া দেওয়ার ফলে হাজার হাজার বিঘা জমি অকৃষি জমিতে পরিণত হয়েছে। যেগুলিতে আগে পশ্চিমবঙ্গে মানুষ কৃষিকার্যের মাধ্যমে শস্য উৎপাদন করত, কিন্তু আজকে সেখানে বি. এস. এফের অত্যাচারে সেই সমস্ত জমিতে গ্রামের কৃষকরা কাজ করতে পারছে না। সেইজন্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে আমার অনুরোধ কাঁটা তারের ওপারে যে সব জমি আছে তাতে চাষীরা

যাতে মান সম্ভ্রম বাঁচিয়ে রেখে চাষ করতে পারে তার জন্য ব্যবস্থা করতে প্রশাসনকে নির্দেশ দিন। আপনি জানেন বি. এস. এফের লোকেরা যখন তখন গ্রামে গঞ্জে এসে ঢুকে পড়ে যেটা তাদের আওতার বাইরে এবং চাষের কাজে যে সব গরু, মোষ, ছাগল ব্যবহার করা হয় সেগুলিকে তুলে নিয়ে যায় এবং এটা পরে তারা সিজার লিস্টে স্বীকার করতে চায় না। অনেক ক্ষেত্রে দেখা গেছে যে সি. পি. ডব্লিউ. ডি.-র রাস্তা দিয়ে সাধারণ মানুষ হেঁটে যায় এবং বি. এস. এফের লোকেরা তাদের ধরে অন্যায় ভাবে মারধোর করে। একদিন এক কৃষকভাই রাস্তা দিয়ে হেঁটে যাচ্ছিল আর বি. এস. এফের. লোক তাকে পেছন থেকে সাইকেলের ধাক্কা মারে। এবং তাকে বলে তুমি জানো না, আমি বিনা ব্রেকে সাইকেল চালাচ্ছি। সেইজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি কথা বলতে চাই যে এই বি. এস. এফের হাত থেকে কৃষিজীবী মানুবরা যাতে রক্ষা পায়, যাতে তারা শান্তিতে বসবাস করতে পারে তার জন্য আপনার মাধ্যমে যথাযথ ব্যবস্থা নেবার অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন গত ১৬ই মে আকস্মিক জলোচ্ছ্বাসে সুন্দরবনের বাসন্তী, গোসাবা ইত্যাদির প্রায় ৮-১০ টি ব্লকে জলমগ্ন হয়ে যায় এবং এখনও পর্যন্ত এই ব্লকগুলির বহু জমিতে নোনা জল ঢুকে আছে। আমরা ওই ব্লকগুলি থেকে আমাদের জেলার কৃষি আধিকারিক মহাশয়কে আবেদন করেছিলাম যে লবন জলে প্লাবিত জমিতে এমন ধানের বীজ সরবরাহ করুন যেটা চাষ করা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুবই পরিতাপের বিষয় এই আবেদনের পরিপ্রেক্ষিতে দক্ষিণ ২৪ পরগনা জেলার লবন জলে প্লাবিত জমির চাষী ভাইদের জন্য আগামী খরিফ মরশুমের কৃষি বিভাগের সুপারিশ—বীজ তোলা তৈরি করবেন না। উঁচু জমিতে বীজ তোলার পরিকল্পনা এখন থেকেই নিন। বীজ তোলা একবারে না করে দফায় দফায় তৈরি করুন। লবন সহনশীল মাপের বীজ ব্যবহার করুন, যেমন—সি. এস. আর ৬, মোহন, পাটনাই ২৩, এস. আর ২৬ বি, এন. সি ১২৮১, এন. সি. ৬৭৮, ও. সি. ১৩৯৩, তিলোক কাঁদারি, কুমড়োগোড়, গেঁতু, মাতলা, কালোমোটা, হ্যামিলটন, ক্যানিং ৭ ইত্যাদি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুঃখের সঙ্গে বলছি কৃষি বিভাগের জিলা আধিকারিক এই হ্যান্ড বিল দিয়েই ক্ষান্ত। আমরা চাষী ভাইদের পক্ষ থেকে এই ধান কোথায় পাওয়া যাবে বা কিনতে কোথায় পাওয়া যাবে, কোথায় বীজ ভান্ডার বলতে পারছেন না। ভরতুকি নয়, উপযুক্ত মূল্য দিয়ে কিনতে চায় তারা। দক্ষিণ ২৪ পরগনার জেলার ১০-১২টি ব্লকে প্রায় ৫০ হাজার হেক্টর জমিতে লোনা জলে প্লাবিত হয়েছে। আমাদের এই স্যালিনিটি ওয়েদার যেখানে, সেখানে কি কি ধান চাষ করা যাবে।

[1-20 -- 1-30 p.m.]

কিন্তু এইসব ধান কোথায় পাওয়া যাবে হদিশ তারা দিচ্ছেন না। এ ব্যাপারে ইতিপূর্বে মাননীয় কৃষিমন্ত্রী মহাশয়কে আমি লিখিতভাবে জানিয়েছি, আজকে আপনার মাধ্যমে তাকে অনুরোধ জানাচ্ছি, অবিলম্বে এ বিষয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন যাতে সেখানকার কৃষকরা চাষ করতে পারেন। সেখানে একটুও উঁচু জায়গা নেই যাতে তারা বীজপাতা করবেন। গ্রামের পর গ্রাম, মৌজার পর মৌজা নোনা জলে প্লাবিত। এই অবস্থায় সরকারি কৃষি খামারগুলিতে বীজপাতা তৈরি করে তাদের সরবরাহ করলে কয়েক লক্ষ কৃষক এ বছর ফসল ফলাতে

পারে। তা না হলে সেখানে ভয়াবহ অবস্থার সৃষ্টি হবে। সুন্দরবন এক ফসলি অঞ্চল, অবিলম্বে এ বিষয়ে ব্যবস্থা গ্রহণ না করলে সেখানকার চাষীরা এ বছর চাষ থেকে বঞ্চিত হবেন। মাননীয় কৃষিমন্ত্রীর কাছে আমার অনুরোধ, সুন্দরবনের ক্যানিং-এ যে সরকারি কৃষি ফার্ম আছে সেখানে এবং গোসাবার মন্মথনগরে যে কৃষি ফার্ম আছে সেখানে এবারে বীজপাতা তৈরি করে সরবরাহ করার ব্যবস্থা করুন।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৭৪তম সংবিধান সংশোধন বিল পাস হওয়ার পর আমাদের রাজ্যে রাজ্য নির্বাচন কমিশনের অধীনে গত ২৮শে মে থেকে ৯ই জুলাই পর্যন্ত ৮২টি পৌরসভার নির্বাচন অনুষ্ঠিত হয়েছে। এই নির্বাচনে ১ হাজার ৭৬১টি ওয়ার্ড ছিল। আমরা দেখেছি, এই নির্বাচন হয়েছে অত্যন্ত শান্তিপূর্ণভাবে যদিও চেষ্টা চলেছিল কংগ্রেস এবং অন্যান্য বিরোধীদলের পক্ষ থেকে গোলমাল করার। আর তাদের সাথে গলা মিলিয়েছিল কিছু বাজারি পত্র পত্রিকা। তা ছাড়া আমরা দেখেছি পক্ষপাতমূলক প্রচার করেছে দূরদর্শন ও আকাশবাণী। তা সত্ত্বেও আমরা দেখেছি, এই নির্বাচনে ১৭৬১ টি ওয়ার্ডের মধ্যে ৯১৯টি ওয়ার্ডে বামফ্রন্ট জয়ী হয়েছেন অর্থাৎ প্রায় ৫২ শতাংশ আসন বামফ্রন্ট প্রার্থীরা পেয়েছেন। কংগ্রেস দল ৭৩৬টি ওয়ার্ডে জয় হয়েছেন, অর্থাৎ ৪২ শতাংশ আসন তারা পেয়েছেন। এ ছাড়া নির্দল কিছু রয়েছেন, বি. জে. পি.ও সামান্য কয়েকটি আসন পেয়েছে। এই ৮২টির মধ্যে ৮১টি পৌরসভার রায় সুস্পষ্টভাবে জানা গিয়েছে। এতে ৪৪টিতে বামফ্রন্ট এবং ৩৫টিতে কংগ্রেস, একটিতে জি. এন. এল. এফের সমর্থকরা, একটিতে কমলবাবুদের দল জয়ী হয়েছে। বামফ্রন্টের বিরুদ্ধে এত লাগামহীন অপপ্রচার সত্ত্বেও এখানে শান্তিপূর্ণভাবে নির্বাচন হয়েছে এবং বেশিরভাগ আসনে বামফ্রন্ট প্রার্থীরা জয়ী হয়েছেন। স্যার, ৭৪তম সংবিধান সংশোধনের পর এটাও প্রমাণিত হয়েছে যে মিউনিসিপ্যালিটিগুলির কাজকর্মের ব্যাপারে মানুষের আগ্রহ বেড়েছে, আস্থা বেড়েছে এবং তারা বেশি বেশি করে নির্বাচনে অংশ গ্রহণ করছেন। এটা একমাত্র পশ্চিমবাংলার ক্ষেত্রেই সম্ভব। স্যার, আমাদের রাজ্যের কংগ্রেস দল তারা রাজ্য নির্বাচন কমিশনের পরিচালনায় নির্বাচনে কয়েকটি মিউনিসিপ্যালিটিতে জয়ী হল কিন্তু যেখানে বামফ্রন্ট নির্বাচনে জয়ী হয়েছে সেখানে তারা বলছে যে রিগিং হয়েছে। এটা অপমানজনক মন্তব্য বলেই আমি মনে করি।

## ZERO HOUR

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের আমেরিকা ফেরত মুখ্যমন্ত্রীকে এখানে দেখাতে পাচ্ছি না। পশ্চিমবাংলার পৌর সভার নির্বাচন হয়ে যাবার পর মানুষ যা রায় দিয়েছেন, সেই সম্পর্কে তিনি বলেছেন যে মানুষ ভুল করেছে। স্যার, চন্দননগরে স্বাধীনতার পর যদি কংগ্রেস এবারে প্রথম জেতে, তারপর যদি আমেরিকা থেকে ফ্যাক্স মেসেজ আলিমুদ্দিন স্ট্রিটে তিনি পাঠান, যেন কলকাতাকে রক্ষা করা হয়, ওখান থেকে তিনি এই সব মেসেজ পাঠাচ্ছেন। যে সব মৌ ওখানে সই করাতে গিয়েছিলেন, সেইগুলো এখানেই সই হতে পারত। উনি যখন আমেরিকায় কথাবার্তা বলছিলেন তখন পাশের ঘরে বসে শিল্পপতিরা হাসছিলেন। যে সই আমেরিকায় করানো হয়েছে, ঐগুলো কলকাতাতেই করানো যেত। আমরা জানতে চাই, বাংলার ৫৫ লক্ষ বেকারদের জন্য তিনি কি এনছেন, আমরা যারা

বিরোধী দল আছি, আমরাও এই সম্পর্কে বিশদ ভাবে জানতে চাইছি। একটা কথা বলি, নির্বাচনে হারজিত আছে, বাংলার মাটিতে ১৮ বছর ধরে মানুষকে স্বাধীন ভাবে তাদের রায় দিতে দেওয়া হয়নি, রিগিং করে ওরা জিতেছে। এবারে যা হয়েছে তার চার গুণ বেশি রায় পাবেন নির্বাচনে যেটা সেশনের আন্ডারে নির্বাচন হবে। আপনারা যা করেছেন, বাংলাকে মরুভূমিতে পরিণত করেছেন গত ১৮ বছরে। একটার পর একটা অত্যাচার করে গেছেন। লকআপে মানুষকে হত্যা করেছেন, ভিখারি পাশোয়নকে গুম করে হত্যা করা হয়েছে। এই সব এর শাস্তি আগামী নয় মাসের মধ্যে বাংলার মানুষ আপনাদের দেবে। মন্ত্রিসভার এক একটা মন্ত্রী হেরেছেন কিন্তু ওদের কোনও অনুতাপের ব্যাপার নেই। আমি খালি ভাবছি, ওরা হাসছেন কি করে? শেষে বলি, গত পরশুদিন নারকেলডাঙ্গা থানায় রাত্রি ১২টার সময় শুনছি বাবরী মসজিদ ভেঙে দেবার ক্যাসেট ওখানে দেখানো হচ্ছে। এই ক্যাসেট দেখিয়ে মুসলমানদের ভোট পাবার ওরা চেষ্টা করেছে। এত বড় দুঃখ জনক ঘটনা, ধর্মকে ব্যবহার করে ওরা নির্বাচনে জিততে চেয়েছে। এই ব্যাপারে নারকেলডাঙ্গা থানায় ডায়েরিও করা হয়েছে।

**শ্রী মানব মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত পৌরসভা নির্বাচনকে কেন্দ্র করে যে পরিমাণ সমাজ বিরোধী কংগ্রেস আই জড়ো করেছিলেন, সেই সমাজবিরোধীদের একজন ঔরঙ্গজেব, যে তান্ডব চালিয়েছিল, তাকে আজকে সকালবেলা নারকেলডাঙ্গায় পুলিশ ধরতে যায়, যে লোকটা ওদের একজন ইলেকশন এজেন্ট ছিল। এরপর ক ন আই এর নেতারা পথ অবরোধ করে এবং থানা ঘেরাও এর চেষ্টা করে এবং ঐ অঞ্চলের আমাদের পার্টির নেতা মহঃ মুস্তাক, তাকে নির্মম ভাবে ঐ সব সমাজ বিরোধীরা মারে। এই সমাজবিরোধীদের জড়ো করে কলকাতার মানুষের মন জয় করতে রবেন না। সেই জন্য আমি আবেদন জানাচ্ছি জনগণের রায়কে আপনারা মেনে নিন, আমরা সকলে মেনে নিই। এটা কি ধরনের ভদ্রতা একজন ডি. এম. এর গায়ে কংগ্রেসের পতাকা লাগিয়ে দেওয়া হচ্ছে, কংগ্রেসের টুপি পরিয়ে দেওয়া হচ্ছে, এই সব কি ধরনের ভদ্রতা? এই সব যারা করেছে তারা কংগ্রেসের একটা ফ্রাকশন তারা জিততে পারেনি বলে ওদের এখন এত জ্বালা। কাজেই ডি. এম. এর গায়ে পতাকা পরিয়ে, টুপি পরিয়ে, এই ধরনের অভদ্রতা করছে। এই সব যেন না করা হয়, তার জন্য কংগ্রেস নেতৃত্বের কাছে আবেদন জানাচ্ছি।

[1-30 — 1-40 p.m.]

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি স্বরাষ্ট্রমন্ত্রী এবং মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের কল্যাণীতে ২৮ তারিখে পৌরসভার নির্বাচন হয়। সেখানে ২১ ভোটে কংগ্রেসের একজন নেতা জেতে। পরের মাসে ১৮ তারিখে সকাল আটটার সময়ে, আমাদের পার্টি সদস্য নলিনী বিশ্বাসকে মাছের বাজারের মধ্যে দেড়শ লোক এর মাঝখানে পরপর তিনটে গুলি করা হয় এবং তার পরে একজন মাছওয়ালার বঁটি নিয়ে তাকে বুকের মাঝখান থেকে দু ভাগ করে দেওয়া হয়। তারপর সেই গুন্ডারা হাতে বঁটি এবং পিস্তল নিয়ে পালিয়ে গেল। সেই কমিশনার হচ্ছে রাজেন হালদার, আর যিনি ওই জল্লাদদের নির্দেশ দিলেন খতম কর। তার পর মোটর সাইকেলে করে সেই রাজেন হালদার পালিয়ে গেল। আজকে কয়েকটা সিট পেয়েই বেলা আটটার সময়ে নলিনী বিশ্বাসকে নৃশংসভাবে খুন করা হল এবং

দিকে দিকে ওরা সন্ত্রাস ছড়াচ্ছে। এখানে একটা ছবি দেখুন একজন মহিলা ডি. এম. এর জামা ধরে টানছে একজন ডি. এম.-কে এই ভাবে অ্যাসল্ট করছে? আর সর্বভারতীয় নেত্রী সেইটা রসালো ভাবে দেখছেন। ক্যামেরায় ধরা পড়ে গেছে। যদি আরও বেশি কিছু সিট পেত তাহলে ৭২ সালকে নিয়ে আসবে দেখা যাবে ৯ মাস পরে। হুড়াতে আর বরানগরে তো মুখে ঝামা ঘসে দিয়েছে। এই সব খুনিদের ওই নলিনী বিশ্বাস এর হত্যাকারিকে অবিলম্বে গ্রেপ্তার করার জন্য আমি দাবি করছি এবং ২১ ভোটে জেতা কংগ্রেসের নেতা রাজেন হালদারকে পুনর্বার জেলে ঢোকানোর জন্য আমি দাবি করছি।

**শ্রী রবীন মন্ডল ঃ** স্যার, আমি কয়েকজন ভদ্রলোকের নাম পেয়েছি। নামগুলি হল, শিকারী, রসগোল্লা, সিঙাড়া, হাতকাটা দেবা, গালকাটা চীনা, রঙ্গা, কিবল্লা, ওরংজেব মোগল, ভোম্বাল, পঙ্কজ মাকাল। স্যার, এদের সব কংগ্রেস নামিয়েছিল নির্বাচনের সময়ে। ওই সৌগতবাবুর দল, মমতা ব্যানার্জির দল। পঙ্কজ মাকাল তার বাড়ি থেকে বোমা পাওয়া গেছে, পাইপগান পাওয়া গেছে। আমাদের কাছে খবর আছে, খবরের কাগজে দেখেছি যে বিভিন্ন জায়গায় বোমা বানাতে গিয়ে, কংগ্রেসের এইসব মস্তানরা মারা গেছে। আজ কংগ্রেস বি. জে. পি.-র কথা বলছে। আমি সৌগতবাবুর ইনফরমেশনের জন্য জানাই এ কথা আমরা ভুলিনি। পাশেই হাবড়া। ১৪টি সিট কংগ্রেসের। ঠিক নির্বাচনের ৯ দিন আগে বি. জে. পি.-র পক্ষে কংগ্রেস উইথ ড্র করে নিয়ে বি. জে. পি.-কে পৌরসভাটা দিয়ে দিলেন। পশ্চিমবাংলায় কংগ্রেসের পক্ষে যেটা সবচেয়ে বড় কলঙ্কিত অধ্যায়। দ্বিতীয় হল ইংলিশবাজার। সেটাও আমরা ভুলিনি। আর বিধাননগর পৌর নির্বাচন। আমার কাছে এতগুলো ওয়ার্ড আছে। এটা চ্যালেঞ্জ নিয়ে বলছি। ১০, ১২, ১৪, ১৫, ১৮, ২০, ২১ এতগুলো ওয়ার্ড। বি. জে. পি. কংগ্রেসের সঙ্গে গোপন আঁতাত হয় এবং সেখান থেকে বি. জে. পি. উইথ ড্র করে নেয় কংগ্রেসের পক্ষে। এই ধরনের গোপন আঁতাত ওরা করছে। স্যার, তা সত্ত্বেও আমি বিধাননগর, কলকাতার মানুষকে অভিনন্দন জানাচ্ছি। কংগ্রেসেরা যদি আর দু-চারটি সিট বেশি পেত তাহলে আমাদের আরও দু-চারটি পার্টির লোক খুন হত। ইতিমধ্যে নির্বাচনের পর যেভাবে হাঙ্গামা করছে, বিভিন্ন জায়গাতে সেটা অন্তত নামিয়ে দিয়েছে। আমি শুধু ওদের এ কথা বলতে চাই যে কারও দয়াতে এখানে আসেনি। আপনারা ৭২ সাল দেখেছেন। আমরা ৭৭-এর অধ্যায়ে যখন আমরা বুথে কোনও এজেন্ট দিতে পারিনি, সেই সময়ে ৭৭ সাল তৈরি হয়েছে। তারও পরে খুন জখম হয়েছে। তবুও আমরা আছি এত বছর ধরে। আমরা গণতন্ত্র দিয়েছি বলে আপনারা তার মিস ইউজ করছেন। দেওয়ালের লিখন পড়ুন। গুন্ডা মাস্তানদের দিয়ে পশ্চিমবঙ্গে ক্ষমতায় আসার সম্ভাবনা নেই। সবার থেকে শিক্ষা গ্রহণ করুন। নির্বাচনের আগে পশ্চিমবাংলার মানুষ আপনাদের স্বখাত সলিলে নিমজ্জিত করবার সমস্ত রকমের বন্দোবস্ত করবে। এখন থেকে সমস্ত রকমের গুন্ডামি বদমায়েসি যদি বন্ধ না করেন তাহলে মানুষের জাগ্রত চোখের সামনে আপনাদের জ্বলে পুড়ে খাক হতে হবে। আমিও আপনাদের সতর্কবাণী আপনাদের করে যেতে চাই।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের প্রাণী সম্পদ এবং ওয়াকফ এস্টেট দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের একটা বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কৃষ্ণনগর শহরের 'কৃষ্ণনগর উইমেন্স কলেজ'-এ

অনেক মুসলমান মেয়ে পড়াশুনা করে। অথচ সেখানে তাদের জন্য কোনও হোস্টেল নেই। ১৯৮৮-৮৯ সালে মুসলমান মেয়েদের হোস্টেল করার জন্য ৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল। অথচ দুঃখের কথা আজ '৯৫ সালেও কৃষ্ণনগর উইমেন্স কলেজের মুসলমান মেয়েদের জন্য হোস্টেলটি হয়নি। অবিলম্বে ঐ হোস্টেলটি নির্মাণ করার জন্য আমি আপনার মাধ্যমে প্রাণী সম্পদ এবং ওয়াকফ এস্টেট দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, প্রকৃত পক্ষে রাজ্য সরকার ডিসেন্ট্রালাইজেশন পলিসি নিয়ে চলছেন এবং বিভিন্ন উন্নয়ন কর্মসূচি রূপায়িত করছেন। স্যার, আপনি জানেন আমাদের আলিপুরদুয়ারে—পশ্চিমবাংলার অন্যতম বৃহৎ মহকুমায়—কয়েকটা দপ্তর আছে। তার মধ্যে উইভারদের জন্য একটা বিপণন কেন্দ্র আছে, উইভারদের সুবিধার জন্য। কিন্তু সম্প্রতি সেই দপ্তরটি সেখান থেকে উইথড্র করে জলপাইগুড়ি বা শিলিগুড়িতে নিয়ে যাবার চেষ্টা করা হচ্ছে। আলিপুরদুয়ার শহরের কাছে কামাখ্যাগুড়ি একটা ট্রাইবাল এরিয়া এবং সেখানে প্রচুর সংখ্যক উইভার বা তাঁত শিল্পীর বসবাস। তারা ঐ দপ্তর থেকে সুযোগ সুবিধা পেয়ে আসছে। সুতরাং ঐ দপ্তরটি ওখান থেকে তুলে নিয়ে গেলে তাদের স্বার্থহানি হবে। আমার মনে হয় দপ্তরটি ওখান থেকে তুলে জলপাইগুড়ি বা শিলিগুড়িতে নিয়ে যাবার দরকার নেই। ওটাকে ওখানে রেখে জলপাইগুড়ি বা শিলিগুড়িতে প্রয়োজনে আলাদা নতুন অফিস হতে পারে। আলিপুরদুয়ার ট্রাইবাল এরিয়া এবং সেখানে চারিদিকে শিডিউল্ড কাস্ট উইভার আছে। তাদের উৎপাদিত তাঁত বস্ত্রের বিপণনের স্বার্থে দপ্তরটি যাতে উইথড্র করা না হয় তার জন্য আমি আপনার মাধ্যমে কুটির শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা দুর্ভাগ্যজনক ঘটনার প্রতি পশ্চিমবঙ্গ সরকারের উচ্চ শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মেদিনীপুর জেলার বিদ্যাসাগর ইউনিভার্সিটি বর্তমানে রাজনীতির আখড়ায় পরিণত হয়েছে। সেখানকার কর্তা ব্যক্তিরা সব সল্ট লেক পৌর নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করলেন। স্যার, একটা সিরিয়াস ল্যাপসেস অন দি পার্ট অফ দি কন্ট্রোলার একজামিনেশন অফ বিদ্যাসাগর ইউনিভার্সিটি আমি আপনার মাধ্যমে শিক্ষা দপ্তর তথা সরকারের সামনে তুলে ধরছি। ১৯৯২ সালে ঐ ইউনিভার্সিটির একটি ছাত্রী পাঁশকুড়া বনমালী কলেজ থেকে বি. এ. পরীক্ষা দিয়েছিল এবং তাকে পাশ করেছে বলে সার্টিফিকেটও দেওয়া হয়েছিল। তারপর সে '৯৫ সালে যখন উচ্চ শিক্ষালাভের জন্য বিদ্যাসাগর ইউনিভার্সিটির কাছে প্রেয়ার করল তখন ইউনিভার্সিটি থেকে তাকে বলা হ'ল,—তুমি ফেল করেছ, তোমাকে আবার পরীক্ষা দিতে হবে, কম্পার্টমেন্টাল একাজমিনেশন দিতে হবে।

[1-40 — 1-50 p.m.]

ইতিমধ্যে সেই ছেলেটি কলকাতার একটি ফার্মে চাকরিরত, গ্রাজুয়েশন সার্টিফিকেট নিয়ে ৩ বছর ধরে চাকুরি করছে। ৩ বছর পর ইউনিভার্সিটির কন্ট্রোলার অব এগজামিনেশন নোটিশ জারি করলেন যে তাপস মাইতি ফেল করেছে। এই তাপস মাইতি বি. এ. পাশ

করেছিল ৩৯৯ নম্বর পেয়ে, 'পি' ডিভিসন নিয়ে। ১৯৯৫ সালে ৩ বছর পর তাকে জানানো হচ্ছে যে সে ফেল করেছে। এইভাবে ইউনিভার্সিটি রাজনীতির আখড়ায় পরিণত হয়েছে আমি এদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া উচিত বলে মনে করি। বিদ্যাসাগর ইউনিভার্সিটির এই তথাকথিত শিক্ষিত সমাজ, কিছু শিক্ষিত শ্রেণীর মানুষ—কন্ট্রোলার থেকে আরম্ভ করে ভাইস চ্যান্সেলার থেকে আরম্ভ করে, হেড অফ দি ডিপার্টমেন্ট এই রকম বিভিন্ন স্তরের মানুষের নাম ধরে আমি বলতে পারি যে, তাদের বংশধরেরা সল্টলেকের নির্বাচনে প্রতিযোগিতায় অংশ গ্রহণ করেছিল যারা আমার আপনার পয়সা নিয়ে তাদের নিজেদের ভরণপোষণ করাচ্ছেন এবং তার বিনিময়ে ছাত্র-সমাজকে এইভাবে অন্ধকারের মুখে ঠেলে দিচ্ছেন এবং বিদ্যাসাগরের নামে শিক্ষা প্রতিষ্ঠান কলুষিত করছেন। এই তাপস মাইতি এখন বিভিন্ন জায়গায় বিচার পাবার জন্য দরবার করছেন। ৩ বছর আগে পাশ করা সত্ত্বেও ৩ বছর পরে কি কারণে তাকে ফেল করানো হচ্ছে, তার বিরুদ্ধে আমি বক্তব্য রেখে উচ্চ শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর বিচারের প্রার্থনা করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মেদিনীপুর জেলায় রেশন কার্ডের প্রচন্ড অভাব লক্ষ্য করছি। বহু মানুষ রেশন কার্ডের জন্য হয়রান হচ্ছে। আমি শুনেছি, আমাদের খাদ্য দপ্তর থেকে ঠিকমতো রেশন কার্ড ছাপা হচ্ছে না। ফলে আমাদের বিভিন্ন ব্লকে এবং পৌরসভা এলাকায় রেশন কার্ড দেওয়া হচ্ছে না। এর দরুন বহু মানুষ সময়মতো রেশন কার্ড পাচ্ছে না। এই রেশন কার্ড না পেলে প্রয়োজনীয় জিনিসপত্র রেশন দোকান থেকে পাচ্ছে না। ফলে এই জেলার অধিবাসীরা খুবই অসুবিধার সম্মুখীন হয়েছে আমার প্রস্তাব, খাদ্য দপ্তরের রেশন কার্ড ছাপানোর সমস্যা যদি হয়ে থাকে তাহলে এই রেশন কার্ড ছাপানোর দায়িত্ব জেলা পরিষদকে দেওয়া হোক। কারণ প্রতিটি জেলা পরিষদের নিজস্ব প্রেস হয়েছে। তারা যদি সময়মতো রেশন কার্ড ছাপিয়ে পঞ্চায়েত সমিতিগুলিকে এবং ব্লকগুলিকে দিতে পারেন তাহলে জনগণের হয়রানি হয় না। হলদিয়া এলাকায় ক্রমাগত জনসংখ্যা বাড়ছে। বহু মানুষ ব্যবসা-বাণিজ্য এবং চাকরির কারণে হলদিয়ায় এসে বসবাস করছে। তাদের সময়মতো রেশন কার্ড দেওয়া যাচ্ছে না। সেই কারণে আমি খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং প্রস্তাব রাখছি এই রেশন কার্ড ছাপানোর ব্যাপারে বিকেন্দ্রীকরণের ব্যবস্থা করা হোক এবং জেলা পরিষদকে এই ব্যাপারে দায়িত্ব দেওয়া হোক যাতে তারা তাদের প্রেসের মাধ্যমে ছাপেন। আমি জানি কিছু ভূয়ো রেশন কার্ড আছে। এখন এই ভূয়ো রেশন কার্ডের নামে প্রকৃত যারা পাবেন তাদের বঞ্চিত করা হলে খুবই ক্ষতি হবে এবং এতে জনগণ হয়রানিতে পড়ছে। এই ব্যাপারে পঞ্চায়েত এবং পৌরসভাকে দায়িত্ব দেওয়া যেতে পারে, ভূয়ো রেশন কার্ড কতটা কি আছে সেই ব্যাপারে তদন্ত করা যেতে পারে। দ্রুত যাতে রেশন কার্ড ছাপানোর ব্যবস্থা করা হয় এবং জেলার জনসাধারণ যাতে রেশন কার্ড পেতে পারেন, তারজন্য আমি আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি কাগজে দেখলাম, আমাদের মুখ্যমন্ত্রী ৩৪ দিন বিদেশ সফরের পর অবশেষে দেশে এসেছেন। এনাকে প্রায় ভিজিটিং মুখ্যমন্ত্রী বলা যায়, উনি

বিদেশেই থাকেন, মাঝে মাঝে কলকাতার বাড়িতে আসেন। এবারের সফরে উনি ইংল্যান্ড, ইউনাইটেড স্টেটস অফ আমেরিকা, নেদারল্যান্ড গিয়েছিলেন। তিনি ইংল্যান্ডে বিশ্রামের জন্য তার ভাগ্নের বাড়িতে সময় কাটিয়েছেন। আমেরিকায় উনি কিছু ব্যবসায়ীর সঙ্গে দেখা করেছেন। কিন্তু আমেরিকা সরকারের কোনও অফিসার, মার্কিন প্রেসিডেন্ট, ভাইস প্রেসিডেন্ট, ডিফেন্স সেক্রেটারি তো দূরের কথা, এমন কি কমার্স সেক্রেটারির সঙ্গেও তার দেখা হয়নি। কিছু ব্যবসায়ীর সঙ্গে তার দেখা হয়েছে। অবশ্য সিদ্ধার্থবাবু এই ব্যবস্থা করে দিয়েছিলেন। আর নর্থ আমেরিকায় বেঙ্গলি কনফারেন্সে ২ ঘন্টা গান শোনার পর তিনি বক্তৃতা দিয়েছেন।

আমি কাগজে পড়ছিলাম যে, নিউ ইয়র্কে যে হোটেলে জ্যোতিবাবু ছিলেন, তার দৈনিক বিল হচ্ছে ২ হাজার ডলার। তার একটা সুইটের ভাড়া আমরা নিশ্চয়ই জানতে চাইব, মুখ্যমন্ত্রী যে গেলেন তার যাতায়াত বাবদ, ফার্স্ট ক্লাশে গিয়েছেন এবং হোটেল বাবদ, সফর বাবদ কত টাকা খরচ হয়েছে এবং তার বিনিময়ে এমন কি সিদ্ধার্থবাবুর চেষ্টা সত্ত্বেও উনি কত ফার্ম কমিটমেন্ট অ্যামেরিকা থেকে নিয়ে এসেছেন? আমি যতদূর জানি উনি ৩ হাজার কোটি টাকা অর্থাৎ ১ বিলিয়ন ডলারের মতো ইনভেস্টমেন্ট নিয়ে এসেছেন। আমার মতে যে—এটা সই করার জন্য আমেরিকা যাবার দরকার ছিল না। এর চেয়ে অনেক বেশি টাকা এক একটা ট্রিপে অন্য রাজ্যের মুখ্যমন্ত্রীরা নিয়ে আসছেন। কিন্তু কিছুদিন আগেই বলেছিলেন যে, 'আমার ছেলে আলাদা থাকে। আলাদা ব্যবসা করে এবং ওর ব্যাপারে কিছু জানি না।' কিন্তু আবার দেখলাম লন্ডনে মুখ্যমন্ত্রীর সঙ্গে তার ছেলে ছিল। ওয়াশিংটনে ওয়াটার গেটে তার সঙ্গে তার ছেলে ছিল। তিনি ছেলের সঙ্গে গাড়ি করে ফিলাডেলফিয়ায় গিয়েছিলেন। ফিলাডেলফিয়া থেকে নিউ ইয়র্কে এসেছেন। নিউ ইয়র্ক থেকে কঙকড়ে—সুপার সনিক প্লেনে চেপে ছেলের সঙ্গে লন্ডনে ফিরে এলেন। ছেলের সঙ্গে বিদেশ ভ্রমণের জন্য মুখ্যমন্ত্রীর এত টাকা খরচ হল। উই ডু নট দ্যাট দ্য ওল্ড ম্যান নিডস্য সামরেস্ট কিন্তু ন্যূনতম যে বলেছেন কিছু আসবে, কিন্তু কি এল? উনি কলকাতা কর্পোরেশনের নির্বাচন এড়িয়ে গেলেন। কিন্তু উনি থাকলেও হারত আবার না থাকলেও হারত। সুতরাং উনি বদনাম থেকে এড়িয়ে গেলেন। আমরা পশ্চিমবঙ্গবাসী আগ্রহের সঙ্গে অপেক্ষা করছি যে, উনি পশ্চিমবঙ্গের জন্য কি এনেছেন।

**শ্রী মনোহর তিরকি ঃ** স্যার গত ১৯৯০ সালে বন্যার ফলে আমরা আশা করছিলাম যে এবারে কিছু ভূমিকা দেখব। কিন্তু বৃষ্টি শুরু হওয়ার সাথে সাথেই ডুয়ার্সের মানুষ বন্যার কবলে পড়েছে। যে বাঁধগুলি ভেঙ্গে গিয়েছিল, যে ক্ষয়ক্ষতি হয়েছিল—অনেক বলা সত্ত্বেও সরকারের তরফ থেকে সেই রকম কাজ করা হয়নি। এই কয়েকদিন আগে বৃষ্টির ফলে আবার সেই বাঁধগুলি ভেঙ্গে যাচ্ছে, নদী নালায় জল ঢুকে যাচ্ছে। এটা পশ্চিমবঙ্গের ব্যাপার নয় বা কেন্দ্রীয় সরকারের ব্যাপার নয়। আমরা ভুটান সীমান্তের কাছে বাস করি। ওখানে ভূটান সরকার ঠিকভাবে প্লাস্টারিং করছে, নদীর বেড ঠিকভাবে খনন করছে। এমনিতেই ডুয়ার্সে খুব বেশি বৃষ্টি হয়। বৃষ্টির জল গ্রামে ঢুকে যাচ্ছে। রাস্তাঘাট খারাপ হয়ে যাচ্ছে, টেলিফোন যোগাযোগ ব্যবস্থা খুব খারাপ। এক জায়গা থেকে অন্য জায়গায় আসতে গেলে অনেক সময় লাগছে। এখানে টেম্পোরারিলি সারানো হচ্ছে। আমি অনুরোধ করছি যে, এই

ব্যাপারে পারমানেন্ট যেন ব্যবস্থা করা হয়। আমি চাইছি যে, ভুটান সরকারের সঙ্গে কথা বলে মাস্টার প্ল্যান যেন তৈরি করা হয় এবং নদীগর্ভ ড্রেজিং করা হলে বন্যা রোধ করা যাবে। কিছু প্রয়োজনীয় খাদ্য মজুত করে রাখার জন্য অনুরোধ করছি। কারণ এই অঞ্চলে বৃষ্টির ফলে যাতায়াতের অসুবিধার জন্য জিনিসপত্রের দাম হু হু করে বেড়ে যাচ্ছে এবং এই কারণে মানুষ যাতে হয়রানি না হয় তার জন্য ব্যবস্থা নিতে অনুরোধ করছি।

[1-50 — 2-00 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** (মাননীয় সদস্য সভায় উপস্থিত ছিলেন না।)

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর প্রশাসনিক কর্মীবৃন্দের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের গাইঘাটা ব্লকের বি. ডি. ও.-র নাম শ্রী অনিন্দ গুহ ১৬ মাস আগে ট্রান্সফার হয়েছেন কিন্তু বিকল্প কেউ না আসার জন্য এখনও উনি চার্জ নিয়ে আছেন। মেখলিগঞ্জ থেকে যিনি এসেছেন বি. ডি. ও. হয়ে তিনি এখন চার্জ পাননি। তার কারণ হচ্ছে গাইঘাটা ব্লকের একটি পঞ্চায়েতের একজন জব অ্যাসিস্ট্যান্টকে কেন্দ্র করে জেলা শাসক ঐ বি. ডি. ও.-কে শো-কজ করেছেন। পাশাপাশি ঐ পঞ্চায়েতের সভাপতি এস. ডি. ও.-র কাছে রিপোর্ট চেয়েছেন এবং এস. ডি. ও এম.-কে রিপোর্ট দিয়েছেন। সম্ভবত ঐ রিপোর্টের পরিপ্রেক্ষিতে প্রকৃত ঘটনা জানতে চাওয়া হয়েছে এবং চার্জ হ্যান্ড ওভার হয়নি। এর জন্য শ্রী অনিন্দ গুহ কাজ কর্ম দেখছেন। আজ ১১ তারিখে সি. এ. ডি. পি.-র ফাংশনে যে বি. ডি. ও. এখন জয়েন করেননি, তার নামে কার্ড ছাপানো হয়েছে, তার নাম স্বরূপকুমার পাল। সরকারি কাজে কে চার্জ নিচ্ছেন না নিচ্ছেন আমার দেখার দরকার নেই কিন্তু যে বি. ডি. ও. চার্জ পেলেন না, জয়েন করলেন না, এলাকায় নেই শুধু পার্টিবাজি করে উত্তর ২৪ পরগনার জেলা পরিষদের ফাংশনে তার নামে কার্ড ছাপানো হল। এ বিষয়টি অবিলম্বে তদন্ত করে দেখা দরকার যে, যে বি. ডি. ও. জয়েন করেননি তার নামে কি করে কার্ড ছাপানো হল?

**শ্রী তপন হোড় :** স্যার, আপনার অনুমতি নিয়ে আমি আপনার মাধ্যমে রাজ্য সরকার এবং শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীদের কাছে সবিনয়ে আবেদন রাখছি যে, দীর্ঘদিন ধরে ৬০/৬৫-র ব্যাপারটি নিয়ে একটি টানা পোড়েন চলছে এবং এবারে সরকারি সিদ্ধান্ত সারকুলার গভর্নমেন্ট অর্ডার যা ছিল সেটা হাইকোর্টে উঠেছে। হাইকোর্ট অর্ডার দিয়েছেন। পরবর্তীকালে আমরা শুনেছি শিক্ষা দপ্তর ঐ হাইকোর্টের অর্ডারটিকে চ্যালেঞ্জ করবেন। আমি বলি বিষয়টি শুধু হাইকোর্টের অর্ডার নিয়ে নয়, বিষয়টি হচ্ছে শিক্ষা সংক্রান্ত। শিক্ষা কর্মী, শিক্ষক, ছাত্র সবাইকে ভাবিয়ে তুলেছে। বিষয়টি নিয়ে বিবেচনা করা হোক, প্রাথমিক, মাধ্যমিক শিক্ষক এবং সেই সঙ্গে ছাত্রছাত্রী বা শিক্ষার সঙ্গে সংশ্লিষ্ট ব্যক্তিরা যারা আছে তারা চাইছেন যে বিষয়টির একটি দ্রুত ফয়সালা হোক। বিষয়টিকে ফয়সালা করে নেওয়া দরকার যাতে ৬৫ বছর পর্যন্ত হয়। বিভিন্ন শিক্ষক এবং শিক্ষা মহল থেকে কথা উঠেছে। যথাযথভাবে রাজ্য সরকার একটু দ্রুত ফয়সালা করুন, এজন্য পুনরায় আপনার মাধ্যমে রাজ্য সরকারের বিভাগীয় মন্ত্রীদের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্যার, ক্যালকাটা কর্পোরেশনে গত ৯ই জুলাই নির্বাচন হয়ে গেল। বিগত পৌরসভা নির্বাচনগুলির দিকে তাকিয়ে মার্কসাবাদী কমরেডরা আগে থেকেই একটা ব্লু প্রিন্ট তৈরি করে নিয়েছিলেন, ওরা জেনেই গিয়েছিলেন যে রাজ্যের লোক ওদের পরিত্যাগ করেছেন। ১৮ বছর ধরে ক্ষমতায় রয়েছে এবং এই ১৮ বছর ধরে পশ্চিমবঙ্গের শিক্ষা, সংস্কৃতি সব শেষ করে দিয়েছেন। রাজ্যের মানুষ যখন তাদের চাইছেন না, সারা ভারতবর্ষ যখন ক্যালকাটা কর্পোরেশনের নির্বাচনের দিকে তাকিয়ে রয়েছেন, শুধু মানসম্মানের দিকে তাকিয়ে গণতন্ত্রকে হত্যা করে এবং যে বুদ্ধদেববাবু চোরেদের মন্ত্রিসভা থেকে পদত্যাগ করে চলে গিয়েছিলেন তার প্রত্যক্ষ মদতে সি. পি. এমের ক্যাডার, পুলিশ এবং কো-অর্ডিনেশন কমিটি প্রশাসনিক স্তরে এই ৩ পর্যায়ে ব্যবস্থা নিয়ে ক্যালকাটা কর্পোরেশনের নির্বাচনে বুথে বুথে গিয়ে মার্কসীয় গুন্ডারা, কমরেডরা মানুষের গণতান্ত্রিক অধিকার কেড়ে নিয়ে যথেচ্ছ ছাপ্পা ভোট দিয়েও শেষ রক্ষা করতে পারলেন না। যদিও তারা ২/১টি সিটে কংগ্রেসের থেকে এগিয়ে আছে, কিন্তু মানুষ আজকে স্বতস্ফূর্ত ভাবে এগিয়ে এসেছে তার ফলে কংগ্রেস আজকে অনেক সিট পেয়েছেন। আজকে ছাপ্পা ভোট দেওয়া, বুথ জ্যাম করা, বুথে পুলিশ অফিসারদের নিষ্ক্রিয়তা, প্রিসাইডিং অফিসারদের জাল ভোট দেবার ক্ষেত্রে সাহায্য করা এবং সর্বোপরি জাল ভোট করা এগুলি করা সত্ত্বেও আমাদের অনেক প্রার্থী আজকে জয়লাভ করেছে। আজকে কেন্দ্রে বসে ট্যাবুলেশনে কারচুপি করে আমাদের হারাতে চেষ্টা করা হয়েছে। ইতিহাস এই ন্যক্কারজনক ঘটনার ক্ষমা করবে না। আপনারা ভেবেছিলেন যে চুরি এবং কারচুপি করে পশ্চিমবঙ্গের মানুষের গণতান্ত্রিক অধিকার কেড়ে নেবেন, তা মানুষ কখনও হতে দেবে না। মানুষ এই ন্যক্কারজনক ঘটনা, মার্কসবাদী পার্টির গুন্ডামির বিরুদ্ধে ধিক্কার জানাবে সেই দিন আসছে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, সম্প্রতি পৌরসভার নির্বাচন হয়ে গেল। বামফ্রন্ট সরকার চিরকাল একটা নীতির ভিত্তিতে চলে এবং তারা গণতন্ত্রের বিশ্বাস করেন। তার মূল কারণ হচ্ছে, প্রতি ৫ বছর অন্তর প্রত্যেক জায়গায় ভোট হয়। পঞ্চায়েত থেকে আরম্ভ করে পৌরসভায় যে ভোট হচ্ছে, এটাই তার প্রমাণ। এখানে মাননীয় সদস্য জটু লাহিড়ি রিগিংয়ের কথা বলেছেন। স্যার, পশ্চিমবঙ্গের এমন একটা কাগজ নেই যারা বামফ্রন্টের বিরুদ্ধে কুৎসা রটায় না। এখানে অনেক সদস্য বলেছেন। আমি শুধু একটি কথা বলব যে বর্তমান পত্রিকা সবটাই মিথ্যা কথা বলে। বর্তমান পত্রিকা বলেছিল যে এক লক্ষ লোক বাইরে থেকে আনা হয়েছে। আমি তথ্য দিয়ে একথা বলতে চাই যে, ওরা গত বারে ৩১টি সিট পেয়েছিলেন, কিন্তু এবারে ৬৬টি সিটে জয়লাভ করেছে। আমি বলব ওরা রিগিং করেছেন, তা না হলে ওরা কি করে এলেন? বামফ্রন্ট যদি রিগিং করত তাহলে বামফ্রন্টের ৩৫টি সিট কি করে ওরা কেড়ে নিলেন? আমরা গণতন্ত্রে বিশ্বাস করি বলে এই জিনিস হয়েছে। স্যার, ওরা গণতন্ত্রের কথা বলেন। আমি ওদের একটা জ্বলন্ত ঘটনার কথা এখানে বলছি। সাধন পান্ডের এলাকায় ৩৬ নম্বর ওয়ার্ডে বোমাবাজি এবং গুন্ডামি কোন পর্যায়ে গেছে সেই সম্পর্কে আমি আপনার মাধ্যমে বিরোধী সদস্যদের কাছে একটা ঘটনা তুলে ধরছি। আপনারা চলে যান নীলরতন সরকার হাসপাতালের সি. সি. ওয়ার্ডে সেখানে দেখবেন মৃত্যুঞ্জয় দুয়ারি, বরোদা ব্যাঙ্কে কাজ করেন, তিনি আমাদের নির্বাচনী ক্যাম্পে বসে ছিলেন।

৩-১৫ মিনিটে ভোট শেষ হবার পরে কংগ্রেস গুন্ডা বাহিনীর প্রায় ৩০ জন একটা মিছি করে এসে আমাদের ক্যাম্প ভাঙচুর করে এবং তাকে বোমা মারে। তার ফলে তার ডা পা-টা চলে গেছে এবং সে এখন মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছে। আজকে এরা গণতন্ত্রের ক বলছেন। যদি রিগিং করা হয়ে থাকে তাহলে সেটা আপনারাই করেছেন। তা যদি না হ তাহলে বামফ্রন্টের সিটগুলি গেল কি করে? আপনারা খড়গপুর, চুঁচুড়ায় জিতলেন কি করে গণতন্ত্রের আমরা বিশ্বাস করি বলে এই জিনিস হয়েছে।

[2-00 — 2-10 p.m.]

**শ্রী শক্তিপ্রসাদ বল :** আমাদের গঠনতন্ত্র অনুযায়ী, নগরপালিকা কি অনুযায়ী নগরপালিকা বিলকে কার্যকর করার জন্য মহিলাদের আসন সংরক্ষণ করা হয়েছে। আজ মহিলাদের আলাদা স্বীকৃতির প্রয়োজন আছে। মায়ের সম্মান জাগলে পরে ছেলে জাগবে ঘ ঘরে। মহিলাদের আসন সংরক্ষণের বিরুদ্ধে আপনারা হাইকোর্টে গিয়েছিলেন। আজকে অসম নির্বাচন করতে হল কেন? মে মাসে হওয়ার কথা ছিল, সেখানে জুলাইতে হল আজ বলছেন পদ্মা খাস্তগীরের কাপড় ধরে টানাটানি করা হয়েছে। কোন কাগজে বেরিয়েছে? আ নিজে ৩৬ নং ওয়ার্ডের দায়িত্বে ছিলাম। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি যে ওখানে ভোটে দিন এরকম কোনও ঘটনা ঘটেনি। কিছু কংগ্রেসি গুন্ডা বোমাবাজি করে একজনকে মেরেছে এই বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করে সংশ্লিষ্ট মন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**ডঃ মানস ভূঁইয়া :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত জরুরি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি গত ১৫ দিন ধরে আমার বিধানসভা এলাকায় ব্যাপকভাবে আন্ত্রিক ছড়িয়ে পড়েছে। দুর্ভাগ্যের বিষয় জেলা শহর থেকে সবং মাত্র ৬৫ কিমি দূরে অবস্থিত হওয়া সত্ত্বেও বার বার আবেদন জানিয়েও কোনও চিকিৎসার সরঞ্জাম স্যালাইন, ডাক্তারের টিম সেখানে গেল না। খেপাল, গোপালচক, বিষ্ণুপুর পূর্ব বাঁধ, মাসুমপুর, আন্দুলিয়া কয়েকটি গ্রামে ১০০টি পরিবার আন্ত্রিকে আক্রান্ত হয়েছে। ৯ বছরের একটি মেয়ে মারা গেছে। আমি নিজে সি. এম. ও. এইচ.-কে বলেছি ডাইরেক্টর অফ হেলথ সার্ভিসকে বলেছি, স্বাস্থ্য সচিবের অনুপস্থিতিতে উপসচিবকে বলেছি, মেদিনীপুর হেডকোয়ার্টার্স-এর জেলা প্রশাসনকে বলেছি, কিন্তু কিছু হয়নি। পঙ্গু সরকার, মাথা খারাপ করা স্বাস্থ্যমন্ত্রী, অর্ধ উন্মাদ স্বাস্থ্য দপ্তরের বিরুদ্ধে আমি প্রতিবাদ জানাচ্ছি। সেখানে পঞ্চায়েত যারা আছেন তারা পানীয় জলের জন্য নলকূপ বসাচ্ছে না। ফলে পুকুর, নদীর জল খেয়ে গ্রামের মানুষ আন্ত্রিকে আক্রান্ত হচ্ছে। দুর্ভাগ্যের বিষয় লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা স্বাস্থ্য দপ্তরের জন্য আমরা এখান থেকে বরাদ্দ করেছিলাম কিন্তু আজকে আন্ত্রিকের চিকিৎসার জন্য স্যালাইন পাওয়া যাচ্ছে না, ব্লিচিং পাউডার দেওয়া হচ্ছে না। স্থানীয় ডাক্তার গিয়ে সেখানে চিকিৎসা শুরু করেছেন। আন্ত্রিক রোগের শিশুকে কোলে নিয়ে মা হাসপাতালে যাচ্ছেন, কিন্তু হাসপাতালে ডাক্তার নেই, স্যালাইন নেই, অ্যাম্বুলেন্স নেই। সর্বোচ্চ পর্যায়ে অফিসে এলাকার বিধায়ক এই ব্যাপারটা জানান সত্ত্বেও স্যালাইন, ডাক্তার, ওষুধ পাওয়া যাচ্ছে না। তাহলে স্বাস্থ্যমন্ত্রী কেন থাকবে না? আমি তার পদত্যাগ দাবি করছি। যারা চিকিৎসার ব্যবস্থা না করে মানুষকে মেরে ফেলতে চায়, আমি আবেদন করছি জনগণ যেন তার বিরুদ্ধে

সোচ্চার হন। পানীয় জলের নলকূপ বসানো হোক, সবং-এর গ্রামে চিকিৎসার ব্যবস্থা করা হোক।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা জরুরি বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত এপ্রিল থেকে অদ্যাবধি আমাদের বরিন্দ এলাকায় বামুনখোলা, হরিপুর, গাজোন-এ আদিবাসী অধ্যুষিত এলাকায় দিনের পর দিন ডায়রিয়া হচ্ছে। ৭৩ জন মারা গেছেন। ৪,৩০০ লোক এই অসুখে অসুস্থ হয়ে পড়েছেন। কিন্তু সেজন্য কোনও বিশেষ চিকিৎসা ব্যবস্থা করা হয়নি। কোনও স্বাস্থ্যকেন্দ্র খোলা হয়নি। মালদা শহরে স্টুল একজামিনেশনের জন্য কোনও ল্যাবরেটরি নেই।

এখানে সি. এম. ও. এইচ. আছেন, ৩-৪ জন অফিসার আছেন, তাদের জন্য কোনও ব্যবস্থা করবার প্রয়োজন তারা বোধ করেন না। অত্যন্ত দুঃখের কথা, কালিয়াচকে ২১৮টি গ্রামে আর্সেনিক ধরা পড়েছে, কয়েক হাজার লোক অসুস্থ হয়ে পড়েছে, গ্রামে বিষাক্ত চর্মরোগ দেখা দিয়েছে, কোনও হাসপাতালে চিকিৎসার ব্যবস্থা নেই। আমি গ্রাম ঘুরে দেখেছি গ্রামে টিউবওয়েল হয়নি। আমি অনুরোধ করছি অবিলম্বে চিকিৎসার ব্যবস্থা করা হোক।

**শ্রী মানিক ভৌমিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সদ্য সমাপ্ত কলকাতা কর্পোরেশন নির্বাচন সম্পর্কে বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কুকুরের মাথায় যখন ঘা হয় তখন সেই কুকুরকে কেউ বাঁচাতে পারে না, পাগল হয়ে মারা যায়। কলকাতা কর্পোরেশনের নির্বাচনের পর বামপন্থী বন্ধুদের ক্ষেত্রে অনুরূপ ঘটনা ঘটেছে। সারা বাংলার বুকে পৌরসভার নির্বাচনগুলিতে বাংলার মানুষ, আপনাদের ১৮ বছরের সন্ত্রাস, অত্যাচার, ব্যাভিচার এবং ভ্রস্টাচার আর মানুষের জীবনযন্ত্রণার প্রতিবাদ করেছে। সন্ত্রাস, রিগিং, বৈজ্ঞানিক রিগিং নানা কিছু করে আর পার পাওয়া যাচ্ছে না। তার যে গণ অভ্যুত্থান ঘটেছে তা ৭৫টি পৌর নির্বাচনের মাধ্যমে প্রমাণ হয়ে গিয়েছে। কলকাতা কর্পোরেশনের নির্বাচনের মাধ্যমে মানুষ প্রমাণ করেছে যে সন্ত্রাসের মাধ্যমে তাদের চেপে রাখা যায় না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯১ সালের বিধানসভা নির্বাচনে সারা বাংলায় কংগ্রেস ভোট পেয়েছিল ১ কোটি ৮ লক্ষ এবং আপনারা ভোট পেয়েছিলেন ১ কোটি ১৪ লক্ষ। মাত্র ৬ লক্ষের ব্যবধানে আপনারা সরকার গঠন করেছিলেন। গত বিধানসভায় সারা বাংলায় বি. জে. পি. ভোট পেয়েছিল ২৫ লক্ষ। এই ২৫ লক্ষের মধ্যে ২০ লক্ষ ভোট হচ্ছে কংগ্রেসের। মার্কসবাদী কিমিউনিস্ট পার্টির নেতৃত্বে বামফ্রন্ট সরকার বি. জে. পি.-র সঙ্গে অশুভ আঁতাত করে গত বিধানসভার নির্বাচনের মাধ্যমে আপনারা সরকার তৈরি করেছিলেন। তা না হলে আমরাই এখানে গত বিধানসভায় নির্বাচিত হয়ে সরকার গঠন করতাম। আজকে দেখছি জনগণের রায়কে মাথায় নিয়ে বি. জে. পি.-র সঙ্গে গোপন আঁতাত করার চেষ্টা করা হচ্ছে। পশ্চিমবাংলার রাজনীতিতে এক অশুভ শক্তির জন্ম দেওয়া চেষ্টা করা হচ্ছে। এই ব্যাপারে জনগণকে সতর্ক থাকার অনুরোধ জানাচ্ছি, সকলকে সতর্ক থাকার আহ্বান জানাচ্ছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, এই মাত্র একজন বক্তা বললেন কলকাতা পৌরসভার নির্বাচনের ব্যাপারে। উনি অবশ্য কলকাতা নির্বাচন সম্পর্কে ভাল

জানেন না। কয়েকটি সিট তারা পেয়েছেন, এটা আমরা মেনে নিয়েছি। কিন্তু বি. জে. পি.-এর সঙ্গে কথাবার্তা কংগ্রেস শুরু করেছে এটা সকলে মনে করছে।

(গোলমাল)

ইংলিশবাজারের মতো পরে বোঝা যাবে। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, কয়েকটি সিটে তার জিতেছেন, কলকাতা পৌরসভার বেশি সিট আমাদের হলেও কয়েকটি সিট তারা বেশি পেয়েছেন। সারা কলকাতায় পৌর নির্বাচনের পর তাদের লোকেরা হাসপাতালে ভর্তি হয়েছে, কারও পা বাদ গেছে, কংগ্রেসের পক্ষ থেকে এই কথা কেউ বলেননি, তাদের এই কথা বলার সুযোগও নেই। ৩৬ নম্বর ওয়ার্ড, যেটা ওনাদের সভাপতির কনস্টিটিউয়েন্সির একটা ওয়ার্ড যেখানে বোমা মারা হয় এবং তার ফলে মৃত্যুঞ্জয় দুয়ারিকে হাসপাতালে ভর্তি করতে হয়েছে। আপনারা গিয়ে দেখে আসুন তার একটা পা বাদ দেওয়া হচ্ছে। এই ঘটনা কলকাতার আর কোথাও হয়নি। ওনাদের সভাপতির সমস্ত অঞ্চল জুড়ে বোমাবাজি হয়েছে, ক্যাম্প দখল হয়েছে, ক্যাম্প দখল হয়েছে, ভাঙচুর হয়েছে। টি. ভি.-তে পুলিশের ঘটনা ১ সেকেন্ডের জন্যে হলেও দেখনো হয়েছে।

[2-10 — 2-20 p.m.]

আমি খুশি যে অন্তত পুলিশের খারাপ রোলটা দেখানোর জন্যও টি. ভি.-তে ঐটা দেখিয়েছে—রিভলবার নিয়ে দেখান হয়েছে। ১৬৬ নম্বরে থাকে, ৪৫ নম্বর আশ্রয়। গণশক্তিতে বেরিয়েছে রিভলবার নিয়ে বসে আছে। আমর্হাস্ট স্ট্রিটে বোমাবৃষ্টি হয়েছে, একাধিক কাগজে বেরিয়েছে—সোমেনবাবুর জায়গা। আপনি বলবেন বর্তমান কাগজে বেরিয়েছে। ঐ দেখে আমার পাড়ার লোকেরা হাসছে, ও একজন ড্রাইভার দাঁড়িয়ে আছে, হাওয়া বলে পরিচিত—কংগ্রেস কর্মী। বলা হয়েছে সি. পি. এম.-এর, কিন্তু আসলে কংগ্রেসের। বোঝানোর চেষ্টা করেছেন মারপিট করেনি। বলতে পারেন পুলিশ কেন ব্যর্থ হয়েছে দাঙ্গা থামাতে। আমি বিনীত ভাবে বলতে চাই, পশ্চিমবঙ্গে গণতন্ত্র রক্ষার জন্য পুলিশ বাহিনী ঠিক কাজই করেছে। ঐ মস্তান বাহিনীকে রোখার জন্য যদি র‍্যাফ ফোর্সকে নামাতে হত, তাহলে কয়েক হাজার সমাজ বিরোধী ধরা পড়ত এবং কয়েক হাজার রিভলভার উদ্ধার হত। কিন্তু আমরা বলতে পারিনি, কেননা সেটা বিরোধী দলের সভাপতির বাড়ির কাছে বা অফিসের কাছে। কোনও পত্রিকাতে নেই, কেউ বলতে পারে না কত বড় ধৈর্য বামফ্রন্ট দেখিয়েছে। বোমা, পিস্তল নিয়ে সমাজ বিরোধীরা বেশির ভাগ হাওড়া, দক্ষিণ ২৪ পরগনা থেকে এসে করেছে। তাদের তাড়া করলে ওর বাড়িতেই ঢুকে পড়তে হয়। তাহলে তখন কাগজে লিখতে হবে, আপনারা চিল্লাবেন, কেন সভাপতির বাড়িতে ঢুকেছে? সেই জন্যই ঢোকেনি। এবং এই ভাবে কয়েকটা সিট দখল করেছেন বলে আপনারা উল্লসিত হচ্ছেন। উল্লসিত হবার কারণ নেই। কারণ, সারা পশ্চিমবঙ্গ যে জায়গায় দাঁড়িয়েছে, পৌর ভোট সম্বন্ধে রবীনবাবু বুঝিয়ে উল্লেখ করেছেন—এত গন্ডগোল করা সত্ত্বেও, বুথের সামনে হামলা করা সত্ত্বেও আমরা ৭০টি সিট পেয়েছি এবং সংখ্যাগরিষ্ঠ আমরাই রয়েছি। দয়া করে বি. জে. পি.-র কাছে যাবেন না, তাহলে সারা ভারতবর্ষে আপনাদের বিরুদ্ধে যে অভিযোগ উঠেছে তা আবার প্রমাণিত হবে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, লক্ষীবাবুর গল্প ভালোই লাগল। আমার বক্তব্য হ'ল—বারুইপুর বি. এল. আর. ও. অফিস একটা দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে। অবশ্য যে সমাজব্যবস্থা আপনারা তৈরি করেছেন, এখানে চাকরি-বাকরি দিতে পারছেন না, সবাই দুর্নীতির দিকে ঝুঁকছে। এই বি. এল. আর. ও. অফিসে যে অফিসার দায়িত্বে আছে, সেই সরকারি অফিসার কি ভাবে দুর্নীতি করছেন, তার দু-একটা নজির আমি আপনার কাছে বলতে চাই এবং সুরাহা দাবি করি। জেলা-পরিষদের সদস্যা রেখা বৈদ্য, তিনি ৩২ বছর আগে একটা পেয়ারা বাগান কিনেছিলেন, তার আয় থেকেই তার সংসার চালাতেন। এক বছর আগে তিনি একজনকে সেটা লিজ দিয়েছিলেন। ওখানে এরকম সিস্টেমে আছে, এক বছর লিজ দেয়, পরের বছর আবার পাল্টে দেয়। হঠাৎ দেখা গেল বি. এল. আর. অফিস সেই লোকটার কাছ থেকে ৩২ বছরের খাজনা নিয়ে নিয়েছে। তাকে এখন কোর্টে গিয়ে সেটা ছাড়াতে হবে। রামনগরে কলকাতার যেসব লোক ব্যবসা করতে যায়, তারা বি. এল. আর. ও. অফিসে টাকা দিয়ে সেখানে খাস জমি এবং নদী বাঁধের জমি থেকে মাটি নিয়ে নিজেদের জমি ভরাট করছে। ল্যান্ড কনভারশন না করেই ধান চাষের জমিতে কারখানা করা হবে।

নদী বাঁধ থেকে জমিতে মাটি তোলা হল, খাস জমি থেকে মাটি তোলা হল। আমরা বি. এল. আর. অফিসে কমপ্লেন করেছি, কিন্তু কোনও সুরাহা হচ্ছে না। একজন ভদ্রলোক, যার মাত্র পাঁচবিঘা জমি আছে, সেখানে তিনি পেয়ারা বাগান এবং আম বাগান করেছিলেন। সেই জমিকেও পাট্টা দিয়ে দেওয়া হল। আমি বি. এল. আর. ও.-কে বললাম, মাত্র পাঁচ বিঘা জমির যে মালিক, সেই জমিকেও আপনি পাট্টা দিচ্ছেন কেন? আমি সরকারের কাছে আবেদন করছি, সামান্য জমির যিনি মালিক, যেখান থেকে আয় করে তার সংসার ঠিকমতো চালাতে পারছেন না, সেখানেও আজকে এমন অবস্থা সৃষ্টি হচ্ছে। আজকে দুর্নীতি এমন অবস্থায় এসে পড়েছে। এর একটা প্রতিকার হওয়া দরকার। সরকারের একার পক্ষে এই দুর্নীতি সম্পূর্ণ ভাবে দূর করা হয়ত যাবে না, তবে আমি বারুইপুরের ব্যাপারে যে ঘটনাগুলোর কথা তুলে ধরলাম, আমি সরকারের কাছে আবেদন জানাচ্ছি যে, এই ব্যাপারে একটা ভিজিলেন্সের ব্যবস্থা করা হোক এবং স্পেসিফিক যে অভিযোগের কথা বললেন, সেখানে দুর্নীতি বন্ধ করার ব্যবস্থা করুন।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রাকৃতিক দুর্যোগ আরম্ভ হয়ে গেছে। মাননীয় মন্ত্রী নির্বাচিত হবার পর আমি লিখিত ভাবে উলুবেড়িয়া দক্ষিণ কেন্দ্রের রাস্তা সংস্কারের একটি দাবি জানিয়েছিলাম। মাননীয় মন্ত্রীকে আমি ধন্যবাদ জানাই, তিনি স্যাংশন করেছিলেন। কিন্তু আজ পর্যন্ত পূর্ত দপ্তরের আমলাতান্ত্রিক যে কাঠামো তাতে কাজ এগোয়নি। গত পরশু দিন প্রচুর বৃষ্টি হল। ঐ বৃষ্টিতে উলুবেড়িয়ায় ধুলা সিমলা, ইছাপুর থেকে মাথাপাড়া, বিরচিতপুর টু বাহালিয়া বাস স্ট্যান্ড, আমতা-পানপুর রোড এবং আমতা দশ নম্বর রোড, যেটির হার্ট অব দি টাউনে, যেখানে কোর্ট, কলেজ, স্কুল এবং হাসপাতাল অবস্থিত, সেই রাস্তাটির অবস্থা অত্যন্ত শোচনীয়। পরশু দিন সেখানে রাস্তার খারাপ অবস্থার জন্য একটি বাস অ্যাক্সিডেন্ট হয়েছিল। আমি তাই

আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যাতে আমলাদের হাত থেকে মুক্ত হয়ে এই রাস্তা সংস্কারের অবিলম্বে ব্যবস্থা হয়।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত যে পঞ্চায়েত নির্বাচন হল তাতে দশ বছর ধরে সি. পি. এম. যেখানে মৌরসিপাট্টা নিয়ে বসেছিল, সেখানে কংগ্রেস কেড়ে নিয়েছে। কংগ্রেস যেখানে সংখ্যাগরিষ্ঠতা পেয়েছে, সেই এলাকায় বর্তমানে সি. পি. এম. এবং পুলিশ এমন সন্ত্রাস সৃষ্টি করছে যা আপনি সংবাদপত্রের মাধ্যমে আশা করি, দেখেছেন। তিন-চার দিন আগে বাগদায় প্রায় দশ হাজার মানুষ বিডিও অফিস ঘেরাও করেছে। সেখানকার মানুষ আজকে ঘরবাড়ি ছাড়া। সেখানকার মানুষ এমন ভাবে অত্যাচারিত হচ্ছেন যে, গ্রাম প্রধান, দুলাল, উপ-প্রধানসহ ১৮ জন কংগ্রেস কর্মী আজকে কুড়ি দিনের উপর হয়ে গেল জেল কাস্টডিতে রয়েছেন। এই এলাকায় সাংঘাতিক পুলিশি সন্ত্রাস চলছে। পাশের এলাকা গাইঘাটা, রামনগর, সেখানে সি. পি. এম. এবং পুলিশি অত্যাচারের ফলে মানুষ গ্রামছাড়া হয়ে গেছেন। সেখানে মানুষ কোনও রকম নিরাপত্তা পাচ্ছে না। বামফ্রন্টের ক্যাডার এবং এই সি. পি. এম.-এর মস্তান বাহিনী এমন তান্ডব করছে কংগ্রেস কর্মীদের বাড়িতে যে, আজকে তারা গ্রাম ছাড়া হয়ে গেছেন। মা বোনেরা আজকে রাস্তায়, কোনও বিচার পাচ্ছেন না। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি করছি যে, অবিলম্বে বনগাঁ, বাগদা এবং গাইঘাটার ঘটনার তদন্ত করা হোক। কিসের জন্য আজকে কংগ্রেস কর্মীরা ঘর ছাড়া? কি অপরাধে প্রধান এবং উপ-প্রধান (বাগদা) আজকে ২০/২৫ দিন জেল কাস্টডিতে পৌঁচছেন? ১৮ জন কংগ্রেস কর্মীর কি অপরাধ তা আমি জানতে চাইছি?

[2-20 — 3-00 p.m.] (Including adjournment)

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে যুব কংগ্রেসের এক নেত্রীকে যুব কংগ্রেসের আরেক নেতা খুন করে দগ্ধ করেছেন। আর এখানের যুব কংগ্রেস নেত্রী গতকাল নির্বাচনের ফলাফল ঘোষিত হওয়ার পরে আলিপুরদুয়ারের অতিরিক্ত জেলা শাসক মিঃ ঘোষালকে নির্বাচনের ফলাফল পাল্টানোর জন্য ঘেরাও করে রেখেছিলেন। এইভাবে বিশৃঙ্খলার সৃষ্টি হয়েছিল। আইনত আমরা জানি যে, নির্বাচনের ফলাফল ঘোষিত হয়ে যায় এবং সার্টিফিকেট দিয়ে দেয় তখন আর তার বিরুদ্ধে কথা বলতে গেলে মামলার পথ ধরা ছাড়া আর কোনও পথ খোলা থাকে না। সেখানে মামলা করে অধিকার কেড়ে নিতে হয়। সেখানে এই হামলাকারিরা গোটা কলকাতার বি... প্রান্তে এই কংগ্রেসি গুন্ডাবাহিনী মোঘল, ওরঙ্গজেব এবং সামসুদ্দিনের দল বিভিন্ন এলাকা যেমন পদ্মপুকুর, বেনিয়াপুকুর, নারকেলডাঙ্গা প্রভৃতি এলাকাতে হেরে গিয়ে রাস্তা ঘেরাও করে বিশৃঙ্খলার সৃষ্টি করে। এখানে ভূপেন শেঠ তো অনেক চিৎকার করলেন। আমি বলি আপনাদেরই বিধায়ক শ্রী সৌগত রায় বলেছেন যে, যে দলের অধীনে ওয়ার্ডটি সেই ওয়ার্ডের তাদের হেরে গেলে সেই বিধায়ককে পদত্যাগ করতে হবে। তাহলে আমি জানাই যে, ডাঃ তরুণ অধিকারি তো নৈহাটির বিধায়ক, নৈহাটি মিউনিসিপ্যালিটিতে তো কংগ্রেস হেরে গেছে তাহলে তরুণ অধিকারির পদত্যাগ করা উচিত, ভূপেন শেঠের পদত্যাগ করা উচিত? সুতরাং এইভাবে বিশৃঙ্খলা সৃষ্টি করার মধ্যেও

বামপন্থীদলগুলো মাথা উঁচু করে দাঁড়িয়েছে এবং তার জন্য তারা অভিনন্দনযোগ্য। আর ধিক্কার জানাই ওইসব কংগ্রেসি বিশৃঙ্খলা সৃষ্টিকারী এবং আইনভঙ্গকারী দলকে, যারা নাকি হাওড়ার থেকে বিনোদ সিংকে এনেছিল বোমা বানানোর জন্য এবং বোমা বানাতে গিয়েই ওই লোক মারা গেছিল।

(At this Stage the House was adjourned till 3.00 p.m.)

[3-00 — 3-10 p.m.]

(After Recess)

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANT

### Demand No. 44

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশ অনুযায়ী আমি ১৯৯৫-৯৬ আর্থিক বৎসরে ৪৪ নং অনুদানের অন্তর্গত **"২২৪৫ নং প্রাকৃতিক বিপর্যয় জনিত ত্রাণ"** খাতে মোট ৮০,০০,০০,০০০ (আশি কোটি) টাকার ব্যয় মঞ্জুরির দাবি পেশ করছি। এর মধ্যে ভোট-অন-অ্যাকাউন্টে গৃহীত ৪০,০০,০০,০০০ (চল্লিশ কোটি) টাকাও ধরা আছে।

২। প্রসঙ্গত, সভার অবগতির জন্য জানাই যে, প্রস্তাবিত ব্যয় মঞ্জুরির মধ্যে ত্রাণ দপ্তর সহ ত্রাণ কার্যের সঙ্গে সংশ্লিষ্ট অন্যান্য কয়েকটি দপ্তরের অংশও রয়েছে। এ সম্পর্কে বিস্তারিত বিবরণ ১৯৯৫-৯৬ আর্থিক বৎসরের ১৯ সংখ্যক বাজেট সংক্রান্ত প্রকাশনের যে বাজেট বই সভার কাছে পেশ করা হয়েছে, তাতে লিপিবদ্ধ আছে।

৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

এ কথা বলার অপেক্ষা রাখে না যে, পশ্চিম বাংলার নিসর্গ রঙ্গমঞ্চ ঋতুরঙ্গের অপরূপ রহস্যময় লীলাক্ষেত্র। এখানে যেমন দেখা যায় দীপ্ত চক্ষু তাপঃক্লিষ্ট শীর্ন গ্রীষ্ম তার ধুলায় ধুসর রুক্ষ্ম পিঙ্গল দেহের তপ্ত নিঃশ্বাসে গ্রাম বাংলাকে খরায় পুড়িয়ে দিচ্ছে, অন্যদিকে অকৃপণ বর্ষণ ধারা নদীনালা খালবিল ভরিয়ে দিয়ে বন্যা নিয়েআসছে। খরা বলুন, বন্যা বলুন—সব কিছুই সেই খেয়ালি প্রকৃতির রহস্যময়ী খেলা। মানুষ তার কাছে দর্শক মাত্র, এ অবস্থায় মানুষের জন্য মানুষই এগিয়ে আসে আর সেই মানুষদের জন্য ত্রাণ দপ্তর থেকে যথাসাধ্য সাহায্যের হাত বাড়িয়ে দেওয়া হয়। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে এ অভিজ্ঞতা নতুন নয়, যেহেতু প্রায় প্রতিবছরই এ রাজ্যকে খরা, বন্যা প্রভৃতি বিধ্বংসী প্রাকৃতিক বিপর্যয়ের সম্মুখীন হতে হয়।

৪। সুখের কথা, প্রকৃতির কল্যাণে ১৯৯৪-৯৫ আর্থিক বৎসরে এ রাজ্যকে তেমন ভয়ঙ্কর প্রাকৃতিক বিপর্যয়ের সম্মুখীন হতে হয়নি। তবে গত জুন-জুলাই মাসে পশ্চিমবঙ্গের

বেশ কয়েকটি জেলায় যেমন দক্ষিণ দিনাজপুর, উত্তর দিনাজপুর, মালদা, জলপাইগুড়ি, কুচবিহার ও মুর্শিদাবাদ জেলার অংশবিশেষের ক্ষেত্রে এক খরানুরূপ পরিস্থিতির সৃষ্টি হয়েছিল। এর ফলে ঐ সময় কৃষির উপর এর ব্যাপক প্রতিক্রিয়া পড়েছিল। ত্রাণ দপ্তর থেকে সময়মতো এই নিদারুন পরিস্থিতির মোকাবিলার চেষ্টা করা হয়েছিল। এই পরিস্তিতি সামলাতে যুদ্ধকালীন তৎপরতায় নলকূপ বসানো, ক্ষতিগ্রস্ত নলকূপ সারানো প্রভৃতি বাবদ এই ক্ষতিগ্রস্ত জেলাগুলির জন্য মোট ২২১.৬৬ লক্ষ টাকা আবন্টন করা হয়েছে। এ ছাড়া, ক্ষতিগ্রস্ত জেলাগুলির কৃষিজীবী মানুষদের জন্য মিনিকিট বিতরণ বাবদ মোট ১৭১.৭০ লক্ষ টাকা আবন্টন করা হয়েছে।

৫। প্রায় প্রতি বছরের অভিজ্ঞতা মতো এ রাজ্যে বন্যার অভিজ্ঞতা কোনও নতুন মাত্রা নয়। মুর্শিদাবাদ, মালদা, মেদিনীপুর, হুগলি ও বীরভূম জেলাগুলির অংশবিশেষ বন্যার দরুন দারুণ ক্ষতিগ্রস্ত হয়েছে। ক্ষতিগ্রস্ত মোট সম্পদের পরিমাণ প্রায় ১৬ কোটি টাকা। এ বন্যায় হুগলি জেলায় ৩ জন ও মালদা জেলায় ২৭ জন মানুষ প্রাণ হারিয়েছেন। বন্যাকবলিত জেলাগুলির ক্ষতিগ্রস্ত মানুষদের ত্রাণের জন্য—২৩,০০০ ত্রিপল, ৪,৭৫০ টি ধুতি, ১১,৫০০ টি শাড়ি, ১২,০০০ শিশুপোষাক, ৪,১০০ টি লুঙ্গি, ৪৬৫ মে. টন গম, ৭০ মে. টন চাল, ৪.৫০ লক্ষ টাকার শুকনো খাবার, ২.৫ মে. টন গুঁড়ো দুধ ও আনুসঙ্গিক ব্যয় বাবদ ৭.৪০ লক্ষ টাকা আবন্টন করা হয়েছে।

৬। এছাড়া, গত এপ্রিল, মে ও জুন মাসে ভয়ঙ্কর ঝড় মেদিনীপুর, হুগলি, বাঁকুড়া, বীরভূম, কুচবিহার, দক্ষিণ দিনাজপুর, মুর্শিদাবাদ, মালদা, উত্তর চব্বিশ পরগনা, দক্ষিণ চব্বিশ পরগনা, পুরুলিয়া ও বর্ধমান জেলাগুলিতে আকস্মিক আঘাত হানে। এর ফলে জেলাগুলির জীবন ও সম্পত্তির প্রচুর ক্ষতি হয়। মোট ৪১ জন মানুষ প্রাণ হারান এবং প্রায় ৪,৫০,০০০ জন মানুষ ক্ষতিগ্রস্ত হন। ত্রাণ দপ্তর যুদ্ধকালীন তৎপরতার ভিত্তিতে-দুর্গতদের সাহায্যের জন্য এই পরিস্থিতির যথাসাধ্য মোকাবিলা করে। ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের ত্রাণের নিমিত্ত ১০,৫০০ টি ত্রিপল এবং অন্যান্য ত্রাণ সামগ্রী আবন্টন করা হয়েছে।

৭। গত আগস্ট থেকে অক্টোবর মাস পর্যন্ত মুর্শিদাবাদ জেলার জলঙ্গি ব্লকে গঙ্গা-পদ্মা নদীর বিধ্বংসী ভাঙ্গনে এক নজিরবিহীন বিপর্যয় ঘটে। জেলা প্রশাসন সমস্ত শক্তি দিয়ে যুদ্ধকালীন তৎপরতার সঙ্গে এর যথাসাধ্য মোকাবিলা করে। ত্রাণ দপ্তরও অত্যন্ত ক্ষিপ্রতার সঙ্গে এ ব্যাপারে জেলা প্রশাসনের সঙ্গে যোগাযোগ করে ত্রাণ ও উদ্ধার কার্যের তদারকি করে। এই জেলার জলঙ্গি বাজার, জলঙ্গি শহরের প্রায় ২১/২ (আড়াই) কি.মি. ভাঙ্গনের কবলে পড়ে এবং একটি থানা, একটি উচ্চ মাধ্যমিক বিদ্যালয়, একটি গ্রাম পঞ্চায়েত অফিস, ৩টি মন্দির, একটি মসজিদ ও একটি ক্লাব বাড়ি দারুণভাবে ক্ষতিগ্রস্ত হয়। এ ছাড়া, ভাঙ্গনের ফলে, বহরমপুর, রঘুনাথ গঞ্জ-২, রানীনগর-১, রানীনগর-২, ভগবানগোলা-২ এবং লালগোলা ব্লকও ক্ষতিগ্রস্ত হয়।

২৪টি গ্রাম ও প্রায় ১৪,১১৭ জন মানুষ ভাঙনের কবলে পড়ে। ক্ষতিগ্রস্ত বাড়ির সংখ্যা আনুমানিক ৮১৮। শুধু মানুষ বা বাড়ি ক্ষতিগ্রস্ত নয়, প্রচুর শস্যহানিও হয়েছে।

এই বিপর্যস্ত পরিস্থিতি মোকাবিলা করতে ত্রাণ দপ্তর থেকে ক্ষতিগ্রস্ত মানুষদের মধ্যে নিম্নলিখিত ত্রাণ সামগ্রী আবন্টন করা হয়েছে—বিশেষ খয়রাতি সাহায্য ১৯৩০ কুইন্টাল গম, ত্রিপল ৪৯৭১টি, ধুতি ১৯০০ টি, শাড়ি ২৬০০টি, শিশুপোষাক ২৯০০টি, লুঙ্গি ১৪৫০ টি, গুঁড়ো দুধ ৮৫ ব্যাগ, চিড়া ৫০.১৫ কুইন্টাল, গুড় ১৭ কুইন্টাল ও আনুষঙ্গিক খরচ বাবদ ৩,১৫,০০০ টাকা।

৮। বন্যা, ভূমিধ্বস, ঘূর্ণিঝড় প্রভৃতি প্রাকৃতিক বিপর্যয়ে সম্পূর্ণ ধ্বংসপ্রাপ্ত বাড়ির জন্য ১,০০০ টাকা ও আংশিক ধ্বংসপ্রাপ্ত বাড়ির জন্য ৫০০ টাকা করে গৃহ নির্মাণ অনুদান বাবদ ত্রাণ দপ্তর থেকে আবন্টন করা হয়। ১৯৯৪-৯৫ সালে এ বাবদ ক্ষতিগ্রস্ত জেলাগুলিতে মোট ২ কোটি ৪৯ লক্ষ ৪৫ হাজার টাকা আবন্টন করা হয়েছে।

৯। বিভিন্ন প্রাকৃতিক দুর্যোগ যথা বন্যা, ভূমিক্ষয়, নদীর গতিপথ পরিবর্তন ইত্যাদি কারণে যে সমস্ত লোক গৃহহারা হন, তাদের পুনর্বাসনের জন্য ত্রাণ দপ্তর জমি অধিগ্রহণ করে থাকে। ১৯৯৪-৯৫ আর্থিক বছরে মালদা জেলায় জমি অধিগ্রহণের জন্য ক্ষতিপূরণ বাবদ মোট ১২ লক্ষ ৪৬ হাজার ২১০ টাকার অনুমোদন দেওয়া হয়েছে। এতে ৫০০টি পরিবার উপকৃত হয়েছেন।

এ ছাড়া, মুর্শিদাবাদ জেলায় গঙ্গা-পদ্মার ভাঙ্গনের জন্য ৩৩৫টি গৃহহীন পরিবারকে ঐ জেলায় নওদা মৌজায় পুনর্বাসনের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে।

১০। নবম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী এ রাজ্যে গঠিত প্রাকৃতিক দুর্যোগ জনিত ত্রাণ তহবিল থেকে ১৯৯৪-৯৫ সালে এ পর্যন্ত মোট ১৭৩৬.১৫ লক্ষ টাকা আবন্টন করা হয়েছে। যে দপ্তর[illegible] দেওয়া হয়েছে [illegible]র নাম ও টাকার [illegible] নিচে দেওয়া হল

| দপ্তরের নাম | | প্রদত্ত অর্থ (লক্ষ টাকা) |
|---|---|---|
| ক) কৃষি | ... | ১৭১.৭০ |
| খ) জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন | ... | ২২১.৬৬ |
| গ) শিক্ষা | ... | ২১০.০০ |
| ঘ) সেচ ও জলপথ | ... | ৩১২.৬৮ |
| ঙ) ত্রাণ | ... | ৮২০.১১ |
| | | ১৭৩৬.১৫ |

১১। প্রাকৃতিক দুর্যোগ ছাড়াও অন্যান্য ক্ষেত্রে গ্রামে ও শহরে বসবাসকারী কুষ্ঠরোগগ্রস্ত, অন্ধ, খঞ্জ, অনাথ ও উপার্জনাক্ষম দুঃস্থ মানুষদের দুর্দশা কমাতে খয়রাতি সাহায্য দেওয়া হয়। ১৯৯৪-৯৫ আর্থিক বছরে এ বাবদ ৭ কোটি ৪৩ লক্ষ ৬৯ হাজার ৯ শত টাকা আবন্টন করা হয়েছে। এর ফলে প্রতিমাসে প্রায় ১ লক্ষ ৫৭ হাজার ৯ শত ৭১ জন দুঃস্থ মানুষ উপকৃত হয়েছেন।

এ ছাড়া জীবিকা উপার্জনে অক্ষম দুঃস্থ মানুষদের অনাহার জনিত মৃত্যু প্রতিরোধে এই আর্থিক বৎসরে মোট ৭ লক্ষ ৫৫ হাজার টাকা নগদ খয়রাতি সাহায্য আবন্টন করা হয়েছে।

১২। বিভিন্ন জেলায় শহ[illegible] বসবাসকারী দরিদ্র মানুষদের জন্য মাননীয় বিধায়কদের মারফৎ ঈদ ও দুর্গাপূ[illegible] প্রাক্কালে জামা কাপড় ও শিশুবস্ত্র বন্টনের ব্যবস্থা করা হয়। এ বাবদ ১৯৯৪-৯৫ সালে মোট ৫৪.৯২ লক্ষ টাকা আবন্টন করা হয়েছে।

১৩। বেহালায় ভেজাল রেপসিড তেল আক্রান্তদের মধ্যে আড়াই শতাধিক পরিবারের জন্য ত্রাণ বিভাগ এখনও খয়রাতি সাহায্য ও আর্থিক অনুদান দিয়ে যাচ্ছে এবং ১৯৯৪-৯৫ আর্থিক বৎসরে এ বাবদ মোট ১১ লক্ষ ৩৭ হাজার ৭ শত টাকা আবন্টন করা হয়েছে।

১৪। পৌর এলাকায় দুর্ঘটনা জনিত অগ্নিকান্ডে ক্ষতিগ্রস্ত গৃহাদি পুনর্নির্মাণের জন্য ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের গৃহনির্মাণ বাবদ ১৯৯৪-৯৫ আর্থিক বছরে মোট ৫০ হাজার টাকা আবন্টন করা হয়েছে।

১৫। ১৯৮৮ সালের ১লা মে থেকে কেন্দ্রীয় সরকারের অর্থানুকুল্যে ও পশ্চিমবঙ্গ সরকারের ত্রাণ দপ্তরের তত্ত্বাবধানে রূপায়িত 'কুটির বিমা প্রকল্প' মারফৎ গ্রামে দুর্ঘটনা অগ্নিকান্ডে ক্ষতিগ্রস্ত ঘরবাড়ি নির্মাণকল্পে ন্যাশনাল ইনসিওরেন্স কোম্পানি অর্থ সাহায্য করে থাকে। এ পর্যন্ত এই প্রকল্পে ৩৭ সহস্রাধিক পরিবারকে ক্ষতি পূরণ মঞ্জুর করা হয়েছে।

১৬। আর্থিকভাবে দুর্বলতর মানুষদের আর্থ-সামাজিক পুনর্বাসনের জন্য যোজনা এবং যোজনা-বহির্ভূত খাতে ১৯৯৪-৯৫ আর্থিক বৎসরে এ যাবৎ যথাক্রমে ৩,৮০,০০০ টাকা ও ২৪,৯৯,৭৫০ টাকা আবন্টন করা হয়েছে, যার ফলে প্রায় ৪৩৪ জন ও ২,৪১৩ জন দুঃস্থ মানুষ উপকৃত হয়েছেন।

১৭। এই বিভাগ ক্ষয়রোগোত্তীর্ণ ব্যক্তিদের আর্থ-সামাজিক পুনর্বাসনের জন্য অর্থ সাহায্য দিয়ে থাকে। ১৯৯৪-৯৫ বৎসরে এ যাবৎ যোজনা বহির্ভূত খাতে ৩,৯৯,৪০০ টাকা এই উদ্দেশ্যে আবন্টন করা হয়েছে। এর ফলে উপকৃত ব্যক্তির সংখ্যা ৪৮১।

১৮। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

ত্রাণ দপ্তরের বাজেট বরাদ্দ মূলত পরিকল্পনাবহির্ভূত খাতে ধরা হয়। তবে ১৯৯৪-৯৫ আর্থিক বছরে পরিকল্পনা খাতে নিম্নলিখিত যে পাঁচটি প্রকল্প ছিল, সেগুলি ১৯৯৫-৯৬ আর্থিক বছরেও চালু থাকবে।

(ক) রিলিফ কমপ্লেকস নির্মাণ

(খ) বন্যাশ্রয় নির্মাণ

(গ) ত্রাণ-ভান্ডার নির্মাণ

(ঘ) আর্থ-সামাজিক কারণে বিপর্যস্ত ও দুঃস্থ পরিবারের পুনর্বাসনের জন্য এককালীন আর্থিক অনুদান।

(ঙ) প্রাকৃতিক দুর্যোগ সতর্কীকরণ ব্যবস্থা (ডি. ডবলিউ. এস)।

উপরিউক্ত পাঁচটি প্রকল্প রূপায়ণ বাবদ ১৯৯৪-৯৫ আর্থিক বছরে ৪৫.৫০ লক্ষ টাকা খরচ করা হয়েছে এবং ১৯৯৫-৯৬ আর্থিক বছরে মোট ৫০ লক্ষ টাকার ব্যয়বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

১৯। এই সরকারের সীমিত আর্থিক সামর্থ্যের সঙ্গে সঙ্গতি রেখে, বিভিন্ন ত্রাণ প্রকল্প যথাযথ রূপায়ণের জন্য এখানে আমি যে ব্যয়মঞ্জুরির প্রস্তাব মাননীয় সদস্যগণের কাছে রাখছি, তা ১৯৯৫-৯৬ সালে বিভিন্ন ধরনের ত্রাণ কার্যের জন্য ব্যয়িত হবে।

২০। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১৯৯৪-৯৫ আর্থিক বৎসরে এ রাজ্যে ত্রাণের কাজে সভার সমস্ত মাননীয় সদস্যদের কাছ থেকে যে অকুণ্ঠ সাহায্য ও অকৃপণ সহযোগিতা পেয়েছি, সেই একই সাহায্য ও সহযোগিতার আশা রেখে ১৯৯৫-৯৬ সালে ৪৪ নং অনুদানের অন্তর্গত "২২৪৫ নং প্রাকৃতিক বিপর্যয় জনিত ত্রাণ" খাতে ব্যয়বরাদ্দের প্রস্তাব গ্রহণের জন্য আমি সবিশেষ অনুরোধ করছি।

**Mr. Deputy Speaker :** There are 7 cut motions on Demand No. 44. All the cut motions are in order and taken as moved. Members may now move your motion.

**Shri Subrata Mukherjee, Shri Abdul Mannan, Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনার অনুমতি নিয়ে ত্রাণ দপ্তরের মাননীয়া মন্ত্রী শ্রীমতী ছায়া বেরা তার দপ্তরের জন্য যে ৮০ কোটি টাকার ব্যয় মঞ্জুরির দাবি পেশ করেছেন তার বিরোধিতা করছি এবং এ ব্যাপারে আমাদের যে কাট-মোশনগুলো আছে তার সমর্থন করছি। আপনি জানেন স্যার, এই রিলিফ এমন একটা দপ্তর যে দপ্তরের আগে থেকে বলা যায় না কত টাকা খরচ হবে। সব সময় দেখা যায়, যখন কোনও বন্যা হয় বা খরা হয় তখন ঐ মাননীয়া ছায়া ঘোষকে যেতে হয় অর্থমন্ত্রীর কাছে যে, আপনি অবিলম্বে কিছু টাকা রিলিজ করুন। এই জিনিসটা বার বার দেখা গেছে, যে যখন বন্যা হয় বা খরা হয় তখন ত্রাণমন্ত্রী এবং অর্থমন্ত্রীর মধ্যে এ নিয়ে একটা টানা-পোড়েন হয়। কখনও কখনও প্রেস কনফারেন্স, কন্ট্রোলরুম অর্থমন্ত্রীর ঘরে হয় এবং তাতে আমার মনে হয় রিলিফ এফোর্টগুলো একটু ক্ষতিগ্রস্ত হয়। কেন্দ্রীয় সরকার-এর যে রিলিফ দপ্তর আছে তাতে এই সমস্ত দূর করার জন্য একটা ন্যাচারাল ক্যালামিটি ফান্ড তৈরি করেন।

স্যার, এই যে ক্যালামেটি রিলিফ ফান্ড-এ ৪০ কোটি টাকা প্রতি বছরে দেওয়া হয়, আমার মনে হয় এই টাকাটা পৌঁছায় ন্যাচারাল ডিজ্যাস্টার এর সময়। আরও এটা স্মুথলি করা যেত যদি ত্রাণ মন্ত্রীর অন দি স্পট সিদ্ধান্ত নেওয়ার ক্ষমতা থাকত এবং এই ত্রাণ মন্ত্রী ও অর্থ দপ্তরের মধ্যে টানা পোড়েন সেটা যদি না থাকত তাহলে ভাল হত। স্যার, এই দপ্তরের মন্ত্রী খুব কাব্যিক ভাষায় বলেছেন, এই দপ্তর প্রকৃতির উপর নির্ভরশীল। আমরা যে রকম কাব্যিক ভাষায় পড়াশুনা করেছি, সেই রকম কাব্যিক ভাষায় তিনি বলেছেন, "এ কথা বলার অপেক্ষা রাখে না যে, পশ্চিমবাংলার নিসর্গ রঙ্গমঞ্চ ঋতুরঙ্গের অপরূপ রহস্যমতো লীলাক্ষেত্র। এখানে যেমন দেখা যায় দীপ্ত চক্ষু তাপঃক্লিষ্ট শীর্ণ গ্রীষ্ম তার ধূলায় ধূসর রুক্ষ পিঙ্গল দেহের তপ্ত নিঃশ্বাসে গ্রাম বাংলাকে খরায় পুড়িয়ে দিচ্ছে, অন্যদিকে অকৃপণ বর্ষণ ধারা নদী-নালা খালবিল ভরিয়ে দিয়ে বন্যা নিয়ে আসছে। খরা বলুন, বন্যা বলুন—সব কিছুই সেই খেয়ালি প্রকৃতির রহস্যময়ী খেলা।" ত্রাণমন্ত্রী খুব ভাল বাংলা লিখেছেন, কিন্তু প্রকৃতিকে নিয়ে কাব্য করার দিন চলে গিয়েছে। এখন স্যাটেলাইট ইমাজিং হচ্ছে এখন আবহাওয়াবিদরা বলতে পারেন, আবহাওয়া কি রকম আছে, এখন অনেক কিছু মডার্নাইজ হয়েছে, আবহাওয়ার খবর স্যাটেলাইট এর মাধ্যমে অনেক আগে বলে দেওয়া যায়। যদি রাজ্য সরকার এই ব্যবস্থাকে আরও মডার্নাইজ করতেন, যদি ডিজ্যাস্টার-এর সঙ্গে আমাদের আবহাওয়া অফিসকে যুক্ত করতেন, সব জায়গায় ডিজ্যাস্টারের ওয়ার্নিং বাজানো যেত তাহলে এই ক্ষয়ক্ষতি হত না। এই যে সুন্দরবনে কয়েক দিন আগে যে ঘটনা ঘটে গেল, এটা এই বছরের মধ্যে পড়ে, এটা ডিজাস্টার ওয়ার্নিং যদি থাকত তাহলে অনেকটা দূর করা যেত, এই কারণে ডিজাস্টার রিলিফ এবং ওয়ার্নিং মেকানিজিমও থাকা দরকার। এটা যদি থাকত তাহলে সেটা হয় না। আজকে স্যাটেলাইট পিকচারে অনেক আগে থেকেই বন্যা খরা অতি বৃষ্টি বলা এটা আর আজকে প্রকৃতির খেয়াল নয়, প্রকৃতির খেয়াল কেন হয় সেটা বিজ্ঞান সুনির্দিষ্ট করে বলছেন। এখানে অতীশবাবু আছেন, উনি পদার্থবিদ ভাল করে এই ব্যাপারে বলতে পারবেন, আমরাও এই ব্যাপারে কিছু বলতে পারি। প্রকৃতিকে আমরা অ্যান্টিসিপেট করতে পারব এবং প্রকৃতিকে নিয়ে যে বিপদ সেটা আমরা কতকটা দূর করতে পারব এটা অনিশ্চিত। এখানে বাজেট বরাদ্দটা সীমাবদ্ধ থাকে না, কারণ আপনি বুঝতে পারছেন না কখন এই প্রাকৃতিক বিপর্যয় হবে। খরার জন্য অ্যাকচুয়াল ছিল '৯৩-'৯৪, ১৩ লক্ষ ৭ হাজার টাকা। সেই জায়গায় বাজেট এস্টিমেট ছিল গত বছরে খরার জন্য ২ কোটি ৮ লক্ষ টাকা। সেই জায়গায় খরচ হল ৪ কোটি ৫৫ লক্ষ টাকা। এবারে সেখানে কমিয়ে ২ কোটি ২৮ লক্ষ বাজেট এস্টিমেট করেছেন। এরপরে দেখা যাবে এই বাজেটটাও ছাপিয়ে যাচ্ছে। কারণ এই বছরেই বন্যা হয়েছে তার জন্য আপনাকে খরচ করতে হয়েছে। আপনি দেখবেন ফ্লাড সাইক্লোনে আপনার যা খরচ হয়েছে, আপনার যেটা অ্যাকচুয়াল ছিল, সেখানে খরচ হয়েছিল '৯৩-'৯৪, ২৭ কোটি, বাজেট এস্টিমেট ছিল ৩২ কোটি, রিভাইসড এস্টিমেট মাত্র ৭ কোটি, এবারের বাজেটে আবার ৩১ কোটি, তার মানে এমন একটা দপ্তর, যেখানে আপনি এস্টিমেট করছেন, সেখানে অ্যাকচুয়াল কম খরচ হচ্ছে, এই সমস্ত অবস্থাকে দূর করার জন্য প্রত্যেক বছরে যখন বন্যা হয়, খরা হয়, তখন সেন্ট্রাল টিম পাঠানোর জন্য অনুরোধ করতে হয়।

[3-10 — 3-20 p.m.]

সেই টিমে এগ্রিকালচারিস্ট থাকে, সেই টিম আসে তারপর তারা বললে সেন্ট্রাল অ্যাসিস্টেন্স পাওয়া যাবে। রিলিফ ফান্ডের জন্য বাজেট এস্টিমেটে প্রত্যেকবার ৪০ কোটি টাকা ধরা থাকে। সেই জায়গায় গত বছর খরায় খরচ হয়েছে ৪ কোটি ৫৫ লক্ষ টাকা, বন্যা খাতে খরচ হয়েছে ৭ কোটি ২৭ লক্ষ টাকা। অর্থাৎ মোট ১১ কোটি ৭২ লক্ষ টাকা মাত্র খরচ হয়েছে। প্রতি বছরই টাকা কিছু না কিছু ঘুরে যাচ্ছে। রিলিফ দপ্তরে প্ল্যান ফান্ড ছাড়াও, নন-প্ল্যান ফান্ডও অল্প আছে। তা দিয়ে রিলিফ কমপ্লেক্স নির্মাণ, ত্রাণ ভান্ডার নির্মাণ, এককালীন অনুদান এবং প্রাকৃতিক দুর্যোগে সতর্কীকরণ ব্যবস্থা যাবে বলে ডি. ডবলু. এস.। আমি আপনাদের বলব, যে সমস্ত জায়গায় বন্যা হবার সম্ভাবনা আছে, ফ্লাড-প্রোণ এরিয়া, সেখানে ডি. ডবলু. সে. আপনারা স্ট্রঙ্গ করুন। পার্মানেন্ট কিছু স্ট্রাকচার ফ্লাড প্রণ এরিয়ায় তৈরি করুন। বন্যা হলেই দেখা যায় লোকগুলো রেল লাইনের উপর এসে দাঁড়ায়, নইলে স্কুল বাড়িতে এসে দাঁড়ায়। মাটির বাড়ি বন্যা হলেই ভেসে যায়। আপনারা পার্মানেন্ট কিছু শেল্টার তৈরি করুন, আপনারা যে অনুদান দেন তা ইনঅ্যাডিকোয়েট, সেটা কোনও কাজে লাগে না, কারণ খরচ হয়ে যায়। আপনারা পুরনো রিলিফ ম্যানুয়াল অনুসারে কাজ করছেন। আপনি আপনার বাজেট ভাষণে বলেছেন, যদি বন্যায় বাড়ি ভেসে যায় তাহলে তাকে এক হাজার টাকা করে দেওয়া হয়। ভূমি ধ্বস, প্রাকৃতিক বিপর্যয় হলেও সেই টাকা পাবে এবং আংশিক ধ্বংসপ্রাপ্তদের ৫০০ টাকা করে বন্টন করা হয়। ১৯৯৪-৯৫ সালে ক্ষতিগ্রস্ত জেলাগুলিতে ২ কোটি ৪৯ লক্ষ টাকা বন্টন করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ঘর করার জন্য যে এক হাজার টাকা করে দেয় তাতে ভাল করে ঘর তৈরি হয় না। মহারাষ্ট্রে লাটুরে রামকৃষ্ণ মিশন ঘর করে দিয়েছে। আপনারা এদিকে ওই রকম ঘর করে দিচ্ছেন না কেন। তার ফলে রিলিফ দপ্তরের কাজ নিয়ে আমরা বিরোধিতায় সব সময় একটা দুর্নীতির গন্ধ পাই। ত্রাণ বন্টন নিয়ে সব সময় একটা দলবাজি হয়। কোনও জায়গায় বন্যা হলে বিরোধী দল হিসাবে আমরা সেখানে যাই। আমরা দেখি পঞ্চায়েতের উপর ত্রাণ বন্টন করার দায়িত্ব আছে। পঞ্চায়েত দেখে তাদের পার্টির লোক যারা যারা আছে তাদের দেয়। লোয়ার লেভেলে পঞ্চায়েতে এত সংকীর্ণ মানসিকতার জন্য সকলে ত্রাণ পাই না, এই সিস্টেমটার বদল করা যায় না। পঞ্চায়েতের একটা ডিস্ক্রিয়েশন থাকা দরকার, যে সবাই এটা পাবে। যদি পঞ্চায়েত থেকে না পাওয়া যায় তাহলে অমুক আধিকারিককে ধরলে পাওয়া যাবে। ত্রাণ দপ্তরের এই টাকাটা অভাবের সময় মানুষকে একটু স্যাটিসফাই করেন, তাতে তার বাড়ি তৈরি হয় না। এক জায়গায় আপনি বলেছেন, জলঙ্গি ব্লকে ভাঙ্গন হয়েছিল, তাতে ২৪টি গ্রাম ভাঙ্গনের কবলে পড়ে, তাতে আনুসঙ্গিক খরচ হয়েছে ৩ লক্ষ ১৫ হাজার টাকা, আর ১,৯০০ শাড়ি, এবং ১০০টি ধুতি বিলি করা হয়েছে। এইগুলো দিয়ে কি হয়? এইগুলো দিয়ে কোনও পার্মানেন্ট রিলিফ হয় না। একটা নূতন আউট লুক নেওয়ার দরকার। একটা পার্টিকুলার সিস্টেমে আপনি রিলিফ ডিস্ট্রিবিউশন করেন, তার কোনও আল্টিমেটলি আউট পুট থাকে না, এটাকে চেঞ্জ করার কোনও . . আপনি পান কি না সেটা দেখতে হবে। একটা মারাত্মক বন্যা হবে, কেন আমরা তার থেকে কিছু শিখবও না, যে তার জন্য আমাদের একটা পার্মানেন্ট অ্যাসেট তৈরি করতে হবে। এই লক্ষ্যটা আমাদের থাকা দরকার। যেমন

এবারে খরা হয়েছে, খরার সময় আপনি টিউবওয়েলের জন্য অনুদান দিয়েছেন, আমি মনে করি এটা একটা কংক্রিট অনুদান। একটা টিউবওয়েল ২-৩ বছর কাজ করবে, মিউনিসিপ্যালিটি, পঞ্চায়েতগুলি কিছু টিউবওয়েল পায়, সেখানে আপনার অ্যামাউন্ট কম থাকে। একটা শ্যালো টিউবওয়েল করতে ২০ হাজার টাকা লাগে এবং অধিকাংশ জায়গাতেই এটা ২-৩ বছরের বেশি চলে না। আরও বোরিং করে আরও কিছু পার্মানেন্ট টিউবওয়েল করা যায় কি না, যা মানুষকে ৮-১০ বছর জল দেবে। যেমন ডিপ টিউবওয়েল, মিডিয়াম টিউবওয়েল, বোরিং টিউবওয়েলের জন্য আরও বেশি তল থেকে জল নিয়ে আসবে এই রকম কোনও চিন্তা এই রিলিফ দপ্তর করছেন কি? গত বছর ফরচুনেটলি বিশেষ কোনও ডিজার্স্টার পশ্চিমবাংলায় হয়নি, ত্রাণ মন্ত্রীর রিপোর্ট থেকে সেটা বোঝা যাচ্ছে, ত্রাণ বাজেটের টাকাও খরচ হয়নি। ছোট-খাটো বন্যা হয়েছিল—কয়েকটি ঘূর্ণী ঝড় হয়েছিল, কিছু ক্ষতি হয়েছিল। জলঙ্গিতে প্রতি বছর পদ্মার ভাঙন হয়, প্রতি বছর ইরিগেশনকে টাকা দেওয়া হয়। প্রতি বছর বোল্ডার ফেলা হয়, একই সিস্টেম প্রতি বছর চলছে, কোনও ব্রেক নেই। গঙ্গা-পদ্মার ভাঙন আপনারা জানেন—এ সব মিলে গত বছর অ্যাড এ হোল রিলিফ কেমন ছিল। খরা, বর্ষা পুরোপুরি ভাবে নামলে কি হবে, তা বলা যাচ্ছে না। আপনাদের বলব এখন থেকে আগামী এক মাসের মধ্যে ডিজস্টার ওয়ার্নিং সিস্টেমের জন্য এবং পার্মানেন্ট সেল্টারের জন্য কিছু করা যায় কি না সেটা আপনি ভেবে দেখবেন। আপনি যে এক হাজার টাকা রিলিফ দিয়েছেন, সেটা বাড়ানো যায় কি না সেটা দেখবেন। আর একটা সমস্যার হয়—জেলাগুলির দিকে লক্ষ্য থাকে না, কলকাতা থেকে রিলিফ আনতে পাঠাতে হয়। কিছু ড্রাই ফুড, কিছু পলিথিন, কিছু কাপড় চোপড় এইগুলির স্টক বিল্ড আপ যাতে থাকে এবং সম্ভব হলে সেটা সাব-ডিভিসনে করা যায় কি না সেটা ভেবে দেখবেন। কেন প্রতি বছর কলকাতার উপর নির্ভর করে থাকতে হবে।

[3-20 — 3-30 p.m.]

আর একটা সিরিয়াস প্রবলেমের কথা বলি, সেটা হচ্ছে আগুন লাগার ঘটনা। গরমের সময় গ্রামবাংলার অনেক জায়গাতেই আগুন লেগে যায় কিন্তু অধিকাংশ জায়গাতেই ফায়ার বিগ্রেড না থাকার জন্য অনেক ক্ষতি হয়ে যায়। আগুন লাগার ঘটনার ক্ষতিপূরণ বাবদ আপনি যে টাকাটা দিচ্ছেন সেটা খুবই নগণ্য। এখানে আপনি বলেছেন, 'পৌর এলাকায় দুর্ঘটনাজনিত অগ্নিকান্ডে ক্ষতিগ্রস্ত গৃহাদি পুনর্নির্মাণের জন্য ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের গৃহনির্মাণ বাবদ ১৯৯৪/৯৫ আর্থিক বছরে মোট ৫০ হাজার টাকা আবন্টন করা হয়েছে।' এটা খুবই কম যে আপনি মাত্র ৫০ হাজার টাকা দিয়েছেন, এ বিষয়টা আপনার ভাবা দরকার। তা ছাড়া এখানে সিস্টেমটা এমনই যে আগুন লাগার জন্য সাহায্যটা লোকের কাছে ঠিকমতোন পৌঁছায় না। এ সম্পর্কে আপনি কি ব্যবস্থা করতে পারেন সেটা চিন্তা করে দেখুন। কেন্দ্রীয় সরকার এ সম্পর্কে একটা নতুন প্রকল্প চালু করেছেন—'কুটির বিমা প্রকল্প'—এতে গ্রামে দুর্ঘটনাজনিত অগ্নিকান্ডে ক্ষতিগ্রস্ত ঘরবাড়ি নির্মাণকল্পে ন্যাশনাল ইন্সিওরেন্স কোম্পানি অর্থ সাহায্য করে থাকেন এবং তাদের সহযোগিতায় সেখানে বাড়ি করে দেওয়া হয়। এ ক্ষেত্রে এখানে একটু বেটার কাজ হয়েছে, ৩৭ হাজার লোককে এতে সাহায্য করা হয়েছে। মাননীয়া মন্ত্রী মহোদয়াকে বলব, আগুন লেগে যাদের বাড়ি পুড়ে যাচ্ছে তাদের যাতে তাড়াতাড়ি বাড়ি

করে দেওয়া যায় সেজন্য এখানে সিস্টেমটা ইম্প্রুভ করুন। এর পর আমি যে বিষয়টিতে আসছি সেটা হচ্ছে, পুজা এবং ঈদের সময় বন্টনের জন্য এম. এল. এ.-দের ধুতি, শাড়ি, বাচ্ছাদের কাপড় দেওয়া হয়। বাচ্ছাদের কাপড় যেটা দেওয়া হয় সেটা দিয়ে কোনও লাভ হয় না কারণ সেগুলি ঠিকমতোন ফিট করে না। সবচেড়ে বড় কথা হল এই কাপড়গুলির কোয়ালিটি খুব খারাপ। কাপড়গুলির কোয়ালিটি যাতে ভাল হয় সেটা দেখুন। এই প্রসঙ্গে আপনাকে বলি, প্রতি এম. এল. এ.-কে মাত্র ৪ শো পিস কাপড় বন্টনের জন্য দেন। একটা বিধানসভা এলাকায় যেখানে ১-২ লক্ষ লোকের বাস সেখানে মাত্র ৪ শো পিস কাপড় পেলে এম. এল. এ.-রা কাদের মধ্যে তা বন্টন করবেন তা নিয়ে তারা নানান সমস্যায় পড়ে। এম. এল. এ.-রা তো আর কিছুই পান না, তাদের থেকে পঞ্চায়েত প্রধানদেরও ক্ষমতা বেশি, কাজেই এই রিলিফের কাপড়ের পরিমাণটা বাড়ানো যায় কিনা দেখুন এবং এর কোয়ালিটি যাতে ভাল হয় সেটা দেখুন। সামনেই ইলেকশন আসছে, এবারে পূজার সময় এবং ঈদলফিতরের সময় যাতে এম. এল. এ-রা বন্টনের জন্য বেশি কাপড় পান সেটা আপনি দেখুন, তাতে সকলেরই ভাল হবে। এই প্রসঙ্গে আপনাকে জানাই, আপনার ডিপার্টমেন্টের একটা গো-ডাউন আছে এস. এন. ব্যানার্জি রোডে যেখান থেকে বরাবর আমরা কাপড় তুলতে যাই সেখানে সিস্টেমটা ইম্প্রুভ করা দরকার। জেলাতে নাকি সিস্টেমটা আরও খারাপ। এর প্রতি দৃষ্টি দিয়ে আপনি সেখানে সিস্টেমটা যাতে ভাল হয় তার ব্যবস্থা করুন। বেহালায় রেশন দোকান থেকে রেপসিড অয়েল খেয়ে যারা পঙ্গু হয়ে গিয়েছে তাদের সাহায্য দেওয়া হচ্ছে। এটা নিয়ে মমতা অনেক লড়াই করেছেন। এই সাহায্য দেওয়ার কাজ ভাল ভাবে করা দরকার এবং চালিয়ে যাওয়া দরকার। এর পর আমি যে প্রসঙ্গে আসছি সেটা হচ্ছে জি. আর. টা বাড়ানো দরকার। আর স্টান্ডার্ড রিলিফ ম্যানুয়াল অনুসারে সাহায্যে করা থেকে এ ব্যাপারে নতুন দৃষ্টিভঙ্গি নেওয়া দরকার। লোকের দীর্ঘ দিনের দুটি ধারণা আছে। এই যে বন্যা নিয়ন্ত্রণের জন্য বোল্ডার ফেলা হয়, তার জন্য কোনও হিসাব থাকে না। রিলিফের জন্য যে কাপড় ডিষ্ট্রিবিউট করা হয় তার কোনও হিসাব থাকে না, এটা মানুষকে দেখান। কিন্তু আমি মহারাষ্ট্রের লাটুরে গিয়েছিলাম, সেখানে যা করা হয়েছে রামকৃষ্ণ মিশন করেছে, কলকাতার স্টেটসম্যান কাগজ করেছে, তারা বিভিন্ন গ্রাম অ্যাডাপ্ট করেছে, একেবারে আর্থকোয়েক-রেজিস্ট্যান্ট গ্রাম করে ফেলেছে, একেবারে ফ্রস কনস্ট্রাকশন হয়েছে। অবশ্য ওরা টাকা পেয়েছে ওয়ার্ল্ড ব্যাঙ্ক এবং অন্যান্য সোর্স থেকে। একমাত্র ৭৮ সালের বন্যায় আমরা দেখেছিলাম কিছু কিছু কাজ হয়েছিল। নুতন কিছু কাজ হয়েছিল। সেইজন্য বলছি, এই যে একটা দুর্গতি, তাকে কেন্দ্র করে একটা নুতন কিছু করতে পারা যায় কি না সেটা একটু ভেবে দেখুন। গত বছর আপনারা যা টাকা চেয়েছেন, তা পুরো খরচ করতে পারেননি, কারণ প্রয়োজন হয়নি। তবে এইটুকু বলতে চাই যে রিলিফের ব্যাপারে যাতে দলবাজি না হয়, রিলিফ নিয়ে যাতে পার্টি বাজি না হয় সেটা একটু দেখবেন এবং ভলান্টারি অর্গানাইজেশনগুলো যাতে স্মুথলি রিলিফের কাজ করতে পারে সেটা একটু দেখবেন। আমরা দেখেছি রামকৃষ্ণ মিশন কাজ করতে গিয়েছিল, রিলিফের কাজ, সেখানে সি. পি. এম. থেকে বলা হয়েছিল যে পঞ্চায়েতের মাধ্যমে কাজ করতে হবে। আমি বলি যদি কোনও ভলান্টারি অর্গানাইজেশন নিজে থেকে কাজ করতে চায় তাহলে সরকার থেকে পারমিশন নিয়ে যাবে এটা তো বাধ্যবাধকতা নেই, সুতরাং কেন মানতে হবে যে পঞ্চায়েতের মাধ্যমে কাজ করতে হবে?

নিজেরা করলে তো মোটিভেশন পায়,.সরকারি দপ্তর থেকে করতে গেলে অনেক দেরি হয়ে যায়। সরকারি দপ্তর পৌছবার আগেই ভারত সেবাশ্রম সংঘ পৌছে যায়। রিলিফ ম্যানুয়েল মেন্টেন করতে করতে সরকারি দপ্তরে তিন চার দিন কেটে যায়, এতে হার্ড হিট হয়ে যায়, এই দৃষ্টভঙ্গিটা যদি মন্ত্রী মহাশয়ার বক্তব্যে রিফ্লেক্ট করে তাহলে বন্যা, খরা ইত্যাদির রিলিফের ব্যাপারে সমালোচনার স্কোপ কম থাকে। আর একটা কথা, আপনার এখানে একটা বিরাট গ্যাপ থেকে গেছে, আপনার বাজেট এস্টিমেট আর রিভাইজড এস্টিমেটের মধ্যে। গতবার ক্যালামিটি রিলিফ ফান্ড নিয়ে আপনার টোটাল বাজেট ছিল ৮০ কোটি টাকা। আপনার খরচ হয়েছে ৫৭ কোটি ৭০ লক্ষ টাকা। ৪০ কোটি টাকা হল ক্যালামিটি রিলিফ ফান্ড, বাকি থাকল ১৭ কোটি ৭০ লক্ষ টাকা মাত্র। সুতরাং আপনার অ্যাক্টিভিটি কম ছিল, কারণ সৌভাগ্যবশত গত বছর মানুষের দুর্গতি কম ছিল। সেই জন্য আপনার বাজেটের তীব্র বিরোধিতা করতে চাইছি না, নিয়ম অনুসারে এই ব্যয়বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের আনা কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী কমল সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয়া ত্রাণ মন্ত্রী এখানে ত্রাণ দপ্তরের যে ব্যয়বরাদ্দ দাবি উপস্থিত করেছেন, আমি তাকে সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে দু-একটা কথা উল্লেখ করছি। আমি শুরুতেই এখানে দুঃখের সঙ্গে বলতে চাই যে, মাননীয় বিরোধী দলের বক্তা শ্রীযুক্ত সৌগত রায় এই রিলিফের ব্যাপারে রাজনীতি খুঁজতে গেছেন। আমরা জানি, আমরা পড়েছি এবং শুনেছি ফায়ার, বার্গলারি যখন হয় তখন পাড়ার মানুষকে একত্রিত করে ঐক্যবদ্ধ করে, কিন্তু উনি বিভেদ দেখাতে চাইছেন অর্থের অসুবিধা এই কথা বলে উনি যে ইঙ্গিত দিতে চাইছেন, মন্ত্রীর ব্যয়বরাদ্দের মধ্যে তা নেই। এই ছবি দেখতে যদি ভাল না লাগে যে মাননীয় অর্থমন্ত্রী, মাননীয়া ত্রাণ মন্ত্রী এক যোগে এক জায়গায় দাঁড়িয়ে দুর্গতদের দেখছেন, সাহায্যের ব্যবস্থা করছেন, পরিদর্শন করছেন, সেটা সরকারের পক্ষে, রাজ্যের পক্ষে, দেশের পক্ষে সেটা ভাল দৃশ্য, খারাপ লাগবার দৃশ্য নয়।

[3-30 — 3-40 p.m.]

খারাপ লাগাবার দৃশ্য? এর মধ্যে উনি বলছেন যে পঞ্চায়েতের মাধ্যমে কাজ করতে গিয়ে দুর্নীতি হচ্ছে। কার মাধ্যমে কাজ করলে দুর্নীতি হবে না সেটা উনি বলেননি। আমরা মনে করি পঞ্চায়েতের মাধ্যমে যে ভাবে কাজ করা হচ্ছে বা পৌর অঞ্চলে পৌরসভা যে ভাবে কাজ করছে, এটাই সঠিক পথ। এটাকে আরও সুষ্ঠুভাবে করার জন্য যদি প্রস্তাব থাকে তাকে স্বাগত জানাতে চাই। মাননীয়া মন্ত্রী মহোদয়াকে এই ব্যাপারটা আরও সুষ্ঠুভাবে বোঝানোর জন্য আমি তার নজরে আনতে চাইছি। আরেকটা জিনিস এটা স্পষ্ট করে আমাদের বুঝে নিতে হবে যে, আমাদের এই ত্রাণ দপ্তর এটা শুধুমাত্র খরা বা বন্যা বা ন্যাচারাল ক্যালামিটির জন্যই নয়, আর্থ-সামাজিক দিক থেকে যারা অত্যন্ত পশচাদপদ, দুঃস্থ অবস্থায় আছে তাদের হাতে যদি কিছু টাকা দেওয়া যায় এই সীমিত ক্ষমতার মধ্যেও, তাহলে তারা একটা সেলাই মেশিন কিনতে পারে বা এককালীন টাকা দিলে অন্য কিছু জিনিস কিনতে পারে ক্ষুদ্র বা কুটির শিল্প করবার জন্য। এটাও আমাদের মনে রাখা দরকার যে টাকা খরচ

হয়নি, এটা তো অত্যন্ত ভাল কথা। আমি বলব প্রকৃতি সেদিক থেকে আমাদের সঙ্গে ভাল ব্যবস্থা করেছেন। এটা তো ৭০ সাল বা ৭২ সালের মতো হয়নি। তাহলে অনেক মানুষের প্রাণ যেতে পারত। সে সময়ে এক সঙ্গে পশু আর মানুয়ের মৃতদেহ ভেসে গেছে। টাকা খরচ হয়নি। সে জন্য তো দুঃখ করবার কিছু নেই। সে টাকা যদি থাকে তো থাকবে। তা দিয়ে দুঃস্থ মানুষদের পুনর্বাসনের চেষ্টা করা হবে। খরা এবং বন্যায় কেবলমাত্র সাময়িক রিলিফ ত্রাণ দপ্তর থেকে দেওয়া হয় না সঙ্গে সঙ্গে পুনর্গঠনের কাজও হচ্ছে। এর সঙ্গে অন্যান্য দপ্তরও আছে। এগ্রিকালচার, এগ্রিকালচার মার্কেটিং, হেলথ ইত্যাদি। একটা জায়গায় বন্যা বা খরা হয়ে গেল তার পরও সেখানে আন্ত্রিক হতে পারে বা অন্যান্য রোগ ব্যাধি হতে পারে এবং সেখানে এই ত্রাণ দপ্তরের একটা বিশেষ ভূমিকা আছে। আমার কাছে প্রশ্ন হচ্ছে, নদী-মাতৃক দেশ আমাদের কিন্তু আজকে নদীর নাব্যতা নেই। এটা তো ত্রাণ দপ্তরের ব্যাপার নয়, রাজ্য সরকারেও ব্যাপার নয়। এটা ভাবার দরকার ছিল। স্বাধীনতার পর থেকেই এই অবস্থা হচ্ছে। এটা ভাবার দরকার ছিল যে কিভাবে আমরা প্রকৃতির এই রোষকে স্তব্ধ করতে পারি, আমাদের দেশকে পুনর্গঠিত করতে পারি এবং দেশকে এই সমস্ত ক্যালামিটির হাত থেকে রক্ষা করতে পারি স্থায়ী ভাবে। তাছাড়া আমরা তো জানি, যে নদীর নাম দুঃখের নদী সেই নদীকে পরবর্তীকালে সেখানকার সরকার পরিচালনা করে সেটা হয়ে গেল আশীর্বাদের নদী। রাষ্ট্রনৈতিক কারণে, অন্যান্য কারণে এখানে এসে বসবাস করেন এবং খাল, বিল, মজা পুকুরকে বাস্তু জমি হিসাবে ব্যবহার করে সেখানে ঘর তৈরি করেন। ফলে প্রবল বর্ষণের সময়ে তারা বিপদে পড়েন। জলোচ্ছ্বাসের এবং প্রবল বর্ষণের জল ধরে রাখার ক্ষমতা আগে নদীনালাগুলোর যা ছিল তা ধীরে ধীরে কমে যাচ্ছে। যখন আমাদের রাজ্যে জনসংখ্যা বিপুলভাবে বৃদ্ধি পায়নি তখন যদি এ বিষয়ে সঠিক ব্যবস্থা করা যেত তাহলে আজকে এই অবস্থা হ'ত না। আজকে অবস্থাটা এমন দাঁড়িয়েছে—নিচু জায়গায় মানুষ বসে গেছে, কিন্তু সে জায়গাকে জলোচ্ছ্বাস বা অতি বর্ষণের হাত থেকে রক্ষা করার কোনও ব্যবস্থা হয়নি, ফলে সে জায়গা ভেসে যাচ্ছে। এই অবস্থা যখনই হচ্ছে তখনই সে সব জায়গার দুর্গত মানুষদের বাঁচাবার জন্য স্কুল বাড়িতে তুলে নিয়ে আসতে হচ্ছে। শুধু স্কুল বাড়িই নয়, বন্যাশ্রয় তৈরি করার কথাও হয়েছে এবং এ বিষয়ে আলাদা একটা পরিকল্পনাও গ্রহণ করা হয়েছে। এর জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়াকে স্বাগত জানাচ্ছি। বন্যার প্রকোপ থেকে মানুষকে রক্ষা করার একটা পরিকাঠামো তৈরির ব্যবস্থাও ইতিমধ্যে গ্রহণ করা হয়েছে। একটা সঠিক পরিকাঠামোর ওপর দাঁড়িয়ে এ বিষয়ে নিশ্চয়ই কার্যকর ব্যবস্থা পরিচালনা করা সম্ভব হবে। বন্যার সময়ে আমরা কোথাও গ্রুয়েল কিচেন খোলার কথা বলি, কোথাও আবার ড্রাই ফুড দেবার ব্যবস্থা করি এবং পুনর্গঠনের কথাও বলি। পুনর্গঠনের দিকে অবশ্যই আমাদের নজর দিতে হয়। মন্ত্রী, তারা বাজেট বক্তব্যের মধ্যে পুনর্গঠনের ব্যাপারটা সংক্ষিপ্তভাবে বলেছেন, বিস্তারিতভাবে অনেক কথাই বলেননি। আমরা জানি এ বিষয়ে বিভিন্ন দপ্তরের মাধ্যমে কাজ হচ্ছে যথা—পি. এইচ. ই. অ্যাগ্রিকালচার, মাইনর ইরিগেশন, ইরিগেশন, এডুকেশন, পাওয়ার, হেলথ, অ্যানিমেল হ্যাসবেন্ডারি প্রভৃতি। আসলে বন্যার ধাক্কা এরা সবাই খায়। সমস্ত জায়গায়ই বন্যার আঘাত পড়ে। এই আঘাতের হাত থেকে রক্ষা পেতে হলে এদের সকলকে নিয়েই কাজ করতে হবে। সেই কাজ হচ্ছে এবং মাননীয়া যোগ্যতার সঙ্গেই সে কাজ করছেন। সে জন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। এ কথা অবশ্যই উল্লেখ করতে হয়

যে, আগে বন্যা হলে গ্রাম থেকে শহরে মানুষ চলে আসত ; কিন্তু এখন তা আর হচ্ছে না। কারণ এখন বন্যা বা খরা হবার সাথে সাথেই ত্রাণের ব্যবস্থা করা হচ্ছে এবং আগে থেকেই বরাদ্দ অনুমোদন করে রাখা হচ্ছে। এটাই হচ্ছে বামফ্রন্ট সরকারের মূল দৃষ্টিভঙ্গি। আমাদের দৃষ্টিভঙ্গির প্রধান কথাই হচ্ছে, যারা সব চেয়ে বেশি পিছিয়ে পড়ে আছে, অসুবিধার মধ্যে আছে তাদের কাছে প্রথমেই সরকারি সাহায্য পৌঁছে দেয়া আমরা দেখেছি যারা উচ্চ অট্টালিকায় থাকে বন্যার আঘাত তাদের গায়ে খুব বেশি লাগে না। বন্যা প্রতিরোধের জন্য খরার সময় নদীগুলোকে বাঁধ দেবার ব্যবস্থা করা হচ্ছে। এই বাঁধ দেবার পরিকল্পনা যদি কংগ্রেস সরকার যখন রাজ্য পরিচালনা করতেন তখন নেওয়া হ'ত, যদি তারা এদিকে দৃষ্টি দিতেন তাহলে আজকে সমস্যা এতটা গভীর হয়ে উঠত না। তারা যদি নদীতে বাঁধ দিয়ে মিষ্টি জলকে খরার সময় শস্য উৎপাদনের কাজে ব্যবহার করতেন তাহলে আজকে আমাদের রাজ্যের অবস্থার অনেক বেশি উন্নতি ঘটত। পরবর্তীকালে আমরা সেসব কাজ অনেকটাই করেছি। আজকে এখানে বলা হচ্ছে রিলিফ ফান্ডের টাকা পড়ে আছে। মাননীয় সদস্য ভুলে যাচ্ছেন যদি ক্যালামিটি না হয় তাহলে তো টাকা নিশ্চয়ই পড়ে থাকবে। আর ক্যালামিটি হলে বেশি টাকা লাগবে এবং সেজন্য তখন বেশি টাকা বরাদ্দ করতে হবে এবং খরচ করতে হবে।

[3-40 — 3-50 p.m.]

মানুষকে মরতে দেওয়া যাবে না। মানুষ যাতে না মারা যায়, গবাদি পশু যাতে না মারা যায় সেই দিকে দৃষ্টি রাখতে হবে এবং সেই দিকে দৃষ্টি আমাদের সরকারের আছে। আমাদের এই সরকারের সময়ে অভিজ্ঞতা হয়েছে যা ৫০০ বছরের মধ্যে এই রকম সাইক্লোন হয়নি। এইরকম একটা ঝড় আমাদের রাজ্যের উপর দিয়ে বয়ে গেছে। উত্তর ২৪-পরগনা জেলার গাইঘাটায় পঞ্চায়েত অফিসের ছাদ একটা পাতলা কাগজের মতো, একটা পাতলা থালার মতো উড়ে চলে গেছে। আমরা তার মোকাবিলা করেছি। বর্তমানেও সেই ত্রাণকার্য চলছে একই দৃষ্টিভঙ্গি নিয়ে যে দুর্গত মানুষকে সাহায্য করতে হবে, রাস্তা-ঘাট সমস্ত কিছু পুনর্গঠনের ব্যবস্থা করতে হবে এবং তারই জন্য যে ব্যয়-বরাদ্দ সেই ব্যয়-বরাদ্দ সঠিক বলে আমি মনে করি। রিলিফ কমপ্লেক্স নির্মাণ, বন্যাশ্রয় নির্মাণ, ত্রাণ ভান্ডার নির্মাণ, আর্থ সামাজিক কারণে বিপর্যস্ত ও দুঃস্থ পরিবারের পুর্নবাসনের জন্য এককালীন আর্থিক অনুদান, প্রাকৃতিক দুর্যোগে সতর্কীকরণের ব্যবস্থা যেগুলি গত বছর ছিল সেগুলি এ বছরও আছে। ব্যয়-বরাদ্দের মধ্যে মাননীয়া মন্ত্রী মহাশয়া সেগুলি উল্লেখ করেছেন। আমি মনে করি এটা থাকা উচিত এবং এটাই আমাদের অগ্রগতির দিক। তবে আরও বেশ্গি এইদিকে নজর দিতে হবে যাতে কোনও রকমভাবে ক্ষতিগ্রস্থ না হয়। আরও দ্রুততার সঙ্গে বন্যার্ত এলাকায় ঝাঁপিয়ে যাতে পড়তে পারা যায় তার জন্য অনতিবিলম্বে তার ব্যবস্থা করতে হবে। সেই সঙ্গে সঙ্গে একথাও আমাকে বলতে হবে, আমরা দেখেছি, বিভিন্ন জেলায় ডি. এম. এবং তার অন্যান্য অফিসারদের নিয়ে মাননীয়া মন্ত্রীমহাশয়া উপদ্রুত এলাকায় চলে গেছেন। মহিলা ডি. এম. তার অফিসারদের বারণ সত্ত্বেও উপদ্রুত এলাকায় চলে গেছেন। কারণ, এই কাজ সম্ভব হয়েছে সেখানকার মানুষের সহযোগিতা এবং সরকারের দৃষ্টিভঙ্গির জন্য মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহারাষ্ট্রের কথা উল্লেখ করেছেন। তিনি বলেছেন, মহারাষ্ট্রের মতোন যদি আর্থ-কোয়েক জোন করা যায়

তাহলে ভাল হয়। আমার কথা হচ্ছে, পরামর্শ ভাল, কিন্তু এইরকম জোন যদি করতে হয় তাহলে যে অর্থের প্রয়োজন সেই অর্থ আরও বেশি কেন্দ্রীয় সরকারকে দিতে হয়। কারণ, আমাদের এই রাজ্যে ঐ মেদিনীপুর জেলা, উত্তর এবং দক্ষিণ ২৪-পরগনা জেলা এবং উত্তরবঙ্গের বিভিন্ন জেলায় সমস্যার অন্য রকম। কোনও জায়গায় বর্ষার সময়ে জল প্লাবিত হয়ে যায় আর অন্য সময়ে শুকনো থাকে। কোনও জায়গায় হঠাৎ জলোচ্ছ্বাস হয়। এখন জলোচ্ছ্বাস হলে সেখানকার বাঁধগুলিকে রক্ষা করা সব সময়ে করা যাচ্ছে না। কারণ ঐ বাঁধে সেখানকার লোকেরা এসে বাস করছে। তাদের জন্য কোনও বিকল্প ব্যবস্থা না করে সেখান থেকে তাড়িয়ে দেওয়া যায় না। আপনাদের সময়ে জনসংখ্যা তুলনামূলকভাবে কম ছিল। তখন থেকে যদি পরিকল্পনা গ্রহণ করতেন তাহলে আজকে এইরকম আর্থকোয়েক জোন-এর জন্য ব্যয়-বরাদ্দ মাননীয়া মন্ত্রী মহাশয়া তার ১৯৯৫-৯৬ সালের বাজেট বরাদ্দে রাখতে পারতেন। তবুও আমি আশা করি, এই রাজ্যে তা করতে হবে এবং তার জন্য নিশ্চয়ই ব্যবস্থা করা হবে। জামা-কাপড়ের ব্যাপারে মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয় উল্লেখ করেছেন। আমি মাননীয়া মন্ত্রী মহাশয়াকে অনুরোধ করতে চাই এটা কখনও করবেন না। একটা সরকারের দৃষ্টিভঙ্গি রূপায়িত হয়—শিশুদের প্রতি তার নজর কি রকম, তার দৃষ্টিভঙ্গি কেমন, সমাজে নারীদের প্রতি দৃষ্টিভঙ্গি কেমন। আমাদের সরকার সেই দিকে লক্ষ্য রেখে কাজ করে। সুতরাং বাচ্চাদের জামাকাপড় তুলে দেওয়ার প্রস্তাব কখনই সমর্থন করা যায় না। জামা-কাপড়ের কোয়ালিটি যদি একটু ভাল করা যায় সেটা ভাল। কিন্তু ভোট আসছে বলে জামা-কাপড়ের কোয়ালিটি ভাল করা—এটা কখনই আমাদের বেঞ্চ থেকে বলতে পারব না। আমরা বলব যে, যদি সম্ভব হয় তাহলে পরিমাণটা একটু বাড়াবেন। কিন্তু জামা কাপড় অবশ্যই রাখবেন। আমি ব্যয়বরাদ্দের দাবি মাননীয়া ত্রাণমন্ত্রী এখানে যে উপস্থিত করেছেন তাকে সমর্থন করে এবং কাট মোশনগুলির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয়া মন্ত্রী তার ২২-৪৫ নং যে ডিম্যান্ড—তাতে প্রাকৃতিক বিপর্যয়ের জন্য এই খাতে ৮০ কোটি টাকার যে দাবি পেশ করেছেন, তার বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি। কারণ বামফ্রন্টের পক্ষে বা শাসক দলের পক্ষে মাননীয়া সদস্য যে বক্তব্যের সূচনা করলেন, তাতে প্রথমেই একটা কথা বললেন, যেটার আমি প্রতিবাদ করছি। ১৯৮২ সালই সম্ভবত হবে গাইঘাটা—আমার বিধানসভা কেন্দ্র। তখন আমি এম. এল. এ. ছিলাম না। তখন ওখানে প্রাকৃতিক বিপর্যয় হয়েছিল এবং উনি বললেন যে, আপনাদের সরকার দায়িত্ব নিয়ে সেই বিপর্যয় রক্ষা করেছিলেন। এবং আমি স্মরণ করিয়ে দিই যে, এখনকার বর্তমান শিক্ষামন্ত্রী কান্তি বিশ্বাস এবং তখন গাইঘাটার বিধায়ককে নিয়ে আমি সেখানে গিয়েছিলাম এবং সেই সময় তৎকালীন অর্থমন্ত্রী সমস্ত রকম সাহায্য করেছিলেন এবং সরকারি তরফ থেকে সাহায্য যাওয়ার আগেই কেন্দ্রীয় সরকারের ত্রাণ ওখানে পৌঁছে গিয়েছিল। আমার মনে হয় উনি যে বক্তব্য হাউসে রাখলেন, সেটা সঠিক নয় এবং একটু ভেবেচিন্তে বা জেনে বলা উচিত ছিল। দ্বিতীয়ত যে কথা আজকে বলতে চাই যে, আজকে ত্রাণ খাতে মন্ত্রী ব্যয়বরাদ্দ চেয়েছেন ৮০ কোটি টাকা এবং মাননীয়া সদস্য বলেছেন যে, ক্যালামিটি বাড়ল এবং প্রাকৃতিক বিপর্যয় বাড়ল, সুতরাং টাকার বরাদ্দ বাড়াতেই হবে, বা যদি প্রাকৃতিক না হয় বরাদ্দ কমাতে পারেন। আজ দেখুন আপনার বাজেট বক্তৃতার

৬ নং অনুচ্ছেদে বলছেন যে, গত এপ্রিল মে, জুন মাসে যে ভয়ঙ্কর ঝড় হয়ে গেল—মেদিনীপুর, হুগলি, বাঁকুড়া, বীরভূম, কুচবিহার, দক্ষিণ দিনাজপুর, মুর্শিদাবাদ, মালদা, উত্তর ও দক্ষিণ ২৪ পরগনা, পুরুলিয়ায় এবং বর্ধমানে যে চরম প্রাকৃতিক বিপর্যয় হয়ে গেল, তাতে ৪৪ জন মানুষ মারা গেছেন এবং ক্ষতিগ্রস্ত হয়েছে সাড়ে ৪ লক্ষ মানুষ। আপনারা বলছেন যে, ত্রাণ দপ্তর নাকি যুদ্ধকালীন তৎরপরতায় এই পরিস্থিতি মোকাবিলা করার চেষ্টা করেছেন। আপনারা বলছেন যে, যুদ্ধকালীন তৎপরতায় পরিস্থিতির মোকাবিলা করা হচ্ছে, কিন্তু কি দিয়েছেন? শুধু বলছেন মাত্র সাড়ে ১০ হাজার ত্রিপল পাঠিয়েছেন। আপনারা বলছেন অন্যান্য ত্রাণসামগ্রীও পাঠানো হয়েছে কিন্তু কি এবং কত বন্টন করলেন সেটা উল্লেখ করলেন না। শুধুমাত্র সাড়ে ১০ হাজার ত্রিপলের কথা উল্লেখ করলেন এবং তৃতীয় কথা হচ্ছে যে, গ্রামেগঞ্জে জি আর দেওয়া হয় একথা বলছেন।

আজকে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আছে ১৮ বছর ধরে এবং ত্রাণ দপ্তরও যুদ্ধকালীন তৎপরতায় ত্রাণের জন্য এগিয়ে যান। মাননীয়া মন্ত্রী এখানে কি বলবেন? আমার কাছে পরিসংখ্যান আছে যে, পশ্চিমবঙ্গে এখনও পর্যন্ত গ্রামেগঞ্জে নিম্নবিত্ত, বহু মানুষ দারিদ্র্য সীমার নিচে বাস করেন। যদি ১ হাজার মানুষ জি আর চান তাহলে মাত্র আড়াইশো পান।

[3-50 — 4-00 p.m.]

পশ্চিমবঙ্গের অবস্থা কোথায় গিয়ে পৌঁছেছে? গ্রামেগঞ্জে যে লেবেলের মানুষ বাস করেন, তার মধ্যে যদি এক হাজার জন জি. আর. চান তাহলে ভাগে পড়ে মাত্র আড়াই জন। দ্বিতীয়ত, আজকে গ্রামেগঞ্জে যখন প্রাকৃতিক বিপর্যয় হয় আমরা দেখি ঐ খরা, বন্যার সময় মানুষ বিপদে পড়ে প্রথমেই দৌড়ায় বি. ডি. ও. অফিসে এবং সেখানে ত্রাণের কথা বলে। বি. ডি. ও. দরখাস্ত করতে বলেন, ওরা দরখাস্ত করেন বি. ডি. ও., এস. ডি. ও., ডি. এম. অথবা জেলা পরিষদে পাঠান, এই যে একটা আমলাতান্ত্রিক ডিলে—একটা মানুষ বিপদে পড়লে সঙ্গে সঙ্গে যেখানে ত্রাণের প্রয়োজন, সেখানে বি. ডি. ও. অফিসে অ্যাপ্লাই করেন, বি. ডি. ও. এনকোয়ারি করে এস. ডি. ও., ডি. এম. জেলা পরিষদে পাঠান, এই রকম হতে হতে যখন ত্রাণ মঞ্জুর হয় তখন ত্রাণ দেওয়া যা, না দেওয়াও তাই। তখন দেওয়ার কোনও মানে হয় না। আজকে বিভিন্ন এলাকায় যে সব ঘটনাগুলি ঘটছে ঐ আমলাতান্ত্রিক ডিলেগুলি শেষ পর্যন্ত ৮/৯ মাস পরে তবে টাকা পায়। আপনারা কিছু টাকা বাড়িয়েছেন ঠিকই, আগে ৪০০ টাকা দেওয়া হত এখন ৬০০ টাকা দিচ্ছেন। বন্যায় ক্ষতিগ্রস্ত হলে, ৬০০ টাকায় ঘর করতে পারবে? একটা বাঁশের দাম এখন ৫০ টাকা, দরমার বেড়া ১৫০ টাকা আর যে সব দিন মজুর কাজ করবে তাদের মজুরির মিনিমাম রেট হল ৪৫ থেকে ৫০ টাকা, তাহলে ৬০০ টাকায় কি করে ঘর করবে। যখন মানুষ প্রাকৃতিক বিপর্যয়ের মধ্যে পড়বে তখন ঐ ভাবে অ্যাপ্লাই না করে যেখানে আমলাতান্ত্রিক ডিলে হয় সেখানে সরাসরি একটা আলাদা টিম করা যায় সঙ্গে সঙ্গে ত্রাণের ব্যবস্থা করতে পারবে তাহলে কিছুটা কাজ হবে, আমরা এগোতে পারব। আপনি যদি আজকে খবর নেন দেখবেন বনগাঁ, বারাসাতের বি. ডি. ও. অফিসে একটা ত্রিপল পাওয়া যায় না। রামনগর গ্রাম পঞ্চায়েতে আজ থেকে ২ মাস আগে ঘূর্ণীঝড়ের পর—আমি স্পটে গিয়েছিলাম—বি. ডি. ও. রিপোর্ট

দিয়েছেন ত্রাণ দপ্তরে যে কয়েক কোটি টাকার ক্ষতি হয়েছে। আমি ডি. এমের সঙ্গে মিট করেছিলাম, ডি. এম. একটা কিসের নাম করলেন ফুড কাম ইন্সিওরেন্স না কি তারা রিপোর্ট দিলে ত্রাণ পাঠানো হবে। ধানের আগা একটাও নেই, তিল সব শেষ হয়ে গেছে, মানুষের বাড়ি পড়ে গেছে ৩ মাস আগে আজ পর্যন্ত ত্রাণের টাকা পৌঁছায়নি। যখন বললাম এস. ডি. ও. স্টেট বললেন কিছু নেই। চাল নেই, চিঁড়ে নেই, ত্রিপল, পলিথিন কিছুই নেই। এস. ডি. ও. ডি. এমের অফিসে একটা জিনিস নেই। বনগাঁ, বারাসাত, বসিরহাট, ব্যারাকপুর কোনও বি. ডি. ও. এবং এস. ডি. ও.-র অফিসে সামান্য ত্রিপলও পাওয়ায় যায় না। কিছুদিন আগে আমার বিধানসভা কেন্দ্র গোবরডাঙ্গায় একটা শর্ট সার্কিট হওয়ার জন্য বিধ্বংসী অগ্নিকান্ড হয়ে গেল দু কোটি টাকার ক্ষতি হল, সেসব ডি. এম. এস. ডি. ও. বারাসাত দেখলেন দু মাস হয়ে গেল এখন বলছেন যেহেতু রেলের জমি ইন্সিওরেন্স নেই একটা টাকাও পাবে না। ফায়ার ব্রিগেড যায়নি, মাননীয় ননী কর মহাশয় জানেন একটা ত্রিপলও দেওয়া হল না, আজও ক্ষতিগ্রস্তরা ঐ ভাবেই দিন কাটাচ্ছেন। আমি যে কথা বলতে চাচ্ছি যে, আপনারা ধুতি-শাড়ি দিয়েছেন। আমরা দেখছি যে পুজোর সময়ে ধুতি-শাড়ি দিয়েছেন, ঈদের সময়েও জামা-কাপড় দিয়েছেন বিধায়কদের মাধ্যমে। আমাদের মাননীয় সদস্য সৌগত রায় যে কথা বলেছেন যে, আপনাদের এর কোয়ালিটি এবং কোয়ান্টিটি বাড়ানো উচিত। আপনি নিশ্চয়ই জানেন যে গত বছর আমাদের মাননীয়া সদস্যা সাবিত্রী মিত্র বলেছিলেন, যে জামাকাপড় দিয়েছেন তার কোয়ালিটি এঁত খারাপ যে তারা সেগুলি পরে না। আমার বিধানসভা কেন্দ্রের ভোটারদের বাদ দিয়েও যদি আমি এর একটা মূল্যায়ন করি তাহলেও দেখা যাবে যে এক একটা বিধানসভা কেন্দ্রে প্রায় ৩ লক্ষ মানুষ বসবাস করে। এই ৩ লক্ষ মানুষকে পুজো এবং ঈদের সময়ে ধুতি, শাড়ি, লুঙ্গি, শিশুদের জামা ইত্যাদি নিয়ে ৪ শত বস্ত্র দিচ্ছেন। এতে কি হবে? এর থেকে না দেওয়াই ভাল। যেখানে ৩ লক্ষ মানুষ বসবাস করে সেখানে মাত্র ৪ শত জামা-কাপড় বিলি করার জন্য দিচ্ছেন। এটা একটা হাস্যকর জিনিস ছাড়া আর কিছু নয়। কাজেই যদি দিতে হয় তাহলে এর কোয়ালিটি এবং কোয়ান্টিটি বাড়ানো উচিত। আর তা যদি না করেন তাহলে বন্ধ করে দিন। আর যেগুলি দিচ্ছেন সেগুলি বি ডি. ও. অফিসে জমা করে দিন, সেখান থেকে বিধায়করা, সাংসদরা যে লিস্ট করে দেবে সেইভাবে মানুষকে দিন। আমার এলাকায় যদি দেখেন, সেখানে ১৪টি অঞ্চল এবং একটি মিউনিসিপ্যালিটি আছে। সেখানে যা দেওয়া হয় তাতে পার ব্লকে একটি করেও হয় না। আর যেটা দেওয়া হচ্ছে তার কোয়ালিটি এত খারাপ যে আলটিমেটলি এতে মানুষের কোনও উপকার হচ্ছে না। আর একটা কথা হচ্ছে, আপনার ত্রাণ দপ্তরের যে বাজেট বরাদ্দ, এটা অপ্রতুল, এটা বাড়ানো উচিত ছিল, ত্রাণ দপ্তর হচ্ছে একটা গুরুত্বপূর্ণ দপ্তর। গরিব মানুষ-এর উপরে অনেকটা নির্ভরশীল। কাজেই সরকারের এই দপ্তরের উপরে আরও বেশি গুরুত্ব দেওয়া উচিত ছিল। আজকে এই সব কারণে এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ত্রাণ মন্ত্রী [illegible] এখানে যে বাজেট বরাদ্দ উত্থাপন করেছেন, আমি তাকে সম্পূর্ণ সমর্থন করছি এবং বিরোধী পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাব আনা হয়েছে তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। মাননীয়া

ত্রাণমন্ত্রী যে কাজ করেন, এটা একটা থ্যাঙ্কলেস জব। তিনি কখনই সকলের ধন্যবাদ পাবেন না। তার কারণ তিনি কখনই সকলকে সন্তুষ্ট করতে পারবেন না। ৯ম অর্থ কমিশন থেকে যে টাকা পাওয়া যাচ্ছে, তিনি যে টাকা পাচ্ছেন. অন্যরাও পাচ্ছেন, কিন্তু তিনি যা পাচ্ছেন তাতে তার অভাব থাকবেই। পশ্চিমবাংলা হচ্ছে একটা নদীমাতৃক দেশ। এখানে নদীতে বন্যা হচ্ছে এবং তার ফলও আমাদের ভুগতে হচ্ছে। তাছাড়া এখানে আম, জাম ইত্যাদি গাছ কেটে নিচ্ছে এবং তার ফলে প্রাকৃতিক ভারসাম্যও নষ্ট হয়ে যাচ্ছে। এখানে খরা হচ্ছে, ফলে তাকে নানা রকম বিপদের মুখে পড়তে হচ্ছে। কাজেই তিনি সকলকে এক সঙ্গে সন্তুষ্ট করতে পারবেন না। আর একটা কথা হচ্ছে পঞ্চায়েত ছাড়া গ্রামে কাজ করা যাবে না এবং সব সময়ে সকলকে আপনি সন্তুষ্ট করতে পারবেন না। গত বছর খরার সময়ে যা করেছেন তাতে দেখছি যে, ত্রাণ দপ্তর থেকে ২ কোটি টাকা এগ্রিকালচার ডিপার্টমেন্টকে দিয়েছেন, ৩ কোটি টাকা জেলা পরিষদকে দিয়েছেন, ৩ কোটি টাকা মাইনর ইরিগেশনকে দিয়েছেন, ৫০০ মেট্রিক টন স্পেশ্যাল জি. আর. দিয়েছেন এবং ৪ লক্ষ টাকার স্টার্ভেশন জি. আর. দিয়েছেন।

[4-00 — 4-10 p.m.]

রিলিফ ডিপার্টমেন্ট যে দিচ্ছে সেটা অনেকে জানতে পারছে না। রিলিফ ডিপার্টমেন্টের কিছু করণীয় নেই। রিলিফ ডিপার্টমেন্ট টাকা দিলেন, মিনিকিট বিলি হল, কিন্তু কিভাবে বিলি হল তা দেখার ক্ষমতা নেই। আমি কতকগুলো মৌলিক কথা মাননীয়া মন্ত্রীকে কাছে রাখতে চাই। তাকে ধন্যবাদ দেব, আমরা আগেও এম. এল. এ. ছিলাম, দুর্গাপূজার কাপড় আসত ঈদের সময়। এখন সময়মতো পায়। ওরা বলছেন কোয়ালিটি খারাপ। আমি মনে করি কোয়ালিটি সব সময় ভাল নয়, কিন্তু কিছু কিছু ভাল আছে। যদি কো-অপারেটিভ থেকে কাপড় না নেন তখন কথা উঠবে তিনি কোথাও কোথাও বিশেষ সুপারিশ করছেন। কাজেই নিতে হবে বাধ্য হয়ে। কো-অপারেটিভ সংস্থা খারাপ, তার কিছু করার নেই। মাননীয়া মন্ত্রীকে ধন্যবাদ দেব তিনি বেহালায় এতদিন ধরে সাহায্য দিয়েছেন, ১১ লক্ষ ৩৭ হাজার টাকা খরচ করেছেন। রিলিফ ডিপার্টমেন্টের ইতিহাসে এভাবে সাহায্যের ব্যবস্থা নেই। মাননীয়া মন্ত্রীকে ধন্যবাদ দেব যে উনি টি. বি.-র জন্য সাহায্য করেছেন বলে। ওরা বলছেন জেলায় পাওয়া যাচ্ছে না। প্রবীরবাবু বললেন জেলা ম্যাজিস্ট্রেটের কাছে কিছু থাকে না। আমরা দেখেছি শিলিগুড়িতে বি. ডি. ও. অফিস থেকে বাফার্স স্টক করা হয়েছে। তার কাছে আমি কয়েকটি মৌলিক প্রশ্ন তুলতে চাই—সেটা উনি ভেবে দেখুন, ক্যাবিনেটে আলোচনা করুন। আজকে স্টারভেশন ডেথে টাকা দিচ্ছেন। মানুষ যদি না খেয়ে মারা যান তাহলে দায়িত্ব কার? সরকারের, মন্ত্রীরা পঞ্চায়েতের নয়। আজকে মানুষ মারা গেলে পঞ্চায়েতকে দোষী করবে না কেউ, সকলে সরকারকে দোষী করবে। স্টারভেশন ডেথের ক্ষেত্রে আমরা দেখেছি এম. এল. এ. লিখলে স্টারভেশন ডেথে সাহায্য পৌঁছাবে না। যতক্ষণ না পঞ্চায়েত হ্যাঁ বলছে ততক্ষণ কিছু সাহায্য পাওয়া যাবে না। আজকে এম. পি. দেশের সাহায্য করছেন, এক কোটি টাকা পাচ্ছেন। এম. এল. এ.-র ক্ষমতা নেই। স্টারভেশন ডেথে যেখানে টাকা দেওয়া হচ্ছে সেখানে এম. এল. এ.-কে জিজ্ঞাসা করার দরকার নেই। এম. এল. এ. হয়ে বন্যার সময় আমি লুঙ্গি পরে গামছা নিয়ে একজনকে নিয়ে বি. ডি. ও. অফিসে গিয়ে বি. ডি. ও.-কে বললাম ত্রিপল

দিতে হবে। বি. ডি. ও. কংগ্রেস মাইনডের। ৯ বছর এখনও তার চাকরি আছে। তিনি বললেন ত্রিপল দেওয়া যাবে না, ত্রিপল পঞ্চায়েতপ্রধানকে দিয়ে দিয়েছি। এই হচ্ছে অবস্থা। একবার এক জায়গায় ঝড়ে ৪ জনের ঘর পড়ে গেল, তার মধ্যে একজনের দেওয়াল পড়ে গিয়েছিল, সেখানে বি. ডি. ও. বললেন ঝড়ে যদি সবার বাড়ি পড়ে যেত তাহলে বাড়ি করে দেওয়া হত কিন্তু সবার বাড়ি ভাঙেনি সেজন্য বাড়ি করে দেওয়া যাবে না। সেইজন্য আমি বলছি যে গ্রামের লোকেদের মধ্যে যদি একজন লোকের ঘর পোড়ে তাহলে সেই একজন ব্যক্তিও সাহায্য পাবে, এই কথাটা ভেবে দেখার জন্য অনুরোধ জানাচ্ছি। মাননীয়া মন্ত্রী মহাশয়ার কাছে আমি যখন ছবি দিয়ে পাঠিয়েছিলাম তখন উনি ২০০ টাকা পাঠিয়েছিলেন। এই ভাবে সকলে যেতে পারবে না। যাতে সকল লোক এই রিলিফ পায় তার জন্য অনুরোধ জানাচ্ছি। কাপড় দেওয়ার ব্যাপারে এম. এল. এ.-দের একটা কোটা আছে। এই ব্যাপারে বিরোধীপক্ষ বলেছেন, আমিও বলছি, ওনাদের সঙ্গে আমি একমত যে ২ লক্ষ পপুলেশন, তার মধ্যে ২০০ কাপড় দিয়ে কিছু হয় না। হয় এটা বন্ধ করুন, না হয় ব্লক অফিসে দিন তারা বিলি করে দিক। মাত্র ২০০ কাপড় দিয়ে আমাদের বিরক্ত করা ঠিক নয়। প্রধান বলে এম. এল. এ.-র কাছে আছে। তারা বলে দিল কিন্তু আমাদের অবস্থা তো খারাপ। আমাদের হাতে বিলি করার দায়িত্ব না দেওয়াই ভাল। আর একটা ব্যাপার মাননীয়া মন্ত্রী মহাশয়াকে বলি, হাউস বিল্ডিং গ্রান্ট ফর ফায়ার আপনারা ১,০০০ টাকা, ৫০০ টাকা দেন। আপনার টাকাটা টাইম মতো পাওয়া যায়। কিন্তু এই ফায়ার ইন্সিয়োরেন্স লোন যে দেওয়া হয় সেটা পেতে ৪ বছর লাগে, ৪ বছরের আগে পাওয়া যায় না। আপনার সব লোক আছে, আপনার তত্ত্বাবধানে হয়। একজন লোক যদি ৩ বছর বাদে বাড়ি পুড়ে যাবার টাকা পায় তাহলে তার কোনও মূল্য থাকে না, সেটা নো রিলিফের মতো হয়ে যায়। এখন টাকাটা বেশি পাচ্ছে কিন্তু পেতে অনেক দেরি হয়ে যাচ্ছে। এখন ব্লকে ব্লকে রিলিফ ইন্সপেক্টর নেই। যদি ইন্সপেক্টর না থাকে তাহলে এটা অত্যন্ত দুঃখের বিষয়। রিলিফ ইন্সপেক্টর যাতে সব জায়গায় দেওয়া যায় তার ব্যবস্থা করতে হবে। তা ছাড়া এই সমস্ত রিলিফ ইন্সপেক্টরকে অন্য কাজেও যুক্ত করে দেওয়া হয়। এটা বন্ধ করতে হবে। আপনি লিখেছেন ১৯৯৩-৯৪ সালে ১২ লক্ষ টাকা দেওয়া হয়েছে পুনর্বাসনের জন্য। খোঁজ নিয়ে দেখবেন ১২ বছর আগে পুনর্বাসনের জমির টাকা। এখন তারা বাঁধের উপর বসে থাকে, তা ছাড়া আর তাদের বসবার জায়গা নেই, তারা কোনও জায়গা পায়নি। বন্যার সময় যে নৌকা ভাড়ার টাকা দেওয়া হয় আইনে বলছে এক জায়গা থেকে আর এক জায়গায় শিফটিং-এর জন্য টাকা দেওয়া হবে। কিন্তু বন্যার সময় দেখা যায় চরিদিকে জলমগ্ন হয়ে যায়। বাড়ি থেকে হাসপাতাল বা বাড়ি থেকে অন্য কোনও জায়গার জন্য নৌকা ভাড়া দেওয়া হয় না। আমি অনুরোধ করছি যে সমস্ত জায়গা ফ্লাড-প্রোণ এরিয়া সেই সমস্ত জায়গায় যাতে একটা পারমানেন্ট নৌকা দেওয়া যায় তার ব্যবস্থা তিনি যদি করেন তাহলে ভাল হয়। আর একটা জিনিস বলি। আর্থিক দিক থেকে দূর্বল শ্রেণীর মানুষকে আপনি টাকা দিচ্ছেন, এই সংখ্যাটা বাড়ানো দরকার। এর দ্বারা তারা যথেষ্ট উপকৃত হচ্ছেন। এই বিষয়ে আর্থিক বরাদ্দ বাড়ালে ভাল হয় এই কথা বলে আপনার ব্যায় বরাদ্দের দাবিকে সমর্থন করে এবং আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয়া ত্রাণমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন, তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। বন্যা, খরা ও প্রাকৃতিক বিপর্যয়ের জন্য মাননীয়া মন্ত্রী যে বাজেট বরাদ্দ দাবি পেশ করেছেন, তাতে আমরা প্রথমেই লক্ষ্য করছি যে—ত্রাণ সাহায্যের কথা উনি বলেছেন, ওনার কাছে খবর আছে কি না আমরা জানি না, অর্থাৎ বন্যা হলে বা নদীগর্ভে বাড়িঘর চলে গেলে সেই অসহায় জনগণকে সাহায্য করার যে, ব্যবস্থা তা আছে কিনা। বিগত কয়েক দিনের বৃষ্টিতে নদীয়া জেলার কালিয়াগঞ্জ থানার জুড়ানপুর অঞ্চলে জগাখালি বিলে ২৭টি পরিবারের বাড়ি চলে গেছে। এই জগাখালি বিলে ভাঙন ধরার পর জুড়ানপুরে যে ২৭টি পরিবারের বাড়ি চলে গেছে, তাদের পুনর্বাসনের জন্য কোনওরকম ব্যবস্থা করা হয়নি, কোনওরকম টার্পোলিন দেওয়া হয়নি, বা কোনওরকম খাদ্যসামগ্রিও তাদের কাছে পাঠান হয়নি। আমি জানি না মাননীয়া মন্ত্রী বা নদীয়া জেলার জেলা-শাসক বা তার ত্রাণ বিভাগ এই খবর রাখেন কি না। এতে আমার সন্দেহ আছে। পরবর্তী ক্ষেত্রে বলতে চাই যে নদীয়া জেলায় আর একটা জায়গা আছে জলঙ্গি থানার চরসান্ন্যালপুর। জলঙ্গির কথা উনি বলেছেন—সেখানে ভয়াবহ বন্যা হয়েছে, বহু মানুষ গৃহহারা হয়েছে, অথচ চরসান্ন্যালপুরে এখনও পর্যন্ত মাটি ভেঙে পড়ে যাচ্ছে নদী গর্ভে, কিন্তু যে সমস্ত লোক গৃহহীন, অসহায়, আর্ত, তাদের কাছে ঠিকমতো সাহায্য যাচ্ছে না, বা যায়নি। সেই খবরও মাননীয়া মন্ত্রীর কাছে আছে কিনা বা তার বিভাগ রাখে কিনা, সে সম্বন্ধেও আমার সন্দেহ হচ্ছে। উনি যে সাহায্যের কথা বলেছেন, সেই সাহায্যের ব্যাপারে আমি বলতে চাই, যেখানে পঞ্চায়েতগুলোতে সি. পি. এম. রাজত্ব কায়েম হয়েছে, সেখানে অন্য কোনও দলের বিধায়করা, এমনকি লোকসভার সদস্যদেরও কোনও কথা শুনতে চায় না। কারণ, সেখানে বলা হয় যে, আপনি সি. পি. এম. দলভুক্ত নন, আপনার কথা শুনব না। একদম পরিষ্কার কথা। এই জিনিসের পরিবর্তন না করলে হবে না, আমি বলছি এই কারণে মাননীয়া মন্ত্রীর কাছে বিনীত অনুরোধ, আপনি আপনার দপ্তর থেকে জেলাশাসকের মাধ্যমে বি. ডি. ও. বা সমষ্ঠি উন্নয়ন আধিকারিকদের খবর পাঠান, যাতে জনপ্রতিনিধি অর্থাৎ এম. এল. এ., এম. পি.-দের কথা তারা শোনে এবং কাজ করে। সেই কাজ করুন, না হলে প্রতিদিন এই ব্যবস্থা প্রহসনে পরিণত হচ্ছে। মাননীয়া মন্ত্রী মহোদয়, আপনাকে বলতে বাধ্য হচ্ছি যে, বিভিন্ন ত্রাণের কথা বললেন, এমন এমন জায়গায় ত্রাণ বিলি করা হয়, যেখানে তার দলের লোক না হলে, বিশেষ করে সি. পি. এম. দলের লোক না হলে সেই ত্রাণ পায় না। সেই ত্রাণ আর্ত লোকেদের মধ্যে বন্টন না হয়ে লুঠ হয়ে যাচ্ছে। এমন জিনিস আমরা দেখতে পাই। আপনি এর প্রতিকার এবং প্রতিবিধান করুন। মাননীয়া মন্ত্রী মহোদয়, আপনাকে বলতে বাধ্য হচ্ছি যে, আগুন লাগলে পরে, তা গ্রীষ্মকাল হোক ছাই শীতকাল হোক, বাড়িঘর পুড়ে যায়। তার ফলে যারা অসহায় হয়ে যায়, তাদের সাহায্য নিতে হলে বি. ডি. ও. অফিসে যেতে হয় এবং বি. ডি. ও. সাহেব বলেন, রিলিফ ইন্সপেক্টর-এর রিপোর্ট না পেলে কোনও সাহায্য দেব না এবং রিলিফ ইন্সপেক্টর দিনের পর দিন সেই সমস্ত লোকেদের ঘোরায়। ফলে প্রকৃতপক্ষে যারা অসহায়, তারা সেই সাহায্য পায় না। আমি তাই মন্ত্রী মহোদয়ার কাছে বিশেষ করে অনুরোধ করব, যখন আগুন লাগে, তখন সেই

অগ্নিকান্ডের ফলে ক্ষতিগ্রস্ত অসহায় ব্যক্তিদের যাতে সাহায্য করা যায়, তার ব্যবস্থা করতে।

আপনি খরার সময়ে টিউবওয়েল করার জন্য দেন, অর্থাৎ আপনার বিভাগ যেগুলো দেয়, সেগুলো কোনওটা দুটি, কোনওটা তিনটি পাইপ দিয়ে বসানো হয়। তার ফলে তা ঠিকমতো লেয়ার পায় না, মানুষ এর ফলে আর্সেনিক যুক্ত জল পান করে। আজকে তার জন্য শুধু নদীয়া জেলা নয়, সমগ্র পশ্চিমবঙ্গ আজকে আর্সেনিক রোগে ভরে গেছে। আজকে যে জন্য বিদেশি বিশেষজ্ঞরা আসছেন। দিল্লি থেকে কিছু দিন আগে নদীয়া, মালদহ, মুর্শিদাবাদ, উত্তর ও দক্ষিণ চব্বিশ পরগনায় এর জন্য সার্ভে করে গেছেন। সেজন্য আমি আপনাকে বলতে চাই, আপনার বিভাগ থেকে যে পাইপগুলো দেওয়া হয়, সেগুলো ঠিক মতো দেওয়া হয় কিনা, মিষ্টি জল প্রকৃতপক্ষে উঠছে কিনা তা একটু দেখুন। এখানে আমাদের সৌগতবাবু রামকৃষ্ণ মিশনের কথা বলেছেন। আমি নদীয়া জেলার কথা বলছি, এখানে খ্রিস্টান কমিউনিটি বহু সংখ্যায় আছেন, তাদের চার্চ মিশনারিজ অব সোসাইটি বলে একটি সংস্থা আছে। তারা বিপদের সময়ে ত্রাণ সাহায্য করতে চান, ভাল ভাল জিনিস দিয়ে দুর্গত মানুষকে সাহায্য করতে চান। কিন্তু তারা দুঃস্থ মানুষদের সাহায্য করতে পারেন না। তার কারণ, জেলা শাসক বলেন যে তার অনুমতি নিয়ে তবেই সাহায্য করতে হবে। আপনি এমন একটা ব্যবস্থা করুন যাতে যে সমস্ত সেবা প্রতিষ্ঠান আছে—তা সে রামকৃষ্ণ মিশন হোক, ভারত সেবাশ্রম হোক বা চার্চেস অব মিশনারিজ যে-ই হোক না কেন—তারা যাতে বিপদের সময়ে মানুষের কাছে গিয়ে দাঁড়াতে পারে। সেজন্য আপনাকে অনুরোধ করছি, কি ভাবে আইনগতভাবে কিভাবে পরিচালিত করবেন তা বিভাগীয় কর্তারা যেমন দেখবেন, তেমনি আপনিও দেখুন। আর্ত মানুষকে যে সাহায্য দেওয়া হয়, বিশেষ করে আহত মানুষ যারা বাঁধ ভেঙে ডুবে যায়, সেটা দেবার সময়ে যাতে কোনও রকম দলবাজি না করা হয়, দুর্গত মানুষরা যাতে সেগুলো ঠিকমতো পায় তারজন্য আমি আপনাকে অনুরোধ করছি। নদীয়া জেলায় গেলে দেখবেন যে সেখানে গোডাউন ভর্তি হয়ে ত্রিপল রয়েছে। আপনি যদি সারপ্রাইজ ভিজিট করেন তাহলে দেখতে পাবেন যে কাদের ত্রিপল দেওয়া হয়েছে? গোডাউনে ত্রিপলের পাহাড় জমা হয়ে রয়েছে দেখতে পাবেন। একজন দুঃস্থ মানুষকে খয়রাতি সাহায্য পেতে গেলে—যে সত্যিসত্যিই খয়রাতি সাহায্য পাওয়ার মতো—তাকে একবার এস. ডি. ও., একবার বি. ডি. ও., একবার রিলিফ অফিসারের কাছে যেতে হয়। রিলিফ অফিসারের কাছে গেলে তিনি বলেন যে জেলা কালেক্টরের কাছে গিয়ে তার অনুমতি আনতে হবে, তবেই তিনি সাহায্য পাবেন। তিনি তবেই ত্রিপল পাবেন, খাদ্য পাবেন। আপনারা বলেন যে কংগ্রেসিরা বুর্জোয়া, আপনারা দরিদ্র মানুষদের সাহায্য করেন। আর্ত-সামাজিক ব্যবস্থার পরিবর্তন করে দুঃস্থ মানুষদের আপনি সাহায্য করার ব্যবস্থা করুন, এই অনুরোধ আপনার কাছে আমি রাখছি। আমার শেষ বক্তব্য হচ্ছে, জনসংখ্যা প্রচন্ড মাত্রায় বেড়েছে—কি শহরাঞ্চলে, কি গ্রামাঞ্চলে, সর্বত্রই বেড়েছে। সীমান্তবর্তী জেলাতে প্রতিদিন প্রতিনিয়ত লোক ঢুকছে এবং তারা যে কোনও কারণেই হোক এখানকার বাসিন্দা হয়ে যাচ্ছে। কি কারণে এখানকার বাসিন্দা হয়ে যাচ্ছে আমি তা নিয়ে কিছু বলতে চাইছি না। কিন্তু পূজার সময়ে বা ঈদের সময়ে যে সামগ্রিগুলো আমাদের হাত দিয়ে আপনি দেন—আমাদের যেটুকু দেবার ক্ষমতা আছে—সে সম্পর্কে আপনাদের পক্ষ

থেকে এবং আমাদের পক্ষ থেকে অনেকেই বলেছেন। সকলেই কোয়ান্টিটি এবং কোয়ালিটি সম্বন্ধে বলেছেন। আমি আপনাকে বলব যে ঐ সমস্ত সামগ্রির কোয়ালিটিটা আপনি একটু ভাল করুন।

[4-20 — 4-30 p.m.]

কোয়ান্টিটি বৃদ্ধি করার ব্যবস্থা করুন যাতে করে আমরা ঠিকমতো তাদের দিতে পারি। যে ধরনের কাপড় দেওয়া হয় তা পরিধানযোগ্য নয়। বিশেষ করে মহিলাদের কথা বলছি, তাদের যে শাড়ি দেওয়া হয়, সেগুলো ঠিকমতো পরা যায় না। প্রত্যন্তর গ্রাম গ্রামান্তরে যারা বাস করে তাদেরকে যে শাড়ি দেওয়া হয় সেগুলো পরার উপযুক্ত নয়। যারা একটু মোটা বা ভারি মানুষ তাদের ওই শাড়ি জড়িয়ে পরতে অসুবিধা হয়। লুঙ্গি যে পুরুষদের দেওয়া হয় তার ক্ষেত্রেও একই কথা প্রযোজ্য। সুতরাং এইসব দিকে একটু দৃষ্টি দেওয়া দরকার। আমরা জনপ্রতিনিধিরা যাতে এইসব শাড়ি, লুঙ্গি বিলি করতে গিয়ে অসুবিধার সম্মুখীন না হই, সেই দিকটা একটু দেখবেন। এই কথা বলে এই ব্যয়বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের আনীত কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সভাতে ত্রাণ বিভাগের মন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি সংক্ষেপে কয়েকটি কথা বলতে চাই। আমি প্রথমেই মাননীয়া মন্ত্রীকে ধন্যবাদ জানাই এই কারণে যে, প্রতিবারই আমাদের রাজ্যে খরা, কখনও বন্যা এবং কখনও ঘূর্ণিঝড় বয়ে যাচ্ছে এবং বিভিন্ন এলাকা বিধস্ত হয়ে পড়ছে। সেখানে মাননীয়া মন্ত্রী বাজেটে কম টাকা থাকা সত্ত্বেও আমাদের পাশে এসে সরেজমিনে পৌছান এবং ক্ষতিগ্রস্ত এলাকাগুলো পরিদর্শন করেন। আমি সেই সঙ্গে মাননীয় অর্থমন্ত্রী সহ পশ্চিমবঙ্গের আরও ৪ জন মন্ত্রীকে ধন্যবাদ জানাই কারণ তারা গত ১৬ই মে যে সুন্দরবনে প্রাকৃতিক বিপর্যয় ঘটে গেল এবং নদী, বাঁধ ভেঙ্গে জলোচ্ছ্বাস উঠেছিল তারা তা সরেজমিনে প্রত্যক্ষ করে নিদের্শাবলী দিয়ে এসেছিলেন। আমি প্রতিবারই লক্ষ্য করেছি আবহাওয়া দপ্তরের উদাসীনতা বলুন অপদার্থতা বলুন তারজন্য একটা ভয়াবহ কান্ড ঘটে গেছে। তারা কি এইসব বিষয় আগের থেকে জানতে পারেন না? আমি এই প্রসঙ্গে উদাহরণ দিয়ে জানাচ্ছি—গত ১লা এপ্রিল ১৯৯৫ সালে আমার নিজের কনস্টিটিউয়েন্সিতে রাত ৮ টার সময়ে থানার মাধ্যমে খবর পেলাম যে দু ঘন্টা পরে ৮০ কি. মি. বেগে প্রবল ঘূর্ণিঝড় আসছে। এই খবর পাওয়ার সঙ্গে সঙ্গে আমরা মাইকের মাধ্যমে যতদূর পৌছে দেওয়া সম্ভব খবর পৌছে দিয়েছিলাম এবং সমস্ত বিপদ সংকুল জায়গায় রেড এলার্ট করে দেওয়া হল। কিন্তু আমরা দেখলাম যে ১লা এপ্রিল থেকে ১লা মে পর্যন্ত এই ঝড়ের কোনও পূর্বাভাসই দেখা গেল না। বরং খরা চলতে লাগল। এর দ্বারা কি এই বোঝায় যে আবহাওয়া দপ্তর এপ্রিল ফুল করার জন্য এই ধরনের বিভ্রান্তির মধ্যে ফেলেছিলেন? তারপরে আমরা ১৯৯৩ সালে দেখেছিলাম একটা বিরাট সাইক্লোনিক স্টর্ম আমাদের এলাকা দিয়ে বয়ে গেছিল এবং তাতে কয়েক শো লোক মারা গেছিল। এই যে সাইক্লোনিক স্টর্ম এবং এর ফলে সামুদ্রিক জলোচ্ছ্বাস হচ্ছে এটা কি আবহাওয়া দপ্তর আগের থেকে টের পায় না? সেই সময়ে তো টিভিতে কি বেতারে কোনওভাবেই এই খবর প্রচার করা হল না। এই

যে সামুদ্রিক জলোচ্ছ্বাস হচ্ছে তা কোন কোটালে অর্থাৎ অমাবস্যায় বাড়বে নাকি পূর্ণিমাতে বাড়বে তার কি কোনও পূর্বাভাস আগের থেকে আবহাওয়া দপ্তর জানতে পারে না, এখনও কি তারা পুরনো অবস্থার মধ্যে বসবাস করছেন? তার পরে ক্ষতিগ্রস্ত এলাকায় ঠিকমতো ত্রাণ পৌঁছায় না এই ব্যাপারে মানুষের ক্ষোভ রয়েছেই। সেই কারণে আমি মাননীয়া মন্ত্রীর কাছে জানাই যে, এখানে যে ৮০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে এই টাকা দিয়ে বন্যা কি খরা কি ঘূর্ণিঝড়ের মোকাবিলা করা যাবে না। আমাদের অঞ্চলে তো বন্যা, খরা ঘূর্ণিঝড় লেগেই আছে। এই যে ৮০ কোটি টাকার বাজেট এটা নির্ধারিত নয় যে কখন বন্যা হবে, ঘূর্ণি ঝড় হবে, খরা হবে। তবে অনিবার্য ভাবেই প্রতি বছর দেখা যাচ্ছে কিছু না কিছু প্রাকৃতিক দূর্ঘটনা আমাদের রাজ্যে হয়ে চলেছে। কোথাও বন্যা হচ্ছে, কোথাও খরা, অনাবৃষ্টি, অতিবৃষ্টি বা জলোচ্ছ্বাস। সুতরাং এই বাজেট নিয়ে এর মোকাবিলা করা সম্ভব নয়। সেটা পরবর্তীকালে মাননীয়া মন্ত্রী মহোদয়াকে ভাবার জন্য অনুরোধ করব। ত্রাণ সাহায্য মানুষের জন্য থাকা উচিত, এটা ন্যায্য। আপনি নিজেও সুন্দরবনের বিভিন্ন এলাকা বিভিন্ন ব্লকগুলোতে গিয়েছিলেন এবং তার একটা লিস্টও পেয়েছেন। বাসন্তিতে ২০ হাজার মানুষ ঘর-ছাড়া হয়েছে অথচ সেখানে ত্রিপল পাঠান হ'ল ১৭০০। তা কাকে দেব আর বা না দেব। তবে মানুষই মানুষের সাহায্য করে এবং আমরা যথাসাধ্য চেষ্টাও করি। কিন্তু মানুষ এখন অনেক সচেতন হয়েছে, তাদের চাহিদাও দিনের পর দিন বাড়ছে। সুতরাং পাওয়ার প্রবণতা সেখানে বেড়ে গেছে। তাই বলছি, আজকে কতকগুলো স্থায়ী ব্যবস্থা না নিলে চলছে না। উত্তরবঙ্গে এক সময় যখন ব্যাপক বন্যা হয়েছিল তখন মাননীয় মন্ত্রী মহোদয়া একটা সিদ্ধান্তের কথা ঘোষণা করেছিলেন যে, প্রতিটি ব্লকে দুটো করে ত্রাণ শিবির নির্মাণ করা হবে। কিন্তু এখনও পর্যন্ত সেটা হয়নি। এটা শুধু উত্তরবঙ্গে নয় যে সমস্ত এলাকায় প্রতি বছর বা বছরের পর বছর এই ধরনের ভয়ঙ্কর বন্যার ফলে নদীর পাড় ভেঙ্গে মানুষের আশ্রয় নেওয়ার জায়গা থাকে না সে সমস্ত এলাকায় মিনিমাম ২-৩-টে ত্রাণ শিবির করা উচিত। যে এলাকা সবচেয়ে বেশি বিপর্যস্ত, যেখানে উচু ঘর-দ্বোর নেই, স্কুলবাড়ি নেই, পাকা রাস্তা নেই, যেখানকার লোকেরা নদীর পাড়ে বসবাসে করে এবং এই রকম বিপর্যয় হলে সেখানকার গ্রামের পর গ্রাম মানুষকে অন্য জায়গায় চলে যেতে হয়, কোথায় আশ্রয় নেবে তার ঠিক থাকে না তাদের বিষয়টি দৃঢ়তার সঙ্গে ভাবার দরকার এবং এরকম নদীবহুল এলাকার জন্য একটা সঠিক কর্মসূচি গ্রহণ করা দরকার। যাতে উচুঁ ত্রাণশিবির করা হয় বা সরকারি স্কীমে যে নতুন স্কুল তৈরি করা হচ্ছে তার মেঝেগুলো উচুঁ করে তৈরি করা হয় এবং প্রাকৃতিক বিপর্যয়ের সময় মানুষ আশ্রয় নিতে পারে সেদিকে লক্ষ্য রাখতে হবে। অবশ্য এখনকার স্কু[illegible]। সেইভাবেই করার চেষ্টা হচ্ছে। আবার আরেকটা সমস্যা হচ্ছে, বাঁধের। বাঁধ দেবার জন্য জমি অধিগ্রহণের কথা বলা হয়েছে। কিন্তু দেখা যাচ্ছে, সুন্দরবনের যে সমস্ত এলাকার ভাঙ্গনের ফলে বহু জমি নদী গর্ভে চলে গেছে। সেজন্য কম্পেনসেশনের কথাও বলা হয়েছে। কিন্তু সেই কাজ ঠিকমতো হচ্ছে না। এ ব্যাপারে জেলা প্রশাসন খুব হয়রানি করে। এমন কি আমরা বিধায়করা কাগজ-পত্র নিয়ে [illegible] হয়েও সেই টাকা আদায় করতে পারিনি। ফলে এ নদী বাঁধকে বছরে তিনবার করে বাঁধতে হচ্ছে। গ্রামের মানুষের চাষের জমি বাঁধের কাজে ব্যবহার করবার জন্য নিতে হলে তাকে উপযুক্ত ক্ষতিপূরণ দিতে হবে। কিন্তু দেখা যায় বাঁধ নির্মাণ করতে অন্তত ১০০ মিটার [illegible] নিতে হয় কিন্তু ক্ষতিপূরণ দেওয়া হয় ঠিক যে জায়গায় বাঁধ তৈরি হবে সেই

জায়গাটুকুর জন্য। সুতরাং প্রকৃত ক্ষতিপূরণ হয় না। এই ব্যাপারটা আপনার দপ্তরকে দেখতে হবে।

কুটির বিমা প্রকল্পের কথা এখানে বলা হয়েছে। কিন্তু আমি কয়েক দিন আগে এল. আই. সি.-র অফিসে গিয়েছিলাম। দিনের পর দিন সেখানে বিমার টাকা পড়ে আছে কিন্তু লোকেরা তা পাচ্ছে না। এর আগেও আমি গনেশ মন্ডল মহাশয়ের কাছেও গিয়েছিলাম, দুর্ঘটনাজনিত আগুনে পুড়ে যাওয়ার ব্যাপারে। যাদের বাড়ি গিয়েছিল তিনি তাদের সাহায্য করেছিলেন। কিন্তু ঐ অফিসে ৩০০/৪০০ কেস পড়ে আছে, ৪ বছর ধরে কোনও টাকা পাচ্ছে না। অফিসের লোকেরা বলছে, অর্থমন্ত্রী বা মুখ্যমন্ত্রীর স্ট্যাটাসসম্পন্ন মন্ত্রীকে নিয়ে ভেট করাতে পারলে তারা ঐ টাকা তাড়াতাড়ি পেতে পারেন।

[4-30 — 4-40 p.m.]

এটা কি নিয়ম? এটা আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে দেখার জন্য বলব। কারণ ওর সঙ্গে শুধু আগুনে পুড়ে যাওয়ার ঘর নয়, আরও অনেক স্কীম আছে, মৃত্যু স্কীমগুলির জন্য ওরা দেয় ৩ হাজার টাকা। এছাড়া আরও ফর্ম ফিলাপ করতে হয়, যেমন নীল, সাদা, হলুদ নানা রকমের ফর্ম, কিন্তু সেই টাকাও দেওয়া হয়নি। আগে ফর্ম ফিলাপ করে অনেক টাকা পেয়েছি, কিন্তু এখন সেটা বন্ধ হয়েছে। ন্যাশনাল ইনসিওরেন্স দেবে, বলে শুনেছি, ওতেও কিছু হয় না। এখন ৫০০ টাকায় কিছু হয় না, সেইজন্য বলব ৫০০ টাকা বন্ধ করে ৫০ টা বাঁশও যদি দেওয়ার ব্যবস্থা করতে পারেন তাহলে ভাল হয়, সেক্ষেত্রে নিজেরা অন্তত কিছু করে নিতে পারবে।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ৪৪ নম্বর দাবি প্রসঙ্গে বলব, মাননীয় ত্রাণ মন্ত্রী ছায়া ঘোষ মহাশয়া যে বিবৃতি এখানে রেখেছেন সেটার সম্বন্ধে কিছু কথা আমি বলব। এই ব্যাপারে সমালোচনা কিছু থাকবে, এই দপ্তর নিয়ে অনেক আলোচনাও হয়েছে, ছোট দপ্তর দয়ার উপর নির্ভর। এই ত্রাণ এর ব্যাপারে তিনি বলেছেন, একটা অভাব দুর্যোগ একটা ঘনায়মান পরিস্থিতিতে তার দায়িত্ব বাড়ে অর্থাৎ খরা, বন্যা ঝড় হলে ত্রাণ নিয়ে আমরা গ্রামে যাই। এখন এই বন্যা বা খরা হলে, সাধারণত বন্যা নদীভিত্তিক এলাকাতেই হয়। আমার বক্তব্য বন্যা হলে ভাঙন দেখা যায় নদী পথ জমি নষ্ট হয়ে যায়, সেই কারণে এই ব্যাপারে কিছু কিছু কথা বলতে চাচ্ছি। আপনি বলেছেন, যা কিছু আর্থিক সাহায্য হয় সেটা পরিকল্পনা বহির্ভূত ব্যয় হিসাবে ধরা হয়। বাকি পরিকল্পনাভুক্ত কিছু কিছু কাজ ধরেছেন, সেটার উপর আমি বলতে চাচ্ছি। কারণ আমার আগের বক্তা এই মাত্র বললেন, যেখানে বন্যা হয় বা যে সমস্ত নদী বাহিত এলাকায় যে ত্রাণ শিবির হয়, '৭৮ সালে আমি শুনেছিলাম দক্ষিণবঙ্গে যখন প্রচন্ড বন্যা হয় তখন সেখানে পার্মানেন্ট শেল্টার করে দেবার ব্যবস্থা পশ্চিমবঙ্গ সরকার নিয়েছিল। সেই কারণে আমরা দেখেছি ওখানে কয়েকটি ত্রাণ শিবির তৈরি হয়েছিল। কিন্তু সেইগুলির কন্টিনিউয়েশন নেই। সেই কারণে বলব, আপনি পরিকল্পনাবহির্ভূত যে স্কীম নিয়েছেন এই কারণে সেটার গুরুত্ব দিতে হচ্ছে। আপনি ৮০ কোটি টাকা বাজেটে ধরেছেন, কিন্তু '৯৪-'৯৫ সালে আপনি খরচ করতে পেরেছেন ন্যাচারাল

ক্যালামিটিজের জন্য, সেন্ট্রাল গভর্নমেন্টের গ্রান্ট ছিল ৪০ কোটি আর আপনাদের নিজস্ব ফান্ড ছিল ১৭ কোটি টাকা। সেন্ট্রাল গভর্নমেন্টের পুরো টাকা খরচ না হলেও ৫৭ কোটি টাকা খরচ হয়েছে সরকারি নিয়ম ডাইভারসিফিকেশন অফ ফান্ড করতে গেলে কিছু নিয়মকানুন আছে। তবুও বুদ্ধির খেলায় নন প্ল্যানের টাকা প্লানে নিয়ে আসা যায়। আপনাকে আমি বলব, প্ল্যান ভুক্ত কমপ্রেক্স করতে চাইছেন এটা দেখুন। রিলিফ সেন্টারগুলোকে ব্লকে অনেক কাজে ব্যবহার করা যায়। বন্যা যখন আসবে তখন সেখানে সরিয়ে দিয়ে মানুষকে রাখবার ব্যবস্থা করতে পারেন। বাকি সময়ে গভর্নমেন্টের কোনও পারপাসে সেখানে কিছু রাখার ব্যবস্থা হতে পারে এই রিলিফ সেন্টারগুলি করলে গভর্নমেন্টের কোনও ক্ষতি হবে না। পার্মানেন্ট সেন্টার এর জন্য যে ত্রাণ দেওয়া হয় তাতে রেজাল্ট কিছু হয় না, হাজার বা পাচশো টাকা দিয়েও কিছু হয় না। আপনার দুর্বল দপ্তর, রিলিফ মানে সাময়িক রিলিফ, রিলিফ-এর যদি পার্মানেন্ট রিলিফ চান তাহলে বাজেটকে পার্মানেন্ট বাজেটে নিয়ে আসতে হবে অর্থাৎ একটা বাড়িকে পার্মানেন্ট বাড়ি হিসাবে করে দেওয়ার মতো করতে হবে। কারণ আমরা জানি ৫০০ টাকায় বাড়ি হয় না। ৫০০ টাকা, ১,০০০ টাকা তারা ঘর করার জন্য পান। যেহেতু বুভুক্ষু মানুষ, বিপদে পড়লে যেটুকু পায় তাতেই রিলিফ হবে। আপনারা সীমিত ক্ষমতার সরকার, দেখালেন বিপদের সময় লোকের পাশে এসে দাঁড়িয়েছি। পার্মানেন্ট সেটেলমেন্ট, পার্মানেন্ট রিলিফ মানুষ পাচ্ছে না। সেই জন্য অন্যান্য গভর্নমেন্ট যা ভাবছেন, আপনারাও কিছু কিছু ক্ষেত্রে কম হলেও পার্মানেন্ট রিলিফ দেবার জন্য কিছু কিছু ভাবুন। আরেকটা কথা আমি বলতে চাই, এম. এল. এ.-রা পূজোর সময়, সে সরকারি বিধায়ক হোক আর বিরোধী বিধায়কই হোক, উৎসবের দিনে ৪০০টি শাড়ি যা দেওয়া হয় তার স্ট্যান্ডার্ড অত্যন্ত নিচু মানের। এই ব্যাপারটা নিয়ে ভাবুন। আমরা সবাই একমত, কোটাটা বাড়িয়ে দিন এবং স্ট্যান্ডার্ডটা করুন। যেটুকু দেওয়া হয়, সেটুকু মানুষ যাতে ব্যবহার করতে পারে এবং আনন্দ পাই তার ব্যবস্থা করুন। দুর্দশা, বঞ্চিত, অবহেলিত হিসাবে তাদের অশ্রুজল যেন বিস্তারিত না হয়। অশ্রুসিক্ত মানুষের কাছে আপনারা যেন সঠিকভাবে মনুষ্যত্ব রক্ষা করার দানটাকে রক্ষা করবেন। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে, আমাদের কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তি বল** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়া যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন সেই ব্যাপারে আমি কয়েকটি কথা বলতে চাই। বিরোধী দলের সমালোচনা এক পেশে হয়ে গেল। রিলিফ দপ্তর মানে এই নয়, কেবলমাত্র রিলিফ ফান্ড বিভিন্ন বছরে কমল, ত্রিপল, হোগলা বেশি দিয়েছে এই সব। রাজ্য সরকার সমস্ত দপ্তরের ফান্ড আলাদা আলাদাভাবে অ্যালোট করে দেন। এক সঙ্গে কো-অর্ডিনেট করেই কাজটা হবে। ভয়াবহ বন্যা হলে সেটা কন্ট্রোল করার মতো ক্ষমতা শুধু কেন্দ্রীয় সরকারেরই আছে। মহারাষ্ট্রে ভূমিকম্পের পরে আমরা গিয়েছিলাম, সেখানে কেন্দ্র টাকা দিয়ে বাড়ি তৈরি করে দিয়েছে। কিন্তু এখানে টাকাটা পরিকল্পনামাফিক পাওয়া যায় না, আবার কেন্দ্রও দেয় না। কলকাতা শহর, শহরাঞ্চল, মিউনিসিপ্যালিটি বা কর্পোরেশন এলাকায় অগ্নিনির্বাপক কেন্দ্র থাকে, তারা আগুন কন্ট্রোল করতে পারে। কিন্তু গ্রামে তা নেই, তাকে রক্ষা করার কিছু নেই। তা সত্ত্বেও আমি একটা জিনিস বলব, দাঁতন, ইসমাইলপুর এলাকায় ২০/২২ টি বাড়ি পুড়ে গেছে। তাদের দু কেজি,

এক কেজি করে গম দেওয়া হয়েছে, ত্রিপল দেওয়া হয়েছে। এটার ব্যাপারে আপনাকে ভাবতে বলব। এটা কি করে করা যায়। পঞ্চায়েতের হাতে একটা ফান্ড দিন যে ফান্ডটা ওপর বিপদের সময় ইউটিলাইজ করতে পারে।

[4-40 — 4-50 p.m.]

আর আমি স্বনির্ভর প্রকল্পের জন্য আমাদের কর্মচারিরা যে পরিকল্পনাটা করছেন সেট বিরোধীরা বললেন না, এটা রিলিফ দপ্তর থেকে হচ্ছে, স্বনির্ভর প্রকল্প। অনেক মহিলা এতে সাহায্য পেয়েছেন, সেলাই মেশিন পেয়েছেন, কারিগরিবিদ্যায় যারা আছেন তাদের দেওয়া হয়েছে। আমি সেটা বাড়াতে বলব। এম. এল. এ., এম. পি. বা এলাকার প্রধান তারা ত্রাণের ব্যাপারে বি. ডি. ও., বা পঞ্চায়েতকে সুপারিশ করেন, তাদের সুপারিশটা যেন কার্যকর হয়। অনেক সময় বিরোধিতা বলতে পারেন যে দলের ভিত্তিতে হচ্ছে, শিবদাস মুখার্জির এলাকায়ও হতে পারে বন্যা বা খরা, এবং তখন বামফ্রন্ট এবং কংগ্রেসের লোক সবাইকে ভাসিয়ে নিয়ে যায়, কংগ্রেসের লোক কি ডোবেন না? গ্রামকে গ্রাম বিধ্বংসী বন্যায় চলে গেল, কেন্দ্রের কাছে সাহায্য চাইতে গেলে হাত তুলে দাঁড়িয়ে গেল। আমি যে কথা বলতে চাই যে, এম. এল. এ.-রা জন প্রতিনিধি, তারা গ্রামাঞ্চলের বিভিন্ন জায়গায় ঘোরে, এটা আপনাকে একটু ভাবতে বলব। আমি এটা এখনই করতে বলছি না, আপনি এটা নিয়ে একটু চিন্তা-ভাবনা করবেন। আরেকটা জিনিস ভাবতে বলব কাপড় আপনি যা পারবেন, কি না পারবেন সেটা আমি জানি না, আপনি পারলে বাড়াবেন। এর কোয়ালিটি একটু বেটার হওয়া উচিত। আপনি এগুলি টেন্ডার নিয়ে পারচেজ করেন, পারচেজ করতে গেলে লোয়েস্ট টেন্ডারের কোয়ালিটি একটু ভাল হওয়ার দরকার, যাতে জিনিস ভাল হয় এবং সময়মতো যায় সেটা দেখা দরকার। ঈদের কাপড় অনেক দেরিতে পৌঁছয়। ঈদের বা দূর্গাপূজোর কাপড় এটা পেতে দেরি হয়। ফেস্টিভ্যালের পরে গিয়ে এটা পৌঁছায়। এর পরিমাণও বাড়ানো দরকার। আপনি সামগ্রিক ভাবে যে বাজেট এখানে রেখেছেন, সেই বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে এবং বিরোধীদের আনা কাটমোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মিস্টার ডেপুটি স্পিকার এবং বিধানসভার আজকে যে সমস্ত মাননীয় সদস্যাবৃন্দ আছেন, সকলকে আমি দাবি জানাচ্ছি যে আজকে ব্যয়বরাদ্দের ৮০ কোটি টাকা এ বছরের খরচ চালাবার জন্য রাখা হয়েছে, সেটা আপনারা সকলে অনুমোদন করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আপনার মাধ্যমে আবেদনটা রাখছি। আমাকে কয়েকটি কথা বলতে হচ্ছে, আপনারা জানেন শুধু পশ্চিমবাংলায় নয়, সারা ভারতবর্ষে জন সংখ্যা বাড়ছে এবং এই জন সংখ্যা বাড়ার সাথে সাথে আজকে আমাদের দেশে যতগুলি নদী আছে, সমস্ত নদীগুলির নাব্যতা ক্রামাগত কমে যাচ্ছে। সেই নাব্যতা কমার জন্য আজকে মানুষ ভাঙনের মুখে পড়ে বহু মানুষ আজকে গৃহহীন হয়ে যাচ্ছে। কখনও খরা হচ্ছে, কখনও বন্যায় হচ্ছে, কখনও ঘুর্ণি ঝড় হচ্ছে। এটা গোটা ভারতবর্ষেই হচ্ছে পশ্চিমবাংলা তার থেকে বাদ নয়। স্বাভাবিকভাবেই এটা ক্রমাগত বাড়ছে, যেমন জন সংখ্যা ক্রমাগত বাড়ছে। যদি আপনারা এটা ভাল করে লক্ষ্য করেন তাহলে দেখবেন এটা ক্রমাগত বাড়ছে। গত বছর আমাদের সৌভাগ্য

যে কিছুটা কম হয়েছিল, কিন্তু এবারে প্রথম থেকেই যেভাবে খরা হল এবং কয়েকটি জায়গায় বিচ্ছিন্নভাবে নদী স্ফীত হয়েছে।

এই সমস্ত কাজের জন্য এবং এই দপ্তর গরিব মানুষদের স্বার্থে সারা বছর ধরে যে কাজগুলি করেন সেই কাজগুলি চালাবার জন্য এই টাকাটার অত্যন্ত প্রয়োজন। মাননীয় বিরোধী দলের সদস্যারা যা বললেন তার মধ্যে আমি কতকগুলি অসঙ্গতি দেখলাম, সেই প্রসঙ্গে এবারে আসছি। একদিকে সৌগতবাবু, সুকুমারবাবু ইত্যাদিরা বললেন যে এই দপ্তরের এত টাকার দরকার নেই, যেহেতু গত বছর সবটা খরচ করতে পারেননি আবার অপর দিকে তারাই বলছেন যে এম. এল. এ.-দের কাপড়ে কোটা বাড়াতে হবে, অন্যান্য অনেক কিছু বাড়াতে হবে। সৌগতবাবু অনেক কাজ করার কথা বললেন, খুব ভাল লাগল তার সাজেশন শুনে—কাপড় বাড়াতে হবে, ত্রাণ বাড়াতে হবে, ত্রিপল বাড়াতে হবে আবার অপর দিকে বলছেন যে এখানে টাকাটা কাট করুন। অসঙ্গতিপূর্ণ কথা বলে আপনাদের এমন হ্যাবিট হয়ে গিয়েছে যে এখানেও সেটা সামলাতে পারেননি, বিধানসভার মতোন একটা ঐতিহ্যপূর্ণ জায়গাতেও আপনারা অসঙ্গিতমূলক কথাবার্তা বলে যাচ্ছেন। আপনার এই ভুলটা সংশোধন করবেন—এই আশা আমি করব। আপনারা জানেন, কি সাংঘতিক খরা এবারে হয়ে গেল। ১৯৯৪ সালেও হয়েছে। এ বছর পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম, মুর্শিদাবাদ, মলাদহ সহ সারা রাজ্যেই খরা হয়েছে। সময়ের অভাবে আমি সমস্ত জেলার নাম বলতে পারলাম না, অন্যান্য জেলার মাননীয় সদস্যারা হয়ত মনে করবেন যে তাদের জেলার নাম বললাম না আমি তাই বলছি সারা পশ্চিমবাংলা জুড়েই খরা হয়ে গেল। এ ক্ষেত্রে ত্রাণ দপ্তর সরাসরি কাজ করেনি বলে আপনারা অনুভব করতে পারেননি, তাই আমি বলছি, ত্রাণ দপ্তর পি. এইচ. ই., মাইনর ইরিগেশন দপ্তরের মাধ্যমে পানীয় জলের এবং সেচের জলের অভাব যাতে না হয় সেটা দেখেছেন। সেচের ব্যবস্থা হলে ক্ষেতমজুররাও কাজ পাবেন কাজেই সংশ্লিষ্ট দপ্তরগুলিকে টাকা দেওয়া হয়েছে তাদের ডিমান্ড অনুসারে। কাজেই ইতিমধ্যেই একটা অঙ্কের টাকা এই দপ্তরের খরচ হয়ে গিয়েছে। বিরোধীদলের একজন মাননীয় সদস্য নদীয়ার কথা বললেন। আমি মনে করি, আমরা যখন অ্যাসেম্বলির মেম্বার বা মন্ত্রী তখন আমাদের দৃষ্টিভঙ্গিটা শুধু আমার কেন্দ্র বা যেখানে আমি বাস করি সেখানের মধ্যে আবদ্ধ না থেকে দৃষ্টিভঙ্গিটা আরও ব্রড হওয়া উচিত। উনি নদীয়ার একটা জায়গার ২৭টা বাড়ি ভাঙ্গার কথা বললেন। সঙ্গে সঙ্গে বললেন যে জলঙ্গিতে এত টাকা দেওয়া হল।

**(মাননীয় সদস্য শ্রী শিবদাস মুখার্জি এই সময় বলতে ওঠেন।)**

আপনি জানেন যে জলঙ্গির কি অবস্থা হয়েছিল। কিন্তু আপনাকে বলি, নদীয়া ২৭টি বাড়ির কথা যেটা আপনি বললেন সেটারও কম গুরুত্ব আমি দিইনি। আপনি সেখানকার ডি. এম.-কে জিজ্ঞাসা করবেন, তার সমস্ত খবর আমরা রাখি। আর জলঙ্গির ব্যাপারটা একটা বৃহৎ ব্যাপার। ২।। কিঃ মিঃ জায়গা জুড়ে সেখানে হাইস্কুল, থানা, পঞ্চায়েত অফিস, তিনটি মন্দির, একটি মসজিদ, কয়েকটি ক্লাব, একটি বাজার অ্যাবলিশড হয়ে গিয়েছে। এবং সেখানে সাংঘাতিক অবস্থার সৃষ্টি হয়েছে, সেখানে ১৪শ পরিবার গৃহহীন হয়ে পড়েছে, স্বভাবতই সাংঘাতিক অবস্থা। অনেকে আবার দেখছি মহারাষ্ট্রের কথা তুলেছেন। মহারাষ্ট্রের সঙ্গে

পশ্চিমবাংলার তুলনা করবেন না, মহারাষ্ট্রের যা ঘটেছিল তা হচ্ছে সাংঘাতিক ঘটনা, আমি বলব পশ্চিমবাংলায় মহারাষ্ট্রের ঘটনার কথা বলবেন না, এই রকম ঘটনা যেন অতি বড় শত্রুর দেশেও না ঘটে, জেনারেশন টু জেনারেশন সব অ্যাবলিশ হয়ে গেছে, ফ্যামিলির পর ফ্যামিলি অ্যাবলিশ হয়ে গেছে, সেখানে শুধু কেন্দ্রের সাহায্য নয়, মহারাষ্ট্র সরকারের সাহায্য নয়, বিশ্বের যত রকম ফান্ড আছে, সব জায়গা থেকে অর্থ এসেছে আর্তদের সাহায্যের জন্য, বিশ্ব অর্থভান্ডার থেকেও অর্থ এসেছে, বাড়ি ঘর করে দেওয়া হয়েছে। মাননীয় বিরোধী দলের সদস্য যা বলেছেন তা তাদের ভুল ধারণা, আপনারা অনেকে বলেছেন রামকৃষ্ণ মিশন বা অন্যান্য সেবা প্রতিষ্ঠান যেগুলো আছে তাদের ত্রাণের ব্যাপারে কাজ করতে দেওয়া হয়নি। এটা আপনারা পুরানো আমলের কথা বলছেন। আমি আপনাদের বলি ঐ রকম বাড়ি রামকৃষ্ণ মিশন করে দিয়েছে, পুরুলিয়াতে করেছে। আমরা এতে একটা রেস্ট্রিকশন রাখব, এটা আমরা নীতিগত ভাবে রাখব। আমরা চাইব না কোনও ধর্মীয় সংস্থা কোথাও গিয়ে রিলিফ দিয়ে ধর্মান্তর করবার চেষ্টা করবে, প্রভোকেশন দেবে। সেই জন্য আমরা ঠিক করেছি, যে সব সংস্থা সেবামূলক কাজে এগিয়ে আসবে, যেমন কেশো, লুথারিয়ান, রামকৃষ্ণ মিশন, তারা সকলে আবেদন জানায় এবং যারা আবেদন জানায় তাদের সম্মানে পৌঁছে দেওয়া হয় সেই কবলিত জেলায়। এই সম্পর্কে জিজ্ঞাসা করবেন আপনাদের পার্টির নেতা, আপনাদের বন্ধু মানস ভুঁইয়াকে, তার এলাকায় ডি. এম., এস. পি.-কে দিয়ে পৌঁছে দিয়ে কাজ করা হয়েছে, এই রকম দৃষ্টান্ত পশ্চিমবাংলায় বহু আছে। আমরা গরিব বন্যার্তদের নিয়ে, খরাপীড়িত মানুষদের নিয়ে রাজনীতি করি না। এই মানুষদের নিয়ে আমরা কখনও রাজনীতি করব না, এটা আপনারা করতে পারেন, কারণ ৭১ সালের ঘটনা আপনারা জানেন কি না জানি না, ৭১ সালের বন্যায় আপনারা কি রাজনীতি করেছিলেন বন্যার্ত মানুষদের নিয়ে সেটা সকলেই জানেন, আপনারা তখন ছোট ছিলেন, ৭১ সালে বড় বন্যা হয়েছিল, ৭২ সালে ছোট বন্যা হয়েছিল যখন ইভাকুয়িজরা আসে, সাত্তার সাহেবের ছেলে আবু হেনা এখানে আছেন তাকে জিজ্ঞাসা করুন। আপনাদের আমলে এই সব হয়েছে, আমাদের আমলে হয়নি। আজকে দুর্নীতির কথা বলছেন, আমি বলি পঞ্চায়েত এটা কি ভাগ করে দেওয়া হয়েছে যে এটা সি. পি. এম.-এর পঞ্চায়েত, এটা ফরওয়ার্ড ব্লকের পঞ্চায়েত, এটা হয় না। দলগতভাবে আমি ফরওয়ার্ড ব্লক করি, আমি সি. পি. এম. করি না। তা সত্ত্বেও আমি বলছি, অত্যন্ত জোরের সঙ্গে বলছি, আমরা দেখি পঞ্চায়েত এটা কিন্তু সরকার দেখে না।

এটাত যেমন সৌগতবাবু বলেছেন যে অর্থমন্ত্রীর সঙ্গে ত্রাণমন্ত্রীর গোলমাল আছে। এটাত আপনাদের দৃষ্টিভঙ্গি। আপনারা জানেন না যে কি আন্তরিকতার সঙ্গে আমরা কাজ করি। আমরা আপনাদের সঙ্গেও মিলেমিশে খরা এবং বন্যার মোকাবিলা করতে চাই। আপনারা লড়াই লাগিয়ে দিতে চান এই সব করে লাভ নেই। আচ্ছা সৌগতবাবু বলেছেন এস. এন. ব্যানার্জি রোডে জামাকাপড় আনতে যেতে আপনাদের খুব কষ্ট হয়। আপনাদের হয়ত আর বেশি দিন এই কষ্ট করতে হবে না। আপনারা জানেন এত দিন ধরে ত্রাণ দপ্তরের একটা ভাড়া বাড়িতে ছিল। আমরা আজকে ২ কোটি টাকা খরচ করে বিল্ডিং করছি। মাননীয় অর্থমন্ত্রী বলেছেন দরকার হলে আরও টাকা দেবেন কিছুদিন পরে হয়ত আর কষ্ট করতে

হবে না। আর আমাদের নস্কর মহাশয় বললেন তাকে মাত্র সাড়ে সতেরোশো ত্রিপল দেওয়া হয়েছে। খবরটা ঠিক নয়। সেখানে ১৯ হাজার ত্রিপল গেছে। ২-টো জেলায় আমরা টোটাল ১৯ হাজার ত্রিপল দিয়েছি। আপনার জেলায় যে ঘূর্ণিঝড় হল সাংঘাতিক অবস্থা হয়েছিল। ঘর ভাঙায় টাকা আমরা নিশ্চয় দেব। আপনার জেলা থেকে যে মুহূর্তে খবর আসবে সে মুহূর্তে আমরা টাকা রিলিজ করে দেব। আমরা এই দুটো জেলার জন্য ৫ কোটি টাকা দিয়েছি ইরিগেশনকে আর ২ কোটি টাকা দিয়েছি দুজন সভাপতিকে—১ কোটি করে কাজ করবার জন্য। আরও একটা কথা বলা হয়েছে যে আমাদের কোনও সতর্কীকরণ ব্যবস্থা নেই। এটা ঠিক নয়, আমাদের ত্রাণ দপ্তর আবহাওয়া দপ্তর থেকে জেনে নিয়ে মাইকে করে সমস্ত জেলায় জেলায় মোটামুটি ভাবে জানিয়ে দেয়। তবে এক আধবার হয়ত ব্যতিক্রম হতে পারে। আপনারা বলেছেন পুনর্বাসনের কথা। পুনর্বাসন আমরা দিতে চাই আমাদেব দপ্তরে টাকা আছে।

**ডেপুটি স্পিকার :** শ্রীমতী ছায়া ঘোষ আপনার আর কত সময় লাগবে?

**শ্রীমতী ছায়া ঘোষ :** পাঁচ মিনিট।

**ডেপুটি স্পিকার :** আমি তাহলে আরও দশ মিনিট সময় বাড়িয়ে দিচ্ছি।

**শ্রীমতী ছায়া ঘোষ :** যাই হোক আপনারা জানেন আমরা পুনর্বাসন দিতে চাই। আপনারা যদি সহযোগিতা করেন। টাকার অভাব নেই কিন্তু মুশকিল হয়েছে জমির কৃষকরা এখন আর জমি ছাড়তে চায় না। আমরা নতুন জমি কিনতে চাই। সেখানে আমরা নতুন লোক বসাতে চাই, তবে আমরা বাড়িঘর আমরা সবটা করে দিতে পারব না। আপনারা অর্থ কাট করতে চেয়েছেন। আপনাদের কথাকে গুরুত্ব দিতে হলে হাজার টাকাকেও নামিয়ে আনতে হয়। আপনারা মন থেকে নিশ্চয়ই সেটা চাইবেন না। আমি আপনাদের বলি, আপনারা যেখানে যেখানে ত্রাণ শিবির করার কথা বলবেন, যেখানে যেখানে মানুষকে পুনর্বাসন দেবার কথা বলবেন সেখানে সেখানে নিশ্চয়ই আমরা প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করব। মানুষকে পুনর্বাসন দেবার জন্য যদি আপনারা জমির ব্যবস্থা করে দেন সরকার নিশ্চয়ই সেখানে জমি কিনবে। পুনর্বাসন ব্যবস্থা করে দেবে, ঘর বাড়ি করে দেবে। আর যদি কেউ জমি কোথাও দান করেন তাহলে তো আরও ভাল হয়। মানুষকে পুনর্বাসন দেবার জন্য সে দান গ্রহণ করতে আমাদের কোনও আপত্তি নেই। মুর্শিদাবাদের ভাঙনের জন্য যে সমস্ত মানুষ গৃহ-হারা হয়েছিলেন তাদের পুনর্বাসনের ব্যবস্থা আমরা করে চলেছি। মালদায় কিছু মানুষের জন্য ব্যবস্থা করেছি, আরও মানুষকে পুনর্বাসন দেবার জন্য ডি. এম.-কে বলেছি জায়গা খুঁজতে। আর সুন্দরবনে পুনর্বাসন দেবার মতো অতটা পরিস্থিতির বোধ হয় সৃষ্টি হয়নি। সেখানে কারও সমস্ত কিছু একদম নদীর তলায় চলে গেছে, এরকম আমার মনে হয়নি। যদি কোথাও এরকম কিছু হয়ে থাকে তাহলে সেদিকে আমাদের দৃষ্টি আকর্ষণ করবেন, আমরা নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করব। এলাকার মানুষ যদি জায়গার খোঁজ দেন তাহলে সে জায়গা সরকার কিনে নেবে এবং সেখানে মানুষকে, দুর্গত গৃহহারা মানুষকে ঘর বাড়ি করে দেবে। আমরা এই দৃষ্টিভঙ্গি নিয়েই দপ্তর পরিচালনা করছি এবং সে অনুযায়ী সরকার সব কিছু করে দেবে, এটা বোধ

হয় ঠিক নয়। এটা মানুষও মেনে নেবে না। সরকার কিছু দিক এবং মানুষও কিছু দিয়ে সরকারকে সহযোগিতা করুক, তার মধ্যে দিয়েই ঘর বাড়ি তৈরি হোক। মাননীয় বিরোধী সদস্য জি. আর. বাড়াবার কথা বলছেন। আমি জি. আর. উঠিয়ে দেবার কথাই বলব। কারা করবে, কি উদ্দেশ্য নিয়ে জি. আর. সৃষ্টি করেছিল? এটা বৃটিশ আমলে বৃটিশের সৃষ্টি করা জিনিস। তারা আমাদের দেশের মানুষদের ভিখারিতে পরিণত করার উদ্দেশ্য নিয়েই জি. আর. সৃষ্টি করেছিল—'আমি তোমাকে গম দিচ্ছি, তুমি সেই গম খাও এবং আমার কথা শুনে চল।' এই দৃষ্টিভঙ্গি থেকে এর সৃষ্টি। যেদিন জি. আর. উঠিয়ে দিতে পারব সেদিন পশ্চিমবঙ্গের নাগরিক হিসাবে আমি খুশি হব। আপনাদেরও খুশি হওয়া উচিত হবে। কিন্তু বর্তমানে কিছু কিছু ক্ষেত্রে এর এখনও দরকার আছে, বন্যার্ত মানুষের জন্য দরকার আছে। তবে যারা খেটে খেতে চায় তাদের জন্য জি. আর. নয়। জি. আর. পঙ্গু, অক্ষম, টি. বি. রোগগ্রস্তদের জন্য। আমরা যে জি. আর. দিই তা ঠিকমতোই দেওয়া হচ্ছে। কোথাও কোনও অসুবিধা দেখলে নিশ্চয়ই তা আমাদের নজরে আনবেন, বলবেন। মাননীয় সদস্য দুর্নীতির কথা বললেন এবং বললেন যে, কোথায় নাকি ত্রাণ যায় নি। আমাদের মন্ত্রিসভার প্রত্যেক মন্ত্রীর ঘর ওপেন টু অল। স্বভাবতই আমাদের কাছে নিশ্চয়ই সেগুলো বলতে পারতেন, আমাদের জানাতে পারতেন। আমরা নিশ্চয়ই খোঁজ নিয়ে দেখতাম এবং যদি কোথাও কিছু হয়ে থাকে তাহলে ব্যবস্থা নিতাম। আপনারা তো কোনও দিন জানাননি যে, কোথায় ত্রাণ নিয়ে দুর্নীতি হচ্ছে বা অন্য কি হচ্ছে বলে। আপনারা আমাদের নজরে সেসব না এনে এখানে বিধানসভায় বাজিমাৎ করতে চাইছেন। আর ঐসব বক্তব্যের ভিত্তিতে পশ্চিমবাংলার অসহায় বন্যার্ত মানুষদের বাজেট কাট করবার জন্য কাট মোশন এখানে উত্থাপন করেছেন কতগুলো মিথ্যা কথা বলে। এই ভাবে মিথ্যা কথা বলবেন না। কাজেই বিরোধী সদস্যদের কাছে আমার অনুরোধ এই কার্যের বিরোধিতা করবেন না ; ত্রাণ নিয়ে রাজনীতি করবেন না। আসুন আমরা মিলিতভাবে খরা বন্যার মোকাবিলা করি। এই কাজ পরিচালনায় আপনারাও আমাদের সহযোগিতা করুন। আমি সকল সদস্যকেই অনুরোধ করছি এই বাজেটকে আপনারা সকলে সমর্থন করুন। পরিশেষে আমি কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

The motions of Shri Subrata Mukherjee Shri Abdul Mannan and Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Dr. Ashim Kumar Dasgupta that a sum of Rs. 80,00,00,000 be granted for expenditure under Demand No. 44. Major Head : "245—Relief on account of Natural Calamities".

(This is inclusive of a total sum of Rs. 40,00,00,000 already voted on account in March, 1995.), was then put and agreed to.

## DEMAND No. 49 & DEMAND No. 50

**Mr. Deputy Speaker :** Now we shall take up Demand Nos. 49 and 50.

৪৯ নং দাবি

**শ্রী মহবুব জাহেদী ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৪৯ নং দাবির অন্তর্ভুক্ত '২৪০৩ অ্যানিমাল হাসব্যান্ড্রি' এবং '৪৪০৩—ক্যাপিটাল আউটলে অন অ্যানিমাল হাসব্যান্ড্রি (এক্সক্লুডিং পাবলিক আন্ডারটেকিংস)' খাতে ১৯৯৫-৯৬ সালের জন্য ৫৯,৭৩,০৫,০০০ টাকা (ঊনষাট কোটি তিয়াত্তর লক্ষ পাঁচ হাজার টাকা) মাত্র ব্যয়বরাদ্দের দাবি পেশ করছি। এ বৎসরের ভোট-অন-অ্যাকাউন্টে প্রস্তাবিত ১৯,৯২,০০,০০০ টাকা (ঊনিশ কোটি বিরানব্বই লক্ষ টাকা) মাত্র উল্লিখিত ব্যয়বরাদ্দ দাবির অন্তর্ভুক্ত।

৫০ নং দাবি

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৫০ নং দাবির অন্তর্ভুক্ত '২৪০৪—ডেয়ারি ডেভেলপমেন্ট,' '৪৪০৪—ক্যাপিটাল আউটলে অন ডেয়ারি ডেভেলপমেন্ট (এক্সক্লুডিং পাবলিক আন্ডারটেকিংস)' '৬৪০৪—লোনস ফর ডেয়ারি ডেভেলপমেন্ট (এক্সক্লুডিং পাবলিক আন্ডারটেকিংস)' খাতে ১৯৯৫-৯৬ সালের জন্য ৮৯,৯৪,৯৪,০০০ টাকা (উননব্বই কোটি চুরানব্বই লক্ষ চুরানব্বই হাজার) মাত্র ব্যয় বরাদ্দের দাবি পেশ করছি। এই বৎসরের ভোট-অন-অ্যাকাউন্টে প্রস্তাবিত ৩০,০৩,০০,০০০ টাকা (ত্রিশ কোটি তিন লক্ষ) মাত্র উল্লিখিত দাবির অন্তর্ভুক্ত।

১৯৯৫-৯৬ সালেও নিম্নলিখিত বিষয়গুলির উপর বিশেষ গুরুত্ব আরোপ করা হবে ঃ

ক) স্বনির্ভরতা ;

খ) চাকুরির সংস্থান ;

গ) অর্থ-সংস্থান ;

ঘ) আধুনিক প্রযুক্তি অবলম্বন ও তার উন্নতি সাধন ;

ঙ) পশুপালন ও চিকিৎসা-সংক্রান্ত শিক্ষার সম্প্রসারণ ও গবেষণা।

পশ্চিমবঙ্গে পশুপালনের ক্ষেত্রে প্রচুর কার্যকর সম্পদের অবকাশ আছে। বৈজ্ঞানিক উপায়ে এই সম্পদকে কাজে লাগাবার চেষ্টা করা হবে। এক্ষেত্রে উপযুক্ত সংগঠন গড়ে তুলতে পারলেই ভবিষ্যতে সুফল পাওয়া যাবে।

১৯৭৬-৭৭ সাল থেকে শুরু করে ১৯৯৩-৯৪ সাল পর্যন্ত সময়ের ব্যবধানে প্রাণীসম্পদ বিকাশের ক্ষেত্রে প্রভূত উন্নতি লক্ষ্য করা গেছে। উদাহরণস্বরূপ, দুধ উৎপাদন

১০.৬৪ লাখ মে. ট. থেকে বেড়ে ৩১.২৫ লাখ মেট্রিক টনে পৌঁছায়। কৃত্রিম প্রজনন বৃদ্ধির হার ২.৪৩ লাখ থেকে বেড়ে ৭.১ লাখ ; ডিমের উৎপাদন ৬৭.৬ কোটি থেকে বেড়ে ২৪৩ কোটি ; মাংসের উৎপাদন ২১ হাজার মেঃ টন থেকে বেড়ে চার লাখ পঁচিশ হাজার মেট্রিক টন। ১৯৯৩-৯৪ সালে ব্রয়লার ও পশম উৎপাদন হয় যথাক্রমে ২৯০ লাখ ও ৬.০৭ লাখ কেজি।

প্রাণী সম্পদ বিকাশ সম্বন্ধীয় কার্যকলাপ থেকে ১৯৯৩৯৪ সালে কৃষকরা যে অর্থনৈতিক সুযোগ-সুবিধা লাভ করে, তার পরিমাণ প্রায় ৩,৪০৫ কোটি টাকা।

প্রাণী-সম্পদ অধিকার ও প্রাণী-স্বাস্থ্য অধিকার দুটিকে একত্র করা হয়েছে। এই প্রশাসনিক পরিবর্তনের ফলে প্রাণীস্বাস্থ্য সংক্রান্ত ও অন্যান্য যাবতীয় সুযোগ-সুবিধা 'এক জানালা' থেকে পাওয়া যাবে অর্থাৎ গ্রামবাসীদের বিভিন্ন দপ্তরে ঘুরতে হবে না।

এ রাজ্যে প্রাণীস্বাস্থ্য-সংক্রান্ত যাবতীয় কাজ ১১০টি রাজ্য প্রাণীস্বাস্থ্য কেন্দ্র, ৬১২টি ব্লক প্রাণীস্বাস্থ্য কেন্দ্র ও অতিরিক্ত ব্লক প্রাণীস্বাস্থ্য কেন্দ্র ও ৮২ চলমান প্রাণীস্বাস্থ্য কেন্দ্র দ্বারা পরিচালিত হচ্ছে।

নিরলস চেষ্টা চালিয়ে প্রধান প্রধান নিবার্য রোগগুলি প্রতিরোধ করা সম্ভব হয়েছে। গরু-মোষের প্রধান সংক্রামক রোগ লক্ষণের হার হাজারে .০৫-এর বেশি হয়নি। এইসব রোগের মৃত্যুহার লক্ষণীয়ভাবে কমে গিয়েছে। এ বছরে প্রায় ৬১,৭৯,৮০০টি প্রাণীর চিকিৎসা করা হয়েছে (ডিসেম্বর '৯৪ পর্যন্ত)। প্রায় ১,২৭,৯৮,০০০ গবাদি পশু ও হাঁস-মুরগিকে প্রতিষেধক টিকা দিয়ে রোগের হাত থেকে বাঁচানো হয়।

এ রাজ্যে জাতীয় গুটিরোগ দমন কার্যক্রম সফল হয়েছে। গত ৬ বছর ধরে পশ্চিমবঙ্গকে ঐ রোগমুক্ত বলে সাময়িক স্বীকৃতি দেওয়া হয়েছে।

গৃহপালিত পশুদের সংক্রামক রোগ বিশ্লেষণ করার জন্য প্রত্যেক জেলায় একটি রোগ-অনুসন্ধান বিভাগ খোলা হয়েছে। বিশেষ রোগ দমন পর্যায়ে তড়কা (অ্যানথ্র্যাক্স), বাদলা (ব্ল্যাক কোয়ার্টার) ও গলা-ফোলা (রেমোরেজিক সেপটিসিমিয়া) রোগের জনস্বাস্থ্যে সংক্রমণ রোধে কয়েকটি জেলার অধ্যুষিত এলাকায় অনুসন্ধান করা হচ্ছে। কলকাতা, জলপাইগুড়ি ও নদীয়া জেলার বেথুয়াডহরিতে তিনটি আঞ্চলিক গবেষণাগার চালু আছে। মেদিনীপরে পোলট্রি রোগ নির্ণয়ের জন্য গবেষণাগার আছে। ঝাড়গ্রামে বিষাক্ত গাছ-গাছড়া সনাক্ত করার জন্য একটি বিষ-বিজ্ঞান শাখা আছে। পশু-রোগের প্রাদুর্ভাব বিশ্লেষণ ও গৃহপালিত বন্য পশুর রোগ-বিস্তারের ব্যাপারে বিশেষ নজর দেওয়ার জন্য একটি রোগ পর্যবেক্ষণ শাখা আছে। এ বছরে মেদিনীপুর ও জলপাইগুড়ি জেলায় বন্যপশুর সংক্রামক রোগদমনে শাখাটি যথেষ্ট সক্রিয় ছিল।

এ রাজ্যে ১৯৯৩-৯৪ সালে ১৪ট বিভিন্ন টিকার উৎপাদন মাত্রা ১৩০.৫ লক্ষ। উৎপাদন-প্রক্রিয়ার আধুনিকীকরণের ফলে দেশের অন্যান্য প্রতিষ্ঠানগুলিতে তৈরি টিকার দামের তুলনায় আমাদের টিকার দাম কম ছিল। কয়েকটি টিকার জন্য অন্যান্য রাজ্যের চাহিদা

বাড়ছে। বিহার, ত্রিপুরা ও মণিপুরে ১০ লাখ টাকা মূল্যের টিকা সরবরাহ করা হয়েছে। ১৯৯৫-৯৬ সালে অন্যান্য রাজ্যে ১৫ লাখ টাকা মূল্যের টিকা বিক্রি করা যাবে বলে আশা করা হচ্ছে। বিগত কয়েক বছর ধরে ইনস্টিটিউট অফ অ্যানিমাল হেলথ অ্যান্ড বায়োলজিকাল প্রোডাক্টস-এ গুটিরোগে টিস্যু কালচার টিকা তৈরি হয়ে আসছে। ছাগলের বসন্তরোগ এবং কুকুরের জলাতঙ্ক রোগের টিস্যু কালচার টিকা তৈরি করারও চেষ্টা করা হচ্ছে।

সাপ্তাহিক প্রাণীস্বাস্থ্য শিবিরের যে কার্যসূচি আছে তার সাহায্য সুদূর গ্রামে প্রাণীস্বাস্থ্য সম্বন্ধীয় চিকিৎসার ব্যবস্থা একত্রে কৃষকদের দুয়ারে পৌঁছে দেওয়া সম্ভব। আমাদের স্লোগান ঃ তুমি আমার কাছে এস না, আমি তোমার কাছে যাব।

প্রাণীজ-সম্পদ রক্ষণাবেক্ষণের বৈজ্ঞানিক পদ্ধতি কি হওয়া উচিত—এ বিষয়ে গ্রামবাসীদের শিক্ষা দেওয়ার জন্য গ্রাম-উন্নয়ন সংস্থাগুলির সহযোগে পঞ্চায়েত সমিতিতে সারা বছর প্রশিক্ষণ কর্মসূচি বিন্যস্ত করা হয়।

গবাদি প্রাণী উন্নয়নের ক্ষেত্রে মূল জোর দেওয়া হবে গোবীজের সাহয্যে কৃত্রিম প্রজনন প্রযুক্তির ব্যাপক প্রয়োগের মাধ্যমে দেশি প্রজাতির দুধ উৎপাদন ক্ষমতা ধীরে ধীরে বৃদ্ধি করা। এই উদ্দেশ্যে একটি বড় মাপের কর্মসূচি হাতে নেওয়া হয়েছে যাতে জার্সি, হলস্টান প্রবৃতি বিদেশি প্রজাতির সঙ্গে দেশি গরুর সংকরায়ণের মাধ্যমে উন্নত প্রজাতি সৃষ্টি করা যাবে। এই প্রকল্পে হিমায়িত ও তরল দুই ধরনের গোবীজই ব্যবহার করা হ[illegible]শ তরল গো-বীজের পরিবর্তে কেবল হিমায়িত গোবীজের সাহায্যেই সংকরায়ণ করা হচ্ছে। এর পরিকাঠামো তৈরির পথে।

জলপাইগুড়ি রাজ্য প্রাণীস্বাস্থ্য কেন্দ্রে একটি ও বেলগাছিয়ার ভেটেরিনারি চত্বরে একটি তরল নাইট্রোজেন যন্ত্র বসানোর ফলে সংকরায়ণের কর্মসূচি দ্রুত এগিয়ে চলেছে।

নির্বাচিত কয়েকটি ব্লকের পঞ্চায়েত সমিতি দ্বারা মনোনীত ২৫২ জন গ্রামের যুবককে প্রাণী উন্নয়নে স্বেচ্ছাসেবক (অ্যানিমাল ডেভেলপমেন্ট ভলান্টিয়ার) হিসেবে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। এই ট্রেনিং-এর ফলে কৃত্রিম প্রজননও অন্যান্য মূল প্রাণী-উন্নয়ন কার্যপ্রণালীর সাহায্যে এরা স্ব-নিযুক্তি লাভ করতে পারবে। বন্য এলাকার মহিলাদের নিয়ে যে বিশ্বব্যাঙ্ক প্রকল্প আছে সেখানেও একই ধরনের স্ব-নিযুক্তির কর্মসূচি প্রবর্তন করা হয়েছে।

গরিব দেশবাসী যাতে স্ব-নিযুক্ত হতে পারে এবং যাতে হিমায়িত গো-বীজ প্রযুক্তি গ্রামবাসীদের দুয়ারে পৌঁছে দেওয়া যায়—এই উদ্দেশ্যে সাধনের জন্য মেদিনীপুর, পুরুলিয়া, কুচবিহার, বীরভূম, মালদা ও মুর্শিদাবাদ জেলায় একটি 'পথপ্রদর্শক প্রকল্প" (পাইলট প্রোজেক্ট) প্রবর্তিত হয়েছে। এইসব ক্ষেত্রে গ্রামের যুবকদের এই প্রযুক্তি শিখতে সাহায্য করা হয়। তাছাড়া, জেলা গ্রামীণ উন্নয়ন এজেন্সি থেকে আর্থিক সাহায্য নিয়ে এদের জিনিসপত্র দেওয়া হয়। ব্যক্তিগত কর্মদক্ষতা ও স্বচেষ্টায় একজন অ্যানিমাল ডেভেলপমেন্ট ভলান্টিয়ারের পক্ষে মাসে ৪০০ টাকা থেকে ২,৫০০ টাকা পর্যন্ত রোজগার করা অসম্ভব নয়। এই প্রকল্পটি কিভাবে মহিলা স্বেচ্ছাসেবকদের ক্ষেত্রে প্রসারিত করা যায়, এ নিয়ে আমাদের বিভাগে চিন্তা-ভাবনা করা হচ্ছে।

দূরদুরান্তে কৃত্রিম প্রজনন ব্যবস্থা প্রসারিত হবে প্রশিক্ষণ-প্রাপ্ত এ. ডি. ভলান্টিয়ারের মাধ্যমে। গো-উন্নয়ন খাতে বাজেট বরাদ্দ মুখ্যতর ব্যয় করা হবে ভুলপ্রাডাকশন ইউনিট, সিমেন ফ্রিজিং ল্যাবরেটরি এবং তরল নাইট্রোজেন প্ল্যান্ট স্থাপনের কাজে, যাতে সারা পশ্চিমবঙ্গে ব্যাপকভাবে হিমায়িত গোবীজ প্রযুক্তির যথার্থ ও ফলপ্রসূ প্রয়োগ সম্ভব হয়।

এখনও আমাদের অন্য রাজ্য থেকে হিমায়িত গোবী কিনতে হয়। তবে, হরিণঘাটা সিমেন ফ্রিজিং ল্যাবরেটরি চালু হলে হিমায়িত গোবীজ উৎপাদনের ক্ষেত্রে এই রাজ্য স্ব-নির্ভর হতে পারবে।

**পরিসংখ্যানের সারসঙ্কলন**

| | ১৯৯২-৯৩ | ১৯৯৩-৯৪ | ১৯৯৪-৯৫ (ডিসেম্বর '৯৪ পর্যন্ত) |
|---|---|---|---|
| প্রাণী-চিকিৎসা (লাখের হিসেবে) | ৫৫.৬২ | ৫৮.৮৮ | ৬১.৮৮ |
| কৃত্রিম প্রজনন কেন্দ্র | ২১৪৪ | ২৩৬৭ | ২৩৬৭ |
| কৃত্রিম প্রজনন (লাখের হিসেবে) | ৭.০৬ | ৭.২৪ | ৩.৪৩ |
| টিকাদান (লাখের হিসেবে) | ১১৬.৩১ | ১২.০৮. | ১২৭.৯৮ |
| প্রাণীস্বাস্থ্য শিবির | ৬১৯৭ | ৬৫.০৭ | ৬৪৩৫ |
| তরল নাইট্রোজেনের উৎপাদন (লিটারের হিসেবে) | ৬৯৭৯ | ৪৬,৭৫১ | ৪৯,৪১৬ |
| হিমায়িত গো-বীজের সাহায্যে জাত বাছুর (লাখের হিসেবে) | ২.২৫ | ২.৭৩ | ১.৫০ |
| তরল নাইট্রোজেন তৈরি করার ফলে সঞ্চয় (লাখ টাকার হিসেবে) | ১.৪৬ | ৯.৮১ | ২১.৬৬ |
| টিকা উৎপাদন থেকে আয় (লাখ টাকা) | ৭ | ১০ | ১০ |
| কৃত্রিম প্রজনন প্রকল্প থেকে আয় (লাখ টাকার হিসেবে) | ৭.৮৯ | ২৫.৩০ | ৩৪.৬৮ |

পোল্ট্রি উন্নয়ন প্রকল্পে উদ্দেশ্য হচ্ছে গ্রামবাসীদের উন্নতিসাধন। এর জন্য দরকার হাঁস-মুরগি পালনের দ্বারা রাজ্যে ডিম ও মাংসের উৎপাদন বাড়ানো। এতে গ্রামীণ মানুষের দৈনন্দিন বরাদ্দ পুষ্টির পরিমাণও বাড়বে। গ্রামবাসীদের সাহায্যে বিশেষ প্রাণীপালন ও নিবিড় পোলট্রি উৎপাদন কর্মসূচির অন্তর্ভুক্ত নানা ধরনের পোলট্রি উন্নয়ন প্রকল্প শুরু করা হয়েছে। এ ছাড়া, উন্নত জাতের বিদেশি মুরগির বাচ্চা ফোটানো ডিম বিভিন্ন রাজ্য হাঁস মুরগি খামার থেকে গ্রামবাসীদের কাছে বিক্রির ব্যবস্থা করা হয়েছে যাতে খামারিরা ঐ ডিম থেকে বাচ্চা ফুটিয়ে সংকরায়ণের মাধ্যমে উন্নত জাতের মুরগি তৈরি করতে পারে।

উন্নতমানের প্রজনন-ক্ষমতাসম্পন্ন হাঁসশাবকদের জন্য খাঁকি ক্যাম্পবেল হাঁসসমেত একটি বৃহদাকার হাঁসপালন কেন্দ্র স্থাপনের প্রয়োজন দেখা দিয়েছে। এই উদ্দেশ্যে দিনাজপুরের রায়গঞ্জে একটি হাঁসকেন্দ্র স্থাপনের ব্যবস্থা করা হয়েছে। এছাড়া, এ রাজ্যের জন্য একটি কেন্দ্রীয় সরকারি হাঁস খামারের কথা ভাবা হচ্ছে। এ ব্যাপারে আলাপ-আলোচনা চলছে।

উন্নত প্রজাতির দ্বারা সংকরায়ণের মাধ্যমে দেশি প্রজাতির উন্নয়ন ঘটিয়ে ছাগল, ভেড়া ও শূকর উন্নয়ন কর্মসূচির কাজও এগোচ্ছে। দেশি শূকরের শারীরিক ওজনবৃদ্ধি গুণগত মান বাড়ানোর জন্য এই দেশি প্রজাতির সঙ্গে বিদেশি সাদা বড় শূকরের সংকরায়ণ ঘটানো হচ্ছে। 'শাহাবাদী' ও বিদেশি 'কড়িয়াডেল' প্রজাতর সাহায্যে রাজ্যের দেশি ভেড়ার মান-উন্নয়নের চেষ্টা চলছে। একইভাবে, 'বেতাল', 'যমুনাপুরি' প্রজাতির ছাগলের সাহায্যে সংকরায়ণের মাধ্যমে দেশি 'ব্ল্যাক বেঙ্গল' প্রজাতির শারীরিক গঠনের উন্নতি সাধন করা হচ্ছে। এতে ছাগলের মাংসের উৎপাদনও বাড়বে।

এদেশে খরগোশ পালন ক্রমশ জনপ্রিয় হয়ে উঠছে। কল্যাণীতে একটি খরগোশ খামার চালু হয়েছে। ষাটের দশকের শুরু থেকেই 'রিজিওনাল পিগ ব্রিডিং স্টেশন কাম বেকন ফ্যাক্টরি' চালু আছে। এখান থেকে এ রাজ্যের তথা সমগ্র পূর্ব ভারতের শূকর খামারিদের জন্য প্রয়োজনীয় উন্নত প্রজাতির সব বড় ইয়র্কশায়ার প্রজাতির শূকর সরবরাহ করা হয়। এই বেকন ফ্যাক্টরির আধুনিকীকরণের একটি প্রস্তাব হচ্ছে ঃ ঐ ফ্যাক্টরির কর্মক্ষমতা বাড়িয়ে দৈনিক কুড়িটির জায়গায় দৈনিক চল্লিশটি শূকর নিয়ে কাজ করার উপযুক্ত পরিকাঠামো সৃষ্টি করা। এটি সফল হলে রাজ্যে শূকরের মাংস ও মাংসজাত বিভিন্ন সামগ্রীর চাহিদা মেটানো সম্ভব হবে।

পশ্চিমবঙ্গের খাদশস্য তন্তুসমূহ ও অন্যান্য অর্থকরি শস্যের চাষ বিশেষ লাভজনক বলে গো-খাদ্য চাষ করার জমি তুলনায় কম। উন্নতমানের গবাদি প্রাণীর সংখ্যাবৃদ্ধি মানেই গোখাদ্যের চাহিদা ব্যাপক হারে বেড়ে যাবে। এই তথ্যটি মনে রেখে গো-খাদ্য উৎপাদন বৃদ্ধি করার জন্য কৃষকদের জন্য সঠিক শিক্ষামূলক প্রচার, পরামর্শ, প্রশিক্ষণ ; গরিব খামারিদের মধ্যে গো-খাদ্য, শস্যের বীজ, কাটিং, মিনিকিট হিসেবে সার প্রভৃতি বিতরণ করে, পঞ্চায়েতের সাহায্য নিয়ে এই বর্ধিত চাহিদা পূরণ করার ওপর বিশেষ জোর দেওয়া হচ্ছে। উপরন্তু, বিশ্বব্যাঙ্কের সহায়তায় একটি ব্যাপক ও বর্ধিত গোখাদ্য উন্নয়ন কর্মসূচি হাতে নেওয়া হয়েছে। জলপাইগুড়ি, বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর ও বীরভূম রাজ্যের এই পাঁচটি জেলার ১৩টি ব্লকে এই প্রকল্পের কাজ চলছে।

জেলায় জেলায় প্রাণীপালকদের প্রশিক্ষণ দেওয়ার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। তবে হাওড়া ও হুগলিতে কোনও খামার না থাকায় এ দু'টি জেলায় এ ধরনের ব্যবস্থা করা যায়নি। সারা বছর ধরে আগ্রহী খামারিদের প্রাণী পালনের বিভিন্ন দিক সম্বন্ধে রাজ্য খামারগুলিতে প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। তৃণমূলস্তরে প্রযুক্তিবিদ্‌দের মাঝে মাঝেই পাঠানো হচ্ছে সুদূর গ্রামাঞ্চলের মানুষদের জন্য প্রশিক্ষণ শিবিরে ট্রেনিং দিতে। এ কাজে সমাজসেবী সংস্থাগুলির সাহায্য নেওয়া হয় : বিশেষ করে সেইসব দূর অঞ্চলে যেখানকার খামারিরা

রাজ্য খামার পরিচালিত প্রশিক্ষণ কর্মসূচির সুযোগ নিতে অক্ষম। বিভাগীয় আধিকারিকদের প্রাণী পালনের বিভিন্ন ক্ষেত্রে আধুনিক প্রযুক্তি ও বিজ্ঞান সম্বন্ধে অবহিত করার জন্য চাকুরিরত অবস্থায় প্রশিক্ষণ দানের ব্যবস্থা করা হয়।

**রাজ্যে প্রাণিজ উৎপাদনের হিসাব**

| দফা | একক | ১৯৯৩-৯৪ | ১৯৯৪-৯৫ | ১৯৯৫-৯৬ |
|---|---|---|---|---|
| দুধ | (০০' মে: টন) | ৩১২৫ | ৩২৫০ | ৩৩৭৫ |
| ডিম | (লাখ) | ২৪৩০০ | ২৫০০০ | ২৫৭৫০ |
| পশম | (০০০ কেজি) | ৬১১ | ৬২০ | ৬৩০ |
| মাংস | (০০০ মে. ট.) | ৪২৫ | ৪৬৫ | ৫০৫ |
| ব্রয়লার | (লাখ) | ৩৬,০০০ | ৪৫,০০০ | ৪৬,০০০ |

দুধের সংগ্রহ-মূল্য বৃদ্ধি ও গ্রামস্তরে সমবায় সমিতি গঠনের ফলে ৫টি ডেয়ারিতে দুধের সংগ্রহ ও বিজ্ঞানসম্মত উপায়ে রোগ-জীবাণুমুক্ত দুধ সরবরাহের পরিমাণ বৃদ্ধিলাভ করেছে।

**সংগৃহীত কাঁচা দুধের পরিমাণ**

| সাল | সংগৃহীত দৈনিক দুধের পরিমাণ (কেজিতে) |
|---|---|
| ১৯৯২-৯৩ | ৩০,৯১৮ |
| ১৯৯৩-৯৪ | ৬৪,৪৭৮ |
| ১৯৯৪-৯৫ | ৮৫,৫১২ (অনুমিত) |

বর্তমানে নিম্নলিখিত দুগ্ধাগারে উৎপাদিত দুধের পরিমাণ ঃ

| দুগ্ধাগার | দৈনিক গড় উৎপাদন (লিটার) |
|---|---|
| ক) সেন্ট্রাল ডেয়ারি | ১,৫৫,০০০ |
| খ) হরিণঘাটা | ২০,০০০ |
| গ) কৃষ্ণনগর | ৫,০০০ |
| ঘ) বর্ধমান | ৫,৫০০ |
| ঙ) দুর্গাপুর | ১৬,০০০ |
| | মোট—২,০১,৫০০ |

সাধারণ ক্রেতা ছাড়াও, এই দুগ্ধাগারগুলি থেকে হাসপাতাল, জেলখানা ও কিছু প্রতিষ্ঠানে দুধ সরবরাহ করা হয়।

বিদ্যমান দুধের ডিপোগুলিকে আধা-স্থায়ী কাঠামোতে রূপান্তরিত করে আধুনিক করার কাজ শুরু হয়েছে। আশা করা যায়, চলতি আর্থিক বছরের মধ্যেই বাইশটি দুধের ডিপোকে আধুনিক রূপ দেওয়া সম্ভব হবে।

বাণিজ্যিক ভিত্তিতে বিভিন্ন ধরনের মোড়কে ঘি বিক্রি প্রবর্তন করা হয়েছে। ২০০ গ্রাঃ আধারে গণবন্টন প্রণালীর মাধ্যমে ঘি বিক্রি করা হয়। জনসাধারণের চাহিদা মেটানোর জন্য 'চলমান ভ্যান' থেকে বিভিন্ন স্থানে ঘি বিক্রি করা হচ্ছে।

**ঘি উৎপাদন**

| সাল | উৎপাদন (কেজিতে) |
|---|---|
| ১৯৯৩-৯৪ | ৪০,০০০ |
| ১৯৯৪ এপ্রিল থেকে অক্টোবর '৯৪ (সাত মাস) | ৬৪,১০২ |

বর্তমানে সীমিত পরিমাণ চকোলেট বিক্রি করা হয়। উচ্চমানের চকোলেট উৎপাদনকারি যথেষ্ট ক্ষমতাসম্পন্ন একটি অতি-আধুনিক চকোলেট তৈরির পূর্ণাঙ্গ যন্ত্র কেনার প্রস্তাব বিবেচনা করা হচ্ছে।

হরিণঘাটা দুগ্ধাগারে 'ফ্লেভার্ড মিল্ক' ও 'কেসিন' বিক্রি করা হয়।

পনীর ও মাখন উৎপাদনের 'পাইলট প্রোজেক্ট-টির কাজ ভালভাবেই এগিয়ে চলেছে। আশা করা হচ্ছে, একশ গ্রামের প্যাকেটে মাখন শীঘ্রই বাজারে চালু করা যাবে। বিভিন্ন ধরনের দুধ ব্যতিরেকে ক্রেতাদের প্রয়োজনীয় অথচ জনপ্রিয় এবং বণিজ্যিক মূল্যসম্পন্ন দুগ্ধজাত সামগ্রী উৎপাদনের প্রয়াস হাতে নেওয়া হয়েছে। এইসব সামগ্রী থেকে অর্জিত আয় বাড়ানোর চেষ্টা করা হচ্ছে যার ফলে সরকারি রাজস্ব বিভাগের বোঝা কিছুটা কমানো যায়।

বর্তমানে গ্রামাঞ্চল থেকে কাঁচা দুধ সংগ্রহের কাজ বর্ধমান, নদীয়া, হুগলি, উত্তর ২৪ পরগনা, বাঁকুড়া ও বীরভূম জেলার দুগ্ধ সংগ্রহ কেন্দ্র মারফত চলেছে। হুগলি জেলার ধনিয়াখালিতে বেশি ক্ষমতাসম্পন্ন একটি নতুন শীতলীকরণ কেন্দ্র (চিলিং প্লান্ট) বসানো হয়েছে। বর্ধমান জেলার কুসুমগ্রামে একটি নতুন 'চিলিং প্ল্যান্ট' স্থাপন করার কাজ চলছে। বর্তমান বীরভূম জেলার সিউড়িতে একটি 'চিলিং প্লান্ট' আছে। এই জেলায় দ্বিতীয় প্ল্যান্টটি স্থাপিত হবে বোলপুরে।

বিভিন্ন দুগ্ধাগারগুলিতে দূষণ কমানোর জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। দরকারমতো চিমনির উচ্চতা বাড়িয়ে দেওয়া হবে। বেলগাছিয়া ডেয়ারিতে নোংরা জলের

দূষণ দূর করার যন্ত্র বসানো ও চালু করার কাজ প্রায় শেষ। বর্ধমান ও দুর্গাপুরে এই ধরনের যন্ত্র বসানো হয়েছে। বোতলের পরিবর্তে পলিপ্যাকে দুধ দেওয়ার ফলে দূষণের মাত্রা হ্রাস পেয়েছে।

কয়লা ও ফারনেস অয়েল-এর খরচা কমানোর উদ্দেশ্যে বেলগাছিয়া সেন্ট্রাল ডেয়ারি ও হরিণঘাটা দুগ্ধাগারে একটি সৌরশক্তিচালিত জল গরমের যন্ত্র প্রবর্তিত হবে। এর ফলে বয়লার-এর ওপর চাপ অনেকাংশে কমবে এবং পরিবেশ দূষণ হ্রাস পাবে। একই সঙ্গে কয়লা, ফারনেস অয়েল ও বিদ্যুতের খরচা কমবে।

সরকারি দুগ্ধ প্রকল্পে যাতে ভরতুকির পরিমাণ কমানো যায় তার জন্য গ্রামাঞ্চল থেকে কাঁচা দুধ সংগ্রহের বিস্তারিত ব্যবস্থা করা হয়েছে। অপারেশন ফ্লাড প্রোগ্রামের আওতা-বহির্ভূত বাঁকুড়া ও বীরভূম জেলায় বেশ কয়েকটি সমবায় সমিতি স্থাপন করা হয়েছে। এ দুটি জেলায় আমুলের মডেল অনুযায়ী গ্রামীণ দুগ্ধ সমবায় সমিতি গড়ে তোলার কাজ দ্রুত এগিয়ে চলেছে। আশা করা যায়, এর ফলে গ্রামাঞ্চলে দুধের উৎপাদন বাড়বে এবং অন্য রাজ্য থেকে আনা তরল দুধ, গুঁড়ো দুধ ও সাদা মাখনের উপর নির্ভরশীলতা ক্রমশ হ্রাস পাবে।

১৯৫৯ সালের পশ্চিমবঙ্গ ক্যাটল লাইসেন্সিং অ্যাক্ট অনুযায়ী নিষিদ্ধ এলাকায় খাটাল রাখা দন্ডনীয় অপরাধ। ব্যাপক অভিযান চালিয়ে কলকাতা ও হাওড়ায় বে-আইনিভাবে রাখা প্রচুর গরু-মোষ দখল করা হয়। তাদের অন্যত্র সরিয়ে নিয়ে যাওয়া হয়েছে। জনস্বাস্থ্যবিধানের খাতিরে এই ব্যবস্থা জরুরি ছিল। তাছাড়া, দূষণ-প্রতিরোধ ও নালা পরিষ্কার রাখার ব্যাপারে এই সংস্কার সহায়ক হবে।

বেশ কিছু সংখ্যক খাটাল মালিক স্বেচ্ছায় নিষিদ্ধ এলাকার বাইরে তাদের গরু-মোষ স্থানান্তরিত করেন, তবে, তাদের মধ্যে অনেকে উক্ত আইনের আওতায় নিষিদ্ধ এলাকা থেকে গরু মোষ সরানোর ব্যাপারে রাজ্য সরকারের উদ্যোগের বিরুদ্ধে মাননীয় সুপ্রিমকোর্ট ও মাননীয় কলকাতা হাইকোর্টে অভিযোগ করেন। এখনও পর্যন্ত উচ্চ আদালত সরকারের এই কার্যসূচির বিরুদ্ধে কোনও রায় দেননি। খাটালের গরু-মোষ অপসারণসংক্রান্ত মামলাগুলি এখনও কলকাতা হাইকোর্টের ডিভিসন বেঞ্চে বিচারাধীন। এ অবস্থায়, বিচার্য বিষয়গুলি সম্বন্ধে অবাধ আলোচনা করলে আইনভঙ্গ করা হবে।

শহর থেকে প্রচুর সংখ্যায় গবাদি-প্রাণী অপসারণের ফলে অধিক পরিমাণে দুধ সংগ্রহ করে শহরে সরবরাহ করার জন্য সরকারি উদ্যোগ বৃদ্ধির প্রশ্ন দেখা দেয়। বিগত কয়েক মাসে সতের হাজার নতুন দুধের কার্ড ইচ্ছুক গ্রাহকদের দেওয়া হয়েছে। দুগ্ধ বিপণন কেন্দ্র মারফৎ 'গরুর দুধ' এবং 'টোনড দুধ'-এর কার্ড এখন আবেদনের ভিত্তিতে চাইলেই মাসের ১ তারিখ থেকে ১০ তারিখের মধ্যে দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। এখন আর এই দুধের কার্ডের জন্য অপেক্ষা করতে হয় না। তবে আবেদনের সঙ্গে একমাসের অগ্রিম জমা ও বৈধ রেশন কার্ড দেখানো আবশ্যক। সাধারণভাবে বেড়ে ওঠা দুধের চাহিদা মেটাতে চালু ব্যবস্থার কিছুটা সরলীকরণ করা হয়। ১৯৯৫ সালের ১লা জানুয়ারি হরিণঘাটা কল্যাণী

এলাকায় রাখা গরু মোষের সংখ্যা ৮৪২৩ ; ১৯৯৪ সালের একই দিনে ওখানে ৩০১৯টি গবাদি প্রাণী ছিল। এ থেকে বোঝা যায় এ বছর গোশালাগুলির সদ্ব্যবহার আগের তুলনায় অনেক বেশি।

ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যান্ড পোলট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশনের কারখানায় উৎপাদিত 'এপিক' প্রাণীখাদ্য ও পেলেট জাতীয় 'সুপার হিমূলদানা' প্রাণীখাদ্য খামারিদের খুবই পছন্দসই। গত এপ্রিল মাস থেকে নভেম্বর মাসের মধ্যে অর্থাৎ আট মাসে কর্পোরেশনের বিভিন্ন প্রাণীখাদ্য উৎপাদন কারখানায় মোট ১৯,১৭০ মেঃ টন প্রাণীখাদ্য উৎপন্ন হয়।

আগামী ১৯৯৫-৯৬ সালের উৎপাদন ও বিপণনের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে ৩৭,০০০ মেঃ টন। ১৯৯৪-৯৫ সালের আট মাসে কর্পোরেশনের প্ল্যান্ট থেকে ৩,৬০,০৫৩ লিটার গরুর দুধ, ১৪,৮০০ লিটার ডবলটোন্ড দুধ ও ১১৫৬ কিঃ গ্রাম ঘি উৎপাদন ও বিপণন করা হয়েছে।

১৫ মেঃ টন উৎপাদনক্ষম শালবনী কারখানা উৎপাদনের জন্য সম্পূর্ণ করা হয়েছে। অল্প সময়ের মধ্যে গাজোলের ১৫ মেঃ টনের পেলেট ফিড উৎপাদনের কারখানাটি চালু হবার সম্ভাবনা আছে।

প্রথম বাণিজ্যিক পদক্ষেপ হিসেবে কর্পোরেশন গত ২১শে ডিসেম্বর ১৯৯৪ বাংলাদেশে প্রাণীখাদ্য রপ্তানি করে। আশা করা যায়, অদূর ভবিষ্যতে বাংলাদেশে প্রতি মাসে ১০০ মেঃ টন 'এপিক' প্রাণীখাদ্য রপ্তানি সম্ভব হবে।

ওয়েস্ট বেঙ্গল লাইভস্টক প্রসেসিং ডেভেলপমেন্ট কর্পোরেশনের অধীন দুর্গাপুরে অবস্থিত বন্ধ কসাইখানাটি বিক্রয় করা হয় ও দুর্গাপুর ও আন্দুল মৌড়ীগ্রামের জমি দীর্ঘমেয়াদি লিজে দেওয়া হয় একটি সুখ্যাত বেসরকারি কোম্পানিকে। এটি ছিল সব সুযোগসুবিধা মিলেয়ে একত্রে একটি 'প্যাকেজ ডিল'-এর অন্তর্ভুক্ত। এতে রাজ্য সরকারের সর্বসমেত যথেষ্ট বাড়তি আয় হয়। সংস্থাটির প্রকল্পের উদ্দেশ্য হচ্ছে, বিশেষ প্রক্রিয়ার সাহয্যে ফল, মাছ ও মাংস প্যাকেটে বিক্রি করা এবং দূরবর্তী অঞ্চলগুলি উন্নত করে ফল, মাছ ও মাংস উৎপাদন করা। এই প্রকল্পের মাধ্যমে চাকুরির সুযোগসুবিধা পাওয়া যাবে।

রাজ্যে বৈজ্ঞানিক উপায়ে পশুপালন, দুধের উৎপাদন বৃদ্ধি ও সংগঠিতভাবে দুধ সরবরাহ করার উপযুক্ত প্রশাসনক ব্যবস্থা সৃষ্টি করার উদ্দেশ্যে অপারেশন ফ্লাড প্রোগ্রামের অন্তর্ভুক্ত বৃহদায়তন ডেয়ারি উন্নয়ন প্রোজেক্টটি শুরু করা হয়েছিল। ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ মিল্ক প্রোডিউসার্স ফেডারেশনের মাধ্যমে এই কার্যক্রমটি সম্পাদিত হচ্ছে। ত্রি-স্তর সমবায় সমিতিগুলির সাহায্যে এই কর্মপরিকল্পনার যাবতীয় কাজকর্ম করা হচ্ছে। মিল্ক ফেডারেশন হচ্ছে রাজ্যস্তরে শীর্ষস্থানীয় প্রতিষ্ঠান। জেলাস্তরে আছে মিল্ক প্রোডিউসার্স ইউনিয়ন-এ গ্রামস্তরে প্রাইমারি মিল্ক প্রোডিউসার্স সমবায় সমিতি। দার্জিলিং, জলপাইগুড়ি, মালদা, মুর্শিদাবাদ, নদীয়া, উত্তর ২৪ পরগনা, মেদিনীপুর, হাওড়া ও হুগলি জেলা নিয়ে ৬টি জেল মিল্ক ইউনিয়ন তৈরি

করা হয়েছে। সম্প্রতি, বর্ধমান জেলার বর্ধমান (সদর), কাটোয়া ও কালনা মহকুমাকে নিয়ে গঠিত একটি নতুন জেলা মিল্ক ইউনিয়নকে তালিকাভুক্ত করা হয়।

কার্যক্রমের তৃতীয় ধাপে কলকাতায় মাদার ডেয়ারির উৎপাদন ক্ষমতা বৃদ্ধির পরিমাণ হবে দিনে ২ লাখ লিটার। বারাসাতে অবস্থিত তৃতীয় মেট্রো ডেয়ারির কাজ শীঘ্র শুরু হবে বলে আশা করা হচ্ছে। এই দুগ্ধাগারটি তৈরি করতে আনুমানিক ৪৯.৯ কোটি টাকা খরচ হয়। এটির উৎপাদন-ক্ষমতা দিনে চার লাখ লিটার।

পশ্চিমবঙ্গে অপারেশন ফ্লাড প্রোগ্রামে এখন পর্যন্ত ৫৩.০৪ কোটি টাকা বিনিয়োগ করা হয়েছে।

দুগ্ধাগার সমবায় সমিতির সাহায্যে গ্রামের মেয়েরা যাতে কিছুটা আর্থিক ক্ষমতা লাভ করতে পারেন—এই উদ্দেশ্যে ১৯৯৩ সালের ১লা এপ্রিল ফেডারেশনের মাধ্যমে উইমেন্স ডেয়ারি কো-অপারেটিভ প্রোজেক্ট চালু করা হয়। অর্থ সংস্থানের দিক থেকে বিচার করলে অল্প সময়ে এই কর্মসূচি গ্রামের মেয়েদের মধ্যে যথেষ্ট উদ্দীপনা ও সাড়া জাগিয়ে তুলেছে। গ্রামের মেয়েদের উন্নতিসাধনে সরকার, সমবায় সমিতি ও কিছু বেসরকারি প্রতিষ্ঠানের সাহায্য নেওয়া হয়। দার্জিলিং, জলপাইগুড়ি, মুর্শিদাবাদ, বর্ধমান, উত্তর ২৪-পরগনা, কুচবিহার, হুগলি এবং হাওড়া ও মেদিনীপুর-এর কোনও কোনও জায়গায় এই প্রকল্পটি চালু আছে। কর্মসূচির কাজ চলবে ১৯৯৭ সালের মার্চ মাস পর্যন্ত। এ ব্যাপারে মানব সম্পদ উন্নয়নবর্গের (মিনিস্ট্রি) অধীন মহিলা ও শিশু উন্নয়ন বিভাগের কাছ থেকে অনুমতি পাওয়া গেছে। এই বিভাগ এ পর্যন্ত ৪১৮ কোটি টাকা দিয়েছে। এর মধ্যে ২.১৯ কোটি টাকা ব্যয় হয়েছে। ১০,৯২৮ সদস্য-বিশিষ্ট ১৭২টি সমিতি গঠিত হয়েছে। এদের মাধ্যমে দৈনিক দুধ সংগ্রহের পরিমাণ ১৭,৩১৬ কেজি।

কর্মসূচিটির সম্পূর্ণতার সঙ্গে বিভিন্ন কাজের সুবাদে গ্রামীণ মহিলা সদস্যাদের আর্থিক উপার্জনের ব্যাপারটি জড়িত। এর থেকে যে ব্যাপারটি বেশি গুরুত্বপূর্ণ সেটি হচ্ছে এই সব মহিলারা তাদের অধিকার ও কর্তব্য সম্বন্ধে অধিকতর সচেতনতা লাভ করতে পারবেন। নিজেদের সুপ্ত ক্ষমতার যথার্থ বিস্তৃতি কতটা তার আলোর নিশানা খুঁজে পাবেন এইসব মহিলারা। তাদের পক্ষে উন্নয়ন প্রণালীতে সক্রিয় অংশগ্রহণ করার সুবিধা হবে।

মহিলা ডেয়ারি প্রোজেক্ট-এর অংশ হিসেবে মেমারি রেল স্টেশনে লাইফলাইন এক্সপ্রেস নামে চলমান ট্রেনে ফেডারেশন এক স্বাস্থ্য শিবিরের আয়োজন করে। রাজীব গান্ধী ফাউন্ডেশন, ইম্প্যাক্ট ইন্ডিয়া ফাউন্ডেশন, বর্ধমান জিলা পরিষদ ও বর্ধমান মিল্ক ইউনিয়নের সহযোগে এই উদ্যোগ নেওয়া হয়। চলমান এই আধুনিক ও জটিল যন্ত্রপাতি সজ্জিত হাসপাতলে দূরবর্তী গ্রাম থেকে আসা রোগীদের পোলিওর, চোখের ছানি ও বধিরতাজনিত রোগ নির্ণয় ও শল্য চিকিৎসার ব্যবস্থা করা হয়। সর্বসমেত, পোলিও জন্য ১৬৪ জনের, ছানির জন্য ৪২৩ জনের ও নানাবিধ শ্রবণজনিত রোগের জন্য ১৬৪ জনের অপারেশন করা হয়। ২৩টি বৈদ্যুতিক ধ্বনি সম্প্রসারক যন্ত্র ও শ্রবণ সহায়ক যন্ত্র ও ৯৯টি 'ক্যালিপার' বিনামূল্যে বিতরণ করা হয়।

সম্প্রতি একটি স্বতন্ত্র পশ্চিমবঙ্গ প্রাণী ও মৎস্য বিজ্ঞান বিশ্ববিদ্যালয় স্থাপিত হয়েছে। এতে অনেকেই পুলকিত হবেন। এই বিশ্ববিদ্যালয় পরিচালনার ভার থাকবে প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ওপর। কেন্দ্রস্থানের ঠিকানা ৩৭ ও ৬৮ নম্বর ক্ষুদিরাম বোস সরণী। প্রাণী ও মৎস্য বিজ্ঞানের পড়াশোনার ব্যাপারে অধিক সুযোগসুবিধা প্রদান করা ছাড়া এই বিশ্ববিদ্যালয়ের উদ্দেশ্য হচ্ছে এই দুই বিজ্ঞান শাখায় গবেষণা ও সম্প্রসারণের যথাযথ ব্যবস্থা করা। রাজ্য সরকারের সংশ্লিষ্ট বিভাগগুলির সহযোগিতায় এই দুই বিজ্ঞান শাখার উন্নয়ন ও প্রসারের ফল গ্রামবাসীদের কাছে পৌঁছে দেওয়া, এই বিশ্ববিদ্যালয়ের আর একটি বিশেষ লক্ষ্য। ভেটেরিনারি ও প্রাণীবিজ্ঞান, মৎস্যবিজ্ঞান, দুগ্ধাগার, প্রযুক্তি বিভাগ ছাড়া অন্যান্য নির্দিষ্ট ফ্যাকালটি থাকবে।

অবশেষে মাননীয় সদস্যদের কাছে আমার সনির্বন্ধ অনুরোধ—তারা যেন তাদের মূল্যবান পরামর্শ ও উপদেশ দিয়ে আমায় সাহায্য করতে কুণ্ঠাবোধ না করেন। আমাদের ধারণা বন্ধুত্ব ও সহযোগিতার ভিত্তিতে সমবেতভাবে আমাদের কার্যসূচি পরিচালিত হলে সাফল্য লাভ করা যাবে।

There are no cut motion to Demand No. 49. However, there are three cut motions to Demand No. 50. All the cut motions are in order. The members may move those motions.

**Shri Abdul Mannan, (cut motions 1 & 2), Shri Prabir Banerjee (cut motion 3) :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী ডঃ দাশগুপ্ত ৪৯ এবং ৫০ নম্বর দাবির অধীনে ১৯৯৫-৯৬ সালের যে ব্যয়বরাদ্দ উপস্থাপিত করেছেন আমি তার বিরোধিতা করছি। **(এ ভয়েস ঃ কেন?)** তোমরা পিওর [*] বলে, [*] বলে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** চোর এবং জোচ্চর কথা বাদ যাবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি ইংরাজির বাংলা করেছেন। এটা দেখেছেন? লেখাপড়া কতদূর জানেন তা আমি জানি না, তবে একটু সযত্নে করবেন তো? মেহেবুব সাহেব, যখন অ্যাসেম্বলিতে পেপার প্লেসড করবেন সেটা দেখে নেওয়া উচিত বলে আমি মনে করি। এটা হাসবার কথা নয়। বোকারা সব সময়ে হাসে। আজকে এই কথাটা মানেটা কি বলবেন? সাহিত্যে আপনার জ্ঞান আছে? ডিপার্টমেন্টে যোগ্য সেক্রেটারি তো আছে। তাকে দিয়ে করাতে পারতেন। আপনারা বলেছেন, বাংলায় কাজ করবেন। কিন্তু এটা কি করেছেন?—"পশুপালনের ক্ষেত্রে প্রচুর কার্যকর সম্পদের অবকাশ আছে"। (নয়েজ) এই সেন্টেন্সে কোনটা কর্তা, কোনটা ক্রিয়া, কোনটা কর্ম বলুন? সাহিত্যিকদের নিয়ে আসুন। দি ফার্স্ট সেন্টেন্স ইন ইওর বুক। শুধু এটা নয়, গোটা বইটা—আপনি যে বাংলায় অনুবাদ দিয়েছেন—অনেকগুলি সেন্টেন্স ভুল আছে। (নয়েজ) এর ট্রানস্লেশন দেখুন, যেটার মানে হয় না, ইংরাজি থেকে বাংলার মানে হয়

Note : * Expunged as ordered by the Chair.

না। এটার সংশোধন করে দেবেন। এটা হচ্ছে আমার প্রথম কথা। আপনার বাজেট হচ্ছে ১৯৯৫-৯৬ সালের, অথচ আপনি ১৯৭৬-৭৭ সালের কথা বললেন। আপনি ১৯৭৬-৭৭ সালের আর একটু আগে যান। আজকের যিনি মুখ্যমন্ত্রী তিনি তখন বিরোধী দলের নেতা ছিলেন। ডাঃ বিধানচন্দ্র রায় তখন মুখ্যমন্ত্রী ছিলেন। ডাঃ বিধানচন্দ্র রায়ের নাম জানেন? ইনিই হরিণঘাটা তৈরি করেছিলেন। ঐ পথ দিয়ে আমাকে যেতে হয়। আজকে তার অস্তিত্ব আছে? আর কি কি ধ্বংস করবেন? আবার হাসছেন? বোকারা না শুনে হাসে। চিফ মিনিস্টার কাকে মন্ত্রী করেছেন দেখুন। যাইহোক, এর উত্তর দেবেন আমাকে। ইট ইজ এ অ্যালায়েড সাবজেক্ট। ইট ইজ এ সাবজেক্ট-অ্যানিমাল হাসব্যান্ড্রি, এটা আপনার ডিপার্টমেন্ট। ইট ইজ অ্যালায়েড টু এগ্রিকালচার।

[5-10 — 5-20 p.m.]

আজকে ন্যাশনাল লেভেলে আপনি চিন্তাভাবনা করবেন। ন্যাশনাল লেভেলে কি বলছে? ন্যাশনাল লেভেলের ছবিটা কি রকম? Animal husbandry development has assumed a much broader role in the overall economy than so far envisaged as an integral part of expanding and diversified agriculture. This sector currently accounts for over 25 per cent of gross value of agricultural output. India's vast livestock population offers tremendous potential for meeting domestic demand for milk, egg, oatmeal etc. আপনি এই ইকনমিক সার্ভে বইটা দেখেছেন কি? আপনার না থাকলে এটা আমি আপনাকে দিতে পারি। This sector has also begun to be regarded as a source of new employment, especially for marginal and small farmers and agricultural labourers by offering subsidiary occupation to supplement family income.

The gross value of output from this sector is estimated at Rs. 58,800 crores in 1992-93, accounting for over one fourth of the value of total agricultural output excluding the contribution of animal draft output.

Milk production was estimated at 60.2 million tonnes in 1993-94, about 4.6 per cent higher over 1992-93. India ranks second in world milk production. Success in raising the level of milk production is ascribed to the operation Flood Project, the world's largest integrated dairy development programme started in 1970 by the National Dairy Development Board. This programme basically designed to link rural milk producers with urban consumers and is currently in its third phase of implementation. Over 6,89,000 Dairy Co-operative Societies have been organised in 170' milk sheds involving about 8.8 million farmer members by September 1994.

Poultry is the most efficient converter of low value food into high value nurtritional food for human consumption in the shortest time. It is

becoming a vital component of the farm economy as it provides additional income and job opportunities to the weaker sections of the society. The main thrust is on increasing production of eggs and poultry meat through increased availability of quality chicks and support facilities such as storage, marketing, balanced feed, health care and other infrastructural amenities. Egg production in the country has increased twelve fold since the fifties from 1832 million in 1950-51 to an estimated 23,718 million in 1993-94. এই হল ন্যাশনাল লেভেল অব ডেভেলপমেন্ট। আপনি আপনার বক্তব্যে কোথাও বলেননি অব দ্য ন্যাশনাল ডেভেলপমেন্ট আপনি কতটা শেয়ার করতে পারবেন। আপনি এটা বলবেন। This is one aspect. আজকে এই জিনিসটাও আপনি বলবেন। Whether we are self-sufficient in this. Whether it has been possible for you in the left regime to develop and acquire self-sufficiency in egg, meat, milk etc. It is an important segment of our agricultural economy. একটা বড় কথা হচ্ছে মর্ডান জগতে আমাদের যে অ্যানিমাল আছে, আমাদের যে পোলট্রি আছে তার চেয়ে আরও ইম্প্রুভড ভ্যারাইটিজ অ্যাভেলেবল কিনা—বোথ ফর এগ, চিকেন অ্যান্ড ফ্রেশ মিট। এত মডার্নাইজেশনের মধ্যে আপনি কতদূর আসতে পেরেছেন আপনি এটা আমাকে জানাবেন এবং to what extent you have been able spread facilities in the rural areas to help small and marginal farmers ভূমিসংস্কারের কথাটা আপনি বাজেটে ব্যবহার করেননি। আমার ধারণা অসীমবাবুকে দেখিয়ে নিলে ভাল হত কারণ এর সঙ্গে ভূমিসংস্কারের সম্পর্ক আছে। সেটা যদি আপনি সাপ্লিমেন্ট করতে পারেন তাহলে ভাল হয়। এতে রিসোর্স বেস বেড়ে যায় বলে আমার ধারণা। সে দিকে আপনি দৃষ্টি দেননি। এখানে দীর্ঘদিন আছেন। এখানে আপনাকে কেন জ্যোতিবাবু রেখেছেন তা জানি না। নেকস্ট পয়েন্ট হচ্ছে প্রোডাকশন। আপনি বলুন এই প্রোডাকশন আপনাদের কত বোথ ইন পয়েন্ট অফ বাফেলো অ্যান্ড মিলচিং? এখানে হয় না, বাইরে থেকে আসে। আপনি লক্ষ্য করেছেন একবার দুধ দোহার পরে দ্যাট গোজ টু দি স্লটার হাউস। এটার প্রিভেনসনের ব্যাপারে কি মনে করছেন? বিউটিফুল অ্যানিম্যাল কাম অ্যান্ড এ পিউটিনারি ইঞ্জেকশন দিয়ে দুধ দুয়ে নিয়ে তাদেরকে স্লটার হাউসে পাঠিয়ে দেয়। এটা বন্ধ করুন।দিজ আর সেন্ট টু দি স্লটার হাউস এটা বন্ধ করুন, বিকজ দে আর অল বিউটিফুল অ্যানিমেলস। এটা আপনি দেখবেন। নেক্সট আপনাকে বলি মিল্ক প্রোডাকশন সম্বন্ধে। এখনও আমাদের দেশে ছেলেরা দুধ পায় না, ইভন হসপিটাল, সেখানেও দেওয়া হয় না। আপনারা বলেছেন এটাকে কিছুটা বাড়াতে পেরেছেন। সব জায়গায় এই বৃদ্ধি হয়নি। এটার জবাব দেবেন। অ্যানিম্যাল হলেই তার ফডার দরকার, আপনাদের এপিক ছাড়া আর কি আছে? শুনছি গাজোলে হবে, কবে হবে? হোয়াই আর ইউ লেট ইন এস্টিমেটস, এটা অষ্টম পরিকল্পনার দ্বিতীয় বছর চলছে। উলের কথা বলছি না, এটা ইনসিগনিফিকেন্ট থাকছে, ইট ইজ অ্যান ইনসিগনিফিকেন্ট প্রোডাকশন। এগের কথা আগেই বলেছি। বাফেল, কাউ, গোট ব্ল্যাক ব্যান্ডেড যা ছিল হাউ মেনি অ্যানিমেলস আর দেয়ার? হোয়াট আর দি মেথডস ফর ব্রিডিং অফ দি অ্যানিমেলস? আর্টিফিসিয়াল ইসেমিনেশনের কথা বলেছেন, কিছু কিছু সেন্টারের কথাও বলেছেন। আমাদের একটা অভিযোগ, একটা জায়গাতেও কাজ করে না। আমার

অসংখ্য অ্যানিমেল ছিল, সি. পি. এম.-রা অভিযোগ করেন আমার ওখানে পাখা চলে, এয়ারকন্ডিশন রাখতে হয়। আপনি জানেন আমি কোনও ফেসিলিটি পাচ্ছি না ফর ইসেমিনেশন। আমাদের এখানে অ্যানিমেলের সঙ্গে কিছু কিছু ডিজিজ আসে, ডিজিজগুলি সম্বন্ধে কোনও কিছু ব্যবস্থা নিতে পারছেন না কেন? একটা অ্যানিমেলকেও কি প্রিভেন্ট করা সম্ভব হয়েছে এগেনস্ট দিজ ডিজিজ? ঘর ফাঁকা করে দিচ্ছে। ফুট মাউথ ডিজিজ কৃষককে ভিখারি করে দিচ্ছে, আপনি কি ব্যবস্থা নিয়েছেন? আমরা শুনতে পাচ্ছি রায়গঞ্জে ডাকারি হবে, কবে খুলবেন? আপনি গেলে হবে? আপনাদের সরকারের মেয়াদ আর কতদিন আছে জানি না, মানুষ আর কি আপনাদের পাঠাবে? যা রেজাল্ট দেখছি তাতে তো ভরসা হয় না, আপনি অন্তত ফিতা কাটুন। নেক্সট পয়েন্ট হচ্ছে যে কোনও প্রোজেক্টের জন্য ট্রেনিং এবং এডুকেশন দরকার। ইট ইজ এ ভেরি গুড জেসচার যে মাননীয় চিফ মিনিস্টার এখানে বেলগেছিয়ায় একটা অ্যানিমেল ইউনিভার্সিটি করার উদ্যোগ নিয়েছেন। তার স্টাফ প্যাটার্ন কি হবে, এডুকেশন ডিসিপ্লিন, কারিকুলাম স্কিম কি হবে, সিলেবাস কি হবে, কারা টীচ করবেন এর প্রোডাক্ট যা বেরোবে টু দি সোসাইটি তা হেলপফুল হবে কিনা? হোয়াট ইজ দি পলিসি? বাজেট বইয়ে যা প্লেশ করেছেন তাতে এসব কিছুই নেই। আপনি বোধহয় ফিসারি মিনিস্টার, যিনি নদীতে মাছ ছাড়ছেন তার সঙ্গে পরামর্শ করে কিছু একটা করছেন। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে আছেন। তাকে বলি অপোজিসন ইজ এ পার্ট অফ দি গভর্নমেন্ট। ইন অল দিস ন্যাশনাল স্কিমস আপনারা অপোজিসনকে ডাকেন না। আপনাদের শিক্ষাও নেই, এটিকেটও নেই। আপনারা সেকেন্ড সল্টলেক করছেন অপোজিশনকে ডাকেননি, আপনারা অ্যানিমেল ইউনিভার্সিটি করছেন, অপোজিশনকে ডাকেননি, আপনাদের কোন এটিকেট নেই। মাননীয় মুখ্যমন্ত্রী আমেরিকা, লণ্ডন ঘুরে আসলেন, পার্লামেন্ট এটিকেট ইজ এ ডিফারেন্ট থিং। অপোজিসন গভর্নমেন্টের একটা পার্ট। যাই হোক, ফারমারদের ট্রেনিং-এর জন্য কি ব্যবস্থা নিয়েছেন? হোয়াট ইজ দি মেথড? কি টাইম লাগবে ট্রেনিংয়ের অ্যাণ্ড ডিউরেশন কি হবে, ট্রেনিংয়ে কি ইনসেনটিভ দেবেন, এখন ইল. রেটলি বলেননি। আমরা চাই আপনি এটা বলবেন।

[5-20 — 5-30 p.m.]

আজকে গোটা দুনিয়া ইজ ডিপেনডেন্ট অন ইণ্ডিয়া ফর আওয়ার এ্যানিম্যাল প্রোডাক্টস এক্সপোর্ট। আমরা কেন বঞ্চিত থাকবো? এগ্রিকালচার ইকনমি একটা সাংঘাতিক পার্ট। চীফ মিনিস্টার বারবার ঘোষণা করেছেন ভোট পাবার জন্য অবশ্য তার সত্যতা নেই যে আমরা এগ্রিকালচারে এক নম্বরে গেছি এবং ইণ্ডাস্ট্রিতেও এক নম্বরে যাবো। আপনারা যদি এগ্রিকালচারে এক নম্বরে যান, ইট ইজ এ পার্ট অব দি এগ্রিকালচার অ্যাণ্ড ইট ইজ অ্যালায়েড উইথ এগ্রিকালচার। আমাদের অল দি অ্যানিম্যাল প্রোডাক্টের কতটা আমরা এক্সপোর্ট করতে পেরেছি? হোয়াই ওয়েস্ট বেঙ্গল ইজ ডিপ্রাইজ অব? ওখানে কোনও মন্ত্রী নেই। বিনয়বাবুকে পটিয়ে-পাটিয়ে এক মন্ত্রী লোক পাঠিয়ে দিয়েছেন আম না, আলু বিক্রি করতে। এটা একটা তাজ্জব ব্যাপার। আই অ্যাম হেয়ার ফর দি লাস্ট ৩৪ ইয়ার। আমি কোনওদিন দেখিনি যে আলু বিক্রি করতে ফ্রান্সে যেতে হয়। আপনি না করেছিলেন, কিন্তু কাগজে এটা দেখলাম। আমাদের বর্ষীয়ান বৃদ্ধ বিনয় চৌধুরি মহাশয় বলে দিলেন যে, যাও আলু বিক্রি করে এস, আম বিক্রি করে এস। এটা চীফ মিনিস্টার দেখবেন যে এর কোনও ইকনমি আছে কিনা। আপনার

অনুপস্থিতির সুযোগ নিয়ে এসব কি করা হচ্ছে? এর বেনিফিট কি আছে সেটা আমরা জানতে চাচ্ছি। আপনি ঐ রকম কোনও চিন্তা-ভাবনা করেছেন কিনা সেটা আমাদের বলবেন। ইট ইজ নট লাস্ট। আমাদের দেশে যেটা মূল প্রবলেম সেটা হচ্ছে এমপ্লয়মেন্ট প্রবলেম। আজকে আন-এমপ্লয়মেন্ট যেন আছে তেমনি আন্ডার এমপ্লয়মেন্ট আছে। দিস ইজ দি সেক্টর যাতে ইভেন হার্ড ওয়ার্ক না করে উই ক্যান জেনারেট লার্জ এমপ্লয়মেন্ট প্রোটেনসিয়াল ফর দি ভিলেজ পিপল অ্যাণ্ড অলসো ফর দি টাউন পিপল অ্যাণ্ড অ্যাজ ম্যাচ অ্যাজ দে আর টেকিং টু ফ্লোরিকালচার। ইভেন দি টাউন পিপল ক্যান বিল্ড আপ পোলট্রি, ক্যান বিল্ড আপ ডাকারি। এই জিনিসটা বোধ হয় ভাল করে দেখা হচ্ছে না। অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রী এখানে আছেন। আমি তাদের কাছে এটা দেখার জন্য অনুরোধ করবো। উই আর সিটিং অন এ স্লিপিং ভ্যালকানে। আনএমপ্লয়মেন্ট অব দি পিপল, তাদের যদি এই দিকে মটিভেটেড করা যায় তাহলে এমপ্লয়মেন্ট পোটেনসিয়ালের ক্ষেত্রে ভাল হয়। আমাদের বিভিন্ন প্রোগ্রাম দিয়েছেন। আমাদের এখানে ন্যাশনালাইজ ব্যাঙ্ক আছে, ফিনান্সিয়াল ব্যাংক আছে। এতে মোটা ক্যাপিটালের দরকার হয় না। এখানে একটা সেন্টার ফর মডার্ন ফেসিলিটিজ অ্যাণ্ড ডেভেলপমেন্ট অব দোজ ইউনিটস-এর একটা ব্যবস্থা করা দরকার। এটাকে এনকারেজ করুন। লার্জ এক্সটেন্ট, আমি যখন ১৯৬২ সালে ডেপুটি মিনিস্টার ছিলাম এই দপ্তরের তখন আমি দেখেছি যে খানিকটা এতে আছে। আপনি যদি এটাকে এনকারেজ করেন তাহলে ভাল হয়। এখানে ফিনান্স মিনিস্টার এবং চীফ মিনিস্টার আছে। এতে কিছু স্কলারশিপের ব্যবস্থা আছে। কিন্তু টাকাটা খুবই কম, মাত্র ৫০ টাকা। এটাকে একটু বাড়ালে লার্জ ট্যালেন্টস ব্রিলিয়েন্ট ট্যালেন্টস ক্যান বি অ্যাট্রাকটেড টু ইট। যদিও এটার পলিটিক্যাল ইম্পর্টেন্ট নেই। কিন্তু ইট ইজ অ্যান ইম্পর্টেন্ট সেক্টর অব ইকনমি এবং ইট ইজ অ্যালায়েড টু দি এগ্রিকালচার এবং লো ক্যাপিটাল হলে হয়। এই দিকটা যদি আপনি একটু দেখেন, তাহলে আই উইল বি ডিপলি অবলাইজড। আজকে জগৎটা হচ্ছে মডার্নাইজেশনের, জগৎটা হচ্ছে সায়েন্টিফিক আপগ্রেডিংয়ের। আমাদের মান্ধাতার আমলে যা ছিল সেটাই চলে আসছে। এর মডার্নাইজেশনের দিকটা যদি বলেন, এটা আমরা জানতে চাচ্ছি। আজকে এটার জন্য দরকার ইলেক্ট্রিসিটি। আপনি এখানে বলেছেন যে ৭৩ পারসেন্ট অব দি ভিলেজেস আর ইলেক্ট্রিফায়েড। মাননীয় বিদ্যুৎমন্ত্রীর সহযোগিতায় যদি গ্রামে বিদ্যুৎ যায় এবং এর সঙ্গে যদি লিটারেচার অ্যান্ড পাবলিসিটি, ইওর ইনফর্মেশন ডিপার্টমেন্ট থাকে তাহলে আমার মনে হয় আপনি দেশের ভাল করবেন। উই আর প্রিপায়ার্ড টু এক্সটেন্ট আওয়ার কো-অপারেশন টু দিস সেক্টর। আমি চাষীর ঘরের মানুষ। এগুলি সব আমার আছে। কিন্তু আমরা ট্রিটমেন্ট পাচ্ছি না। বড় বড় ঘোড়া মারা যাচ্ছে তার কোনও ট্রিটমেন্ট-এর ব্যবস্থা নেই। এই ব্যাপারে যদি মোবাইল ওয়েতে ট্রিটমেন্টের ব্যবস্থা করেন তাহলে ভাল হয়। কারণ ডাক্তাররা যারা যান তারা থাকেন না। এখানে সুপার ভিশন মেশিনারির অভাব আছে। দি মিনিস্টার ইজ ওয়াইজ নো ডাউট—হি হ্যাজ ইন্টিগ্রেটেড টু ডিপার্টমেন্ট ইন ওয়ান ডাইরেক্টরেট। আমাদের সময়ে এই দাবিটা উঠেছিল। কিন্তু এটার সুপারভিশনের লোক নেই। এটার যদি আপনি ফিক্সড সুপারভিশনের ব্যবস্থা করেন তাহলে মানুষ এই ব্যাপারে হেল্প পেতে পারে। আমরা প্রিভেনশনের কথা বারবার বলছি। আমাদের এক একটা গরু ২১/২২ কে. জি. দুধ দিত। তারা মুহূর্তের মধ্যে মরে যাচ্ছে। এনথ্রাক্স ট্রাইপস, টিকোমা সোমা বলে যে ব্যায়রাম হচ্ছে, তার কোনও চিকিৎসা নেই। এটা আপনি

দেখবেন। এই রোগে অসংখ্য জন্তু মারা যাচ্ছে, বড় বড় গাই মারা যাচ্ছে। বড় বড় ঘোড়া, গাই, বুলকস আমরা চাচ্ছি। দোজ অ্যানিমালস আর পাওয়ার টু দি টিলারস। একটা ট্রাক্টর নেই, পাওয়ার টিলার নেই। ইফ গুড ভ্যারাইটি অফ বুলকস আর উইথ দি ফার্মারস—খুব ভাল হয়। দেশের চাষীদের কিছু—খুব দরিদ্র শ্রেণীর এটা ইম্প্রুভ করতে হবে। তাদের এফিসিয়েন্সি বেড়েছে, দে উইল ফিল প্রাউড—'আই হ্যাভ গুড অ্যানিম্যালস"। এটা এখন দেখছি, আই উইল ডিপলি অবলাইজ ফর ইট। কিন্তু ব্যক্তিগত উদ্যোগ কি নেওয়া যেতে পারে? সেটা ভাবতে হবে। আপনারা মানুষের চিন্তা করবেন না ভোটের চিন্তা করবেন? আপনারা সব সময় গরিব মানুষের কথা বলেন। এই ব্যাপারে পঞ্চায়েতকে ইনভলভ করে, মিউনিসিপ্যালিটিকে ইনভলভ করে, প্রপার সুপারভিসন করে ডিস্ট্রিক্ট প্ল্যানিং বোর্ড যদি প্ল্যানিং অন দিস সাবজেক্ট করতে পারেন, আই উইল বি ডিপলি অবলাইজড। ডিসেন্ট্রলাইজেশন দরকার—বোধ অফ হসপিটালস অ্যান্ড ব্রিডিং সেন্টারস অফ ইনসেমিনেশন—এটা দেখবেন। এই ডিসেন্ট্রালাইজেশন ভাল। সুতরাং এতে কত লোকের উপকার হচ্ছে এটা দয়া করে দেখবেন। আই অ্যাম ডিপলি অবলাইজড টু দি অনারেবল চিফ মিনিস্টার অ্যান্ড দি অনারেবল ফিনান্স মিনিস্টার।

ডিম বিক্রি করতে ফ্রান্সে যাবেন, আলু বিক্রি করতে, আম বিক্রি করতে বিলাতে যাবেন—এটা এতদিন কেন হয়নি, এখন কেন হচ্ছে এটা আপনারা বলবেন। আমার উপায় নেই এটাকে সাপোর্ট করার। বিকজ অফ ইওর পলিসি অ্যান্ড পারফরমেন্স আই অপোজ বোথ দি গ্র্যান্ডস টু ডিমান্ড নাম্বারস ৪৯ অ্যান্ড ৫০ অ্যান্ড আই সাপোর্ট দি কাট মোশনস মুভড বাই আস।

**ডাঃ গৌরিপদ দত্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বাজেট প্রস্তাব এখানে উপস্থাপিত করা হয়েছে আমি তাকে সমর্থন করে এবং বিরোধীদের সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। আপনাদের বক্তৃতায় হতচকিত হয়েছিলাম। মাননীয় জয়নাল সাহেব মহাশয়, মনে হল তিনি যেন হঠাৎ ইনটকসিকেটেড হয়ে প্রায় হামাকান্তের মতো চিৎকার করছিলেন তীব্র ভাষায়। তিনি আমাদের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রীর কাছে আবেদনও রেখেছেন। ভাল কথা বলেছেন উনি কোটেশন তুলে, বাজেট স্পিচ থেকে, বাজেট বই থেকে, সেই সমস্ত বিষয়গুলি এই বক্তৃতার মধ্যে আছে। এখানে মডার্নাইজেশন করার জন্য উনি বললেন খুব প্রচেষ্টা করা হচ্ছে। এখানে ইউনিভার্সিটি করার চেষ্টা করা হচ্ছে। এক্সটেনশন অফ অ্যানিমাল হাজব্যান্ড্রি ইন দি রুর‍্যাল এরিয়াস, যেটা উনি ভাল করে তথ্যগুলি পড়লে দেখতে পেতেন, আর্টিফিসিয়াল ইনসেমিনেশন যেটা, উনি বললেন কিছুই হচ্ছে না। উনি যদি দেখতেন যে সেখান থেকে কত রেভিনিউ আসছে তাহলে এই অ্যালিগেশন করার তার প্রয়োজন হত না। একটা গুরুত্বপূর্ণ কথা বললেন যে তার সঙ্গে আমরাও একমত—আমাদের এখানে প্রাণী সম্পদ এতদিন অবহেলিত হয়েছে। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়, কারণ এর সঙ্গে জড়িত আছে অর্থনৈতিক উন্নতি। শিল্পায়ন করতে বাধা দিয়েছেন। আমাদের প্রাণী সম্পদকে উন্নত করতে পারলে কিছু লোকের স্বনিযুক্তি বাড়তে পারে। আর্থিক উন্নতি হতে পারে। মানুষের মধ্যে স্বনির্ভরতা বাড়াতে পারি। তাছাড়া আমাদের এই দেশে অনেক ব্যাধির প্রকোপ আছে আমাদের নিউট্রিশনাল স্ট্যাটাস অনেক কম। আমাদের নানা

ধরনের ব্যধি হয় সে ক্ষেত্রে আমাদের প্রাণী সম্পদকে উন্নত করতে পারলে মানুষের অনেক বেশি উপকার হবে। আর এর সঙ্গে ঘনিষ্ঠভাবে জড়িত স্বাস্থ্য। আমাদের মানুষের যেমন স্বাস্থ্য নির্ভর করে পরিবেশের উপর তেমনি প্রাণীর স্বাস্থ্য নির্ভর করে পরিবেশের উপর। তাদের মল-মূত্র নিকাশির একটা ব্যাপার আছে। আমরা লক্ষ্য করি শহরের প্রান্তিক অঞ্চলে, গ্রামের প্রান্তিক অঞ্চলে পশু মানুষ এক সঙ্গে আছে। পশুদের অন্যভাবে থাকার ব্যবস্থা করা হচ্ছে। যে কারণে কলকাতা থেকে খাটাল উচ্ছেদ করার ব্যবস্থা নেওয়া হয়েছে। এই ব্যাপারে অনেক কথা বলা হয়েছে। এই ব্যাপারে মামলা চলছে। উচ্চ আদালত এই প্রচেষ্টাকে সাধুবাদ জানিয়েছে। এর মাধ্যমে অর্থনৈতিক উন্নয়ন, স্বনির্ভর ব্যবস্থা এবং স্বাস্থ্য ব্যবস্থা ওতপ্রতভাবে জড়িত। এখন দেখতে হবে আমরা কি দৃষ্টিভঙ্গি নিয়ে কিভাবে এই প্রাণী সম্পদ উন্নয়নকে ব্যবহার করি এবং তাকে আরও উপযুক্ত জায়গায় নিয়ে যাচ্ছি। এখানে বরাদ্দ হচ্ছে ৯০ কোটি টাকা, এই সীমিত অবস্থার মধ্যে এই দপ্তরকে সার্বিক ভাবে চালানো হচ্ছে। এই ক্ষেত্রে স্বনির্ভরতা এবং কর্মসংস্থান বাড়ানো হচ্ছে। শুধু চাকুরি দেওয়া নয় বিভিন্ন জায়গায় বিভিন্ন ভাবে উন্নয়নের প্রচেষ্টোকে অব্যহত রাখা হয়েছে। নানা জায়গায় কো-অপারেটিভ করে, মহিলাদের নিযুক্ত, ছোট ছোট প্রযুক্তিকে ব্যবহার করে একটা উন্নয়নের পথে নিয়ে যাওয়া হচ্ছে। এখানে ব্যবহার যোগ্য পশুর সংখ্যা কমে আসছে। পশ্চিমবাংলায় বিশেষ করে হাতির ব্যবহার করা হচ্ছে না, ঘোড়া গাধার ব্যবহার কমে যাচ্ছে। এখানে কেবলমাত্র মহিষ, গরু, ছাগল, হাঁস-মুরগি এই সমস্ত জিনিসের চাষ বেশি হচ্ছে। এই সমস্ত জিনের সুফল মানুষের কাছে পৌঁছে দেওয়া হচ্ছে। যার মাধ্যমে এই সমস্ত উন্নয়ন ঘটানো হচ্ছে সেই ব্যাপারে বিরোধী পক্ষের একটু অ্যালার্জি আছে এবং সেটা হচ্ছে পঞ্চায়েত। পঞ্চায়েতের মাধ্যমে যদি গ্রামাঞ্চলে প্রাণী সম্পদের উন্নয়ন ঘটানো যায় তাহলে যথেষ্ট আমরা উপকৃত হতে পারি। জয়নাল আবেদিন সাহেব একটা ভাল কথা বলেছেন, আজকে সঠিকভাবে তিনি বলছেন যে কৃষির সাথে যদি প্রাণী সম্পদ উন্নয়নকে যুক্ত করা যায় তাহলে অনেক ভাল হবে। তার সঙ্গে যদি জলকে ব্যবহার করা যায় অর্থাৎ পুকুরকে যুক্ত করা যায় তাহলে উন্নয়ন আরও অনেক ভাল হবে। আমাদের উন্নয়নের গতিটা কোন দিকে সেটা যদি আমরা হিসাব করি তাহলেই বোঝা যাবে। ১৯৭৬-৭৭ সালে দুধের উৎপাদন ছিল ১০.৬৪ মেট্রিক টন, আর ১৯৯৪-৯৫ সালে সেটা বেড়ে হয়েছে ৩২.৫০ মেট্রিক টন। ফলে দুধের উৎপাদনে অগ্রগতি ঘটেছে। ১৯৭৬-৭৭ সালে ডিমের উৎপাদন ছিল ৬৭.৬ ক্রোর, ১৯৯৪-৯৫ সালে সেটা বেড়ে হয়েছে ২৫০ ক্রোর। কয়েক বছরে অনেক গুণ বেড়েছে। মাংসের উৎপাদনের অগ্রগতি ঘটেছে। ১৯৭৬-৭৭ সালে মাংসের উৎপাদন ছিল ২১ মেট্রিক টন, এখন সেটা বেড়ে হয়েছে ৪৬৬ মেট্রিক টন। বয়লার চাষের অগ্রগতি দেখা দিয়েছে এবং সেই অগ্রগতি উপরের দিকে যাচ্ছে। কোনও দপ্তরের কাজের বিচার করতে হলে আগে কি ছিল আর এখন কি হয়েছে তার তুলনা মূলক বিচার না করলে হবে না। পরিসংখ্যান দিয়েই বোঝা যাবে সেই দপ্তরের ক্রমাগত উন্নয়ন হচ্ছে কিনা। আর্টিফিসিয়াল ইন্সিমিনেশন এখানে হচ্ছে, উন্নত মানের প্রযুক্তি ব্যবহার করে উন্নত মানের জার্সি গাভী তৈরি করা হয়েছে। এই ধরনের সেন্টারের সংখ্যা বাড়ানো হয়েছে। আগে সেন্টারের সংখ্যা যেখানে ২.৪৩ ছিল সেটা এখন বেড়ে হয়েছে ৭.১ হয়েছে। কয়েক বছরের ২ গুণেরও বেশি সেন্টার বেড়েছে। এই দিক থেকে অগ্রগতি অনেকটা হয়েছে। ইকনমিক গ্রোথ হয়েছে। আমরা ৩৪৬৮ কোটি টাকা পেয়েছি ১৯৯৩-৯৪ সালে। জয়নাল আবেদিন

সাহেব বলেছেন কোনও কাজ হয়নি। যদি কোনও কাজ না হয়ে থাকে তাহলে এই অগ্রগতি হল কি করে? এটা তো আর আপনা আপনি হয়ে যায় না? এই কর্মকান্ডের মধ্যে আমরা ভলেন্টিয়ারকে যুক্ত করতে পেরেছি। সারা পশ্চিমবাংলায় বিভিন্ন জায়গায় ২৫২ জন ভলেন্টিয়ারকে আমরা নিযুক্ত করতে পেরেছি।

তাদের মাসিক আয় পাঁচশ থেকে সাড়ে তিন হাজার, চার হাজার পর্যন্ত হয়ে গেছে শুধু এই কাজ করে। যাতে মানুষকে নিয়ে, মানুষের মধ্যে এবং [illegible] উন্নয়ন সম্বন্ধে চেতনা আনা যায়, তাই করছি এবং একটা সেলফ এমপ্লয়মেন্ট প্রোগ্রামের মাধ্যমে আমরা এর মধ্যে যাচ্ছি। বলা হচ্ছে, এই যে প্রাণী সম্পদ আছে, এটাকে রক্ষা করার চেষ্টা করতে হবে এবং এর জন্য সারা রাজ্যে ১১০টি স্টেট অ্যানিম্যাল হেলথ সেন্টার আছে। উনি বললেন এর প্রিভেনশনের জন্য কোনও ব্যবস্থা করা হচ্ছে না। কিন্তু ব্লক লেবেলে যান, একেবারে গ্রামে, সেখানে ১০৬টি সেন্টার আছে। এবং যেখানে ব্লকে পৌঁছনো যাচ্ছে না, অনেক প্রান্তিক জায়গা আছে, সেখানে মানুষ যাতে সাহায্য পায় সেইজন্য ৮২টি মোবাইল অ্যানিম্যাল হেলথ সেন্টার ইউনিটস করা আছে। আপনারা নিজেরা চিন্তা করে দেখুন, আপনারা যখন ছিলেন, তখন এসব চিন্তা করা হয়েছিল কিনা, ভাবা হয়েছিল কিনা? কাজেই এই নিরিখে এই প্রচেষ্টাকে সকলেই স্বাগত জানাবেন বলে আশা রাখি। আর একটি গুরুত্বপূর্ণ জিনিস হচ্ছে যে, এই প্রচেষ্টার মাধ্যমে প্রাণীদের মধ্যে মেজর প্রিভেন্টেবল ডিজিজ আছে, সেইগুলোকে আটকে দিচ্ছি। এই আটকে দেওয়ার ফলে এসব ইনফেকশন, তা শহরেই হোক বা গ্রামেই হোক, সেখানে পৌঁছতে পারত, নানা ধরনের মহামারি হ'তে পারত, তার অনেকটাই সংযত করতে পেরেছি। এবং দেখা যাচ্ছে মেজর এপিডেমিক .০৫ হাজারে, তার বেশি কোথাও আমাদের কাছে রিপোর্ট নেই। অসুখ হলে চিকিৎসা করার ব্যাপার আছে এবং যাতে অসুখ না হয়, তার জন্য প্রাণী সম্পদ দপ্তর চেষ্টা করছেন। তার জন্য ভ্যাকসিন তৈরি করা হচ্ছে। ১৪টি যে সব প্রিভেন্টেবল অসুখ আছে, তার জন্য টিকা তৈরি করেছে প্রাণী সম্পদ দপ্তর, তার হিসাব ১৩.৫ মিলিয়ন। এবং এটা অনেক কম খরচেই হয়েছে। সাধারণ মানুষ যাতে এই ভ্যাকসিন ব্যবহার করতে পারে, এই প্রাণী সম্পদ রক্ষা করতে পারে তার চেষ্টা করা হচ্ছে। পাবলিক হেলথ ন্যুইসেন্সটাকে আটকানোর চেষ্টা করছি। এই প্রাণী সম্পদকে ভাল ভাবে যাতে ব্যবহার করা যায়, তার জন্য কো-অপারেটিভের মাধ্যমে কাজ হচ্ছে। কলকাতা থেকে খাটাল উচ্ছেদ করা হচ্ছে। কলকাতা ইনফেকশন, ন্যাচারাল পলিউশনের যে জায়গায় ছিল সেই জায়গা থেকে খানিকটা মুক্ত করবার চেষ্টা করছি। যদিও নানা ধরনের অনেক সমস্যা আছে, কিন্তু এটা নিশ্চয়ই অভিনন্দনযোগ্য প্রচেষ্টা। এই জন্য ডিপার্টমেন্টকে অভিনন্দন জানাতে পারি, যেহেতু এই প্রচেষ্টা করা হচ্ছে। যেহেতু খাটাল সরিয়ে নেওয়া হচ্ছে ; আমরা থিওরিটিক্যালি বলছি না—খাটাল সরিয়ে নিয়ে গেলাম, দূষণ মুক্ত হয়ে গেল, তাহলে মানুষ দুধ পাবে কোথায়? তারও ব্যবস্থা করা হয়েছে। শুধু রেশন কার্ড দেখালেই দুধ পেতে পারে। সেইজন্য ১৭ হাজার নতুন মিল্ক কার্ড দেওয়া হয়ে গেছে। বিরোধী সদস্যদের বলছি, এই খবরটুকু রাখুন, কলকাতা তো আপনাদেরও শহর, আপনারাও যোগ দিন, এই ধরনের পরিবেশকে রক্ষা করার জন্য, প্রাণী সম্পদকে রক্ষা করার জন্য, উন্নয়ন করার জন্য, স্বনিযুক্তি প্রকল্পকে চালু করার জন্য এগিয়ে আসুন। আর একটা প্রচেষ্টা আমরা করছি, সেটাকে নিশ্চয় আপনারা

অভিনন্দিত করবেন। আমাদের লক্ষ্য হচ্ছে, আমরা বামফ্রন্ট সরকার চাইছি ডিভ্যালুয়েশন অব পাওয়ার আমরা চাইছি মানুষ তার নিজের ভাল বুঝুক। আমরা চাইছি গ্রামের লোককে জানার জন্য, সবচেয়ে নিপীড়িত মানুষ, মহিলা, তাদের মধ্যে এই কাজকে দেওয়ার জন্য। তারা যাতে এই কাজ করতে পারেন, তার জন্যই করা হচ্ছে—কো-অপারেটিভ স্পেশ্যালি উইথ দ্য উইমেন। এটাকে অভিনন্দন জানাবেন না? গ্রামের যে সমস্ত মেয়েরা রয়েছেন, যারা ছোটখাট কাজ করেন, তারা একটা কো-অপারেটিভ-এর মাধ্যমে কাজ করুন। ব্যক্তিগতভাবে এই ধরনের প্রচেষ্টার মধ্যে দিয়ে তারা তাদের অর্থনৈতিক উন্নতি করতে পারেন। তারা নিজেরা দুধ তৈরি করতে পারেন এবং পাড়ায় বা আশেপাশে দিতে পারেন। আমরা অর্গানিক ম্যানিওরে যদি প্রাণী সম্পদ-এর ডেভেলপ করি, তার থেকে ইন-অর্গানিক ম্যানিওরে আসতে পারি। গ্যাট চুক্তির ফলে যা হচ্ছে, সাবসিডি তুলে দিচ্ছে ফার্টিলাইজার থেকে, সেখানে অর্গানিক ম্যানিওরকে ব্যবহার করতে পারি। ট্র্যাডিশনাল যেটা আমাদের ছিল, সেটা করতে পারি। সেইজন্য পঞ্চায়েতকে নিযুক্ত করে চেষ্টা করা হয়েছে বেনিফিসিয়ারি নির্ধারণ করে, একটা অনুদান করে, যাতে এই কাজ করতে পারে। সেই প্রচেষ্টা এই গভর্নমেন্ট করছে।

[5-40 — 5-50 p.m.]

এই প্রযুক্তিবিদ্যাকে আরও উন্নত কর্য়র জন্য আমাদের প্রচেষ্টা চালাতে হবে। শুধুমাত্র কতকগুলো ইনফ্রাস্ট্রাকচার করলেই হবে না, কতকগুলো সেন্টার করলেই হবে না বা শুধু অনুদান দিলেই হবে না। আপনাদের একটা ধারণা আছে যে কিছু অনুদান দিলেই সব হয়ে যাবে। আমরা কিন্তু এই অনুদান বা দয়া দেখানোতে বিশ্বাস করি না। আমরা চাই ডিপার্টমেন্ট স্বনির্ভর করে তোলার জন্য যে প্রচেষ্টা নিয়েছেন তা আরও এগিয়ে যাক। মানুষ তার নিজের প্রচেষ্টার মধ্যে দিয়ে যাতে সব করতে পারে, তাকে আরও বেশি উন্নততর করতে পারে তার জন্য, বৈজ্ঞানিক ভাবে এগিয়ে নিয়ে যাবার জন্য আমরা একটা ইউনিভার্সিটি করেছি। একটা ইউনিভার্সিটি হলে সমস্ত মানুষের চাকুরি হবে না, শুধু ডিগ্রি হলেই হবে না, এটাকে এমন ভাবে আমরা পরিচালিত করবার চেষ্টা করব যাতে আমাদের প্রযুক্তিবিদ্যাকে কাজে লাগিয়ে আমাদের এই যে সম্পদ, এই সম্পদের জন্য আমাদের বহুজাতিক সংস্থার দিকে তাকিয়ে থাকতে হবে না। আমরা নিজেদের প্রচেষ্টার মধ্যে দিয়ে, বামফ্রন্টের যে আদর্শ, যে দৃষ্টিভঙ্গি, তাকে রূপায়িত করতে পারব। এই কথা বলে আবার এই বাজেট প্রস্তাবকে সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের পশ্চিমবাংলা সরকারের প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী, মেহেবুব জেহেদি সাহেব ৪৯ নং এবং ৫০ নং ব্যয়-বরাদ্দের যে দাবি পেশ করেছেন আমি তার বিরোধিতা করে এবং আমাদের পক্ষ থেকে, আমাদের দলের পক্ষ থেকে যে সব কাট মোশন এসেছে, সেগুলোকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। আমাদের নেতা, ডাঃ জয়নাল আবেদিন সাহেব প্রথমেই শুরু করেছিলেন ভাষা জ্ঞান দেখে। তার উত্তর মন্ত্রী মহাশয় দেবেন। দ্বিতীয় পৃষ্ঠার প্রথমে পড়তে গিয়ে আমার মনে হল যেন সদ্য সমাপ্ত নির্বাচনে জয়ী সরকারের এটি প্রথম বাজেট বক্তৃতা। ১৮ বছর পরে

উনি প্রথমে উপলব্ধি করছেন। বামফ্রন্ট সরকার যেখানে ১৯ বার বাজেট পেশ করছেন, এই বাজটের ২য় পৃষ্ঠায় প্রথম প্যারাতেই বলেছেন—'পশ্চিমবঙ্গে পশুপালনের ক্ষেত্রে প্রচুর কার্যকর সম্পদের অবকাশ আছে। বৈজ্ঞানিক উপায়ে এই সম্পদকে কাজে লাগাবার চেষ্টা করা হবে।' ওর এই বক্তব্যে পরে বলেছেন—'এই ক্ষেত্রে উপযুক্ত সংগঠন গড়ে তুলতে পারলেই ভবিষ্যতে সুফল পাওয়া যাবে।' এই প্যারাটি আমরা যদি পড়ে দেখি—ব্যাকরণগত ভুলগুলি যদি বাদও দিই তাহলে দেখব যে ১৮ বছরে কিছু হয়নি। আজকে ১৮ বছর পরে এসে উনি দেখছেন যে এগুলি করা হলে সফল হবে। যে মন্ত্রীর বাজেট বক্তব্যে আমরা এই ধরনের বক্তব্য পাচ্ছি, সেই মন্ত্রীর আনীত বাজেট প্রস্তাবকে, ব্যয়-বরাদ্দকে কি করে সমর্থন করব? মন্ত্রী মহাশয় বলেছেন—১৮ বছর ধরে সংগঠন গড়ে তোলার কথা চিন্তা করতে পারেননি। তাহলে আমরা কি করে এই ব্যয় বরাদ্দের দাবিকে সমর্থন করব? প্রাণী সম্পদের কথা বলতে গিয়ে যে কৃতিত্ব দাবি করেছেন—একটু আগে গৌরীপদবাবু বক্তব্য রাখলেন, উনি আবার হেলথ সাবজেক্ট কমিটির চেয়ারম্যান—আমি মাননীয় চিফ মিনিস্টারকে বলব যে প্রশান্ত শূর মহাশয়কে পদত্যাগ করতে বলুন এবং গৌরপদবাবুকে দায়িত্ব দিন। উনি বলেছেন, প্রাণী সম্পদ বিকাশের ক্ষেত্রে এমন কাজ করেছেন। তাতে আমরা কি দেখছি? আমরা দেখছি যে পশুর কিছুই হয়নি। উনি কোন জগতের লোক আমি জানি না। উনি বর্ধমানের লোক, আগে আমরা জানতাম যে বর্ধমানের সঙ্গে ওর যোগাযোগ আছে। মন্ত্রী হবার পর সেই যোগাযোগ আছে কিনা তা জানি না। আপনি বলুন তো, ভেটিরেনারি ডাক্তার যাঁরা আছেন, তাদের কি সেন্টারে পাওয়া যায় কোথাও? আপনাদের ঐ উপলব্ধি থেকে কয়েকদিন আগে এখানে পৌর নির্বাচন হয়ে গেল। সামনে বিধানসভার নির্বাচন হবে। এখনও আপনারা মাটির দিকে তাকাতে চাইছেন না, আর সেজন্যই আপনাদের এই অবস্থা হয়েছে।

এছাড়া প্রাণী স্বাস্থ্য সংক্রান্ত যাবতীয় কাজ ১১০টি রাজ্য প্রাণী স্বাস্থ্যকেন্দ্র, ৬১২টি ব্লক প্রাণী স্বাস্থ্যকেন্দ্র এবং ৩৩৯টি আমাদের ব্লক। তাহলে এই ৩৩৯টি ব্লক পিছু ২টি করে প্রাণী স্বাস্থ্যকেন্দ্র থাকার কথা। কিন্তু আজকে গ্রামবাংলার মানুষের অভিজ্ঞতা হচ্ছে যে, তাদের গৃহপালিত পশুর চিকিৎসা করার জন্য তারা এইসব স্বাস্থ্যকেন্দ্র কোনও সুযোগ পাচ্ছে না। যাদের পোলট্রি আছে তারা জানেন যে, ওই পোলট্রির মুরগির যখন মহামারি লাগে তখন কোনও কোনও চিকিৎসার সুযোগ পাওয়া যায় না। আমার আরামবাগ কেন্দ্রে বহু পোলট্রি আছে এবং সেখানে এই ধরনের ঘটনা হামেশাই হচ্ছে। অথচ আপনি বলছেন যে বহু অনুসন্ধান কেন্দ্র খোলা হয়েছে। যেমন আপনি আমার বাজেট বইতে লিখেছেন যে মেদিনীপুরে পোলট্রি রোগ নির্ণয়ের জন্য গবেষণাগার আছে। ঝাড়গ্রামে বিষাক্ত গাছ-গাছড়া সনাক্ত করার জন্য একটি বিষ-বিজ্ঞান শাখা আছে। পশু রোগের প্রাদুর্ভাব বিশ্লেষণ ও গৃহপালিত বন্যপশুর রোগ বিস্তারের ব্যাপারে বিশেষ নজর দেওয়ার জন্য একটি রোগ পর্যবেক্ষণ শাখা আছে। এর থেকে বোঝা যাচ্ছে যে, আপনারা গ্রামের পশুদের জন্য এবং গৃহপালিত পশুদের জন্য ব্যবস্থা করেছেন, কিন্তু বলুন তো এর থেকে কি বেনিফিট লোকে পাচ্ছে? কি বেনিফিট আপনারা দিতে পেরেছেন এবং এইসব করার ফলে কতটুকু ফাংশন লোকে পাচ্ছে বলতে পারেন? জেলায় জেলায় কতটুকু উপক্রম এর দ্বারা আপনারা করতে পেরেছেন আমার জানা নেই। তারপরে তিনের পাতার শেষের দিকে বলেছেন যে নির্বাচিত কয়েকটি ব্লকের পঞ্চায়েত সমিতি

ারা মনোনীত ২৫২ জন গ্রামের যুবককে প্রাণী উন্নয়নে স্বেচ্ছাসেবক (অ্যানিমাল ডেভেলপমেন্ট ভলান্টিয়ার) হিসেবে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। এই প্রশিক্ষণ দেওয়ার পরে অর্থাৎ আফটার ট্রেনিং তারা কি কাজ করবেন এবং কি অ্যাচিভমেন্ট লোকে এর দ্বারা পেতে পারবে বলতে পারেন? আপনি তো বলেছেন যে এই ট্রেনিং এর সময়ে অনেক কাজ শিখবে। এই যে ২৫২ জনকে ট্রেনিং দেওয়ার ব্যবস্থা করা হল তাদের ট্রেনিং পিরিয়ডে কিছু টাকাও যেমন স্টাইপেন হিসাবে দেওয়া হয়ে থাকে, কিন্তু আফটার ট্রেনিং এদের ফাংশনটা কি বলতে পারেন? তারপরে আপনি ৫০ নং দাবিতে বলেছেন যে হরিণঘাটাতে ২০ হাজার করে দুগ্ধ উৎপাদন হচ্ছে। আমাদের জয়নাল আবেদিন সাহেবও এই হরিণঘাটা প্রসঙ্গে বলেছেন যে মাননীয় মুখ্যমন্ত্রী বিগত বিধানচন্দ্র রায়ের সাধনার এই হরিণঘাটা শ্মশানে পরিণত হয়েছে। এই হরিণঘাটা দুগ্ধ উৎপাদন কেন্দ্রের সঙ্গে কত লোক জড়িত অর মাদার ডেয়ারি দুগ্ধ উৎপাদন কেন্দ্রের সঙ্গে কত লোক জড়িত ভাবুন। অথচ দু জায়গার প্রোডাকশনের কথা চিন্তা করুন। ডানকুনি মাদার ডেয়ারিতে যেখানে প্রচুর প্রোডাকশন হচ্ছে সেখানে হরিণঘাটাতে দুধের প্রোডাকশন অনেক কম। অথচ আগে কত লোক হরিণঘাটাতে ছিল আর এখন কত আছে হিসাব করুন। হরিণঘাটা দুগ্ধ প্রকল্প আজকে ধুঁকতে বসেছে। হরিণঘাটাতে লোকসংখ্যা বেশি হওয়া সত্ত্বেও দুধের উৎপাদন কম, সেই তুলনায় মাদার ডেয়ারিতে লোকসংখ্যা কম থাকা সত্ত্বেও উৎপাদন বেশি। তবে সম্প্রতি আপনাদের ইউনিয়নের কিছু লোক থাকাতে গন্ডগোল একটু হচ্ছে, কিন্তু তা সত্ত্বেও উৎপাদন অনেক বেশি। তারপরে আপনি গ্রামের লোকেদের মাধ্যমে কাঁচা দুধ সরবরাহ করার ব্যাপারে বাজেট বক্তৃতায় বলেছেন। গ্রামের লোকেরা বাড়িতে গরু পুষে কাঁচা দুধ সরবরাহ করে থাকে কিন্তু এর দ্বারা কতটুকু উপকার হয়। আপনার বর্ধমান, বাঁকুড়া এবং হুগলিতে যে দুগ্ধ সরবরাহ কেন্দ্র ছিল সেগুলোও এখন বন্ধ হতে চলেছে। ব্রজবাবুর ঐ দামোদর দুগ্ধ সরবরাহ কেন্দ্র ছিল, বন্ধ হয়ে গেছে খোলার কোনও চেষ্টাই নেই। আজকে আপনারা দুধ সংগ্রহই করতে পারছেন, আপনারা পুরোপুরি ফেলিওর হয়ে পড়েছেন। কিছুক্ষণ আগে গৌরীবাবু বললেন যে ১৭ হাজার নাকি মিল্ক কার্ড সরবরাহ করতে পেরেছেন। আজকে কত লোক মিল্ক কার্ড চেয়েও পাচ্ছেন না তার কোনও হিসাব রাখেন নাকি। আপনার প্রোডাকশন দুধের বাড়ছে না বলেই লোকে আমূল মিল্কের উপরে জোর দিচ্ছেন এবং বাজারে আজকে ওই সব মিল্ক পাউডার দুষ্প্রাপ্য হয়ে পড়েছে। আজকে আমাদের রাজ্যের লোকেরা আমূল দুধের উপরে নির্ভরশীল হয়ে পড়েছে কেন না রাজ্য সরকার তাদের দুধের জোগান দিতে পারছে না।

[5-50 — 6-00 p.m.]

এমন একটা অবস্থা আপনারা তৈরি করলেন। কলকাতার মানুষ কিছু দিন আগেও খাটালের দুধের উপর নির্ভরশীল ছিল। খাটাল উচ্ছেদে আমরা বাধা দিয়নি। কিন্তু আমরা আপনাকে বলেছিলাম, আগে বিকল্প ব্যবস্থা চালু করুন। দুটো ব্যবস্থা চালু করতে হবে। একটা হচ্ছে, যাদের খাটাল এখান থেকে উচ্ছেদ করা হচ্ছে সেই খাটালের গরু-মোষ রাখার ব্যবস্থা করতে হবে। আর দ্বিতীয়ত, এখানে খাটালের দুধের উপর যারা নির্ভরশীল ছিল তাদের চাহিদা পূরণের ব্যবস্থা করতে হবে। আপনি দু-টোর কোনওটাই করলেন না। আপনি কোর্টের একটা রায় পেয়ে গেলেন ; ব্যাস সঙ্গে সঙ্গে ভাবলেন খাটাল উচ্ছেদ করে দিলেই সব

সমস্যার সমাধান হয়ে যাবে। শিশুরাও বেবি ফুডের পরিবর্তে খাটালের দুধের উপর নির্ভরশীল ছিল। শুধু তাই নয়, বৃত্তির কলকাতার বিস্তীর্ণ এলাকার মানুষও এর উপর নির্ভরশীল ছিল। আমরা বলেছিলাম, খাটাল উচ্ছেদে আমাদের আপত্তি নেই। এর বিরুদ্ধে আমরা কোথাও বলিনি। কিন্তু আপনি বিকল্প ব্যবস্থা করতে পারলেন না কেন? তার কৈফিয়ৎ দিতে হবে। কেন খাটালগুলো চলে যাবার পর দুধের দাম বেড়ে গেল? কেন মানুষকে আজকে পাউডার মিল্কের উপর নির্ভরশীল হতে হল? কেন দুধের সাপ্লাই দিতে পারলেন না? তার জবাব দিতে হবে। এটা আপনাদের ব্যর্থতা। আপনি কলকাতা শহরে দুধের সাপ্লাই দিতে না পারার জন্য মানুষ মিল্ক পাউডারের উপর নির্ভরশীল হ'ল যে মিল্ক পাউডার অন্য রাজ্য তৈরি করছে। আমাদের রাজ্যের লোক সেটা পয়সা দিয়ে কিনছে। আমাদের এখান থেকে ব্যবসা করে তারা টাকা নিয়ে যাচ্ছে। আজকে গুজরাটের ব্যবসায়িরা আমাদের রাজ্য থেকে টাকা নিয়ে চলে যাচ্ছে। কিন্তু আপনি কোনও বিকল্প ব্যবস্থা করতে পারলেন না। কতকগুলো জায়গায় দেখলাম—পঞ্চায়েত এলাকায় সেখানে তাদের সঙ্গে কোনও কথা বললেন না। আপনি জেলা-পরিষদগুলোর সঙ্গে কোনও আলোচনা করলেন না। কলকাতার পার্শ্ববর্তী উত্তর ২৪-পরগনা, দক্ষিণ ২৪ পরগনা, হাওড়া, [illegible] বা হুগলির জেলা-পরিষদগুলোর সঙ্গে কোনও কথা বললেন না। পঞ্চায়েত এলাকায় তাদের কি ইনফ্রাস্ট্রাকচার দেবেন সে সব কোনও আলোচনা করলেন না। আপনি বলে দিলেন, যাও তোমরা গিয়ে জায়গা দেখে নাও। আপনি জানেন যে, কলকাতার আশে-পাশে জায়গা পাওয়া খুবই মুশকিল। ফলে তারা খাটাল করতে পারলেন না। ফলে দুধের একটা ক্রাইসিস তৈরি হয়ে গেল। আপনার মন্ত্রিত্বে এটা হ'ল আপনি কিছু করতে পারলেন না। এটা আপনার ব্যর্থতা। এছাড়া কলকাতার আশে-পাশের বে-আইনি খাটাল উচ্ছেদ করবেন বলেছিলেন। কিন্তু যে খাটালগুলো আছে সেগুলো তো স্বাস্থ্যকর পরিবেশে নেই। সেখানে আপনাদের যারা কর্পোরেশনের কাউন্সিলর ছিলেন সেখানে কোথাও কোথাও হব-নবিং হয়ে গেল। কোথাও একটা আন্ডারস্ট্যান্ডিং হয়ে গেল এবং আপনারা সেগুলো রেখে দেবার ব্যবস্থা করলেন। তাই খাটাল উচ্ছেদ করে যে সাফল্য দেখাতে চেয়েছিলেন সেটা করতে পারলেন না। আপনি শেষের দিকে একটা জায়গায় লিখেছেন—"পশ্চিমবঙ্গে প্রাণী ও মৎস্য বিশ্ববিদ্যালয় নির্মিত হয়েছে"। একটা আইন প্রণয়ন করেছিলেন এই হাউসেতেই। এই বিধানসভাতে একটা বিল এনেছিলেন তখনই বলেছিলাম অনেক দেরিতে এই বিল এনেছেন। আপনি ঠিকানাও দিয়েছেন ৩৭ ও ৬৮ ক্ষুদিরাম বোস সরণী। এখন বলুনত সেখানে কি কি পড়াশোনা চলছে? আপনি সিলেবাস তৈরি করতে পেরেছেন কিনা? আপনি সেখানে গবেষণার ইনফ্রাস্ট্রাকচার তৈরি করতে পেরেছেন কিনা? সেখানে অন্যান্য যে সমস্ত ফিশারিজের সঙ্গে কো-অর্ডিনেশনের দরকার ছিল সেটা তৈরি করতে পেরেছেন কি না? আজকে মৎস্য দপ্তরের সঙ্গে আপনার দপ্তরের কো-অর্ডিনেশন করে ইউনিভার্সিটি চালানোর কথা। অন্যান্য রাজ্য এ বিষয়ে আমাদের থেকে অনেক এগিয়ে গেছে। আপনি সেখানে অনেক পিছিয়ে আছেন। আপনি এই বিশ্ববিদ্যালয় তৈরি করার জন্য এই বিল তৈরি করতে অনেক দেরি করেছেন। তখন আপনি ক্লিয়ার বলতে পারেননি কতদিনে এটা চালু করতে পারবেন। কোনও সময় থেকে শিক্ষাবর্ষ শুরু হয়েছে বলুন তো? বলুন তো, না এই সময় থেকে শিক্ষাবর্ষ শুরু হয়েছে, এই সময় থেকে আমি এত গবেষণাগার তৈরি করছি, এই ইনফ্রাস্ট্রাকচার তৈরি করেছি। বা এতজন শিক্ষার্থীকে আমরা এখানে অ্যাডমিশন

দিয়েছি। এগুলো না করে শুধু শুধু প্রতি বছর দেখি আপনার দপ্তরের বাজেট—গৌরীবাবু বললেন, খুব কম—তা নয়। আপনার দুটো দপ্তর নিয়ে দেড়শো কোটি টাকার বাজেট। এবং প্রতি বছর দেখা যাচ্ছে ১০ থেকে ১৫ কোটি টাকা করে বাজেট বাড়ছে। পুলিশ দপ্তরের যেমন বাজেট বাড়ছে, আপনার দপ্তরেরও তেমনি বাজেট বাড়ছে। আমার মনে হয়, আপনার দ্বিতীয় দপ্তরটায় যে টাকা খরচ হয় এটাকে যদি পুরোপুরি তুলে দেওয়া যায় এবং পশ্চিমবাংলায় ঐ টাকায় যদি ফ্রি দুধ সরবরাহ করা যায় তাহলে অনেক লোক উপকৃত হবেন। যা খরচ করেন সেই অনুযায়ী দুধ উৎপাদন করতে পারেননি। আবার যেভাবে খরচ হয় সেই ভাবে পোলট্রি ডেভেলপমেন্টও করতে পারেননি। যদিও এই দপ্তরের অনেক গুরুত্ব ছিল। আপনাকে অনেক সময় রসিকতা করে হাঁস-মুরগির মন্ত্রী বলা হতে পারে কিন্তু তাই বলে আপনি সত্যিই হাঁস-মুরগির মন্ত্রী নন। এই দপ্তরের অনেক গুরুত্ব ছিল! কারণ সারা পৃথিবীতে এগ্রিকালচার ফুডের উপর নির্ভরশীলতা কমে যাচ্ছে। জলের থেকে উদ্ভিদ খাদ্য সংগ্রহ করছে, পোলট্রিগুলি ডেভেলপ করা উচিত ছিল। সেইখানে আপনি ব্যর্থ হয়েছেন। এখানে পশ্চিমবাংলায় এর যে একটা পরিষ্কার ভবিষ্যৎ ছিল, সেখানে আপনি ব্যর্থ হয়েছেন বলে আমি এই বাজেট এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী স্বাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। আমি শুনছিলাম মান্নান সাহেব বলছিলেন, তবে আপনার দপ্তরের কাজে এখন বেশ কিছুটা নাড়া দিয়েছে। মান্নান সাহেব বলছিলেন কেন হয়নি, আপনারাও তো আগে ছিলেন, তখন তো এই চেষ্টাটা করতে পারতেন, উনি এখানে অ্যাকচুয়ালি যে সমস্ত কর্মযোগ্য আরম্ভ করেছেন তাতে অনেক উন্নতি হবে। জনসংখ্যা এখন অনেক বেড়েছে, এখন এই দপ্তরের অনেক টাকা প্রয়োজন, অনেক প্রোগ্রামও চাই। আমরা দেখেছি সবচেয়ে যেটা মুশকিল হচ্ছ, গ্রামের দিকে মেইনলি কয়েকটি জিনিস্ এই দপ্তরের প্রয়োজন, সেটা হচ্ছে খাদ্য আনার যে প্রকল্পটা নিয়েছেন, আমার মতে খাদ্যটা গ্রামে কি ভাবে পৌছাবে, তার দাম কত হবে, সেটার উপর অনেকখানি নির্ভর করছে। এই কর্মসংস্থান প্রকল্পে দেখেছি আমাদের গ্রামের মানুষেরা দুগ্ধ বিক্রি করে জীবনযাপন করছে। আপনার মতো অভিজ্ঞ লিডার, বিরোধী পক্ষের লিডার, আমি আশা করব আপনি আরও মিষ্টি ভাষায় কথা বলবেন। আমরা যে সমস্ত গ্রামে ছোটবেলায় দেখেছি গোয়ালভরা গরু ছিল, এখন সেখানে দেখছি প্রায় নেই। এখন শঙ্কর বীজের যে সমস্ত গাই এসেছে তাতে দুগ্ধ ভাল পাওয়া যাচ্ছে। সবচেয়ে মুশকিল হচ্ছে, গোয়াল ঘরে গরু রাখার জন্য যে পরিবেশ থাকা দরকার, সেই পরিবেশ এখন নেই। এখন আধুনিক পদ্ধতিতে যে গোয়াল ঘর তৈরি করা দরকার, সেটা করতে পারি না। এখন এনভায়র্নমেন্টও খারাপ হয়ে গেছে। আপনি বলেছেন গ্রামে প্রচুর ডাক্তার দিয়েছেন, আমি বলব আপনি এই ব্যাপারে একটু ভাবনা-চিন্তা করে দেখুন, আপনি যে ডাক্তারদের অ্যাপয়েন্টমেন্ট দিলেন—বহু গ্রামেই ডাক্তার দিচ্ছেন—সেই ডাক্তার কি কাজ করছে, সেটা কি কখনও দেখেছেন? আমি বিদেশে দেখেছি গোয়াল ঘরের সামনে একটা বোর্ড থাকে, ডাক্তারকে প্রতি সপ্তাহে একজামিন করে রিপোর্ট দিতে হয়, কোনও গরুর কি হয়েছে। এখন এই সিস্টেম যদি না করেন তাহলে ডাক্তারকে খুঁজে পাওয়া যাবে না। আপনি এখানে বসে অর্ডার দিলেন ম্যান্ডেটারি হেডকোয়ার্টার থেকে তারা যেন লিভ

না করেন। আপনার প্রচেষ্টা স্বার্থক, আপনি ভাল প্রশাসক। আজকে মান্নান সাহেব যেটা বললেন, ওনারা দীর্ঘদিন ধরে কলকাতা থেকে খাটাল উচ্ছেদ করতে পারেননি। আপনার দৃঢ়তায় আপনি অনেকটা এগিয়েছেন। কলকাতার লোকেরা আপনাকে এই কারণের জন্য জয় জয়কার করছে। আপনি ডাক্তারদের ব্যাপারে একটা ব্যবস্থা করুন, যাতে তারা ঘরে ঘরে যেতে বাধ্য হয়, তা না হলে পারা যাবে না।

[6-00 — 6-10 p.m.]

কারণ এই রোগের জন্য সমস্ত সর্বনাশ হয়ে যাচ্ছে। আমরা চাষীর ঘরের ছেলে, যখন ধানাই রোগ হয় গরুর তখন ডাক্তার পাওয়া যায় না। আপনার এত স্টাফ রয়েছে, কিন্তু কাজের কাজ কিছু নেই, কোনও ওয়ার্ক কালচার নেই। গতকাল দুবরাজপুর বরুল গ্রামে পরপর ২২টি গরুর বাচ্ছা মারা গেছে, আনন্দবাজার পত্রিকায় বেরিয়েছে। এই ব্যাপারে ডিপার্টমেন্ট জানে না, ডাক্তার জানেন না এটা হতে পারে না, তাদের আপনি শোকজ করুন। ডাক্তাররা থাকলে সেখানে কিছু প্রিকোশন নিতে পারত। তারা মাইনে পাচ্ছে, কিন্তু কোনও কাজ করছে না। মাদার ডেয়ারিতে মাত্র ৬০০ লোক আছে, সেই লোক দিয়ে তারা ৪ লক্ষ ২৫ হাজার লিটার দুধ তৈরি করতে পারে এবং পাঁচ কোটি টাকা প্রফিট করেছে। কিন্তু আপনার সরকারি ডেয়ারিতে ১৪ হাজার লোক কাজ করে, তারা ১ লক্ষ ২৫ হাজার লিটার দুধ তৈরি করতে পারে এবং ২৪ কোটি টাকা আপনারা লসে চলছেন। তারা মাইনে নিচ্ছে, অথচ তাদের দিয়ে কোও কাজ হবে না, কোনও কাজ তারা পারবে না। এই ব্যাপারটা আপনি ভাল করে দেখুন। এই পয়সা গরিব জনসাধারণের পয়সা, এই পয়সা নষ্ট করা চলবে না। একটা অদ্ভুত ঘটনা আমরা দেখতে পাচ্ছি, দিনের পর দিন মাংসের দাম বেড়ে যাচ্ছে। আগে মাংসের দাম ৬৫ টাকা ছিল, জামাই ষষ্ঠীর সময় দেখলাম ৭০ টাকা হয়েছে, আবার পুজোর সময় দেখব ৮২ টাকা হয়ে গেছে। যদি এইভাবে তারা দিনের পর দিন মাংসের দর বাড়াতেই থাকে তাহলে মানুষ মাংস কিনবে কেমন করে। ইচ্ছাকৃতভাবে কিছু লোক দর বাড়াচ্ছে। এটা কি করে বন্ধ করা যায়, দরকার হলে আইন করে বন্ধ করতে হবে, এই ব্যাপারে আপনি ভাবনা-চিন্তা করবেন। মুরগির মাংস আছে বলে মানুষ মাংস খেতে পাচ্ছে। আপনি শূকর পালনের উপর জোর দিতে চাইছেন, কিন্তু দেখবেন এনকেফালাইটিস রোগ যেন আবাব ছড়িয়ে না পড়ে। আপনি ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্টের সঙ্গে কথা বলে যেগুলো ভেস্ট জমি সেগুলো গোচর ভূমি হিসাবে যাতে ব্যবহার করা যেতে পারে সেই ব্যাপারে আপনি একটু দেখবেন। গ্রামে যদি গোচর ভূমিগুলো বিক্রি হতে থাকে এবং গাই চরানোর জন্য যদি জমি না থাকে তাহলে গাই রাখা মুশকিল হবে। এই ব্যাপারে আপনি একটু ভাবনা-চিন্তা করবেন। আর সরকার থেকে যদি কিছু ফ্রি মেডিসিন দেওয়া যায় কিনা এটাও ভাবনা-চিন্তা করবেন। আর খাটাল উচ্ছেদের ব্যাপারে আপনি যে কাজ করেছেন সেটা সত্যিই ভাল এটা আপনি বন্ধ করবেন না, এটা চালিয়ে যান।

**শ্রী সালিব টপ্পু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে প্রাণী বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন সেটাকে সমর্থন করে এবং বিরোধী দলের কাট মোশনকে বিরোধিতা করে আমি সংক্ষিপ্তভাবে দু-চারটি কথা বলছি। মন্ত্রী মহাশয় অনেক

কথা বলেছেন প্রাণী বিকাশ সম্পর্কে। আজকে যদি আমরা প্রাণী বিকাশ সম্পর্কে চিন্তা করি তাহলে দেখব গোটা পশ্চিমবাংলার শতকরা ৭৫ ভাগ মানুষ কৃষির উপর নির্ভরশীল এবং কৃষির কাজ করতে গিয়ে প্রাণী সম্পদের দরকার, আজকে গ্রামে গঞ্জের পশু চিকিৎসার কথাটা অনেকেই আলোচনা করেছেন। আসলে প্রত্যেকটি ব্লকে ভেটেরিনারি সেন্টার থাকা সত্ত্বেও স্বাত্ত্বিকবাবু যে কথাটা বললেন যে, ভেটেরিনারি সেন্টার আছে কিন্তু ডাক্তার নেই, ডাক্তার যদি থাকে তো ওষুধ নেই, এটা অস্বীকার করার যায় না। আজকে গবাদি গরু, চাষের গরু, মুরগি, হাঁস, শূকর প্রভৃতির চিকিৎসার সুব্যবস্থা থাকা উচিত ছিল। গরিব মানুষের জন্য টি. এস. পি., এস. পি. ডি., ডি. আর. এ. লোনের মাধ্যমে গরু, ছাগল, শূকর দেওয়া হচ্ছে কিন্তু এদের রোগের সম্পর্কে তাদের কোনও জ্ঞান নেই এবং তারা চিকিৎসার অভাবে মারা যাচ্ছে। আজকে যদি এই স্কীমের আওতায় এনে তাদের এ সম্পর্কে ট্রেনিং দেওয়া হয় এবং প্রিভেনশন অফ ডিজিজ সম্পর্কে ওয়াকিবহাল করা হয় তাহলে নিশ্চয় তারা রক্ষণাবেক্ষণ ভাল ভাবে করতে পারবে। আমি মন্ত্রীমহাশয়কে বলব গ্রামের ক্ষেত্রে প্রত্যেকটি ব্লকে ভেটেরিনারি সেন্টার না করে একটা সাব-সেন্টার করতে এবং ডাক্তারের দরকার নেই, অন্তত কম্পাউন্ডার হিসাবে যিনি অন্তত মিনিমাম ওষুধ সম্পর্কে জানেন এবং যাতে গ্রামের মানুষ পশুদের চিকিৎসার সুযোগ পেতে পারে এই ব্যবস্থা করতে। সেটা যদি না করা হয় তাহলে আজকে আমরা যতই প্রাণী বিকাশ সম্বন্ধে ভাবনা-চিন্তা করি না কেন, কোনও লাভ হবে না। ১৯৯৩ সালে উত্তর বাংলার হাজার হাজার গবাদি পশু এবং বন্য পশু মারা গেছে, আমরা ওখানে চিকিৎসার ব্যবস্থা করতে পারিনি এবং আজ পর্যন্ত সেখানে চিকিৎসার ব্যবস্থা করা হয়নি। উত্তরবঙ্গে বিশেষ করে শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইব এলাকায় শিক্ষার হার কম এবং তারা জানে না কিভাবে পশুপালন করতে হয়। মন্ত্রী মহাশয় বলেছেন প্রাণীসম্পদ বিকাশের একটা ইউনিভার্সিটি করা হয়েছে। আজকে উত্তরবাংলায় কেন হবে না। উত্তরবাংলার ৬-৭টি জেলার জন্য যদি একটা প্রাণী সম্পদ বিকাশের ইউনিভার্সিটি করা হয় তাহলে ওই উত্তরবাংলার মানুষেরা, বেকার ছেলেরা শিক্ষার সুযোগ পাবে এবং উত্তর বাংলার মানুষ এটা ওখানেই পড়তে পারবে, আর কলকাতায় আসতে হবে না।

[6-10 — 6-20 p.m.]

আমরা দেখেছি কলকাতার যারা ডাক্তার সে ভেটেরেনারি ডাক্তারই হোক বা এম. বি. বি. এস. ডাক্তারই হক তারা গ্রামগঞ্জের হেলথ সেন্টার বা সাব সেন্টারগুলিতে যেতে চান না ফলে গ্রামবাংলার মানুষরা তাদের নিজেদের এবং তাদের পশুদের চিকিৎসার ব্যাপারে অসুবিধায় পড়েন। এর প্রতি মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এখানে ৫টি দুগ্ধ উৎপাদন কেন্দ্রের কথা মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন—সেন্ট্রাল ডেয়ারি ফার্ম, হরিণঘাটা, দুর্গাপুর, কৃষ্ণনগর, বর্ধমান। কিন্তু উত্তরবাংলায় এরকম একটিও দুগ্ধ উৎপাদনকেন্দ্র নেই। উত্তরবাংলাকে কেন বঞ্চিত করা হচ্ছে আশা করি মন্ত্রী মহাশয় তা বলবেন এবং এ বিষয়ে যথাযথ ব্যবস্থা নেবেন। তারপর ভেটেরিনারি সেন্টার যেগুলি আছে সেখানে ঔষুধ পাওয়া যায় না। বাইরে এই সব ঔষুধের এতই দাম যে তা গ্রামবাংলার সাধারণ মানুষের ক্রয়শক্তির বাইরে। এই ঔষুধ কিভাবে সহজে পাওয়া যায় সেটা আশা করি মন্ত্রী মহাশয় দেখবেন। তা না হলে কিন্তু সাধারণ মানুষ তাদের প্রাণী সম্পদ রক্ষা করতে পারবে না। কাজেই এই যে কোনও সময়

ডাক্তার নেই আবার কোনও সময় ঔষুধ নেই—এ ব্যাপারে আশা করি মন্ত্রী মহাশয় কার্যকর ব্যবস্থা নেবেন। তারপর যে সমস্ত গ্রেজিং ব্লক ছিল আমরা দেখেছি সেখানে সাধারণ মানুষরা তাদের গরু, ছাগল ইত্যাদি চরাত। এখন সমস্ত জমি খাস হয়ে যাচ্ছে। সেখানে এগ্রিকালচারাল ল্যান্ডই হোক আর নন এগ্রিকালচারাল ল্যান্ডই হোক তা পাট্টা দেওয়ার ফলে লোকেরা আর সেখানে তাদের পশু চরাতে পারছে না ফলে সেই সমস্ত গরিব মানুষদের পশুগুলি যারা ঘাস ইত্যাদি খেয়ে বেঁচে থাকত তারা চরম অসুবিধার মধ্যে পড়ে যাঁচ্ছে। এ বিষয়ে মন্ত্রী মহাশয় ল্যান্ড রিফর্মস ডিপার্টমেন্টের সঙ্গে যোগাযোগ করে যাতে এই সমস্ত নন অ্যাগ্রিকালচারাল ল্যান্ড এইভাবে বিলি বন্টন না করা হয় সেটা দেখুন এবং তাহলে গ্রামের গরিব মানুষদের উপকার হবে, তাদের প্রাণী সম্পদ সেই সমস্ত জমিতে চরে খেতে পারবে। এই বলে মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তামাং দাওয়া লামা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকের বাজেটের উপর বিতর্কে অংশগ্রহণ করে মাননীয় সদস্যগণ যে আলোচনা বা সমালোচনা করেছেন তার রিপ্লাই হিসাবে আমি কিছু বলছি না, সেটা এম. আই. সি. জাহেদি সাহেব বলবেন। অর্থাৎ প্রাণী সম্পদ বিকাশ দপ্তরের বাজেটের বিতর্কের রিপ্লাই তিনি দেবেন। এই বিভাগের মধ্যে আমি যে বিষয়গুলি দেখি—দার্জিলিং-এর হিমুল, ডেয়ারি ডেভেলপমেন্ট কর্পোরেশন—সে সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। আমি খুব সংক্ষিপ্ত বক্তব্য রাখব। আমি সময়টা বাঁচাতে পারলে জাহেদি সাহেব সেই সময়টা নিয়ে বিস্তারিতভাবে বলতে পারবেন। সেটা স্বাভাবিক ব্যাপার, আপনারা আমাদের বাজেটের উপর অনেক আলোচনা করেছেন, সমালোচনা করেছেন। ভাল ক্রিটিসিজম যদি হয়, ভাল সমালোচনা যদি হয়, সেটা আমাদের মাথা পেতে নিতে হয়, সেটা স্বীকার করতে হয়। আপনাদের সাজেশন আমাদের গ্রহণ করতে হবে, ভুলত্রুটি যদি থাকে, নিশ্চয়ই সেটা ধরবার চেষ্টা করব। দার্জিলিং এর হিমুল প্ল্যান্টের ১ লক্ষ লিটার দুধের ক্যাপাসিটি সেটা আপনারা জানেন। অনেক বছর ধরে আমরা সেখানে কাজ করেছি, নিশ্চয়ই আমরা অনেক এগোবার চেষ্টা করেছি, অনেক চেষ্টা করেছি, কিন্তু সেই ক্যাপাসিটিতে আমরা নানা কারণে পৌছতে পারছি না, ৫০/৬০ পারসেন্ট দুধের কালেকশন আমরা এককালে করার চেষ্টা করেছি এবং করেছিলাম। কিছুটা ইম্প্রুভমেন্টও হয়েছিল। হিল অ্যাফেয়ার্সের আগে ওখানে দুধের জোগান ভাল ছিল। ভাল জাতের গরু সৃষ্টি হয়েছিল, তার থেকে একবার ৮৫-৮৬ সালের মধ্যে ৩২ হাজার লিটার দুধ কালেকশন করেছিলাম। কিন্তু সেটা তখন দার্জিলিং এর পক্ষে সৌভাগ্য বলব না দুর্ভাগ্য বলব জানি না, সেটা আপনারা জানেন—একটা আন্দোলন হয়েছিল, যদি সেই আন্দোলন ভাল লোকের হাত দিয়ে হত তাহলে দার্জিলিং-এর জন্য সেটা সৌভাগ্য বলা যেত। কিন্তু এখন দেখছি, যার দ্বারা ডি. জি. এইচ. সি. পরিচালিত হচ্ছে, সেটাকে হয়ত দার্জিলিং-এর জন্য দুর্ভাগ্য বলা যেতে পারে। হিল অ্যাফেয়ার্সের আগে হিমুলকে সাহায্য দেওয়া হত, যার ফলে হিমুল এর ভাল অবস্থা হয়েছিল। কিন্তু এখন অবস্থাটা খারাপ। ওদের অনেক রিকোয়েস্ট করা হয়েছে, অনেক কিছু চেষ্টা করা হয়েছে, কিন্তু ওদের তরফ থেকে কোনও সাহায্য পাইনি, কোনও হেল্প পাইনি। যার জন্য হিমুলের যা অবস্থা সেটা খুব ভাল বলা যায় না। ফাইনান্সিয়াল ক্রাইসিস, টাকা পয়সার অভাব, অনেক বছর ধরে ছিল, যার ফলে লায়েবিলিটিজ বেড়েছে এবং সেই আন্দোলনের

সময় এই হিমুলের যে স্পাইন্যাল কর্ড সেটা ভেঙে দিয়েছে। চার পাঁচ বছর ধরে হিমুলের কোনও কাজকর্ম ছিল না। দুধের কোনও কালেকশন ছিল না। শুধু হিমুলে খরচ হত, সেই খরচ করতে করতে যে লায়েবিলিটিজ হয়েছিল, বোধ হয় ৬/৭ কোটি টাকা পর্যন্ত লায়েবিলিটিজ হয়েছিল। মাঝখানে আমরা সরকার থেকে অনেক কিছু সাবসিডি দিয়েছি, টাকা দিয়েছি, তাও এখনও পর্যন্ত লায়েবিলিটিজ থেকে গেছে। কিছু লায়েবিলিটি আছে, আমরা চেষ্টা করছি কোথা থেকে টাকা নিয়ে এসে হিমুলকে একটা ভাল জায়গায় যাতে নিয়ে যেতে পারি। সেটা সম্পর্কে আমরা যথা সম্ভব চেষ্টা করছি।

[6-20 — 6-30 p.m.]

দার্জিলিঙে ভেটেরিনারি ডিপার্টমেন্টের কথা বললেন। ভাল জাতের গরু দার্জিলিঙে হয়েছিল বোধ হয় ৫ থেকে ৭ হাজার পর্যন্ত। ভাল জাতের গরু দার্জিলিঙে হয়েছিল। যার ফলে দুধের কালেকশন অনেক বেশি হয়েছিল। তবে এই আন্দোলনের ফলে, যে ভাল জাতের গরু দার্জিলিঙে হয়েছিল সেটা সিকমি, ভুটান ও নেপালে চলে গিয়েছে। এক একটা গরু ১৮ থেকে ২০ হাজার পর্যন্ত দামে বিক্রি করা হয়েছিল। হিমুলের যা অবস্থা কোথায় দুধ বিক্রি করবে। যারা প্রডিউসার কোথায় দুধ বিক্রি করবে? বাধ্য হয়ে সব গাই গরু বিক্রি করে দিয়েছে। যার জন্য এখন এই অবস্থা। যাই হোক, আবার আমরা কিভাবে সেই অবস্থার মধ্যে ফিরে যেতে পারি সেটা আমরা নিশ্চয়ই হিমুলের তরফ থেকে চেষ্টা করব কিন্তু দুঃখের বিষয়, আমরা টাকা দিচ্ছি ডি. ডি. এইচ. সি. থেকে। আমাদের যে ডিপার্টমেন্ট সেটা এ. আর. ডি. ডিপার্টমেন্ট। এ. আর. ডি. ডিপার্টমেন্ট ট্রান্সফার ডিপার্টমেন্ট। এম. ও. এইচ., এ. আর. ডি. কিন্তু ট্রান্সফার টু ডি. জি. এইচ. সি.। সেজন্য আমাদের ডাইরেক্ট কিছু করার নেই। দুঃখের বিষয়, এত বছর এ. আর. ডি. ডিপার্টমেন্ট ট্রান্সফার হয়ে ওদের হাতে আছে কিন্তু ওদের তরফে এ. আর. ডি. ডিপার্টমেন্টে কোনও কাজ কর্ম, কোনও অ্যাকটিভিটিস নেই। যার জন্য এখানে এ. আর. ডি. ডিপার্টমেন্ট ডিফাঙ্কট অবস্থার মধ্যে আছে। যাই হোক, দার্জিলিঙ হিল সাব-ডিভিসন এর হাতে যে এ. আর. ডি. ডিপার্টমেন্ট সেটাকে কিভাবে ওদের মাধ্যমে আমরা সাধারণ লোক, যারা গ্রামে কষ্টে থাকেন তাদের অর্থনীতি বলুন বা কর্মসংস্থান বলুন বা জীবিকাই বলুন যারা এর সঙ্গে জড়িত তাদের কি ভাবে আমরা সাহায্য দিতে পারি তার চেষ্টা আমরা করছি। ভবিষ্যতে গোটা দার্জিলিংকে কিভাবে সুন্দর করে গড়ে তোলা যায় তার জন্য আমরা সরকার পক্ষের সঙ্গে আলোচনা করব। সঠিকভাবে দার্জিলিংকে চালানোর ব্যবস্থা করব। পরিশেষে আমাদের বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মেহেবুব জাহেদি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আজকে প্রথমে একটু ঘাবড়ে গিয়েছিলাম যখন ডাঃ জয়নাল আবেদিন সাহেব বললেন যে, আমি এখানে যে ভাষণটা বাংলায় রেখেছি সেটা নাকি উনি বুঝতে পারেননি। আমার মনে হয় বাংলার বদলে ইংরাজি ব্যবহার করলে উনি হয়ত ভাল বুঝতে পারতেন। তা ইংরাজিতে আমার যে ভাষণটি ছেড়ে দেওয়া হয়েছে সেটার প্রতি আমি ওর দৃষ্টি আকর্ষণ করছি। সেখানে আমাদের পাঁচটা আউটলুক বা দৃষ্টিভঙ্গি ব্যাখ্যা করে বলা আছে। আমি ওকে একটু ইংরাজিতেই বলি, কারণ বাংলা বললে হয়ত উনি আবার বুঝতে পারবেন না। তাতে বলা আছে, "Self reliance,

employment opportunities resource generation, adoption and enhancement of modern technology, development of veterinary education and research. আমি জয়নাল আবেদিনের প্রতি শ্রদ্ধা জানিয়েই একটা কথা বলতে চাই, সেটা হচ্ছে, রবীন্দ্রনাথের একটা কথা এই প্রসঙ্গে আমার মনে পড়ে যাচ্ছে—এমনিতেই আমার পড়াশুনা কম, গরুর মন্ত্রী, কতটুকুই বা পড়াশুনা হতে পারে বলুন। রবীন্দ্রনাথের সেই কবিতার অংশটা হচ্ছে, ''হেথায় বৃথা কাঁদা, দেয়ালে বাধা—কাঁদন ফিরে আসে আপন ঘরে।''

এই বিষয়টা খুবই গুরুত্বপূর্ণ বিষয় এবং আজকে এটা শুধু শহরাঞ্চলের মধ্যেই আবদ্ধ নেই। এটা সমগ্র পশ্চিমবাংলার অর্থনীতির একটা গুরুত্বপূর্ণ বিষয়। আমাদের বিরোধী দলের নেতা খুবই অভিজ্ঞ মানুষ, সুতরাং এ বিষয়ে ওর কাছ থেকে আরও বেশি তথ্য সমৃদ্ধ উপদেশ নির্দিষ্টভাবে আশা করেছিলাম, ; কিন্তু তা পেলাম না। তবে ঐ অক্ষরটা কি আছে, না আছে সেটা উনি ঠিকই বলেছেন। ওটা কার্যকর হবে, না কার্যকর হবে—এই সব উনি বলেছেন। কিন্তু উনি লক্ষ্য করলেন না যে, ১৯৯৩-৯৪ সালের মধ্যে ৩,৫০৪ কোটি টাকা প্রাণী সম্পদ হিসাবে কৃষকের কাছে গিয়ে পৌঁছেছে। আমি এ বিষয়ে ডিটেলস বলতে পারি, কিন্তু সে সময় আমি এখানে নিতে চাইছি না। কোনও কোনও ক্ষেত্রে, কোনও কোনও বিষয়ে এটা হয়েছে তা উনি যদি জানতে চান নিশ্চয়ই আমি জানিয়ে দেব। কারণ উনি অভিজ্ঞ মানুষ, ওর কাছে আমার এখনও শেখার আছে। মাননীয় জয়নাল আবেদিন সাহেব, আপনি একটা জিনিস লক্ষ্য করুন—দুধ। আপনি খামোখা কাসুন্দি ঘাঁটতে গেলেন কেন? ১৯৭৬-৭৭ সালে কত দুধ হ'ত? ১০.৬৪ লক্ষ মেঃ টন। সেখান থেকে বেড়ে কত হয়েছে? ৩১.১৫ লক্ষ মেঃ টন। তারপর ডিমের উৎপাদন দেখুন। ৬৭.৬ কোটি থেকে উৎপাদন বৃদ্ধি পেয়ে ২৪৩ কোটি ডিম উৎপাদন হচ্ছে। অবশ্য আমি গতবারে স্বীকার করেছি এবং এখনও স্বীকার করছি এত উৎপাদন বাড়া সত্ত্বেও আমাদের বাজারে বাইরে থেকে এখনও ডিম আসছে। অনুরূপভাবে মাংসের উৎপাদন বেড়েছে—ব্রয়লারের উৎপাদন বেড়েছে। আমি বলব অনুরূপভাবে মাংসের উৎপাদন বেড়েছে—ব্রয়লারের উৎপাদন বেড়েছে। আমি চিরকাল পান, বিড়ি গুমটিতে বিক্রি হতে দেখেছি, কিন্তু জীবনে কখনও ব্রয়লারের মাংস গুমটিতে বিক্রি হচ্ছে দেখিনি। তারপর আমরা কৃত্রিম প্রজনন করছি। এ বিষয়ে আমি বিরোধী দলের নেতার সঙ্গে একমত যে, পশ্চিমবাংলায় প্রয়োজন অনুপাতে দুধ নেই। পশ্চিমবাংলায় বেশিরভাগই পুরনো তিন পোয়া গাই আছে। গবেষণার মধ্যে দিয়ে এটা প্রমাণ হয়েছে যে, হাই ব্রিড গরুর সংখ্যা বৃদ্ধি করতে পারলে আমরা দুধ পেতে পারি, যা মহারাষ্ট্র বা অন্য জায়গা পাচ্ছে। সে হিসাবেই আমরা আর্টিফিসিয়াল ইন্সিমিনেশন কর্মসূচি গ্রহণ করেছি। তরল সিমেন থেকে আসতে আসতে আমরা ফ্রোজেন সিমেনের দিকে যাচ্ছি। এখন পর্যন্ত ৬ লক্ষ ৩৬ হাজার আর্টিফিসিয়াল ইন্সিমিনেশন হয়েছে। আপনারা শুনলে নিশ্চয়ই খুশি হবেন যে, আমরা প্রায় আড়াই লক্ষ এগজটিক ব্লাডের—উন্নত রক্ত মিশ্রিত—বাছুর পেয়েছি।

[6-30 — 6-40 p.m.]

স্বাভাবিকভাবেই যদি সংকরায়ণের রক্ত হয় হয় তাহলে চিকিৎসার প্রশ্ন চলে আসে। আমরা সেইজন্য চিকিৎসার ব্যবস্থা করেছি এবং সেই চিকিৎসা যেন মানুষের কাছে ঠিক

পৌঁছতে পারি সেই দিক থেকে চেষ্টা চালিয়ে যাচ্ছি। আপনারা জানেন, আমরা গর্ব করে বলেছি, ১৪টি ভ্যাকসিন তৈরি করেছি। কলকাতায় যে ভ্যাকসিন হয় সেই ভ্যাকসিনের একটা বড় অংশ আমরা অন্য রাজ্যে ১৫ লক্ষ টাকায় বিক্রি করেছি। এবার ২০ লক্ষ টাকা হবে। এমনকি অন্য জায়গায়ও দিচ্ছি। শক্ত ভ্যাকসিনের অনেক দাম হয়। টিস্যু কালচার আগে ছিল না। এই কালচারের ভিতর দিয়ে কয়েকটি ভ্যাকসিন তৈরি করব এবং বিশেষ করে আমি বলেছিলাম, অ্যান্টি র‍্যাবিস—কুকুরে কামড়ানো, জলাতঙ্ক, সেই জলাতঙ্কের ভ্যাকসিন করব। আপনারা শুনে সুখি হবেন, কুকুরে কামড়ানোর ভ্যাকসিন তৈরির কাজ আরম্ভ হয়ে গেছে। আমরা স্ট্রেন পেয়ে গেছি এবং পাস্তুরের ডাঃ রায় এসে দিয়ে গেছেন। আমরা তৈরি করার জন্য প্রস্তুত হয়েছি। যে সব ইঞ্জিনিয়ার ছেলেদের আমরা পাঠিয়েছি তারা ফিরে এলে আগামী দিনে আশা আছে আমরা মানুষের জন্য ভ্যাকসিন তৈরি করতে পারব। রিন্ডারপেস্ট ব্যয়-সাপেক্ষ ভ্যাকসিন। তবুও বাইরে থেকে ৫ টাকা ২৫ পয়সায় কিনে ব্যাপকভাবে ভ্যাকসিনেশন করছি। আপনারা শুনেছেন, এখানে মিট প্রসেসিং ইউনিটগুলি আসছে। অ্যালানাব্রার্দাস, আলকাবীরস প্রভৃতি সংস্থা আসছে। শর্ত রয়েছে, রেন্ডারপেস্ট ফ্রি হতে হবে। আমরা রেন্ডারপেস্ট ফ্রি করার চেষ্টা করছি। ১৯৮৪ সাল থেকে—দেখবেন—আন্তর্জাতিক কাগজে পশ্চিমবাংলার নাম লেখা আছে। এখনে রিন্ডারপেস্ট ফ্রি হয়েছে এবং যারা মিট প্রসেসিং ইউনিট করবে তাদের কোনও অসুবিধা হবে না। সংকরায়ণ করতে গিয়ে লিক্যুইড নাইট্রোজেন প্ল্যান্ট করতে হয়েছে। ফেডারেশন এবং ডিপার্টমেন্ট মিলিতভাবে ৮টি লিক্যুইড নাইট্রোজেন প্ল্যান্ট করেছি। আমি আগেই বলেছিলাম, ডাক্তাররা যে সব সময়ে যান না সেটা আমি জানি। সেইজন্য আমি বলেছিলাম, চাকরি বা বিকল্প আয়ের ব্যবস্থা এর ভিতর দিয়ে করা যায় কিনা সেটা আমরা দেখব। সেইজন্য আমরা ২৫২ জনকে প্রশিক্ষণ দিয়ে অ্যানিমাল ডেভেলপমেন্ট ভল্যান্টিয়ার হিসাবে তৈরি করেছি এবং তারা কৃত্রিম প্রজনন করছে ও সংকরায়ণ করছে। তারা ১৫ টাকা নিচ্ছে। ৫ টাকা নিচ্ছে আর ১০ টাকার ফ্রোজেন সিমেন স্ট্র দিচ্ছে। এইরকম করে এইসব ছেলেরা ৪০০ টাকা থেকে আড়াই হাজার টাকা রোজগার করছে। এই রকম করে এই সব ছেলেরা ৪০০ টাকা থেকে আড়াই হাজার টাকা রোজগার করছে। আমরা একটা পাইলট প্রোজেক্ট করেছি। ব্লকে ব্লকে যে সব বেকার ছেলে আছে তাদের প্রপার ট্রেনিং এবং যন্ত্রপাতি দিয়ে এইসব কাজ চালিয়ে যাব। আমি একটি কথা এই বিধানসভায় বলতে চাই, আমাদের এটাই দৃষ্টিভঙ্গি হওয়া উচিত আমাদের প্রশাসনিক যে সুযোগ-সুবিধা সেটা যেন কতকগুলি কেন্দ্রের মধ্যে আবদ্ধ না থাকে। সেইজন্য আমরা গ্রামের মানুষকে এই কথা বলছি, প্রশাসনিক সাহায্য নেবার জন্য তোমরা আমাদের কাছে এস না, আমরাই তোমাদের উঠানে গিয়ে হাজির হব।

আমরাই তোমার উঠানে গিয়ে হাজির হব। দ্বিতীয় কথা হচ্ছে, আপনারা মাদার ডেয়ারির কথা বলেছেন। মাদার ডেয়ারি আমাদের এবং ওরা ম্যানেজমেন্ট করেন। আর আমরা সরাসরি সেন্ট্রাল ডেয়ারি চালাই। মাদার ডেয়ারিতে ডাইরেক্ট এমপ্লয়িজ ছাড়াও ইন্ডাইরেক্ট এমপ্লয়িজ আছে। মাদার ডেয়ারির ফ্যাক্টরির ক্যাপাসিটি কি? সেন্ট্রাল ডেয়ারির ক্যাপাসিটি কি? ৪ লক্ষ আছে—এটা এক্সটেনশন করে ৬ লক্ষ করা হবে, এতে লাভ লোকসানের প্রশ্ন নেই। মান্নান সাহেব কাট মোশন দিয়েছেন। মান্নান সাহেব বললেন যে, আমি কোনও রকম সাইন্টিফিক

প্রযুক্তি করছি না। আপনি আমার সম্বন্ধে শুনুন, আমি বলে দিচ্ছি। এই যে বক্তৃতা করছি দাঁড়িয়ে—এই সময় নিউ চিলিং প্ল্যান্ট কুসুম গাঁয়ে বসছে। মেদিনীপুরে নিউ চিলিং প্ল্যান্ট বসছে। আমি চেঞ্জ করিনি? আমি কোল্ড স্টোরেজ করিনি? বাটার রক্ষা করার জন্য সেন্ট্রাল ডেয়ারি এবং হরিণঘাটা দুটো বাটার কোল্ড স্টোরেজ করছি না? চকলেট তৈরি করছি না? দুধ দিচ্ছি না? বলুন আপনারা কি চাইছেন? আমি বারবার বিধানসভায় দাঁড়িয়ে বলে গিয়েছিলাম যে, ব্যস্ত হবেন না। খাটাল অপসারণ করা হলেও দুধের জন্য ব্যস্ত হবেন না। এই কথা বারবার বলে গিয়েছিলাম। এখানে একবারও কেউ আপনারা বলতে পারবেন যে, দুধ পাওয়া যাচ্ছে না? বলেছি তো গাইয়ের অভাব নেই, দুধেরও অভাব নেই। খাঁটাল সরে গেলেও অভাব হবে না। খাটালে প্রাণী আছে এবং সেই প্রাণীও আমার। এতে অস্বীকার করার কিছু নেই। ভাঙড়ে, বোম্বে রোডের কাছে, ডানকুনির কাছে গিয়ে দেখে আসুন—ওই খাটালকে মডার্ন ডেয়ারি বলুন বা বিজ্ঞানসম্মতভাবে তৈরি ডেয়ারিই বলুন—আমি কি সাহায্য করেছি। টাকা দিয়ে তো পারিনি কিন্তু অন্যভাবে সাহায্য করেছি। আমি কথা দিয়েছি যে, কলকাতায় পাইকারি দুধ বিক্রয় করার ৫টি স্থান নির্বাচিত করে, সুন্দর করে ওটাকে করতে হবে এবং খুচরা তো পাওয়াই যাবে এবং পাইকারি কেমন ভাবে বন্ধ করব। আমার ৩/৪ রকমের দুধ। আপনি যদি বলেন যে, আপনার কি দুধ চাই, তাহলে আমি দেখব যে, আমি দুধ দিতে পারব কি পারব না। কারণ সব জায়গায় তো দুধ পাওয়া যায় না। পশ্চিমবঙ্গে উন্নতমানের প্রজনন কেন্দ্রের কাজের কথা বাজেট বইয়ে আলোচনা করা হয়েছে।

[6-40 — 6-50 p.m.]

ব্রিডিং ফার্ম করেছি গাজোলে। এই ৩ মাসের মধ্যে দুটি ফ্যাক্টরি করিনি? একটা হচ্ছে শালবনি এবং আর একটা হচ্ছে গাজোল। অন্য কোনও রাজ্যে নয়, পশ্চিমবঙ্গে। পশ্চিমবঙ্গ একটি মাত্র রাজ্য যেখানে এই ডিয়ারপোলের মধ্যে দিয়ে গো খাদ্য তৈরি করে সেই গো খাদ্য বিদেশে চালান করে ৬৫ হাজার মার্কিন ডলার আমদানি করছে—এটা বুঝতে হবে—এবং গতকাল চিঠি পেয়েছি—ঐ মোটা মাগুর, যেটাকে হাইব্রিড মাগুর বলে, ওটার জন্য বাংলাদেশ থেকে চিঠি এসেছে, তার খাবার তৈরি করে আমাদের দিতে পারেন কিনা—আমি সমস্ত কম্পোনেন্ট জোগাড় করে আজ থেকেই স্টার্ট করছি যে এই মহা মাগুরের খাবার তৈরি করে দেওয়া যায় কিনা, এই রকম চেষ্টা করছি। এবারে গরুর কথা বলি—হ্যাঁ, গরু রাখতে হল—আপনারা তো রাখবেন না। আপনারা তো মহারাষ্ট্রে গরু বন্ধ করলেন, আপনারা ইউ. পি.-তে এমন ব্যবস্থা করে গরু বন্ধ করলেন, সব জায়গাতেই চলে যাবে, আটকাতে পারলেন না। একটা কথাও বললেন না কোথাও, চুপ করে থাকলেন, কি করে হবে বলতে হবে তো। এবারে কাট মোশনে আসছি। পলিব্যাগ আমরা (পলি পাউচ) করলাম। বোতল ফেলে দিলাম, ভাঙ্গছিল বলে। ঐ যে সূর্যের তাপ দিয়ে জল গরম করছি সেটাও সোলার সিস্টমে এবং হরিণঘাটায় করেছি, মাদার ডেয়ারি করছি না এখন চেষ্টা করছি। প্রশ্ন হয়েছে, সোলার হিটার, হোমানাইজার, অ্যামোনিয়া কম্প্রেশার, water heater, cold storage করিনি কেন—আরও বেটার করার জন্য আপ প্যাকিং মেশিন করা হয়নি? আর পরিবেশ সুরক্ষার জন্য কারখানাগুলিতে আমি চিমনি এবং পরিবেশ রক্ষার জন্য গাছ রোপন করিনি? প্রশ্ন হয়েছে আরও চিলিং প্ল্যান্ট এক্সটেনশন করিনি কেন—১০ হাজার লিটার প্রত্যেক জায়গায় Extend

করেছি। ৮০ হাজার লিটারর মিল্ক এখন পাচ্ছি। আর ফেডারেসন যেটা আছে, ৮০ হাজার মানুষ সেই সোসাইটির সঙ্গে যুক্ত। মানুষ বলব না—৮০ হাজার ফ্যামেলি যে সোসাইটির মধ্যে যুক্ত আছে, সেই সোসাইটি দুধ দিচ্ছে। আর যে দুধ কালেকশন করছে গ্রামের মানুষের কাছ থেকে, সেটা হচ্ছে দেড়-দুই লাখ লিটারের মতো। গ্রামে গ্রামে কো-অপারেটিভ তৈরি করে কাজ হচ্ছে—গুজরাটের কথা বললেন। আমরা গুজারাটের কিছুটা জিনিস ফল করছি। আমরা কি করছি, ভাল করে একটা জিনিস বুঝতে হবে—মাননীয় মান্নান সাহেব মাদার ডেয়ারির কথা বললেন। দুধের সাপ্লাই খাটাল এটাও বললেন। আপনার কোনও এজেন্সি চাই নাকি? আমি কালই বলে এজেন্সি দেওয়ার ব্যবস্থা করব। আর খাটাল যে রয়ে গেছে সেটা স্বীকার করি, অস্বীকার করি না। এখন সব তুলছি না তবে নিশ্চিন্ত থাকুন ঐ নির্বাচনে ভোট হোক আর নাহ্ হোক ঐ একবার যখন এক লাখ গরু বেরিয়ে চলে গেছে বাকিটাও পরিষ্কার হয়ে গিয়ে বাইরে থাকবে। আপনারা যদি না ঢোকান তাহলে ঢুকবে না। তারপর কথা হচ্ছে সিলেবাস—মাননীয় জয়নাল সাহেব বললেন—খুলে বললেন না কেন? ইউনিভার্সিটি স্ট্যাটুট হয়েছে, চেয়ারম্যান হয়েছে, মিনিস্টার হয়েছে অ্যাকাউন্টস অফিসার হয়েছে, যেগুলি দরকার সেগুলি হয়েছে। বাকি কটা ইউনিভার্সিটি তার স্ট্যাটুট তৈরি করে সেই স্ট্যাটুট অনুযায়ী মেম্বারশিপ তৈরি করে দেবে। আপনি যদি ইচ্ছুক হন তাহলে আমি ভাইসচ্যান্সেলরকে বলে দেব—ডিটেলস সিস্টেমটা লিখে দিলে, আপনার কাছে আমি পৌঁছে দেব।

মাননীয় জয়নাল সাহেব কি বলেছিলেন? আপনি প্রথমবার বলেছিলেন, বাড়ি যাবার পথে যে রাস্তা আছে, তার একদিকে লাল হয়ে আছে, সেই লাল দেখে আপনি বুঝেছিলেন যে এটা হরিণঘাটা ডেয়ারি। এবারে আপনি ডেয়ারিটা একবার দেখবেন না, গরুগুলিকে একবার দেখবেন না, ৬ হাজার মোষ দাঁড়িয়ে আছে সেটা একবার দেখবেন না, একবার সবুজকে দেখবেন না, এটা কি বামফ্রন্ট করেনি? এটুকু বলুন তাহলে আমরা খুশি হব। আর একটা কথা হচ্ছে পরিকল্পনাটা একটু শুনবেন না? ওয়ার্ল্ড ব্যাঙ্কের যে কাজ আমরা করছি, সেই কাজের মাধ্যমে গ্রিন ফডার আমরা তৈরি করছি জঙ্গলের মধ্যে, সেটা একবার দেখবেন না? ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে লোক এসে দেখে গেছে এবং তারা বলেছেন যে, আমরা ঠিক করেছি। They are doing correct. এগুলি আমরা তৈরি করেছি। আমরা কি ওম্যান প্রপার্টি কো-অপারেটিভ তৈরি করিনি? আমরা কি পোলট্রি কো-অপারেটিভ তৈরি করিনি? মান্নান সাহেব বললেন যে, ডেয়ারি সব শেষ হয়ে গেছে। আমি আপনাকে বলছি যে, আমরা ডাক্তারদের non-practicing allowance চালু করেছি এবং ডাক্তাররা ৯ শত টাকা করে পাচ্ছেন। ডাক্তাররা নিয়েছেন যে গ্রামে তাদের থাকার সুযোগ থাকলে সেখানে তারা থাকবেন। এখন তারা স্কুল চান না, মোটামুটি সুযোগ-সুবিধা থাকলেই চলবে। এটা নিয়ে ডাক্তারদের সঙ্গে আমরা কথা বলেছি। তাদেরও সমাজে একটা দায়-দায়িত্ব আছে, সেটা যাতে তারা সঠিকভাবে পালন করেন সেটাও দেখতে হবে। ডাক্তারদের সঙ্গে, জনপ্রতিনিধিদের সঙ্গে, সকলকে নিয়ে বসে একটা পথ বের করার চেষ্টা করছি। এটা একটা নিউ আউট লুক। এটা যদি করা যায় তাহলে নিশ্চয়ই এর থেকে সুফল পাওয়া যাবে। ওদের উপরে আমরা বিশ্বাস রাখি। আমরা ফ্যাক্টোরি বেনিফিট ডেভেলপ করেছি। আমরা মেশিন পরিবর্তন করেছি এবং যেগুলি করেছি তাতে উন্নয়নমূলক কাজই করেছি। আমরা পোলট্রির ব্যাপারেও যথেষ্ট চিন্তা-

ভাবনা করেছি, আর অপারেশন—ব্যাপারে আমরা আবার ওদের সাহায্য নিয়ে অপারেশন ফ্লাড-এর কর্মসূচি গ্রহণ করে অন্যান্য জায়গায় কাজকর্ম শুরু করেছি। দিনাজপুর, সাউথ ২৪-পরগনা, আলিপুরদুয়ার ইত্যাদি জায়গায় আমরা করছি। আর একটা কথা হচ্ছে, এখানে ইনগ্রাংশনের কথা বলা হয়েছে। আমরা সেগুলি দেখছি। তবে সরকারি পক্ষের একজন সদস্য বললেন যে ৮/১০টি বাছুর মারা গেছে। তাকে একথা বলতে চাই যে, সেটা দেখার জন্য আমাদের লোক ইতিমধ্যে রওনা হয়ে গেছে। প্রাণী সম্পদকে আমরা রক্ষা করতে চাই। তারা রিসোর্স করতে চাইছে, এই সায়েন্টিফিক রিসোর্স হোক এবং রিসোর্স ফর অ্যাকশন হোক। এই রিসোর্স বাস্তবে প্রয়োগ হোক। এই রিসোর্সে আপনারা অংশ নিন। লাইসেন্সিং অথরিটি লাইসেন্সিং-এর ব্যবস্থা করুক এটা আমরা চাই। রিসোর্স ফর ল্যাকটেশন প্রসঙ্গে বলছি ডাবল ল্যাকটেশনের ব্যবস্থা হোক, ইঞ্জেকশন ঠিকমতো দেওয়া হক। থার্ড ল্যাকটেশনের ব্যবস্থা হোক এটা আমরা চাই। এ ব্যাপারে যদি কোনও অপরাধ হয় তাহলে আমি কথা দিচ্ছি আমার যতটুকু ক্ষমতা আমি প্রতিবাদ করব। মিল্কি কাউ, মিল্কি বাফেলো যাতে বাঁচে এব্যাপারে আমাদের লক্ষ্য রাখতে হবে।

[6-50 — 6-55 p.m.]

### Demand No. 49

**Mr. Deputy Speaker :** There is no cut motion to Demand No. 49. So I put to vote the main demand.

The motion of Dr. Ashim Kumar Dasgupta that a sum of Rs. 59,73,05,000 be granted for expenditure under Demand No. 49, Major Heads : "2403—Animal Husbandry and 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertaking)". This is inclusive of a total sum of Rs. 19,92,00,000 already voted on account in March 1995 was then put and agreed to.

### Demand No. 50

These are three cut motion to Demand No. 49. All the cut motions are in order.

The motions of Shri Abdul Mannan and Shri Prabir Banerjee that the amount of demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Dr. Ashim Kumar Dasgupta that a sum of Rs. 89,94,94,000 be granted for expenditure under Demand No. 50, Major Heads : "2404—Dairy Development and 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertaking)". This is inclusive of a total sum of Rs. 30,03,00,000 already voted on account in March 1995 was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 6.53 p.m. till 11 a.m. on Wednesday, the 12th July, 1955 in the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 12th July, 1995 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair. 11 Ministers, 3 Ministers of State and 108 Members.

[11-00 — 11-10 a.m.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Before taking up the business of the day I rise to perform a melancholy duty tọ refer to the sad demise of Prof. N. G. Ranga, a veteran Parliamentarian as well as a freedom fighter of the country.

Professor Nayakulu Goginoni Ranga, popularly known as Prof. N. G. Ranga, the veteran Parliamentarian and the 'grand old man in Indian Politics' breathed his last on the 8th June, 1995 at his own residence in Guntur, Andhra Pradesh after protracted illness. He was 94.

Born on November 7, 1,900 at Nidubrelu in the district of Guntur, Andhra Pradesh, Prof. Ranga was educated at St. Catherine College, Oxford University and Barnet House, Oxford. By profession, he was an educationist. He was attracted to the freedom struggle of the country in his very childhood. He was one the ardent followers of Mahatma Gandhi. While at Oxford, he joined the Congress in 1923. He suffered imprisonment several times for his active participation in the country's freedom struggle. He was one of the founders of the Colonial People's Freedom Front at London. He took an active part in organising the International Federation of Agricultural Producers at Washington. Later he became the principal of the Indian Peasants' Institute established by Mahatma Gandhi. He was a pioneer in the Indian peasant movement. During post-independence days, he always stood by the peasants to protect their interest. He had been the president of the All India Kisan Sanmelan for some time. As an educationist he held the responsibility of the Head of the Department of Economics and Political Science in the Pachaiaapa's College, Madras during 1927-30. He was also the doyen of Indian co-operative movement.

He was associated with a good number of social and political organisations. He was indeed a prolific literateur. He authored a good

number of books, of which, 'Economic Organisation of Indian Villages', 'Colonial and Coloured Peoples', 'The Revolutionary Peasant', and 'Towards World Peace' figure prominently. He was the recipient of Nehru Award for Literacy Campaign. In 1991 he was awarded 'Padma Bibhusan'.

He was a member of the Central Legislative Assembly in 1930 as also from 1934 to 1946. He was the member of the Constituent Assembly from 1946 to 1950 and thereafter a member of the Provisional Parliament in 1950 and 51. But for a seven year break in Parliament between 1970 and 1977, Prof. Ranga was a member either of the Lok Sabha or of the Rajya Sabha since 1952 till he lost to a Telegu Desham candidate in 1991. His name found place in the Guinness Book of World Records, 1991 as the oldest Parliamentarian in the World and for being one among the first three with the longest Parliamentary career. Indian Parliamentarians felicitated him on completion of 50 years of his Parliamentary career as also of 60 years of his first speech in the Central Legislative Assembly.

The country has lost a veteran Parliamentarian of sterling qualities as well as one of the oldest freedom fighters of the country at the demise of Prof. Ranga.

Now I request the Hon'ble members to rise in their seats for 2 minutes as a mark of respect to the deceased.

...(At this stage the Hon'ble Members observed silence for the minutes as a mark of respect to the deceased)...

Thank you, ladies and gentlemen, Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

(Dr. Zainal Abedin rose of speak)

**Mr. Speaker :** This will be after question hour.

## Starred Questions
## (to which oral answers were given)

### বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে ভূগোল কোর্স

*৩৮১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৫) শ্রী সুকুমার দাশ ঃ শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় অধীনস্থ কয়টি কলেজে ভূগোল কোর্স চালু আছে ; এবং

(খ) বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের স্নাতোকোত্তর বিভাগে ভূগোল কোর্স চালু হয়েছে কি না?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ**

(ক) চারটি কলেজে।

(খ) না।

**শ্রী সুকুমার দাশ ঃ** এই ৪টি কলেজের নাম কি কি বলতে পারেন?

**শ্রী সত্যসাধান চক্রবর্তী ঃ** ৪টি কলেজ হল এন. এল. খাঁ উইমেন্স কলেজ, হলদিয়া গভর্নমেন্ট কলেজ, সুবর্ণরেখা কলেজ এবং ঘাটাল রবীন্দ্র শতবার্ষিকি কলেজ। আরেকটি নতুন কলেজ হচ্ছে হিজলি কলেজ।

**শ্রী সুকুমার দাশ ঃ** প্রথম শ্রেণীর কলেজ থাকা সত্ত্বেও এইসব কলেজে এই সাবজেক্ট পড়তে দেওয়ার ব্যবস্থা করলেন কেন এবং প্রথম শ্রেণীর কলেজগুলোতে এই পড়ার সুযোগ দেওয়া হচ্ছে না কেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য যদি বিশেষ কোনও কলেজের কথা উল্লেখ করতে চান এবং তা যদি আমাদের কাছে আবেদন হিসাবে আসে তাহলে আমরা চেষ্টা করব। তবে ভূগোল পাশ এবং অনার্স সাবজেক্ট কলেজের পক্ষে রাখা খুবই ব্যয় সাপেক্ষ এবং সেখানে যেভাবে আমাদের কাছে আবেদন করেছে আমরা সেইভাবে ইন্সপেকশন করে বিভিন্ন দিক থেকে দেখে কত পরিমাণ ছাত্র আছে ইত্যাদি সব বিবেচনা করে দিয়েছি। এইবার মেদিনীপুরের যে সব কলেজ দরখাস্ত করেছেন আমরা সেগুলো ইন্সপেকশন করেছি এবং বিবেচনা করে দেখছি।

**শ্রী সুকুমার দাশ ঃ** আমার ২ নং প্রশ্ন হচ্ছে নিউ যে ইউনিভার্সিটি হল সেখানে কিসের বেসিসে সাবজেক্টগুলো সিলেক্ট করেন এবং কোনও কোনও সাবজেক্টগুলো আপনারা গ্রহণ করেছেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** এইগুলো সাধারণত বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক আছেন, ভাইস চান্সেলার আছেন তারা কোন কোন বিষয়গুলো চান সেগুলোর সম্পর্কে বলেন এবং তারপরে ইউনিভার্সিটি গ্রান্ট কমিশনের সঙ্গে কথাবার্তা বলেন। এই কথাবার্তার ভিত্তিতেই বিভিন্ন বিষয়গুলো নির্বাচিত করা হয়।

**শ্রী সুকুমার দাশ ঃ** আমরা যারা অভিভাবক বা আমরা যারা ছাত্রদের সঙ্গে যুক্ত তারা চেয়েছিলাম বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে ভূগোল সাবজেক্ট পড়াশুনোর ব্যবস্থা করা হোক। কিন্তু চাহিদা থাকা সত্ত্বেও এর ব্যবস্থা হচ্ছে না কেন?

**শ্রী সত্যসাধান চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যর সঙ্গে আমি একমত যে মেদিনীপুরে ভূগোলে স্নাতকোত্তর পর্যায়ে চাহিদা আছে। ছাত্র-ছাত্রীদের অভিভাবকরাও বেশ

কয়েক বছর ধরে তাদের দাবি পেশ করছেন। বিশ্ববিদ্যালয়ের পক্ষ থেকেও উদ্যোগ নেওয়া হয় এবং জুন মাসের ৯০ সালে ইউ. জি. সি.-র সঙ্গে এই বিশ্ববিদ্যালয়ের আলোচনা হয়। সেই আলোচনার ভিত্তিতেই ইউ. জি. সি. ৩টি ভূগোলের পদ অনুমোদন করেন ৫ বছরের জন্য। ওই ৩টি পদ হচ্ছে একটি রিডারের পদ, ২টি লেকচারের পদ। কিন্তু মুশকিল হল যে অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এই পদগুলো যে অনুমোদন করা হয় সেগুলো পার্ট টুতে রাখা হয়। বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষ থেকে দাবি করা হয় যে এটাকে পার্ট ওয়ানে রাখা হোক। পরবর্তী সময়ে অনেক আলোচনা হয়েছে ইউ. জি. সি.-র সঙ্গে এবং সর্বশেষে ১৯৯৪ সালের অক্টোবর মাসের ২৭ তারিখে ইউ. জি. সি. জানিয়েছেন চিঠি মারফৎ যে তারা ওই পার্ট টু-তে যে রিডার এবং ২টি লেকচারের পদ ছিল সেটা বাতিল করে দিয়েছেন।

[11-10 — 11-20 a.m.]

ফলে ইউ. জি. সি.-র তরফ থেকে আর কোনও পোস্ট তারা দেবেন না এবং পুরনো যেটা ছিল সেটা বাতিল করা হল। এই রকম অবস্থায় বিশ্ব বিদ্যালয়ের সঙ্গে রাজ্য সরকারের কথাবার্তা হয় এবং আমরা উদ্যোগ নিই দুটো পোস্ট তৈরি করার। একটা রিডারের এবং অন্যটা লেকচারের। তবে আমরা খুব তাড়াতাড়ি বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে জিওগ্রাফিতে পোস্ট গ্রাজুয়েট কোর্স চালু করতে যাচ্ছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আমাদের মেদিনীপুর জেলা একটা বিরাট জেলা। এখানে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় চলছে। কিন্তু সেই ভাবে পরিকাঠামো গড়ে ওঠেনি। এই সব ব্যবহার করে আমাদের কোনও কোনও কলেজকে নির্বাচন করে। স্নাতোকোত্তর বিভাগে পড়াশোনার জন্য শিক্ষা দেওয়ার কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** এই সব বিষয়ে সাধারণত বিশ্ববিদ্যালয়গুলো উদ্যোগ গ্রহণ করে। তবে মাননীয় উপাচার্যদের সঙ্গে আমার মাঝে মাঝে যে বৈঠক হয় তাতে এ বিষয়ে উল্লিখিত হয়েছে এবং আমরা কোনও কোনও মহা-বিদ্যালয়ে স্নাতোকোত্তর পোস্ট চালু করা যায় সেগুলো খতিয়ে দেখছি। মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন সেটা খুবই গুরুত্বপূর্ণ। আমি শুধু এটুকু বলতে পারি যে, বিষয়টি আমাদের চিন্তার মধ্যে আছে। উপযুক্ত পরিকাঠামো গড়ে তুলে এই ধরনের কলেজগুলোতে কোথায় কোথায় স্নাতোকোত্তর পড়ানো যায় সেটা আমরা চিন্তা-ভাবনা করছি। তবে আপনাকে একটা অনুরোধ করছি, শুধু স্নাতোকোত্তর পর্যায়ের শিক্ষা ব্যবস্থা চালু করলেই হবে না ; সেটা যাতে উপযুক্ত মানের হয়, উপযুক্ত শিক্ষক এবং পরিকাঠামো থাকে সেটা আমাদের দেখতে হবে। কিছু কিছু মহাবিদ্যালয় এই রকম আছে সেটা আমরা দেখেছি এবং এ বিষয়ে চিন্তা-ভাবনা করছি।

**শ্রী নির্মল দাশ ঃ** স্যার, অতিরিক্ত প্রশ্ন। মাননীয় মন্ত্রী মহোদয় আপনাকে ধন্যবাদ যে, রাজ্য সরকার-এর উচ্চ-শিক্ষা দপ্তর রাজ্যের বিশ্ব-বিদ্যালয়গুলোতে ভূগোল শিক্ষার ব্যাপারে কিছু উদ্যোগ নিয়েছেন। বিদ্যাসাগর বিশ্ব-বিদ্যালয়ে যেমন হয়েছে তেমন অনুরূপ ডিমান্ড অন্যান্য বিশ্ব-বিদ্যালয়গুলোতে আছে। সেরকম উত্তরবঙ্গেও আছে। আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়েছি, সেই আলিপুরদুয়ার, সেখানে বহুদিন ধরে এ ব্যাপারে একটা আবেদন-

নিবেদন চলছে, ইন্সপেকশনও হয়েছে। কিন্তু এখনও পর্যন্ত কোনও সিদ্ধান্ত আমরা জানতে পারিনি। এ ব্যাপারে বিদ্যাসাগর-বিদ্যালয়ের মতো রাজ্যের যে সমস্ত বিশ্ব-বিদ্যালয়ে ভূগোল পড়ানোর সিদ্ধান্ত নেওয়া হয়েছে সে বিষয়ে কি করা হয়েছে তা জানালে বাধিত হব।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন, তার উত্তরে জানাই যে, শুধু মেদিনীপুর নয় গতবার গোটা পশ্চিমবাংলার বিভিন্ন অঞ্চলগুলোতে আমরা বিভিন্ন মহাবিদ্যালয়ের সঙ্গে যোগাযোগ করি এবং যেখানে যেখানে সম্ভব সেখানে ভূগোল পড়াবার অনুমোদন দিয়েছি। এ বছর ব্যাপকভাবে কলেজগুলোতে আমাদের ইন্সেপেকশন চলছে। এ সমস্ত কলেজ আবেদন করেছিল ভূগোল সম্বন্ধে, আমাদের ইন্সেপেকশন কিছু হয়ে গেছে এবং কিছু বাকি আছে। আমরা চেষ্টা করছি যে বিভিন্ন বিষয়গুলো, শুধু ভূগোল নয়, মফস্বল জেলাগুলোতে ছড়িয়ে দিতে হবে। তা যাতে কোনও একটা অঞ্চলে কেন্দ্রীভূত না থাকে সেরকম পরিকল্পনা করা হয়েছে। উত্তরবঙ্গেও অনেকগুলো নতুন বিষয় আমরা চালু করার পরিকল্পনা নিয়েছি এবং ইন্সপেকশন অধিকাংশ জায়গায় হয়ে গেছে, দু-একটা জায়গায় বাকি আছে। সেটা উচ্চ-মাধ্যমিক-এর ফল প্রকাশের পর আশা করি আমরা বিষয়গুলো বিশ্ব-বিদ্যালয়ের সঙ্গে কথা বলে কলেজগুলোকে জানাতে পারব।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী দয়া করে জানাবেন কি, যখন মেদিনীপুর জেলায় বিশ্ববিদ্যালয় তৈরি করবার পরিকল্পনা করা হয় সেই সময় যারা উদ্যোগ গ্রহণ করেছিলেন তারা জনগণের সামনে বলেছিলেন, কয়েকটি গতানুগতিক বিশ্ববিদ্যালয়ের মতো এই বিশ্ববিদ্যালয় হবে না। মেদিনীপুর জেলার আর্থিক, সামাজিক এই সমস্ত বিষয়গুলোকে সামনে রেখে বিষয়গুলো বাছা হবে এবং বিশ্ববিদ্যালয়ে পড়ানোর ব্যবস্থা করা হবে। কিন্তু এতদিন পরেও এই বিশ্ববিদ্যালয়ে সেইরকম কোনও উদ্যোগ আমরা দেখতে পাচ্ছি না। এই রকম কোনও উদ্যোগ আপনি গ্রহণ করছেন কিনা সেটা জানাবেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় সদস্য ঠিকই বলেছেন, যখন বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় স্থাপন করা হয় তখন পরিকল্পনা ছিল গতানুগতিক বিষয়গুলোর বাইরে গিয়ে ঐ অঞ্চলের অর্থনৈতিক, সামাজিক দিকে লক্ষ্য রেখে বিষয়গুলো পড়ানো হবে এবং কিছু কিছু ক্ষেত্রে হয়েছেও। আপনি জানেন ঐ বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠার গোড়া থেকেই ইউনির্ভাসিটি গ্রান্টস কমিশন টাকা-পয়সা না দেওয়ার জন্য এবং বর্তমানে তাদের সাহায্য সামান্য হওয়ার জন্য সমস্ত চাপটা রাজ্য সরকারের উপর পড়ছে। তা সত্ত্বেও আমরা ইদানিং বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের সাথে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়েও গতানুগতিক বিষয়গুলোর বাইরে গিয়ে অন্যান্য বিষয় পড়ানো যায় কিনা এটা নিয়ে আলোচনা করছি এবং হায়ার এডুকেশন কাউন্সিল যেটা আমরা গঠন করেছি তাদের সঙ্গেও আলোচনা চলছে। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় এবং অন্যান্য কলেজগুলোতে গতানুগতিক বিষয়গুলোর বাইরে অর্থনৈতিক এবং এমপ্লয়মেন্ট ওরিয়েন্টেড, জব ওরিয়েন্টেড, এই ধরনের বিষয়গুলো পড়ানো যায় কিনা দেখছি। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের সঙ্গে কথা বলেছি, তারা যে উদ্যোগ গ্রহণ করবেন, রাজ্য সরকার সেই ব্যাপারে সহযোগিতা করবেন। ইউনিভার্সিটি গ্রান্টস কমিশনের যে প্রতিনিধিদল এসেছিল তাদের সঙ্গেও এই বিষয়টা নিয়ে আলোচনা হয়েছে।

**শ্রী রণজিৎ পাত্র ঃ** মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী দয়া করে জানাবেন কি, বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় এবং আরও চারটি কলেজে আপনি ভূগোল পড়ানোর ব্যবস্থা করেছেন এবং অন্যান্য অনেকগুলো কলেজেও ইন্সপেকশন চলছে এবং ইন্সপেকশন হয়েও গেছে। আমাদের মেদিনীপুর জেলার ঐতিহ্যবাহী কলেজ কাঁথি প্রভাতকুমার কলেজ, দাঁতন ভট্টর কলেজ, সেখানে এই ব্যাপারে কোনও ইন্সপেকশন হয়েছে কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি কাঁথি প্রভাতকুমার কলেজের মাননীয় অধ্যক্ষ এবং সেখানকার দুজন অধ্যাপকের সঙ্গে আমার কথা হয়েছে। আমি তাদের কাছে জানতে চেয়েছিলাম কোন কোন বিষয়গুলো পড়ানো হবে সে সম্পর্কে তারা আমাকে বলেছে। তারই ভিত্তিতে আমি ঐ কলেজে নতুন বিষয়গুলো দেওয়ার ব্যাপারে আগ্রহ দেখিয়েছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি আপনার সমস্ত উত্তর মনোযোগ দিয়ে শুনেছি। আপনি জানেন মেদিনীপুর জেলা এই মুহূর্তে জনসংখ্যার নিরীখে ভারতবর্ষের সব চাইতে বড় জেলা। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় হওয়ার পর এই জেলার কলেজগুলোতে সেখানকার ছেলেরা পড়তে পারে। কলকাতার কোনও কলেজে তাদের স্থান হয় না, তাদের দ্বিতীয় শ্রেণীর নাগরিক হিসাবে চিহ্নিত করা হয়। আজকে বির্বতনের সঙ্গে সঙ্গে ভূগোল খুব গুরুত্বপূর্ণ বিষয় হিসাবে দাঁড়িয়েছে।

[11-20 — 11-30 a.m.]

মেদিনীপুর জেলার ছেলে-মেয়েদের যদি বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের অধীনের কলেজগুলিতে ভূগোল পড়ানোর সুযোগ না দেন তাহলে হতভাগ্য মেদিনীপুরের ছেলেমেয়েরা যাবে কোথায়?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যর একটি মন্তব্যর ব্যাপারে বলি, আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে একমত হতে পারছি না, মেদিনীপুর জেলার যারা আমাদের জনগণ তারা দ্বিতীয় শ্রেণীর নাগরিক এটা ঠিক নয়। এখানে দ্বিতীয় শ্রেণীর নাগরিক কেউ নেই, সকলেই নাগরিক, সকলের সমান অধিকার, সকলকে যথাযোগ্য সম্মান দেওয়া হয়। মেদিনীপুর জেলার সম্বন্ধে আমি বলেছি, এবারে যে যে কলেজ আমাদের কাছে আবেদন করেছে বিভিন্ন বিষয় নিয়ে যেখানে যেখানে ইন্সপেকশন করে আমাদের মনে হবে সামান্য অপূর্ণতা থাকলে সেইগুলিতে যাতে দেওয়া যায় সেইগুলিকে দেওয়ার জন্য উদ্যোগ নিচ্ছি। অনেক জায়গায় ইন্সপেকশন হয়ে গেছে, বাকিগুলিতে হচ্ছে বিশেষ করে আমি একমত, বর্তমানে ভূগোলের চাহিদা খুব বেশি। এই ব্যাপারে কলেজগুলির সঙ্গে কথা বলছি, আপনারা যদি ভূগোল খুলতে চান, আপনারা জানেন এর জন্য টাকার দরকার হয়, ল্যাবরেটরির জন্য ইত্যাদির জন্য টাকার দরকার হয়, আমি বলেছি সরকার টাকা দেবে, আপনারাও কিছু সংগ্রহ করুন যাতে আমরা এক সঙ্গে অনেক কলেজে ভূগোল এর চাহিদা মেটাতে পারি।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমাদের পশ্চিমবঙ্গে মেদিনীপুর জেলা ছাড়াও বিভিন্ন কলেজে ভূগোল বিষয়ে পড়ানো হয় এবং তার জন্য কলেজগুলিতে পার্ট টাইম লেকচারার নিয়োগের ব্যবস্থা আছে, এর অদূর ভবিষ্যত কি?

**মিঃ স্পিকার ঃ** প্রশ্নটা মেদিনীপুর জেলা নিয়ে, এটা হবে না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি ভূগোল নিয়ে চিন্তা-ভাবনা করছেন, কিন্তু আমার প্রশ্নটি যদিও সরাসরি রেলিভান্ট নয়, তবুও আপনি আলোকপাত করলে খুশি হব, যদি না করেন তাহলেও দুঃখিত হব না। পার্টিকুলার মেদিনীপুর জেলায় প্রচুর প্রত্নতাত্ত্বিক নিদর্শন এর ব্যাপার রয়েছে, এই কারণে সেখানে আর্কিওলজিকাল ডিপার্টমেন্ট খোলার জন্য এশিয়াটিক সোসাইটি থেকে একটা প্রস্তাব দেওয়া হয়েছে। এই নিয়ে আপনি কিছু ভেবেছেন কিনা জানাবেন কি? কারণ তাম্রলিপ্ত যুগ থেকে আরম্ভ করে শশাঙ্ক যুগ পর্যন্ত প্রত্নতাত্ত্বিক ব্যাপার ওখানে রয়েছে, কলকাতা ইউনিভার্সিটিতে একটা ছোট করে রয়েছে, এশিয়াটিক সোসাইটিতে একটা প্রস্তাব পাঠানো হয়েছে, আপনি এইগুলি নিয়ে ভেবেছেন কিনা বলবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য যে প্রস্তাবটি দিলেন এটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমি কথা দিচ্ছি এই বিষয় নিয়ে আলোচনা করব।

**শ্রী নটবর বাগদি ঃ** স্যার, যদিও প্রশ্নটি মেদিনীপুরের ব্যাপার নিয়ে আছে, এই সুযোগে আমি আমার পুরুলিয়া জেলার কথা জিজ্ঞাসা করছিলাম। আমাদের পুরুলিয়া জেলায় ভূগোল পড়ার বিশেষ কোনও সুযোগ নেই। মেয়েদের কলেজে একটি জায়গায় ভূগোল পড়ানো হয় ফলে এস. সি., এস. টি. ছেলেমেয়েরা এটা পড়ার সুযোগ পায় না, তার জন্য তাদেরকে বিহারে যেতে হয়, অথচ পুরুলিয়া জেলায় অনেকগুলি কলেজ হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** এটা হবে না।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ভূগোল নিয়ে অনার্স পড়ার প্রবণতা ছাত্রছাত্রীদের মধ্যে একটু বেশি দেখা যাচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় অধ্যাপক, তিনি ভাল করেই জানেন, ভূগোল পড়াতে গেলে ম্যাথামেটিক্স এর কম্বিনেশনটা জরুরি। হায়ার সেকেন্ডারিতে দেখা যাচ্ছে ম্যাথামেটিক্স ছাড়াই ভূগোল পড়ানো হচ্ছে। সায়েন্স ম্যাথামেটিক্স পড়ানো হচ্ছে এই দুটোর কম্বিনেশন যাতে থাকে সেই ব্যাপারে গুরুত্ব দেওয়া হচ্ছে কি? তা না হলে হায়ার সেকেন্ডারি থেকে যখন পড়ে বেরিয়ে আসছে এবং ভূগাল নিয়ে অনার্স পড়াতে যাচ্ছে তখন পড়তে পারছে না, এটা পড়তে গিয়ে ছাত্রছাত্রীদের মধ্যে যে অসুবিধার সৃষ্টি হবে সেই ব্যাপারে কোনও কিছু ভেবেছেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য সঠিকভাবেই বলেছেন। আমাদের বিশ্ববিদ্যালয়ে যখন কোনও বিষয় কোনও কলেজে পড়াবার অনুমতি দেন, তখন কিন্তু এগুলি চিন্তা-ভাবনা করেই দেন। অর্থাৎ বিষয়টা পড়তে গেলে তার সহায়ক অন্য সব বিষয় সেখানে আছে কি

না এবং না থাকলে পরে সঙ্গে সঙ্গে তা দিয়ে দেওয়া হয়, বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ দিয়ে দেন। তবে কখনও কোনও অসঙ্গতি আপনার চোখে পড়লে আপনি আমাকে বলবেন, আমি বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষের সঙ্গে কথা বলব।

### স্কুলে গ্রন্থাগার স্থাপন

*৩৮২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার রাজ্যের প্রত্যেক স্কুলে গ্রন্থাগার স্থাপনের সিদ্ধান্ত গ্রহণ করেছেন ; এবং

(খ) সত্যি হলে, চলতি আর্থিক বছরে কতগুলি গ্রন্থাগার স্থাপন করা হবে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) সত্যি নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মন্ত্রী মহাশয় বললেন সত্যি নয়, কিন্তু কেন্দ্রীয় সরকার স্কুল কাম ভিলেজ এই নামে একটি প্রকল্প চালু করেছেন। স্কুল এবং গ্রামের উপকার হবে এমন ধরনের গ্রন্থাগার করার পরিকল্পনা করেছেন, সেই বিষয়ে রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গি কি? বা রাজ্য সরকার অবগত আছেন কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** কেন্দ্রীয় সরকার একটি প্রকল্পের কথা গত বছর ঘোষণা করেছেন যে, উচ্চ মাধ্যমিক নয়, মাধ্যমিক এবং নিম্ন মাধ্যমিক বিদ্যালয়কে গ্রন্থাগার পরিষেবার সুযোগ সৃষ্টি করা। এই প্রকল্প যখন ঘোষণা করেন তার উদ্দেশ্য হিসাবে বলেছেন, অন্যান্য রাজ্যে গ্রন্থাগার কম, পশ্চিমবাংলায় প্রায় ২,৫০০ গ্রন্থাগার আছে। সেই জন্য মাধ্যমিক এবং নিম্ন মাধ্যমিক বিদ্যালয়ের সাথে যে যে গ্রন্থাগার আছে সেগুলি যদি সমৃদ্ধ করা যায় তাহলে গ্রামের মানুষেরা তার সুযোগ পেতে পারে। এই পরিকল্পনা তারা ঘোষণা করেছেন। গোটা দেশে ৫০০টি বিদ্যালয়কে এই গ্রন্থাগার দেবে। গ্রামীণ গ্রন্থাগার করবার জন্য এই ৫০০টি গ্রন্থাগারের মধ্যে পশ্চিমবাংলায় ৩৪টি গ্রন্থাগার করবার সিদ্ধান্ত নিয়েছেন, আমরা সেটা গ্রহণ করেছি। কিন্তু এতে মারাত্মক ধারা আছে যে, প্রতি বছর ২০ হাজার টাকা দেবে তার পরের যাবতীয় নির্বাহী খরচ এবং তার ব্যয় বরাদ্দের ব্যবস্থা রাজ্য সরকারকেই করতে হবে। এর ফলে রাজ্য সরকারের উপর একটি পৌনঃপুনিক অর্থ খরচের দায়িত্ব থাকবে। এতদসত্ত্বেও এই প্রস্তাব আমরা গ্রহণ করেছি। সে জন্য গ্রামীণ বিদ্যালয়গুলির সাথে যে গ্রন্থাগারগুলি আছে তাকে সমৃদ্ধ করার যে প্রকল্প তাকে আমরা গ্রহণ করেছি। আমাদের যে ৩৪টি গ্রন্থাগার গ্রহণ করার কথা বলা হয়েছে এবং তার যে পৌনঃপুনিক আর্থিক দায়িত্ব নেওয়ার কথা বলা হয়েছে, সেটা আমরা গ্রহণ করেছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** এই ধরনের ৩৪টি বিদ্যালয়ে গ্রন্থাগার নির্মাণ করা হবে, সেই ৩৪টি বিদ্যালয়ের নাম কি নির্বাচন করা হয়েছে? হয়ে থাকলে, কোন জেলায় কতগুলি হবে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এই প্রকল্পটি যখন অনুমোদন করা হবে, তখন আমরা বিদ্যালয়ের নামের তালিকা তৈরি করতে পারব। এখন আমরা কেন্দ্রীয় সরকারকে চিঠি দিয়েছি কিন্তু এখনও সেই প্রকল্পের জন্য তারা আমাদের কিছু জানাননি। সেইজন্য বিদ্যালয়ের নাম এখনও ঠিক করিনি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** এই ধরনের প্রকল্পের জন্য প্রাথমিকভাবে স্কুলকে ২০ হাজার টাকা দিতে হবে। পরবর্তীকালে রেকারিং এক্সপেন্ডিচার বহন করতে হবে, এই রেকারিং এক্সপেন্ডিচার সেটা কি রাজ্য সরকারকে বহন করতে হবে, না স্কুলগুলিকে বহন করতে হবে? আর প্রাথমিকভাবে যে টাকাটা দিতে হবে সেটা কি স্কুলগুলিকে দিতে হবে না কেন্দ্রীয় সরকার দেবেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** যে বৎসরে গ্রন্থাগার প্রতিষ্ঠিত হবে সেই আর্থিক বছরে কেন্দ্রীয় সরকার ২০ হাজার টাকা দেবেন, আর তারপর থেকে কেন্দ্রীয় সরকার আর কোনও দায়িত্ব নেবে না। পরবর্তী সময়ে সেই বিদ্যালয়ের দায়িত্ব রাজ্য সরকারকেই নিতে হবে এবং তার খরচ অবশ্যই সরকারকে বহন করতে হবে। স্কুলকে এই দায়িত্ব বহন করতে হবে না, কারণ যেহেতু স্কুলগুলিকে কেবলমাত্র উন্নয়নমূলক ফি আদায় করা হয়, কোনও বেতন আদায় করা হয় না। এটা করা হবে অর্থ বিভাগের অনুমতিতে। অবশ্যই অর্থ বিভাগের অনুমতি সাপেক্ষে।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী সৌগত রায় ঃ** এটা খুবই আনন্দের কথা যে কেন্দ্রীয় সরকারের সাহায্যে প্রত্যেকটা বিদ্যালয়ে একটি করে গ্রন্থাগার এতদিন বাদে প্রতিষ্ঠিত হবার কথা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, বর্তমানে এখানে কতগুলি স্কুলে গ্রন্থাগার আছে এবং কতগুলি স্কুলে গ্রন্থাগার নেই এবং যেগুলিতে নেই সেগুলিতে কবের মধ্যে গ্রন্থাগার স্থাপন করা সম্ভব হবে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** গ্রন্থাগার সব বিদ্যালয়েই আছে। তবে আমাদের যে নর্মস আছে বা পদ্ধতি আছে তাতে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে গ্রন্থাগারিকের পদ আমরা মঞ্জুর করি। কোনও নিম্ন মাধ্যমিক বা মাধ্যমিক বিদ্যালয়ে গ্রন্থাগারিকের পদ আমরা মঞ্জুর করি না। আমাদের বর্তমানে ১৬শোর মতোন উচ্চ মাধ্যমিক বিদ্যালয় আছে। এর অর্ধেকের বেশিতে গ্রন্থাগারিকের পদ আমরা মঞ্জুর করেছি, সেখানে গ্রন্থাগারিক আছেন। বাকিগুলিতে পর্যায়ক্রমে আমরা গ্রন্থাগারিকের পদ মঞ্জুর করার চেষ্টা করছি। এখন এই গ্রন্থাগারিকের পদ যদি মঞ্জুর করতে হয় তাহলে সেখানে আমাদের শর্ত হ'ল ৭।। শো ছাত্র থাকা দরকার এবং ২।। হাজার গ্রন্থ থাকা দরকার। এখন পশ্চিমবাংলায় সব জায়গায় এই ৭।। শোর উপর ছাত্র সংখ্যা আছে। যে সমস্ত বিদ্যালয়ে গ্রন্থের সংখ্যা কম সেখানে আমরা এ বছর বেশ কিছু টাকা

মঞ্জুর করছি গ্রন্থের পরিমাণ বৃদ্ধি করার জন্য। তা যদি বৃদ্ধি পায় তাহলে আমরা সেখানে গ্রন্থাগারিকের পদ সৃষ্টি করতে পারব।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে গ্রন্থাগারের কথা বললেন। গতকাল সংবাদ মাধ্যমে শুনলাম যে এ রাজ্যে আরও ২০টি বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে অনুমোদন দেওয়া হচ্ছে। আমার প্রশ্ন, এই যে বিদ্যালয়গুলি অনুমোদন পাচ্ছে এবং লাইব্রেরিয়ান নেই সেখানে লাইব্রেরিয়ান নিয়োগের কোনও ব্যবস্থা রাজ্য সরকার গ্রহণ করছেন কিনা এবং এ ব্যাপারে আর্থিক দায়িত্ব বিশেষ করে পুস্তক ক্রয় সংক্রান্ত আর্থিক দায়িত্ব রাজ্য সরকার-এর শিক্ষা দপ্তর গ্রহণ করবেন কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমি যে দুটি শর্তের কথা বললাম সেই দুটি শর্তের ব্যাপারটা যেখানে পরিপূরণ করা যাবে এবং সেখানে বিদ্যালয় আমাদের কাছে আবেদন করলে নিশ্চয় সেটা বিবেচনা করা হবে। যে ১৮টি বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে এ বছর উন্নতি করার কথা বলা হয়েছে সেখানেও এই দুটি শর্ত পূরণ করা হলে গ্রন্থাগারিকের পদ মঞ্জুর করার সংস্থান রাখা আছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমরা জানি যে বিদ্যালয়গুলিতে অর্থের অভাবে গ্রন্থাগার-এ পুস্তকের সংখ্যা কম বা খারাপ। মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন যে আগামীদিনে বিদ্যালয়ে গ্রন্থাগারের উপর আপনার সরকার জোর দিচ্ছেন যাতে সেগুলির মান উন্নত হয়। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, বর্তমানে এর জন্য কি গ্রান্ট দেওয়া হয় এবং আগামী দিনে মান উন্নয়নের জন্য রাজ্য সরকারের ক্ষেত্রে কোনও পরিকল্পনা আছে কিনা, থাকলে কি সেটা জানাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** শুধু আমার একার সরকার নয়, আপনারও সরকার এবং সর্বোপরি সারা পশ্চিমবাংলার মানুষের সরকার। যাই হক, এই গ্রন্থের আরও উন্নয়নের জন্য নিশ্চয় আমাদের প্রকল্প আছে। এই হাউসের শিক্ষা সংক্রান্ত যে সাবজেক্ট কমিটি আছে সেখানে আমার যতদূর সংবাদ আলোচনা হয়েছে। এবং যখন বাজেট বিতর্ক হবে তখন এই সম্পর্কে আরও বিস্তারিত আলোচনা করতে পারব।

## চোলাই মদের ব্যবসা বৃদ্ধি

*৩৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৭) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে চোলাই মদের ব্যবসা ব্যাপকহারে বৃদ্ধি পেয়েছে ; এবং

(খ) সত্যি হলে, এই ব্যবসা বন্ধের জন্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**শ্রী অসীমকুমার দাশগুপ্ত ঃ**

(ক) না।

(খ) চোলাই মদের ব্যবসা রোধের উদ্দেশ্যে আবগারি বিভাগ ব্যাপক অভিযান অব্যাহত রেখেছে। এর জন্য নদীবক্ষেও নজরদারি রাখা হয়। সম্প্রতি রেল পুলিশ, রাজ্য পুলিশের সহায়তায় বিভিন্ন রেল স্টেশনে ব্যাপক তল্লাশি শুরু হয়েছে।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি জানেন চোলাই মদের বেআইনি ব্যবসার দরুন রাজ্যে যে ল অ্যান্ড অর্ডার প্রবলেম হচ্ছে, সব সেনসিটিভ জায়গায় গোলমাল হচ্ছে, আপনার নির্বাচনী এলাকা খড়দার সাজিরহাটে সেখানে ব্যাপকভাবে রাস্তার দু পাশে বড় বড় জালার তলায় আগুন জলছে, মদ তৈরি হচ্ছে। আমার জিজ্ঞাস্য গত দু মাসে কত লিটার চোলাই মদ আপনি আটক করেছেন?

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** প্রবীরবাবু, আমি আপনার প্রশ্নের উত্তর গত তিন বছরের হিসাব দিচ্ছি। এখানে চোলাই মদের কেস হয়েছে ৯১-৯২ সালে ৬ হাজার ৪৩, ৯২-৯৩ সালে ৫ হাজার ৫৭৬, ৯৩-৯৪ সালে ৫ হাজার ৭৯০, ৯৪-৯৫ সালের জানুয়ারি পর্যন্ত ৪ হাজার ১১০। ধৃতের সংখ্যা ২ হাজার ১৯৬, ২ হাজার ১৭১, ২ হাজার ৩১৩, ১ হাজার ৭০১। চোলাই মদ যা আটক করা হয়েছে ১.৭৩, ১.৭০, ১.৯২, ১.৫৮। এছাড়া আমার কাছে পুরো হিসাব আছে যদি জানতে চান আমি স্পিকারের কাছে দিয়ে দিতে পারি, আপনি দেখে নেবেন।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমরা জানি বিভিন্ন রাজনৈতিক দল, গণ সংগঠন, ক্লাব, সকলে অ্যান্টি ড্রাগ মুভমেন্ট করে থাকে। এটাকে এই পর্যায়ে নিয়ে যাওয়া যেতে পারে কি? কারণ আমরা দেখেছি অন্ধ্র সরকার, গুজরাট সরকার পুরোপুরি সব রকম মদ, ফরেন লিকার থেকে আরম্ভ করে দেশি মদ পর্যন্ত বন্ধ করে দিয়েছে। যদিও আপনার শুল্কের ক্ষতি হবে, কিন্তু পশ্চিমবাংলার স্বার্থে সব স্তরের মদ তুলে দেবার ব্যাপারে কোনও চিন্তা ভাবনা আছে কি?

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** না, নেই।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মন্ত্রী মহাশয় জানেন কি কিছুদিন আগে বর্ধমান জেলার কালনা মহকুমায়, কালনায় একটা বিশেষ অভিযান চালানো হয়েছিল, তার অভিজ্ঞতা এবং সাফল্য সম্পর্কে হাউজকে জানাবেন কি?

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** মাননীয় সদস্য প্রবীরবাবুর প্রশ্নের পরিপ্রেক্ষিতে আবু আয়েশ মন্ডল যেটা রাখলেন তার উত্তরটা দিচ্ছি। এই বেআইনি চোলাই মদ ইত্যাদি রোধ করার জন্য কি করা যেতে পারে, সেই ব্যাপারে বর্ধমান ইস্টে এই বেআইনি মদের চোলাই ইত্যাদি রোধ করার জন্য কি করা যেতে পারে—একটা ব্যবস্থা নেওয়া হয়। বর্ধমান ইস্টে আবগারি দপ্তরের অফিসার সেন্ট্রাল স্ট্রাইক ফোর্স, বিভিন্ন গণ-সংগঠন এক সঙ্গে মিলে পৌরসভা, পঞ্চায়েত এবং সাধারণ প্রশাসনকে নিয়ে আমরা একটা এক্সপেরিমেন্ট করি। সেটা হচ্ছে একেবারে ঐ সেন্টারগুলোকে ভেঙে দেওয়া হয় এবং সর্বোচ্চ আইন প্রয়োগ করা হয়। [illegible] একটা ভাল ফল এসেছে। [illegible] থেকে দেখলে বোঝা যাবে

একই মদের দোকান ছিল, আইন সিদ্ধ মদ এর দোকান তো বন্ধ করিনি, ২ বছরের মধ্যে বে-আইনি থেকে আইনী করার ফলে প্রায় ১৩০ পারসেন্ট রেভিনিউ ইনক্রিজ করেছে।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন যে আপনারা বিয়ার এবং রাম বিক্রি করার অনুমতি দিয়েছেন, কিন্তু অনেক ক্ষেত্রে দেখা যাচ্ছে এই সব দোকানগুলি ভাদ্র পল্লী এবং স্কুল কলেজের সামনে। এর ফলে ওই সমস্ত স্কুল কলেজের ছাত্ররা এগুলো খেতে শুরু করেছে। ফলে ওই এলাকার মানুষরা আমাদের কাছে অভিযোগ জানাচ্ছেন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আচ্ছা, আমি আপনাকে একটা তথ্য দিচ্ছি। আমি একটু আগে থেকেই তথ্য দিচ্ছি। ৮২/৮৩-তে আমাদের দেশি মদের দোকানের সংখ্যা ছিল, সব মিলে ৮৯৭, এখন সেটা ৮৯৪। আমরা কমাতে পেরেছি। ফরেন. লিকার অন শপ তার সংখ্যা ছিল ৩৯৭, ৮৬-৮৭-তে, ৯৪-৯৫-তে হয়েছে ৩৭৯। শুধু ফরেন লিকার অফ শপ যেটা রেস্টুরেন্টে বসে খাওয়া যায় সেটা ২৭২ এর জায়গায় ৩০৩ হয়েছে। সবটা যদি যোগ করেন তাহলে টোটাল সংখ্যা আমরা কমাতে পেরেছি। অন্য রাজ্যের সঙ্গে তুলনা এনে বলি। মধ্যপ্রদেশ একটি কংগ্রেস শাসিত রাজ্য। এই রাজ্যে কান্ট্রি লিকার শপের সংখ্যা দু হাজার পাঁচশো, আমাদের যেখানে আটশো চুরানব্বই। এই হচ্ছে মধ্যপ্রদেশের সংখ্যা।

**শ্রী রবীন মন্ডল ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন হল আপনি যে হিসাব দিলেন, যেটা আপনার বাজেট বইতে আছে সেগুলো গত পাঁচ বছরের মধ্যে আদৌ দিয়ে দিয়েছেন কিনা? ভবিষ্যতে দেওয়ার কোনও পরিকল্পনা আছে কিনা, সে সম্পর্কে পুনর্বিবেচনার কোনও ব্যাপার আছে কিনা সেটা আমি জানতে চাইছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমি পরিষ্কার বলছি, অতিরিক্ত কোনও কান্ট্রি স্পিরিট শপ দেওয়া হয়নি ; বরঞ্চ সংখ্যা কমেছে। ফরেন লিকার—অন শপ, শপ-এর সংখ্যা কমিয়ে দেওয়া হয়েছে। যেগুলো কোনও কারণে বন্ধ হয়েছিল সেগুলোকে আর দেয়া হয়নি। ফরেন লিকার—অফ শপ রেস্টুরেন্ট ইত্যাদি জায়গায় খুব সীমিত বৃদ্ধি পেয়েছে হাইকোর্ট কেস ইত্যাদির মধ্যে দিয়ে। দ্বিতীয় প্রশ্ন হচ্ছে—দেয়ার কোনও পরিকল্পনা আছে কিনা? না, এখন কোনও পরিকল্পনা নেই।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এটা ঠিক যে, আপনার পরিসংখ্যান অনুযায়ী মদের দোকানের সংখ্যা কমেছে। এটা আপনি আগেই বলেছেন এবং এখনও বলছেন এবং সরকারি সূত্র অনুযায়ী যখন পরিসংখ্যান দিচ্ছেন তখন ধরেই নিচ্ছি আপনি ঠিক বলছেন। কিন্তু একটা জিনিস আপনি লক্ষ্য করে দেখবেন মদ পান করার প্রবণতা গ্রাম-গঞ্জে এবং শহরে বেড়ে গেছে। চোলাই, দিশি, বিদেশি, সব রকম মদ পান করা বেড়েছে এবং এটা আমরা কোনও পার্টির লোকেরাই অস্বীকার করতে পারি না। দ্বিতীয় হচ্ছে, সমাজ জীবনে মদ পানের প্রবণতা বাড়ছে অথচ মদের দোকানের সংখ্যা কমছে, এটা কেন হচ্ছে পরিষ্কার করে বলুন? তৃতীয় কথা, তাহলে কি আমরা ধরে নেব চুরি করে মদ খাওয়ার প্রবণতা বাড়ছে?

আর একটা কথা বলছি, কলকাতার বুকের ওপর পেয়ারাবাগানের বস্তিতে চোলাই মদ তৈরি হয় এবং সেটা প্রকৃতপক্ষে বালিগঞ্জ থানায় বিক্রি হয়। আমি এখানে কোনও কংগ্রেস কমিউনিস্টের প্রশ্ন তুলছি না, আপনি ফোন করলেই এটা জানতে পারবেন। পৃথিবীর লোকে এটা জানে থানায় বিক্রি হচ্ছে, থানার পেট্রোনাইজেশনে মদ বিক্রি হচ্ছে—জোড়াবাগান থানায়, বালিগঞ্জ থানায় এই জিনিস হচ্ছে। আমি আপনার কাছে জানতে চাইছি থানার উৎসাহে যে মদ বিক্রি হচ্ছে তা বন্ধ হবে কিনা?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় বিধায়ক তিনটি প্রশ্ন করেছেন। প্রথম প্রশ্ন এই পারসেপশনে যে, মদের কনজাম্পশন বাড়ছে, অথচ মদের দোকানের সংখ্যা একই থাকছে। আমি যেহেতু আগেই বলেছি—আই স্ট্যান্ড বাই দ্যাট—বেআইনি মদ তৈরি এবং বিক্রির বিরুদ্ধে বিভিন্ন রকম উদ্যোগ নেয়া হচ্ছে। দ্বিতীয়ত, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের আইনি মদের দোকান থেকে মদের কনজাম্পশন বৃদ্ধি পেয়েছে। কতটা বৃদ্ধি পেয়েছে? এই আর্থিক বছরের ফার্স্ট কোয়ার্টারে এই বৃদ্ধির হার হচ্ছে ১৩.৪%। আর আমি গত তিন বছরের ফার্স্ট কোয়ার্টারের অ্যাভারেজ নিয়েছি, সেটা হচ্ছে ১০%। প্রশ্ন দুই ঃ বেআইনি মদের ক্ষেত্রে কি হচ্ছে? আমাদের যে মেশিনারি আছে তার মাধ্যমে যে তথ্য নিয়েছি তাতে দেখছি এ বছর বেআইনি মদ বিক্রি ৪% কমেছে। আর এখন থেকে তিন বছর আগে এটা ৫ শতাংশ বেশি ছিল। এর চেয়ে বেশি আমি ক্লেম করছি না। তৃতীয়ত, একটা কাজ করেছি, খোলাখুলি বলছি, শুধু মদই নয়, মাদক দ্রব্যের ক্ষেত্রে একটা ইনটেন্সিভ ম্যাপ—আপনি কলকাতার কথা জিজ্ঞাসা করলেন, কলকাতার থানাওয়ারি, থানার বিভিন্ন জায়গা ধরে করেছি। এবং আর একটু খোলাখুলি বলছি যে, আমরা এর মধ্যে দিয়ে রেভিনিউ বেশি করে কালেক্ট করতে আগ্রহী নই। তবুও বেআইনি মদের স্থানগুলো ভাঙার ক্ষেত্রে আমাদের জন্য অনেক সুযোগ আছে আইনি মদের দোকানের সংখ্যা না বাড়িয়ে। আমি আরও খোলাখুলি বলছি, এ বিষয়ে আমরা সমস্ত রাজনৈতিক দলের সহযোগিতা চাইছি। আপনি একটা নির্দিষ্ট জায়গার কথা বললেন। আমরা নির্দিষ্টভাবে নিশ্চয়ই ঐ জায়গায় যাব। এতে রাজনীতির কোনও স্থান নেই, এটা আমাদের সকলকেই ভাঙতে হবে। এইটুকু বলে আমি শেষ করছি।

[11-50 — 12-00 Noon]

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি আবার আপনাকে বলছি, আমি গত সেশনেও আপনাকে বলেছিলাম, উলুবেড়িয়া স্টেশনে, স্কুলে, ফুলেশ্বরে, গার্লস স্কুলে, রবীন্দ্রভবনের সামনে দেশি মদের দোকান ভরে গেছে। আপনি বললেন, মদের দোকান কমেছে। আমি আপনাকে অনুরোধ করব, আপনি এই ব্যাপারে একটা টিম তৈরি করুন—কত দেশি মদের দোকান স্টেশনে, অলি-গলিতে, স্কুলে-থানার পিছনে, হাসপাতালে বাড়ছে তা দেখার জন্য একটি মিট তৈরি করে তদন্ত করার ব্যবস্থা করুন। একটা অ্যাসেম্বলি টিম যদি তৈরি করেন তাহলে আমার মনে হয় মদের দোকান উচ্ছেদ হবে। কারণ, এই মদের দোকান সমাজকে নষ্ট করছে, মদ মানুষকে খুন করছে, মদ চরিত্র হনন করছে। একটা টিম করে মদ যাতে বর্জন করা যায় তারজন্য ব্যবস্থা করুন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এটা প্রশ্ন নয়।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** আমি আপনাকে একটা সাজেশন দিতে চাইছি। দক্ষিণ ২৪-পরগনায় চোলাই মদের বিরাট জায়গা। এই মদ কলকাতায় আসে ব্ল্যাডারে করে, ড্রামে করে। আমরা প্রতিদিন এই জিনিস দেখছি। বারুইপুর থেকে ওপেন ট্রেনে আসে, বাসে আসে। ক্যানিং (পূর্ব) এটার মুক্তাঞ্চল। থানাও জানে। পুলিশ জানে, আবাগরি দপ্তর জানে। যেহেতু আপনি বলেছেন, স্থানীয় ক্লাবগুলিকে ইনভলভ করবেন, সেহেতু আমি বলছি, এতে রাজনৈতিক প্রবণতা বেশি আছে। সেক্ষেত্রে এর উর্ধ্বে উঠে ব্যবস্থা গ্রহণ করবেন কিনা?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** উত্তরটা আমি আপনাকে বলছি। একটু আগে আমি কালনার উদাহরণটা দিলাম। এইরকম সন্দেহ আমাদের ছিল। এই কাজ গণসংগঠনকে নিয়ে কি করা যায়? আমি মনে করি করা যায়। আমি সরাসরি বলছি, সুব্রতবাবু এখানে নির্দিষ্ট বস্তির নাম বলেছেন। সেটা হচ্ছে, পেয়ারাবাগন বস্তি। আপনার নিজের এলাকা বা যে কোনও এলাকায় যদি এইরকম জানা থাকে তাহলে নির্দিষ্টভাবে জানালে আমার সুবিধা হয়। যখন আমরা ভাঙতে যাই তখন গণ-সমর্থন লাগে, তা না হলে আবার গজিয়ে ওঠে। আমাদের কাছে একটা ম্যাপ আছে—প্রত্যেক জেলায় কোথায় কি ঠেক আছে। যদি বলেন সেই ম্যাপ আমি স্পিকার মহাশয়কে দিতে পারি। এই কাজ আমরা করতে চাইছি এবং করার সময়ে রাজনৈতিক দলের সহায়তা চাইছি এবং সকলের চাইছি। কালনার এক্সপেরিমেন্ট আমাদের সাকসেসফুলি হয়েছিল।

**শ্রী শক্তি বল ঃ** আপনি চোলাই মদ বন্ধের যে হিসাব দিয়েছেন সেটা আমি কন্ট্রাড্রিক্ট করছি না। আমি খালি একটা কথা সাজেশন আকারে বলতে চাইছি। চোলাই মদ বন্ধের জন্য রেভেনিউর ক্ষতি হচ্ছে। কিন্তু চোলাই মদের ঠেক বাড়ছে—এটা আমাদের অভিজ্ঞতা। এই ব্যাপারে পঞ্চায়েতের হাতে কোনও ক্ষমতা দিতে চান কিনা বা এই ধরনের কোনও পরিকল্পনা আপনার আছে কিনা?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** শক্তিবাবু, আপনার মনে থাকবে, গত বিধানসভার অধিবেশনে আমরা বেঙ্গল এক্সাইজ অ্যাক্ট অ্যামেন্ড করি এই প্রথম। আমাদের কাছে খবর নিয়ে অন্য কোনও রাজ্য করেছে কিনা জানি না। তবে জেলা পরিষদের সভাধিপতিদের হাতে বড় ক্ষমতা দেওয়া হয়েছে। কোনও জায়গায় মদের দোকান হবে কিনা সেই ব্যাপারে তিনি যদি বলেন যে তার মত নেই, সেটা আমরা গ্রহণ করছি এবং সেখানে দোকান খুলতে দিচ্ছি না। বে-আইনি দোকান ভাঙার ব্যাপারে কালনার অভিজ্ঞতা নিয়ে বলছি, পৌরসভার অঞ্চল এবং তার লাগোয়া পঞ্চায়েত অঞ্চল যেটা আছে সেখানে গ্রাম পঞ্চায়েতের লোকের সহযোগিতা নিয়েই করতে পেরেছি। সুতরাং উত্তরটা হ্যাঁ, খুবই পরিষ্কার।

**শ্রী সৌগত রায় ঃ** প্রবীরবাবু যে চোলাই মদের কথা তুললেন, এ ব্যাপারে অনেকক্ষণ আলোচনা হয়েছে। স্যার, মাননীয় মন্ত্রী তার জবাব দিতে গিয়ে মধ্য প্রদেশের কথা উল্লেখ করলেন যে, ওখানে দোকান বেশি। এটা ভুলে গিয়েছে যে, মধ্য প্রদেশের আয়তন হচ্ছে—পশ্চিমবাংলার তুলনায় ৬ গুণ বেশি। কিন্তু সেখানে একটা বড় অংশ হচ্ছে—শিডিউল

ট্রাইব। অথচ উনি ভুলেও অন্ধ্র প্রদেশের কথা বললেন না। ওটা অকংগ্রেসি রাজ্য, রাজ্যের দেউলিয়া অর্থ ভান্ডার মেটাতে গিয়ে উনি মদ বিক্রির একসাইজের উপর নির্ভরশীল হয়ে পড়েছেন। তার ফলে প্রতি বছর এক্সাইজের কালেকশন হচ্ছে ঠিকই, কিন্তু তার ফলে চোলাই মদও বাড়ছে। আজকাল নতুন থিওরি মেনে নিয়েছেন যে, ইনকাম ট্যাক্স ইভেশন কমাতে গিয়ে ইনকাম ট্যাক্স লেভেল কমাতে হবে। সেলস ট্যাক্স ইভেশন কমাতে গিয়ে সেলস ট্যাক্স লেভেল কমাতে হবে। আমি মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই যে, ওয়েস্ট বেঙ্গলে লিকার কন্ট্রাক্টরের চাপেই হক বা অন্যান্য কারণেই হক, যে কোনও কান্ট্রি লিকারের দাম অন্য রাজ্যের চেয়ে বেশি। এক্সাইজ অন্য রাজ্যের চেয়ে বেশি। চোলাই মদ মেথিলেটেড স্পিরিট-এর দ্বারা হয়। তার ফলে লিকার ট্রাজেডিও ঘটে। যেমন ওড়িষ্যায় ঘটেছিল। বহু লোক মারা গিয়েছিল। আমি স্পেসিফিক্যালি জানতে চাই যে, মদের উপর এক্সাইজ ডিউটি কমিয়ে কান্ট্রিলিকার কম্প্যারেটিভ করলে ইনসেন্টিভ বাড়বে এবং চোলাই মদও এমনি কমে যাবে। আমি জিজ্ঞাসা করতে চাই যে, আপনি মদের উপর এক্সাইজ কমাবার কথা ভাবছেন কিনা।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** প্রশ্নটার আগে একটা তথ্যের কথা উনি বলেছেন। সেটা কন্ট্রাডিক্টারী করে দিই, তারপর উত্তর দিচ্ছি। আমাদের রাজ্য বাজেটে, যেটা নিজস্ব রাজস্ব সম্পদ, তার মধ্যে আমরা আবাগারি থেকে শতকরা ৫ ভাগেরও বেশি তুলতে দিই না। ইট ইজ নট এ প্রায়োরিটি রেভিনিউ আইটেম। অন্য রাজ্যগুলির সাথে কম্পেয়ার করে—আমরা রাজস্ব তুলি না। আমি তুলতে চাই না। দ্বিতীয়ত, আপনি বলেছেন এক্সাইজ ডিউটি কমবে কিনা। না এখনও সে ব্যাপারে বিবেচনা করা হয়নি।

### সুন্দরবনে রিং বাঁধ নির্মাণ

*৩৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭৮) **শ্রী সুভাষ নস্কর ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) সুন্দরবনের বিভিন্ন মৌজায় নূতন রিং বাঁধ নির্মাণের জন্য ১৯৯৫ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত কত পরিমাণ জমি অধিগ্রহণ করা হয়েছে ; এবং

(খ) অধিগৃহীত জমির মালিকগণ ক্ষতিপূরণের টাকা পেয়েছেন কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) সুন্দরবনের বিভিন্ন মৌজায় নতুন রিং বাঁধ নির্মাণের জন্য ১৯৯৫ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত আনুমানিক ৬৯৫.৪৪ একর জমি অধিগ্রহণ করা হয়েছে।

(খ) অধিকাংশ ক্ষেত্রে অধিগৃহীত জমির মালিকগণ ক্ষতিপূরণের টাকা পেয়েছেন। তবে, সাম্প্রতিককালের অধিগ্রহণের ক্ষেত্রে বিভিন্ন সরকারি নিয়মকানুন মোতাবেক ক্ষতিপূরণের টাকা দিতে হয়ত কিছু বিলম্ব হচ্ছে।

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—সুন্দরবনের রিং বাঁধ নির্মাণের জন্য যে জমি অধিগ্রহণ করা হয় সেটা কি কেবলমাত্র রিং বাঁধের জন্য যতটুকু জায়গা না যে জমি নদী গর্ভের দিকে চলে যায় এটার সবটাই অধিগ্রহণ করা হয়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** রিং বাঁধ এগুলি মূলত তার মধ্যেই রয়েছে। তবে হিসাবটা এখানে নেই।

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় মন্ত্রী বললেন যে, অধিগৃহীত টাকা চাষীরা পেয়ে যাচ্ছে। আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করব যে, এই টাকাটা যেহেতু জেলা ডি. এম. এ.-র মাধ্যমে দেওয়া হয়, কালেক্টরের মাধ্যমে দেওয়া হয়, তাই এটা বিলম্ব হয়। সুতরাং কেবলমাত্র এল. আর. ডিপার্টমেন্ট থেকে জমি সম্পর্কে খোঁজখবর নিয়ে, আপনার দপ্তর থেকে টাকাটা দেওয়ার ব্যবস্থা করতে পারলে ভাল হয়।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এটা করতে পারলে ভাল হত। ল্যান্ড অ্যাকুজিশন কালেক্টারের হাতে যায়। এই প্রসিডিওর এখনও পর্যন্ত রয়ে গেছে। প্রথমে ল্যান্ড অ্যাকুজিশন প্রোপোজাল সেখানে যা,, তারপর তারা এস্টিমেটেড কস্ট দেন। আমরা টাকাটা পাঠিয়ে দিই। তারপর টাকাটা ডিসবার্স করেন। এই ৪টি পদ্ধতির মধ্যে যেতে হয় বলেই প্রসিডিওর একটু ডিলে হচ্ছে। এখন তিস্তা প্রোজেক্ট করার ফলে একটা দারুণ অসুবিধার সৃষ্টি হচ্ছে। সম্প্রতি বিশেষ করে অ্যাক্ট ১, অ্যাক্ট ২ এই সমস্ত জিনিস হওয়ার ফলে বিলম্ব হচ্ছে। স্থানীয় পঞ্চায়েতের সাহায্যে যেখানে করতে পেরেছি, সেখানে ত্বরান্বিত হচ্ছে।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—জমির মূল্য নির্ধারণ এল. আর. ডিপার্টমেন্ট করে থাকেন, এ ক্ষেত্রে জমির মাপকাঠি কি রকম হবে? জমির মূল্য কি পরিমাণ হবে, চাষীরা কি পরিমাণ মূল্য পাবে এবং সেটা কিসের উপর নির্ভর করবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** সেটা ল্যান্ড অ্যাকুইজিশন দপ্তর ঠিক করে থাকেন, এখানে আমাদের কিছু করার নেই।

**ডাঃ মানস ভূঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি—হঠাৎ করে গ্রীষ্মকালে সুন্দরবনের বাঁধ ভেঙ্গে ডুবে যাওয়ায় সবাই উদ্বিগ্ন হয়েছিলেন। আমরা সংবাদপত্রে দেখেছি সেচমন্ত্রী হিসাবে আপনি একটা অভিযোগ করেছিলেন আপনার সহকর্মী মাননীয় অসীম দাশগুপ্তের বিরুদ্ধে যে, সময় মতো বাঁধ সারানো এবং অন্যান্য কাজের জন্য টাকা পাননি, যদিও মাননীয় অর্থমন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছিলেন। আমরা সংবাদ পত্রে দেখেছি এর জন্য কোনও কন্ট্রাডিকশন হয় না। বিষয়টা কি, আপনি টাকা পেয়েছেন, না কি পেতে বিলম্ব হয়েছে, না টাকা দিচ্ছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** সাম্প্রতিক সাইক্লোন যাকে বলে টাইডেল ইম্প্রেস লবণাক্ত জলের আক্রমণ বিশেষ বিপর্যয় সম্প্রতি হয়ে গিয়েছিল উত্তর এবং দক্ষিণ দুই ২৪ পরগনাতেই

সেজন্য ক্ষয় ক্ষতির পরিমাণ ২৭ কোটি টাকা ধরা হয়েছে। আমাদের সঙ্গে চিফ সেক্রেটারি ছিলেন তিনিও এতে সহমত পোষণ করেছেন। আমরা ক্যালামিটি রিলিফ ফান্ড থেকে ২৭ কোটি টাকা চেয়েছিলাম, এখন পর্যন্ত ১৪ কোটি স্যাংশন হয়েছে। এ বছর ৫ কোটি টাকা পাওয়া গেছে। এ ছাড়া দুটি জেলা পরিষদ থেকে এক এক করে দু-কোটি নিয়ে হয় ৭ কোটি আর আমার ডিপার্টমেন্ট বাজেট থেকে এক কোটি, মোট ৮ কোটি টাকা পেয়েছি। আমি যে সময় স্টেটমেন্ট করেছিলাম তখন ৭ কোটি টাকা এসেছে।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি এই যে রিং বাঁধ দিয়ে দেওয়া হচ্ছে এটাই মানুষের দুর্গতির অন্যতম কারণ হচ্ছে। রিং বাঁধ থেকে ফিশারির মালিকরা জল নেয় যেটা আমরা বে-আইনি বলে জানি সেটাই কারণ কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** অনেকগুলি কারণই আছে। সবটাতেই সাধারণ লোক দায়ী নয়। বিশেষ করে এক একটা সময়ে এমন হয় যে প্রোটেক্টিভ বাঁধ যেগুলি আছে সেগুলি মেরামত করার জন্য যে টাকা বরাদ্দ হয় তা পর্যাপ্ত না হওয়ার জন্য বিপদজনক জায়গাগুলিতে কাজ করা হয়। সেজন্য ফ্লাড প্রোটেক্টিভ এমব্যাঙ্কমেন্টকে প্রতিরোধ করার যে বাঁধগুলি রয়েছে সেগুলি কাজ করে না অনেক সময় তাই রিং বাঁধ দিতে হয়।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—এই যে রিং বাঁধ দেওয়া হচ্ছে তার জন্য সামনের জমিটা নদী বা সমুদ্রগর্ভে চলে যাচ্ছে। এটাকে প্রোটেকশন দেওয়ার জন্য অর্থাৎ ইরোশন স্টপ করার জন্য আপনার টেকনোলজিক্যাল যে সমস্ত বিষয় আছে সেটা না দেখে আপনি প্রাকৃতিক বিষয়ের উপর নির্ভর করেছেন। ম্যানগ্রোভ প্ল্যানটেশন এই ম্যানগ্রোভ প্যান্টেশন করা যায় কিনা দেখুন।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সঠিকই বলেছেন। রিং বাঁধ স্থায়ী কোনও সমাধান নয়। সবচেয়ে বড় কথা, আগে বলেছি বিশেষ করে সুন্দরবনে কয়েক হাজার কিলোমিটার পথ রক্ষণাবেক্ষণ করার যে টাকার দরকার সেজন্য সম্ভবত কেন্দ্রীয় সরকারের কাছে ৪০০ কোটি টাকার কথা বলা হয়েছে। এখন পর্যন্ত প্রপার রেসপন্স পাওয়া যায়নি। আমরা আমাদের ক্ষমতার উপর নির্ভর করে যেটা করতে চাইছি সেটা যথেষ্ট নয়। কেন্দ্রীয় সরকার যদি এগিয়ে আসেন তাহলে আশা করি সমাধান করতে পারব।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### জঞ্জাল থেকে সার

*৩৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯০) **শ্রী দিলীপ মজুমদার ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

সি. এম. ডি. এ. এলাকাভুক্ত পৌরসভাগুলির জমা জঞ্জাল সার হিসাবে ব্যবহার করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ।

**পাঠ্যপুস্তক থেকে নেতাজির রাজনৈতিক কার্যাবলি ও বীরত্বপূর্ণ সংগ্রামের বিবরণ বাদ**

*৩৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯৭) **শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) একথা কি সত্যি যে, রাজ্যের পর্ষদ অনুমোদিত মাধ্যমিক বিদ্যালয়ের নবম ও দশম শ্রেণীর ইতিহাস পাঠ্যপুস্তকের পাঠ্যক্রম হতে নেতাজি সুভাষচন্দ্র বসুর রাজনৈতিক কার্যাবলী ও বীরত্বপূর্ণ সংগ্রামের বিবরণ বাদ দেওয়া হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, কারণ কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আদৌ সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**মহানন্দা বাঁধের সংস্কার**

*৩৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৫৬) **শ্রী নাজমুল হক ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মালদা জেলার মহানন্দ বাঁধের মেরামতির কাজ দীর্ঘদিন হয়নি ;

(খ) সত্যি হলে, ইহার কারণ কি ; এবং

(গ) উক্ত বাঁধের উপর দিয়ে টহলদারি রাস্তা করার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) হ্যাঁ, আছে ;

**স্যাটেলাইট টাউন**

*৩৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৭০৭) **শ্রী এস. আর. দাস ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) আসানসোল শহরকে কেন্দ্র করে কোনও স্যাটেলাইট টাউন গড়ে তোলার পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, তা বর্তমানে কোন পর্যায়ে আছে?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আসানসোল—দুর্গাপুর ডেভেলপমেন্ট অথরিটির এই পরিকল্পনা আছে।

(খ) পর্যায়ক্রমে উন্নয়নের কাজ চলছে।

### হোসিয়ারি কমপ্লেক্স

*৩৯০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৯) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে হোসিয়ারি কমপ্লেক্স গড়ে তোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কোথায়?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) জমি পাওয়া গেলে দঃ ২৪-পরগনা জেলার কসবা—সোনারপুর অঞ্চলে এবং উত্তর ২৪-পরগনা জেলার সল্টলেক অঞ্চলে।

## Unstarred Questions
## (to which written Answers were laid on the Table)

### মালদা সুকান্ত হোস্টেল

১২২। (অনুমোদিত প্রশ্ন নং ২৭০) **শ্রী তপন হোড় ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মালদা কলেজের সুকান্ত হোস্টেলের কিছু ছাত্রকে র‍্যাগিং-এর অভিযোগে বহিষ্কার করা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত ছাত্রদের বিরুদ্ধে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সত্যি।

(খ) মালদা কলেজের সুকান্ত হোস্টেলের কিছু ছাত্রকে র‍্যাগিং-এর অভিযোগে বহিষ্কার করা হয়েছে।

**বাস টার্মিনাস নির্মাণের পরিকল্পনা**

১২৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪২৭) **শ্রী আব্দুল মান্নান ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় বৈদ্যবাটি পুরসভা এলাকায় রাষ্ট্রীয় পরিবহন সংস্থা কর্তৃক বাস টার্মিনাস নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ;

(খ) থাকলে, কোথায় ও কবে নাগাদ উক্ত টার্মিনাস নির্মাণের কাজ শুরু হবে বলে আশা করা যায় ; এবং

(গ) এ-জন্য কত টাকা ব্যয় হবে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমানে দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার কাছে পরিকল্পনাটি আলোচনার পর্যায়ে আছে।

(খ) এখনও জমি পাওয়া যায়নি। এই ব্যাপারে বৈদ্যবাটি পুরসভা কর্তৃপক্ষের সাথে আলোচনা চলছে।

(গ) এখনই বলা সম্ভব নয়।

**প্রদেশ যুব কংগ্রেস সভানেত্রীর উপর আক্রমণ**

১২৪। (অনুমোদিত প্রশ্ন নং ৪৩৩) **শ্রী অজয় দে ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) গত ১৯৯৪ সালের ডিসেম্বরে গার্ডেনরিচে প্রদেশ যুব কংগ্রেস সভানেত্রী আক্রান্ত হয়েছিলেন কি না ; এবং

(খ) হয়ে থাকলে, ঐ আক্রমণকারদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) এ-ব্যাপারে জড়িত চারজনকে পুলিশ গ্রেপ্তার করেছে। তদন্ত চলছে।

**রাষ্ট্রীয় পরিবহনের নতুন রুট**

১২৫। (অনুমোদিত প্রশ্ন নং ৬৪৫) **শ্রী শক্তি বল ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া থেকে মেদিনীপুর জেলার নন্দীগ্রাম পর্যন্ত রাষ্ট্রীয় পরিবহনের বাস চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আছে।

(খ) এখনই বলা সম্ভব নয়।

### অনন্তপুরের সাব-স্টেশন

১২৬। (অনুমোদিত প্রশ্ন নং ৮৮৬) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার অনন্তপুর সাব-স্টেশন কবে স্থাপন হয়েছিল ;

(খ) অনন্তপুর মৌজায় বর্তমানে বিদ্যুৎ গ্রাহকের সংখ্যা কত ; এবং

(গ) ঐ মৌজাটির অবশিষ্টাংশ বৈদ্যুতিকরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) প্রাপ্ত নথী থেকে অনুমিত হয় যে, ১×১.৫ এম. ভি.-এ ক্ষমতাসম্পন্ন অনন্তপুর ৩৩/১১ কে. ভি. সাব-স্টেশনটি ১৯৫৭ সালের নভেম্বর মাসেব পূর্বে চালু হয়েছিল।

(খ) অনন্তপুর মৌজায় বর্তমানে ৪ জন MTLV গ্রাহক এবং ১ জন বাল্ক (Bulk) গ্রাহক আছেন।

(গ) শ্যামপুর থানার অন্তর্গত ২৬টি মৌজায় নিবিড়করণের একটি প্রকল্প আছে (HOW/LNT-7/63)। ঐ ২৬টি মৌজার মধ্যে অনন্তপুর মৌজা (জে. এল. নং ৬৪) আছে। নিবিড়করণ কার্যক্রম জেলা পরিষদের দ্বারা নির্ধারিত হবার পর বাৎসরিক কাজ পরিকল্পনার অন্তর্ভুক্ত হলে এবং অর্থবরাদ্দ সাপেক্ষে অনন্তপুর মৌজায় নিবিড়করণের কাজ হওয়া সম্ভব হবে।

### লোকদীপ প্রকল্প

১২৭। (অনুমোদিত প্রশ্ন নং ৯৪৫) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৪ সাল পর্যন্ত মেদিনীপুর জেলায় কতগুলি পরিবার লোকদীপ প্রকল্পের আওতাভুক্ত হয়েছেন?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ২৮-২-৯৫ তারিখ পর্যন্ত মেদিনীপুর জেলায় মোট ৩,৭৬৪টি পরিবার লোকদীপ প্রকল্পের আওতাভুক্ত হয়েছেন।

### ময়না বি. পি. এইচ. সি.-এর জীপ গাড়ি

১২৮। (অনুমোদিত প্রশ্ন নং ৯৮৭) **শ্রী মানিক ভৌমিক ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ময়না ব্লকের ময়না বি. পি. এইচ. সি.-এ ব্যবহারের জন্য বরাদ্দকৃত জিপ গাড়িটি কি সচল অবস্থায় আছে ;

(খ) না থাকলে, কতদিন ধরে অচল অবস্থায় আছে ;

(গ) অচল অবস্থায় গাড়িটি পড়ে থাকার কারণ কি ; এবং

(ঘ) কবে নাগাদ ঐ গাড়িটি ব্যবহারের উপযুক্ত অবস্থায় পাওয়া যাবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না নেই।

(খ) প্রায় চার বছর যাবৎ অচল আছে।

(গ) গাড়িটির দেহ ও ইঞ্জিনসহ বিভিন্ন যন্ত্রাংশের বড় ধরনের মেরামতি প্রয়োজন। সমস্ত নিয়মবিধি পালন করে গাড়িটির মেরামতির জন্য অর্থবরাদ্দ করা এ-যাবৎ সম্ভব হয়নি।

(ঘ) জরুরিভিত্তিতে গাড়িটি মেরামত করার জন্য নির্দেশ দেওয়া হয়েছে। আশা করা যায় আগামী ৩/৪ মাসের মধ্যে গাড়িটি সচল করা যাবে।

### ময়না নলবাহী জল সরবরাহ প্রকল্প

১২৯। (অনুমোদিত প্রশ্ন নং ৯৯৪) **শ্রী মানিক ভৌমিক ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ময়না ব্লকের অন্তর্গত ময়না-১ এবং ময়না-২ গ্রাম পঞ্চায়েত এলাকাগুলিতে প্রস্তাবিত নলবাহী জল সরবরাহ প্রকল্পটি বর্তমানে কি অবস্থায় আছে ;

(খ) কবে নাগাদ উক্ত প্রকল্পটি নির্মাণের কাজ শুরু এবং কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায় ;

(গ) উক্ত প্রকল্প চালু হলে কতগুলি গ্রাম এবং কতসংখ্যক মানুষ এর ফলে উপকৃত হবেন ;

(ঘ) উক্ত প্রকল্পের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ; এবং

(ঙ) তন্মধ্যে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কি পরিমাণ অর্থ সাহায্য পাওয়া যাবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ময়না নলবাহী জল সরবরাহ প্রকল্পটির কাজ চলছে।

(খ) ১৯৯৪-৯৫ অর্থ-বছরের শেষের দিকে প্রকল্পটির কাজ শুরু হয়েছে। প্রয়োজনীয় অর্থ যোগান সাপেক্ষে আগামী তিন বছর পরে শেষ হবে বলে আশা করা যায়।

**(গ) নয়টি মৌজার প্রায় ২৬ হাজার লোক উপকৃত হবেন।**

**(ঘ) ১২০.৮৬ লক্ষ।**

**(ঙ) প্রকল্পটি ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্পের অধীনে মঞ্জুরীকৃত। এই প্রকল্পের পুরো বরাদ্দকৃত অর্থই কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া যাবে।**

### পঞ্চায়েত সমিতিতে কন্টিনজেন্সি বাবদ খরচের পরিমাণ

১৩০। (অনুমোদিত প্রশ্ন নং ৯৯৬) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ** ঃ পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ১লা জানুয়ারি ১৯৯১ থেকে ৩১শে জানুয়ারি ১৯৯৫ পর্যন্ত বাগদা, বনগাঁ, গাইঘাটা পঞ্চায়েত সমিতি কন্টিনজেন্সি বাবদ কত টাকা খরচ করেছেন ;

(খ) কোন কোন খাতে ঐ টাকা পাওয়া গেছে ; এবং

(গ) কত টাকা বিভিন্ন খাতে খরচ হয়েছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ২০,৭৭০ টাকা।

(খ) জওহর রোজগার যোজনা এবং পঞ্চায়েত সমিতির অফিস-কন্টিনজেন্সি বাবদ ১৯৯০-৯১ থেকে ৩১-১-৯৫ তারিখ পর্যন্ত ঐ টাকা পাওয়া গেছে।

(গ) বিভিন্ন স্কীম রূপায়ণে তদারকির জন্য জ্বালানি ও গাড়িভাড়া বাবদ ৫,৭০০ টাকা এবং পঞ্চায়েত সমিতির অফিস-কন্টিনজেন্সি বাবদ ১৫,০৭০ টাকা খরচ করা হয়েছে।

### সরকারি উদ্যোগে আবাসন তৈরির পরিকল্পনা

১৩১। (অনুমোদিত প্রশ্ন নং ১০২২) **শ্রী রমনীকান্ত দেবশর্মা** ঃ আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর দিনাজপুর জেলায় সরকারি উদ্যোগে আবাসন তৈরির কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, ঐ পরিকল্পনা কবে নাগাদ রূপায়িত হবে বলে আশা করা যায়?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) সরকারি কর্মচারিদের জন্য মোট ২৪০.৮২ লক্ষ টাকা আনুমানিক ব্যয়ে ভাড়াভিত্তিক ১০২টি ফ্ল্যাট নির্মাণের প্রাথমিক কাজ ইতিমধ্যে শুরু হয়েছে।

### গ্রামীণ গ্রন্থাগারকে সরকারি অর্থসাহায্য

১৩২। (অনুমোদিত প্রশ্ন নং ১০২৬) **শ্রী রমনীকান্ত দেবশর্মা** ঃ শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে পশ্চিমবঙ্গে কতগুলি গ্রামীণ গ্রন্থাগারকে গৃহনির্মাণ বাবদ সরকারি আর্থিক সাহায্য দেওয়া হয়েছে ; এবং

(খ) দেওয়া হলে, টাকার পরিমাণ কত (জেলাওয়াড়ি হিসাবসহ)?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ২৫টি।

(খ) টাকার পরিমাণ ১৬,২২,৭৪২ টাকা। জেলাওয়াড়ি হিসাব :

| | | |
|---|---|---|
| (১) বাঁকুড়া | .. | ২,১৬,৬৯০ টাকা |
| (২) বীরভূম | .. | ৮৬,০৩৮ টাকা |
| (৩) বর্ধমান | .. | ৭,১০,৭৩৩ টাকা |
| (৪) হুগলি | .. | ১,৩৯,৭০৯ টাকা |
| (৫) হাওড়া | .. | ১,৫৫,০২৫ টাকা |
| (৬) মেদিনীপুর | .. | ১,২২,০৪৮ টাকা |
| (৭) মুর্শিদাবাদ | .. | ৩০,০০০ টাকা |
| (৮) পুরুলিয়া | .. | ৪০,০০০ টাকা |
| (৯) দক্ষিণ ২৪-পরগনা | .. | ৫৯,৭৮০ টাকা |
| (১০) জলপাইগুড়ি | .. | ৬২,৭১৯ টাকা |
| | মোট : | ১৬,২২,৭৪২ টাকা |

## সরকারি পরিবহন পরিষেবা বৃদ্ধি

১৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ১০৭৯) **শ্রী অঞ্জন চ্যাটার্জি :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯৪-৯৫ আর্থিক বছরে (৩১শে ডিসেম্বর ১৯৯৪ পর্যন্ত) রাজ্যে সরকারি পরিবহন পরিষেবা বৃদ্ধি পেয়েছে ; এবং

(খ) সত্যি হলে, দূরপাল্লার কোন কোন রুটে এই পরিষেবা বেড়েছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ।

(খ) দূরপাল্লার নিম্নলিখিত রুটে এই পরিষেবা বেড়েছে :

**সি. এস. টি. সি.**

(১) শ্যামবাজার-বসিরহাট

(২) বজবজ-চন্দনেশ্বর

(৩) কলকাতা-ধামাখালি কানসারী বাজার
(৪) কলকাতা-ধামাখালি-বারাসাত-মালঞ্চ-কলকাতা
(৫) দমদম-দীঘা
(৬) উল্টোডাঙ্গা-দীঘা
(৭) কলকাতা-ডোমকল ভায়া বহরমপুর
(৮) কলকাতা-একলাখি
(৯) কলকাতা-হরিদাসপুর চেকপোস্ট
(১০) কলকাতা-কোতলপুর
(১১) গড়িয়া-শিয়ালদহ-কাঁচড়াপাড়া
(১২) তারাতলা মোড়-কাকদ্বীপ-বসিরহাট
(১৩) তারাতলা মোড়-কাকদ্বীপ-কলকাতা-নামখানা
(১৪) হাওড়া-নামখানা-কাকদ্বীপ
(১৫) বারাসাত-হাকিমপুর
(১৬) বারাসাত-দীঘা-হাসনাবাদ-বারাসাত

এন. বি. এস. টি. সি.

(১) কুচবিহার-গঙ্গারামপুর
(২) কুচবিহার-বালুরঘাট রকেট
(৩) কুচবিহার-মালদা
(৪) রানাঘাট-তুফানগঞ্জ
(৫) কুচবিহার-কলকাতা ভায়া জয়গা ন (ভুটান বর্ডার)
(৬) করণঝরিয়া (উত্তর দিনাজপুর)-শিলিগুড়ি
(৭) শিলিগুড়ি-জঙ্গিপুর
(৮) ধুবরী (আসাম)-কলকাতা

এস. বি. এস. টি. সি.

(১) আসানসোল-দীঘা
(২) আসানসোল-রঘুনাথগঞ্জ
(৩) বাঁকুড়া-কলকাতা
(৪) দুর্গাপুর-শিলিগুড়ি
(৫) দুর্গাপুর-ঔরাঙ্গাবাদ
(৬) হলদিয়া-বসিরহাট

(৭) মেদিনীপুর-মোহার

(৮) মেদিনীপুর-দিঘা

**সি. টি. সি.**

(১) টালিগঞ্জ-গাদিয়াড়া

**ডবলু. বি. এস. টি. সি.**

(১) রামগঙ্গা-কলকাতা

(২) মগরাহাট-কলকাতা

(৩) বাঁকুড়া-কলকাতা

### নতুন সরকারি বাস রুট

১৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ১১০২) **শ্রী শিশিরকুমার সরকার ; শ্রী পরেশনাথ দাস এবং শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা সি সত্যি যে, মুর্শিদাবাদ জেলায় লালবাগ-পাঁচগ্রাম ভায়া নবগ্রাম রুটে সরকারি বাস চালাবার পরিকল্পনা রয়েছে ; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমানে এরূপ কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### কাঁথি শহরে সরকারি বাসের বুকিং অফিস

১৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ১২৩০) **শ্রী শৈলজাকুমার দাস ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার কাঁথি মহকুমা শহরে এস. বি. এস. টি. সি. এবং সি. এস. টি. সি.-র বুকিং অফিস খোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এস. বি. এস. টি. সি.-র এ রকম কোনও পরিকল্পনা নেই, তবে সি. এস. টি. সি.-র ঐ স্থানে অগ্রিম টিকিট বিক্রির ব্যবস্থা করার পরিকল্পনা আছে।

(খ) এস. বি. এস. টি. সি.-র ক্ষেত্রে প্রশ্ন ওঠে না, কিন্তু সি. এস. টি. সি.-র ক্ষেত্রে দুই থেকে তিন মাসের মধ্যে হবে বলে আশা করা যায়।

## নতুন পর্যটন কেন্দ্র

১৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ১২৪১) **শ্রী সুকুমার দাস :** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলার গেঁওখালী, কোলাঘাট, নরঘাট ও দানিপুর পর্যটনকেন্দ্র হিসাবে চিহ্নিত হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, এ ব্যাপারে কি কি পরিকল্পনা নেওয়া হয়েছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) পর্যটন বিভাগ এ পর্যন্ত কেবল কোলাঘাট এবং নরঘাটকে পর্যটনকেন্দ্র হিসাবে চিহ্নিত করেছে।

(খ) পর্যটকদের সুবিধার্থে কোলাঘাটে দশ লক্ষাধিক টাকা ব্যয়ে একটি মোটেল নির্মাণ করা হবে। এ ব্যাপারে অনুমোদন দেওয়া হয়েছে। ওয়েস্ট বেঙ্গল পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন শীঘ্রই নির্মাণের কাজ শুরু করবে।

নরঘাটেও অনুরূপ একটি মোটেল তৈরির পরিকল্পনা বিবেচনাধীন।

## গ্রামোন্নয়ন খাতে বরাদ্দকৃত অর্থের পরিমাণ

১৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৩১৫) **শ্রী নুরুল ইসলাম চৌধুরি :** গ্রাম উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ ও ১৯৯৪-৯৫ আর্থিক বছর দুটিতে গ্রামোন্নয়ন খাতে মোট কত অর্থ সংশ্লিষ্ট দপ্তরকে দেওয়া হয়েছিল ;

(খ) উক্ত দপ্তরের বরাদ্দ অর্থের কত অংশ মুর্শিদাবাদ জেলাকে দেওয়া হয়েছে ; এবং

(গ) ব্লকওয়ারী দেয় অর্থের পরিমাণ কত?

**গ্রাম উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ১৯৯৩-৯৪ এবং ১৯৯৪-৯৫ সালে গ্রামোন্নয়ন খাতে মোট নিম্নলিখিত অর্থ গ্রামোন্নয়ন দপ্তর পেয়েছিল।

| বছর | পরিস্বাস্থ্য (স্যানিটেশন) বিধান (লক্ষ টাকা) | জওহর রোজগার যোজনা (লক্ষ টাকা) | ই. এ. এস. (লক্ষ টাকা) | আই. আর. ডি. পি. (লক্ষ টাকা) |
|---|---|---|---|---|
| ১৯৯৩-৯৪ | ১৫৩.২২ | ৩০১৬৮.২৬ | ৪৯৩১.২৫ | ৪৩৬০.১৫ |
| ১৯৯৪-৯৫ | ২১০.০০ | ৩০৮৮৪.২৯ | ৯৭৬০.০০ | ৪৩০০.০০ |
| (খ) ১৯৯৩-৯৪ | ৩.৯১% | ৪.৬৭% | ৩.৮০% | ৬.১৬% |
| ১৯৯৪-৯৫ | ৮.২৫% | ৫.৯০% | ৫.১২% | ৯.২০% |

(গ) মুর্শিদাবাদ জেলায় ব্লকওয়ারী দেয় অর্থের পরিমাণ সংশ্লিষ্ট হল। সারণী ১ এবং সারণী ২-এ জওহর রোজগার যোজনায় ব্লকওয়ারী দেয় অর্থের পরিমাণ দেওয়া হল।

সারণী—১

| Name of the Panchayat Samity | IAY, MWS & Z. P. Share | G. P. Share | Total |
|---|---|---|---|
| | (Rs. in lakh) | | |
| Berhampur | 16.67 | 50.95 | 67.42 |
| Beldanga-I | 13.29 | 21.53 | 34.82 |
| Beldanga-II | 16.81 | 21.89 | 38.70 |
| Hariharpara | 18.99 | 21.29 | 39.28 |
| Nowda | 13.79 | 18.06 | 31.85 |
| Domkal | 28.23 | 21.37 | 49.50 |
| Jalangi | 28 19 | 24.04 | 52.23 |
| Msd.-Jiaganj | 63.39 | 22.55 | 85.94 |
| Raninagar-I | 19.01 | 10.51 | 29.52 |
| Raninagar-II | 23.36 | 9.96 | 33.32 |
| Bhagwangola-I | 22.62 | 12.89 | 35.51 |
| Bhagwangola-II | 16.24 | 8.48 | 24.72 |
| Lalgola | 16.63 | 26.69 | 43.32 |
| Nabagram | 58.82 | 43.44 | 102.26 |
| Kandi | 16.76 | 30.88 | 47.64 |
| Khargram | 26.31 | 45.96 | 72.27 |
| Burwan | 20.69 | 45.37 | 66.06 |
| Bharatpur-I | 23.95 | 20.50 | 44.45 |
| Bharatpur-II | 22.04 | 22.73 | 4.77 |
| Raghunathganj-I | 41.37 | 22.09 | 63.46 |
| Raghunathganj-II | 18.79 | 17.16 | 36.95 |
| Suti-I | 17.18 | 15.69 | 32.87 |
| Suti-II | 9.78 | 18.45 | 28.29 |
| Samserganj | 14.79 | 20.32 | 35.11 |
| Sagardighi | 47.47 | 42.34 | 82.81 |
| Farakka | 19.14 | 19.16 | 38.30 |
| Total : | 628.31 | 634.30 | 262.61 |

সারণী—২

| Name of the Panchayat Samity | IAY, MWS & Z. P. Share | G. P. Share | Total |
|---|---|---|---|
| | (Rs. in lakh) | | |
| Berhampur | 40.91 | 29.81 | 70.72 |
| Beldanga-I | 16.32 | 15.86 | 32.18 |
| Beldanga-II | 39.15 | 14.84 | 53.99 |
| Hariharpara | 17.00 | 14.96 | 31.96 |
| Nowda | 22.11 | 12.85 | 34.96 |
| Domkal | 37.30 | 16.97 | 54.27 |
| Jalangi | 32.30 | 15.40 | 47.70 |
| Msd.-Jiaganj | 4.64 | 22.54 | 27.18 |
| Raninagar-I | 27.57 | 8.40 | 35.97 |
| Raninagar-II | 43.30 | 8.45 | 51.75 |
| Bhagwangola-I | 17.36 | 9.43 | 26.79 |
| Bhagwangola-II | 25.58 | 7.33 | 32.91 |
| Lalgola | 26.16 | 17.51 | 43.67 |
| Nabagram | 5.20 | 43.88 | 49.08 |
| Kandi | 26.33 | 17.89 | 44.22 |
| Khargram | 37.86 | 25.17 | 68.44 |
| Burwan | 43.27 | 25.17 | 68.44 |
| Bharatpur-I | 33.37 | 12.76 | 46.13 |
| Bharatpur-II | 31.46 | 13.66 | 45.12 |
| Raghunathganj-I | 1.00 | 22.23 | 23.24 |
| Raghunathganj-II | 26.29 | 12.19 | 38.48 |
| Suti-I | 17.50 | 10.06 | 27.56 |
| Suti-II | 19.83 | 12.40 | 32.23 |
| Samserganj | 27.61 | 13.70 | 41.31 |
| Sagardighi | 5.20 | 44.02 | 49.22 |
| Farakka | 12.73 | 12.82 | 25.55 |
| Total : | 637.35 | 460.76 | 1098.11 |

সারণী ৩-এ ই. এ. এস.-এ ব্লকওয়ারি দেয় অর্থের পরিমাণ দেখানো হল।

**সারণী—৩**

**ব্লকভিত্তিক ই. এ. এস. প্রকল্পের দেয় অর্থের পরিমাণ**

**দেয় অর্থের পরিমাণ (লক্ষ টাকা হিসাবে)**

| ব্লকের নাম | | ১৯৯৩-৯৪ | ১৯৯৪-৯৫ |
|---|---|---|---|
| মুর্শিদাবাদ-জিয়াগঞ্জ | .. | ৭০.৮৭ | ১৫০.৮২ |
| নবগ্রাম | .. | ৩১.২৫ | ১৪১.৩৯ |
| রঘুনাথগঞ্জ— | .. | ৩৪.৮৫ | ১০৫.৮৮ |
| সাগরদিঘি | .. | ৩৯.৪৬ | ৮৩.৩৯ |
| মোট | | ১৭৬.৪৩ | ৪৮১.৪৮ |

আই. আর. ডি. পি.-তে ব্লকওয়ারি অর্থ বন্টন করা হয় না। ব্লকওয়ারি সংখ্যাগত লক্ষ্যমাত্রা ঠিক করা হয়। সেই লক্ষ্যমাত্রা পূরণের পরিপ্রেক্ষিতে মোট সংখ্যায় প্রকল্প মঞ্জুর হয় তার প্রয়োজন ভিত্তিক টাকা ডি. আর. ডি.-এ মঞ্জুর করেন যা ব্যাঙ্কের মাধ্যমে বন্টন হয়।

১৯৯৩-৯৪ ও ১৯৯৪-৯৫ আর্থিক বছরে মুর্শিদাবাদ ডি. আর. ডি.-এ কর্তৃক ব্লকওয়ারি মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ সারণী ৪-এ দেওয়া হল। পরিস্বাস্থ্য (স্যানিটেশন) বিধান খাতে ব্লকভিত্তিক কোনও অর্থ বরাদ্দ করা হয় না।

**সারণী—৪**

**স্বনিযুক্তি প্রকল্পের ব্লক-ওয়ারি মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ**

(লক্ষ টাকায়)

| ব্লকের নাম | | ১৯৯৩-৯৪ | ১৯৯৪-৯৫ |
|---|---|---|---|
| বহরমপুর | ... | ২২.৩৫ | ২২.৬৭ |
| বেলডাঙ্গা-১ নং | ... | ১২.৯৯ | ১৩.৬২ |
| বেলডাঙ্গা-১ নং | ... | ১৬.৮৯ | ২৩.৪১ |
| হরিহরপাড়া | ... | ৭.৩৭ | ১২.৭৩ |
| নওদা | ... | ১৬.৮৯ | ১৭.৫১ |
| ডোমকল | ... | ৩৭.৯৬ | ১৭.১৫ |
| জলঙ্গি | ... | ২০.৩২ | ১৪.১৯ |
| মুর্শিদাবাদ-জিয়াগঞ্জ | ... | ১৭.৩৪ | ১৫.২৯ |
| নবগ্রাম | ... | ১০.৮৩ | ১৫.৮৩ |
| রাণীনগর-১ নং | ... | ৭.৯৫ | ৩.৩৬ |

(লক্ষ টাকায়)

| ব্লকের নাম | | ১৯৯৩-৯৪ | ১৯৯৪-৯৫ |
|---|---|---|---|
| রাণীনগর-২ নং | ... | ১৩.৮৪ | ১১.৪৪ |
| ভগবানগোলা-১ নং | ... | ১১.৮৩ | ১৬.৬০ |
| ভগবানগোলা-২ নং | ... | ১২.৭৪ | ৯.৬২ |
| লালগোলা | ... | ১১.৪৮ | ৪.৫০ |
| কান্দি | ... | ১৭.৪৭ | ২৩.৪৯ |
| বরঞা | ... | ১৭.১৩ | ২০.৫৬ |
| খড়গ্রাম | ... | ১০.০৩ | ১৬.০৬ |
| ভরতপুর-১ নং | ... | ৯.৭৪ | ১২.০৬ |
| ভরতপুর-২ নং | ... | ২০.৪০ | ১৬.৫৫ |
| সাগরদিঘি | ... | ৮.২১ | ১২.১৩ |
| রঘুনাথগঞ্জ-১ নং | ... | ৩.৫২ | ৮.৪৬ |
| রঘুনাথগঞ্জ-২ নং | ... | ৩.০৭ | ২.৪৫ |
| সুতি-১ নং | ... | ৮.৩৩ | ১০.৭০ |
| সুতি-২ নং | ... | ৬.৯১ | ৭.১০ |
| সামশেরগঞ্জ | ... | ১১.৭৬ | ১৭.৩৩ |
| ফারাক্কা | ... | ১৪.৪০ | ৮.৭৮ |

### বি. এল. অ্যান্ড এল. আর. ও.-এর নির্মাণের পরিকল্পনা

১৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৩২৭) **শ্রী অতুলচন্দ্র দাস** ঃ ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার শাঁকরাইল ব্লকে বি. এল. অ্যান্ড এল. আর. ও.-এর নিজস্ব অফিস নির্মাণের পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ ঐ নির্মাণের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) হ্যাঁ। পরিকল্পনাটি সরকারের বিবেচনাধীন।

(খ) এ বিষয়ে চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি। তাই এই মুহূর্তে সঠিক দিনক্ষণ বলা সম্ভব নয়।

### খাস জমির পরিমাণ

১৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৩২) **শ্রী অতুলচন্দ্র দাস ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর ২ নং ব্লকে দ্বিতীয় ও তৃতীয় ভূমিসংস্কার সংশোধনীতে কত পরিমাণ জমি খাস হয়েছে ; এবং

(খ) উক্ত খাস হওয়া জমির কত পরিমাণ জমি ভূমিহীন পরিবারের মধ্যে বিলি করা হয়েছে?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ২৪.৭৬ একর।

(খ) ৫.৫০ একর জমি ২২টি ভূমিহীন পরিবারের মধ্যে বিলি করা হয়েছে।

### সাক্ষরতা কর্মসূচি

১৪০। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৩৮) **শ্রী অতুলচন্দ্র দাস ঃ** জনশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের কোন কোন জেলায় এখনও সাক্ষরতা কর্মসূচি গ্রহণ করা হয়নি?

**জনশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** দার্জিলিং জেলায় গোর্খা পার্বত্য পরিষদ এলাকায় এখনও সাক্ষরতার কর্মসূচি গ্রহণ করা হয়নি।

### অনুমোদিত ইনটেনসিফিকেশন স্কীমের সংখ্যা

১৪১। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৯৮) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৫ সালের ফেব্রুয়ারি পর্যন্ত দিঘা গ্রুপ সাপ্লাই অফিসের অধীনে কতগুলি ইনটেনসিফিকেশন স্কীম অনুমোদিত হয়েছে ; এবং

(খ) তন্মধ্যে (১) কতগুলি মৌজায় বিদ্যুতায়িত করা হয়েছে, এবং (২) বাকি মৌজাগুলি কবে নাগাদ বিদ্যুতায়ীত হওয়ার সম্ভবনা আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৯৫ সালের ফেব্রুয়ারি পর্যন্ত দিঘায় ৪৬টি মৌজা নিয়ে একটি ইন্টেসিফিকেশন স্কীম অনুমোদিত হয়েছে।

(খ) (১) উপরোক্ত ৪৬টি মৌজার মধ্যে ৬টি মৌজায় ইনটেনসিফিকেশন স্কীমে বিদ্যুতায়িত করা হয়েছে,

(২) অবশিষ্ট ৪০ টি মৌজা প্রয়োজনীয় অর্থ বরাদ্দ সাপেক্ষে পরবর্তী বছরগুলিতে বার্ষিক পরিকল্পনার মাধ্যমে নিবিড়ীকরণ করা হবে।

**গ্রাম পঞ্চায়েতের গৃহনির্মাণ**

১৪২। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৯৯) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আদালতে মামলা থাকার দরুন কতগুলি ক্ষেত্রে গ্রাম পঞ্চায়েত তাদের গৃহনির্মাণ করতে পারেনি ; এবং

(খ) কতগুলি ক্ষেত্রে গ্রাম পঞ্চায়েত তাদের গৃহনির্মাণ করেও আদালতের নির্দেশে অফিসগৃহ হিসাবে ব্যবহার করতে পারছেন না?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আদালতে মামলা থাকার দরুন কেবলমাত্র তিনটি গ্রাম পঞ্চায়েত তাদের গৃহনির্মাণ করতে পারেনি।

(খ) আদালতের নির্দেশে তিনটি গ্রাম পঞ্চায়েত তাদের গৃহনির্মাণ করেও অফিসগৃহ হিসাবে ব্যবহার করতে পারছেন না।

**বৈদ্যুতিক সাব-স্টেশন স্থাপন**

১৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৪০৮) **শ্রী ইউনুস সরকার এবং শ্রী শিশির সরকার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার জলঙ্গি থানা এলাকায় বৈদ্যুতিক সাব-স্টেশন করার পরিকল্পনা আছে ;

(খ) সত্যি হলে, পরিকল্পনাটি কোন পর্যায়ে আছে ; এবং

(গ) কবে নাগাদ উক্ত পরিকল্পনার কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ। মুর্শিদাবাদ জেলার জলঙ্গি থানার সাহেবরামপুর মৌজায় একটি ৩৩/১১ কে. ভি. সাব-স্টেশন নির্মাণের পরিকল্পনা আছে।

(খ) পরিকল্পনাটি আপাতত পর্ষদের প্ল্যানিং অ্যান্ড ইঞ্জিনিয়ারিং বিভাগে কারিগরি কার্যকারিতা পরীক্ষাধীন আছে।

(গ) উপযুক্ত কর্তৃপক্ষের অনুমোদনের পরেই প্রকল্পটি বাস্তবায়িত করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে।

**মাধ্যমিক বিদ্যালয়ে শ্রেণীকক্ষ ও শিক্ষকের অভাব**

১৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৪৪) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের অনেক মাধ্যমিক বিদ্যালয়ের শ্রেণীকক্ষ ও শিক্ষকের অভাবে ছাত্রভর্তি সমস্যা দেখা দিয়েছে এ বিষয়ে কোনও তথ্য সরকারের আছে কিনা এবং থাকলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করছেন ; এবং

(খ) ১৯৯৪-৯৫ সালে (ফেব্রুয়ারি ১৯৯৫ পর্যন্ত) রাজ্যের কতগুলি বিদ্যালয়ের গৃহনির্মাণের জন্য অনুদান দেওয়া হয়েছে এবং তন্মধ্যে, উত্তর ২৪ পরগনা জেলার কোন কোন বিদ্যালয়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) কোথাও-কোথাও এ ধরনের সমস্যার সৃষ্টি হতে পারে—তবে এ ব্যাপারে সরকারের কাছে কোনও সুনির্দিষ্ট তথ্য নেই।

(খ) ১৯৯৪-৯৫ সালে রাজ্যের মাধ্যমিক বিদ্যালয়গুলির মধ্যে ৩৮৪টি বিদ্যালয়কে গৃহনির্মাণ বাবদ অনুদান দেওয়া হয়েছে, এর মধ্যে উত্তর ২৪ পরগনা জেলার মোট ৪৩টি বিদ্যালয়কে অনুদান দেওয়া হয়েছে, যার তালিকা নিম্নে লিখিত হল ঃ

List of Secondary Schools in the District of North 24 Parganas Selected by the State Government for allocation of grant for the purpose of construction of Buildings, Additional class rooms and Laboratory rooms etc.

| Sl. No. | Name of the Schools | District |
|---|---|---|
| | | North 24 Parganas |
| 1. | Sukdoyani Refugee High School, P.O. Durgamondap, via-Sandesh Khali | -do- |
| 2. | Chhoto Sohara High School, P.O. Chhoto Sohara. | -do- |
| 3. | Agarhati Gourhari Vidyapith, P.O. Agarhati | -do- |
| 4. | Tentulia High School, P.O. Tentulia | -do- |
| 5. | Sarberia High School P.O. Fakirtakia, Seraberia Hat, via, Canning Town | -do- |
| 6. | Atpur Kenariam High School P.O. Atpur. | -do- |
| 7. | Ranghat Anchal High School P.O. Berbari | -do- |
| 8. | Udaypur Hardayal Nag Adarsha Vidyalaya for Girls P.O. Udaypur | -do- |
| 9. | Charghat Milan Mandir Vidyapith, P.O. Charghat | -do- |
| 10. | A.P.C. High School P.O. Bidhannagar, B.K. Block Calcutta 91 | -do- |
| 11. | Bhatpara Amar Krishna Pathsala, P.O. Bhatpara | -do- |
| 12. | Duttapukur Mahesh Vidyapith, P. O. Duttapurkur | |
| 13. | Noorpur Panchanan Paik Smriti Vidyalaya, P.O. Srikrishnapur | -do- |
| 14. | Mahispota Girls' High School P.O. Natagarh | -do- |
| 15. | Bijaynagar Boys' High School P.O. Naihati | -do- |
| 16. | Nagindra Smriti Shikshniketan, P.O. Nonachandanpukur | -do- |
| 17. | Prasadnagar High School P.O. Hazinagar | -do- |
| 18. | Baugachi Kashibala Vidyapith, P.O. Simulpur | -do- |

| St. No. | Name of the Schools | District |
|---|---|---|
| | | North 24 Parganas |
| 19. | Media High School P.O. Punra | -do- |
| 20. | Jagannathpur Arabindapalli Bharati Vidyalaya, P.O. Raikhan | -do- |
| 21. | Town Hasnabad High School P.O. Hasnabad | -do- |
| 22. | Dakshin Karakati Ratan Chanda High School P.O. P. O. Dakshin Karakati | -do- |
| 23. | Panchapalli D.S. Vidyayatan, Purba Deuli | -do- |
| 24. | Sukchar Kedarnath Podder High School P.O. Sukchar | -do- |
| 25. | Sundia Girls' High School P.O. Kankinara | -do- |
| 26 | Bidhanpalli High School P.O Ichapur | -do- |
| 27. | Titagarh Purba Madhyamik Balika Vidyalaya, P.O Titagarh | -do- |
| 28. | Dighari Bhasan Chandra High School P.O. Dighari | -do- |
| 29. | Charmandal C.M.P.P.B.K. Fulmohan High School P.O. Naldugri | -do- |
| 30. | Ganganagar Beharilal Ghosh Vidyapith, P.O. Ganganagar | -do- |
| 31. | Sishu Vidyamandir High School P.O. Maniktala | -do- |
| 32. | Patharghata High School P.O. Patharghata | -do- |
| 33. | Barasat Adarsha Vidyapith, P.O. Barasat | -do- |
| 34. | Nalta Mahajati High School P.O. for Boys, P. O. Dum Dum Cantonment | -do- |
| 35. | Panpur Makhanlal High School P.O. Narayanpur | -do- |
| 36. | Halda Banstala Gobordhan Vidyapith, P.O. Rupamari | -do- |
| 37. | West Kedalia Adarsha Shiksha Sadan, P.O. New Barrackpore | -do- |
| 38. | Chowberia Dinabandhu High School P.O. Chowberia | -do- |
| 39. | Amdebet High School P.O. Amdebet | -do- |
| 40. | Nahata S. S. Vidyamandir, P.O. Nahata | -do- |
| 41. | Najiban Vidyamandir, P.O. Bisharpara | -do- |
| 42. | Birati Vidyalaya for Girls, P.O. Birati | -do- |
| 43. | Kanchrapara Udbodhini Girls' High School. P. O Kanchrapara | -do- |

## দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার চালু বাসের সংখ্যা

১৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৫০) শ্রী ভন্দু মাঝি ঃ পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৫ সালের ৩১শে মার্চ পর্যন্ত পুরুলিয়া জেলায় দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার বিভিন্ন রুটে চালু বাসের সংখ্যা কত ছিল ;

(খ) এটা কি সত্যি যে, উক্ত জেলায় পরিবহন সংস্থার কিছু বাস বিকল হয়ে রয়েছে; এবং

(গ) সত্যি হলে, উক্ত বাসগুলি মেরামত করার কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৯৫ সালের ৩১শে মার্চ পর্যন্ত পুরুলিয়া জেলায় দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার বিভিন্ন রুটে চালু বাসের সংখ্যা ছিল গড়ে ২৯ (উনত্রিশ)টি।

(খ) হ্যাঁ।

(গ) উক্ত বিকল বাসগুলি দফায় দফায় সম্পূর্ণ মেরামতির পরিকল্পনা নেওয়া হয়েছে। প্রথম দফায় চারখানি বা দুর্গাপুর ডিভিশনাল ওয়ার্কশপে এনে সম্পূর্ণ মেরামতির কাজ আপাতত চলছে।

### চূর্ণী নদীর উপর পায়ে হাঁটা সেতু নির্মাণের পরিকল্পনা

১৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৭০) **শ্রী সুভাষ বসু ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাণাঘাটে চূর্ণী নদীর ওপর পায়ে হাঁটা সেতু নির্মাণের কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে, কবে নাগাদ ঐ সেতু নির্মাণের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পূর্ত বিভাগ কর্তৃক রাণাঘাটে চূর্ণী নদীর ওপর এরূপ কোনও সেতু নির্মাণের পরিকল্পনা গৃহীত হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

### বেনফেড কর্তৃক সার বন্টন

১৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৫০৮) **শ্রী প্রভাত আচার্য ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেনফেড কর্তৃক সার বন্টনে এন. পি. কে. নেওয়া বাধ্যতামূলক করা হয়েছে কি না ; এবং

(খ) এন. পি. কে. না নিলে ইউরিয়া দেওয়া হচ্ছে না এমন কোনও সংবাদ আছে কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) বেনফেড থেকে ১০:২৬:২৬ অনুপাতে এন. পি. কে. সার ক্রয় বাধ্যতামূলক নয়।

(খ) ১০: ২৬: ২৬ অনুপাতে এন. পি. কে. সার ব্যতিরেকেও ইউরিয়া সার ক্রয় সম্ভব। তবে কোনও কোনও জেলায় চাষীদের স্বার্থে District Level Monitoring committee-এ সুপারিশে কোনও কোনও সময় এন. পি. কে. ১০: ২৬: ২৬ ও ইউরিয়া আনুপাতিক হারে বিক্রি করা হয়। এর ফলে এই মিশ্র সারের কার্যকারিতা বাড়ে। বর্তমানে ইউরিয়া সার বিক্রিতে কোনও বাধ্যবাধকতা নেই। তবে ইউরিয়া আনুপতিক হারে বিক্রি করা হয়। এর ফলে এই মিশ্র সারের কার্যকারিতা বাড়ে। বর্তমানে ইউরিয়া সার বিক্রিতে কোনও বাধ্যবাধকতা নেই। তবে ইউরিয়ার সরবরাহ সীমিত।

## মালদা লক্ষ্মীপুর ড্রেনেজ প্রকল্প

১৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৫১০) **শ্রী প্রভাত আচার্য :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদা লক্ষ্মীপুর ড্রেনেজ প্রকল্পের জন্য কত টাকা আনুমোদিত হয়েছিল ;

(খ) ফেব্রুয়ারি ১৯৯৫ পর্যন্ত উক্ত প্রকল্পের কত অংশের কাজ সম্পূর্ণ হয়েছে ; এবং

(গ) বাকি অংশের কাজ কবে নাগাদ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) মালদা লক্ষ্মীপুর ড্রেনেজ প্রকল্পটি ১৯৮৩ সালে ৫৮.৯১ লক্ষ টাকা আনুমানিক ব্যয়ে অনুমোদিত হয়েছিল।

(খ) মালদা শহর-অঞ্চলের অধিকাংশ কাজ সমাপ্ত করা হয়েছে এবং জমি অধিগ্রহণের ব্যয়সহ উক্ত কাজের জন্য ফেব্রুয়ারি, ১৯৯৫ পর্যন্ত মোট ৩৮.৪২ লক্ষ টাকা ব্যয় হয়েছে।

(গ) প্রকল্পটির নতুনভাবে আর্থিক পুনর্মূল্যায়ন প্রয়োজন। জমি অধিগ্রহণের ব্যাপারে কলকাতা হাইকোর্টের স্থগিতাদেশ থাকার ফলে প্রকল্পের কাজ বন্ধ আছে। এমতাবস্থায় প্রকল্পটি সম্পূর্ণ করার সুনির্দিষ্ট কোনও কর্মসূচি গ্রহণ করা সম্ভব নয়।

## কলেজে স্নাতকোত্তর পাঠক্রম চালু করার সরকারি পরিকল্পনা

১৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৫৬) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হুগলি জেলায় কোন কলেজে স্নাতকোত্তর পাঠক্রম চালু করার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না ; এবং থাকলে, কোন কলেজে ও কবে থেকে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** হুগলি মহসিন কলেজে কোনও কোনও বিষয়ে স্নাতকোত্তর পাঠক্রম চালু আছে। নতুন করে কোনও কলেজে স্নাতকোত্তর পাঠক্রম চালু করার প্রস্তাব সরকারের বিবেচনাধীন নেই।

## নবগ্রাম স্বাস্থ্যকেন্দ্রে বিদ্যুৎ দেবার পরিকল্পনা

১৫০। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৬২) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপুর্বক জানাবেন কি—

(ক) শ্যামপুর ১ নং ব্লকের অন্তর্গত নবগ্রাম স্বাস্থ্যকেন্দ্রে বিদ্যুৎ দেবার পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কত দিনের মধ্যে পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) উলুবেড়িয়া গ্রুপ ইলেক্ট্রিক সাপ্লাই অফিসে গত ২৫-৯-৯২ তারিখে নবগ্রাম প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে বিদ্যুৎ সংযোগ দেবার জন্য একটি আবেদন পত্র জমা পড়ে। ব্যাপারটি সক্রিয়ভাবে বিবেচনাধীন আছে।

(খ) চলতি বছরের মে মাসের মধ্যে বিদ্যুৎ সংযোগের জন্য কোটেশন ছাড়া হবে বলে আশা করা যায়। টাকা জমা পড়লে এবং অন্যান্য formalities সম্পন্ন হলে উক্ত স্বাস্থ্যকেন্দ্রে যথাশীঘ্র বিদ্যুৎ সংযোগ দেওয়া হবে।

## মাঝদিয়া বৈদ্যুতিক সাব-স্টেশন নির্মাণের কাজ

১৫১। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৭১) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার কৃষ্ণগঞ্জ ব্লকের মাঝদিয়া বৈদ্যুতিক সাব-স্টেশন নির্মাণের কাজটি কোন পর্যায়ে আছে ; এবং

(খ) কবে নাগাদ উক্ত কাজটি শেষ হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) নদীয়া জেলার কৃষ্ণগঞ্জ ব্লকের মাঝদিয়াতে একটি ৩৩-১ কে. ভি. বৈদ্যুতিক সাব-স্টেশন নির্মাণের জন্য ৩.৭০ একর জমি নির্বাচন করা হয়েছে এবং উক্ত জমি অধিগ্রহণ করার কাজ চলছে।

(খ) জমি অধিগ্রহণের পর তা বিদ্যুৎ পর্ষদকে হস্তান্তর করার পরই আর্থিক সঙ্গতি অনুযায়ী অন্যান্য কাজ শুরু করা সম্ভব হবে। তাই কবে নাগাদ কাজটি শেষ হবে তা এখনই বলা সম্ভব নয়।

## সোনাখালি মৌজায় রায়ত রেকর্ড

১৫২। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৮৮) **শ্রী সুভাষ নস্কর ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দক্ষিণ ২৪ পরগনা জেলার সোনাখালি (হাতির চক) মৌজায় মহামান্য উচ্চ আদালতের নির্দেশ থাকা সত্ত্বেও ক্রেতা মালিকদের অনুকূলে রায়ত রেকর্ড করার কাজ স্থগিত আছে ; এবং

(খ) সত্যি হলে, ক্রেতা মালিকদের অনুকূলে রায়ত রেকর্ড করার জন্য সরকার উপযুক্ত নির্দেশ দেবেন কি?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মহামান্য হাইকোর্টের এই ধরনের কোনও সুনির্দিষ্ট নির্দেশ নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**৩৩ কে. ভি. সাব-স্টেশন তৈরির কাজ**

১৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৬০৪) **শ্রী বিশ্বনাথ মন্ডল ও শ্রী শিশির সরকার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) খড়গ্রাম থানা এলাকায় মুর্চা মৌজায় ৩৩ কে. ভি. সাব-স্টেশন তৈরির কাজ শুরু হয়েছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কাজের অগ্রগতি কিরূপ।

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ। খড়গ্রাম থানা এলাকায় আনুমানিক ৭৫.৬৪ লক্ষ টাকা ব্যয়ে ৩৩ কে. ভি. সাব-স্টেশন তৈরির কাজ শুরু করা হয়েছে।

(খ) সাব-স্টেশন তৈরির জন্য জমি অধিগৃহীত হয়েছে এবং তার দখল নেওয়া হয়েছে। সাব-স্টেশন তৈরির কাজও শুরু করা হয়েছে। এ ছাড়া কুলি ৩৩ কে. ভি. সাব-স্টেশন থেকে যে ১৭.৫ কি.মি. দীর্ঘ ফিডার লাইনটি আসবে, তারও কাজ শুরু হয়েছে।

**বারাবনী ব্লকে উষ্ণ প্রস্রবণ ও পর্যটনকেন্দ্র**

১৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৬১৮) **শ্রী এস. আর. দাস ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্ধমান জেলার বারাবনী ব্লকের অন্তর্গত পুঁচড়া গ্রাম পঞ্চায়েতের অধীনে মিণডাঙ্গা মৌজায় একটি উষ্ণ প্রস্রবণের সন্ধান পাওয়া গিয়েছে ; এবং

(খ) সত্যি হলে, ঐ প্রস্রবণকে কেন্দ্র করে কোনও পর্যটনকেন্দ্র গড়ে তোলার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, সত্যি তবে মণিডাঙ্গা মৌজায় নয়, পানিফলা মৌজায়।

(খ) (১) বর্ধমান জেলা পরিষদ পর্যটকদের যাতায়াতের সুবিধার জন্য ডোমোহিন্ড থেকে লালগঞ্জ পর্যন্ত ৮ কি. মি. রাস্তা তৈরি করেছে।

(২) আনুমানিক ১২ লক্ষ টাকা ব্যয়ে নুনিয়া নদীর উপর সেতু তৈরি হচ্ছে। সম্ভবত জুন মাসের মধ্যে কাজ সমাপ্ত হবে।

(৩) ৮ লক্ষ টাকা ব্যয়ে নুনিয়া নদীর কাছে একটি আকর্ষণীয় সরোবর নির্মাণ করা হচ্ছে।

(৪) পর্যটকদের সুবিধার্থে অল্প খরচে থাকার জন্য একটি গেস্ট হাউস নির্মাণ করার পরিকল্পনা আছে।

## বৃহৎ সেচখালের দৈর্ঘ্য

১৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৫৪) **শ্রী নাজমুল হক ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার বৃহৎ সেচখালগুলির মোট দৈর্ঘ্য কত এবং আবাদি জমির কত অংশ বৃহৎ সেচসেবিত ; এবং

(খ) উক্ত জেলার বৃহৎ সেচসেবিত এলাকা বৃদ্ধির কোনও পরিকল্পনা আছে কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মেদিনীপুর জেলার বৃহৎ সেচখালগুলির মোট দৈর্ঘ্য ৮৯৯.২৭ কি. মি.। উক্ত জেলার আওতাভুক্ত মোট আবাদি জমির মধ্যে বৃহৎ সেচ-পরিকল্পনার দ্বারা সেচসেবিত আবাদি জমির পরিমাণ শতকরা ১৭.২৩ ভাগ।

(খ) কংসাবতী প্রোজেক্টের কাজ সম্পূর্ণ হলে উক্ত জেলার খরিফ মরশুমে মোট ১,৬৮,৪০১ হেক্টর জমি সেচের আওতাভুক্ত করা যাবে।

উক্ত জেলার অন্য বৃহৎ সেচ-পরিকল্পনা সুবর্ণরেখা ব্যারেজ প্রোজেক্টের অধীনেও মেদিনীপুর জেলায় খরিফ এবং রবিচাষের মরশুমে যথাক্রমে ৮৭,১৭৪ হেক্টর ও ২৭,০২৪ হেক্টর জমি সেচ-আওতাভুক্ত করা যাবে।

## রাজ্যে বাউল ও ফকির শ্রেণীর মানুষের সংখ্যা

১৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৫৬) **শ্রী নাজমুল হক ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বাউল ও ফকির শ্রেণীর মানুষের সংখ্যা কত ; এবং

(খ) এদের জীবন ও সংস্কৃতি সংরক্ষণ ও উন্নয়নের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) গণনার মাধ্যমে সুনির্দিষ্ট পরিসংখ্যান এখনও প্রস্তত করা যায়নি।

(খ) আছে এবং রূপায়িত হচ্ছে।

**গোঘাট-কামারপুকুর পর্যটনকেন্দ্র**

১৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭৫) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

হুগলি জেলার "গোঘাট-কামারপুকুর" পর্যটনকেন্দ্র নির্মাণের বিষয়ে রাজ্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি না?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** আপাতত কোনও পরিকল্পনা নেই। তবে 'কন্ডাক্টেট ট্যুরের' মাধ্যমে পর্যটকদের ওখানে নিয়ে যাওয়া হয়।

আরামবাগে একটা পর্যটনকেন্দ্র গড়ে তোলার কথা রাজ্য সরকার চিন্তা করছেন। এখান থেকে পর্যটকদের 'গোঘাট-কামারপুকুর' প্রভৃতি জায়গায় যেতে পারবেন।

**কলকাতা-পলাশীপাড়া রাষ্ট্রীয় পরিবহনের বাস রুট**

১৫৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭৮) **শ্রী কমলেন্দু সান্যাল ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতা-পলাশীপাড়া রুটে রাষ্ট্রীয় পরিবহনের বাস দীর্ঘকাল যাবৎ চলছে না ;

(খ) সত্যি হলে, এর কারণ কি ; এবং

(গ) উক্ত রুটে পুনরায় বাস চালু করার কোনও ব্যবস্থা গ্রহণ করা হবে কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) কলকাতা-পলাশী পাড়া রুটে কলকাতা রাষ্ট্রীয় পরিবহনের বাস সার্ভিস ১৫-৫-৯৪ থেকে বন্ধ হয়েছে।

(খ) যাত্রী সংখ্যা কম হবার দরুন বন্ধ।

(গ) বর্তমানে বাস রুটটিকে পুনরায় চালু করার কোনও পরিকল্পনা নেই।

**দশম মানের বিদ্যালয়কে দ্বাদশ শ্রেণীর বিদ্যালয়ে উন্নীতকরণ**

১৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮০) **শ্রী কমলেন্দু সান্যাল ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার তেহট্ট ১ ও ২ নং ব্লকে একটি করে দশম মানের বিদ্যালয়কে দ্বাদশ শ্রেণীর বিদ্যালয়ে উন্নীতকরণের কোও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### সমবায় দপ্তরে অচলাবস্থা

১৬০। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮৫) **শ্রী শুভেন্দু চৌধুরি :** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মালদহ জেলায় এ. আর. সি. এস. মহাশয়ের ক্রমাগত অনুপস্থিতিতে সমবায় দপ্তরে অচলাবস্থার সৃষ্টি হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, ১৯৯৪ সালে গোটা বছরে উক্ত আধিকারিক কোন মাসে ক'দিন উপস্থিত ছিলেন?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) এটা সত্যি নয়।

(খ) প্রথম প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন ওঠেই না।

### ভাতা বৃদ্ধি

১৬১। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৯৯) **শ্রী ব্রহ্মময় নন্দ :** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েত কর্মকর্তাদের ভাতা বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** না, এরূপ কোনও পরিকল্পনা বর্তমানে সরকারের বিবেচনাধীনে নেই।

### দমকলকেন্দ্র স্থাপনের পরিকল্পনা

১৬২। (অনুমোদিত প্রশ্ন নং ১৭১৮) **শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস :** পৌর-বিষয়ক (অগ্নি নির্বাপক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার করিমপুর গঞ্জে দমকলকেন্দ্র স্থাপন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পৌর-বিষয়ক (অগ্নি নির্বাপক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ।

(খ) এখনই বলা সম্ভব হচ্ছে না।

## নূতন উচ্চমাধ্যমিক বিদ্যালয় স্থাপন

১৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৪১) **শ্রী সুভাষচন্দ্র সরেন :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় নূতন উচ্চ মাধ্যমিক বিদ্যালয় স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) এই ধরনের কোনও পরিকল্পনা আদৌ রচিত হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

## ফিড প্ল্যান্ট

১৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৭৩) **শ্রী সুন্দর হাজরা :** প্রাণিসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলার শালবনীতে একটি ফিড প্ল্যান্ট তৈরি হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত ফিড প্ল্যান্টের দৈনিক উৎপাদন ক্ষমতা কত?

**প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ।

(খ) প্রতিদিন প্রতি শিফটে (৮ ঘন্টা) ২০ (কুড়ি) মেট্রিক টন।

## শালবনী ফডার ফার্ম

১৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৭৬) **শ্রী সুন্দর হাজরা :** প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মেদিনীপুর জেলার শালবনী ফডার ফার্মে কোন কোন প্রকল্পে ওয়ার্ল্ড ব্যাঙ্কের মোট কত টাকা ধরা হয়েছে?

**প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** মেদিনীপুর জেলায় শালবনী ফডার ফার্মে নানা প্রকল্পে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা ধরা রয়েছে।

প্রয়োজনীয় তথ্য নিম্নে দেওয়া হল :

**প্রকল্প**

(১) পূর্ত ও বাস্তু সংক্রান্ত কাজ (CIVIL WORKS) — ১১৩.০০০ লক্ষ টাকা

| | | |
|---|---|---|
| (২) | গবেষণা—প্রাণিসম্পদ অধিকার (DAR RESEARCH) | ৪৭.৭৯৫ লক্ষ টাকা |
| (৩) | বীজ উৎপাদন ও প্রশিক্ষণ প্রাণিসম্পদ অধিকার। (DAR SEED MULTIPLICATION & TRAINING) | ১৭.২৭০ লক্ষ টাকা |
| (৪) | মিশ্র ঘাস চাষ প্রকল্প (SIL VIPASTURE) | ১৫.৪০০ লক্ষ টাকা |
| | মোট | ১৯৩.৪৬৫ লক্ষ টাকা |

### কো-অপারেটিভ সার্ভিস কমিশন

১৬৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৯০) **শ্রী মণীন্দ্রনাথ জানা ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সমবায় সমিতিসমূহের কর্মচারী নিয়োগের জন্য যে কো-অপারেটিভ সার্ভিস কমিশন গঠিত হয়েছে তার কর্মকান্ড শুরু হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে, কতজন কর্মচারী উক্ত কমিশন কর্তৃক মনোনীত হয়েছেন?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) কমিশন গঠিত হয়েছে কিন্তু কাজকর্ম এখনও শুরু হয়নি।

(খ) চেয়ারম্যান ও সচিব ভিন্ন এ পর্যন্ত অপর কোনও কর্মচারী নিয়োগ করা হয়নি।

### হাড়দা রামকৃষ্ণ হাইস্কুল

১৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ২০১৮) **শ্রী নরেন হাঁসদা ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার বেলপাহাড়ী ব্লকে অবস্থিত হাড়দা রামকৃষ্ণ হাই স্কুলটিকে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীতকরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**Mr. Speaker :** The Question Hour is over.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today, I have received three notices of Adjournment Motion. The first one is from Shri Saugata Roy on the subject of the reported attack on Congress workers in Calcutta and police firing at Entally on 11.7.95 and the second one is from Dr. Manna Bhunia on the subject of the reported incident of violence and death of a person at Entally – Padmapukur area of Calcutta on 11.7.95 and the third one is from Shri Sobhan Deb Chattopadhyay on the subject of eruption of violent activities after the election of Salt Lake Municipality & Calcutta Municipal Corporation. The subject matters of the motions do not call for adjournment of the business of the House. The Members may call the attention of the Minister concerned through Calling Attention, Question, Mention etc. I therefore, withhold my consent to the Motion. One Member, may however, read out the text of the Motion as amended.

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—কলকাতা পৌরসভা এবং সল্টলেক পৌরসভার নির্বাচনে মানুষের ব্যাপক জনসমর্থন হারিয়ে সি. পি. আই (এম) মরিয়া হয়ে উঠেছে এবং সমগ্র কলকাতা শহর জুড়ে সন্ত্রাস ও অরাজকতা সৃষ্টি করছে। কলকাতা ও সল্টলেকের নাগরিকরা কংগ্রেসকে ক্ষমতায় আনতে চেয়েছিলেন, কিন্তু ব্যাপক প্রক্সি ভোট ও ভীতি প্রদর্শনের মাধ্যমে বামফ্রন্ট জনগণের সেই ইচ্ছাকে প্রতিহত করেছে। দেশে দেশে কমিউনিস্টরা যখন জনসমর্থন হারায় তখন ক্ষমতার অপব্যবহার করে ; সন্ত্রাস সৃষ্টি করে, গণতান্ত্রিক অধিকার কেড়ে নিয়ে ক্ষমতায় টিকে থাকার ব্যর্থ চেষ্টা করে এসেছে, পশ্চিমবঙ্গ তার ব্যতিক্রম নয়। পশ্চিমবঙ্গের মানুষেরা দুর্নীতিগ্রস্ত, স্বৈরাচারী, দাম্ভিক বামফ্রন্ট নেতৃবৃন্দের স্বরূপ চিনে ফেলেছেন এবং মানুষের অধিকার তারা যতই কেড়ে নেবার চেষ্টা করবে, মানুষ মেকি বামপন্থার বিরুদ্ধে ততই বিদ্রোহ ঘোষণা করবে। যারা মানুষের রায়ের প্রতি শ্রদ্ধা জানাতে না জানিয়ে সশস্ত্র আক্রমণের পথে কংগ্রেস প্রার্থী ও নেতৃবৃন্দের ওপর অত্যাচার করছেন, তাদের কবর রচিত হবে আগামীদিন।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received eight notices of Calling Attention on the following subjects, namely :—

i) Reported incident of violence and death of young man as a result of police firing at Entally on 11.7.95 – Shri Deb Prasad Sarkar. Shri Lakshman Chandra Seth, Dr. Manas Bhunia, Shri Tapan Hore and Shri Chowdhury Md. Abdul Karim.

ii) Implementation of the proposal for setting up of 'Tehatta Sub-Division'—Shri Kamalendu Sanyal.

iii) Reported attack on P.C.C. President's car on 11.7.95 — Shri Saugata Roy.

iv) Reported death of some persons by Gastro enterities in Sub-divisional Hospital of Katowa — Shri Anjan Chatterjee.

v) Alleged disruption in Water Supply Project at Moina-I and II Gram Panchayat area in the district of Midnapore — Shri Manik Bhowmik.

vi) Reported stagnation in registration of land etc. throughout the State — Shri Subhas Goswami.

vii) Reported erosion of the Ganga in Shantipur area — Shri Ajoy Dey.

viii) Demand for a statement from the Chief Minister on his recent foreign tour for industrialisation in the State — Shri Nimai Das.

I have selected the notice of Shri Deba Prasad Sarkar, Shri Lakshman Chandra Seth, Dr. Manas Bhunia, Shri Tapan Hore and Shri Choudhury Md. Abdul Karim on the subject of Reported incident of violence and death of young man as a result of police firing at Entally on 11.7.95. The Minister may please make a statement today if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** The statement will be made on 13th July, Sir.

## LAYING OF REPORTS

### Audit Report on the Accounts of the West Bengal Comprehensive area Development Corporation for the Year 1997-98.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the Audit Report on the Accounts of the West Bengal Comprehensive Area Development Corporation for the Year 1987-88.

### 19th Annual Report of the West Dinajpur Spinning Mills Limited for the Year 1993-94.

**Shri Prabir Sengupta :** Sir, I beg to lay the 19th Annual Report of the West Dinajpur Spinning Mills Limited for the year 1993-94.

**Mr. Speaker :** Now Mention. Yes Dr. Abedin.

## MENTION CASES

[12-10 — 12-20 a.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী এই আসরে থাকলে ভাল হত। বর্ষীয়ান মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরী মহাশয় আছেন। মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় পুলিশের দেখাশোনা করছেন, সেকেণ্ড ইন কমাণ্ড, এখানে আছেন। মাথায় হাত দিলে পরিত্রাণ পাবেন না। আপনি জবাব দিন। সি. পি. এম. হ্যাজ গন ম্যাড। হোয়াই সি. পি. এম. ইজ সো ভিরুল্যান্ট? জবাব দেবেন, গণতন্ত্র মানেন কিনা, মানুষের বিচারের অধিকার আপনাদের রাজ্যে আছে কিনা? আজকে আপনারা সুস্থ মস্তিস্কে আছেন কিনা? কোন দেশে আছেন, জবাব দেবেন আপনারা?

(গোলমাল)

ভোটে হেরেছেন — পুলিশ লাগিয়ে, সমাজবিরোধীদের লাগিয়ে, বুথ দখল করে, ছাপ্পা ভোট দিয়ে। আপনারা সমাজবিরোধীদের নিয়ে, সাম্প্রদায়িকদের নিয়ে এককালে, ১৯৮৫ সালে বোর্ড দখল করেছিলেন—সেটা আমরা নিজেরা দেখেছি। মাথায় হাত দিয়ে কিছু হবে না। ইউ রুল হেয়ার বাট উই রুল রেস্ট অফ ইণ্ডিয়া। ৫৯ নম্বর ওয়ার্ডের কাউন্সিলার, সুশোভন বোসের উপর বোমা পড়েছে, তার ওপর আক্রমণ হয়েছে। অসমের মন্ত্রী এসেছেন দেখতে—সুব্রতবাবু, মাননীয় ডেপুটি লিডার, সি. এল. পি. র, তাকে নিয়ে প্রদেশ প্রেসিডেন্ট দেখতে গেছেন। নির্লজ্জের মতো, এই বদ্ধ পাগল, হিংস্র কুকুরের দল আজকে আক্রমণ করেছেন কংগ্রেসের প্রেসিডেন্টের ওপর। কি পেয়েছেন কি আপনারা? আপনি গালে হাত দিয়ে পার পাবেন না। এন্টালিতে ১৫ রাউন্ড গুলি চলেছে। কংগ্রেসিদের ৫০টার উপর বাড়ি ভেঙে দিলেন। কি তাদের অপরাধ? দে ডু নট নো। এই বাড়ি ভাঙার কারণ—দে ডু বিলিভ উইথ দি আইডিওলজি অফ দি কংগ্রেস। ৪৪ নম্বর ওয়ার্ডে গায়ের জোরে জিতেছেন। সেখানকার মানুষের উপর আপনারা সমাজ বিরোধীদের দিয়ে হামলা করিয়েছেন। আর চীফ হুইপ বসে আছেন—রশিদের মেনট্যর, রশিদের কাছে রশদ পেয়ে এতদিন তিনি সুস্থ আছেন। আজকে আপনারা টেলিগ্রাফে দেখেছেন—তিনি তার সিকিউরিটি নিয়ে রিভলভর ভল্ট করতে করতে কংগ্রেসি ভোটারদের তাড়িয়ে দিচ্ছেন। ভদ্রলোকের ছবি শুদ্ধু বেরিয়েছে। এটা দুর্ভাগ্যের কথা রশিদের সঙ্গে গালাগালির ছবি এখনও আমরা পাইনি। কিন্তু রশিদ জেলে যে স্বীকারোক্তি দিয়েছে তাতেও এই পার্টির তো লজ্জা নেই, শালীনতাবোধ নেই। গণতন্ত্রের প্রতি কি আস্থা নেই? তাই সমাজবিরোধীদের এখানে রাজমুকুট দিয়ে বসানো হয়েছে। কি পেয়েছেন কি আপনারা? বুদ্ধদেববাবু জবাব দেবেন। সোমেন মিত্রর উপর কেন আক্রমণ হল? কি প্রতিকার করেছেন আপনারা? পুলিশ কমিশনার শুয়ে গেছে, মাইনা খায় সরকারের। হি ইজ দি সার্ভেন্ট অব দি পিপল। তিনি বলেছেন, 'আমি কি শুয়ে শুয়ে গুলির হুকুম দিয়েছি?' আপনারা রেহাই পাবেন না বুদ্ধদেববাবু। ওকে এখানে হাজির করুন। এসেম্বলি ইন সেসন, আমাদের এক্তিয়ার আছে। কারণ, Somen Mitra is not only the President of the party, he is a member of the House also. But he has been not given any protection by the police. This happened in presence of the police.

[12th July, 1995]

কি চান আপনারা? এখানে কেন বন্দুক ঢোকালেন না? আমাদের ক্যানডিডেট জিতেও মার খাবে? এই লাইফের কি ক্ষতিপূরণ দেবেন? লাইফের কি কোনও ক্ষতিপূরণ হয়? আপনাদের আমি তিনটি প্রশ্ন করতে চাই, তার উত্তর দিন আপনারা। Whether the people have a right to live here or not? Whether the Leninist Police Commissioner was sleeping when Calcutta was burning? চিফ মিনিস্টারকে জবাব দিতে হবে, তা না হলে হাউস চলবে না। আজকে চিফ মিনিস্টারকে এর জবাব দিতে হবে। কত দূর যাবেন আপনারা, আর কত দূর যাবেন? আপনি তো স্যার না করে দিলেন, আমাদের এডজর্নমেন্ট মোশান না করে দিলেন। হাউসের বাইরে তো আপনি মস্ত নেতা। আপনার জ্ঞানের জন্য বলছি, আপনি যে কংগ্রেস ক্যান্ডিডেটের চরিত্র হরণ করেছিলেন সে জিতে গেছে। আপনার অবগতির জন্য এটা জানিয়ে দিলাম। আপনারা কোন অধিকারে এই সন্ত্রাস, এই গৃহদাহ, এই খুন, এই ষড়যন্ত্র, এই হত্যা, বিরোধী দলের নেতাদের উপর আক্রমণ চালাবেন এটা জানতে চাই। আপনার এক্তিয়ার আছে রুল ৬২-তে আপনি না করতে পারেন অ্যাডজর্নমেন্ট মোশন। এই পরিস্থিতিতে যদি না করে তাহলে আর কোন পরিস্থিতিতে হ্যাঁ হবে? ইট অফেন ফলস। আমরা চাই মুখ্যমন্ত্রী জবাব দিন, তা না হলে হাউস চলবে না, সেকেণ্ড ইন কমাণ্ডো দিলে হবে না। আপনি খোয়াব দেখছেন কেন জানি না, আপনার এই খোয়াব বাস্তবায়িত হবে কিনা জানি না। আজকে জবাব দিন। কত দিন আর এই সরকার চলবে এইভাবে? সেই পঞ্চায়েত ইলেকশন থেকে শুরু করে গত ৩ বছর ধরে এখানে অত্যাচার করে চলেছেন। আপনাদের ভয়ে মানুষ আজ ঘরছাড়া, ছাত্ররা স্কুলে যেতে পারছে না, পরীক্ষার ফল বেরিয়েছে তারা জানতে পারছে না যে তারা পাশ করেছে কিনা। সেখানে সি. পি. এম.-এর বাহিনী বসে আছে। মহিলারা কাজে যেতে পারছে না, শিক্ষকরা স্কুলে যেতে পারছে না। কি করছেন কি আপনারা? কোন জায়গায় নিয়ে যাচ্ছেন? আমরা জানতে চাই কটা সমাজবিরোধীকে আপনারা অ্যারেস্ট করেছেন? আপনাদের দলের লোক হলে সে ভাল লোক আর আমাদের দলের লোক হলেই সমাজবিরোধী? বিরোধী দলের লোক হলেই তার বিরুদ্ধে ওয়ারেন্ট বের করে দিচ্ছেন। আমাদের একটার পর একটা ক্যান্ডিডেটের বিরুদ্ধে পোলিং এজেন্টের বিরুদ্ধে ৮-১০টা কেস দিয়ে দিয়েছেন। আজকে আপনারা বিচারালয়কে আপনারা মানেন না। ৪০,০০০ কেস এই সরকারের বিরুদ্ধে রয়েছে, কোন কিছু করেননি। All proceedings of this House be adjourned. Let the Chief Minister come. Let it be answered. Let the Chief Minister answer or any of the Ministers can answer., আজকে মুখ্যমন্ত্রীকে জবাব দিতে হবে নইলে হাউস চলবে না। চিফ মিনিস্টারকে বলতে হবে। কোনও হরিদাস বললে হবে না।

(গোলমাল)

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার ধৈর্য্য অপরিসীম। আপনি নো কনফিডেন্স মোশন অ্যাডমিট করেছেন। উনি এখানে যে সমস্ত কথা বলছেন সেইগুলি অনাস্থা প্রস্তাবের উপর আলোচনার বিষয়। জয়নাল আবেদিন সাহেব আদৌ পার্লামেন্টারিয়ান নন। উনি পার্লামেন্টরি রীতি-নীতি ভুলে গেছেন, উনি অনভিজ্ঞ হয়ে যাচ্ছেন। গতকালকেও আমি বলেছি কলকাতা কর্পোরেশন নির্বাচনের পর গত পরশু থেকে কংগ্রেস দল সীমাহীন অন্যায়

অত্যাচার চালিয়ে যাচ্ছে। কাল কলকাতায় আমাদের দুজন কর্মীকে তারা স্ট্যাব করেছে, নানাভাবে অত্যাচার চালিয়ে গেছে। আজকে কংগ্রেস দল কোন পর্যায়ে গিয়েছে দেখুন। কয়েকদিন আগে খবরের কাগজে বেরিয়েছে ওদের দলের নেত্রী নয়না সাহানীর ব্যাপারে।

**(তুমুল গোলমাল)**

[12-20 — 12-30 p.m.]

**(এই সময়ে কংগ্রেসের মাননীয় সদস্যগণ শ্লোগান সহকারে হাউসের মধ্যে ঘুরতে থাকেন।)...........(গোলমাল)** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নয়না সাহানীর দুটি হাত কেটে এবং দুটি পা কেটে যে উনুনে রুটি সেঁকা হয় সেই উনুনে পুড়িয়ে মারা হল। তারপরে কংগ্রেস নেতা সুশীল শর্মা তো পলাতক এই ব্যাপারে মনিন্দর সিং বিট্টার নামও জড়িত আছে। মমতা বন্দ্যোপাধ্যায় তো আরেকজন, যার ধারেকাছে যাওয়া উচিত নয়। সেই কারণে আমি বারে বারে বামপন্থী বন্ধুদের সতর্ক করে দিচ্ছি তারা যেন কংগ্রেসিদের আক্রমণে না যায়.... (গোলমাল) এই কারণে তীব্র প্রতিবাদ জানাচ্ছি এবং ওদের কোন আমন্ত্রণে বা কোনও সভায় কখনো যাওয়া উচিত নয়।

(গোলমাল)

শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য এই সময়ে বলতে ওঠেন কিন্তু বিরোধীদলের গোলমালের জন্য বলতে না পেরে বসে পড়েন।

**মিঃ স্পিকার ঃ** ঈদ মহম্মদ আপনি কিছু বলুন।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বামফ্রন্ট সরকারের পলিসির বিরুদ্ধে আমাদের এলাকায় বি. এল. আরও রায় দিয়েছেন। আমার বিধানসভা কেন্দ্রের থানা হচ্ছে বড়ওয়া এবং সেটি মাননীয় মন্ত্রী শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়ের এলাকা। সেখানে বর্গাদারকে বে-আইনিভাবে উৎখাত করার জন্য বি. এল. আরও তার অফিস থেকে রায় দিয়েছেন। সেখানে জমির মালিক সিরাজুল হক এবং আহম্মদ নাওয়াজ। তাদের জমিও আছে গোলহাটিয়াতে। তারা এখানে বর্গাদার থেকে ভাগ নেয়। রবি উল আলম ২০ বছর ধরে চাষ করছিলেন এবং ভাগও দিচ্ছিলেন। কিন্তু ১৯৭৯ সালে এনিমি প্রপার্টি হিসাবে এটাকে ভারত সরকার ঘোষণা করেন। তাতে কাস্টোডিয়ান হয় বি. এল. আরও। রবি উল আলম যথারীতি সিরাজ উল হক নামে একজন ব্যক্তিকে নিয়ে তার জমির ফসল দিয়ে আসতেন। তারপরে তিনি গোলহাটি গ্রামে আবদুল হাসানকে পাওয়ার অফ অ্যাটর্নি করে দেন। আবদুল হাসান পাওয়ার অফ অ্যাটর্নি নেওয়ার পরে ওই বৎসরই ওর ছেলে রেজাউল করিম এবং অন্যান্য ছেলেদের নামে টার্মিনেট করে দেন এবং রেজিস্ট্রি করে দেন। ওখানে জমির বর্গাদারকে উৎখাত করার জন্য বি. এল. আর ওর অধীনে যে আর ও আছেন তিনি বর্গাদারকে কোন সুযোগ-সুবিধা না দিয়েই জমির মালিকের সঙ্গে ষড়যন্ত্র করে তাকে উৎখাত করার চেষ্টা করেন। সুতরাং অবিলম্বে এর ব্যবস্থা নেওয়া হোক এবং ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীকে এই বিষয়ে আপনার মাধ্যমে জানাচ্ছি।

(গোলমাল)

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেসী সংসদীয় রীতিনীতির বিরোধী... গোলমাল (এই সময়ে কংগ্রেসি সদস্যরা হাউসের ভেতর ঘুরতে থাকেন)।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রকৃতপক্ষে কংগ্রেসিরা আজকে হেরে গিয়ে নৃত্য শুরু করেছে! ওদের বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল আবেদিন সাহেব আজকে পৌর নির্বাচনে অনেক জায়গায় হেরে গিয়ে মা ছিন্নমস্তার রূপ ধারণ করেছেন। এইভাবে তারা আজকে সংসদীয় রীতি নীতিকে ধ্বংস করতে চলেছেন। .....গোলমাল.......

আজকে কংগ্রেসিরা দিকে দিকে পরাজিত হয়ে ক্ষিপ্ত হয়ে উঠেছেন, সুতরাং জনগণকে আজকে সচেতন থাকতে হবে। ....(গোলমাল)। সেই কারণে হাউসের সবার কাছে আবেদন জানাচ্ছি এবং হাউসের মাধ্যমে এই কথা বলছি যে, কংগ্রেসীরা আজকে যেভাবে সন্ত্রাস চালাচ্ছে তার বিরুদ্ধে সজাগ হন। ওইসব মস্তান, গুণ্ডাবাহিনীদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে হবে। আজকে সুব্রতবাবু হাউসের ভিতরে যেভাবে আচরণ করছেন তাতে সংসদীয় রীতিনীতি এরা কেমন করে মেনে চলেন সে তো বোঝাই যাচ্ছে। সুতরাং সংসদীয় রীতিনীতিকে রক্ষা করা আমাদের কর্তব্য এবং সেটা জনগণকে বুঝিয়ে দিতে হবে যে ওই সন্ত্রাসবাদীদের বিরুদ্ধে তারা যেন রুখে দাঁড়ায়......(গোলমাল।)

(এই সময় কংগ্রেস সদস্যরা চীৎকার করতে করতে হাউসের ওয়েলের চারিদিকে প্রদক্ষিণ করতে থাকেন।)

স্যার, আজকে সংসদীয় ব্যবস্থা বিপন্ন। আজকে কংগ্রেসী বিধায়করা গুণ্ডাদের জায়গায় চলে যাচ্ছেন, তারা গুণ্ডামি করছেন। কংগ্রেসি বিধায়করা গুণ্ডাদের নেতৃত্ব করছেন। আমরা চাই গোটা পশ্চিমবাংলার গণতন্ত্রপ্রিয় মানুষেরা এটা জানুক, কংগ্রেস কিভাবে সংসদীয় গণতন্ত্রকে ধ্বংস করছে। কিন্তু তাদেরকে প্রতিহত করতেই হবে, এবং জনগণ এ বিষয়ে শেষ কথা বলবে।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, আজকে এখানে কংগ্রেস বিধায়করা যে আচরণ করছে তাতে বিধানসভাকে কলুষিত করা হচ্ছে এবং এর নেতৃত্ব দিচ্ছেন বিরোধী নেতা ডাঃ জয়নাল আবেদিন। আজকে দলবদ্ধভাবে তারা এটা করছে।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** স্যার, আজকে আমরা দেখছি কংগ্রেস যারা নিজেদেরকে গণতন্ত্রের ধ্বজাধারী বলে থাকেন তারা আজকে পশ্চিমবাংলার গণতন্ত্রকে ধ্বংস করছেন। বিধানসভার মর্যাদাও নষ্ট করা হচ্ছে।

(এই সময় মাননীয় সদস্য সুব্রত মুখার্জিকে মেজ নিয়ে হাউসের দরজার দিকে চলে যেতে দেখা যায়। কিন্তু মার্শাল এবং নিরাপত্তারক্ষীদের তৎপরতায় তিনি সেটা হাউসের বাইরে নিয়ে যেতে ব্যর্থ হন এবং তা যথাস্থানে রেখে দেওয়া হয়।)

কিন্তু আমরা যারা বামফ্রন্টের নির্বাচিত সদস্যরা আছি আমরা এই বিধানসভার পবিত্রতা রক্ষা করব। কংগ্রেস পশ্চিমবাংলায় অরাজকতা সৃষ্টি করার চেষ্টা করবে। কিন্তু আমরা তা করতে

দেব না। গ্রাম-বাংলার মানুষ আজকে তৈরি হয়ে আছে কংগ্রেসিদের এই অরাজকতার জবাব দেবার জন্য। যে জবনিকাপাত ১৯৭৭ সালে হয়েছিল তা আবার হবে। আমি আপনার মাধ্যমে ঐ কংগ্রেসি দলের প্রতিনিধিদের অনুরোধ করব তারা অবিলম্বে নিজ নিজ আসনে বসে পশ্চিমবাংলার জনসাধারণের জন্য যে দায়িত্ব নিয়ে বিধানসভায় সদস্য হিসাবে এসেছেন সেই দায়িত্ব পালন করবার কাজ করবেন।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার শ্যামপুর থানার নিম্ন দামোদর নদী মজে গেছে। ফলে ৭-টি অঞ্চলের ২৫ হাজার কৃষক চাষ থেকে বঞ্চিত হচ্ছে। আজকে সেচমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি, নিম্ন-দামোদরের যাতে সংস্কার হয় এবং দামোদরের উপর একটা ব্রিজ যাতে হয় তার ব্যবস্থা করুন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কংগ্রেস গণতন্ত্রকে হত্যা করছে। '৭২ সালের মতো কংগ্রেসিরা আবার পশ্চিমবাংলায় অরাজকতা সৃষ্টি করে চলেছে। জনসাধারণ আজকে আমাদের এই বিধানসভায় পাঠিয়েছে তাদের অভাব-অভিযোগ কথা তুলে ধরবার জন্য।

[12-30 — 12-40 p.m.]

(গোলমাল)

এই কংগ্রেসি বন্ধুরা সারা পশ্চিমবাংলায় আজকে অরাজকতা চালাচ্ছে। নির্বাচনে সন্ত্রাস সৃষ্টি করেছে। এর উত্তরে নিশ্চয় পশ্চিমবাংলার মানুষ আগামী দিনে দেবে।

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** (নট রেসপন্সড)

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** (নট রেসপন্সড)

**শ্রী মাণিক ভৌমিক ঃ** (নট রেসপন্সড)

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** (নট রেসপন্সড)

**শ্রী আবদুল সালাম মুন্সি ঃ** (নট রেসপন্সড)

**শ্রী অজয় দে ঃ** (নট রেসপন্সড)

**শ্রী জটু লাহিড়ি ঃ** (নট রেসপন্সড)

**শ্রী শিবপ্রসাদ সরকার ঃ** (নট রেসপন্সড)

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** (নট রেসপন্সড)

(গোলমাল)

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মিঃ স্পিকার স্যার, বিভিন্ন এলাকার বিধায়করা এই সময়ে তাদের দাবি-দাওয়াগুলি আপনার মাধ্যমে মন্ত্রিসভাকে জানায়। এরা এই সময়টাকে বাঞ্চাল

করার জন্য বিধানসভাকে যেভাবে নক্কারজনকভাবে ব্যবহার করছে, পশ্চিমবাংলার মানুষ দেখবে এখানকার এই বিরোধীপক্ষের সদস্যরা তারা কি ভূমিকা পালন করছে। আমাদের এলাকার দাবি-দাওয়াগুলিকে এরা বাঞ্চাল করার জন্য বিধানসভাকে কলুষিত করছে। আমি মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয়ের কাছে একটি বিষয়ের ব্যাপারে আবেদন জানাচ্ছি। আমার এলাকায় আড়সা থানা অন্তর্গত আড়সা হাইস্কুলকে হায়ার সেকেন্ডারিতে উন্নীত করার জন্য আবেদন জানাচ্ছি এবং ঐ ব্লকে কোনও গার্লস স্কুল নেই, ওখানে একটি জুনিয়ার গার্লস স্কুল খুলে দেওয়ার জন্য আবেদন জানাচ্ছি। সঙ্গে সঙ্গে এদের এই নক্কারজনক ভূমিকার প্রতি নিন্দা প্রকাশ করছি।

(গোলমাল)

**শ্রী শক্তি বল :** স্যার, আমি একটি প্রস্তাব আনছি। কংগ্রেসের এই বিরোধী দল আজকে গণতন্ত্রকে হত্যা করার যে নমুনা দেখাল গোটা বিধানসভায় এবং এখানকার যে ন্যায়দন্ড মেস দন্ডটিকে মাননীয় সদস্য সুব্রত মুখার্জি যে ভাবে নিয়ে চলে গেলেন এবং কংগ্রেসের আজকে এই যে চেহারা গণতন্ত্রকে ধ্বংস করার এই যে চক্রান্ত এই চক্রান্ত পশ্চিমবাংলার মানুষ দেখছে। শান্তিপূর্ণভাবে যখন সমস্ত পৌর নির্বাচনগুলি হচ্ছে দিকে দিকে তখন তারা গন্ডগোলের খবর নিয়ে এসে একটা গুজব রটাবার চেষ্টা করছেন। এই হচ্ছে কংগ্রেসিদের চেহারা। আজকে এরা যে ভাবে মেস নিয়ে চলে গেলেন, এতে এদের লজ্জা হওয়া উচিত। আজকে এদের বিরুদ্ধে পশ্চিমবাংলার মানুষের নিন্দা প্রস্তাব আনা উচিত। ভারতবর্ষের সংবিধানকে কংগ্রেস যেভাবে হত্যা করতে চাইছে তা বলার কথা নয়। এই হচ্ছে এদের চেহারা।

**মিঃ স্পিকার :** ডাক্তার আবেদনি, আপনি কি বলতে চাইছেন বলুন।

(নয়েজ)

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি হাউস অ্যাডজর্ন করুন, সবাইকে নিয়ে আপনার ঘরে বসুন।

(নয়েজ)

**মিঃ স্পিকার :** রবীন মন্ডল টেক ইওর সিট। ডাক্তার আবেদিন বলুন।

**ডাঃ জয়নাল আবেদিন :** আজকে আপনাকে আমি অনুরোধ করছি, ইউ আর দি কাস্টোডিয়ান অফ দি হাউস। আজকে হাউসে মুখ্যমন্ত্রীকে পাওয়া যাচ্ছে না। আজকে আপনি হাউস অ্যাডজর্ন করে সব পার্টির লিডারদের আপনার ঘরে ডাকুন। লেট আস ডিসকাস দি ম্যাটার।

(নয়েজ)

**মিঃ স্পিকার :** বসুন, বসুন, বসুন। সকালবেলায় আপনি আমাকে টেলিফোন করেছিলেন, আপনি [illegible] শন করবেন জরুরি ব্যাপারে। আমি তো সকালে খবরের কাগজ পড়ি।

কালকে যা ঘটনা ঘটেছে তা নিয়ে আলোচনা করবেন বলেছেন এবং আমি বলেছিলাম আপনাকে আমি প্রথম সুযোগ দেব। অনেক ইম্পর্টেন্ট ব্যাপার থাকতে পারে, তা বলতে হবে, তার উত্তরও দিতে হবে। সেই সময় আপনি বলেননি আমাকে যে মুখ্যমন্ত্রী ঘরে থাকলে ভাল হয়। আপনি সেই সময় যদি বলতেন, সেই সময় যদি আপনি ম্যাসেজ দিতেন, I would convey the message to the Chief Minister তাহলে আমি তাকে বলতাম লিডার অফ দি অপোজিশন একটা ঘটনা বলতে চান, আপনি যদি আসতে পারেন, তাহলে আপনি আসুন। উনি ওনার প্রবলেম বলতেন। Once the business of the House starts it is not the business to mine to call upon somebody to report to the House.

(গোলমাল)

Please take your seat. Everybody has their own programme. Everybody has their own business. আপনারাই সব বলতে থাকেন বলুন, আমি তাহলে বসে পড়ছি।

(নয়েজ)

অনেক ধৈর্য্য আছে, আমার অনেক পেশেন্স আছে। আমি এখানে ভালো করে বসতে পারি। আমি বুদ্ধদেববাবুকে ডেকেছিলাম। তিনি স্টেটমেন্ট দিতেন, কিন্তু আপনারা তা শুনতে চাননি। আপনারা নাচন-কোদন করছেন করুন। আপনারা যদি মনে করেন পার্লামেন্ট এইভাবে চলবে, তাহলে চলবে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্যঃ** মিঃ স্পিকার স্যার, বিরোধী দলের নেতা যে বক্তব্য রেখেছেন এই সভায়, সেই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী সভায় থাকলে ভাল হত, মাননীয় মুখ্যমন্ত্রীই জবাব দিতেন। তিনি নেই, তিনি যদি সকালে জানতেন এই বিষয়ে আলোচনা হবে, তাহলে তিনি নিশ্চয় আসতেন। তিনি নেই, তিনি থাকলে বলতেন, এখানে বিনয়বাবু আছেন। আমি আপনাদের কাছে অনুরোধ করছি নির্বাচনের পরে যে ঘটনা ঘটেছে কলকাতা শহরে এটা খুব দুঃখজনক।

[12-40 — 12-50 p.m.]

এ ব্যাপারে দায়িত্ব আছে মুখ্যমন্ত্রীর, তিনি নিজে নির্দেশ দিয়েছেন নগরপালকে, যেন এই শহরে নির্বাচনের পরবর্তীকালে কোনও রকম ঘটনা যেন না ঘটে। কিন্তু তা সত্ত্বেও গতকাল যে ঘটনা হয়েছে—দু-তিনটি ঘটনা হয়েছে, দক্ষিণ বেলেঘাটায়, বালিগঞ্জে একজন কাউন্সিলারের বাড়িতে। এটা খুবই দুঃখজনক, এই ঘটনা না ঘটলেই ভাল হত। এন্টালি ধরেই বলছি—পুলিশ ফায়ারিং হয়েছে, দুজন মারা গেছেন। এটা দুঃখজনক ঘটনা এবং আমাদের প্রশাসনের কাছে সুস্পষ্ট নির্দেশ আছে যে এগুলি বন্ধ করতে হবে, যত দ্রুততার সাথে সম্ভব এটা বন্ধ করতেই হবে। যে বিরোধী দলের সদস্য আক্রান্ত হয়েছেন বলে আপনারা বলছেন, এটা নিশ্চয়—এই ঘটনার পুনরাবৃত্তি যেন না হয়। এটা দুঃখজনক ঘটনা, এটা যাতে পুনরাবৃত্তি না হয় সেটা দেখতে হবে। এই ঘটনায় কংগ্রেস সভাপতি আক্রান্ত হন, এই ঘটনার যাতে

পুনরাবৃত্তি না হয় সেটা আমাদের দেখতে হবে। দায়িত্ব এক পক্ষের হয় না, দু-পক্ষের। ঘটনা হলেও এটা বাস্তব যে এক জন নামকরা সমাজবিরোধীর কথা আপনি বলেছেন, আপনি নিজে গাড়িতে তার সাথে ঘুরেছেন, এ জিনিস করবেন না।

(প্রচণ্ড গোলমাল)

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, নদীয়া জেলায় করিমপুর থেকে কৃষ্ণনগর পর্যন্ত প্রায় ৬০ কিলোমিটার এলাকা, এর মাঝামাঝি জায়গাতে ডঃ বি. আর. আম্বেদকার কলেজ অবস্থিত, প্রায় ২০ বছরের বেশি হয়ে গেল এই কলেজ চলছে। এই কলেজে অবিলম্বে অনার্স সাবজেক্ট করার দরকার বলে আমি দাবি করছি। ইতিহাস এবং বাংলা ভাষায় অনার্স চালু করা যেতে পারে। আমি খুব আনন্দিত হব যদি বর্তমান শিক্ষাবর্ষে ইতিহাস কিংবা বাংলা ভাষা, যে কোনও একটি বিষয়ে যদি অনুমোদন দেওয়ার ব্যবস্থা করেন।

(গোলমাল)

**(এই সময় মাননীয় কংগ্রেস সদস্যবৃন্দ কক্ষ ত্যাগ করেন।)**

**শ্রী রঞ্জিত পাত্র ঃ** মিস্টার স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলায় আমার নির্বাচনী ক্ষেত্র দাতন, সেখানে চক্ইসমাইল গ্রামে গত ৩.৪.৯৫ তারিখে ১১-১২টার সময় এক বিধ্বংসী অগ্নিকাণ্ড হয়। প্রায় ১৫-১৬টি গাড়ি নিমেষে ভস্মীভূত হয়, গ্রামাঞ্চলে কোনও দমকল বাহিনী থাকে না। প্রায় ৫০-৬০ জনের বেশি ক্ষতিগ্রস্ত গৃহগুলির মানুষ আজকে তারা গাছের নিচে বসবাস করছে। প্রয়োজনের তুলনায় ত্রাণ ব্যবস্থা অত্যন্ত কম। মাননীয় অধ্যক্ষ মহাশয় মাত্র একজন ব্যক্তি ত্রিপল পেয়েছে, আর মাত্র ৩০ কেজি গম গেছে, ১৫-১৭টি বাড়ি ক্ষতিগ্রস্ত হয়েছে, ৯-১০ লক্ষ টাকা ক্ষতিগ্রস্ত হয়েছে। আর মাত্র কয়েকটি ছেলেমেয়েকে কয়েকটি কাপড় ও শাড়ি দেওয়া হয়েছে। আমি আবেদন করছি দ্রুততার সাথে এবং যুদ্ধকালীন তৎপরতায় সেখানে তাদের গৃহ নির্মাণের জন্য ঋণ, অনুদান, প্রয়োজনীয় বীজ এবং অন্যান্য সরকারি সাহায্য যাতে পৌঁছায় তার ব্যবস্থা করুন।

**শ্রী দেবেশ দাস ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী রবীন দেব ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পুরুলিয়া জেলাতে স্বাস্থ্য দপ্তরের অব্যবস্থার জন্য স্বাস্থ্য কেন্দ্রের সমস্ত জিনিসপত্র চুরি হয়ে যাচ্ছে। ওখানে স্বাস্থ্য কর্মীরা রাত্রে থাকেন না। কয়েকদিন আগে খবরের কাগজে পড়লাম যে চয়নপুর হাসপাতালের সমস্ত জিনিসপত্র চুরি হয়ে গিয়েছে। তা ছাড়া ইলু সাবসিডিয়ারি হেলথ সেন্টারে এবং মাহাতোমারা স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার এবং অন্যান্য স্বাস্থ্যকর্মীরা রাত্রে না থাকার জন্য সেখানে ইলেকট্রিকের

ওয়ারিং থেকে আরম্ভ করে সমস্ত জিনিসপত্র চুরি হয়ে যাচ্ছে। এর প্রতি আমি আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ জানাচ্ছি। তা ছাড়া আমাদের পুরুলিয়া সদর হাসপাতালে প্রয়াতঃ ডাঃ অম্বরীশ মুখার্জি মহাশয়ের আমলে অনেকগুলি নতুন বাড়ি হয়েছে কিন্তু আজ পর্যন্ত সেখানে কোনও রোগী থাকেন না, সেগুলি খালি পড়ে আছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর এদিকেও দৃষ্টি আকর্ষণ করছি এবং স্বাস্থ্য কেন্দ্রগুলিতে চুরি বন্ধ করার জন্য অবিলম্বে ব্যবস্থা নিতে বলছি।

**শ্রী হাফিজ আলম শৈরানি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে বামফ্রন্ট সরকার সুযোগ সুবিধাগুলি গ্রাম থেকে গ্রামান্তরে পৌঁছে দেওয়ার প্রতিশ্রুতি দিয়েছিলেন। কিন্তু স্যার, দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, আমরা গোয়ালপোখর কেন্দ্রে ৫টি স্বাস্থ্যকেন্দ্রের মধ্যে তিনটি খুঁড়িয়ে খুঁড়িয়ে চললেও তরিয়াল এস. এইচ. সি. গোঁয়াগাঁ এস. এইচ. সি. দুটি বন্ধ হয়ে আছে দীর্ঘদিন ধরে। এখনও পর্যন্ত সরকারের দিক থেকে উদ্যোগ নিয়ে এই দুটি স্বাস্থ্যকেন্দ্র খোলার প্রচেষ্টা হয়নি। গ্রামে যারা বাস করেন শহুরে ভাষায় তাদের চাষী বলা হলেও এই চাষীদের প্রতিও বামফ্রন্ট সরকারের একটা দায়বদ্ধতা আছে এবং সেই দায়বদ্ধতা থেকে গ্রামের লোকরা ন্যূনতম চিকিৎসা ব্যবস্থা পেতে পারেন। কাজেই এদিকে লক্ষ্য রেখে মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, এই দুটি বন্ধ স্বাস্থ্য কেন্দ্র খোলা এবং অন্যান্যগুলিতে সুষ্ঠ চিকিৎসার ব্যবস্থা করুন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী, মাননীয় জ্যোতি বসু মহাশয়কে আমি ধন্যবাদ জানাচ্ছি, অভিনন্দন জানাচ্ছি কারণ তিন ৩৪ দিন ধরে বিদেশ ভ্রমণ করে এলেন মূলত এই রাজ্যে শিল্পায়নের জন্য। আমাদের রাজ্যের বিশাল বেকারবাহিনীর স্বার্থেই তিনি ৩৪ দিন ধরে আমেরিকা, ইংল্যান্ড, নেদারল্যান্ড সফর করে এলেন। এই ৩৪ দিনের মধ্যে মাত্র তিন/চার দিন তিনি বিশ্রাম নিয়েছেন। এই তিন-চার দিন বাদে বাকি সময়টা তিনি শিল্পপতি, ব্যবসায়ী ইত্যাদিদের সঙ্গে আলাপ আলোচনা চালিয়ে গিয়েছেন এই রাজ্যে শিল্পায়নের জন্য। ইতিমধ্যে প্রায় ৪ হাজার কোটি টাকা বিনিয়োগের জন্য সমঝোতাপত্র স্বাক্ষরিত হয়েছে, চুক্তি হয়েছে। আমরা লক্ষ্য করেছি যে তার বিদেশ সফরের সময় বারবার তাকে জিজ্ঞাসা করা হয়েছে মহারাষ্ট্র সরকার এনরনের সঙ্গে যে চুক্তি করেছেন, সেই এনরনের প্রসঙ্গে যেখানে শর্ত হচ্ছে যে ১৬ পারসেন্ট মুনাফার, সে সম্পর্কে আপনার অভিমত কি? তিনি পরিষ্কার বলেছেন, আমাদের রাজ্যে আমরা বিনিয়োগের জন্য যে আমন্ত্রণ জানাচ্ছি সেটা হবে সম-স্বার্থের ভিত্তিতে।

[12-50 — 1-00 p.m.]

পশ্চিমবাংলার মানুষ এবং পশ্চিমবাংলার শ্রমিকদের স্বার্থ এর দ্বারা রক্ষিত হবে সেই সঙ্গে সঙ্গে যারা বিনিয়োগ করতে আসবেন তাদের স্বার্থও ক্ষুন্ন হবে না। কিন্তু যেভাবে কেন্দ্রীয় সরকার, কংগ্রেস সরকার এবং মহারাষ্ট্র সরকার বৈদেশিক সংস্থার কাছে নিজেদের মাথা নিচু করছেন সেই ভাবে আমরা করতে চাইনি। বিভিন্ন ভাবে কংগ্রেসিরা বিশৃঙ্খলা সৃষ্টি করে সেই সম্ভাবনাকে বিনষ্ট করার জন্য নানা রকম চক্রান্ত করছে। তাই মুখ্যমন্ত্রীকে আমি

অভিনন্দন জানাচ্ছি এবং তার প্রচেষ্টা যেন বাস্তবায়িত হয় সেটাই কামনা করছি। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমাদের অভিনন্দন দয়া করে পাঠিয়ে দেবেন।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে নাটক এখানে দেখলাম কিছুক্ষণ আগে, এই তো হচ্ছে কংগ্রেস, ওরা বাইরে যেমন গণতন্ত্রের উপর আঘাত করছে, হাউসের ভিতরেও সেই একই কাজ করছে, গণতান্ত্রিক ব্যবস্থার উপর আঘাত করছে। এটাই কংগ্রেসের কালচারে পরিণত হয়েছে। ওদের একজন নেতা সুশীল শর্মা একজন মেয়েকে পুড়িয়ে হত্যা করেছে, যে ওর স্ত্রী বলে পরিচিত ছিল, তার নাম নয়না সাহানি। এর জন্য দেখছি আজকে যুব কংগ্রেসের নেতারাও সেই নেতাকে প্রোটেকশন দেবার চেষ্টা করছে এবং পেপারে দেখছি যুব কংগ্রেসের সর্বোচ্চ নেতৃত্ব বিট্টাকেও এই ঘটনার সঙ্গে জড়িত বলে বলা হচ্ছে। এই সব নেতারা এখানে ২১শে জুলাই যুব কংগ্রেসের ডাকা একটি সভায় বক্তৃতা করতে আসবেন। আজকে কংগ্রেসিরা ভারতবর্ষের বুকে সন্ত্রাস সৃষ্টি করছে, গণতন্ত্রকে ধ্বংস করতে চাইছে। গণতন্ত্রের পীঠস্থান যেগুলো আছে পশ্চিমবঙ্গ তার শ্রেষ্ঠ, তাকে ধ্বংস ওরা করতে চান। এই নক্কারজনক হত্যাকান্ডের বিরুদ্ধে গণতন্ত্রপ্রিয় মানুষ মাথা তুলে দাঁড়িয়েছে। আমি তাদের এই আচরণের প্রতি ধিক্কার জানাচ্ছি।

**শ্রী তুলসী ভট্টরাই ঃ** মাননীয়অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি, এর আগেও আমি এই সম্পর্কে বলেছিলাম। ধ্বস কোনও ডিপার্টমেন্ট দেখে। সেই কারণে জানা যায় পি. ডবলিউ. ডি.-র রাস্তায় ধ্বস হলে পি. ডবলিউ. ডি. সারায়, ফরেস্টের রাস্তায় ধস হলে ফরেস্ট ডিপার্টমেন্ট সারায়, কিন্তু গ্রামে ধ্বস হলে কে দেখে জানি না। দার্জিলিং জেলা এখন টোটালি ওয়েস্ট বেঙ্গল থেকে বিচ্ছিন্ন হয়ে রয়েছে ১৩ দিন ধরে। তিন ধরিয়ার নিচে রংটং বলে যে জায়গা রয়েছে সেখানে ধ্বস নেমেছে। লংফুঙের কাছের রাস্তা, পাঙ্খাবাড়ির রাস্তায় ধ্বস নেমেছে, মিরিকে ধ্বস নেবেছে, ফলে সব রাস্তা বন্ধ হয়ে গেছে, দার্জিলিং এলাকা টোটালি সমতল থেকে বিচ্ছিন্ন হয়ে রয়েছে। ন্যাশনাল হাইওয়ে ৫৫ সেটা রেস্টোরেশন করা অত্যন্ত প্রয়োজন। ন্যাশনাল হাইওয়ে রিপেয়ারের জন্য সেন্ট্রাল গভর্নমেন্ট টাকা বেয়ার করে কিন্তু কেন্দ্রীয় সরকার সেই টাকা না দিলেও রাজ্য সরকার বর্তমানে টাকা দিয়ে যেন এই ন্যাশনাল হাইওয়েকে রেস্টোর করা হয়। তাছাড়া শিলিগুড়ির বিভিন্ন এলাকা বৃষ্টির জলে ডুবে রয়েছে। এই সব প্রতিকারের জন্য রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মিউনিসিপ্যালিটির নির্বাচনের ঠিক আগে আগেই এবং পরে পরেই কংগ্রেসের সন্ত্রাস ৭২ থেকে ৭৭ সালের কথা মনে করিয়ে দেয়। মিনু বেরা, নির্বাচনের আগেই ধর্ষিত হল কংগ্রেসি সমাজবিরোধীদের দ্বারা এবং তার পরেই গত মাসের ১৯ তারিখে ধর্ষিত হল প্রতিমা দাস। সে ভোরবেলা ফুল তুলতে গিয়েছিল, তখন কংগ্রেসি সমাজবিরোধীরা সকলে মিলে তাকে গণধর্ষণ করে এবং তার পর তার মাথায় ইট মেরে তাকে জীবনে শেষ করে দেয়। তার পরেও কংগ্রেস থেমে থাকেনি, গত ৭ তারিখে বাবলু পাত্র তাকে তলপেটে পায়ে গুলি করেছে, সোনার দোকান ভাঙচুর করেছে। আমি কংগ্রেসের এই সন্ত্রাসের বিরুদ্ধে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মানস ভূঁইআ ঃ** (উপস্থিত নেই)

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** (উপস্থিত নেই)

**শ্রী আবদুল করিম চৌধুরি ঃ** (উপস্থিত নেই)

**শ্রী সুকুমার দাস ঃ** (উপস্থিত নেই)

**শ্রী সৌগত রায় ঃ** (উপস্থিত নেই)

**শ্রী আবদুল মান্নান ঃ** (উপস্থিত নেই)

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। উত্তরবঙ্গের বিশেষ করে জলপাইগুড়ি, কুচবিহার, দার্জিলিং এর ব্যাপারে আমরা লক্ষ্য করছি বিগত ২ মাস যাবত প্রবল বৃষ্টি হচ্ছে, বন্যা হচ্ছে এবং এই সব কারণে যে সমস্ত পাকা রাস্তা সেখানে আছে, এন. এইচ. ৩০, হাইওয়ে গুলি প্রচন্ড দুরবস্থার সম্মুখীন হচ্ছে। রাস্তায় বিশাল বিশাল গর্ত। এই সমস্ত রাস্তা দিয়ে যানবাহন চলা খুবই দুষ্কর হয়ে পড়ে। জলপাইগুড়ির একমাত্র মহকুমা আলিপুরদুয়ার, যেখানে যেতে আগে সময় লাগত তিন থেকে সোয়া তিন ঘন্টা, এখন সেখানে যেতে সময় লাগে ছয় থেকে সাত ঘন্টা। এই ভাবে গোটা জেলা, পার্শ্ববর্তী জেলাগুলির পাকা রাস্তার বেহাল পরিস্থিতি। যুদ্ধকালীন পরিস্থিতিতে যাতে এই সমস্যা মেটানো যায় আমি তার জন্য পূর্তমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি। এই সঙ্গে আরও একটি কথা জানাচ্ছি যে যে সমস্ত ব্রিজগুলি আছে সেই ব্রিজগুলির উপর দিয়ে ১০/১২ টনের বেশি মালবাহি গাড়ি চলতে পারে না কিন্তু এখন সেখান দিয়ে ২০/৩০/৪০ টন এর মালবাহী গাড়িগুলি যাচ্ছে। আমি এই ব্যাপারেও বিশেষ নজরদারির দরকার আছে বলে মনে করি।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে আমি আইন ও বিচার বিভাগের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সেদিন হঠাৎ বার-লাইব্রেরিতে কয়েকজন উকিল আমাকে ডেকে তাদের দুঃখের কথা বললেন। রাজ্যে যখন শিক্ষকরা এবং সরকারি কর্মচারিরা প্রতি মাসে সময় মতো তাদের বেতন সরকারের কাছ থেকে পাচ্ছেন তখন সরকারি উকিলরা গত দেড় বছর ধরে তাদের ফি-স পাচ্ছেন না। মফস্বল শহরের এবং শহরাঞ্চলের সরকারি উকিলদের এর ফলে সংসার চালাতে অসুবিধা হচ্ছে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে আইন মন্ত্রীর বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং তাকে অনুরোধ করছি যে, তিনি অবিলম্বে তাদের বকেয়া টাকা মিটিয়ে দেবার ব্যবস্থা করুন।

**শ্রী মানিক মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী কেন্দ্র লাভপুর এলাকার সিউড়, রামকৃষ্ণপুর এবং আবাডাঙায় তিনটি হাসপাতালে ডাক্তার নেই।

ফলে এলাকার মানুষরা দীর্ঘদিন ধরে সব রকম চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। দ্বিতীয়ত, ঐ এলাকায় আন্ত্রিক রোগ দেখা দিয়েছে, বেশ কিছু মানুষ এই রোগে আক্রান্ত হয়েছে। এমন কি মৃত্যুর ঘটনাও ঘটেছে। অবিলম্বে অন্তত আন্ত্রিক রোগ মোকাবিলার স্বার্থে ডাক্তার নিয়োগ করা হোক এবং অন্যান্য শূন্য পদগুলো পূরণ করা হোক।

**শ্রী বঙ্কু মাঝি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে প্রতি মাননীয় তফসিলি জাতি এবং উপজাতি কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকাব পাশে—বলরামপুর বিধানসভা কেন্দ্রের পাশে—বড়বাজার ব্লকটি ১০-টি গ্রাম পঞ্চায়েত নিয়ে গঠিত। সেই ব্লকে একটা বালিকা বিদ্যালয়, 'বড়বাজার বালিকা বিদ্যালয়' আছে কিন্তু সেখানে কোনও হস্টেল নেই। ফলে বিস্তীর্ণ এলাকার তফসিলি জাতি ও উপজাতির মেয়েরা হস্টেলে থেকে পড়াশুনা করার সুযোগ পাচ্ছে না। আমি বার বার মন্ত্রীকে এবং স্পেশ্যাল সেক্রেটারিকে এ বিষয়ে বলেছি, কিন্তু এখন পর্যন্ত কোনও ফল হয়নি। আমাদের ওখানকার মন্ডল কমিটি থেকে রেজলিউশন পাঠিয়েও হস্টেল নির্মাণ করানো যায়নি। আমি দাবি করছি অবিলম্বে বড়বাজার বালিকা বিদ্যালয়ে হস্টেল চালু করা হোক।

**শ্রী বিজয় বাগদি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী এলাকায় লক্ষ্মীনারায়ণপুর, রামপুর, গোপালপুর, পূর্ববরকলা, কল্যাণপুর গ্রামে এখনও বিদ্যুৎ গিয়ে পৌঁছায়নি। আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ঐ সমস্ত এলাকাগুলোয় বিদ্যুত পৌঁছে দেওয়াব ব্যবস্থা করা হয়।

**শ্রী সৌমিন্দ্রচন্দ্র দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি—বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের উত্তরবঙ্গ ক্যাম্পাস কুচবিহার জেলার পুন্ডিবাড়িতে যখন প্রথম চালু করা হয় তখন তার উদ্বোধনী অনুষ্ঠানে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী ঘোষণা করেছিলেন, "ধীরে ধীরে উত্তরবঙ্গ ক্যাম্পাস পুন্ডিবাড়িতে একটা পূর্ণাঙ্গ বিশ্ববিদ্যালয় গড়ে তোলা হবে। কিন্তু তারপর ১০ বছর হয়ে গেল এখন পর্যন্ত ওখানে পঠন-পাঠনের মান উন্নয়নের জন্য কোনও রকম কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হয়নি। ওখানে বিরাট পরিকাঠামো গড়ে তোলার সুযোগ রয়েছে। শত বিঘা জমি অধিগ্রহণ করে পতিত করে ফেলে রাখা হয়েছে। কেবল মাত্র স্নাতক স্তরের কয়েকজন ছাত্র ওখানে পড়াশুনা করছেন। আমাদের দাবি অবিলম্বে ওটিকে একটা পূর্ণাঙ্গ কৃষি বিশ্ববিদ্যালয় হিসাবে চালু করা হোক। কৃষি এবং মৎস্য সংক্রান্ত সমস্ত কোর্স ওখানে চালু করা হোক। সাথে সাথে কুচবিহারে দ্বাদশ শ্রেণীতে কৃষি সংক্রান্ত বিষয়ে উপযুক্ত শিক্ষা দানের ব্যবস্থা গ্রহণ করা হক। এই দাবির পরিপ্রেক্ষিতে আমি বিষয়টির প্রতি মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুরেন্দ্রনাথ মাজি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা কেন্দ্রে তালাঝুড়ি সাবসিডিয়ারি হেলথ সেন্টারে ডাক্তার নেই। এই বিষয়ে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ওখানে বরাবরই ডাক্তার ছিলেন, কিন্তু ১ মাস হল, ডাক্তারকে জরুরি ভিত্তিতে তুলে

নিয়ে উত্তরবঙ্গে পাঠিয়ে দেওয়া হয়েছে। এর ফলে ঐ তালাঝুড়ির ৪টি অঞ্চলের গরিব মানুষেরা চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন। ঐ হেলথ সেন্টারে ৪০/৫০ হাজার মানুষ চিকিৎসার সুযোগ গ্রহণ করে থাকেন। কিন্তু এই মুহূর্তে ঐ এলাকায় ডায়রিয়া এবং আন্ত্রিক রোগ দেখা দিয়েছে। এই স্বাস্থ্য কেন্দ্র থেকে ব্লক স্বাস্থ্য কেন্দ্র অনেক দূরে অবস্থিত হওয়ায় এলাকার গরিব মানুষদের ওখানে যেতে ভীষণ অসুবিধা হয়। সেইজন্য মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি। অনতিবিলম্বে ১ জন ডাক্তারের ব্যবস্থা করুন।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি; আই. পি. পি. (৪) গোটা রাজ্যের সাথে সাথে আমার বিধানসভা কেন্দ্রে কৌরুইকৌথন একটা গ্রামীণ হাসপাতাল করা হয়। কিন্তু সেই বিল্ডিংটি দীর্ঘ দিন ধরে পড়ে আছে। এর সাথে সাথে যে এস. এইচ. সি.-গুলি হয়েছে সেগুলি কোনওরকমে চলছে। এই রুর‍্যাল হাসপাতালের বিল্ডিং দীর্ঘদিন কমপ্লিট হওয়া সত্ত্বেও লোকের সেবার জন্য খুলে দেওয়া যাচ্ছে না, চিকিৎসা কেন্দ্রগুলি চালু করা যাচ্ছে না। যার ফলে বিল্ডিং নষ্ট হয়ে যাচ্ছে। এর ফলে চোর, সমাজ বিরোধীদের আড্ডা সেখানে হয়েছে। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য দপ্তরের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, অনতিবিলম্বে রুর‍্যাল হাসপাতালগুলি চালু করা হোক যাতে মানুষের চিকিৎসা পরিষেবা পৌঁছে দেওয়া যেতে পারে।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীদের এবং রাজ্য মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। কিছুক্ষণ আগে আলোচনা হচ্ছিল, আমাদের জেলায় কিছু কলেজ হয়েছে। কিন্তু ছাত্র-ছাত্রীরা কিছু কিছু বিষয়ে পড়ার জন্য সুবিধা পাচ্ছে না। সেই বিষয়গুলি আমাদের জেলায় নেই। যেমন, জিওগ্রাফি, ৪/৫টি কলেজে নেই। এতে বহু ছাত্র-ছাত্রীর অসুবিধা হয়েছে। এ বছর ৩০ হাজার ছাত্র-ছাত্রী আমাদের জেলা থেকে পরীক্ষা দিয়েছে। ৩২টি হায়ার সেকেন্ডারি স্কুল আছে। ঐসব স্কুলে ১৫/১৬ হাজার ছাত্র-ছাত্রী ভর্তি হতে পারে। এস. সি. এবং এস. টি. ছাত্র-ছাত্রীদের আর্থিক অবস্থা খুবই খারাপ। জেলার বাইরে পড়তে যাওয়ার মতন আর্থিক সঙ্গতি নেই। আমি একটা লিস্ট দেখলাম তাতে ১৮টি হায়ার সেকেন্ডারি স্কুলের নাম দেওয়া হয়েছে। কিন্তু পুরুলিয়া জেলার নাম নেই। সেইজন্য আমার অনুরোধ, এই জেলায় ছাত্র-ছাত্রীরা যাতে লেখাপড়ার সুযোগ পায় তারজন্য হায়ার সেকেন্ডারি স্কুল স্থাপন করা হোক।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যে কিছু কিছু জায়গা থেকে আন্ত্রিক রোগের খবর আসছে। সেইরকম আমার নির্বাচনী কেন্দ্রে উত্তরপাড়া থানা এলাকায় কানাইপুরে আন্ত্রিক রোগ দেখা দিয়েছে। ২০০ মত মানুষ আক্রান্ত হয়েছে এবং প্রায় ৩০/৩৫ জন মানুষ হাসপাতালে ভর্তি হয়েছে। এ ব্যাপারে স্বাস্থ্য দপ্তর প্রয়োজনীয় উদ্যোগ নিয়ে ওষুধ-পত্র এবং চিকিৎসার ব্যবস্থা করছে। কিন্তু আমার বক্তব্য হচ্ছে, একটা নির্দিষ্ট এলাকায় প্রতি বছর এইরকম রোগ দেখা দিচ্ছে। খবর নিয়ে জানা গেছে, পানীয় জলের উৎস থেকেই এই রোগের উৎপত্তি। সেইজন্য আমি সি. এম. ডবলু. এস.-এর ভারপ্রাপ্ত মন্ত্রীর কাছে অনুরোধ করব, এ বিষয়ে ভাল করে খতিয়ে দেখা হোক যাতে এই রোগের পুনরাবৃত্তি না হতে পারে।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা চাঞ্চল্যকর ঘটনা উল্লেখ করতে চাই। গত ৯ই জুলাই কলকাতার পৌর নির্বাচনকালে মাননীয় সৌগত রায় মহাশয়, ৭৪ নং কেন্দ্রে ৪ নং ডায়মন্ডহারবার রোডস্থিত সেন্ট থমাস স্কুল গার্লস এর ৯টি বুথ দখল করার চেষ্টা করেন। তার সঙ্গী ছিলেন চোলাই মদের ব্যবসায়ী কুখ্যাতা শ্রীমতী গুলে, ও আরও অনেক মস্তান। তারা পোলিং স্টেশনের মধ্যে আচমকা ঢুকে পড়েন। শঙ্কিত বামপন্থীরা পুলিশকে খবর দেন, তখন জয়েন্ট কমিশনার অব পুলিশ শ্রী রামচন্দ্রের নেতৃত্বে র‍্যাপিড অ্যাকশন ফোর্স এসে যায়। তারা মাননীয় নেতাকে বলেন যে, তিনি ও গুলে দিদি অন্যায়ভাবে স্টেশনে ঢুকেছেন, তাই অবিলম্বে না চলিয়া গেলে গ্রেপ্তার হবেন। শ্রী রামচন্দ্রন মাননীয় সদস্য মহাশয়কে লিখিত কৈফিয়ত দাখিল করতে বাধ্য করেন। তখন অপ্রস্তুত সদস্য মহাশয় একটি লিখিত কৈফিয়ত দাখিল করেন। মাননীয় সদস্যকে স্টেশনের বাহিরে যেতে আদেশ দেওয়া হয়। তিনি অসম্মত হলে র‍্যাপিড় অ্যাকশনের ফোর্সের একজন জওয়ান কারাবাইন দিয়ে মাননীয় সদস্যকে ধাক্কা দিয়ে বের করে দেন এবং ফলে তাহার দামী পাঞ্জাবির পিছনের দিক ছিন্নভিন্ন হয়ে যায়। মাননীয় সদস্যের এই আচরণ অন্যায় ও অসঙ্গত ছিল। এই ব্যাপারে আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কমলাক্ষী বিশ্বাস :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাগদা বিধানসভা কেন্দ্রের অধিকাংশ গ্রামে বিদ্যুৎ নেই। একটু ঝড় হলেই বিদ্যুৎ বন্ধ হয়ে যায়। তাই আপনার মাধ্যমে অনুরোধ করছি যাতে সমস্ত গ্রামে বিদ্যুৎ পৌঁছায়।

## ZERO HOUR

**শ্রী রবীন দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৪ঠা জুলাই সকালে বৌবাজার গিরিন্দ্র বালিকা বিদ্যালয়, তার প্রধান শিক্ষিকা ক্ষমা ভট্টাচার্য, তার উপর ওই ৪৮ নং ওয়ার্ডের কংগ্রেস প্রার্থী এবং ছাত্র পরিষদের নেতৃত্বে তারা হামলা চালায়। তাদের হামলার যে যুক্তি দেখায় সেটা হচ্ছে যে, ক্ষমা ভট্টাচার্য বামফ্রন্ট প্রার্থীর অনুকূলে কেন সাক্ষর দান করেছেন? এই অভিযোগে ক্ষমা ভট্টাচার্যের উপর হামলা চালায়। শিক্ষিকা যারা ছিল, তাদের স্কুল থেকে বের করে দেওয়া হয়। ছাত্রীদের ঢুকতে দেওয়া হয়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে ঘটনা, এই যে ঘটনা ছাত্র পরিষদ যাদের নেতৃত্বে চলছে, সেই একই ব্যক্তি এই ৪৮ নং ওয়ার্ডের, যিনি এখন কাউন্সিলার এবং ছাত্র পরিষদের সভাপতি, তিনি তাদের সঙ্গে ছিলেন। আমরা বিস্মিত যে, গত ২৭শে জুন প্রকাশ্যে কলকাতা বিশ্ববিদ্যালয়-এর উপাচার্যকে হুমকি দেন যে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের ঘরে তিনি ৯ তারিখে দখল করে নেবেন। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি যে, এই কাজ যারা করেছে এবং তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা যেন নেওয়া হয়, এই ব্যাপারে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি** (মাননীয় সদস্য উপস্থিত ছিলেন না।)

**শ্রী অজয় দে** (মাননীয় সদস্য উপস্থিত ছিলেন না।)

**শ্রী আবদুস সালাম মুন্সি**

**ডাঃ মানস ভুঁইয়া**

**শ্রী শৈলজাকুমার দাস**

**শ্রী সুকুমার দাস**

**শ্রী আবদুল মান্নান**

**শ্রী সৌগত রায়**

**শ্রী সত্যরঞ্জন বাপুলি**

**শ্রী প্রবীর ব্যানার্জি**

**শ্রী জটু লাহিড়ি**

(উপরোক্ত মাননীয় সদস্যগণ কেহই সভায় উপস্থিত ছিলেন না।)

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ**

শিরঃপীড়া মহৌষধি বিল
শৈশবে শিরেতে ছিল সুবিশাল জট,
সেবাদল নায়কের বেদনা অর্ধেক
মহামিল দুজনেই চিন্তা কিন্তু এক
অশেষ যন্ত্রণায় দুজনের ছিঁড়ে পড়ে শির
স্বপনে দৈববাণী যাও কোঠারি কুটির।
সেই মতো দুজনায় গেল চলি হাঁটি
মাথায় বুলায়ে হাত ফকির চশমা দেন দুটি
চৌষট্টি হাজার টাকার উর্ধে সর্বোচ্চ দক্ষিণা
তেত্রিশ হাজার টাকা মাত্র যার অর্ধেক বেদনা
মহামূল্য চশমার মহিমা অপার
পরামাত্র পাওয়া যায় কোথা ছিদ্র কার
মর্মবাদে ছিদ্র—
খুঁজে পেতে গেছে চলে কত নিশি বিনিদ্র
হাসপাতালে ওষুধ নেই চিৎকারে দুজনায়

[12th July, 1995]

দাঁড়াইয়া এ মহান বিধানসভায়

সরকারি টাকার দানে শোভে চশমা দুজনেরই চোখে

হাসপাতাল ঔষধহীন ফাটায় বুক কাঙালের দুখে।

**শ্রী রঞ্জিত পাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গে সরকারের সমগ্র মন্ত্রী মন্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল দীর্ঘদিন ধরে শিক্ষকদের ৬০ থেকে ৬৫ বছরের ব্যাপারে তারা আন্দোলন করে যাচ্ছেন। আমাদের সরকার বয়স সীমা ৬৫ থেকে ৬০ করেছেন। এই বিষয়ে হাইকোর্টের রায় বেরিয়েছে। বিষয়টি হাইকোর্টের বিষয় নয়, বিষয়টি হচ্ছে শিক্ষক সমাজের পক্ষে। তাদের স্বার্থের কথা চিন্তা করে বিষয়টিকে প্রেস্টিজ ইস্যু না করে যাতে তারা ৬৫ বছর বয়স পর্যন্ত কাজ করতে পারেন এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মন্ডলীর সিদ্ধান্ত গ্রহণ করা উচিত বলে দাবি করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের রাজনীতিতে কংগ্রেস দুবৃত্তায়ন করছে। এটা হচ্ছে কংগ্রেসের সবচেয়ে বড় অবদান। ভারতের রাজনীতির ক্ষেত্রে তার কিছু কিছু ফলশ্রুতি আমরা লক্ষ্য করছি। দিল্লিতে প্রাক্তন কংগ্রেসের সভাপতি তার তথা—কথিত স্ত্রী শ্রীমতী নয়না সাহানি গ্রেপ্তার হয়েছেন। বর্তমান যুব কংগ্রেসের সভাপতি মহেন্দ্র সিং বিট্টা—এই কথা সংবাদপত্রে দীর্ঘদিন ধরে লক্ষ্য করা হয়েছে যে এই মহিলার সঙ্গে কেন্দ্রীয় মন্ত্রী জড়িত। এই হচ্ছে কংগ্রেসের চরিত্র। ইদানিং কংগ্রেস ভারতের রাজনীতিতে দুবৃত্তায়ন করছে, তার ফলে আগামী দিনে রাজনীতিতে বিপদ আসবে এবং রাজনীতি সম্পর্কে মানুষের ঘৃণাবোধ হবে। পশ্চিমবঙ্গে কংগ্রেস সমাজবিরোধীদের জড় করছে, সেই সমাজবিরোধীরা সর্বত্র বিশৃঙ্খলা, সন্ত্রাস সৃষ্টি করার চেষ্টা করছে। এই পৌর নির্বাচনে তাদের কার্যকলাপে তা প্রকাশ পেয়েছে। আগামী দিনে সারা ভারতবর্ষে যে নির্বাচন হবে সেই নির্বাচনে খুব বিপদ দেখা দেবে। তারা সমাজের গুন্ডাদের ব্যবহার করবে, সুতরাং সেটা খুবই আতঙ্কের বিষয় হয়ে দাঁড়াবে।

[1-20 — 1-30 p.m.]

**শ্রী যোগেশ বর্মণ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পৌরসভার নির্বাচনের পরে কংগ্রেস যে শুধু কলকাতায় হাঙ্গামা শুরু করেছে তা নয়। আমরা দেখছি যে গত ২৮শে জুন জলপাইগুড়ি পৌরসভা নির্বাচনের পরে কংগ্রেসের গুন্ডা বাহিনী প্রকাশ্য দিবালোকে জলপাইগুড়ির কোতোয়ালি থানার জননেতা ভোলা বিশ্বাসকে গুরুতর ভাবে আঘাত করে। তার ফলে ভোলা বিশ্বাস আজকে জলপাইগুড়ি হাসপাতালে মৃত্যুর সঙ্গে লড়াই করছে। পুলিশ এই ব্যাপারে সেখানে দুইজনকে অ্যারেস্ট করে। তারপরে ওরা সেখানে ভাঙ্গচুর করে এবং তারা ওখানে একটা বন্‌ধও করেছে। আমরা শুনছি যে জেলার কংগ্রেস বিধায়ক অনুপম সেন বলেছেন যে, ওরা কংগ্রেস কর্মী নয়। তা যদি হয় তাহলে এই খুন-জখম, সন্ত্রাস সৃষ্টি করেছে কারা সেটা আমরা জানতে চাই। আমরা দেখছি যে কংগ্রেস নেতারা মুখে এক রকম কথা বলছেন, কিন্তু

সমাজবিরোধীদের সঙ্গে এদের প্রতি নিয়ত আঁতাত রয়েছে। এই আঁতাতের ফলে আজকে সেখানকার জনজীবন একটা বিপর্যয়ের মুখে নিয়ে যাচ্ছে। পশ্চিমবঙ্গের একটা শান্তিপূর্ণ পরিবেশ ছিল, সেটাকে কিভাবে ধ্বংস করা যায় সেজন্য ওরা চেষ্টা করে যাচ্ছে।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে বক্তব্য রাখার জন্য সুযোগ দিয়েছেন, সেজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। কংগ্রেস আজকে উৎফুল্ল হয়েছে। আমার নির্বাচনী যে এলাকা, হুড়ায় যে উপ-নির্বাচন হয়ে গেল তাতে কংগ্রেস প্রার্থীর জমানত বাজেয়াপ্ত হয়েছে। আমরা দেখেছি যে ঝাড়খন্ড পার্টি, যেটা একটা বিচ্ছিন্নতাবাদী পার্টি, তাদের এস. ইউ. সি. আই. ভোট দিয়েছে। আবার কংগ্রেস ঝাড়খন্ডীকে ভোট দিয়েছে। আমাদের কমরেড অবিনাশ মাহাতোর উপরে ঝাড়খন্ড এবং কংগ্রেসিরা আক্রমণ করে। আমি অবিলম্বে অপরাধীদের গ্রেপ্তার করার জন্য আবেদন জানাচ্ছি।

(এই সময়ে ডেপুটি স্পিকার অন্য বক্তাকে ডাকায় মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী সৌমিন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় আইন মন্ত্রী এবং সরকারের দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। পশ্চিমবাংলার বিভিন্ন আদালতে মাতৃভাষা অর্থাৎ বাংলা ভাষার মাধ্যমে কাজ কর্ম চালু হবে বলে পশ্চিমবঙ্গ সরকার প্রতিশ্রুতি দিয়েছিল। কিন্তু বিভিন্ন আদালতগুলিতে বাংলা টাইপিস্ট এবং বাংলা স্টেনোগ্রাফারের পদগুলি শূন্য থাকায় বাংলায় কাজকর্ম চালু হচ্ছে না। কাজেই যাতে অবিলম্বে আদালতগুলিতে বাংলা টাইপিস্ট এবং বাংলা স্টেনোগ্রাফারের যে পদগুলি শূন্য রয়েছে, সেগুলি পূরণ করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করার জন্য দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের বোলপুরে বেশ কিছুদিন ধরে জমি কেনা-বেচা বন্ধ হয়েছে এবং এর ফলে সাধারণ মানুষের খুবই অসুবিধা হচ্ছে। এক শ্রেণীর মানুষ যারা এই জমি কেনা-বেচার ব্যাপারে রেজিস্ট্রি অফিসে কাজ কর্ম করত তাদের বাধা দিচ্ছে এবং ধর্মঘটও করছে। তার ফলে এই অসুবিধার সৃষ্টি হয়েছে। কন্যা দায়গ্রস্ত পিতা তার জমি বিক্রি করে কন্যার বিয়ে দেবে, কিন্তু সে তা পারছে না! তার ফলে ভয়ঙ্কর একটা অসুবিধার সৃষ্টি হয়েছে। এক শ্রেণীর মানুষ তারা তাদের নিজেদের খেয়াল-খুশি মতো প্রশাসনের সঙ্গে কথা না বলে এই জিনিস করছে এবং ধর্মঘট চালিয়ে যাচ্ছে। এর ফলে সাধারণ মানুষ খুবই অসুবিধার মধ্যে পড়েছে। আমি তাই বলব যে রাজ্য সরকার এই বিষয়ে দ্রুত হস্তক্ষেপ করুন এবং একটা ফয়শালা করুন যাতে এই জমি কেনা-বেচা রেজিস্ট্রি অফিসে হতে পারে।

**শ্রী অঞ্জন ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গতকাল মাধ্যমিক পরীক্ষার ফল প্রকাশিত হয়েছে। এই রাজ্যে এবারে ব্যাপক ছাত্র-ছাত্রী পরীক্ষা দিয়েছিল। তার মধ্যে শতকরা প্রায় ৬৭।। ভাগ পাশ করেছে। এবারে রাজ্য সরকার ১৯টি উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের অনুমোদন দিয়েছিন। আমার বিধানসভা কেন্দ্র কাটোয়ায় খুব ভর্তির সমস্যা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে কাটোয়া শহর

ও পৌর এলাকায় ভর্তির চাপ কমানোর জন্য অবিলম্বে আরেকটি বিদ্যালয়কে দ্বাদশ শ্রেণীতে উন্নীত করা হয়।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, পৌর নির্বাচনের ব্যাপারে আমার এলাকায় একটি ওয়ার্ডে কংগ্রেসি সমাজবিরোধীরা বার বার হামলা করে চলেছে। ভাঙচুর করছে, অবাঙালি মুচি, শিডিউল কাস্টদের উপর হামলা হচ্ছে। ১২১ নং কেশব সেন স্ট্রিট. ১২৩ নং এবং ১১৩ নং কেশব সেন স্ট্রিট, পার্সি বাগান বস্তি এলাকায় মানুষের উপর কংগ্রেসি সমাজবিরোধীরা হামলা চালাচ্ছে। ওই সমাজবিরোধীরা রিভলবার হাতে নিয়ে ঘুরে বেড়াচ্ছে। এখানে কংগ্রেস সভাপতির বাড়ি এবং বাড়ির পাশে ৪৫ নং কেশব সেন স্ট্রিটে তার নিজস্ব অফিস। পুলিশ সমাজবিরোধীদের ধরতে গেলে তারা ওই কংগ্রেস সভাপতির অফিসে আশ্রয় নিচ্ছে। তাদের ১৫-১৬ টা রিভলবার আছে এবং তারা বোমা নিয়ে ঘুরে বেড়াচ্ছে। ওই সমাজবিরোধীদের আশ্রয় দেওয়া কংগ্রেস সভাপতির বন্ধ করা উচিত। কংগ্রেস সভাপতির কাছে অনুরোধ করছি এই আশ্রয় দেবেন না। পুলিশ যেন ওই সমাজ বিরোধীদের গ্রেপ্তার করে কঠোর হাতে শাস্তি দেয় তার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী সত্যসাধন চক্রবর্তীকে জানাচ্ছি যে আলিপুরদুয়ারে সাড়ে-চার হাজার ছাত্র আছে, সেখানে উচ্চ মাধ্যমিকে ভর্তির জন্য সমস্যা রয়েছে। তিনি যেন কান্তি বিশ্বাসকে অনুরোধ করেন যাতে আলিপুরদুয়ারে দুটি স্কুলকে দ্বাদশ শ্রেণীতে উন্নীত করা যায়। একটি ছাত্রদের জন্য আরেকটি ছাত্রীদের জন্য হায়ার সেকেন্ডারি স্কুল ওখানে করা হোক কালচিনিতে।

[1-30 — 2-15 p.m.] **(Including Adjournment)**

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র ভরতপুরে রাস্তা-ঘাট মেরামত হচ্ছে এবং নূতন রাস্তা হচ্ছে। এই রাস্তা তৈরির ব্যাপারে কি ওয়ার্ক শিডিউল হয়েছে সেটা আমরা জানি না, কোথায় কি ভাবে কি হচ্ছে সেটা আমরা বুঝতে পারছি না। সারার, ভরতপুর, আমলাই, খাড়েড়া এই সমস্ত এলাকায় যে সমস্ত রাস্তা হচ্ছে সেইগুলি ঠিকভাবে হচ্ছে না। রাস্তার কাজ কিছু দিন হয়ে যাবার পর রাস্তা থেকে পাথর উঠে যাচ্ছে। কন্ট্রাক্টাররা অফিসারদের সঙ্গে ষড়যন্ত্র করে যোগসাযোস করে রাস্তাগুলি ঠিক ভাবে করছে না, ফাঁকি দিয়ে কাজ করার চেষ্টা করছে। বামফ্রন্ট সরকারের টাকা নষ্ট হচ্ছে কিন্তু কাজ ঠিকমতো হচ্ছে না। এর জন্য এলাকার মানুষের মধ্যে বিক্ষোভের সৃষ্টি হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর এই ব্যাপারে হস্তক্ষেপ দাবি করছি। আর একটা দাবি করছি সেটা হল বিধায়ক হিসাবে আমরা যেন জানতে পারি রাস্তা তৈরি ব্যাপারে ওয়ার্ক শিডিউল কি আছে। তাতে আমরা বুঝতে পারব কি ভাবে কি রাস্তা হচ্ছে। ওয়ার্ক শিডিউল পঞ্চায়েত সমিতিকে দেওয়া হয়নি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন বিরতি, আবার আমরা ২-১৫ মিঃ মিলিত হব।

(After this stage the House was adjourned till 2-15 p.m.)

(After Recess)

[2-15 — 2-25 p.m.]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRAND DEMAND NO. 41

**Mr. Deputy Speaker :** There are ten cut motions on Demand No. 41. All the cut motions are in order but the movers are not present in the House and as such cut motions are not moved.

**শ্রীমতী নন্দরানি দল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তফসিলি জাতি এবং আদিবাসী কল্যাণ দপ্তরের মাননীয় মন্ত্রী যে ৪১ ডিমান্ডের মাধ্যমে ১৯৯৫-৯৬ সালের বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। সেই সঙ্গে অর্থ দপ্তরের মন্ত্রীকেও ধন্যবাদ জানাচ্ছি কারণ ১৯৯৪-৯৫ সালে যে ব্যয় বরাদ্দ করা হয়েছিল এই বার অর্থাৎ ১৯৯৫-৯৬ সালে শতকরা ১০ ভাগ বৃদ্ধি করা হয়েছে। বিরোধীদলের নেতারা এখানে নেই, তারা তো তফসিলি জাতি এবং উপজাতিদের জন্য কান্নায় ভেসে যান। এবং বামফ্রন্ট সরকারের ব্যর্থতার ফলে কিছু হচ্ছে না বলে চিৎকার করেন। তারা না থাকা সত্ত্বেও আমি আদিবাসী সম্প্রদায়ের সমস্যার কথা তুলে ধরছি। ওদের সমস্যা অতীতের দিন থেকে চলে আসছে। পরাধীনতারকালে বৃটিশ সরকার ভারতের উপরে দমন এবং উৎপীড়ন করে গেছেন এবং এই তফসিলি সম্প্রদায়ের উপরে ভীষণভাবে দমনপীড়ন করে গেছেন। তৎকালীন তফসিলি সম্প্রদায়ের যে সব লোকেরা ওই দমন পীড়নের বিরুদ্ধে বিদ্রোহ ঘোষণা করে ছিলেন তাদের শেষ পর্যন্ত শহিদও হতে হয়েছিল। ব্রিটিশ সাম্রাজ্যবাদ অর্থাৎ ইংরেজ শাসকরা শক্ত হাতে এর দমন করেন এবং তার পরিণতি হিসাবে সিধু-কানু শহিদ হয়েছিলেন। এরা তফসিলিভুক্ত সম্প্রদায় ছিলেন। পরবর্তীকালে দেশ স্বাধীন হওয়ার পরে কংগ্রেস রাজত্বে এলেও এই সম্প্রদায়ের কোনও উন্নতি হয়নি। কিন্তু বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে থেকে হুল উৎসব পালিত হয়। তাদের মর্যাদার আসনে বসানো হয়। এবং ৩০শে জুন তারিখকে সিধু কানুর প্রতি সম্মান দেখানোর দিন হিসাবে প্রদর্শন করা হয় হুল উৎসব পালিত হয়। পরবর্তীকালে স্বাধীনতার পরেও আদিবাসী মানুষরা বিভিন্নভাবে অত্যাচারিত হয়েছিল তা আমরা সকলেই জানি। ব্রিটিশ আমলের অত্যাচারিত এই আদিবাসী সম্প্রদায়রা একটি বিশেষ প্রাকৃতিক সম্পদ ভরা ঘন এলাকার মধ্যে বসবাস করে থাকে। সেই কারণে মধ্যপ্রদেশ, বিহার, অন্ধ্রপ্রদেশ, এবং পশ্চিমবঙ্গের সুদুর বনাঞ্চলে এই আদিবাসী সম্প্রদায় বসবাস করত। তারপরে কংগ্রেসি সরকার যখন ক্ষমতায় এল এবং দেশ স্বাধীন হল তখন নানা পরিকল্পনা গ্রহণ করা হল। পঞ্চবার্ষিকী পরিকল্পনার মধ্যে দেশের উন্নতি সাধনের চেষ্টা করা হল। এর ফলে এই পরিকল্পনাতে দামোদর পরিকল্পনা, ময়ূরাক্ষী পরিকল্পনা এবং কংসাবতী পরিকল্পনা গ্রহণ করা হল এবং এইসব নদীর জলধারা এমনভাবে ছাড়ার ব্যবস্থা করা হল যে ওই এলাকায় যে সব আদিবাসী সম্প্রদায় বসবাস করত তাদের ঘরবাড়ি প্লাবিত হয়ে গেল। এর ফলে ওই সব মানুষরা সব কিছু খুইয়ে ক্ষেত মজুরে পরিণত হল। তাদের পুনর্বাসনেরও কোনও ব্যবস্থা

করা হল না। তাদের সামান্যতম ক্ষতিপূরণ দেওয়া হল ওই সব জমি যে তাদের ভেসে গেছে বলে এবং তা দিয়ে কিছুই হয় না। সুতরাং তারা জমি হারা হল, ক্ষেতমজুরে পরিণত হল কিন্তু তার জন্য তাদের কাজের ব্যবস্থা ওই কংগ্রেস আমলে হয়নি।

আপনি জানেন, মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর বে-নামি জমি উদ্ধার করে ভূমি-সংস্কারের মাধ্যমে ২২ হাজার পরিবারকে তা বিলি করা হয়েছে। এর মধ্যে ৫৮ ভাগই তফসিলি জাতি উপ-জাতির লোকেদের বিলি করা হয়েছে। শুধু তাই নয়, আমাদের কল্যাণ বিভাগ সেখানে সেচের ব্যবস্থাও করেছে। পঞ্চায়েতের মাধ্যমে সেচ ব্যবস্থা করে সেখানে আজকে ফসল ফলানো হচ্ছে। আজকে তফসিলি আদিবাসী অঞ্চলগুলোতে যদি দেখেন তাহলে দেখবেন সেখানে তাদের জীবন-ধারণের মানের পরিবর্তন হয়েছে। তারা তাদের অভিজ্ঞতা থেকে বুঝতে পেরেছে যে তাদের জীবনধারণের সমস্যাগুলো কোনও বিচ্ছিন্ন সমস্যা নয়। তাই সেই সমস্যার সমাধানের ক্ষেত্রে কংগ্রেস তার শ্রেণী দৃষ্টিভঙ্গি দিয়ে যদি বিচার করে তাহলে দেখবে ভারতবর্ষের অন্য যে রাজ্যগুলোতে জমি উদ্ধার হয়েছে তার থেকে এখানে পশ্চিমবাংলায় উদ্ধার হওয়া জমির পরিমাণ বেশি ; শতকরা ১৮ শতাংশের কিছু বেশি। কিন্তু উত্তরপ্রদেশ, বিহার, রাজস্থান প্রভৃতি রাজ্যে নামমাত্র হয়েছে। কংগ্রেস সরকারের যে দৃষ্টিভঙ্গি তার জন্য এটা করা হয়নি। তারা জমিদার-জোতদারদের উৎপীড়নকে, শোষণকে বজায় রাখছে তাদের নিজেদের রাজনৈতিক ফয়দা তোলার জন্য। তাই মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, তফসিলি মানুষ জানে, আজকে পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় তফসিলি মানুষ, পিছিয়ে পড়া মানুষ, আদিবাসী মানুষের সর্বাঙ্গীণকরণ মঙ্গলকরা সম্ভব নয়। তাই আজকে তারা গ্রামে-গঞ্জে গণতান্ত্রিক আন্দোলনে সামিল হচ্ছে, এই সমাজ ব্যবস্থার বিরুদ্ধে সংগ্রাম করছে। আমরা জানি, সমাজতান্ত্রিক ব্যবস্থা ছাড়া এই আদিবাসী মানুষের মৌলিক সমস্যার সমাধান হবে না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আদিবাসী কল্যাণ দপ্তর মানুষের জন্য যে পরিকল্পনা গ্রহণ করেছিল তাতে ১০ হাজার পর্যন্ত লোনের ব্যবস্থা ছিল। লোনের একটা অংশ ব্যাঙ্ক লোন এবং আরেকটা অংশ প্রান্তিক লোন। কিন্তু কেন্দ্রীয় সরকার তার প্রান্তিক লোন দিচ্ছে না। তফসিলি আদিবাসীরা ডিফল্টার হয়ে যাচ্ছে তারা লোন পাচ্ছে না। কেন্দ্রীয় সরকারের কাছে বামফ্রন্ট সরকারের তফসিলি আদিবাসী দপ্তর বারে বারে লেখা সত্ত্বেও সেই অংশের টাকা দিচ্ছে না। শিক্ষার দিকে যদি দেখেন তাহলে দেখা যাবে ১৯৭৭ সালের আগে শিক্ষার আঙ্গিকে এই সম্প্রদায়ের যত ছেলে আসত আজকে তার থেকে বেশি ছেলে আসছে। আজকে ক্লাস ফাইভে জায়গা দিতে পারা যাচ্ছে না। আদিবাসী মা-রা বলছেন, ছেলেদের হোস্টেলে থেকে পড়তে হবে। কিন্তু আমাদের আর্থিক অবস্থা সীমিত। আরও দুঃখের সঙ্গে জানাচ্ছি, কেন্দ্রীয় সরকার মাধ্যমিক স্তর পর্যন্ত যে বৃত্তি দিত এবং অন্যান্য সুযোগ-সুবিধা দিত সপ্তম যোজনায় গিয়ে বলল যে, নির্দিষ্ট অঙ্কের টাকা শেষ হয়ে গেছে, এখন থেকে এই দায়িত্ব রাজ্যকে নিতে হবে। কেন্দ্রীয় সরকার বন্ধ করলেও আমাদের তফসিলি আদিবাসী দপ্তর সেটা বন্ধ করতে পারে না। প্রতি বছরই এই অঙ্কের টাকা বাড়ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বছরে যাদের ৬ হাজার টাকা আয় সেই পরিবারের ছেলে-মেয়েরা তারা আজকে বাৎসরিক ৩০০ টাকা করে ভরণপোষণ পাবে।

[2-25 — 2-35 p.m.]

এই তফসিলি আদিবাসীদের জন্য টাকার পরিমাণটা অনেক বাড়ানো হয়েছে, বাজেটেও বাড়ানো হয়েছে। বিগত দিনেও এই টাকার অঙ্কটা অনেক বেড়েছে। এটা হচ্ছে একটা সামগ্রিক সাফল্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আদিবাসীদের সাংস্কৃতিক বিকাশ বলতে গেলে বলতে হয়, ইংরাজ আমলে ও পরবর্তীকালে স্বাধীনতার আমলে যদি দেখি তাহলে দেখব পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় খ্রিস্টান মিশনারি এবং আমেরিকান মিশনারি এরা আদিবাসী সমাজের জন্য কাজকর্ম করেছে এবং সেবামূলক কাজকর্ম করছে। কিন্তু তাদের শিক্ষার ক্ষেত্রে উন্নতি ঘটানোর জন্য এবং তাকে রক্ষা করার জন্য তফসিলি মানুষের যে উদ্যোগ তাকে রক্ষা করার জন্য যে ধারাবাহিকতা বজায় রাখা দরকার সেটা করতে হবে। তাই আমি বলতে চাই, বামফ্রন্ট সরকার তফসিলি আদিবাসী দপ্তরের জন্য যে ব্যয় বরাদ্দ রেখেছেন তাকে সমর্থন করছি এবং এর যে অগ্রগতি, আগামী দিনে আরও বিকশিত করা সম্ভব হবে, এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, '৯৫-'৯৬ সালে ৪১ নম্বর দাবির সমর্থনে মাননীয় মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দবি পেশ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। সামাজিকভাবে পিছিয়ে পড়া অবহেলিত, অর্থনীতিতে অনগ্রসর যারা তাদের দিকে তাকিয়ে বামফ্রন্ট সরকার যে পরিকল্পনা রূপায়ণ করেছেন তার যে অগ্রগতি হয়েছে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় সেটা পশ্চিমবাংলায় অনেক বেশি। তা সত্ত্বেও আরও অনেক কিছু দরকার তার জন্য আমি মন্ত্রীর কাছে আবেদন করছি। আমার এই আবেদন এর মধ্যে দিয়ে একটি চিত্র তুলে ধরতে চাই। আজকে লোক সংখ্যা যেমন বেড়েছে তেমনি ছাত্র সংখ্যাও বেড়েছে, এই ছাত্র ভর্তি নিয়ে ক্রমাগত সমস্যাও বাড়ছে। এরা নিজেরা বাড়িতে খেতে পায় না, অথচ তাদের বাবা-মা তাদেরকে স্কুলে পাঠাচ্ছেন, কিন্তু সেই সমস্ত ছাত্ররা এত কম নম্বর পাচ্ছে যে অন্য স্কুলে ভর্তির ক্ষেত্রে তারা সুযোগ পাচ্ছে না। সেইজন্য বলব, এই সমস্ত ছেলে-মেয়েরা যারা পিছিয়ে আছে, অনগ্রসর শ্রেণীর যারা তাদের জন্য যদি একটা কোচিং এর ব্যবস্থা কবা যায় তাহলে এই সমস্ত ছাত্ররা যারা অকৃতকার্য হচ্ছে তারা উপকৃত হতে পারে। এবং তাদের জন্য বই কিনে দেবার ব্যবস্থা করলে তারা উপকৃত হবে। পশ্চিমবাংলার বিভিন্ন এলাকা থেকে যে সমস্ত ছাত্ররা কলকাতায় পড়তে আসে তাদের থাকার কোনও সংস্থান নেই। সেইজন্য বলব এখানে এক হাজার ছাত্রের যে থাকার জায়গা আছে সেটায় বেশি ছাত্র থাকতে পারছে না, এটা আরও বাড়ানো দরকার এটা না করলে পিছিয়ে পড়া এলাকার ছাত্ররা আরও পিছিয়ে পড়বে, তারা এখানে এসে পড়াশুনা করার সুযোগটা পাবে না। এখানে ছাত্রদেরকে যে টাকাটা দেওয়া হচ্ছে, ১৫০ টাকা এটাকে আরও বাড়ানো দরকার। প্রতি মাসে ছাত্ররা যাতে ছাত্রাবাসে থাকার জন্য ও অন্য খরচের জন্য ৩০০ টাকা পায় সেটা দেখতে অনুরোধ করব, যাতে তারা এখানে থেকে পড়াশুনাটা করতে পারে। শিডিউল কাস্ট এলাকায় যে সমস্ত ল্যাম্পগুলি আছে সেখানে টাকা-পয়সা নেই। সেই ল্যাম্পগুলি উঠে যাওয়ার মুখে। এই ল্যাম্পগুলির প্রতি যদি দৃষ্টি দেন তাহলে ভাল হয়। আদিবাসীদের যে গ্রাম আছে, সেখানে আদিবাসীদের স্বার্থের দিকে তাকিয়ে সেখানে যদি উন্নতি সাধনের চেষ্টা করা যায় তাহলে অনেক আদিবাসী মানুষ উপকৃত হবে। সবচেয়ে শেষে বলব, বিদ্যুৎ সংযোগ নিয়ে,

আদিবাসীদের প্রতিটি বাড়িতে বিদ্যুৎ এর সংযোগ যাতে হয় এবং তারা যাতে একটা শিল্প করতে পারে তার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব তিনি যেন এই পরিকল্পনাটা করেন। বিশেষ করে চাকরির ক্ষেত্রে যে আইন আছে সেই আইনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে সারা দেশে এস. সি., এস. টি.-দের জন্য যে চাকরিগুলো সংরক্ষিত ছিল সেগুলোকে এদিক ওদিক করে দিচ্ছে। শিক্ষক নিয়োগের ক্ষেত্রে আমাদের এখানে এস. সি., এস. টি.-দের একটা বিশেষ সুযোগ আছে। যেখানে বামফ্রন্টের কমিটি আছে সেখানে আইন মেনে চাকরির ব্যবস্থা হচ্ছে, কিন্তু যেখানে কংগ্রেস কমিটি আছে সেখানে আইনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে এস. সি. এস. টি.-দের সিটকে ডিসঅ্যালাউড করে দিয়ে অন্য সম্প্রদায়ের লোকদের চাকরি দিচ্ছে। মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এই সমস্ত কমিটিগুলোকে বাতিল করে দিয়ে নতুন কমিটি গড়ে সেখানে নিয়ম মাফিক যাতে এস. সি., এস. টি.-দর লোকেরা চাকরি পায় তার ব্যবস্থা সুনিশ্চিত করা হোক। পরিকল্পনা ক্ষেত্রে বিভিন্ন সময় যে ট্রেনিং দেওয়া হয়, যে আর্থিক সহায়তা তাদের পাওয়ার কথা সেগুলো ঠিকমতো তারা পাচ্ছে না। মন্ত্রী মহাশয়কে এই সমস্ত দিকে লক্ষ্য রাখতে অনুরোধ করছি। ট্রেনিং প্রাপ্ত হওয়ার পর নিজের বাড়িতে গিয়ে কাঁচামালের অভাবে নিজেদের কাজ রূপায়ণ করতে পারছে না। তারা যে তিমিরে ছিল সেই তিমিরেই রয়ে গেছে। তাদের উন্নত করার জন্য যে সমস্ত সুযোগ-সুবিধা আছে সেগুলো তারা ঠিকমতো পাচ্ছে না। আপনার কাছে তাই নিবেদন করছি, আমাদের পশ্চিমবাংলার স্বার্থের দিকে তাকিয়ে এই সমস্ত পরিকল্পনাগুলো যাতে রূপায়ণ করা যায় তার ব্যবস্থা করবেন, তাহলে আমাদের শিডিউল্ড কাস্ট, ভাইরা আরও উপকৃত হয়। মন্ত্রী মহাশয়কে বলব, ব্যবসার ক্ষেত্রে ব্যবসায়ীদের লাইসেন্সের যে সমস্ত সুযোগ-সুবিধা দেওয়া হয় আইন করে এস. সি., এস. টি.-দের সেখানে যাতে অগ্রাধিকার দেওয়া যায় সেদিকটায় নজর রাখবেন। এই কথা বলে যে ব্যয়-বরাদ্দ মন্ত্রী মহাশয় পেশ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী খাঁড়া সোরেন ঃ** আমি সাঁওতালি ভাষায় আমার বক্তব্য বলার চেষ্টা করতাম। আমাদের সাঁওতালি কথা রেকর্ডিং করার কোনও ব্যবস্থা নেই। স্বাধীনতার ৪৮ বছর পরেও এই ব্যবস্থা নেই, এটা আমাদের দুর্ভাগ্য।

[2-35 — 2-45 p.m.]

সে কারণে বাংলায় বলার চেষ্টা করছি। এই দাবি আমি সমর্থন করে কয়েকটি কথা বলার চেষ্টা করছি। আমাদের বড় বড় প্রকল্পগুলি হাতে নেওয়া হয়েছে। এই প্রকল্পগুলি জেলাতে অনেক সময় দেরিতে যাওয়ার ফলে আই. টি. পি. এলাকাতে এ. সি. পি. লোন দেওয়ার চেষ্টা করা হয়। সেখানে যে অনুদান দেওয়ার ক্ষেত্রে সময়মতো ব্যাঙ্ক লোন না পাওয়ায় কৃষকদের সেই লোনগুলি দেওয়া যায় না, এটা যাতে সুষ্ঠুভাবে করা যায় সেদিকে লক্ষ্য রেখে মন্ত্রী মহাশয় ব্যবস্থা করবেন, এটা অনুরোধ করছি। তার সাথে আর একটি কথা বলার চেষ্টা করছি। শিক্ষা ক্ষেত্রে অলচিকি পশ্চিমবাংলায় স্বীকৃতি পেয়েছে, এটা গোটা পশ্চিমবাংলা আদিবাসী ভাইরা আছেন তাদের শিক্ষার জন্য, যেখানে আদিবাসী অধ্যুষিত এলাকায় এই বইগুলির ব্যবস্থা করা যায় তার জন্য প্রচেষ্টা চালাবেন, কিন্তু আমরা লক্ষ্য করেছি এখন পর্যন্ত উত্তর বাংলার বিভিন্ন জেলাগুলিতে, যেমন মালদা, উত্তর দিনাজপুর,

দক্ষিণ দিনাজপুরে সেখানে বই পায়নি। সেখানে সাঁওতালি ভাষায় লেখাপড়ার সুযোগ থেকে বঞ্চিত হয়েছে, পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার বই ছাপানোর মধ্যে দিয়ে উদ্যোগ নিয়েছেন এবং প্রত্যেকটি স্কুলে সেটা পৌঁছে দেবার কথা ছিল। আজকে আদিবাসী ক্ষেত্রে আরেকটা জিনিস আমরা লক্ষ্য করলাম যেমন জলপাইগুড়ি জেলায় যে টোটোরা আছেন সেখানে ডুয়ার্স এলাকায় সেখানে টোটোরা এবং নন-টোটোরা আছেন তাদের মধ্যে ঝগড়া লাগাবার চেষ্টা করা হচ্ছে। জেলার যারা কর্মকর্তা তারা সেখানে এই প্রচেষ্টা চালাচ্ছে। সেখানে টোটোদের যে জমি আছে তাতে সে সার, সেচ এবং বীজ যদি দেওয়া যায় তাহলে আরও বেশি ফসল ফলতে পারবে, সেখানে মঙ্গল সমিতি নামে যে কথা বলা হচ্ছে আসলে পঞ্চায়েতের মাধ্যমে সেখানে উন্নয়ন করার কথা কিন্তু মঙ্গল সমিতি উন্নয়ন করবে একথা বলে এই ঝগড়া লাগাবার চেষ্টা চলছে। যাতে করে সেখানে একটা ঝগড়া বাঁধানো যায়। সেইজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যাতে সেখানে পঞ্চায়েতের মাধ্যমে টোটোদের উন্নতি করা যায় সেটা একটু দেখবেন। এর সাথে সাথে আরেকটি কথা বলছি যে হাইস্কুলে পড়াশুনার পর উচ্চ শিক্ষার জন্য কলকাতায় তারা আসতে পারে না বা শিলিগুড়িতে তারা যেতে পারে না, সেখানে যদি সেখানে যে হাইস্কুল আছে, কিন্তু বিলিয়েন্ট ছেলেরা সেখানে পড়ার সুযোগ নেবে সে রকম কোনও সুযোগ সুবিধা নেই। বালুরঘাট হাইস্কুল বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছে, সেই হাইস্কুলকে তৈরি করে যেতে পারে। গ্রামে গঞ্জে ছেলেরা কলেজে পড়ার সুযোগ পায়, সে দিকে চেষ্টার কোনও কিছুই হয়নি। এই হাইস্কুলটি তৈরি করার মধ্যে দিয়ে বালুরঘাট শহরের ছেলেমেয়েদের পড়াশুনোর সুযোগ করে দিন। আরেকটি জিনিস সম্বন্ধে বলতে চাই, সেটা হচ্ছে ল্যাম্প। অনেক ল্যাম্প কর্মচারী তারা শহরে কিছু কাজ করেন তাদের বেতন অনেক দেরিতে গিয়ে পৌঁছায়। সেটা যাতে সুষ্ঠুভাবে তারা পায় সেটা আপনি একটু দেখবেন। আরেকটা ব্যাপারে বলতে চাই। সেটা হচ্ছে যে মোবাইল। তারা যে ব্যবসা করতে চায় ল্যাম্পের মাধ্যমে একটা মোবাইল যানবাহনের ব্যবস্থা করা যায়, বিভিন্ন জিনিস তাদের কাছে পৌঁছে দেওয়া যায় এবং তার ফলে আরও ভাল ভাবে চলতে পারে। গ্রামাঞ্চলের দিকে লক্ষ্য রেখে যাতে এই ব্যবস্থা করা হয় এর জন্য অনুরোধ জানাচ্ছি। এই দাবিকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

শ্রী রঞ্জিত পাত্র ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিভাগীয় মন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তা আমি পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আজকে বিরোধীপক্ষরা এখানে নেই। কংগ্রেস যখন এই পশ্চিমবাংলাতে শাসন ক্ষমতায় ছিল তখন এই তফসিলি জাতি এবং আদিবাসীদের উন্নয়নের বা কল্যাণ করা তো দূরের কথা, সামাজিক দিক থেকে তাদের এক ঘরে করে রেখেছিল, অর্থনৈতিক দিক থেকে পিছিয়ে পড়া এই সমস্ত মানুষগুলি যাতে শিক্ষাদীক্ষার ক্ষেত্রে কোনও সরকারি সুযোগ না পায়, যাতে তারা কথা বলতে না পারে নিজেদের শ্রেণীস্বার্থে কংগ্রেস দল তাই তাদের শাসনকালে এই সমস্ত মানুষগুলিকে পিছিয়ে রেখেছিলেন। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে সার্থক ভূমি সংস্কারের মাধ্যমে এই শ্রেণীর মানুষদের হাতে উদ্বৃত্ত জমির রায়তি পাট্টা তুলে দিয়েছেন ফলে তারা জমির মালিক হয়েছেন। শুধু জমি দেওয়াই নয়, সেই জমি যাতে তারা চাষ করতে পারে তারজন্য বামফ্রন্ট সরকার তাদের উন্নতমানের বীজ সরবরাহ করেছেন, ঋণের সুযোগ করে দিয়েছেন

এবং সমস্ত রকমের সুযোগ সুবিধা দিয়ে তাদের চাষ করার ব্যবস্থা করে দিয়েছেন। তা ছাড়া সেচ ব্যবস্থার সম্প্রসারণের ফলে এই আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের ক্ষেতমজুররা কাজের গ্যারান্টি পেয়েছেন। স্যার, আপনি জানেন, পশ্চিমবাংলার মোট জনসংখ্যা হচ্ছে ৬ কোটি ৮০ লক্ষ ৭৭ হাজার ৯৬৫ জন, এর মধ্যে এক কোটি ৬০ লক্ষ ৮০ হাজার ৬১১ জন মানুষ হচ্ছেন তফসিলি জাতিভুক্ত এবং ৩৮ লক্ষ, ৮ হাজার ৭৬০ জন হচ্ছেন তফসিলি উপজাতি সম্প্রদায়ভুক্ত। এদের কল্যাণ সাধনের কাজ বামফ্রন্ট সরকার প্রধানত এই বিভাগের মাধ্যমে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন এবং সরকারি নীতি যাতে কার্যকরি হয় সেটা দেখছেন। তবে শুধু তফসিলি জাতি, উপজাতি সম্প্রদায়ের মানুষের কল্যাণ সাধনই এই দপ্তরের কাজ নয়, অর্থনৈতিক দিক থেকে যারা পিছিয়ে রয়েছেন তাদেরও কল্যাণ সাধনের কাজ এই দপ্তর করে চলেছেন। চাকরির ক্ষেত্রে সংরক্ষণ, অলচিকি ভাষার প্রবর্তন ইত্যাদি কাজগুলির কথা এই প্রসঙ্গে এসে যায়। শিক্ষা ক্ষেত্রে অলচিকি ভাষার প্রবর্তন আমি বলব, একটি ঐতিহাসিক, যুগান্তকারি ঘটনা। '৪৭ সালে দেশ স্বাধীন হলেও আদিবাসী সম্প্রদায়ের মানুষদের নিজেদের ভাষার কোনও স্বীকৃতি ছিল না। বামফ্রন্ট সরকার এই অলচিকিভাষাকে স্বীকৃতি দিয়ে এ ক্ষেত্রে পথ প্রদর্শক হয়ে থাকলেন। বামফ্রন্ট সরকার এই কাজের মাধ্যমে আদিবাসী সম্প্রদায়ের মানুষরা যাতে তাদের নিজেদের ভাষার শিক্ষা লাভ করতে পারেন তার ব্যবস্থা করলেন। সঙ্গে সঙ্গে বামফ্রন্ট সরকার তাদের জন্য হোস্টেল ও নানান স্টাইপেন্ডের ব্যবস্থা করেছেন। তাছাড়া বনসৃজন এবং অন্যান্য স্বনির্ভর প্রকল্পের মাধ্যমে এদের জন্য বহু শ্রম দিবস সৃষ্টি করে বামফ্রন্ট সরকার অর্থনৈতিক দিক থেকে তাদের চাঙ্গা করার ব্যবস্থা করেছেন। আমরা জানি পঞ্চায়েতের মাধ্যমে এদের হাতে সরকার জমি তুলে দিয়েছেন। সবচেয়ে ঐতিহাসিক ঘটনা হল সেই পঞ্চায়েতে এদের জন্য বামফ্রন্ট সরকার আসন সংরক্ষণের ব্যবস্থা করেছেন। কংগ্রেসিরা এসব কথা কল্পনাও করতে পারতেন না, তাই তারা এদের পিছিয়ে রেখেছিলেন। বামফ্রন্ট সরকার আদিবাসী সম্প্রদায়ের যেসব মানুষ বৃটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াই করেছিলেন তাদের অবদানের কথা স্মরণ করে তাদের বীরের সম্মান দিয়েছেন। এই প্রসঙ্গে সিধু, কানুর কথাটা স্মরণ করা যায়। তা ছাড়া বামফ্রন্ট সরকার আদিবাসী সম্প্রদায়ের মানুষদের যেসব উৎসব হয়। সেখানে সরকারি সাহায্য দেওয়ার ব্যবস্থা করেছেন। এই বলে এই ব্যয় বরাদ্দকে পূর্ণ সমর্থন জানিয়ে শেষ করছি।

[2-45 — 2-55 p.m.]

**শ্রী শিবপ্রসাদ দলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিভাগীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ দাবি পেশ করেছেন, আমি তাকে পূর্ণ সমর্থন করছি। স্যার, বিরোধী বন্ধুরা হাউসে নেই, আজকে এই রকম একটা গুরুত্বপূর্ণ আলোচনা, যে সমস্ত মানুষগুলোর সুখ দুঃখের কথা রাজ্য সরকার চিন্তা করছেন, সেই আলোচনায় তারা অংশ নেননি। সামনের দিনে সেই সব মানুষদের কাছে তাদের জবাবদিহী করতে হবে। ভূমিহীন, হরিজনদের উপর জমিদারদের শোষন শাসন, এবং অত্যাচারকে ভুলিয়ে দেবার জন্য ইংরাজ এই সমস্ত মানুষগুলোকে মদ্যপে পরিণত করেছিল। কিন্তু ৪৮ বছর ধরে কংগ্রেস সেই পথেই হেঁটেছে। আজকে সেই জন্য সভাতে ওদের অনুপস্থিতি দেখে মনে হল, এই কথাটা সঠিক। কংগ্রেস স্বাধীনতার পর ২৫ বছর পর্যন্ত এই শ্রেণীর মানুষের জন্য কোনও কথা চিন্তা ভাবনা করেননি। পরবর্তীকালে

তারা সাইমন কমিশন, ভোলা পাশোয়ান কমিশন, মন্ডল কমিশন নামক কতকগুলো কমিশন তৈরী করে, আইনের বিভিন্ন ব্যাখ্যা করে তফসিলি জাতি উপজাতি, এই ধরনের মানুষগুলোর সামনে একটা খুড়োর কল ঝুলিয়ে রেখেছিলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে আশ্চর্য হবেন, কংগ্রেস যখন পশ্চিমবঙ্গ থেকে বিদায় নেয়, মানুষ তাদের প্রত্যাখ্যান করে, তখন আদিবাসী, তফসিলি জাতিদের জন্য ৭৬-৭৭ সালে মাত্র ৫৮৮ লক্ষ টাকা বরাদ্দ করেছিল। এতেই বোঝা যায় কি ধরনের উন্নতি তারা করতে চেয়েছিলেন। আজকে ৯৫-৯৬ যে ব্যয় দাঁড়িয়েছে. ১৭৩ কোটি ৮৫ লক্ষ ৫৩ হাজার টাকা এই দপ্তরের জন্য ব্যয় করা হবে এবং এদের আরও উন্নত করার জন্য রাজ্য সরকার ভাবছেন। যার জন্য ভূমি সংস্কার, মৎস্য প্রকল্প, প্রাণী সম্পদ বিকাশ এই সবের মাধ্যমে তাদের এগিয়ে নিয়ে যাবার চেষ্টা চালাচ্ছেন। এছাড়াও বৃহদায়তন ক্ষেত্রে সমবায়ের মাধ্যমে ঋণ দান করে তাদের উন্নত করার চেষ্টা করা হচ্ছে। ক্ষুদ্র ও কুটির শিল্পের মাধ্যমে তাদের উন্নত করার চেষ্টা হচ্ছে। এমন কি মজুরি বৃদ্ধি করে তাদের জীবনধারণের মান উন্নয়নের ব্যবস্থা করা হয়েছে। এতে তাদের মর্যাদা বৃদ্ধি পেয়েছে। তফসিল জাতি ও উপজাতিদের উন্নতির এই সব ব্যবস্থা করার জন্য রাজ্য সরকার অভিনন্দন পাবার যোগ্য। এই যে ৫০ পয়েন্ট রোস্টার চালু আছে, যেখানে তফসিল জাতির জন্য ২২ শতাংশ, আদিবাসীদের জন্য ৬ শতাংশ, সেইগুলো এখনও পর্যন্ত ঠিকমতো হচ্ছে কি না রাজ্য সরকারকে দেখতে হবে। ৫০ পয়েন্ট রোস্টার অনুযায়ী ফার্স্ট অ্যাপয়েন্টমেন্ট হেড মাস্টার হাইস্কুলে হওয়া দরকার। এটা প্রতিযোগিতা মূলক পরীক্ষা, যেখানে তফসিল জাতি এবং উপজাতিরা পরীক্ষায় বসছে তাদের জন্য যে নির্দিষ্ট কোটা আছে, সেই কোটাকে আলাদা করে না রেখে জেনারেল ভাবে যারা উত্তীর্ণ হয়ে আসছে, তাদেরকেই এস. সি., এস. টি. কোটায় দেখানো হচ্ছে। এই কোটা যাতে সঠিকভাবে ইমপ্লিমেন্ট হয় তা দেখতে হবে। কারণ আমরা দেখেছি, কংগ্রেস ঐ সমস্ত অনুন্নত তফসিল জাতিদের এলাকায় গিয়ে বিচ্ছিন্নতাবাদী আন্দোলনে উস্কানি দিচ্ছে। তাই আমি সুপারিশ করব, যাতে এইগুলো আরও বাড়ানো হয় সেই ব্যবস্থা করুন। পশ্চিমবাংলায় পণ প্রথার অস্পৃশ্যতাকে নির্মূল করতে হবে এবং অসবর্ণ বিবাহের জন্য যে ভাতা দেওয়া হয় তা বাড়াতে হবে। আমরা জেলা সফর করে দেখেছি যে শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবদের উন্নতির জন্য সরকারি যে সব আদেশনামা আছে, সেই সম্পর্কে জেলা আধিকারিকরা অবহিত নয়। সেই জন্য আমি অনুরোধ করব যে সব আদেশনামা বাংলা করে বই আকারে যেন জেলা অফিসারদের দেওয়া হয়। এই কথা বলে ।ই বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রকাশ মিঞ্জ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিভাগীয় মন্ত্রী এই বিধানসভায় যে ব্যয় বরাদ্দ এনেছেন তাকে সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। স্যার, আজকে এখানে বিরোধী সদস্যরা নেই, থাকলে ভাল হত। স্যার, আপনি জানেন, আজও স্বাধীনতার ৪৫ বছর পরেও কেবলমাত্র পশ্চিমবঙ্গ বাদে অন্যান্য রাজ্যে এখনও তফসিলি জাতি ও আদিবাসীদের উপর অত্যাচার, ঘৃণা বিদ্বেষ নেমে আসে। এমন কি শোষণও চলে কিন্তু আমরা পশ্চিমবঙ্গে দেখেছি বামফ্রন্ট সরকার আসার পর এই পিছিয়ে পড়া জাতির উপর বিশেষ নজর দেওয়া হচ্ছে। এই তফসিলি জাতির উন্নয়নের জন্য ঝাড়গ্রামে উন্নয়ন মন্ত্রী এই বিভাগকে গুরুত্ব দিয়ে আরও দপ্তর খুলেছেন এবং এদের উন্নয়নের জন্য এই সরকার চেষ্টা করে

চলেছেন। আজকে আমরা দেখছি পঞ্চায়েতের মাধ্যমে বিভিন্ন কর্মসূচি নেওয়া হয়েছে। স্যার, আপনি জানেন পঞ্চায়েতের মাধ্যমে লোন দেওয়া হচ্ছে। শূকর পালন, গরু পালন, ছাগল পালন ইত্যাদির জন্য। এমন কি ল্যাম্প তৈরির মাধ্যমেও যাতে তাদের অবস্থার উন্নতি ঘটানো যায় তার চেষ্টা চলছে। যে এলাকায় আদিবাসী সম্প্রদায়ের মানুষ বেশি বাস করেন সেই সব অঞ্চলে আরও বেশি উন্নয়নমূলক কাজ করার চেষ্টা করা হচ্ছে। ৮৯-৯০ সাল থেকে গত বছর পর্যন্ত আদিবাসী সম্প্রদায়ের উন্নয়নের জন্য সরকার ১৩ কোটি ২৭ লক্ষ টাকার প্রকল্প রূপায়িত করেছে। যার মধ্যে একশ তিয়াওরটি রাস্তা, ১৬৩টি সেতু এবং ১৮৮টি কালভার্ট এবং একশটি বিদ্যালয় এবং হোস্টেল নির্মাণ করা হয়েছে। এই সরকার আসার পর থেকে শুধুমাত্র উন্নয়নের জন্যই নয় তফসিলি জাতি উপজাতি সম্প্রদায়ের ছেলে মেয়েরা যাতে পড়াশুনা করতে পারে তার জন্যও চেষ্টা করেছেন। বারো ক্লাস পর্যন্ত ফ্রি করা হয়েছে। তফসিলি জাতির ছেলেমেয়ের জন্য বামফ্রন্ট আসার আগে, ব্যয়িত অর্থের পরিমাণ ছিল ২৩ লক্ষ ৪৪ হাজার ২শো টাকা এর মধ্যে বৃত্তি পায় ৪৬ হাজার ৮শো ৮৪ জন ছেলে মেয়ে। আর আদিবাসী সম্প্রদায়ের ছেলে-মেয়ের জন্য ব্যয়িত অর্থের পরিমাণ ছিল ৬ লক্ষ ৯৪ হাজার টাকা। এতে বৃত্তি পায় মাত্র ১৫ হাজার ৩শো জন ছেলে মেয়ে।

[2-55 — 3-05 p.m.]

১৯৯৩-৯৪ সালে তফসিলি ছাত্র-ছাত্রীদের জন্য ৭ কোটি ৩৪ লক্ষ ১৭ হাজার ২১০ টাকা ব্যয় করা হয়েছে। ১৯৭১ সালে পশ্চিমবাংলার আদিবাসীদের মধ্যে শিক্ষিতের হার ছিল ৮.৯২ শতাংশ। ১৯৯১ সালের আদমসুমারি অনুযায়ী সেই হার বৃদ্ধি পেয়ে হয়েছে ২৭.৭৮ শতাংশ। এর থেকেই বোঝা যায় যে, পশ্চিম বাংলায় বামফ্রন্ট ক্ষমতায় আসার পর থেকে আদিবাসী এবং তফসিলি উপজাতিদের মধ্যে পড়াশুনার উদ্যোগ বৃদ্ধি পেয়েছে। বামফ্রন্ট সরকার আদিবাসীদের জীবনের অন্যান্য দিকগুলোর উন্নতির দিকেও যথাযথ নজর দিয়েছেন। এই ক'টি কথা বলে মাননীয় মন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী বিলাসীবালা সহিস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৪-৯৫ সালের জন্য ১১ নং দাবির অধীনে পশ্চিমবাংলার আদিবাসী ও তফসিলি কল্যাণ বিভাগের যে বাজেট বরাদ্দ পেশ করা হয়েছে আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। স্যার, আজকে এই গুরুত্বপূর্ণ ব্যয়-বরাদ্দের বিতর্কে আমরা আশা করেছিলাম আমাদের বিরোধী কংগ্রেস দলের সদস্যরা অংশগ্রহণ করবেন। কারণ তারা জানতেন যে, আজকে এই বিষয়ে আলোচনা হবে। কিন্তু আমরা আশ্চর্য হয়ে লক্ষ্য করছি যে, তারা এখানে আজকে একটা নাটক তৈরি করে এই আলোচনায় অনুপস্থিত রয়েছেন। অবশ্য আমরা কংগ্রেসি কালচার, সংস্কৃতি জানি এবং তারা কি করতে চান তাও আমরা জানি। আদিবাসী ও তফসিলি মানুষদের জন্য যে তাদের কোনও রকম ভাবনা চিন্তা নেই তাও আমরা জানি। যদিও তারা এখন এখানে অনুপস্থিত তথাপি তারা কতগুলো কাট মোশন এখানে রেখে গেছেন। আমি তাদের কাট মোশনের সম্পূর্ণ বিরোধিতা করছি। আজকে এখানে আমাদের পক্ষের পাঁচ জন মাননীয় সদস্য এই আলোচনায় অংশগ্রহণ করে তাদের বেশ কিছু সুচিন্তিত মতামত এই বিভাগ পরিচালনা করার জন্য

দিয়েছেন। আমি তাদের কথা দিচ্ছি যে, তাদের সুচিন্তিত মতামতগুলো যথাসাধ্য বাস্তবায়িত করার জন্য আমরা চেষ্টা করব। এখন এই সভায় যারা উপস্থিত আছেন তারা সকলেই জানেন যে, পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের মানুষদের কল্যাণের জন্য, সামগ্রিকভাবে তাদের আর্থ-সামাজিক উন্নয়নের জন্য গোটা ভারতবর্ষের মধ্যে একটা দৃষ্টান্ত বা নজির সৃষ্টি করেছে। এ কথা আজকে আমরা গর্বের সঙ্গে বলতে পারি যে, পশ্চিমবঙ্গে আদিবাসী এবং তফসিলি সম্প্রদায়ের মানুষদের বিগত ১৮ বছর ধরে বামফ্রন্ট সরকার যে নিরাপত্তা দিয়েছেন, সামাজিক মর্যাদায় যে ভাবে তাদের প্রতিষ্ঠিত করেছেন তা ভারতবর্ষের কোনও রাজ্যে আর সম্ভব হয়নি। কংগ্রেস শাসিত বা অন্য কোনও দল শাসিত কোনও রাজ্যে আর সম্ভব হয়নি। কংগ্রেস শাসিত বা অন্য কোনও দল শাসিত কোনও রাজ্যেই এই জিনিস হয়নি। '৭৭ সালের পর বামফ্রন্ট এ রাজ্যে ক্ষমতায় এসে শিক্ষার ক্ষেত্রে বা অন্যান্য আর্থ-সামাজিক প্রশ্নের ক্ষেত্রে সব সময় তাদের পাশে দাঁড়িয়ে তাদের সাহায্য করে যাচ্ছেন। ফলে তাদের সর্বক্ষেত্রেই কিছু না কিছু উন্নতি ঘটেছে। এমন কি আজকে তাদের গণআন্দোলনের মধ্যেও আনা সম্ভব হয়েছে। আদিবাসী মানুষরা জীবনে বাঁচার স্বাদ পেয়েছে। আমরা সরকারের পক্ষ থেকে বিভিন্ন কর্মসূচি গ্রহণ করে তাদের কি ভাবে আরও উন্নতি ঘটানো যায়, তার জন্য চেষ্টা চালিয়ে যাচ্ছি। চিরাচরিত যে বাধাগুলো তাদের পিছিয়ে রেখেছে সেগুলোকে একটার পর একটা ভেঙে আমরা তাদের এগিয়ে নিয়ে আসছি। এর জন্য আমরা কতগুলো নির্দিষ্ট প্রোগ্রাম গ্রহণ করেছি। এ কথা আমি প্রথমেই বলতে চাই যে, সাধারণভাবে আমরা আদিবাসীদের কল্যাণের জন্য অনেকগুলো পরিকল্পনা গ্রহণ করেছি ; কিন্তু সব চেয়ে গুরুত্বপূর্ণ যে প্রশ্নটা, সেটা হচ্ছে তাদের লেখা পড়ার বিষয় এবং আমি প্রধানত সেটা নিয়ে আলোচনা করতে চাই। আপনারা সকলেই জানেন যে, ১৯৭৭ সালের আগে যখন কংগ্রেস এখানে শাসন ক্ষমতায় ছিল তখন তারা চাইতেন না যে, আদিবাসী মানুষরা শিক্ষিত হয়ে উঠুক। কারণ তারা নিজেদের স্বার্থে এই কাজ করেনি। কিন্তু আমাদের জনপ্রিয় কর্মসূচি এটাই ছিল যে পশ্চিমবাংলার আদিবাসী, তফসিলি ছেলে-মেয়ে যারা আছে তাদের শিক্ষিত করে তুলতে হবে। এই ধরনের শিক্ষার ক্ষেত্রে বিভিন্ন ধরনের কর্মসূচি সরকারের তরফ থেকে গ্রহণ করা হয়েছে। একদিকে যেসব ছেলে-মেয়েরা হোস্টেলে পড়ে, তাদের বিনা পয়সায় পুস্তক বিতরণ করা হয় এবং পরীক্ষার ফি তাদের দেওয়া হয় যাতে করে হোস্টেলে থেকে পড়া-শুনা করতে পারে তারজন্য সুযোগ-সুবিধা দিয়ে থাকে। এ ছাড়া উচ্চ মাধ্যমিক স্তরে যাতে হোস্টেলে কিংবা হোস্টেলের বাইরে থেকে উচ্চ শিক্ষা লাভ করতে পারে তারজন্য বিভিন্ন ধরনের খরচ করা হয়ে থাকে বিভিন্ন সংস্থার মধ্য দিয়ে। এখানে একজন মাননীয় সদস্য বলেছেন পশ্চিমবঙ্গ আদিবাসী উন্নয়ন সমবায় নিগমের কথা। পশ্চিমবঙ্গ আদিবাসী উন্নয়ন সমবায় নিগমের মধ্য দিয়ে অনেক আদিবাসী মানুষের এবং তাদের পরিবারকে উপকৃত করতে পেরেছি। সারা পশ্চিমবাংলা জুড়ে ১১৫টি ল্যাম্প আছে। পঞ্চায়েতের সঙ্গে যুক্ত করে গ্রামের মানুষ, আদিবাসী সম্প্রদায়ের মানুষের তাদের জীবন-জীবিকার প্রশ্নে, আর্থ সামাজিক উন্নয়নের প্রশ্নে কিভাবে তারা সরাসরি অংশ গ্রহণ করতে পারে তারজন্য আমরা বিভিন্ন প্রকল্পের মধ্য দিয়ে চেষ্টা চালিয়ে যাচ্ছি। এদের জীবনের যে যন্ত্রণা, জীবনের যে আশা আকাঙ্খা সেটা যাতে পূরণ করতে পারি তারজন্য আদিবাসী উন্নয়ন সমবায় নিগমের মাধ্যমে আমরা চেষ্টা করছি। ইতিমধ্যে ৩১ লক্ষ ৩০ হাজার মেম্বার আছে। এর মধ্যে দিয়ে আমরা ১০ লক্ষ শ্রমদিবস

সৃষ্টি করতে পেরেছি। এইসব প্রকল্পের মধ্যে দিয়ে আমরা আদিবাসী মানুষদের আর্থ সামাজিক উন্নয়ন ঘটাতে চাই। আমাদের ১১৫টি ল্যাম্প আছে। আমরা সদস্য সংখ্যা আরও বাড়াতে চাই যাতে আরও বেশি মানুষ অংশ গ্রহণ করে। আপনারা জানেন, আগে আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের মানুষের বনজ সম্পদ সংরক্ষণের মাধ্যমে তাদের জীবন-জীবিকা চলত। তখন তাদের অর্থনৈতিক অবস্থা এক রকম ছিল। আজকে আদিবাসী উন্নয়ন সমবায় নিগমের মধ্যে দিয়ে এবং ১১৫টি যে ল্যাম্প আছে তার মাধ্যমে তাদের অর্থনৈতিক অবস্থার খানিকটা উন্নতি ঘটেছে। যে সমস্ত আদিবাসী মানুষ বনজ সম্পদ সংরক্ষণ করতেন, কেন্দুপাতা সংরক্ষণ করতেন তারজন্য যে মজুরি পেত সেই মজুরির হার ছিল ৫ পয়সা। আর বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর তাদের আর্থ সামাজিক উন্নয়নের কথা চিন্তা করে এবং দেশে যেভাবে জিনিস পত্রের দাম বাড়ছে তার কথা চিন্তা করে মজুরির হার বৃদ্ধি করেছেন। এই সমস্ত আদিবাসী সম্প্রদায়ের মানুষ জিনিসপত্রের দাম বাড়ার জন্য নাজেহাল হচ্ছিল। কেন্দ্রীয় সরকারের জনবিরোধী নীতির ফলে জিনিসপত্রের দাম দিনের পর দিন বাড়ছে। কিন্তু এই সমস্ত মানুষের পারিশ্রমিকের কথা কখনও চিন্তা করেনি, খেয়াল করেনি। স্বাভাবিকভাবেই বামফ্রন্ট সরকার আদিবাসী ও তফসিলি এবং পিছিয়ে পড়া মানুষের উন্নয়নের স্বার্থে যেখানে ১ কেজি কেন্দুপাতার দাম ছিল ৫ পয়সা সেখানে এই সরকার ৫০ পয়সা করে দিয়েছেন। আজকে যেভাবে জিনিসপত্রের দাম বৃদ্ধি হচ্ছে, এই অবস্থার পরিপ্রেক্ষিতে আমরা আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের মানুষের স্বার্থে টি. ভি. সি. এবং ল্যাম্পের মাধ্যমে এই কাজ করতে চাই। আমি গর্বের সঙ্গে এই বিধানসভায় বলতে পারি, আদিবাসী সম্প্রদায়ের সংস্কৃতি, তাদের কালচার কংগ্রেস শাসিত রাজ্যে সম্মান পায়নি, মর্যাদা দেয়নি। একমাত্র পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তফসিলি ও আদিবাসীদের সামাজিক উন্নয়নের প্রশ্নে, কি স্বাস্থ্যের প্রশ্নে, শিক্ষার প্রশ্নে কিম্বা সাংস্কৃতিক কালচারের প্রশ্নে কিভাবে উন্নতি ঘটানো যায়, কিভাবে অগ্রগতি ঘটানো যায় তারজন্য চেষ্টা চালিয়ে যাচ্ছেন। পিছিয়ে পড়া এইসব সম্প্রদায়ের মানুষের সংস্কৃতি কিভাবে বৃহত্তর মানুষের কাছে নিয়ে আসা যায় তারজন্য প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে।

[3-05 — 3-15 p.m.]

কিছুদিন আগে সাঁওতালিদের একটা ওয়ান অ্যাক্ট বা একাঙ্ক ড্রামা বা নাটক প্রতিযোগিতা হয়ে গেল। নাটক প্রতিযোগিতায় গণ চেতনার মধ্য দিয়ে আজকে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার একটা নজির সৃষ্টি করেছেন। আজকে সারা ভারতের মধ্যে আমরা গর্বের সঙ্গে বলতে পারি যে, সিধুকানহু ডহর নামে কয়েকজন আদিবাসী যুবক বিদ্রোহ করেছিল এবং সেই বিদ্রোহকে স্বীকৃতি দেওয়া সম্ভব হয়েছে একমাত্র পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার থাকার জন্য। আজকে ওরা নেই। আজকে এমন একটা বাজেট তৈরি হল কিন্তু কংগ্রেস বন্ধুরা এই বিধানসভায় নেই। আমরা জানি যে মানুষের উন্নয়নের স্বার্থে এবং মানুষের সম্বন্ধে যখন ভাল কিছু আলোচনা হয় তখন তারা থাকেন না। সকালে আইন শৃঙ্খলা নিয়ে তারা আলোচনা করেছেন। আমরা এই কথা বলতে পারি যে, একমাত্র বামফ্রন্ট সরকারই মানুষের মর্যাদা রক্ষা করতে পারে। কংগ্রেস যে পারে না এই কথা প্রমাণিত হয়েছে কারণ তাদের আজকে মানুষ দূরে সরিয়ে দিয়েছে। তাই আজকে কালচারের প্রশ্নে বলতে পারি যে, একমাত্র পশ্চিমবাংলাই তার দৃষ্টান্ত স্থাপন করেছে। কেন আজকে আদিবাসী তফসিলি মানুষরা পিছিয়ে যাবে, কেন

তাদের ক্ষমতা, তাদের উৎকর্ষতা ৫টা মানুষের কাছে প্রকাশিত হবে না? তাই আজকে আমরা গুণীজন সংবর্ধনা দিয়ে থাকি। আদিবাসী পুরুষ, নারী যাদের নৃত্য, গীত, বাজনায় উৎকর্ষতা আছে, তাদের ৭-৮ জনকে আমরা পুরস্কৃত করি। আমরা এটা করছি যে পিছিয়ে পড়া মানসিকতা যেন আদিবাসীদের মধ্যে না আসে। আজকে কংগ্রেস শাসিত মহারাষ্ট্রের তুলনায় এখানকার মানুষ নিজেদের কথা বলতে পারে, নিজেদের গণতান্ত্রিক অধিকার সুরক্ষিত করতে পারে। এই পশ্চিমবাংলা হচ্ছে রুজি রোজগার, আশ্রয়স্থলের পীঠস্থান। তাই পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার আজকে ৪১ নং দাবি সম্পর্কে যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই আলোচনার সময় সমাজের পিছিয়ে পড়া মানুষের সুখ দুঃখ নিয়ে আলোচনার সময়—আমরা দেখছি যে, বিরোধীদল অনুপস্থিত। অবশ্য এটাও ঠিক যে বিরোধীদল ছাড়াও এই অনগ্রসর সমাজের কোনও এম. এল. এ. এখানে এই দলে অনুপস্থিত। আজ সকালে ওই ঝাড়খন্ড পার্টির একজন সদস্য ছিলেন কিন্তু এখন নেই। তিনি আদিবাসী হওয়া সত্ত্বেও বোধ হয় কংগ্রেসকে অনুসরণ করতে বাধ্য হয়েছেন। আর এস. ইউ. সি. দল—তারা কখনও কখনও কংগ্রেসের সাথে থাকেন আবার কংগ্রেসের বিপক্ষেও থাকেন। আজকে বোধ হয় ওরা কংগ্রেসের সপক্ষেই আছেন। তবে সব মিলিয়ে আজকে ওরা অনুপস্থিত। আমরা ধরে নিতে পারি যে, প্রধান বিরোধীদল কংগ্রেস এবং ভারতের শাসক পার্টি কংগ্রেস আজকে এই অনগ্রসর মানুষের সম্পর্কে যদি এই উদাসীন সিদ্ধান্ত গ্রহণ করে থাকেন বা তা হলে আশা করি এটা অন্যায় হবে। আজকে এই বাজেট উত্থাপন করতে গিয়ে ওরা না থাকলেও ওদের কিছু কাট মোশন আছে সেটা লক্ষ্য করলাম। কাট মোশনে যে কথাগুলো লেখা আছে সেগুলো আলাদা আলাদা ভাবে উত্তরের অপেক্ষা রাখে না, আমাদের পক্ষের মাননীয় সদস্যরা যা বলেছেন তার মধ্যেই কভার করেছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ ডাকুয়া, কাট মোশন দিলেও ওরা মুভ করেননি, কাজেই ধরে নিতে হবে যে কাট মোশন নেই।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** যে পয়েন্টগুলি এসেছে সেগুলি আমি দেখে নিয়েছি, তাতে দেখেছি আইনগত ভাবে কোনও কাট মোশন নেই, কিছু কিছু পয়েন্ট ছাপা অক্ষরে পেয়েছি, সেগুলির বাস্তব কোনও ভিত্তি নেই একই কথা বলে দিচ্ছে। উন্নয়নের কথা যদি বলা যায়, এটাকে ওয়েল ফেয়ার বাজেট স্থায়ীভাবে উন্নয়নের লক্ষ্য যদি বলা যায় তাহলে বলতে হবে যে পশ্চিমবঙ্গের গত ১৮ বছরে তফসিলি এবং উপজাতির যে উন্নয়ন হয়েছে তার আর্থিক, সামাজিক অন্যান্য অনেক মাপকাঠি আছে। আমি একটি মাপ কাঠির কথা বলছি, আমি আশা করি ঐ এক মাপ কাঠিতেই বাকিগুলির হিসাব করা যাবে। শিক্ষাই প্রধান মাপ কাঠি। শিক্ষার কথা যদি বলি তাহলে বলা যায় গত ১৮ বছরে এনরোলমেন্ট, বিদ্যালয়ে ছাত্রের সংখ্যা বৃদ্ধি হয়েছে নিশ্চয়ই, সেই বৃদ্ধির মধ্যে দেখা যাচ্ছে যে পশ্চিমবঙ্গে সব স্কুলগুলিতে যা বৃদ্ধি হয়েছে তা মোটামুটি আড়াই গুণ। আর শিডিউল্ড কাস্টের বেলায় বৃদ্ধি হয়েছে ১৭ গুণ। এই ১৮ বছরে এটার সম্পর্কে চট করে বলে নিলাম। বিগত ১৯৭৭-৭৮ সালে

আমাদের বিদ্যালয়ে শিডিউল্ড কাস্ট ছিল ৪৬,৮৮৪ জন, আর ১৯৯৩-৯৪ সালের হিসাব হচ্ছে ৮,৯০,২৮০। উপজাতির মধ্যে তখন ছিল ১৫,৩৫২ জন আর ১৯৯৩-৯৪ সালে হয়েছে ১,০৫,৬৮৬ জন, এটাতেই বোঝা যায়। আমরা অবশ্য স্বীকার করে নিচ্ছি শিডিউল্ড কাস্ট যতটা এগিয়েছে শিডিউল্ড ট্রাইবস ততটা এগিয়ে যেতে পারেনি। শিডিউল্ড কাস্টের বেলায় ১৭ গুণ এবং শিডিউল্ড ট্রাইবসের বেলায় ৭ গুণ বেড়েছে, কিন্তু মনে রাখতে হবে অ্যাজ এ হোল পশ্চিমবঙ্গের বিদ্যালয়ে ছাত্রের সংখ্যা আড়াই গুণ এবং সেই আড়াই গুণটাই ভারতবর্ষের মধ্যে ফার্স্ট, এটা মনে রাখা দরকার। আমি অন্যান্য প্রসঙ্গে যাচ্ছি না, একটা দিচ্ছি, স্কুলগুলির হিসাবনিকাশ করা গেছে, এই কভারেজের একটা স্ট্রাটেজি আছে। আই. আর. ডি. পি.-তে শিডিউল্ড কাস্টের ৫০ পারসেন্ট রাখতে হয়। শিডিউল্ড কাস্টের মঙ্গল করছে। সেশ্রু ইত্যাদি অনেক রকম পরিকল্পনা আছে কিন্তু ফিশারি ইত্যাদিতে শিডিউল্ড কাস্টের মঙ্গল হচ্ছে, নির্দিষ্ট সংখ্যা বাড়াতে হয়। ওগুলি ছাড়া শিডিউল্ড কাস্ট ডিপার্টমেন্ট মঙ্গল বিভাগ না থাকলে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসের আলাদা আলাদা ভাবে মঙ্গল করতে হবে। [illegible] ছাড়া বাড়তি ভাবে এই বিভাগ, কল্যাণ বিভাগ কিছু কিছু খরচ করে। সুতরাং এই [illegible]গুলির মঙ্গল আলা[illegible] আলাদা ভাবে হিসাব করা অনেক সময়, অনেক ব্যাপার। আমরা কিছু কিছু পত্রিকা প্রকাশ করেছি সেগুলি নিশ্চয়ই মাননীয় সদস্যদের নজরে থাকবে, বাইরের লোকের নজরেও থাকবে। কিন্তু শিক্ষাটা আমরা [illegible]ভাতে চেষ্টা করেছিলাম। এখন যদি বলি পশ্চিমবঙ্গ যেহেতু ভারতবর্ষের অংশ এবং গোটা ভারতবর্ষে যে কৌশল নেওয়া হয় যে নীতি নেওয়া হয় পশ্চিমবঙ্গ তার থেকে খুব একটা এদিক ওদিক যেতে পারেনি। মোটামুটি ফ্রেম ওয়ার্কের মধ্যেই কাজ করতে হবে। সেই হিসাবে বলতে হয় গোটা ভারতবর্ষে আজকে তফসিলি জাতি এবং উপজাতির উন্নয়নের ব্যাপারে এমন একটি সুস্পষ্ট নীতি ভারত সরকারের নেই।

[3-15 — 3-25 p.m.]

তারা কি করতে চান? এখানে ওখানে একটু তাপ্পী দিয়ে মঙ্গলের একটা ব্যাপার দেখাতে চান। কিন্তু ১৯৫০/৫১ সালে পার্লামেন্টের বুকে পন্ডিত নেহেরুর বক্তব্য যদি লক্ষ্য করা যায় তাহলে দেখব যে তাতে স্পষ্ট করে বলা আছে যে নির্দিষ্ট সময়ের মধ্যে—এখন আমাকে এদের স্পেশ্যাল সুয়োগ-সুবিধা দিতে দাও আমরা এই স্পেশ্যাল সুযোগের সদ্ব্যবহার করিয়ে এই সমস্ত মানুষকে অন্যদের প্রায় কাছাকাছি এনে ফেলব এবং কাছাকাছি যখন এনে ফেলব তখন আর চিরকাল এদের শিডিউল্ড কাস্টের ছাপ মেরে ভারতবর্ষের বুকে ঘুরে বেড়াতে হবে না। এই নির্দিষ্ট নীতিতে ঘোষণা করা হয়েছিল ১৯৫১ সালে প্রথম যখন সংবিধান সংশোধন করা হয় তখন। এর উদ্দেশ্য কি, এতদূর যেতে গেলে দৈনিক কত স্পিড লাগবে সেটা হিসাব করা হয়েছিল? একটা নির্দিষ্ট সময়ের মধ্যে দিয়ে এদের যদি মেক আপ করতে হয় তাহলে প্রতি বছর কত করে মেক আপ করতে হবে তার হিসাব-নিকাশ প্ল্যানিং কমিশন বা ভারত সরকার কিছু করেছেন কি? কিছুই করেননি। যখন যা চাই, আমরা রাজ্য সরকার চেষ্টা করে, তদ্বির করে কিছু আদায় করার চেষ্টা করি। সেটা কখনও আসে, আবার কখনও আসে না। এই ব্যাপারে কোনও প্ল্যান, পরিকল্পনা সেই রকম ভাবে কিছু নেই। এই হচ্ছে তফসিল জাতি এবং উপ জাতির উন্নয়নের বিষয়। আমাদের পশ্চিমবঙ্গ রাজ্য থেকে

আমরা সমালোচনা করব। গোটা ভারতবর্ষে এই রকম নীতিহীনতা বা নীতি দুর্বলতা লক্ষ্য করা গেছে। আমরা পশ্চিমবঙ্গ রাজ্য সরকার চেষ্টা করছি একটা সময় সীমার মধ্যে এদের সম্পর্কে কিছু করতে, কিন্তু তবুও আমরা পারব না। কারণ কেন্দ্রের নীতির সঙ্গে মিল না থাকলে রাজ্য সরকারের নিজস্ব শক্তি দিয়ে কতটা করা যাবে। তবে আমরা চেষ্টা করছি। শিক্ষার কথা বললাম অ্যাজ এ হোল সারা পশ্চিমবঙ্গে বেড়েছে ২।। গুণ। কিন্তু বিশেষ ইম্পুট দেওয়াতে, বিভিন্ন রকম প্রচেষ্টা করার জন্য শিডিউল্ড কাস্টে বেড়েছে ১৭ গুণ, আর শিডিউল্ড ট্রাইবসে বেড়েছে ৭ গুণ। আমরা আশা করছি যে আরও যদি কেন্দ্রীয় সাহায্য নানা দিক থেকে পাই, এখনও সেই রকম পাচ্ছি না, তাহলে আমরা আরও তাড়াতাড়ি মেক আপ করে ঐ রেট অব লিটারেসিটাকে পশ্চিমবঙ্গের জনসাধারণের সমান আনতে পারব। লিটারেসি বৃদ্ধির ব্যাপারে আমরা শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসকে অন্যান্য মানুষের অনেক কাছাকাছি আনতে পারতাম যদি আরও ইম্পুট দিতে পারতাম। কিন্তু সেই রকম ইম্পুট দেবার কোনও কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা নেই, আমরা চাইলেও দেয় না। আমাদের ভারতবর্ষে যেটা চলছে, আমরা তার থেকে একটু বৈজ্ঞানিক ভাবে চালাবার চেষ্টা করছি কিন্তু চালাতে পারছি না কেন্দ্রীয় সরকারের সাহায্যের অভাবে। পশ্চিমবঙ্গে যত অন্ধকারময় জায়গা আছে, অন্ধকারময় জায়গা মানে যেখানে ইলেক্ট্রিক নেই, রাস্তা-ঘাট কম আছে, সেখানে চোখ বুজে বলা যায় যে তার মধ্যে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস আছে। সেই এলাকাগুলির ব্যাপারে গতবার দিল্লিতে আলোচনা হয়েছিল যে বিশেষ উন্নয়ন করার জন্য এগুলিকে ব্যাক মৌজা করা হোক। সেই মৌজাগুলিকে বিশেষভাবে উন্নয়ন করার জন্য চেষ্টা করা হোক। শুধু বক্তৃতা করা হয়েছে, প্রস্তাব গ্রহণ করা হয়েছে ১৯৯০ না ৯২ সালে আম্বেদকার জন্মশতবার্ষিকের সময়ে। কিন্তু তারপরে আর বিশেষ কিছু এগিয়ে যায়নি। তাহলে আমরা একথা বলতে পারি যে এই কেন্দ্রীয় নীতিহীনতার মধ্যেও পশ্চিমবঙ্গ সরকার একটা নির্দিষ্ট লক্ষ্য নিয়ে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস-এর জন্য জনস্রোত অর্থাৎ মেন স্ট্রিম যাকে বলে সেই মেন স্ট্রিমে আনার চেষ্টা করছি। মাননীয় সদস্যরা জানেন যে পশ্চিমবঙ্গে জাতপাতের বিরোধটা বা পার্থক্যটা প্রকট নয় অন্যান্য জায়গার মতো। আপনারা শুনে আনন্দিত হবেন যে অ্যাট্রোসিয়েটিভ অ্যাক্ট বলে একটা আইন পাস হয়েছে। সেই আইনে পশ্চিমবঙ্গের জেলায় জেলায় কোনও বিশেষ ঘটনা দেখা যায়নি।

অ্যাট্রোসিটিস অ্যাক্টের যে নিয়ম তাতে অত্যাচারকারী যদি বর্ণ হিন্দু এবং অত্যাচারিত যদি এস. সি. বা এস. টি. হয় তাহলে এই আইন খাটবে। পশ্চিমবঙ্গে এস. সি., এস. টি.-দের উপর কোনও আক্রমণ হয় না। এস. সি., এস. টি.-দের মধ্যে পারিবারিক গন্ডগোল, চা-বাগানে শ্রমিকে-শ্রমিকে মারামারি, আসানসোলের কোলিয়ারিতে ট্রেড-ইউনিয়নের মধ্যে দলাদলি হয়। যদি দুই পক্ষই এস. সি. বা দুই পক্ষই এস. টি. হয় তাহলে সেখানে অ্যাট্রোসিটিস অ্যাক্ট প্রযোজ্য হয় না। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে প্রচুর সংখ্যক ঘটনা ঘটেছে এবং সেখানে ওই আইন প্রযোজ্য হয়েছে। পশ্চিমবঙ্গে এস. সি. এবং এস. টি.-দের উপর অন্যান্য শ্রেণীর মানুষ অত্যাচার করে না এই জন্য এখানে অ্যাট্রোসিটিস অ্যাক্ট রেকর্ডেড হচ্ছে না। আমি জানি যে এরকম পিওর ঘটনা বাই আদার কাস্টস অন এস. সি., এস. টি. কোনও অর্গানাইজড ওয়েতে পশ্চিমবঙ্গে হয় না। এখানে এস. সি., এস. টি.-দের মঙ্গলের জন্য

এডুকেশন, ইকোনমিক বেনিফিট ইত্যাদি নানারকমের ব্যবস্থা করা হয়েছে এবং চেষ্টা করা হচ্ছে যাতে তারা তাড়াতাড়ি অন্যান্য মানুষের সমান হয়ে উঠতে পারে। পশ্চিমবঙ্গে যেসব এস. সি., এস. টি. আছেন তারা নিজেদের দুর্বল মনে করেন না বা হীনমন্যতায় ভোগেন না। সরকারের লিস্ট অনুযায়ী এখানে এস. সি., এস. টি.-দের নানা রকম সহায়তা দেওয়া হচ্ছে। যেমন গুজরাটে আইন অনুযায়ী এস. সি., এস. টি.-দের জমি বিলি করা হচ্ছে। পশ্চিমবঙ্গে ২৮ পারসেন্ট এস. সি., এস. টি.-দের জমি বিলি করা হয়েছে। এখানেও ল্যান্ড বেনিফিট দেওয়া হচ্ছে, জমি বিলি হয়েছে মাত্র ৫৭ পারসেন্ট। পশ্চিমবঙ্গে জাতি দেখে জমি বিলি করা হয় না। যারা কাছাকাছি রয়েছেন এবং যারা গরিব মানুষ তাদেরকে আমরা আইন অনুযায়ী জমি দিচ্ছি। কিন্তু বাস্তবে দেখা যাচ্ছে তারাই হ্যাপেন্ড টু বি শিডিউল কাস্ট, শিডিউল্ড ট্রাইব। দেখা যাচ্ছে যাদেরকে আমরা জমি দিচ্ছি তাদের মধ্যে ২৮ পারসেন্ট হচ্ছেন এস. সি. এবং এস. টি.।

**শ্রী কমলকান্তি গুহ :** এই রাজ্যে পঞ্চম এবং নবম শ্রেণীতে কতজন এস. সি. এবং এস. টি. অ্যাডমিশন পায়নি তার কোনও লিস্ট আছে আপনার কাছে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** না নেই, তবে লিস্টটা জোগাড় করব।

**শ্রী কমলকান্তি গুহ :** এই লিস্টটা রাখা দরকার।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** পশ্চিমবঙ্গের এস. সি., এস. টি.-দের মধ্যে যারা পঞ্চম এবং নবম শ্রেণীতে ভর্তি হতে পারেনি তাদের ব্যাপারটা দেখব। পশ্চিমবঙ্গের এস. সি., এস. টি. যারা আছেন তারা নিজেদের অধিকার প্রয়োগের জন্য, অন্য কাস্টের বিরুদ্ধে মামলা করেন যা অন্য রাজ্যের এস. সি., এস. টি.-রা ভাবতে পারেন না। এই জিনিস পশ্চিমবাংলায় নেই। ইকুয়াল ফুটিং থেকে পশ্চিমবাংলায় এস. সি. অ্যান্ড এস. টি.-রা লড়াই করছে, উন্নয়নের কাজে অংশ গ্রহণ করছে। তারা হীনমন্যতা ভোগ করছে না, অন্য যে কোনও মানুষের সঙ্গে তারা সমান মনে করে পশ্চিমবাংলার নাগরিক হিসাবে বসবাসের করছে। এখানে যে তাদের সমান মর্যাদা আছে এটা একটা বড় পরিচয়। আমি আশা করছি তারা যে ভাবে সমান ভাবে সমস্ত কাজে অংশ গ্রহণ করছে, অন্যান্য সম্প্রদায়ের গরিব মানুষের সঙ্গে তারাও সমান ভাবে অংশ গ্রহণ করছে, এই অংশগ্রহণ আগামী দিনে আরও ফুটে উঠবে, আগামী দিনে আরও ভাল করে পশ্চিমবাংলাকে তৈরি করার পক্ষে সাহায্য করবে। এস. সি. অ্যান্ড এস. টি.-রা আগের ক্ষেত্রে সাহায্য করে এসেছে আগামী দিনে সমান ভাবে অংশগ্রহণ করে সেই সাহায্য করে যাবে এই বিশ্বাস আমি রাখি। এই কথা বলে, এই বিধানসভায় যে বাজেট বরাদ্দ পেশ করা হয়েছে, আশা করছি সকলে তাকে সমর্থন জানাবেন।

**Mr. Deputy Speaker :** There are 10 cut motions. Since the cut motions are not moved so, they are not before the House for consideration.

The motion of Dr. Asim Kumar Dasgupta that—a sum of Rs. 1,73,85,53,000 be granted for expenditure under Demand No. 41, Major

Heads : "2202—General Education (Tribal Areas Sub-Plan), 2204—Sports and Youth Services (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Public Health) (Tribal Areas Sub-Plan), 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) (Tribal Areas Sub-Plan), 2225—Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 2235—Social Security and Welfare (Social Welfare) (Tribal Areas Sub-Plan), 2236—Nutrition (Tribal Areas Sub-Plan), 2250—Other Social Services (Tribal Areas Sub-Plan), 2401—Crop Husbandry (Tribal Areas Sub-Plan), 2402—Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 2403—Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 2405—Fisheries (Tribal Areas Sub-Plan), 2408—Food, Storage and Warehousing (Tribal Areas Sub-Plan), 2425—Cooperation (Tribal Areas Sub-Plan), 2435—Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 2501—Rural Development (Tribal Areas Sub-Plan), 2575—Other Special Areas Programmes (Tribal Areas Sub-Plan), 2702—Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 2851—Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4225—Capital Outlay on welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 4250—Capital Account of Other Social Services (Tribal Areas Sub-Plan), 4401—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4425—Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan), 4435—Capital Outlay on Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 4702—Capital Outlay on Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 4705—Capital Outlay on Command Area Development (Tribal Areas Sub-Plan), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 5054—Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 6225—Loans for Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 6250—Loans for Other Social Services (Tribal Areas Sub-Plan), 6575—Loans for Other Special Areas Programme (Tribal Areas Sub-Plan) and 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan)".

(This is inclusive of a total sum of Rs. 58,00,00,000 already voted on accounts in March, 1995.)

was then put and Agreed to.

**Demand No. 73**

**Mr. Deputy Speaker** : There are 12 cut motions.

All the cut motions are in order. But the members who gave cut motions from 1 to 11 are not present. So these cut motions are not moved.

Since cut motion no. 1 to 11 are not moved they are not before the House for consideration. Shri Sarkar please move your cut motion (No. 12)

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কুটির শিল্পের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। ভারতবর্ষ কৃষিপ্রধান দেশ, এই কৃষি ব্যবস্থার মধ্যে দাঁড়িয়ে ভারতবর্ষের প্রতিটি গ্রামে কুটির শিল্প গড়ে উঠেছিল। ভারতবর্ষে এই কুটির শিল্প বিদেশের বাজারে বিশেষ সমাদর লাভ করেছিল। বিশেষ করে তাঁত শিল্প, আমাদের দেশের কাপড় বিদেশে খুব সমাদর ছিল। শুধু তাঁত নয়, এর সাথে সাথে রেশম শিল্প, লাক্ষা শিল্প, পাট শিল্পেরও খুব সমাদর ছিল। কিন্তু ইংরেজরা যখন এদেশে এলেন এবং দেশকে পরাধীন করলেন তখন থেকে ধীরে ধীরে ওরা বিদেশের বাজার কব্জা করতে লাগলেন। এইভাবে গ্রামের যে সমস্ত শিল্প ছিল যেমন পাট, রেশম, লাক্ষা ইত্যাদি এইসব শিল্পকে তারা ধ্বংস করে দিতে লাগলেন। এই শিল্পকে রক্ষা করার জন্যে আমাদের দেশের মানুষ অনেক লড়াই করেছিল। এবং এমন কি জীবনও তাদের দিতে হয়েছিল। তারা বলতেন এই শিল্পকে ধ্বংস করা চলবে না। তারপরে দেশ স্বাধীন হল তখন মানুষ ভেবেছিল যে কংগ্রেস সরকার এল এবার দেশে অনেক উন্নতি হবে। কংগ্রেস ক্ষমতায় আসাতে ক্ষুদ্র ও কুটির শিল্পকে রক্ষা করার জন্য অনেকগুলো পরিকল্পনা গ্রহণ করবেন। আমরা বারেবারে দেখলাম কংগ্রেস সরকার অনেকগুলো পরিকল্পনা গ্রহণ করল কিন্তু ক্ষুদ্র ও কুটির শিল্পের ক্ষেত্রে যেখানে বহু পরিকল্পনা গ্রহণ করার দরকার ছিল তা করলেন না। তার ফলে ক্ষুদ্র ও কুটির শিল্প ধ্বংসের পথে যেতে লাগল এবং সারা ভারতবর্ষে বেকারের সংখ্যা ক্রমশ বাড়তে লাগল। লক্ষ লক্ষ বেকার এর ফলে হতাশায় আজকে ভুগছে। আজকে তাদের বাঁচার কোনও রাস্তা নেই চারিদিকে অন্ধকার। এরই মধ্যে দাঁড়িয়ে বামফ্রন্ট সরকার তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও এই কুটিরশিল্পকে পুনরুজ্জীবিত করার আপ্রাণ চেষ্টা চালিয়ে যাচ্ছে। চারিদিকে প্রবল বাধা সত্ত্বেও এগিয়ে চলেছে। ভারতবর্ষ কৃষিপ্রধান দেশ, কৃষকদের হাতে ঠিকমতো জমি তুলে না দিলে তারা চাষ করবে কি করে? এবং যারফলে আমরা দেখতে পাচ্ছি অবশ্যম্ভাবীভাবে বেকার সমস্যা বাড়ছে। লোকে এখন হতাশায় ভুগছে। তাদের বাঁচার কোনও পথ নেই। আজকে বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে যথাযথ এর উন্নতি করার চেষ্টা করে চলেছেন। কিভাবে কুটির শিল্প এই রাজ্যে বৃদ্ধি করা যায় তারজন্য নানারকম পরিকল্পনা গ্রহণ করছেন। কিন্তু এই কুটিরশিল্পগুলো যাতে বৃদ্ধি পায় তারজন্য কেন্দ্রীয় সরকারের যে প্রচারযন্ত্রগুলো আছে তারা কোনও রকম সাহায্য করছে না। এইরকম একটা অবস্থার মধ্যে দাঁড়িয়েও বামফ্রন্ট সরকার তার অক্লান্ত পরিশ্রমে এই ক্ষুদ্র এবং কুটিরশিল্পকে উন্নতি করার চেষ্টা করে যাচ্ছেন।

[3-35 — 3-45 p.m.]

তাই সীমাবদ্ধ ক্ষমতার দাঁড়িয়ে ক্ষমতাকে বিকেন্দ্রীকরনের চেষ্টা করে যাচ্ছে এই সরকার। পঞ্চায়েতের মাধ্যমে কি করে গ্রাম-বাংলায় কুটিরশিল্পকে রক্ষা করা যায় তার জন্য একটা চেষ্টা বিভিন্নভাবে বামফ্রন্ট সরকার তার জন্মলগ্ন থেকে করে চলেছে। এর ফলে গ্রামে আজকে নতুন করে ক্ষুদ্র ও কুটির শিল্প গড়ে তোলার একটা চেষ্টা চলছে। অপরদিকে বেকার যুবকরা সরকারের কাছ থেকে লোন নিয়ে এই ক্ষুদ্র ও কুটির শিল্পের মাধ্যমে তাদের নিজেদের সংসারকে বাঁচানোর চেষ্টা চালিয়ে যাচ্ছে। তাছাড়া গ্রাম-বাংলায় ডি. আর. ডি. এ. থেকে লোন নিয়ে পিছিয়ে পড়া মানুষ, গরিব মানুষ কুটির শিল্প করে নিজেদের বাঁচবার চেষ্টা করছে। সেইজন্য আমার মনে হয়, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এই কুটিরশিল্পকে বাঁচাবার জন্য যেভাবে এগিয়ে এসেছেন তাতে আজকে ভারতবর্ষের বুকে এই কুটিরশিল্প-র অনেক উন্নতি, অগ্রগতি হয়েছে। কেন্দ্রীয় কংগ্রেসী সরকার আজকে এটা চেপে রাখতে পারছেন না, মেনে নিতে বাধ্য হচ্ছেন। গ্রামে কুটির শিল্পকে কি করে আরও উন্নতি করা যায় তার জন্য আজকে দেখা যাচ্ছে গ্রামে জেলা পরিষদের মাধ্যমে বিভিন্ন ধরনের ট্রেনিং সেন্টার তৈরি করা হয়েছে। এর ফলে দেখা যাচ্ছে, তাঁত শিল্প বাড়ছে, বিভিন্ন জায়গায় রেশমের চাষ হচ্ছে এবং এই শিল্পকে রক্ষা করার জন্য চেষ্টা হচ্ছে। আবার আমরা দেখতে পাচ্ছি, লাক্ষা শিল্পকে রক্ষা করার জন্য বিভিন্ন ধরনের ট্রেনিং-এর ব্যবস্থা করা হয়েছে। এছাড়াও চর্ম, মাটি, পাথর, মাদুর, কাঠ প্রভৃতি শিল্পও আজকে আমরা গ্রাম-বাংলায় দেখতে পাচ্ছি। এখন পশ্চিমবাংলায় ত্রিপুরার মতো বাঁশের নানারকম কাজও করতে দেখা যাচ্ছে। পঞ্চায়েতের কাছ থেকে ট্রেনিং নিয়ে তারা কাজ করছে এবং ভালো ভালো অর্ডারও পাচ্ছে। গ্রামে মেয়েরাও সমবায়ের মাধ্যমে নারকেলের বিভিন্ন জিনিস তৈরি করছে। বাগনানে এস. সি. মেয়েরা নারকেলের ছোবড়া দিয়ে পাপোস তৈরি করছে এবং সেগুলো ত্রিপুরার বাজারে যাচ্ছে। সেইজন্য আমি মনে করি, যদি এই শিল্পের উপর ঠিকমত গুরুত্ব দেওয়া হয় তাহলে এই কুটিরশিল্পকে গ্রামের দিকে নতুনভাবে এগিয়ে নিয়ে যেতে পারব। কেন্দ্রীয় সরকার বিদেশি অর্থ সাহায্য নিয়ে যে চুক্তি করেছে তারফলে আজকে ভারতবর্ষে যে কারখানা আছে সেগুলো বন্ধ করার জন্য বিভিন্ন ধরনের প্রক্রিয়া শুরু হয়ে গেছে। যেমন হাওড়া জেলায় অনেক ছোট ছোট কারখানা রয়েছে, কেন্দ্রীয় সরকার পরিবেশ দূষণের নাম করে সেগুলো বন্ধ করে দেবার উপক্রম করেছেন। যেমন বাউড়িয়া কটন মিল—এটাকে নষ্ট করে দেবার জন্য সুপ্রিম কোর্ট থেকে রায় বের করা হয়েছে। তাই আমরা মনে করি এর ফলে ভারতবর্ষে একটা সংকট দেখা দেবে, লক্ষ লক্ষ শ্রমিক-কর্মচারী বেকার হয়ে যাবে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আজকে কুটির শিল্পকে লড়াই করতে হচ্ছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে পাটশিল্পকে উন্নয়নের প্রচেষ্টা চালানো হচ্ছে। সেইজন্য এই বিলকে আমি সমর্থন করে মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিশিকান্ত মেহেতা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গ সরকার কুটির ও ক্ষুদ্র শিল্প দপ্তরের যে বাজেট বরাদ্দ উপস্থাপন করেছেন তাকে সম্পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। একটি দেশের অর্থনৈতিক পরিস্থিতি এবং শিল্পনীতি যেখানে অসম প্রতিযোগিতায় বড় শিল্পপতি এবং মাঝারি শিল্পপতির হাতে শোচনীয় অবস্থা দাঁড়িয়েছে, সেখানে আমাদের পশ্চিমবঙ্গে যেভাবে আমাদের রাজ্য সরকার বিভিন্ন এলাকায় ক্ষুদ্র শিল্পের প্রসারের

জন্য ব্যবস্থা করছেন এবং গোটা রাজ্যে কুটিরশিল্প একটা উন্নতির দিকে যাচ্ছে সেটাকে কতদিন পর্যন্ত আমরা রাখতে পারবো সেটা একটা বিচার্য্য বিষয়। আজকে আমাদের দেশে এই কৃষি প্রধান দেশে, স্বভাবতই এই দেশে যদি কৃষিভিত্তিক শিল্প হিসাবে একটা দেশকে গড়ে তুলতে না পারি তাহলে বেকার সমস্যা, গ্রামীণ অর্থনৈতিক এবং বেকার যুবকদের কোনওভাবে বাঁচানো যাবে না। যদিও কেন্দ্রীয় সরকার এইভাবে তারা কর্মসূচি নিয়েছিলেন এবং তারা ঘোষণা করেছিলেন আমরা প্রতি বছরে বেকারদের কাজের সুবিধা করে দেব। আমরা দেখছি সে সুর এবং বিভিন্ন লোন দেওয়ার ক্ষেত্রে যে সিদ্ধান্ত তারা নিয়েছিলেন এবং লক্ষ লক্ষ বেকার যুবক তারা দরখাস্ত করেছিল এবং ইণ্ডাস্ট্রি থেকে স্কিম নিয়েছে, ব্লক থেকে মঞ্জুরও করেছে, ব্যাঙ্ক মঞ্জুর করেছে, কিন্তু দেখা গেল ২, ৪ বছর পরেও ব্যাঙ্ক থেকে তারা লোন পায়নি। ন্যাশনালাইজড ব্যাঙ্কগুলি অর্থ মঞ্জুর করছে না। পশ্চিমবঙ্গ সরকারকে তারা বলতে চাইছেন বিভিন্ন সময়ে যে এই কর্মসূচির সঠিক রূপায়ণ হয়নি। প্রধানমন্ত্রীর রোজগার যোজনায় বলা হয়েছিল ১ লক্ষ করে বেকার যুবকদের টাকা দেওয়া হবে, এই স্কীম তৈরি হবে, মঞ্জুর হবে এবং সেগুলি নিয়ে গোটা দেশের বেকার যুবকদের চাকরি হবে এবং শ্রম দিবস সৃষ্টি হবে। সেই পরিসংখ্যান যদি দেখি তাহলে দেখব সেটা খুবই ভয়াবহ। প্রধানমন্ত্রীর যে রোজগার যোজনা, সেই হিসাবটা যদি আমরা দেখি তাহলে দেখব '৯৩-'৯৪ সালে টোটাল লক্ষ্যমাত্রা ছিল ৪৮৮৫ এবং আবেদন ছিল ৫,৪৪৮, অনুমোদন পেয়েছিল ১,৮০০, তার মধ্যে আর্থিক সাহায্য পেয়েছে ৫৬২ জন '৯৪-৯৫' সালে প্রধানমন্ত্রীর রোজগার যোজনাটা যদি দেখেন তাহলে দেখবেন সেই বছরে হিসাবটা আরও ভয়াবহ। অর্থাৎ লক্ষ্যমাত্রা ছিল ২২ হাজার ৯০০, স্যাংশন আবেদন ২২ হাজার ৮৪, অনুমোদিত প্রকল্প ১৬৪৪, ওখানে মঞ্জুর হয়েছে ১৬টি। এর থেকে বোঝা যায় প্রধানমন্ত্রীর যে রোজগার যোজনা টোটাল ভাঁওতা, এটা প্রচারমাত্র। প্র্যাকটিকাল কার্যক্ষেত্রে বেকার যুবকরা টাকা পায়নি। অপরদিকে আমাদের দপ্তর বিশেষ করে আমি বলব বিগত দিনের চেয়ে আমাদের কুটির শিল্প দপ্তর খুবই যোগ্যতার সঙ্গে পশ্চিমবাংলায় বিভিন্ন কুটিরশিল্পের প্রসার লাভ করানোর চেষ্টা করেছেন। আমাদের পুরুলিয়া জেলা একটা শিল্প আছে, সেই শিল্পটি পুরুলিয়া জেলায় লাক্ষা হিসাবে পরিচিত আছে। সেখানে আমাদের লাক্ষা গ্রুপ এখন একটা শিল্প যেখানে বিদেশ থেকে টাকা আসত এবং ওখানকার ব্যবসায়ী গোল্ড মেডেল পেয়েছিলেন ফরেন কারেন্সি আনার জন্য। এই লাক্ষা আমাদের একমাত্র ফসল ছিল। বিগত দিনেও কেন্দ্রীয় সরকার এটাকে ঠিকমতো দেখেননি, কিন্তু আমাদের মন্ত্রী মহাশয় এটাকে লক্ষ্য করেছেন।

[3-45 — 3-55 p.m.]

পুরুলিয়া জেলায় যে কুল, পলাশ গাছগুলি আছে, সেখানে পুরুলিয়ার অধিবাসীরা লাক্ষা চাষ করে। এটা দেখার জন্য সেখানে কমিটি করা হয়েছে। বলরামপুরে একটা প্রশিক্ষণ কেন্দ্র আছে। ঝালদা এবং বলরামপুরের লোকজন সেখানে প্রশিক্ষণ নিতে যায়। আমার বক্তব্য হচ্ছে, ঝালদাতেও একটা প্রশিক্ষণ কেন্দ্র করলে ভালো হয়। ১৯৯৪-৯৫ সালের বিভিন্ন জেলার যে হিসাব আমরা দেখছি, তাতে ক্ষুদ্র, কুটির শিল্পের যে পরিসংখ্যান দেওয়া হয়েছে তাতে দেখছি ১৯৯৩-৯৪ সালে আমাদের জেলায় ক্ষুদ্র কুটির শিল্পের সংখ্যা ছিল ১৩,২১৭ এবং ৩১.৩.৯৫ সালে সেই সংখ্যাটা হয়েছে ৪ লক্ষ ২২ হাজার ৮০১। এই এক

বছরের পরিসংখ্যান দেখলেই বোঝা যাবে ক্ষুদ্র কুটির শিল্পের সংখ্যা কিভাবে বাড়ছে। আমাদের জেলায় বাঁশের কাজ হচ্ছে, তাছাড়া ওখানে একরকম দড়ি পাওয়া যায়, যেটাকে সাবুই দড়ি বলে, সেই দড়ি দিয়ে খাঁট তৈরি হয়। এইসব শিল্পকে অক্ষুন্ন রাখার জন্য আমাদের অর্থনৈতিক কিছু অসুবিধা দেখা দিচ্ছে। ন্যাশনালাইজড্ ব্যাঙ্কগুলো হাই-লাইট করে ডি. আই. সি-র মাধ্যমে এই সমস্ত প্রোজেক্টগুলো পাস হয়ে যাবে, কিন্তু ব্যাঙ্ক থেকে টাকা পাওয়া যায় না। আমাদের যে কেন্দ্রীয় ব্যাঙ্কগুলো আছে তারা মোট ডিপোজিটের ৫০ পারসেন্টও আমাদের লোন দেয় না। এইভাবে কেন্দ্রীয় সরকারের বঞ্চনায় গোটা দেশের শিল্পনীতি ও অর্থনীতির মধ্যে আমাদের মন্ত্রী মহাশয় যেভাবে কাজ করে চলেছেন তার জন্য তাকে অভিনন্দন জানিয়ে, এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন হোড় ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, পশ্চিমবঙ্গের ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ৭৩ নম্বর দাবির অধীনে যে বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে আমি দু-চারটি কথা বলতে চাই। আজকে একটা জিনিস আমাদের ভারতবর্ষের ক্ষেত্রে ঘটে গেছে। আমাদের গোড়ায় একটা গলদ ঘটে গেছে। ভারতবর্ষ একটা কৃষিপ্রধান দেশ। এই কৃষিপ্রধান দেশে সামাজিক, অর্থনৈতিক উন্নয়ন ঘটাতে গেলে যে দৃষ্টিভঙ্গি দরকার, আমরা সেটা লক্ষ্য করিনি। তার ফলই আমাদের ভোগ করতে হচ্ছে। আমাদের দরকার ছিল ভারতবর্ষে কৃষিভিত্তিক শিল্প তৈরি করা, ক্ষুদ্র শিল্পকে যথেষ্ট প্রাধান্য দেওয়া এবং ক্ষুদ্র কুটির শিল্পকে আমরা প্রাধান্য দিয়ে থাকি তার প্রয়োজনে মাঝারি শিল্পের প্রয়োজন হবে এবং মাঝারি শিল্পের মাধ্যমেই ভারী শিল্পের প্রয়োজন হবে এবং এইভাবেই আমাদের দেশ এগিয়ে যাবে। কিন্তু গোড়াতেই আমাদের গলদ হয়েছে। এই নীতির উপর দাড়িয়ে কৃষিকে প্রাধান্য দেওয়া হচ্ছে, কখনো শিল্পকে প্রাধান্য দেওয়া হচ্ছে এবং একটা পরিকল্পনা বহির্ভূতভাবে কাজ হচ্ছে। আমরা দেখতে পাচ্ছি চিন কুটির শিল্পের মাধ্যমে, অ্যাগ্রো ইণ্ডাস্ট্রির মাধ্যমে নিজেদের গড়ে তুলেছে। মাঝারি ও ভারী শিল্পের মাধ্যমে চিনকে তারা বিশ্বের মধ্যে প্রথম সারিতে স্থান করে নিয়েছে। কিন্তু আমাদের দেশের কোনওরকম শিল্প ছিল না।

পশ্চিমবঙ্গ সরকার মোটামুটিভাবে এই সীমিত ক্ষমতার মধ্যে থেকে তারা একটা দৃষ্টিভঙ্গি আনলেও সেই দৃষ্টিভঙ্গির মধ্যে দিয়ে ক্ষুদ্র ও কুটিরশিল্প সম্পর্কে আমরা আমাদের পশ্চিমবঙ্গ সরকার তথা বামফ্রন্ট সরকারের যে দৃষ্টিভঙ্গি সেটা হচ্ছে যতটা সম্ভব সাধারণ মানুষের এবং গ্রামে প্রত্যন্ত এলাকাগুলিতে ক্ষুদ্র ও কুটিরশিল্প ছড়িয়ে দেওয়া। মানুষকে আরও বেশি আকর্ষণ করে তোলা এবং স্বনির্ভর করে তোলা এবং অর্থনৈতিক উন্নয়নের মান বৃদ্ধি করা। যখন বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে একটা দৃষ্টিভঙ্গি স্থাপন করতে যাচ্ছে সারা ভারতবর্ষে তখন আমরা লক্ষ্য করছি কেন্দ্রীয় সরকারের এখানে যে সমস্ত ফিনান্স করা দরকার এই ক্ষুদ্র ও কুটির শিল্পে, ব্যাঙ্কের যে ফিনান্স করার দরকার এবং বিভিন্ন অর্থ লগ্নি সংস্থা তাদের যে ফিনান্স করার দরকার আছে, যেভাবে আমাদের পশ্চিমবঙ্গে বিনিয়োগ হওয়া দরকার, সে রকমভাবে বিনিয়োগ হচ্ছে না। আপনি জানেন দীর্ঘদিন ধরে লাইসেন্সিং প্রথা প্রত্যাহার হয়েছে, মাসুল সমীকরণ নীতি চলছে। আমরা লক্ষ্য করছি কেন্দ্রীয় সরকার তাদের দৃষ্টিভঙ্গি পাল্টাচ্ছে না, এই পশ্চিমবঙ্গের ক্ষেত্রে। অন্যান্য রাজ্যগুলি যে সুবিধাভোগ করে থাকে, পশ্চিমবঙ্গ কিন্তু সেই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। এখানে নানা সম্ভাবনা থাকা সত্ত্বেও,

কেন্দ্রীয় সরকারের এই বিমাতৃসুলভ আচরণের জন্য আমাদের যে দৃষ্টিভঙ্গি তাকে আমরা সাধারণ মানুষের কল্যানে নিয়ে আসতে চাই কিন্তু আনতে পারছি না। পশ্চিমবঙ্গ সরকারের যে সদিচ্ছা সেটা আমরা লক্ষ্য করেছি, তারা এটাকে যথেষ্টভাবে মানুষের কল্যাণে নিয়ে আসছে। আমরা দেখেছি মঞ্জুষার ক্ষেত্রে, তন্তুজের ক্ষেত্রে। আমরা গ্রামে দেখেছি সেখানে এই হ্যাণ্ডিকাপ ও হস্তশিল্প বিভিন্নভাবে কাজ করছে। যেমন কাঁথা স্টিচের কাজ হচ্ছে। সেখানে মঞ্জুষা এবং তন্তুজ থেকে তারা চেষ্টা করছেন এবং রাজ্য সরকারের পক্ষ থেকেও চেষ্টা হচ্ছে যে গ্রাম থেকে এই শিল্পীদের খুঁজে বের করে নিয়ে আসার। এমনকি এটাও দেখা যাচ্ছে যে মৃত প্রায় শিল্পগুলিকে আস্তে আস্তে বাঁচিয়ে নিয়ে আসা এবং সেগুলিকে বাঁচিয়ে রাখার যথেষ্ট চেষ্টা হচ্ছে, এটা আমরা গ্রামাঞ্চলে দেখতে পাচ্ছি। বীরভূম, বর্ধমান জেলায় এবং আরও বিভিন্ন জেলায় এটা আমরা দেখছি। বিভিন্ন গ্রামে এই ধরনের শিল্পের প্রসার ঘটছে। অনেক দুঃস্থ মহিলাদের এই শিল্পের সাথে যুক্ত করা হয়েছে। তারা তাদের ভরণপোষণ করতে পারছে। এখানে একটা সমস্যা দেখা যাচ্ছে, এই সমস্যাটা হচ্ছে আর্থিক সমস্যা। হ্যাণ্ডিকাপ এবং হস্তশিল্পে এই সমস্ত দুঃস্থদের ফিনান্সের অসুবিধা হচ্ছে। তাদের যে টাকা পাওয়ার দরকার সেই টাকা তারা হাতে পাচ্ছে না। ক্রেতা এবং উৎপাদকের মাঝে একটা মিডিল ম্যান আছে, তারা এই টাকাটা খেয়ে নিচ্ছে এবং এর যে এফেক্ট থাকা দরকার সেটা আসছে না। এ ব্যাপারে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে লক্ষ্য করতে বলব। চর্মজ সম্বন্ধে আমরা অনেক কথা শুনেছি। যেমন চর্মজতে ভালো ভালো লেদারের জুতো তৈরি হচ্ছে। কারখানার যে ইনফ্রাস্ট্রাকচার সেটা চালাবার জন্য আরও বেশি কার্যকর ভূমিকা গ্রহণ করবেন। খাদি প্রতিষ্ঠানটি প্রকৃতপক্ষে দুঃস্থ অবস্থার মধ্যে দিয়ে চলছে।

[3-55 — 4-05 p.m.]

এই খাদির ব্যাপারটা মাননীয় মন্ত্রী মহাশয় একটু দেখুন। এটা খুবই অবহেলিত হচ্ছে। আমাদের শান্তিনিকেতনে হাজার হাজার টাকার খাদির জিনিসপত্র বিক্রি হ'ত, আজকে সেটা অনেক নিচে নেমে এসেছে। দোকান ঠিকমতোন খুলছে না, মাল ঠিকমতোন আসছে না। এই ব্যাপারটা একটু দেখুন। এই বলে পুনরায় বাজেটকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কুটির ও ক্ষুদ্র শিল্প দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় তার দপ্তরের যে ব্যয়-বরাদ্দের দাবি উপস্থিত করেছেন তা পূর্ণভাবে সমর্থন করে কয়েকটি কথা বলছি। কুটির শিল্প আমাদের দেশে অরিজিন্যাল শিল্প। গ্রামাঞ্চলে এই শিল্প ছড়িয়ে আছে। বর্তমানে উন্নত ধরনের কারিগরি ব্যবস্থাপনার মাধ্যমে যেভাবে এটা চলছে সেটা ঠিকই আছে। এই প্রসঙ্গে আমি বিশেষ করে তাঁত শিল্পের কথাটা বলতে চাই। আমাদের দেশে এই তাঁত শিল্প হচ্ছে গ্রামীণ শিল্প। সরকারি ব্যবস্থাপনায় এবং বিভিন্নভাবে এই শিল্প যেভাবে চলছে তাতে এই শিল্প যাতে আরো উন্নত হতে পারে সেটা দেখা দরকার। এরজন্য ঠিকমতোন যান্ত্রিক ব্যবস্থা, কাঁচামাল সরবরাহ ইত্যাদি করা দরকার। খাদি শিল্পও আমাদের দেশের একটি আদি শিল্প। ধীরে ধীরে এই শিল্পের কিন্তু অবলুপ্তি ঘটছে। সরকারি ব্যবস্থাপনায় মনিটারিং করে পঞ্চায়েতের মাধ্যমে যাতে এই শিল্পের প্রসার ঘটতে পারে সেটা দেখা দরকার। স্যার, কুটির শিল্প প্রসঙ্গে বলতে গিয়ে আমাদের মেদিনীপুর জেলার একটি বিশেষ কুটির শিল্প

যা গড়ে উঠেছে সে সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেখানে সরকারি সাহায্য ছাড়াই হাজার হাজার বেকার ছেলে এই শিল্পের সঙ্গে যুক্ত হয়ে পড়েছে এবং অর্থকরী দিক থেকে তারা লাভবান হচ্ছে। এই শিল্পের জন্য কোনও ক্যাপিটাল লাগে না। এটা একটা অদ্ভুত শিল্প, এরজন্য প্রয়োজন গাছের পাতা। মোহনপুর থানার মোহনপুর ব্লকের হাজার হাজার বেকার ছেলে এই শিল্পে কাজ করছে। বটগাছের পাতা, শিরিষ গাছের পাতা, বিভিন্ন রকমের ঘাস, ফুল, বনের যেসব ফল পড়ে থাকে ইত্যাদি নিয়ে তারা প্রসেসিং করছে এবং তা করে তারা বিদেশে চালান দিচ্ছে। বিদেশ থেকে এর মাধ্যমে তারা প্রচুর অর্থও আমদানি করছে। তার সঙ্গে কিছু কিছু ভেস্টেড ইন্টারেস্টেড পারসন থাকলেও থাকতে পারে কিন্তু আমরা দেখেছি সাধারণ নিম্ন মধ্যবিত্ত ঘরের ছেলেরা, ক্ষেতমজুরদের ঘরের ছেলেরা এই শিল্পের সঙ্গে যুক্ত হয়ে অর্থ উপার্জন করছে। সরকারি ব্যবস্থাপনার মাধ্যমে এই শিল্পের বৃদ্ধি যদি ঘটানো যায় তাহলে অনেক ছেলের কর্মসংস্থান হতে পারে। অর্গানাইজড ওয়েতে এটা করা দরকার। এবিষয়টা মাননীয় মন্ত্রী মহাশয়কে দেখতে অনুরোধ করছি। কলকাতায় এর একটা সেন্টার আছে, তারা প্রসেস করে এগুলি বিদেশে পাঠাচ্ছে। কয়েক হাজার মানুষ এর সঙ্গে আজকে যুক্ত হয়ে পড়েছে। এমন কি চাষের সময় কাজ করার জন্য লোক পাওয়া যায় না কারণ সারা বছর ধরেই তারা এরসঙ্গে যুক্ত হয়ে থাকছে। এই শিল্পের দিকে লক্ষ্য দিলে ভবিষ্যতে এটা আরো বাড়তে পারে। যারা এর সঙ্গে যুক্ত তারা এর থেকে ভাল অর্থই উপার্জন করছে। আমরা যারা মেদিনীপুর জেলার অধিবাসী, আমরা এ দিক ও দিক যাই, এসব জিনিস আমাদেরও নজরে পড়েছে। এই বিষয়ে নজর দিতে অনুরোধ করব। আমি বিশেষ করে বলব, গ্রামাঞ্চলে তাঁতীদের মেটিরিয়্যাল কস্ট যেটা পড়ে, সেই অনুযায়ী প্রপার মার্কেটিং--এর ব্যবস্থা না থাকার ফলে তারা মার খাচ্ছে। এই বিষয়ে একটু দেখতে অনুরোধ করব। পরিশেষে কুটির শিল্পের প্রসেসিং-এর ক্ষেত্রে আর একটু কার্যকর ভূমিকা গ্রহণ করার আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কুটির শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয় আজকে যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। আমাদের রাজ্যে ক্ষুদ্র ও কুটির শিল্পের যে উল্লেখযোগ্য বিকাশ ঘটেছে তারজন্য মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। আমি এখানে দু-একটি বিষয় উল্লেখ করতে চাই। প্রথমত বলতে চাই গ্রামাঞ্চলে অনেক কর্ম সংস্থানের পরিবেশ সৃষ্টি হয়েছে এই ক্ষুদ্র ও কুটির শিল্পের মাধ্যমে। সুতরাং এই কুটির শিল্পকে আরও এগিয়ে নিয়ে যাবার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। রাজ্য সরকার ক্ষুদ্র কুটিরশিল্পকে আরও সংগঠিত করতে জৈব গ্যাস প্ল্যান্ট করার কাজে হাত দিয়েছেন। ৯৩-৯৪ সালে জৈব গ্যাস প্ল্যান্ট ৭ হাজার ৩৭৪টি হয়েছিল। লাক্ষা শিল্প আমাদের দেশের গ্রামীণ শিল্পের একটা সম্ভাবনাময় দিক আছে। সমবায় সমিতির মাধ্যমে এই সব লাক্ষা চাষের ফলে উন্নতি হয়েছে। লাক্ষা উৎপাদকদের সরাসরি সমবায়ের মাধ্যমে ঋণ দেবার ব্যবস্থা করা হয়েছে। আমাদের বাঁকুড়া, পুরুলিয়া, মুর্শিদাবাদ ইত্যাদি জেলায় লাক্ষা শিল্প যথেষ্ট প্রসার ভাল করেছে। এই সমস্ত সুযোগ সুবিধা পাবার ফলে। এই প্রসঙ্গে জানাই ২৩টি বীজ খামার তৈরি হয়েছে ৯৩-৯৪ সালে, ২২ হাজার ৫৭০ কেজি বীজ বন্টন করার ব্যবস্থা করা হয়েছে। তাছাড়া আমাদের রাজ্যে যে জ্বালানীর অভাব আছে, তা দূর করার জন্য বায়ো গ্যাস প্ল্যান্ট

তৈরি হয়েছে, যা গ্রামীণ অর্থনীতির বুনিয়াদকে আরও মজবুত করেছে। আগে জ্বালানীর অভাব ছিল, সেটা অনেকটা পূরণ হয়েছে। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-05 — 4-15 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের ক্ষুদ্র কুটিরশিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ৯৫-৯৬ সালের যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে আমি পরিপূর্ণভাবে সমর্থন করছি। স্যার, বামফ্রন্ট সরকার আসার পর আমরা দেখি গ্রামেগঞ্জে ক্ষুদ্র কুটিরশিল্প বলে যেগুলি পরিচিত সেগুলির উন্নয়ন ঘটেছে এবং পরপর উন্নতির ধাপে ধাপে এগিয়ে চলেছে। গ্রামাঞ্চলের কথায় গান্ধিজী বলতেন কুটির শিল্পের কথা। কংগ্রেসিরা আজ গান্ধিজীর আদর্শ থেকে বিচ্যুত। কুটিরশিল্পের সঙ্গে ওদের কোনও যোগাযোগ নেই। সুতরাং যে কথাটা আপনাকে বলতে চাই যে আমরা বলছি এই ক্ষুদ্র কুটিরশিল্পের মধ্যে বিভিন্ন প্রকার কুটিরশিল্প আছে। তাঁত শিল্প, লাক্ষ্মা শিল্প, মৃৎ শিল্প, পাথরের শিল্প, রেশম শিল্প এই সমস্ত শিল্প সবই এই ক্ষুদ্র কুটিরশিল্পের আওতায় পড়ে। এছাড়া আরও কিছু শিল্প আছে যেগুলো ক্ষুদ্র কুটিরশিল্পের আওতায় আনা উচিত। মেদিনীপুর জেলার কাঁথি, তমলুক, ঘাটাল, ময়না এইসব জায়গায় গয়নাবড়ি নামে শিল্প নামে বড়ি শিল্প খুবই পরিচিত। রবীন্দ্রনাথ এই শিল্পের খুব প্রশংসা করেছিলেন এবং বলেছিলেন যে তার কলাভবনে এই শিল্প স্থায়িভাবে স্থান পাবে। এই বড়ি শিল্পের সঙ্গে বহু মানুষ যুক্ত আছে। এইসব অঞ্চলে যদি একটা স্থায়ী বড়ি উৎপাদন কেন্দ্র স্থাপিত হয় তাহলে খুব ভালো হয়। সুতরাং এই বড়ি শিল্প যাতে কুটির শিল্পের আওতায় আসে তার চেষ্টা করবেন। মেদিনীপুরের রামনগর, চন্দনপুর অঞ্চলে কাঁসাশিল্প সমধিক পরিচিত। দিঘার কাছে সাজি বলে একটা জায়গা আছে সেখানে মাদুর শিল্প খুব প্রশংসা পায়। সবং-এর মাদুর শিল্পও খুব বিখ্যাত। এইগুলোর জন্যও যদি একটা স্থায়ী স্টল করা যায় যেখান থেকে আমরা মাদুরগুলো কিনতে পারব। এইরকম একটা কিছু প্রকল্প নিলে ভালো হয়। শংকরপুরে—দিঘার কাছে ঝিনুকের শিল্প গড়ে উঠেছে। এখানেও অনেক লোক ঝিনুকের কাজ করছে, খেলনা তৈরি করছে, মালা ইত্যাদি তৈরি করছে। এদেরকেও কুটিরশিল্পের আওতায় আনা দরকার। এই অঞ্চলে প্রচুর নারিকেলের ফলন হয়। এই নারিকেলের মালা থেকে অ্যাসট্রে ইত্যাদি তৈরি হয়। তাছাড়া এর ছোবড়া থেকে নানা জিনিস তৈরি হয়। এই শিল্পগুলো যাতে উন্নত হতে পারে, এখানকার বেকার ছেলেরা যাতে এর মাধ্যমে জীবিকা নির্বাহ করতে পারে তার ব্যবস্থা করা দরকার। কাঁথিতে বেত শিল্প সমধিক প্রসিদ্ধ। এই বেত থেকে চেয়ার, টেবিল, অ্যাসট্রে, ঝাড়বাতি ইত্যাদি তৈরি হয়। রামনগরের অমূল্য ওঝা এই সমস্ত কাজকর্ম করে তার ছেলেকে অনার্স পড়িয়েছে আমরা তার জন্য গর্বিত। শঙ্খ শিল্প, স্বর্ণ শিল্পের কথা আমরা সবাই জানি। এই সমস্ত কুটির শিল্পের জন্য যদি জেলায় জেলায় ব্লকে ব্লকে প্রদর্শনীর ব্যবস্থা করা যায় তাহলে ভালো হয়।

আমাদের মেদিনীপুর জেলার নন্দীগ্রাম তিন নং ব্লকের চৌখালি এলাকায় একটা কুটির শিল্প খুবই জনপ্রিয় হয়ে উঠেছে, সেটি হচ্ছে পরচুলি শিল্প। সেলুন ইত্যাদি থেকে কাটা চুল সংগ্রহ করে ব্যাপকভাবে পরচুল তৈরি করা হচ্ছে। অনুন্নত শ্রেণীর মানুষরা এই কাজ করে তাদের উৎপন্ন সামগ্রী বিদেশে পর্যন্ত রপ্তানি করছে। এই শিল্পকে যদি আরো একটু সাহায্য

করা যায় তাহলে এটা আরো সম্প্রসারিত হতে পারবে। তারপর ভগবানপুর দু-নং ব্লকে পদ্মতামলি বলে একটা জায়গা আছে, সেখানে কাপড়ের টুকরো দিয়ে পুতুল তৈরি হয়। এই শিল্পে প্রস্তুত পুতুল আজকে খুবই জনপ্রিয় হয়ে উঠেছে। এই শিল্পের দিকেও একটা নজর দেওয়ার দরকার আছে। কংগ্রেস দীর্ঘদিন এই সমস্ত ক্ষুদ্র ও কুটির শিল্পের দিকে মোটেই নজর দেয়নি। বামফ্রন্ট সরকারের আমলে সরকারি সাহায্যে কুটির শিল্পের আজকে উন্নতি ঘটছে এবং এর দ্বারা বহু মানুষ জীবিকা নির্বাহ করছে। সেইজন্য আমি ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করছেন তাকে আবার সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী উপেন্দ্রনাথ কিস্কু ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট উপস্থিত করেছেন আমি সে বাজেটকে সমর্থন করে দু-চারটে কথা বলতে চাই। স্যার, আপনি জানেন যে, আমাদের কৃষিপ্রধান ভারতবর্ষে শিল্প ক্ষেত্রে ক্ষুদ্র ও কুটির শিল্পের স্থান সর্বপ্রথমে। কারণ এখানে সবচেয়ে বেশি মানুষের কর্ম সংস্থানের সুযোগ সৃষ্টি হতে পারে। এ রকম একটা গুরুত্বপূর্ণ দপ্তরের বাজেট বরাদ্দের আলোচনার সময় আমাদের বিরোধী বন্ধুরা সভা থেকে চলে গেলেন। কারণ আমি মনে করি তাঁদের এ বিষয়ে বলার মতো কিছু নেই। ১৯১১ সালে কেন্দ্রে নরসীমা রাও সরকার ক্ষমতায় এসেছে এবং সেই সরকারই ভারতবর্ষে কুটির শিল্পের সবচেয়ে বেশি সর্বনাশ করেছে। স্বভাবতই কংগ্রেসি বন্ধুদের কুটির শিল্পের ওপর বিশেষ কিছু বলার না থাকার জন্যই তারা কায়দা করে এখান থেকে চলে গেলেন। বর্তমান কেন্দ্রীয় সরকার যে শিল্প ও অর্থনীতি গ্রহণ করেছেন ; গোবালাইজেশনের নামে ভারতবর্ষের মানুষের ওপর যে নীতি চাপিয়ে দিয়েছেন তাতে কুটির ও ক্ষুদ্র শিল্পের সবচেয়ে বেশি ক্ষতি হয়েছে। আপনারা জানেন ভারতবর্ষের মধ্যে ক্ষুদ্র ও কুটির শিল্পে পশ্চিমবাংলা প্রথম স্থান অধিকারী। তা সত্ত্বেও বিগত দু-তিন বছরের তথ্য বলছে এখানে কুটির ও ক্ষুদ্র শিল্পের সংখ্যা বা বৃদ্ধির হার হ্রাস পাচ্ছে। ১৯৯১-৯২ সালে এ রাজ্যে ২৭ হাজার ৪৩৪-টি ক্ষুদ্র ও কুটির শিল্প রেজিস্ট্রিকৃত হয়েছিল ; কিন্তু পরবর্তী দুটি বছরে সেই সংখ্যা অনেক হ্রাস পেয়েছে, ১৪ হাজার এবং ১৩ হাজারে নেমে গেছে। এ সবই হচ্ছে ঐ কেন্দ্রীয় নীতির ফল। ওঁরা ফেরা আইন তুলে দিলেন, এম. আর. টি. পি. অ্যাক্ট শিথিল করলেন। ফলে আমাদের ক্ষুদ্র ও কুটির শিল্পকে শুধু বৃহৎ ও মাঝারি শিল্পের সঙ্গে প্রতিদ্বন্দ্বিতার মুখে ঠেলে দিলেন তাই নয়, বিদেশি উন্নত প্রযুক্তি এবং বহু পুঁজি নিয়ে যারা আসছে তাদের সঙ্গেও প্রতিযোগিতার মুখোমুখি হতে হচ্ছে। খুবই স্বাভাবিকভাবে সারা ভারতবর্ষের শত শত ক্ষুদ্র ও কুটির শিল্প ইতিমধ্যেই বন্ধ হয়ে গেছে। কেন্দ্রীয় সরকারের এই নীতির বদল ঘটাতে না পারলে সারা ভারতবর্ষের যে ক্ষেত্রে সবচেয়ে বেশি মানুষের কর্ম সংস্থান হতে পারে সেই ক্ষেত্রে শেষ হয়ে যাবে। এসব সত্ত্বেও আমরা পশ্চিমবাংলায় ক্ষুদ্র ও কুটির শিল্পকে বাঁচাবার জন্য বিভিন্ন ধরনের প্রকল্প গ্রহণ করেছি এবং তারই দু-একটি আমি আপনাদের সামনে উল্লেখ করতে চাই। বর্তমানে আমরা যে ক্ষেত্রটির ওপর সবচেয়ে বেশি জোর দিয়েছি সেটা হচ্ছে, বিশ্ব ব্যাংকের আর্থিক সহায়তায় 'জাতীয় রেশম শিল্প প্রকল্প।' এটা আমরা শুধু দু-একটা জেলাতেই কার্যকর করছি না, পশ্চিম বাংলার সমস্ত

জেলাতেই কম বেশি একে প্রসারিত করছি। এর মধ্যে দিয়ে বেশি মানুষের কর্ম সংস্থান সৃষ্টির চেষ্টা করছি। ১৯৮৯ সালে মাত্র ৭,২০০ হেক্টর রেশম চাষ এলাকা ছিল।

[4-15 — 4-25 p.m.]

আমরা আগামী ১৯৯৭ সালের মধ্যে ১৫ হাজার হেক্টরে নিয়ে যেতে চাই এই পরিকল্পনার মধ্য দিয়ে। দেশি ভ্যারাইটির যে চাষবাস হতো সেটার পরিবর্তন করে নতুন ভ্যারাইটি লাগিয়ে দেড় হাজার হেক্টর জমিতে নিউ প্ল্যানটেশন করতে চাইছি। শুধু তাই নয়, শিল্প প্রোডাকশন আগে অনেক কম ছিল। ১৯৮৯ সালে ৮৭০ মেট্রিক টন হত। আমরা এখন সেটাকে বাড়িয়ে ২ হাজার মেট্রিক টনে নিয়ে যেতে চাই। এই পরিকল্পনার সাথে বিপুল সংখ্যক মানুষের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হবে। আমরা শুধু চাষ সম্প্রসারণ করছি তাই নয়, তুঁত গাছের চাষ বৃদ্ধি করে সেখান থেকে যে গুটি পাওয়া যাবে সেই গুটি থেকে সুতো তৈরি করে তা দিয়ে কাপড় বোনার ব্যবস্থা আমরা করছি। এই সমস্ত কাজ এই দপ্তরের মাধ্যমে বিভিন্নভাবে করার চেষ্টা করছি। আমি বলতে পারি, আগামী কয়েক বছরের মধ্যে এই চেহারার পরিবর্তন ঘটে যাবে। শ্রীরামপুরে একটা প্রিন্টিং ইউনিট আছে। আমরা বহরমপুরে জেলা পরিষদের সহযোগিতা নিয়ে সেখানে প্রিন্টিং ইউনিট করছি। এইভাবে রেশম শিল্পকে আরো কর্মসংস্থানের মাধ্যম হিসাবে ব্যবহার করতে চাইছি। রেশম শিল্পের সাথে সাথে তসর শিল্পের প্রসার যাতে ঘটে সেটা চেষ্টাও করছি। বাঁকুড়া, মেদিনীপুর, পুরুলিয়া এবং বীরভূম জেলার কিছু অংশের তসরের চাষ হত। এখন পরিকল্পিত উপায়ে অর্জুন, আসন, সিধা প্রভৃতি গাছ লাগিয়ে তসর সম্প্রসারণের পরিকল্পনা নিয়েছি। এর মধ্যে দিয়ে কয়েক হাজার আদিবাসী মানুষ তাদের জীবিকার পথ খুঁজে পাচ্ছেন। আমাদের দেশে তসরের ডিমের জন্য ৭টি খামার আছে। সেখান থেকে ২০ থেকে ২৫ শতাংশ চাহিদা পূরণ করতে পারতাম। এ বছব আমরা উদ্যোগ নিয়েছি, ডিম উৎপাদকদের (গ্রেনিউল) ট্রেনিং দিয়ে তসরের ডিম কিনে নেব। এই ডিম ২ টাকা করে কিনে নিয়ে ভরতুকি দিয়ে ৪০ পয়সা দরে সাধারণ কৃষকদের মধ্যে সরবরাহ করব এবং তসরের ক্ষেত্রে রিলিং ইউনিট সম্প্রসারণ করার জন্য নতুন ধরনের উন্নতমানের চরকা বিনা পয়সায় দিতে চাই। এইরকম ১৫০টি চরকা আমরা দেব এবং তাদের ট্রেনিং দেব। এইভাবে রিলিং এবং উইভিং-এর মধ্য দিয়ে কয়েক হাজার মানুষের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হবে। আপনারা জানেন, মুগা ভারতবর্ষের মধ্যে একমাত্র আসামে হতো। এখন জলপাইগুড়ি এবং কোচবিহার জেলায় মুগা গাছের চাষ করছি এবং চাষ করে ভাল রেজাল্ট পেয়েছি। গত মাসে সেখানকার মুগা থেকে নতুন সুতো তৈরি হয়েছে এবং সেই সুতো থেকে কোচবিহার জেলার শিল্পীবন্ধুরা নতুন শাড়ি তৈরি করেছে। তরাই সিল্ক নামে বাজারে ছাড়া হয়েছে। আগামীদিনে বাণিজ্যভিত্তিতে মুগা শাড়ি বাজারে চালু হবে। এর মধ্য দিয়ে কয়েক হাজার মানুষের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হবে। আপনারা জানেন, খাদি এইসব কাজকর্ম করে থাকে। খাদির ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি, সেলফ এমপ্লয়মেন্ট প্রোজেক্ট কেন্দ্রীয় সরকার নিয়েছেন এবং বীরভূমকে প্রথম অন্তর্ভূক্ত করা হয়েছিল। ৫ কোটি ৮২ লক্ষ টাকা খরচ করে গত বছর মহাত্মা গান্ধীর জন্মদিনে মাননীয় মন্ত্রী শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি মহাশয় তার উদ্বোধন করেছিলেন। কিন্তু খাদি কমিশনের অসহযোগিতামূলক কাজকর্মের মধ্য দিয়ে সঠিকভাবে চালু

করতে পারছি না। বিভিন্ন জেলায় ৯টি ব্লকে সিদ্ধান্ত নেওয়া হয়েছে আর. পি. ডি. এস প্রকল্পের মাধ্যমে কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করার জন্য। কিন্তু খাদিম কমিশন নানা সিদ্ধান্ত জারি করছেন। নতুন পলিসির নামে যে সার্কুলার দিয়েছেন তাতে করে আগামীদিনে খাদির ভবিষ্যত কার্যত অন্ধকার হয়ে যেতে পারে।

আমরা ব্যক্তিগত কিছু কিছু উদ্যোগে ৪-৫ হাজার টাকা ঋণ দিতে পারতাম এবং ৪ পারসেন্ট ইন্টারেস্টে খাদি বোর্ড থেকে পেতেন। কিন্তু এখন একটা নির্দেশ জারি করা হয়েছে যে, ব্যক্তিগত উদ্যোগে এই ঋণ দেওয়া যাবে না এবং ১ লক্ষ টাকা পর্যন্ত প্যাটার্ন সিস্টেম তারা মেনে নিয়েছেন, কিন্তু এর উপর যেগুলি স্কিম, সেগুলি প্রোজেক্ট করতে হবে এবং তার ভিত্তিতে স্কিমগুলি হবে এবং ল্যাম্পসকে যুক্ত করতে হবে। কিন্তু এই সমস্ত স্কিমের ইন্টারেস্ট তারা বাড়িয়ে দিয়েছেন ১৫.৫ ভাগ এবং যার ফলে আগামী দিনে ক্ষুদ্র মাধ্যম স্কীম করতে খুব জটিল অবস্থার মধ্যে আমাদের পড়তে হবে। কেন্দ্রীয় সরকার যদি এইসব সিদ্ধান্ত না পরিবর্তন করেন, তাহলে একসময় মুশকিল হবে। আমাদের দপ্তরের আর একটা কাজ হচ্ছে লাক্ষাশিল্প। মুর্শিদাবাদ, মালদা, বাঁকুড়া, বীরভূম, মেদিনীপুর জেলার বহু আদিবাসী মানুষ এই লাক্ষাশিল্পের সাথে যুক্ত। কিন্তু লাক্ষার বাজার হচ্ছে বিদেশে [illegible] কয়েকজন মাত্র ব্যবসায়ি লাক্ষাশিল্প নিয়ন্ত্রণ করতেন এবং যখন খুশি দাম ফেলে দিত এবং যার ফলে এই শিল্প অসহায় অবস্থার মধ্যে পড়েছে এবং কয়েক বছর ধরে লাক্ষা চাষ উঠে যেতে বসেছিল। আমরা সেই লাক্ষা চাষকে পুনরুজ্জীবিত করেছি। যদিও লাক্ষা গাছ কেটে ফেলা হয়েছে, তা সত্ত্বেও আমরা পুনরুজ্জীবিত করার জন্য বিভিন্নরকম পরিকল্পনা নিয়েছি। আমরা মিনিকিট বিতরণ করেছি। লাক্ষা প্রসেসিং-এর জন্য আমরা বলরামপুরে ট্রেনিং সেন্টার খুলেছি। সেটা কো-অপারেটিভ করে এবং তার মাধ্যমে নতুন নতুন শিল্পীদের লাক্ষা শিল্পের মাধ্যমে যাতে কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করতে পারা যায়, তারজন্য আমরা ট্রেনিং দিচ্ছি এবং ব্যাঙ্ক থেকে লোনের মাধ্যমে, সেসরু প্রকল্পের মাধ্যমে, লোন দেওয়ার মাধ্যমে তাদের সাবলম্বী করার চেষ্টা করছি। লাক্ষার যে কেনাবেচা সেটাও আমাদের আদিবাসি সংস্থা, সেই ল্যাম্পস তার মাধ্যমে কেনাবেচা হয়। আমরা এই পরিকল্পনা নিয়েছি এবং বলতে পারি যে, লাক্ষা চাষিরা আজকে দাম পাচ্ছেন এবং এইভাবে লাক্ষা শিল্প আমাদের মধ্যে বেঁচে থাকবে এবং পশ্চিমবঙ্গের বাঁকুড়া, পুরুলিয়া, বীরভূম প্রভৃতি এলাকায় যেখানে অন্য চাষ হয় না সেই সব জায়গায় লাক্ষা চাষ উপকৃত হবে। অনেক লেখালেখির পর কেন্দ্রীয় সরকার রাজি হয়েছেন যে, রাঁচিতে ইনস্টিটিউট গড়ে তোলার জন্য এবং যার ফলে লাক্ষাটা একটা গুরুত্বপূর্ণ চাষ হয়ে দাঁড়াচ্ছে। লাক্ষা থেকে বিভিন্ন ধরনের উৎপাদন দ্রব্য আমরা করতে চাইছি। রাঁচিতে অনেক যুবককে ট্রেনিং-এ পাঠানো হচেছ আমাদের দপ্তরের মাধ্যমে। এইভাবে আমরা লাক্ষা থেকে উৎপন্ন দ্রব্য বিদেশে পাঠাতে পারব। এইভাবে যদি বিশেষ ব্যবস্থা নেওয়া হয়, তাহলে প্রচুর পরিমাণ বৈদেশিক মুদ্রা আমাদের অর্থ ভাণ্ডারে জমা হতে পারে, এটা আমরা মনে করছি। আজকে কেন্দ্রীয় সরকারের নীতির জটিলতা, যা আমাদের ক্ষুদ্র শিল্পনীতির বিরোধিতা করছে, তার বিপক্ষে দাঁড়িয়ে আমরা ক্ষুদ্রশিল্পকে বাঁ[illegible]র চেষ্টা করছি। এছাড়া আপনি জানেন যে, আমাদের রিসার্চ ইনস্টিটিউট যেগুলি আছে, সেগুলি কেন্দ্রীয় সরকার বাঁচিয়ে রাখার চেষ্টা করে, তাহলে প্রচুর মানুষ এর সঙ্গে যুক্ত হবে। আমরা নতুন ফার্ণেস বসিয়েছি এবং নতুন

ফার্ণেস গত বছর উদ্বোধন করা হয়েছে। তার মধ্য দিয়ে কম জ্বালানী দিয়ে এবং কালিও অনেক কম হচ্ছে। এর মধ্য দিয়ে কয়েকশো পরিবারের কর্মসংস্থান সৃষ্টি হয়েছে এবং গালা শিল্পটাকে উন্নত স্তরে নিয়ে যাওয়া সম্ভব হয়েছে। আমরা পাঁচমুড়াতে চিনা মাটির যে জিনিস যেমন, কাপ ডিশ তৈরি হচ্ছে, সেখানে একটা নতুন চুল্লিও তৈরি করেছি এবং তার মাধ্যমে অনেক কম জ্বালানী খরচে সেখানে অনেক বেশি জিনিস উৎপন্ন করছি।

[4-25 — 4-35 p.m.]

উৎপাদন খরচা অনেক কম হওয়ার ফলে বহু মানুষ কর্মসংস্থানের সুযোগ পাচ্ছে। বড়জোড়াতে বঁড়শি শিল্প, পিতল, কাঁসার শিল্পের জন্য নতুন ধরনের ফার্ণেস বসানোর চেষ্টা করা হচ্ছে। নতুন ধরণের ফার্ণেস বসিয়ে যাতে এর উৎপাদন খরচ কম হয়, বাজারে শিল্পগুলি টিকে থাকতে পারে সেইরকম প্রচেষ্টা নিয়ে চলেছি। আমরা বিভিন্ন ধরনের ক্রেতা, বিক্রেতা সম্মেলন করে বিভিন্ন উৎপন্ন দ্রব্য প্রসেসিং করে সাধারণ মানুষের কাছে যাতে বিক্রির বাজার পান সেজন্য বিভিন্ন পরিকল্পনা নিয়ে চলেছি। এর মধ্য দিয়ে কুটির শিল্পের বাজার রাখারও চেষ্টা করে চলেছি। যদি কেন্দ্রীয় সরকার তাঁর শিল্পনীতি পরিবর্তন করতে পারেন তাহলে ক্ষুদ্র শিল্পের যে বাজার তৈরি হয়েছে, বিদেশে যে পরিবেশ তৈরি হয়েছে সেই পরিবেশকে আরও উজ্জ্বল করে তুলবে নতুন নতুন অগ্রগতি উজ্জ্বল স্বাক্ষর রাখতে পারবে। এই কথা বলে যারা এই আলোচনায় অংশগ্রহণ করেছেন তাদের অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে বামফ্রন্টের বিভিন্ন দলের প্রতিনিধিরা, তারা যে সমস্ত পরামর্শ দিলেন আগামীদিনে সেই পরামর্শ অনুযায়ী কিছু কিছু কাজ করার ক্ষেত্র আছে বলে আমি মনে করি। এখানে—আমি এটা জানি না, বটপাতা দিয়ে একটা প্রোডাক্ট করা যায়, তারপর গয়নাবড়ি সেটার পশ্চিমবঙ্গে মার্কেট আছে, তারপর মাদুর, পরচুলা বিদেশে যায়। পুতুল শিল্পেরও ভাল জায়গা আছে। এখানে বিরোধী দল নেই, আর ওরা থাকলেও আমাদের কোন উপকার হয় না। কারণ এই যে ১৮ বছর ধরে ওরা চেষ্টা করে আসছেন পশ্চিমবঙ্গে যাতে শিল্প না হয়। পশ্চিমবঙ্গের অগ্রগতি না হয়। সুতরাং ওরা নেই বলে আমি দুঃখিত নই, পশ্চিমবঙ্গের জনসাধারণের প্রতি তাদের কোনও দায়িত্ব এবং কর্তব্য আছে বলে আমি মনে করি না। আমাদের যারা সদস্য আছেন, সরকারে বা বামফ্রন্টে আছেন তাদের কাছে আমার কিছু বলার আছে এবং তারা অনেক দিক থেকেই সাহায্য করছেন। আরও সাহায্য করার ক্ষেত্র আছে সেটা বলি। আমাদের আরও কিছুটা অগ্রগতি ঘটতে পারে। আপনারা জানেন এই যে ভারতবর্ষের নতুন অর্থনীতি, শিল্পনীতি কৃষি ও বাণিজ্য নীতি এটা তিন বছর ধরে চলছে। এইসব প্রচার দেখলে আপনাদের মনে হবে শিল্প গড় গড় করে এগোচ্ছে। আমার অভিজ্ঞতার মাত্র একটি উদাহরণ দেব। ১৯৯১-৯২ সালে যেখানে ক্ষুদ্র শিল্প রেজিস্ট্রেশন হয়েছিল ২৭,৪৩৪, সেটা ১৯৯২-৯৩ সালে হল ১৪,৯২৩, আবার ১৯৯৩-৯৪ সালে হল ১৩,২১৭, রেজিস্ট্রেশনটা কমে যাচ্ছে। অনুরূপভাবে দেখুন ১৯৯১-৯২ সালে যেখানে রেজিস্ট্রেশন হল তা সব শিল্পে হয়নি। যেখানে ১৭,৭৯৪টা শিল্প কর্মসংস্থান হয়েছিল ২২,৬৭৯, ১৯৯২-৯৩ সালে শিল্প প্রতিষ্ঠিত হল ৭,৫৯৪ এবং কর্মসংস্থান

কমে গেল, ২১,৩৬৬। ১৯৯৩-৯৪ সালে আরও কমে গেল, সেখানে নতুন শিল্প হল ৫,২৭৬।

সেখানে কর্মসংস্থান এসে দাঁড়িয়েছে ১৫ হাজার ৮৪৯। অর্থাৎ যে শিল্পনীতি ভারত সরকার গ্রহণ করেছেন, সেই শিল্পনীতির ফলে সবচেয়ে ক্ষতি কারো হয়ে থাকে তাহলে সেটা হয়েছে ক্ষুদ্রশিল্পের। ক্ষুদ্র শিল্প সম্পর্কে বলা হয়েছে যে তোমরা প্রতিযোগিতা কর। ভারত সরকারের যেরকম প্রটেকশান ছিল, ওদের নেতা পণ্ডিত নেহেরু যেটা করেছিলেন, সেগুলি সব তুলে দেওয়া হয়েছে। মাল্টি-ন্যাশনাল কোম্পানি আজকে ক্ষুদ্র শিল্প করতে পারে, বড় পুঁজিপতিরা ক্ষুদ্রশিল্প করতে পারে, আর যার কিছুই নেই তারাও এটা করতে পারে। দিল্লির পণ্ডিত অর্থমন্ত্রী বলছেন যে, প্রতিযোগিতার মধ্যে দিয়ে উৎকর্ষতা লাভ কর। অর্থাৎ মাল্টি ন্যাশনাল কোম্পানির যে বাজেট, এটা ভারত সরকারের বাজেটের মতো। টাটা, বিড়লার যে টাকা তার সঙ্গে এটা ক্ষুদ্র শিল্প কি করে লড়াই করবে? ধরুন, এ্যারোপ্লেন, মোটরগাড়ির সঙ্গে যদি একজনকে সাইকেল দিয়ে বলা যায় যে, তুমি এর সঙ্গে প্রতিযোগিতা কর তাহলে কি সে পারবে? এই নতুন অর্থনীতি তারা তৈরি করেছেন। এটা হয় তারা পাগল, না হয় বিশ্বাসঘাতক। অর্থাৎ ইউরোপ, আমেরিকার যে কারখানাগুলি বন্ধ আছে, অতি উৎপাদনের সংকট দেখা দিয়েছে, সেই জিনিসগুলি তো বিক্রয় করতে হবে। যুদ্ধ করে তো বাজার দখল করা যায়না। কাজেই ঋণ দিয়ে সরকারকে কিনে নাও এবং তার বাজার দখল কর। সেই বাজার ওরা ভারতবর্ষে দখল করছে। আমাদের দেশ গরিব হতে পারে। কিন্তু ৩৫।৪০ পারসেন্ট লোকের এখনও ক্রয় ক্ষমতা আছে। এটা রাশিয়াকে বাদ দিলে অনেকটা ইউরোপের জনসংখ্যার কাছাকাছি। আমেরিকা বাজার দখল করার যে সাম্রাজ্যবাদী চক্রান্ত করছে, সেই চক্রান্তের সঙ্গে এরা সহযোগিতা করছে। শুধু তাই নয়, আপনারা জানেন যে প্রায় ৪।। লক্ষ কল কারখানা বন্ধ হয়ে আছে। এই যে ৪।। লক্ষ কল-কারখানা বন্ধ হয়ে আছে, এর মধ্যে শতকরা ৯০ থেকে ৯৫ শতাংশ হচ্ছে ক্ষুদ্রশিল্প। আপনারা এটাও জানেন যে সবচেয়ে বেশি কলকারখানা বন্ধ হয়ে আছে মহারাষ্ট্রে। আমরা এই ব্যাপারে দ্বিতীয় স্থানে আছি। এই যে ক্ষুদ্র শিল্প বন্ধ হয়ে আছে এবং দিনের পর দিন এটা বাড়ছে, এর কারণ হচ্ছে যে এরা প্রতিযোগিতায় পেরে উঠতে পারছে না। যেমন ধরুন মাল্টি-ন্যাশনাল কোম্পানি ডিটারজেন্ট পাউডার করছে এবং তারা বলছে যে জার্মান টেকনোলজি, আমেরিকান টেকনোলজি এবং টি. ভি.-তে, রেডিওতে কোটি কোটি টাকা খরচ করে বিজ্ঞাপন দিচ্ছে। আপনারা দেখবেন যে মাল্টি-ন্যাশনাল কোম্পানি বালব বিক্রি করছে এবং তারা টি. ভি.-তে প্রচার করছে। মাল্টি-ন্যাশনাল কোম্পানির সঙ্গে প্রতিযোগিতা করার জন্য আমরাও এখন পশ্চিমবঙ্গে ওয়েভসি নামে বালব বিক্রয় করছি। যেমন—তন্তুজ, তন্তুশ্রীর কাপড় বিক্রয় করছি তেমনিভাবে ওয়েভসি নামে আমরা ডিটারজেন্ট বিক্রয় করছি। আমরাও রেডিওতে দেব। এছাড়া আমাদের আর কোনও উপায় নেই। ছোট ছোট বালব কারখানাগুলি, ডিটারজেন্ট কারখানাগুলিতে অনেক মেয়েরা কাজ করে। আমাদের ঐ সমস্ত মাল্টি-ন্যাশনাল কোম্পানির সঙ্গে প্রতিযোগিতা করে বেঁচে থাকার আর কোনও উপায় নেই। আমরাও পশ্চিমবঙ্গে অন্য কিছু করে বেঁচে থাকার চেষ্টা করছি। রুগ্নশিল্পের ক্ষেত্রে দিল্লিতে যারা বসে আছেন তারা ভাবনা-চিন্তা করেন না। বি. আই. এফ-আর করা হয় বড় শিল্পের জন্য। ক্ষুদ্র শিল্পকে কিভাবে পুনরুজ্জীবিত করা যায়,

ক্ষুদ্র শিল্পকে কিভাবে স্থাপন করা যায়, যদিও সবগুলি পুরো হবে তা নয়, তবে অনেকগুলিকে ট্যাক্সের সুযোগ, কাজকর্মের সুযোগ এবং অন্যান্য সুযোগ দিলে সেগুলি বাঁচানো যেতে পারে।

[4-35 — 4-45 p.m.]

কাঁচামালের দাম দুই-তিন গুণ হল। আমার যে ওয়ার্কিং ক্যাপিটাল ছিল, সেই ওয়ার্কিং ক্যাপিটালে চলছে না। সুতরাং ওয়ার্কিং ক্যাপিটালের অভাবে কারখানা রুগ্ন হয়ে গেল। আজকাল বড় বড় পুঁজিপতি যারা কারখানা গড়েন তারা ছোটদের কাছ থেকে জিনিস নেন। তারা ধারে নেন, তাদের পয়সাতে তারা ব্যবসা করেন। সুতরাং ওয়ার্কিং ক্যাপিটাল কমে যাচ্ছে। সুতরাং এই ব্যাপারটার কিছু করা হচ্ছে না। আমি তো অনেকবার দিল্লিতে গিয়ে মন্ত্রীদের বলেছি, তাদের বোঝানোর চেষ্টা করেছি। সাংঘাতিক ব্যাপার, এটা কি বলছেন? কিন্তু ওরা মিটিং-এ বসলে ওসব কথা বলেন। তার মানে ক্ষুদ্র শিল্পকে বাঁচানোর জন্য কোনও চেষ্টা করছেন না। আমরা বাধ্য হয়ে, আমাদের সীমাবদ্ধতা আছে, আমরা একটা কমিটি করেছি, ডাব্লু. বি. এফ. সি.-র যিনি চেয়ারম্যান, অশোক ব্যানার্জিকে সভাপতি করে, কো-অপারেটিভ ব্যাঙ্ক এসব করে একটা কমিটি গঠন করেছি এবং আমরা যেসব ক্ষুদ্রশিল্প রুগ্ন হয়ে পড়ে আছে, বন্ধ হয়ে আছে তাদের একটা অংশকে বাঁচানো যায় কিনা তার চেষ্টা করছি। যেমন আমরা ঠিক করেছি পশ্চিমবঙ্গ সরকারের ১০ কোটি টাকা এতে যোগ করব, আমরা বলেছি, ডাব্লু. বি. এফ. সি.-কে অনুরোধ করেছি যে তোমরা ২০ কোটি টাকা দাও, কো-অপারেটিভ ব্যাঙ্ককে বলেছি যে তোমরা ২০ কোটি দাও, এই ৫০ কোটি টাকা নিয়ে সেখানে ডাব্লু. বি. এফ. সি.-র চেয়ারম্যান ছিলেন, কো-অপারেটিভ ব্যাঙ্কের চেয়ারম্যান ছিলেন, আমরা আলোচনা করে এই ৫০ কোটি টাকা নিয়ে আমরা ক্ষুদ্র পরিসরে রুগ্ন শিল্প বাঁচানোর চেষ্টা করেছি। আরেকটা কথা বামফ্রন্টের যারা এম. এল. এ. আছেন তারা ভালই জানেন যে এই যে ব্যাঙ্ক আমাদের সাথে কোনও সহযোগিতা করছে না। আপনারা নিশ্চয়ই জানেন যে টাটা বিড়লা যে কারখানা করে তার যে পুঁজি তার দশ-পনেরো ভাগও নিজের টাকা নয়, সবটাই আমাদের যে টাকা জমা থাকে অর্থলগ্নি সংস্থাতে, সেখান থেকে তারা ঋণ নিয়ে করেন। একটা হিসাব বললে আপনি বুঝবেন যেখানে শতকরা হার, বিনিয়োগের হার ৫৭ পারসেন্ট, সেখানে আমাদের এখানে বিনিয়োগের হার ৪৬ পারসেন্ট, মফস্বল শহরে ১০-১৫ পারসেন্টও নয়, উত্তরবঙ্গে আরও কম। মহারাষ্ট্রে সেটা ৬২ পারসেন্ট, সর্বভারতীয় যে গড় তার চেয়েও আমাদের কম এবং এরা কিভাবে আমাদের জনসাধারণকে ধাপ্পা দিচ্ছেন, যুবকদের সাথে খেলা করছেন, যারা বেকার যুবক। পি. এম. আর. আই. বলে একটা স্কিম করেছেন তাতে বলেছে আমরা কর্মসংস্থানের চেষ্টা করেছি, আমাদের এখানে কোটা দিচ্ছে সেই কোটা দিয়ে এখানে ব্যাঙ্কের থেকে টাকা দেওয়া হচ্ছে। এখানে একটা কমিটি আছে, প্রত্যেকটা জেলায় কমিটি আছে, সেখানে ব্যাঙ্কের প্রতিনিধি আছেন, যারা পণ্ডিত লোক, পড়াশুনা করেছেন, তারা সেই সমস্ত স্কিমকে বলেছেন ভায়াবেল স্কিম। ব্যাঙ্ককে যখন দেওয়া হচ্ছে সে বলছে এটা ভায়াবেল না। তারা সব টাকা গ্রহণ করছেন। তারা বলছে হিসেব যদি দিই তাহলে দেখবেন এটা একটা সাংঘাতিক অবস্থায় আমাদের নিয়ে গেছে। ধরুন এ বছরই যদি বলি ২২ হাজার ৯০০ হচ্ছে আমাদের কোটা। এখন এই পি. এম. আর. আই.-এর আপনারা নিশ্চয় জানেন এক লক্ষ টাকা পর্যন্ত ঋণ পাওয়া সম্ভব, ১৫ হাজার টাকা সাবসিডি আছে। এখন আমরা

এই কোটাটাকে পূরণ করার জন্য ৩৫ হাজার স্পনসর্ড করলাম ওরা দয়া করে, ব্যাঙ্কগুলো দয়া করে ৮ হাজার ৭৫৩টা বলল হ্যাঁ, এইগুলো ভায়াবেল। তারপর দিল কত? তারা দিল ৯০৮টিতে, আমাদের ২২ হাজার ৯০০ হচ্ছে টার্গেট, দিল্লির সরকার টার্গেট করে দিয়েছে। আমরা স্পনসর্ড করলাম ৩৫ হাজার ওরা দয়া করে বলল না, না, ওসব কিছু না ৮ হাজার ৭৫৩, কিন্তু টাকাটা দিল ৯০৮ জনকে। এই যদি পারসেনটেজ করেন তাহলে মাথা খারাপ করবে। কিন্তু সর্বভারতীয় পারসেনটেজ কি জানেন? গত মাসের ১৪ তারিখে মিটিং ছিল। সেখানে সর্বভারতীয় পারসেনটেজ হচ্ছে ৭০ ভাগ টার্গেট ফুলফিল করেছে। তা আমি মন্ত্রীকে বললাম ৭০ ভাগ টার্গেট ফুলফিল করেছে, তা আমাদের যে স্কিম আছে তার তুলনা করলে দেখা যাবে তা রিজেক্ট করে দেওয়া হয়েছে।

গত বছর এই সব নিয়ে যত রিজেক্ট করেছে সেটা হচ্ছে ১ লক্ষ ৯ হাজার ৮৮৩টি। ভাবুন! ১ লক্ষ ৯ হাজার ৮৮৩ জন যুবক-যুবতী তাদের কাগজপত্র ঠিক করে, ২০০ টাকা, ৫০০ টাকা এবং ১০০০ টাকা খরচও করেছে, আমাদের কাছে ঘুরেছে, ব্যাংকের কাছেও ঘুরেছে। তাদের সঙ্গে মসকরা করে, খেলা করে সমস্ত রিজেক্ট করা হলো। আমি বলতে চাই কার নির্দেশে ব্যাঙ্কগুলি এই কাজ করেছে? আমি বলছি আপনারাও বলুন—আমাদের এই যে টাকাটা, এখানে ৭ হাজার কোটি টাকা আমাদের পশ্চিমবাংলার মানুষের উদ্বৃত্ত হয় এবং তারা সেটা জমায়, টাটা, বিড়লা এক পয়সাও রাখে না, গরিব মানুষ, মধ্যবিত্ত মানুষ রাখে—আমরা চাই এই টাকার বড় অংশ বিনিয়োগ হোক। জনসাধারণকে পরামর্শ দেওয়া দরকার এই টাকা কমার্সিয়াল ব্যাঙ্কে না রেখে কো-অপারেটিভ ব্যাঙ্কে রাখুন। কো-অপারেটিভ ব্যাঙ্কের টাকা আমরা বেশি বেশি করে ব্যবহার করতে পারি। সবটা পারিনা, সেখানে রিজার্ভ ব্যাঙ্কের নির্দেশ আছে। দিল্লির সরকার পরিচালিত ব্যাণিজ্যিক ব্যাঙ্কগুলিতে টাকা রেখে লাভ নেই। পোস্ট অফিসের টাকা আমরা ব্যবহার করতে পারি। কো-অপারেটিভ ব্যাঙ্কে টাকা রাখতে হবে। তা ছাড়া আমাদের কোনও মুক্তি নেই। রেশম, তসর সম্বন্ধে আপনারা শুনেছেন। পশ্চিমবাংলায় আপনারা জানেন কৃষির অগ্রগতির ব্যাপারে অনেকখানি কাজ করেছে ভূমি-সংস্কার। গরিব মানুষেরা জমি পেয়েছে, ভাগচাষী উচ্ছেদ করতে দেওয়া হয়নি। কৃষকদের উচ্চ ফলনশীল বীজ সরবরাহ করা হয়েছে, সেচের ব্যবস্থা করা হয়েছে, আর. এল. আই-এর ব্যবস্থা করা হয়েছে এবং এইভাবে ৫০-৬০ ভাগ জমিতে ক্ষুদ্র সেচের ব্যবস্থা করা গেছে। আমাদের এখানে অনেকগুলি জমিতে ৩-৪ বার চায হচ্ছে। যার ফলে আমরা খাদ্যশস্য উৎপাদনে প্রথম স্থান দখল করেছি। আমাদের সমস্যা হচেছ, পশ্চিমবাংলা একটা ছোট জায়গা, দেশ ভাগ হবার পর অনেক লোক আইনগতভাবে হোক বেআইনিভাবে হোক এখানে এসেছে। অন্য রাজ্য থেকে পশ্চিমবাংলায় লোক আসছে, বাংলাদেশ থেকে মানুষ আসছে, এটা রোধ করা যায়নি। অন্য রাজ্য থেকে যদি লোক আসে তাহলে আমরা রোধ করতে পারি না। কারণ ভারতবর্ষে একটা যুক্তরাষ্ট্রীয় কাঠামো বর্তমান, যে কোনও রাজ্যের লোক যে কোনও জায়গায় থাকতে পারে, থাকার অধিকার আছে। সুতরাং আজ আর পশ্চিমবাংলার জমির উপর নির্ভর করে থাকা যায় না। ৫-১০ বছরের মধ্যে ক্ষুদ্রশিল্প, কুটিরশিল্প এবং হস্তশিল্প পশ্চিমবাংলার গ্রামের মধ্যে যদি করে দিতে না পারি তাহলে এখন কি বেকার সমস্যা দেখছেন, আগামী ৫-১০ বছরের মধ্যে বেকার সমস্যা একটা ভয়াবহ রূপ ধারণ করবে। এই

চিন্তা দিল্লির সরকারের মধ্যে নেই এবং থাকবে না। এটা সেই জন্য আমাদের ভাবতে হবে। সেইজন্য বামফ্রন্ট সরকার ক্ষুদ্র শিল্প, কুটির শিল্প এবং হস্ত শিল্পের উপর জোর দিয়েছে। হস্ত শিল্পের আমরা সংগঠন করেছি, মঞ্জুষা সংগঠন করেছি, বঙ্গশ্রী সংগঠন করেছি। পশ্চিমবাংলার হস্ত শিল্পের উন্নতি করে সেটা বাজারজাত করে বিদেশে পাঠানোর ব্যাপারে অগ্রগতি ঘটেছে, আরো অগ্রগতি ঘটানোর দরকার। চুল, বেলের খোলা এই সমস্ত জিনিস নিয়ে এখন ভাল ভাল জিনিস হয়, এই সমস্ত জিনিসের অন্য রাজ্য এবং বিদেশে চাহিদা আছে। পুরানো পদ্ধতি এবং নতুন পদ্ধতির সংমিশ্রণ ঘটিয়ে নতুন প্রযুক্তিগত মান বাড়িয়ে সমস্ত জিনিস তৈরি করার ব্যবস্থা নেওয়া হচ্ছে এবং তা অন্য রাজ্যের শিল্পের সঙ্গে যুক্ত করা হচ্ছে। এই সমস্ত জিনিস যাতে কম্পিউটার বেসড ডিজাইন হয় তার জন্য ই. টি. ডি. সি.-র কাছে কিছু দিনের মধ্যে রাখব। এর মধ্যে দিয়ে বহু লোকের কাজের সংস্থান হতে পারে। এটাই আমরা চাইছি। কো-অপারেটিভ ব্যাঙ্কগুলি রয়েছে আপনারা জানেন এবং যারা প্রধানত গ্রামের ভেতর আছে—এস. কে. ইউ.-এস বলে যারা টাকা জমাও নিতে পারে এবং টাকা ধারও দিতে পারে।

[4-25 — 4-52 p.m.]

চাষের ব্যাপারে তারা ধার দেন আমরাও চেষ্টা করছি তার সুযোগ নিতে। তাদের কাছ থেকে টাকা নিয়ে আমরা হস্তশিল্প, কুটির শিল্পের কাজে যাতে লাগাতে পারি তার আমরা চেষ্টা করছি। এখানে যেসব সদস্য রয়েছেন তাদের আজকে উপলব্ধি করতে হবে যে, জমির উপরে নির্ভর করলে আমাদের চলবে না, আবার বড় বড় শিল্প হলে যে এখানে বিরাট কর্মসংস্থান হবে তাও নয়। এখানে এমন আবহাওয়ার সৃষ্টি হয়েছে যে আধুনিক প্রযুক্তি নিয়ে কাজ করা হবে, তাতে কিন্তু লোকে বেশি কাজ পাবে না। সুতরাং ক্ষুদ্র শিল্প বলুন, ডাউন স্ট্রিমের শিল্প বলুন আজকে তার উপরেই বেশি জোর দিতে হবে, উদ্যোগ গ্রহণ করতে হবে। সেই কারণে আজকে বামফ্রন্ট সরকার আরো বেশি করে পঞ্চায়েতের সঙ্গে যুক্ত হয়ে, বিভিন্ন গণসংগঠনের সঙ্গে যুক্ত হয়ে ঐক্যবদ্ধভাবে এই ক্ষুদ্র ও কুটির শিল্পের যাতে আরও বিকাশ হয়ে কর্মসংস্থানের ব্যবস্থা হয় তার চেষ্টা করতে হবে। তবে কংগ্রেসিদের কাছে অনুরোধ তারা তো সব সময়ে ব্যাগড়া দেবার চেষ্টা করেন সেই কাজটা করবেন না। আমরা ১৮ বছর ধরে এখানে বড় শিল্প গড়ে তোলার চেষ্টা করেছি। আজকে তার সুযোগ এসেছে তা বন্ধ করার চেষ্টা করবেন না। এতদিন মাসুল সমীকরণ নীতির জন্য এখানে বড় শিল্প গড়ে উঠতে বাধা ছিল। মাসুল সমীকরণের কথা বারবার কেন্দ্রীয় সরকারকে বলা সত্ত্বেও কোনও কাজ হয়নি। কিন্তু আজকে সাম্রাজ্যবাদী শক্তির সঙ্গে হাত মিলিয়ে তাদের উপকার করার জন্যে মাসুল সমীকরণ নীতি তুলে দিলেন। তারপরে লাইসেন্স প্রথা তুলে দেওয়ার ব্যাপারে কতবার বলেছি কোনও কাজ হয়নি। আজকে লাইসেন্স প্রথা সাম্রাজ্যবাদী শক্তির সঙ্গে চুক্তি করে তুলে দিলেন। কারণ সাম্রাজ্যবাদী শক্তি তো এই বার আস্তে আস্তে গুটি গুটি করে এখানে আসতে শুরু করবে। যাই হোক এতে অন্তত আমাদের কিছু সুবিধা হয়েছে এবং ভালই করেছেন। আমাদের এখানে কয়লা, লোহা পর্যাপ্ত আছে, জলও পর্যাপ্ত বিদ্যুতের কোনও সমস্যা নেই, সুতরাং এই সব নানা কারণে আজকে শিল্প গড়ার একটা আবহাওয়া সৃষ্টি হয়েছে। আজকে তারা দয়া করে এখানে শিল্প গড়তে আসেননি। আজকে আমেরিকা, ব্রিটিশ বলুন, বা এন. আর. আই. বলুন, তারা শিল্প গড়তে এসেছে মুনাফা লাভের জন্য। তারা

দেখছেন এখানে প্রাকৃতিক সম্পদ প্রচুর, আলো আছে, জল আছে আর শ্রমের কোনও ঘাটতি নেই। এখানকার মানুষেরা শ্রম দিতে রাজি আছে এবং তাতে বেকার সমস্যার কিছু সমাধান হবে। তারা এইসব সুযোগ নিতে চাইছে পরিবর্তে আমরা চাইছি আমাদের বেকার সমস্যা কিছুটা লাঘব হোক। তারপরে আমাদের তাঁত শিল্পের প্রচুর সুনাম আছে। বিদেশের বাজারে এর বিরাট সম্মান। আমরা সেই কারণে এখানে পাওয়ার লুম করতে দিইনি। কিন্তু তা সত্ত্বেও প্রায় ১,২০০ কোটি টাকার মতো পাওয়ার লুমের কাপড় পশ্চিমবঙ্গে বিক্রি হয়। পশ্চিমবঙ্গে পাওয়ার লুমে মাত্র ২০০-২৫০ কোটি টাকার কাপড় তৈরি হয় আর বাকিটা অর্থাৎ ১,০০০ কোটি টাকার মতো অন্য রাজ্যের কাপড় বে-আইনিভাবে পাওয়ার লুম এবং হ্যান্ডলুমের কাপড় হিসাবে বিক্রি হচ্ছে। এই ব্যাপারে দিল্লির সরকারের সঙ্গে কথা বলেছি, চিঠিও লেখালেখি হয়েছে। এই ব্যাপারে ১৯৯৫ সালে আইনও হয়েছিল এবং হাইকোর্ট, সুপ্রিম কোর্ট অবধি গেছিল। সুপ্রিম কোর্ট এই ব্যাপারে রায় দেয় এবং তারপরে এই আইনটি চালু হয়। আমরা দেখছি যে হ্যান্ডলুমের কাপড় এখনও পাওয়ার লুমে তৈরি হয়ে বিক্রি হচ্ছে। আমরা চাই আমাদের শিল্পের সম্ভাবনাকে কার্যকর করতে। অন্য রাজ্যের থেকে একচেটিয়া পুঁজিপতিরাও যদি আসে তাদের সাহায্য করা হবে। তাদের সেই শিল্প যাতে আমাদের শিল্পকে রুগ্ন না করে সেই দিকটা আমাদের দেখতে হবে।

আমরা চাই বিদেশি পুঁজিপতিরা এখানে আসুক বড় বড় শিল্প গড়ে তুলুক এবং কর্মসংস্থানের ব্যবস্থা হোক কিন্তু তাই বলে আমাদের শিল্পকে ধ্বংস করে নয়। এবং সেটা করতে গেলে আমরা তার বিরুদ্ধে রুখে দাঁড়াব। আমাদের হলদিয়াতে অ্যাকরেডি তুলো তৈরি হয়। এগুলো আর্টিফিসিয়াল ফাইভার তুলো। হলদিয়াতে যে তুলো তৈরি হয় সেই তুলো হরিয়ানা নিয়ে গিয়ে তাদের কাজে লাগাচ্ছে। সেইকারণে আমরা চাইছি বড়জোলাতে স্পিনিং মিল করে, লদিয়ার ওই অ্যাকরেডি তুলো নিয়ে আমাদের এখানে কাজে লাগাব। আমরা যতটা সম্ভব কুটির শিল্পকে বাড়ান যায় তার চেষ্টা চালিয়ে যাচ্ছি। এরজন্য বামফ্রন্ট সরকারের জনপ্রতিনিধি বলুন, গণ সংগঠন বলুন সবাইকে একজোট হয়ে এই শিল্পকে আরও উন্নত করার জন্য চেষ্টা চালাতে হবে। আরেকটা কথা, মুগা পৃথিবীতে শুধু আসামে হয়। কিন্তু এখন পশ্চিমবাংলার কুচবিহারেও সেই মুগা হচ্ছে। এত প্রচুর কাজের সম্ভাবনা রয়েছে। প্রথমে তুঁত পাতা হবে, তার পর গুটি হবে, সেই গুটি থেকে সুতো হবে, সেই সুতো থেকে কাপড় হবে এবং তা বাজারে বিক্রি হবে। স্বাভাবিকভাবেই এতে প্রচুর কর্মসংস্থান-এর সুযোগ আছে। আমাদের কয়েকটা জেলাতে এখন এই রেশমের চাষ হচ্ছে। সুতরাং এখানে অনেক সুযোগ আছে। আশা করছি সকলে এই বাজেটকে সমর্থন করবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** There is one cut motion to this demand. The motion is in order and already moved. Now I put the cut motion No. 12 moved by Shri Deba Prasad Sarkar to vote.

The motion that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 89,06,82,000 be granted for expenditure under Demand No. 73 Major Heads : "2851—Village and Small Industries (Excluding Public Undertakings), 4851—Capital outlay on Village and Small Industries (Excluding Public Undertaings) and 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 29,69,00,000 already voted on account in March, 1996) was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 4.52 p.m. till 11 a.m. on Thursday, the 13th July, 1995, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 13th July, 1995 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 15 Ministers, 5 Ministers of State and 142 Members.

[11-00 — 11-10 a.m.]

### SHORT NOTICE QUESTION

*391 Not called

**Mr. Speaker :** আবার এটা পরে ডাকব।

### REGULAR QUESTIONS

**Shri Bidyut Ganguly :** (Not present)

(Noise and interruption)

**Mr. Speaker :** মন্ত্রী তো নেই দেখছি। মিঃ প্রবোধচন্দ্র সিন্‌হা আপনার মন্ত্রী কোথায়? I have asked the Minister. Let the Minister make a statement.

**Shri Prabodh Chandra Sinha :** স্যার, কোনও ইনফর্মেশন নেই, আমি মনে করছি উনি নিশ্চয়ই আসছেন, কোনও জায়গায় হয়ত আটকে পড়েছেন।

### Starred Questions
### (to which oral answers were given)

**নতুন জুনিয়র হাই মাদ্রাসার অনুমোদন**

*৩৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০৬) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** শিক্ষা (মাদ্রাসা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বিগত ১৯৯৩-৯৪ আর্থিক বছরে রাজ্যে নতুন কোনও জুনিয়র হাই মাদ্রাসাকে অনুমোদন দেওয়া হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে, তার সংখ্যা কত?

**শ্রী আনিসুর রহমান ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, '৯৩-'৯৪ সালের বাজেট ভাষণে নূতন জুনিয়ার হাই স্কুল দেবার কথা ঘোষণা করেছিলেন, অথচ এই সম্পর্কে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি, এই সম্বন্ধে কিছু জানাবেন কি?

**শ্রী আনিসুর রহমান ঃ** '৯৫-'৯৬ সালের এই আর্থিক বছরে মোট ৩৩টি নূতন মাদ্রাসা স্কুল দেবার কথা ঘোষণা করা হয়েছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আপনি যে সংখ্যাটা জানালেন, এটা জেলা ভিত্তিক কিছু জানা আছে কি? যদি জেলা ভিত্তিক হিসাবটা থাকে তাহলে আপনি জানাবেন কি?

**শ্রী আনিসুর রহমান ঃ** নূতন মাদ্রাসার ব্যাপারে আমরা আগেই ঘোষণা করেছি। এই বছরে আমরা কিছু নূতন মাদ্রাসা করব, এই বছরে আমাদের কিছু সিদ্ধান্ত হয়েছে। আমরা পশ্চিমবাংলায় '৯৫-'৯৬ সালে ৩৩টি নূতন মাদ্রাসা করব, এটা প্রয়োজন ভিত্তিক ঠিক হবে। আমরা জেলা ভিত্তিক কোনও কোটা ঠিক করিনি। সমস্ত মাদ্রাসাগুলি পরিদর্শন হবে, তারপর ঠিক হবে। আমরা প্রয়োজন ভিত্তিক সেটা করব, আমাদের প্রয়োজনটা হবে মাপকাঠি, সেটার ভিত্তিতে আমরা দেব।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আমাদের রাজ্যে অনেক মাদ্রাসা এখনও অনুমোদন পাইনি. এই তালিকা আপনার দপ্তরে আছে কি, যদি থাকে তার সংখ্যা জানাবেন কি?

**শ্রী আনিসুর রহমান ঃ** এখনও পর্যন্ত যে সমস্ত মাদ্রাসা পশ্চিমবঙ্গে চলছে তার সংখ্যা আমাদের কাছে আছে। ১৯৯৫ সালে ৩১শে জানুয়ারি পর্যন্ত যে সমস্ত মাদ্রাসা বোর্ডের তালিকাভুক্ত আছে তার সংখ্যা হচ্ছে ৩২৭ এবং আপনি যদি জেলার হিসাব জানতে চান তাহলে আমি জানাব।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কোন কোন জেলায় জুনিয়ার মাদ্রাসা অনুমোদন দিয়েছেন এবং হাওড়ায় কোনও জুনিয়ার মাদ্রাসার অনুমোদন দিয়েছেন কি?

**শ্রী আনিসুর রহমান ঃ** এখনও পর্যন্ত যে সমস্ত অনুমোদিত জুনিয়ার হাই মাদ্রাসা আছে পশ্চিমবাংলায় তার সংখ্যা ১৩২ এবং জেলাওয়ারি হিসাবও আমাদের কাছে আছে। কলকাতায় জুনিয়ার অনুমোদিত মাদ্রাসা দুটি, হাওড়ায় পনেরোটি, হুগলিতে এগারটি, মেদিনীপুরে আঠারটি, বীরভূমে দশটি, বর্ধমানে তেরটি, পুরুলিয়ায় একটি, মুর্শিদাবাদে সাতটি, মালদহে পনেরোটি, নদীয়ায় চারটি, উত্তর দিনাজপুরে ছয়টি, দক্ষিণ দিনাজপুরে চারটি, জলপাইগুড়িতে একটি, কুচবিহারে ১১টি, দার্জিলিঙে ১টি, উত্তর ২৪ পরগনায় ৫টি এবং দক্ষিণ ২৪ পরগনায় ১৬টি মোট ১৩২।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি যে স্টেটমেন্ট বললেন জলপাইগুড়িতে আপনি মাত্র ১টি মাদ্রাসাকে অনুমোদন দিয়েছেন। আমাদের জেলা বিস্তীর্ণ এলাকা সেখানে যারা মাদ্রাসা শিক্ষা পেতে চান তার জন্য বিশেষ করে মাদারিহাট এবং আলিপুরদুয়ার

বিধানসভা এলাকায় শামুকতলায় বেশ কয়েকটি মাদ্রাসা আছে। কিন্তু পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদ বলছে আরও কয়েকটি মাদ্রাসার অনুমোদন দরকার। এই ব্যাপারে আপনি ভাবনা চিন্তা করবেন কি এবং যারা উচ্চ শিক্ষার সুযোগ নিতে চায় তারা যাতে সুযোগ পায় সেটা দেখবেন কি?

**শ্রী আনিসুর রহমান ঃ** আপনি অনেকগুলো প্রশ্ন করেছেন এবং আমি সবগুলোর উত্তর দেব জলপাইগুড়িতে হাই মাদ্রাসা ৩টি এবং জুনিয়ার হাই মাদ্রাসা ১টি। আগামী দিনে পশ্চিমবাংলায় আরও ৩৩টি মাদ্রাসার অনুমোদন আমরা দেব। রিপোর্ট অনুসারে এবং প্রয়োজনের ভিত্তিতেই আমরা নতুন মাদ্রাসার অনুমোদন দেব এবং জলপাইগুড়িতে আমাদের আরও কয়েকটি আবেদন আছে এটা আমরা বিবেচনার মধ্যে আনব। আগে সিনিয়ার মাদ্রাসায় আলিমের কোনও মূল্য ছিল না। ১৯৯১ সাল থেকে আমরা আলিমকে মাধ্যমিকের সমতুল্য করেছি। আলিম পাশ করার পর তারা উচ্চশিক্ষার সুযোগও নিতে পারবেন। তাদের আলিম, ফাজিল, কামিম, এম. এম. পড়ার ব্যবস্থা আছে।

[11-00 — 11-20 a.m.]

(গোলমাল)

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা বিভিন্ন এলাকার জন প্রতিনিধি এখানে এসেছি, অনেক দল থেকে এসেছি, জনগণ আমাদের নির্বাচিত করেছে এবং মেনশন এবং কোয়েশ্চেন আওয়ারে কংগ্রেস (আই) দল যেভাবে বাধা সৃষ্টি করছে তাতে জনসাধারণের স্বার্থ বিঘ্নিত হচ্ছে।

আমার প্রশ্ন হচ্ছে, মাদ্রাসাগুলি পশ্চিমবঙ্গে নতুন ভাবে করছেন, কংগ্রেস আমলে যেগুলি ছিল সেখানে অনেক টিচারের পদ শূন্য হয়ে আছে, অর্থাৎ টিচার নেই। সেই শূন্য পদগুলিতে নিয়োগের কোনও ব্যবস্থা করেছেন কি এবং করলে কিভাবে হবে?

**শ্রী আনিসুর রহমান ঃ** মাদ্রাসার একটি নিজস্ব নিয়ম আছে। নন-গভর্নমেন্ট মাদ্রাসার জন্য একটি করে ম্যানেজিং কমিটি আছে। যখন কোনও পদ শূণ্য হয় তারা তখন ডি. আই.-কে এই শূন্য পদ পূরণের জন্য আবেদন করেন এবং তারা যেভাবে নির্দেশ দেন সেই ভাবে করা হয়। সরকারি ভাবে এটা করা হয় না, তবে কোথাও এর ব্যতিক্রম থাকতে পারে, আমরা খোঁজ খবর নিয়ে দেখব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রশ্ন ছিল, বিদ্যুৎ গাঙ্গুলি নেই তবে মাননীয় মুখ্যমন্ত্রী আছেন। উনি ফরেন থেকে ঘুরে এসেছেন, ৪ হাজার ২০০ কোটি টাকার চুক্তিপত্র স্বাক্ষর করেছেন—আর্মেরিকা, জার্মান ইত্যাদি দেশ ঘুরে এসে। স্যার, আপনি ওদের প্রোটেকশন দিচ্ছেন।

**মিঃ স্পিকার ঃ** আমি তো মন্ত্রী এসেছেন কি না খোঁজ নিতে বলেছি, আপনি বসুন।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন যে জুনিয়ার হাই মাদ্রাসা অনুমোদন দিয়েছেন কিন্তু তাদের বাড়ি-ঘর তৈরি করার কোনও

ক্যাপিটাল গ্র্যান্ট বা বিল্ডিং গ্র্যান্ট দেওয়ার জন্য কোনও পরিকল্পনা হয়নি, এটা দেওয়ার জন্য কি ব্যবস্থা আপনার দপ্তর থেকে করেছেন?

**শ্রী আনিসুর রহমান ঃ** হাই মাদ্রাসা এবং মাদ্রাসা স্কুলের গৃহ নির্মাণের জন্য ৫ কোটি টাকা দেওয়া হয়েছে। শুধুমাত্র ১২০টি স্কুলের প্রত্যেককে ৮০ হাজার টাকা করে দেওয়া হয়েছে গৃহ নির্মাণের জন্য।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে।

**মিঃ স্পিকার ঃ** নো পয়েন্ট অফ অর্ডার।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন কি যে জুনিয়ার হাই মাদ্রাসা যেগুলি হয়েছে তাতে স্টাফ এত অল্প সংখ্যক, সেই স্টাফ পূরণ করবার জন্য বিভিন্ন জুনিয়ার হাই মাদ্রাসা থেকে আবেদন করা হয়। সেখানে ঘাটতি পূরণ করবার জন্য আপনার কোনও পরিকল্পনা আছে কি না এবং তার জন্য অর্থ বরাদ্দ প্রতি বছর হয় কি না বলবেন?

**শ্রী আনিসুর রহমান ঃ** জুনিয়ার মাদ্রাসা এবং জুনিয়ার হাই স্কুলের জন্য নির্দিষ্ট স্টাফ প্যাটার্ন আছে, প্রতি স্কুলে ৬ জন শিক্ষক এবং দু জন করে অশিক্ষক কর্মচারী আছে। শিক্ষক নিয়োগে কোনও সমস্যা থাকলে সেটা ম্যানেজিং কমিটি দেখাশোনা করেন। ম্যানেজিং কমিটি অনুমতি এবং নির্দেশে শিক্ষক নিয়োগ হয়ে থাকে। ছাত্র সংখ্যার উপর হিসাব করে অ্যাডিশনাল টিচার নেওয়া হয় এবং সেগুলি পূরণ হয় সেই একই নিয়মে।

**শ্রী সুন্দর নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে বহু জায়গায় অর্গানাইজড মাদ্রাসা যেগুলি চলছে সেগুলিকে অনুমোদন দেওয়ার কোনও ব্যবস্থা সরকার করছেন কিনা?

**শ্রী আনিসুর রহমান ঃ** আমি আগেও বলেছি এবং আবার বলছি যে ১৯৯৫/৯৬ সালে আমরা ৩৩টি নতুন মাদ্রাসাকে অনুমোদন দেবার সিদ্ধান্ত করেছি। এখনও পর্যন্ত আমাদের বিভিন্ন জেলাতে যে সব মাদ্রাসা সংগঠিত হয়েছে তার সংখ্যা হচ্ছে—আমার কাছে যা আছে—৩২৭টি। এটা হচ্ছে ৩১শে জানুয়ারি পর্যন্ত। তার জেলাওয়ারি হিসাবও আমি দিতে পারি। এগুলিকে ইন্সপেকশন করে এলাকার প্রয়োজনের ভিত্তিতে আমরা অনুমোদন দেবার ব্যবস্থা করব।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বিদ্যুৎ গাঙ্গুলি, কোয়েশ্চেন আওয়ারে আপনি উপস্থিত ছিলেন না। আপনি জানতেন আজকে কোয়েশ্চেন আওয়ারে আপনার কোয়েশ্চেন আছে। কোয়েশ্চেন আওয়ারে মন্ত্রীদের এবং মেম্বারদের সময়মতো আসতে হয়। এখন মন্ত্রীরাই যদি উপস্থিত না হন তাহলে সেটা আমার পক্ষে খুবই বিপদের কথা। এইভাবে তো হাউস চলতে পারে না। আপনি এক্সপ্লেন করুন কি কারণে আপনি আসতে পারেননি বা কেন সময়মতো উপস্থিত থাকতে পারেননি।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** স্যার, আজকে সভায় আসতে দেরি হওয়ার জন্য আমি আন্তরিকভাবে দুঃখিত। পার্কস্ট্রিট থেকে এখানে আসতে আমার ৪০ মিনিট সময় লেগেছে এবং সেই জন্যই আমার দেরি হয়েছে।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** মন্ত্রী মহাশয়, ভবিষ্যতে আপনি এইসব কন্টিনজেন্সি লক্ষ্য করে সেইভাবে বাড়ি থেকে বেরুবেন। ট্রাফিক জ্যাম হতে পারে, বৃষ্টি হতে পারে—এইসব দেখে সময়মতো আসতে হবে। ঠিক ১১টার মধ্যে হাউসে পৌছাতে হবে—এটাই হচ্ছে নিয়ম। আমি এসেছি, অনেকেই এসেছেন, আপনাকেও সময়মতো আসতে হবে।

**ভেঞ্চার ক্যাপিটাল ফান্ড**

*৩৯২। (অনুমোদিত প্রশ্ন নং *১১) **শ্রী আবদুল মান্নান ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে শিল্পায়নের প্রয়োজনে অর্থসংগ্রহ করতে রাজ্য সরকার 'ভেঞ্চার ক্যাপিটাল ফান্ড' নামে মূলধন তহবিল গঠনের সিদ্ধান্ত নিয়েছেন ; এবং

(খ) সত্যি হলে,

(১) কোন কোন সরকারি, বেসরকারি সংস্থাকে নিয়ে ঐ তহবিল গঠন করা হয়েছে ; এবং

(২) মূলধনের পরিমাণ কত?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ক্রেডিট ক্যাপিটাল ভেঞ্চার ফান্ড (ইন্ডিয়া) লিঃ, পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগম, বিভিন্ন ব্যাঙ্ক ও শিল্প প্রতিষ্ঠানকে নিয়ে রাজ্যে শিল্পায়নের লক্ষ্যে ঐ তহবিল গঠনের প্রস্তাব নেওয়া হয়েছে।

(২) প্রস্তাবিত আনুমানিক মূলধন ২০ (কুড়ি) কোটি টাকা।

স্যার, আমি দুঃখিত দেরি হওয়ার জন্য। প্রতি বৃহস্পতিবারই আমি ১০টার মধ্যে এখানে এসে যাই, আজকেই খালি দেরি হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** ঠিক আছে, বসুন।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই ক্রেডিট ক্যাপিটাল ভেঞ্চার ফান্ডের মালিক কে এবং কিভাবে তারা টাকা সংগ্রহ করবেন ও কোন কোন শিল্প প্রতিষ্ঠানকে তারা নিয়েছেন?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এর ভেতরে সারা ফান্ড দেবে ১০ কোটি টাকা, ডব্লিউ. ভি. আই. ডি. সি. দেবে ২ কোটি টাকা, প্রাইভেট সেক্টার ইন্ডাস্ট্রিজ এবং ব্যাঙ্ক মিলিয়ে দেবে ৮ কোটি টাকা।

**শ্রী আবদুল মান্নান ঃ** আমি জানতে চাই এর মালিক কে এবং কিভাবে তারা টাকাটা সংগ্রহ করবেন?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** মালিক আছে। সাউথ এশিয়ান রিজিওনাল অ্যাপেক্স ফান্ড আছে। ইন্টারন্যাশনাল ওভারসিজ ইকনমিক ফান্ড অব জাপান. এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক, ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট ব্যাঙ্ক অব ইন্ডিয়া, ক্রেডিট ক্যাপিটাল ভেঞ্চার ফান্ড, আবুধাবি, এন. আই. এফ., ম্যানেজমেন্ট সিঙ্গাপুর প্রাইভেট লিমিটেড—এরা একটা ফান্ড করেছে সারা বলে। ডবলু. বি. আই. ডি. সি. দু কোটি এবং প্রাইভেট সেক্টার ইন্ডাস্ট্রিজ এবং ব্যাঙ্ক মিলিয়ে ৮ কোটি টাকা দেবে। আর প্রাইভেট সেক্টার ইন্ডাস্ট্রিজ ব্যাঙ্ক মিলিয়ে ৮ কোটি টাকা।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী আবদুল মান্নান ঃ** এই ভেঞ্চার ক্যাপিটাল ফান্ড, এই সংস্থার মালিককে, সেই নামগুলো জিজ্ঞাসা করছি।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** উদয়ন বোস।

**শ্রী আবদুল মান্নান ঃ** টাকাটা কিভাবে সংগ্রহ করা হবে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এটা একটা প্রাইভেট সেক্টার, ফাইনান্সিয়াল কর্পোরেশন, এরা ভারতবর্ষের অনেক জায়গায় কাজ করেছে। যেমন কেরালা, হরিয়ানা, ইউ. পি. কর্ণাটক, উড়িষ্যা, রাজস্থানে এটা কাজ করেছে। এবার পশ্চিমবাংলায় আমাদের সঙ্গে করছে।

**শ্রী আবদুল মান্নান ঃ** এদের নিয়ন্ত্রণের কোনও ব্যবস্থা আছে কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** ওরা তো আমাদের সঙ্গে এক সঙ্গে কাজ করছে।

**শ্রী আবদুল মান্নান ঃ** এই টাকাগুলো কি কি খাতে ব্যবহৃত হবার জন্য এম. ও. ইউ. সই হয়েছে শর্তগুলো কি কি আছে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** নুতন শিল্প, প্রধানত মাঝারি এবং ক্ষুদ্র শিল্প এই সব লক্ষ্য নিয়ে এই ফান্ড গঠন করা হয়েছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মন্ত্রী মহাশয় এই ভেঞ্চার ক্যাপিটাল ফান্ড করছেন, এরা কি শুধু নতুন শিল্প স্থাপনের ব্যাপারে আর্থিক সহায়তা দেবে, না, রুগ্ন শিল্পকেও এরা সাহায্য করবে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এইগুলো প্রধানত নূতন শিল্পের জন্য।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয় একটা গুরুত্বপূর্ণ কথা বললেন না, সেটা হল টার্মস অ্যান্ড কন্ডিশন একজ্যাক্টলি কি কি, সেটা সরকারের পক্ষে আত্ম সম্মানজনক, অথবা লাভজনক,

অথবা অন্য কিছু, সেটা জানা দরকার। আবদুল মান্নান বারে বারেই টার্মস অ্যান্ড কন্ডিশনটা জানতে চেয়েছেন। আমি মনে করি টার্মস অ্যান্ড কন্ডিশন প্লেস করে দেওয়া উচিত। আমার প্রশ্ন হল আপনারা কত টাকা টার্গেট করেছেন, কত টাকা ওদের কাছ থেকে পাবেন এবং কত বিনিয়োগ করে কত সংখ্যক লোক চাকরি পাবে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** কত টাকা সেটা বলেছি, ২০ কোটি টাকা নিয়ে প্রথম শুরু হচ্ছে। সারা ফান্ডের ১০ কোটি টাকা, ডবলিউ. বি. আই. ডি. সি.-র ২ কোটি টাকা আর প্রাইভেট সেক্টার ইন্ডাস্ট্রির ৮ কোটি টাকা। এইগুলো বিনিয়োগ করে কত লোকের কাজ হবে সেটা এখনই বলা যাবে না।

**শ্রী নির্মল দাস ঃ** মন্ত্রী মহাশয়, ভারত সরকার বিশেষ করে তার অর্থমন্ত্রী নুতন যে শিল্প নীতি, বাণিজ্য নীতি, অর্থনীতি, সেই বিষয়ে বক্তব্য দিয়ে বেড়াচ্ছেন, সমস্ত দ্বার খুলে গেছে, সেই অবস্থায় আমাদের রাজ্যে ভারত সরকার এর অর্থ দপ্তর এই যে শিল্প নিয়ন্ত্রণের প্রয়োজন, অর্থ সংগ্রহের যে উদ্যোগ নিয়েছেন, তাতে কি সাহায্য করছে? দ্বিতীয়ত, ২০ হাজার কোটি টাকার যে তহবিল তৈরি হয়েছে, সেই টাকার ব্যবহার আমাদের উত্তর বঙ্গের জেলাগুলোতেও করার সুযোগ থাকছে কি না, সেটা দয়া করে জানাবেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** উত্তরবাংলায় যে প্রস্তাব এসেছে, সেই প্রস্তাবের ক্ষেত্রে ভেঞ্চার ক্যাপিটাল কাজ করতে পারবে আর ভারত সরকারের ফিনান্সিয়াল ইনস্টিটিউশন কতগুলো আছে। তাছাড়া প্রাইভেট ফিনান্সিয়াল ইনস্টিটিউশন আরম্ভ করার জন্য নতুন কতগুলো নিয়ম করছি। কাজেই এক্ষেত্রে আর যে ২০ কোটি টাকা নেওয়ার পর শুরু হচ্ছে, এটা বাড়তে পারে। উত্তরবাংলায় যেসব শিল্প আসবে সেগুলো পরে সেখানে কাজ করতে পারবে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মন্ত্রী যে উদয়ন বোসের কথা বলছেন আমরা তাকে জানি। তিনি আগে আর. পি. জি. রূপে কাজ করতেন। এখন মার্চেন্ট ব্যাঙ্কিং করছেন। এখন মার্চেন্ট ব্যাঙ্কারদের কাজ হচ্ছে মূলত বিভিন্ন কোম্পানির জন্য টাকা তুলে দেওয়া। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে কম্পালশনটা কি ছিল, কারণটা কি ছিল, একটা প্রাইভেট ব্যাঙ্কারের সাথে ডব্লু. বি. আই. ডি. সি.-র জয়েন্ট সেকশন, ভেঞ্চার ক্যাপিটাল খোলার? এর আগে আপনারা জয়েন্ট সেক্টর ইন্ডাস্ট্রিতে গিয়েছেন কিন্তু টাকা তোলার ব্যাপারে কখনও প্রাইভেট সেক্টরের সাথে জয়েন্ট সেক্টরে যাননি। এই দিকে ভারত সরকারের কোনও ফিনান্সিয়াল ইনস্টিটিউশন টাকা তোলার ব্যাপারে প্রাইভেট সেক্টরে যাননি। আপার ক্ষেত্রে কম্পালশনটা কি? উদয়ন একজন প্রাইভেট মার্চেন্ট ব্যাঙ্কার। তার কোম্পানির সঙ্গে পরে রাজ্য সরকার ডব্লু. বি. আই. ডি. সি. চুক্তি করে ভেঞ্চার ক্যাপিটাল ফান্ড করলেন। কি প্রয়োজন অনুভূত হয়েছিল এবং নীতির দিক থেকে আপনারা যেখানে বলেছেন জয়েন্ট সেক্টার ইন্ডাস্ট্রি করবেন সেখানে পরে কেন আপনারা ফিনান্সিয়াল ইনস্টিটিউশন বা ভেঞ্চার ক্যাপিটাল ফান্ড করতে চাইছেন?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** আমাদের কাছে প্রচুর পরিমাণে শিল্প বিনিয়োগের প্রস্তাব আসছে। তাতে একটা ঝোঁক লক্ষ্য করা গেছে যে সকলেই চাইছেন আমরা কিছু কিছু জায়গায়

অংশগ্রহণ করি। পাঁচ শতাংশ, দশ শতাংশ, পনের শতাংশ। যাই হোক আমরা অংশ গ্রহণ করি। এই ইকুয়িটি সাপোর্টটা যে চাইছেন বিভিন্ন শিল্পোদ্যগীরা, সেটা সম্পূর্ণরূপে বহন করা রাজ্য সরকারের পক্ষে সম্ভব নয়। আমরা এটাকে আরও সম্প্রসারিত করতে চাই। এই ধরনের একটা ভেঞ্চার ক্যাপিটাল ফান্ড করতে চাইছি যার মধ্যে দিয়ে আমরা আরও বেশি উৎসাহিত করতে পারব। আর এই সংস্থা ভারতবর্ষে অনেকগুলো রাজ্যে করছে। আমাদের রাজ্যও করছে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে ২০ কোটি টাকার কথা বলছেন। এটাতে স্পেসিফিক ইন্ডাস্ট্রি হবে না। হবে আপনার কোনও মাঝারি বা ছোট ধরনের ইন্ডাস্ট্রি, তো সে ক্ষেত্রে আপনি অ্যাগ্রোবেসড ইন্ডাস্ট্রির উপর জোর দেবেন কিনা। সেটা কিভাবে প্রায়োরিটি ঠিক করবেন।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** না, এটা প্রধানত মাঝারি ও ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে করা হচ্ছে। মাঝারি এবং ক্ষুদ্র, অ্যাগ্রোবেস ইন্ডাস্ট্রির উপর রাজ্যসরকার সবচেয়ে বেশি উদ্যোগ দেয়। আগে যে সব প্রোজেক্ট আসবে, সেই প্রোজেক্টে এটা যেতে পারবে।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন, মাননীয় সদস্য সৌগত রায়ের প্রশ্নোত্তরে। আমি সেই প্রসঙ্গে জানতে চাইছি যে সরকার বর্তমান প্রক্ষাপটে প্রয়োজনের তাগিদে এই ধরনের বেসরকারি সংস্থার সঙ্গে একটা অর্থনৈতিক চুক্তির ভিত্তিতে সুদ দিয়ে সুদ নিয়ে দাদন দিয়ে একটা প্রতিষ্ঠান গড়েছেন। সে বিষয়ে রাজ্য সরকার এবং আপনার দপ্তর ভারত সরকারের ফিনান্সিয়াল ইনস্টিটিউশন যেগুলো আছে স্টার্টিং ফ্রম আই. ডি. বি. আই., আই. আর. সি. আই. ব্যাঙ্কিং ইনস্টিটিউশন। তাদের সঙ্গে গভর্নমেন্ট টু গভর্নমেন্ট আন্ডারটেকিং এই ধরনের কোনও প্রোপোজাল দিয়েছিলেন কিনা যে আমরা যৌথভাবে সরকারি এবং সরকার অধিগৃহীত অর্থনৈতিক প্রতিষ্ঠানগুলির সাথে, জয়েন্ট ভেঞ্চারের সাথে মূলধন তৈরি করে এই ধরনের সহযোগিতা করি।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** অনেকগুলো সংস্থার সাথে আমাদের কাজ হচ্ছে। এটার আলাদা প্রস্তাব কিছু নেই। অনেকগুলো আই. ডি. বি. আই., আই. এফ. সি. আই.-এর সাথে আমাদের কাজ হয়। তাছাড়া এই যে ভেঞ্চার ফান্ড আমরা করেছি এর ভিতর, শুনেছেন নিশ্চয়, একটা কম্পোনেন্ট আছে, সারা ফান্ড বলে। সাউথ এশিয়ান রিজিওনাল অ্যাপেক্স ফান্ড। এদের মধ্যে আই. এফ. সি. আছে, আই. ডি. বি. আই. আছে। এই সব ভারত সরকারের সংস্থাগুলি আছে।

[11-30 — 11-40 a.m.]

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কি ভারত সরকারকে কোনও স্পেসিফিক প্রস্তাব দিয়েছিলেন এই ধরনের ইনস্টিটিউশন করার জন্য?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** না, ঠিক ভেঞ্চার ফান্ড করার জন্য কোনও প্রস্তাব কোনও রাজ্য থেকেই ভারত সরকারের কাছে করা হয়নি। তবে আমাদের আই. সি., আই. সি. এস. আই.-

র সঙ্গেও কাজ হচ্ছে। তা ছাড়াও ভারত সরকারের দুটো সংস্থা আমাদের সঙ্গে আছে এবং তাদের সঙ্গে যোগাযোগ করেই সংস্থা দুটির সঙ্গে কাজ করা হচ্ছে।

**কৃষ্ণনগরে যুবক খুন**

*৩৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৫) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) গত ১লা ডিসেম্বর, ১৯৯৪ তারিখে কৃষ্ণনগরে এক যুবক খুনের ঘটনা সম্পর্কে সরকার অবগত আছেন কি না ; এবং

(খ) থাকলে, উক্ত খুনের সঙ্গে জড়িত ব্যক্তি কারা?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না

এখানে একটু বলা প্রয়োজন যে, কেন 'না' বলা হ'ল—তারিখটা ভুল বলা হয়েছে। ২ তারিখে একটা মানুষের মুন্ডু পাওয়া যায়, ১ তরিখে নয়, তারপর সেটা সনাক্ত করা হয়। বিদ্যুৎ বৈরাগী নামে ২৪ বছর বয়স্ক একটা ছেলের ছিন্ন মুন্ডু পাওয়া গিয়েছে। যাদের অপরাধী বলে মনে করা হয়েছে তাদের দু'জনকে গ্রেপ্তার করা হয়েছে—কৃষ্ণ অধিকারী এবং নির্মল ভট্টাচার্য। তারা স্বীকারোক্তি করেছে এবং সে হিসাবে তাদের বিরুদ্ধে চার্জ-শিট ইত্যাদি দেওয়ার সমস্ত ব্যবস্থা হয়েছে।

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** যে দু'জনকে গ্রেপ্তার করা হয়েছে তারা পূর্ববর্তী কতগুলো খুনের ঘটনার সঙ্গে জড়িত ছিল এবং যে সমস্ত সমাজ-বিরোধীরা দীর্ঘদিন ধরে কৃষ্ণনগর শহরে বিভিন্ন খুনের ঘটনার সঙ্গে জড়িত পুলিশ তাদের দীর্ঘদিন ধরে গ্রেপ্তার করতে পারছে না কেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার কাছে আপাতত ওদের ফাস্ট রেকর্ড নেই।

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, কৃষ্ণনগর শহরে যে-সমস্ত সমাজবিরোধী বিভিন্ন খুনের ঘটনার সঙ্গে যুক্ত তাদের সম্বন্ধে কোনও খবর আপনি বলছেন যে, আপনার কাছে নেই। এখন আপনি তাদের গ্রেপ্তার করার জন্য কোতোয়ালি থানার পুলিশকে কোনও নির্দেশ দেবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** বিশেষভাবে কৃষ্ণনগর সম্পর্কে নির্দেশ দেবার কোনও প্রশ্ন নেই। গ্রাম শহরের যখনই যেখানে এরকম প্রবণতা দেখা দেয় সেখানেই তখন আমরা নিশ্চয়ই নির্দেশ দিই। এখন আমার মনে নেই বিশেষ কোনও সময়ে কৃষ্ণনগর সম্পর্কে কিছু দিয়েছিলাম কিনা। এ প্রশ্নের এর চেয়ে বেশি জবাব আমি দিতে পারব না।

শ্রী **সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী, আপনি 'খ' প্রশ্নের উত্তরে ঐ খুনের ঘটনায় যারা জড়িত তাদের নাম বললেন। তাদের কি কোনও রাজনৈতিক পরিচয় আছে, থাকলে তা কোন রাজনৈতিক দল?

**শ্রী জ্যোতি বসু ঃ** যত দূর আমি জেনেছি এদের রাজনৈতিক পরিচয় বিশেষ কিছু নেই; সমাজবিরোধী বলে এদের বলা হয়। কংগ্রেসের মদতপুষ্ট, কি অন্য কোনও দলের মদতপুষ্ট, এটা আমি এখন বলতে পারব না।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন। গত ২রা ডিসেম্বর '৯৪ তারিখের ঘটনা সম্পর্কে আপনি এখানে উত্তর দিলেন। কৃষ্ণনগর যেহেতু নদীয় জেলার হেড কোয়ার্টার সেহেতু আমি আপনার কাছে জানতে চাইছি গত এক মাসে নদীয়া জেলায় ১০ থেকে ১৬ জন মানুষ খুন হয়েছে, ৮ দিন এস. পি. ছুটিতে ছিলেন, ৮ জন মানুষ খুন হয়েছে ; ডাকাতি দিনের পর দিন বাড়ছে ; সুতরাং ওখানে কোনও বিশেষ ব্যবস্থা গ্রহণের জন্য কি কোনও চিন্তা ভাবনা করছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** সাধারণ আইন-শৃঙ্খলার কথা নদীয়া সম্বন্ধে বা অন্য যে কোনও জেলা সম্বন্ধে—এখন কি করে তার জবাব দেব। আপনি বললেন, অপরাধ বেড়েছে। কেন বেড়েছে, কেন অপরাধ কমেছে সেটা বাজেটে যেমন বলা যায় হিসাব-নিকাশ দিয়ে, এখানে প্রশ্নের উত্তরে কি করে বলব?

**শ্রী নির্মল দাস ঃ** এখানে যদিও কৃষ্ণনগরে যুবক হত্যার কথা বলা হয়েছে, কিন্তু প্রকৃতপক্ষে ১৯৯৪ সালের পরবর্তী সময় কালে বিশেষ করে এই রাজ্যের রাজনৈতিক দলের—নির্বাচনের পর দেখা যাচ্ছে—তাদের প্রবণতা হচ্ছে ইনস্টেবিলিটি সৃষ্টি করা। পৌরসভা এবং কলকাতা কর্পোরেশনের যে নির্বাচন হয়ে গেল তার পরে যে সমস্ত ঘটনা ঘটছে সে ব্যাপারে রাজ্য সরকার বিশেষ করে স্বরাষ্ট্র দপ্তর একে প্রতিহত করার কোনও ব্যবস্থা নেওয়ার কথা চিন্তা করছেন কিনা?

**মিঃ স্পিকার ঃ** এটা হবে না। এর সঙ্গে ওঠে না।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী ঠিকই বললেন, স্বাভাবিকভাবে সব থানাকে নির্দেশ দেওয়া থাকে খুন-খারাপি বন্ধ করার জন্য। শুধু নদীয়া বা কৃষ্ণনগর নয়। আমার যতদূর মনে আছে, গত বছর ডিসেম্বর মাসে এই হত্যাকান্ড নিয়ে কৃষ্ণনগর শহরে একটা আলোড়ন সৃষ্টি হয় মানুষের মধ্যে এবং ক্ষোভ দেখা দেয়। যে সমস্ত সমাজবিরোধী গ্রেপ্তার হয়েছে তাদের সঙ্গে পুলিশের আঁতাত আছে এই নিয়ে ক্ষোভ প্রদর্শন হয়। এই অভিযোগ এসেছিল মানুষের কাছ থেকে যে কোতোয়ালি থানার অফিসারদের সঙ্গে সমাজবিরোধীদের যোগসাজস আছে। এর ফলে আইন-শৃঙ্খলার অবনতি হয়েছে। দলমত নির্বিশেষে সমস্ত রাজনৈতিক দলের লোক ক্ষোভ দেখিয়েছে। এই ব্যাপারে আপনার কাছে কোনও খবর আছে কিনা এবং থাকলে কোনও ব্যবস্থা নিয়েছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** বিশেষ ব্যাপারে যেটার উত্তর দিচ্ছি সেখানে আঁতাত ছিল কিনা পুলিশের সঙ্গে সে ব্যাপারে আমার কাছে খবর নেই। মাননীয় সদস্য যখন বলছেন তখন আমি খবর নিয়ে দেখব। আপনাদের মদতপুষ্ট সমাজবিরোধী যারা তাদের সঙ্গে হয়ত পুলিশের আঁতাত আছে, আমাদের পক্ষে হয়ত আঁতাত আছে যারা সমাজবিরোধী। এটা হচ্ছে সাধারণ কথা। এখানে বিশেষ জায়গার কথা বলেছেন। সেইজন্য আমি বললাম, আমার জানা নেই। যখন সাবধান করে দিয়েছেন যাতে চার্জশিট হয় এবং সাজা হয় সেইদিকে নজর রাখব।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, আপনি গত অধিবেশনে—আমার পরিষ্কার মনে আছে—আপনি বলেছিলেন, স্বরাষ্ট্র দপ্তর এবং পুলিশকে নির্দেশ দেব যেখানে যেখানে খুন কেসের আসামী গ্রেপ্তার হয়নি সেই ব্যাপারে পদক্ষেপ নেওয়ার জন্য। আপনি পরিষ্কার এই কথা বলেছিলেন এই হাউসে। বেশ কিছু দিন কেটে যাবার পর আমরা দেখছি, অধিকাংশ খুন কেসের আসামী—শুধু কৃষ্ণনগর খুন কেসে গ্রেপ্তার হয়নি তা নয়—পশ্চিমবাংলার সর্বত্র তারা অবাধ বিচরণ করছে। আপনার নির্দেশ অমান্য করেছেন। এ ব্যাপারে আপনি কড়া নির্দেশ দেবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** শতকরা ৯৯ ভাগ ধরা পড়ছে কিনা জানি না, তবে বেশিরভাগই ধরা পড়ছে। আমার মনে আছে, বাজেট অধিবেশনে আমি বলেছিলাম এবং এখনও বলছি, বেশিরভাগ অপরাধী ধরা পড়ছে। তবে কিছু কিছু পালিয়ে যাচ্ছে, ইচ্ছাকৃতভাবে হতে পারে আবার নাও হতে পারে। কিন্তু বেশিরভাগ কথাটা এটা বলা ঠিক নয়।

### নদীয়ায় জওয়ান নিহত

*৩৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৮) **শ্রী শক্তি বল ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গত ৯. ২. ৯৫ তারিখে নদীয়া জেলার তেহট্ট থানায় পাঁচ জন জওয়ান নিহত হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, কিভাবে এবং কাদের দ্বারা এই হত্যাকান্ড ঘটানো হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) চারজন জওয়ান এবং একজন নাগরিক নিহত হন।

(খ) বি. এস. এফ. জওয়ানের গুলি চালনায় এক ব্যক্তি নিহত হন। সমবেত জনতার আক্রমণে চারজন জওয়ান নিহত হন।

### Serious Clashes between Villagers and BSF

*410. (Admitted question No. *775) **Shri Sukumar Das and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) whether there has been serious clashes between villagers and BSF in Tehatta P.S., Nadia District in the month of February, 1995;

(b) if so, details thereof ; and

(c) the steps taken by the State Government to prevent such clashes in future ?

**Shri Jyoti Basu :**

(a) Yes,

(b) On 9.2.95, 16 heads of cattle were seized by BSF personnel at Hajirpur Labhanga on way to Hajirpur hat under Tehatta P.S. in the district of Nadia. Over this incident an altercation ensued between BSF and the people from whose possession the cattle were seized. Later, the situation became tense and BSF opened 3 rounds of fire resulting in serious injuries to 2 persons. After the firing the unruly mob swelled and in the melee four BSF personnel were lynched by the mob.

(c) Necessary preventive measures have been taken to prevent recurrence of such clashes in future.

[11-40 — 11-50 a.m.]

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে বলবেন কি—এই ঘটনায় যে লোকগুলো মারা গেল, এমনও শুনেছি যে, সীমান্ত রক্ষীবাহিনী গ্রামবাসীদের উপর অনেক সময় নির্যাতন করে বা অনেক সময় গরু, বাছুর, নিয়ে চলে যায়। এটার জন্য এই ঘটনা ঘটেছে, না এর সঙ্গে সীমান্তে পাচারকারিরা, যারা নিয়মিত সীমান্তে পাচার করে তারা জড়িত?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা সঠিকভাবে জেনারেলাইজ করা আমার পক্ষে কঠিন, কারণ আমাদের কাছে এই রকম রিপোর্ট এসেছে, বা জেলা থেকে আমাদের কাছে খবর আসে যে বি. এস. এফ.-এর সঙ্গে স্থানীয় মানুষের গন্ডোগোল হচ্ছে। এই রকম আরও ২-৪টি ঘটনা কয়েক বছর এর মধ্যে হয়েছে এবং যেগুলি একেবারেই ভিত্তিহীন। কোনওসময় আমরা সেই বি. এস. এফ.-কে গ্রেপ্তার করেছি এবং বি. এস. এফ. অথরিটি আমাদের বলেছে যে, আমাদের কাছে হ্যান্ড ওভার করুন এবং ওরা কিছু জায়গায় সাজা দিয়েছে এবং এই ঘটনায় এখনও কোনও সাজার ব্যবস্থা হয়নি। আর কিছু জায়গায় স্মাগলারের সঙ্গেও হয়। এটাতে কোনও সন্দেহ নেই। তবে জেনারেলাইজ করে বলতে পারব না। আবারও বলছি যে, অনর্থকই স্থানীয় মানুষের সঙ্গে বিরোধ হয়, গন্ডোগোল হয়। এমনকি মৃত্যু পর্যন্ত হয়েছে। যখন এগুলি হয় তখন আমরা কি করি—আমরা ওখানে স্থানীয়ভাবে দুপক্ষকেই ডাকি, আমাদের পুলিশ আমাদের ডি. এম., আমাদের এস. পি.-কে ডাকি এবং বি. এস. এফ.-র

যে অফিসার আছেন, তাদের এক সঙ্গে বসতে বলি এবং ব্যাপারটা কি দাঁড়াচ্ছে সেই সম্বন্ধে আলোচনা হয়। তাতে সন্তুষ্ট হতে পারি না। সেইজন্য বি. এস. এফের হেড অফিসার যিনি আছেন, তাকে হোম সেক্রেটারি না হয় আমিও দুই একবার ডেকে পাঠিয়েছি এবং বলেছি যে আমাদের সঙ্গে না বসলে বা কিছু ব্যবস্থা না করেন, তাহলে এই ঘটনা প্রায়ই হচ্ছে। তবে সব জায়গায় মৃত্যু হয় না ঠিকই কিন্তু ক্ল্যাস, গন্ডোগোল লেগেই আছে।

**শ্রী শক্তি বল ঃ** বি. এস. এফ. বাহিনী যারা সীমান্তে নিয়োজিত আছেন তারা কি স্বরাষ্ট্র দপ্তরের নির্দেশ ছাড়াই বা নির্দেশ অমান্য করেই অপারেশন চালান?

**শ্রী জ্যোতি বসু ঃ** ঘটনা হয়ে যাওয়ার পরে আমাদের ডিপার্টমেন্ট এতে ইনভলভড হয়। ঘটনার আগে কিভাবে ইনভলভড হবে? আমি বলছি দুটো জিনিস মনে রাখবেন যে, আমাদের কাছে সত্য রিপোর্ট এসেছে যে, অনর্থক গ্রামবাসীদের সঙ্গে বি. এস. এফের গন্ডোগোল হচ্ছে। এমনকি সেখানে ফায়ারিংও হয়েছে কয়েক বছরের মধ্যে, মানুষের মৃত্যুও হয়েছে। এতে স্মাগলারের কোনও ব্যাপার নেই। গরু, ছাগল ইত্যাদি পাচারও হচ্ছে। এই যে ১৬টি গরু ধরা হল এগুলি পাচার করার জন্য না সাধারণভাবে গরু যাচ্ছে সেগুলি ধরে নিল সেটা এখনই বলতে পারব না, মামলা হচ্ছে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী ঠিকই বলেছেন, বি. এস. এফদের সঙ্গে স্থানীয় মানুষদের একটা সংঘর্ষ হওয়ার ঘটনার কথা শোনা যাচ্ছে এবং ঘটছে ঠিকই, যে লার্জ ল্যান্ড বর্ডার আছে সেখানে গরু, পার্টিকুলারলি ক্যাটল খুব বেশি স্ম্যাগলিং হয় এবং ইম্পর্ট্যান্ট ইন দি সেনস বি. এস. এফ. সেখানে কাজ করে, আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইছি এটা খুবই প্যাথেটিক ঘটনা যে ৪টে বি. এস. এফ.-কে পিটিয়ে মেরে ফেলা হল এবং এই পিটিয়ে মেরে ফেলাটা পশ্চিমবঙ্গে এনডেমিক হয়ে যাচ্ছে মানে যেখানে আইন শৃঙ্খলা নেই সেখানে কিছু লোক জমে সব পিটিয়ে মেরে ফেলল। সন্দেশখালিতে এই রকম একটি ঘটনা ঘটেছে। এই যে গণধোলাইয়ে মৃত্যু একটা আনসিভিলাইজড এর লক্ষণ মানে যেখানে ল অ্যান্ড অর্ডার নেই, পুলিশ কিছু করে না। একজাম্পলারি পানিশমেন্ট—আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই এই যে ৪ জন বি. এস. এফ. লাইনচড হল এই ব্যাপারে মামলা হয়েছে? ক'জন গ্রেপ্তার হয়েছে, তাদের কোনও রাজনৈতিক অ্যাফিলিয়েশন আছে কিনা। অনেক সময় বি. এস. এফ.-দের পেটানোর ব্যাপারে সি. পি. এম. ইনভলভ থাকে, এই রকম কোনও ঘটনা আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** যারা পিটিয়ে মেরেছে তাদের কোনও রাজনৈতিক পরিচয় আমার কাছে নেই, মনে হচ্ছে সাধারণ মানুষের কাজ, আমি আবার বলছি তারা স্ম্যাগলার কিনা আমি জানি না। বিচার হচ্ছে, ট্রায়াল হলে বোঝা যাবে, আর একটা হচ্ছে বি. এস. এফের সঙ্গে আমাদের মিটিং করতে হয়। ওদেরও আইন আছে, ঐ বি. এস. এফ. অ্যাক্ট অনুযায়ী ওরা কাজ করেন, আমাদের সঙ্গে নিয়ে তো ওরা কাজ করেন না, একটা গোলমাল হলে তখন ইনভলভ হয়ে যেতে হয়। তবে এটা বলা যায় না যে একটা ঘটনা ঘটেছে বলে গোটা পশ্চিমবঙ্গ আনসিভিলাইজড দেশ, ভারতবর্ষের অন্য কোথাও কিছু হয় না। দু-একটা ঘটনা দেখে এটা সিদ্ধান্ত করা যায় না, লজিক্যালি হয় না।

**শ্রী সৌগত রায় ঃ** এটাত সিরিয়াস ঘটনা। একটা মব কিলিং, একজনেরও একজাম্পলারি পানিশমেন্ট হয়েছে কি না, একজনও অ্যারেস্ট হয়েছে কিনা, ৪টে লোক মারা গেছে এত তাড়াতাড়ি চার্জশিট দেওয়া হয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** Altogether 46 persons were arrested in connection with the Tehatta case এই রকম কাউন্টার কেস একটা হয়েছে, তারা এটা করেছেন।

**শ্রী কৃষ্ণপদ হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই, উনি বলেছেন বি. এস. এফ. জওয়ানরা অনর্থক সাধারণ মানুষের উপর অত্যাচার করে, আক্রমণ করে, আমাদের স্বরাষ্ট্র বিভাগের সঙ্গে বি. এস. এফের অফিসারদের সঙ্গে আলোচনা হয় কি'না, এবং যখন অত্যাচার প্রমাণিত হয়েছে এই রকম অবস্থায় কতজন বি. এস. এফের বিরুদ্ধে আইনানুগ কোনও শাস্তির ব্যবস্থা হয়েছে কিনা বা মামলা হয়েছে কিনা?

[11-50 — 12-00 noon]

**শ্রী জ্যোতি বসু ঃ** এই প্রশ্নের জবাব এখনই বলতে পারি না যে কোনও অফিসারকে শাস্তি দেওয়া হয়েছে। তবে মনে হয় শাস্তি দেওয়া হয়েছে। ওদের হ্যান্ড ওভার করা হয়েছে, ওরাই শাস্তির ব্যবস্থা করেছে।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, এটা ঠিক যে সীমান্তবর্তী এলাকাগুলিতে বি. এস. এফ. চোরাকারবারিদের সম্পর্কে অভিযান চালাতে গিয়ে কখনও কখনও নিরীহ মানুষের উপরে অত্যাচার করে। একটা জিনিস দেখতে পাচ্ছি যে, বি. এস. এফ.-এর পক্ষ থেকে লোকাল থানার পুলিশের বিরুদ্ধে অভিযোগ করা হয়, আবার লোকাল থানার পুলিশের পক্ষ থেকে বি. এস. এফ.-এর বিরুদ্ধে অভিযোগ করা হয়। এখানে একটা সমন্বয়ের অভাব দেখা যাচ্ছে। কাজেই দেখা যাচ্ছে লোকাল পুলিশের সঙ্গে বি. এস. এফ.-এর সমন্বয়ের অভাবের ফলে এই যে সাধারণ মানুষ হ্যারাস হচ্ছে, এটা দূর করার জন্য কোনও ব্যবস্থা নিয়েছেন কিনা সেটা জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি আগেই বলেছি যে, ঘটনা হলে তখনই ওদের দুই পক্ষের মধ্যে মিটিং হয়। তারপরে আরও ঘটনা আছে, যেমন—ধান-চাল পাচার, এই সমস্ত ঘটনা যখন হয় স্থানীয়ভাবে আমাদের প্রশাসন থেকে ওদের সঙ্গে কথা বলা হয়। ৩/৪টি জায়গায় এই রকম হয় বলে খবর আছে। আমরা সেজন্য বারে বারে বলে এসেছি যে, আমাদের উচিৎ অথরিটিজ অর্থাৎ ডি. এম., এস. ডি.-ও এস. পি. ইত্যাদি যারা আছেন, আপনারা ওদের সঙ্গে সব সময়ে যোগাযোগ রাখবেন তাহলে এই রকম ঘটনা বেশি ঘটবে না। মাঝে এই রকম ঘটনা অনেক কমে গিয়েছিল। এটা আগে হত। যে সমস্ত অঞ্চলে এই সমস্ত ঘটনা ঘটছে, আমরা বলেছি যে আপনারা যোগাযোগ রাখবেন। আপনি যদি জিজ্ঞাসা করেন যে যোগাযোগ কতবার হয়েছে, আমি সেটা এখনই বলতে পারব না। সব বর্ডার অঞ্চলে এটা

হচ্ছে না। সাধারণ ভাবে বলা হয়েছে, যেখানে যেখানে এই রকম প্রবণতা আছে সেখানে যোগাযোগ রাখা উচিৎ।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আমাদের বিধানসভার সদস্য সৌগত রায় যে প্রশ্ন করেছেন, তাতে আপনি একটা ভয়ঙ্কর উত্তর দিয়েছেন। আপনি বলেছেন যে, কাউন্টার কেস হেয়েছে। আমি জানতে চাই যে, কাউন্টার কেস যদি হয়ে থাকে তাহলে সেটা যদি একটু বুঝিয়ে বলেন। সেই কাউন্টার কেসের জন্য কি এই ঘটনা ঘটেছে? এই কাউন্টার কেসের নম্বর কত, কোন তরফ থেকে এই কাউন্টার কেস হয়েছে এবং এই কাউন্টার কেসের জন্য এই ঘটনা হয়েছে কি না?

**শ্রী জ্যোতি বসু :** কাউন্টার কেসের জন্য কোনও ঘটনা ঘটেনি। পরে কাউন্টার কেস হয়েছে। কিন্তু কতজন কাউন্টার কেস করেছেন, সেটা আমি এখনই বলতে পারব না যে ৪৬ জন করেছেন, কি ১০ জন করেছেন, সেই হিসাব আমার কাছে নেই। তবে ৪৬ জন arrested is connection with সেটা ওদের Tehatta P.S. case No. ৪৬ কি ৫৬ সেটা আমার কাছে নেই, তবে snatched arms 34 and 34 arms and ammunition were re-covered by the police party. যেগুলি কেড়ে নিয়েছিল, বি. এস. এফ.-এর কাছ থেকে সেগুলি ফিরে পাওয়া গেছে। তারপরে আর কোনও গোলমাল নেই।

**শ্রী মুস্তাফা বিন কাশেম :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, এই প্রশ্ন অতীতেও আলোচিত হয়েছে। সীমান্তবর্তী সাধারণ মানুষের সঙ্গে নানা ব্যাপারে বি. এস. এফ.-এর মধ্যে ভুল বোঝাবুঝি হয় এবং তার ফলে সংঘাত, সংঘর্ষ হয়। কোনও ঘটনা ঘটলে বি. এস. এফ. এবং থানা অফিসাররা আলোচনায় বসার জন্য ব্যস্ত হয়। এই ব্যাপারে আমাদের স্বরূপ নগরের বিশেষ অভিজ্ঞতা আছে। কাজেই আমার মনে হয় বি. এস. এফ.-এর প্রতিনিধি, পঞ্চায়েতের প্রতিনিধি এবং প্রশাসনের প্রতিনিধিদের নিয়ে ব্লক স্তরে যদি একটা কমিটি করা হয় এবং তাদের মধ্যে নির্দিষ্ট সময় অন্তর বসার একটা ব্যবস্থা করা যায় তাহলে এই ধরনের ঘটনা অনেকটা কমে যেতে পারে। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার আবেদন ছিল এই ধরনের কোনও চিন্তা-ভাবনা স্বরাষ্ট্র দপ্তরের পক্ষ থেকে করা হচ্ছে কিনা। আমি বলতে চাই যে যদি এইরকম উদ্যোগ নেওয়া হয় তবে আমাদের অভিজ্ঞতা এই জিনিস কিছুটা কমানো যেতে পারে—সীমান্তবর্তী এলাকায় সংঘাত, সংঘর্ষ।

**শ্রী জ্যোতি বসু :** এরকম সমন্বয় করা যায় কিনা তার জন্য বি. এস. এফের সঙ্গে কথা বলা যেতে পারে। আমার মনে হয় সুপারিশটা ভাল। এরকম কোনও ডাইরেক্টিভ আছে কিনা দেখতে হবে। তবে বোধহয় সেরকম কোনও ডাইরেক্টিভ নেই। এরকম কমিটি করা যায় কিনা দেখছি, করলে বোধ হয় ভাল হয়। শুধু গরু, ছাগল স্মাগল্ড হয় না, দুই-তিনটি জেলা থেকে খবর এসেছে যে ধান, চাল বাংলাদেশেও পাচার হচ্ছে। স্থানীয় মানুষ, বেকার যুবক এই কাজে ইনভলভড আছে। সেজন্য প্রশাসনের দিক থেকে, পঞ্চায়েতের দিক থেকে যদি আমরা এগুলো করি তবে বি. এস. এফ., জেলাশাসক, সভাধিপতির কাছ থেকে আমরা নিশ্চয় সহযোগিতা পাব।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### ডিঙ্গাখোলা গ্রামপঞ্চায়েতে ইন্দিরা-আবাসন যোজনা

*৩৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭০) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ্ করে উত্তর দেবেন কি—

(ক) শ্যামপুর ১ নং পঞ্চায়েত সমিতির অন্তর্গত ডিঙ্গাখোলা গ্রাম পঞ্চায়েতে ইন্দিরা-আবাসন যোজনা প্রকল্প কবে অনুমোদন পেয়েছে ;

(খ) ১৯৮৯-৯০ সালে ঐ প্রকল্পে মোট ক'টি কুটির তৈরি হয়েছে এবং এজন্য মোট কত ব্যয় হয়েছে ; এবং

(গ) ঐ প্রকল্পে বেনিফিসিয়ারী কারা?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শ্যামপুর ১ নং পঞ্চায়েত সমিতির ক্ষুদ্র শিল্প ত্রাণ ও জনকল্যাণ স্থায়ী সমিতির ১০. ৫. ৯০ তারিখের অনুষ্ঠিত সভায় ডিঙ্গাখোলা গ্রামপঞ্চায়েতে ইন্দিরা আবাস যোজনা প্রকল্প অনুমোদন করা হয়েছে।

(খ) ৬ (ছয়)টি কুটির তৈরি হ'য়েছে। এজন্য মোট ৬০,০০০.০০ টাকা খরচ হয়েছে।

(গ) ঐ প্রকল্পের সকল বেনিফিসিয়ারিই তফসিলি জাতিভুক্ত।

১। শ্রী পরেশ হাজরা পিতা ৺শম্ভুচরণ হাজারা

২। শ্রী দশরথ মিস্ত্রী পিতা ৺গোবর্ধন মিস্ত্রী

৩। শ্রী সুদামচন্দ্র দলুই পিতা ৺মহাদেব দলুই

৪। শ্রী অজয়চন্দ্র দলুই পিতা শ্রী গোপালচন্দ্র দলুই

৫। শ্রী দীপক দোরজি পিতা শ্রী গোপীনাথ দোরজি

৬। শ্রী সমর দলুই পিতা শ্রী পঞ্চানন দলুই

### পুরুলিয়ায় থানার সংখ্যাবৃদ্ধির পরিকল্পনা

*৩৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪২০) **শ্রী নটবর বাগদি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আইন-শৃঙ্খলার সুবিধার্থে পুরুলিয়া জেলায় থানার সংখ্যাবৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ;

(খ) থাকলে কোনও কোনও থানাকে বিভক্ত করার পরিকল্পনা আছে ; এবং

(গ) পুরুলিয়ায় মফস্বল থানা শহরে না রেখে মফস্বলে রাখার চিন্তা-ভাবনা সরকারের আছে কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) না।

### বারুইপুরকে পূর্ণাঙ্গ মহকুমা করার পরিকল্পনা

*৩৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪৭) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ এবং প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯২ সাল থেকে দক্ষিণ চব্বিশ পরগনা জেলার বারুইপুরে মহকুমা অফিস স্থাপন করে প্রাথমিকভাবে কাজ শুরু হলেও অদ্যাবধী পূর্ণাঙ্গ মহকুমা হিসাবে কাজ চালু করতে পারেনি ; এবং

(খ) সত্যি হলে, এই মহকুমাটি একটি পূর্ণাঙ্গ মহকুমা হিসাবে কবে নাগাদ চালু হবে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) হাইকোর্টের অনুমতি পেলেই পূর্ণাঙ্গ মহকুমা চালু করা সম্ভব হবে।

### শিল্পস্থাপনে আগ্রহী বিদেশি প্রতিনিধিবৃন্দ

*৩৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৫) **শ্রী তপন হোড় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সম্প্রতি কলকাতায় আগত অনেক বিদেশি প্রতিনিধিবৃন্দ এ-রাজ্যে শিল্প-স্থাপনে আগ্রহ প্রকাশ করেছেন ; এবং

(খ) সত্যি হলে, কোন কোন দেশের প্রতিনিধিরা এ ব্যাপারে আগ্রহ প্রকাশ করেছেন?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) নিম্নলিখিত দেশের বাণিজ্যিক প্রতিনিধিরা এ ব্যাপারে আগ্রহ প্রকাশ করেছেন—

১। সিঙ্গাপুর।

২। যুক্তরাজ্য (ইউ. কে)।

৩। আমেরিকা যুক্তরাষ্ট্র (ইউ. এস. এ.)।

৪। চিন।

৫। জার্মানি।

৬। হংকং।

৭। হল্যান্ড।

৮। ইজরাইল।

৯। স্পেন।

১০। দঃ কোরিয়া।

১১। ইটালি।

## মুক্ত চিড়িয়াখানা

*৪০০। (অনুমোদিত প্রশ্ন নং *৯০৯) **শ্রী ফজলে আজিম মোল্লা ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে মুক্ত চিড়িয়াখানা স্থাপনের পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্য সরকার কেন্দ্রীয় চিড়িয়াখানা কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা চলাচ্ছেন। সম্ভব হলে ৯৫-৯৬ আর্থিক বছর থেকেই চেষ্টা হবে।

## শিল্পে বিনিয়োগ

*৪০১। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা জানুয়ারি ১৯৯১ থেকে ১৯৯৫ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত শিল্পে বিনিয়োগের পরিমাণ কত ; এবং

(খ) উক্ত সময়কালে বিদেশি বিনিয়োগের পরিমাণ কত?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত সময়কালে বিনিয়োগের পরিমাণ ৬৪১.৪১ কোটি টাকা এবং ঐ সময়কালে বিনিয়োগের প্রস্তাব আনুমানিক ২০১৫৯.০০ কোটি টাকা।

(খ) উক্ত সময়ে বিদেশি বিনিয়োগের পরিমাণ ৩১১.২১ কোটি টাকা ঐ সময়কালে এবং ৮ই জুলাই ১৯৯৫ পর্যন্ত আনুমানিক বিদেশি বিনিয়োগের ৮৬৮৩.০০ কোটি টাকার প্রস্তাব পাওয়া গিয়েছে।

**জওহর রোজগার যোজনায় কেন্দ্রীয় বরাদ্দ**

*৪০২। (অনুমোদিত প্রশ্ন নং *১০০১) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় ৯৪-৯৫ সালে জওহর রোজগার যোজনা প্রকল্পে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের অর্থবরাদ্দের পরিমাণ কত ;

(খ) এটা কি সত্যি যে, ৯৪-৯৫ সালের বরাদ্দকৃত অর্থ বন্টন করা সম্ভবপর হয়নি ;

(গ) যদি না হয়, তবে উত্তর ২৪ পরগনা জেলার বনগাঁ পঞ্চায়েত সমিতির কোনও গ্রাম পঞ্চায়েতে কত অর্থ বরাদ্দ করা হয়েছে ; এবং

(ঘ) ঐ টাকার কত অংশ খরচ করা সম্ভবপর হয়েছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৪-৯৫ সালে জওহর রোজগার যোজনা প্রকল্পে কেন্দ্রীয় সরকারের বাজেটে বরাদ্দকৃত অর্থের পরিমাণ নিম্নরূপ ঃ

| জেলার নাম | ১৯৯৪-৯৫ বাজেটে বরাদ্দকৃত অর্থের পরিমাণ (লক্ষ টাকা) | | |
|---|---|---|---|
| | কেন্দ্রীয় সরকারের বরাদ্দ | রাজ্য সরকারের বরাদ্দ | মোট |
| কোচবিহার | ১৬৩১.৯৮ | ৪০৮.০০ | ২০৩৯.৯৮ |
| জলপাইগুড়ি | ২৩১২.৮৯ | ৫৭৮.২২ | ২৮৯১.১১ |
| দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ | ৩০৫.৯১ | ৭৬.৪৮ | ৩৮২.৩৯ |
| শিলিগুড়ি মহকুমা পরিষদ | ৩৫৮.৬৩ | ৮৯.৬৬ | ৪৮৮.২৯ |
| উত্তর দিনাজপুর | ৫১১.৯৯ | ১২৮.০৬ | ৬৩৯.৯৯ |
| দক্ষিণ দিনাজপুর | ৫৯৬.৭০ | ১৪৯.১৮ | ৭৪৫.৮৮ |

| জেলার নাম | ১৯৯৪-৯৫ বাজেটে বরাদ্দকৃত অর্থের পরিমাণ (লক্ষ টাকা) | | |
|---|---|---|---|
| | কেন্দ্রীয় সরকারের বরাদ্দ | রাজ্য সরকারের বরাদ্দ | মোট |
| মালদহ | ৭৪৬.৪০ | ১৮৬.৬০ | ৯৩৩.৬০ |
| মুর্শিদাবাদ | ৯৩২.৪৫ | ২৩৩.১১ | ১১৬৫.৫৬ |
| নদীয়া | ৮৪৬.৭৪ | ২১১.৬৯ | ১০৫৮.৩৩ |
| উত্তর চব্বিশ পরগনা | ১৫৪৯.০৬ | ৩৮৭.২৬ | ১৯৩৬.৬২ |
| দক্ষিণ চব্বিশ পরগনা | ২০৭০.৭৪ | ৫১৭.৬৮ | ২৫৮৮.৪২ |
| হাওড়া | ৫৩৫.৮৮ | ১৩৩.৯৭ | ৬৬৯.৮৫ |
| হুগলি | ৯৮৬.৩৫ | ২৪৬.৫৯ | ১২৩২.৯৪ |
| মেদিনীপুর | ১২৬৭.২৪ | ৫৬৬.৮১ | ২৮৪.০৫ |
| বাঁকুড়া | ৯৮৮.৪৮ | ২৪৭.১২ | ১২৩৫.৬০ |
| পুরুলিয়া | ৭৬৭.৭৩ | ১৬৯.১৮ | ৮৪৫.৬০ |
| বর্ধমান | ১৪১৯.৮১ | ৩৫৪.৯৫ | ১৭৭৪.৭৬ |
| বীরভূম | ৬৯০.৪৪ | ১৭২.৬১ | ৮৬৩.০৫ |
| মোট | ১৯৪২৮.৪২ | ৪৮৫৭.১১ | ২৪২৮৫.৫৩ |

(খ) একথা সত্যি নয়। ১৯৯৪-৯৫ সালের ফেব্রুয়ারি ৯৫ পর্যন্ত জেলাওয়ারি বর্ণিত অর্থের পরিমাণ নিম্নরূপ ঃ

| জেলার নাম | ১৯৯৪-৯৫ বাজেটে বরাদ্দকৃত অর্থের পরিমাণ (লক্ষ টাকা হিসাবে) | | |
|---|---|---|---|
| | বন্টিত কেন্দ্রীয় অর্থ | বন্টিত রাজ্য সরকারের অর্থ | মোট বন্টিত অর্থ |
| কোচবিহার | ১২২৩.৯৯ | ৩০৬.০০ | ১৫২৯.৯৯ |
| জলপাইগুড়ি | ২৪৯৪.৫৭ | ৬২৩.৬৫ | ৩১১৮.২২ |
| দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ | ২২৯.১৬ | ৫৭.২৯ | ২৮৬.৪৫ |
| শিলিগুড়ি মহকুমা পরিষদ | ৩৫৮.৩৬ | ৮৯.৫৯ | ৪৮৭.৯৫ |
| উত্তর দিনাজপুর | ৬২১.১২ | ১৫৫.২৯ | ৭৭৬.৪১ |
| দক্ষিণ দিনাজপুর | ৪৫৬.৩৬ | ১১৪.০৯ | ৫৭০.৪৫ |

| জেলার নাম | ১৯৯৪-৯৫ বাজেটে বরাদ্দকৃত অর্থের পরিমাণ (লক্ষ টাকা হিসাবে) | | |
|---|---|---|---|
| | বন্টিত কেন্দ্রীয় অর্থ | বন্টিত রাজ্য সরকারের অর্থ | মোট বন্টিত অর্থ |
| মালদহ | ৬৪৮.৭৮ | ১৬২.২০ | ৮১০.৯৮ |
| মুর্শিদাবাদ | ১৫২.৮২ | ২৮৮.২০ | ১৪৪১.০২ |
| নদীয়া | ৭৭৯.৫৬ | ১৯৪.৯০ | ৯৭৪.৪৬ |
| উত্তর চব্বিশ পরগনা | ১৫৪৫.৯৩ | ৩৮৬.৪৬ | ১৯৩২.৩৯ |
| দক্ষিণ চব্বিশ পরগনা | ২৪২৬.৭৫ | ৬৩৬.৬৮ | ৩০৩৩.৪৩ |
| হাওড়া | ৬৪৩.৪৩ | ১৬০.৮৫ | ৮০৪.২৮ |
| হুগলি | ১২৩২.৭৯ | ৩০৮.২১ | ১৫৪১.০০ |
| মেদিনীপুর | ২২২৭.২৬ | ৫৫৬.৮১ | ২৭৮৪.০৭ |
| বাঁকুড়া | ৮৩৯.৮৩ | ২০৯.৯৫ | ১০৪৯.৭৮ |
| পুরুলিয়া | ৫৬৩.৮৮ | ১৪০.৯৮ | ৭০৪.৮৬ |
| বর্ধমান | ১৩৮০.৮৪ | ৩৪৫.২০ | ১৭২৬.০৪ |
| বীরভূম | ৭০০.২১ | ১৭৫.২০ | ৮৭৫.২৭ |
| বিভাগীয় সদর কার্যালয়ের প্রশাসনিক খরচ | ৭.৭৮ | ১.৯৫ | ৯.৭৩ |
| মোট | ১৯৫৩৩.৪২ | ৪৮৮৩.৩৬ | ২৪৪১৬.৭৮ |

(গ) বনগাঁ পঞ্চায়েত সমিতির অন্তর্গত বিভিন্ন গ্রাম পঞ্চায়েতে ২০শে ফেব্রুয়ারি পর্যন্ত বন্টিত অর্থের পরিমাণ নিম্নরূপ ঃ

| গ্রাম পঞ্চায়েতের নাম | ১৯৯৪-৯৫ ২০/২/৯৫ বন্টিত অর্থের পরিমাণ (টাকা)। |
|---|---|
| সুন্দরপুর | ৪,০৫,৫৩.০০ |
| গ্যাংরাপোতা | ৫,২৩,০৯৫.০০ |
| ট্যাংরা | ২,৫৩,২৩৮.০০ |
| ধরমপুকুরিয়া | ৩,৭৬,৭৯৫.০০ |
| ঘটবোর | ৩,২১,৮০২.০০ |
| ছৈঘরিয়া | ৩,৯২,৪২২.০০ |

| গ্রাম পঞ্চায়েতের নাম | ১৯৯৪-৯৫ ২০/২/৯৫ বন্টিত অর্থের পরিমাণ (টাকা)। |
| --- | --- |
| কালুপুর | ৫,৩৪,৭৮৬.০০ |
| গোপালনগর-১ | ৪,৪১,০০৬.০০ |
| গোপালনগর-২ | ২,৭৭,২১০.০০ |
| গঙ্গানন্দপুর | ৫,১৯,৩৫৪.০০ |
| পালিয়া | ৪,২৭,৮৭৩.০০ |
| আকাইপুর | ৪,৮১,১৬০.০০ |
| বৈরামপুর | ৪,৬৫,৭৮৪.০০ |
| দিঘরি | ৩,৪৮,০৫৪.০০ |
| চৌবেরিয়া-১ | ৩,৪৩,৪২৯.০০ |
| চৌবেরিয়া-২ | ৩,৩৯,৭৫৬.০০ |
| মোট | ৬৪,৫১,৩১৬.০০ |

## কুলটি এলাকায় নতুন থানা

*৪০৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৭) **শ্রী মানিকলাল আচার্য ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কুলটি থানার অন্তর্গত নিয়ামতপুর, বরাকর অথবা ডিসেরগড়ে নতুন কোনও থানা করার পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কোথায় এবং কবে নাগাদ তা রূপায়িত হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## হলদিয়া পেট্রোকেমিক্যালস

*৪০৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৩) **শ্রী মাণিক ভৌমিক এবং আব্দুল মান্নান ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হলদিয়া পেট্রোকেমিক্যালস প্রকল্প রূপায়ণের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে ;

(খ) প্রকল্পটি রূপায়নের জন্য কোনও সংস্থার সাথে সরকার চুক্তিবদ্ধ হয়েছেন কি না;

(গ) হয়ে থাকলে—

(১) কোন কোন সংস্থা ;

(২) চুক্তিবদ্ধ অর্থের পরিমাণ কত ; এবং

(ঘ) চুক্তিবদ্ধ হওয়ার পরও ঐ প্রকল্প থেকে কোনও সংস্থা সরে গেছেন কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্পটি দ্রুত রূপায়ণের জন্য জমি অধিগ্রহণ এবং উন্নয়নের ব্যবস্থা করা হয়েছে। রাস্তা, জলনিকাশি ব্যবস্থা, গুদামঘর নির্মাণ ও কাজের জন্য প্রয়োজনীয় বিদ্যুৎ সরবরাহের কাজ চলছে। বিভিন্ন সংস্থার কাছ থেকে আর্থিক প্রতিশ্রুতি নিশ্চিত করা হচ্ছে। এই যৌথ প্রকল্পের অংশীদারদের কাছ থেকে প্রাথমিক মূলধন পাওয়া গেছে। প্রযুক্তি সরবরাহকারী এবং কন্ট্রাক্টারদের চিহ্নিত করার আইনানুগ কাজ চলছে।

(খ) হ্যাঁ।

(১) টাটা এবং চ্যাটার্জি পেট্রোকেম লিমিটেড (মরিশাস)

(২) উপরে বর্ণিত অংশীদারদের এই প্রকল্পে দেয় অর্থের পরিমাণ নিম্নে দেওয়া হল ঃ

| | |
|---|---|
| ডব্লু. বি. আই. ডি. সি. | ৩০০ কোটি টাঃ |
| চ্যাটার্জি পেট্রোকেম লিমিটেড (মরিশাস) | ৩০০ কোটি টাঃ |
| টাটাজ | ১০০ কোটি টাঃ |

(গ) টাটা গ্রুপের প্রাথমিক অংশীদার ছিলেন টাটা কেমিক্যালস, টাটা টি লিমিটেড এবং টেলকো। বর্তমান অংশীদারগণ হলেন টেলকো এবং টাটা ইলেক্ট্রিক কোম্পানিজ।

## বাগমুন্ডিতে অঞ্চল-প্রধান খুন

*৪০৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬১২) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(১) ১৯৯২ সালে ৬ই নভেম্বর—

(ক) বাগমুন্ডি থানা এলাকায় বুড়দা কালিমাটি অঞ্চল-প্রধানের খুনের কোনও কিনারা ইতিমধ্যে হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে, খুনের দায়ে জড়িত এপর্যন্ত কতজনকে গ্রেপ্তার করা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১০ জন।

**পঞ্চায়েত সদস্যা নিগৃহীত**

*৪০৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪২) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গত ১৯৯৪ সালের অক্টোবর মাসে গাইঘাটা বিধানসভার চাঁদপাড়া গ্রাম পঞ্চায়েতের একজন মহিলা সদস্যা কিছু রাজনৈতিক কর্মীর হাতে নিগৃহীত হন ; এবং

(খ) হয়ে থাকলে ঐ ব্যাপারে কতজনকে গ্রেপ্তার করা হয়েছে এবং কতজনের শাস্তি হয়েছে ;

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, তবে একজন মহিলা নিগ্রহের ঘটনা ঘটেছিল। ১৮ অক্টোবর, ১৯৯৪ তারিখে চাঁদপাড়া গ্রাম পঞ্চায়েতে। জনৈকা মহিলা সদস্যা এলাকায় একটি ঘটনাকে কেন্দ্র করে নিগৃহীত হন।

(খ) ৮ (আট) ব্যক্তিকে গ্রেপ্তার করে চার্জশিট দাখিল করা হয়েছে।

**Police Firing**

*407. (Admitted question No. *520) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) on how many occasions the police resorted to firing in the State during 1994 ;

(b) the position in this regard in 1993 ; and

(c) the number of judicial enquiries ordered, if any, in this regard during the years under consideration ?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a) 119.

(b) 126.

(c) 1.

### মথুরাপুরে ছিনতাই

*৪০৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪১) **শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-এর ১লা মার্চ থেকে ১৯৯৪-৩১শে ডিসেম্বর পর্যন্ত মথুরাপুর থানা এলাকায় মোট কত সংখ্যক ছিনতাইয়ের ঘটনা নথিভুক্ত হয়েছে ; এবং

(খ) উক্ত থানা এলাকায় ছিনতাইরোধে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৬টি।

(খ) এলাকায় পুলিশ ক্যাম্প দেওয়া হয়েছে এবং নিয়মিত পুলিশি টহলের ব্যবস্থা করা হয়েছে।

### চার্জশিট দিতে ঢিলেমি

*৪০৯। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪৬) **শ্রী প্রবোধ পুরকাইত ও শ্রী দেবপ্রসাদ সরকার :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, তদন্তকারী পুলিশ অফিসাররা তিন বছরের মধ্যে চার্জশিট না দেওয়ায় আলিপুর জেলা জজ-আদালতের এলাকাভুক্ত ২৭টি থানার ৯২টি মাদকদ্রব্য সংক্রান্ত মামলায় সম্প্রতি আদালত অভিযুক্তদের খালাস করে দিয়েছে ; এবং

(খ) সত্যি হলে, এ-বিষয়ে সংশ্লিষ্ট তদন্তকারী পুলিশ অফিসারদের বিরুদ্ধে সরকার কি পদক্ষেপ নিয়েছেন?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) কয়েকজনকে তিরস্কৃত করা হয়েছে, কয়েক জনকে কারণ দর্শাতে বলা হয়েছে এবং কয়েকজনের বিরুদ্ধে বিভাগীয় ব্যবস্থা নেওয়া হয়েছে।

### Alleged death of an accused from Lalbazar

*411. (Admitted question No. *777) **Shri Saugata Ray :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) if it is a fact that an accused died after falling from 3rd floor of Lalbazar on 10. 2. 95 ;

(b) if so, details, of the incident : and

(c) the steps taken by Government in the matter ?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a) Yes,

(b) One Mohd. Kashim who along with others was arrested in a theft case, was brought to the Watch Section situated on the 3rd floor of the Detective Department Building at Lalbazar. He wanted to go to the toilet and while he was about to be taken there, all of a sudden, he ran and jumped from an open window on the 3rd floor of the D. D. building, Lalbazar. He fell down into the compound of Lalbazar and sustained serious injuries. He was taken to Medical College & Hospital, Calcutta where he succumbed to his injuries.

(c) Magisterial inquiry is being held into the matter. Disciplinary action has been taken against the policemen for negligence. Grills are being put in the windows of the Detective Department Building.

## Number of murders in Murshidabad

*412. (Admitted question No. *804) **Shri Atish Chandra Sinha :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state that—

(1) the total number of murders in Murshidabad District during the last three years ;

(2) the total number of murders convicted during the above period ; and

(3) the total number of murders committed due to the political reasons (yearwise figure) ?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(1) 434.

(2) 172 cases ended in charge-sheet against 1,777 persons.

(3) Nil.

## রাজ্যে আক্রান্ত বিধায়ক বা সাংসদ

*৪১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৬) **শ্রী আবদুল মান্নান ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১লা মার্চ, ১৯৯২ থেকে ৩১শে জানুয়ারি, ১৯৯৫ পর্যন্ত রাজ্যে কোনও বিধায়ক বা সাংসদ আক্রান্ত হয়েছেন কি না ; এবং

(খ) হয়ে থাকলে, আক্রমণকারিদের বিরুদ্ধে কোনও শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না এবং হলে কি কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ, একটি ঘটনায় দোষী ব্যক্তির শাস্তি হয়েছে। অন্যান্য ঘটনাগুলির কয়েকটিতে চার্জশিট দাখিল করা হয়েছে এবং কয়েকটিতে তদন্ত চলছে।

## রাজ্যে শিল্পের ভবিষ্যৎ

*৪১৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৭) **শ্রী তপন হোড় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের শিল্পের ভবিষ্যৎ নিয়ে কোনও আন্তর্জাতিক কন্সালটেন্সি সংস্থাকে দিয়ে সমীক্ষা করা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, কোন সংস্থাকে দিয়ে সমীক্ষা করা হয়েছে এবং সমীক্ষার রিপোর্ট প্রকাশিত হলে তা কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) দুইটি সংস্থা সমীক্ষা করেছে। কনফেডারেশন অব ইন্ডিয়ান ইন্ডাস্ট্রিজ এর উদ্যেগে আর্থার ডি. লিটল সংস্থা ও আই. সি. আই. সি. আই. একটি সমীক্ষা করেছে। ইন্ডিয়ান চেম্বার অব কমার্স এর উদ্যোগে আর একটি সমীক্ষা করেছে প্রাইস ওয়াটার হাউস অ্যাশোসিয়েটস প্রাঃ লিঃ।

* আর্থার ডি. লিটল এর রিপোর্ট-এ বলা হয়েছে যে, পশ্চিমবঙ্গেই দেশের মধ্যে দেশি ও বৈদেশিক বিনিয়োগের সবচাইতে ভাল পরিবেশ আছে।

* সারা দেশের মধ্যে সর্বাপেক্ষা দ্রুত শিল্পাঞ্চল হিসাবে বিকশিত হচ্ছে।

* পশ্চিমবঙ্গ সারা দেশের মধ্যে সর্বাপেক্ষা প্রতিযোগিতামূলক ও দ্রুত পরিবর্তনশীল শিল্প এলাকা।

* পশ্চিমবঙ্গ এশিয়া-প্যাসিফিক অঞ্চলের অর্থনীতির যোগাযোগের সারা দেশের প্রধান প্রবেশ পথ।

* পশ্চিমবঙ্গ এবং এই অঞ্চল সারাদেশের মধ্যে সর্বাপেক্ষা বেশি প্রাকৃতিক সম্পদের অধিকারী।

* পশ্চিমবঙ্গের সুদীর্ঘ শিল্প ঐতিহ্য আছে।

* শ্রমজীবী জনগণের শক্তিশালি শিক্ষাগত ভিত্তি আছে এবং কারিগরি বিদ্যার উন্নত শিক্ষা আয়ত্ত্ব করার যোগ্যতা আছে।

* বন্দর ও জলপথ সমন্বিত পশ্চিমবঙ্গের ভৌগোলিক অবস্থান পশ্চিমবঙ্গকে স্বাভাবিকভাবেই পূর্ব ভারতের প্রধান কেন্দ্র এবং দক্ষিণ পূর্ব এশিয়ার অর্থনীতির প্রধান প্রবেশ দ্বার হিসাবে চিহ্নিত করছে।

* পশ্চিমবঙ্গ এবং পূর্বভারতের অভ্যন্তরীণ বাজার দ্রুত বিকশিত হচ্ছে।

প্রভৃত সম্ভাবনাময় পশ্চিমবঙ্গে দ্রুত শিল্পায়নের লক্ষ্যে এই সমীক্ষায় কয়েকটি সুপারিশ করা হয়েছে।

প্রাইস ওয়াটার হাউসের সমীক্ষায় প্রধানত পশ্চিমবঙ্গে বৈদেশিক বিনিয়োগের সম্ভাবনা, এই রাজ্যের শিল্পক্ষেত্রের বিভিন্ন দিক ও কয়েকটি বড় শিল্পদ্যোগের বিশ্লেষণ করা হয়েছে।

### পুলিশ কনস্টেবলের পুত্র খুন

*৪১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৭) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কৃষ্ণনগরের অন্তর্গত শক্তিনগরের জনৈক পুলিশ কনস্টেবলের পুত্রকে খুনের ব্যাপারে জড়িত আসামীকে সরকারের তরফ থেকে নিরাপত্তা রক্ষী দেওয়া হয়েছে ;

(খ) সত্যি হলে, তার কারণ কি ; এবং

(গ) এ-ব্যাপারে এ-পর্যন্ত কেউ গ্রেপ্তার হয়েছে কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কারণ তাহার জীবনহানির আশঙ্কা আছে।

(গ) ১২ জন।

### রাষ্ট্রসংঘের পঞ্চাশ বছর

*৪১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫২) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাষ্ট্রসংঘের পঞ্চাশ বছর পূর্তি উপলক্ষে রাজ্য সরকার কোনও কর্মসূচি গ্রহণ করেছেন কি না ; এবং

(খ) করে থাকলে কর্মসূচিগুলি কি কি?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ)

১। রাষ্ট্রপুঞ্জের কার্যাবলী সম্পর্কে জনসাধারণকে সচেতন করা ;

২। রাষ্ট্রপুঞ্জের অতীত ও ভবিষ্যৎ নিয়ে বিতর্কের আয়োজন করা ;

৩। রাষ্ট্রপুঞ্জ সনদের উদ্দেশ্য এবং নীতির ব্যাপক সমর্থনের প্রচেষ্টা ;

৪। রাষ্ট্রপুঞ্জের ক্ষেত্র প্রসার ;

৫। রাষ্ট্রপুঞ্জের স্বপক্ষে জনগণের আন্দোলনকে সুসংগঠিত করা।

**গাইঘাটায় বাংলাদেশি অনুপ্রবেশকারী**

*৪১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৮) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গাইঘাটা বিধানসভা এলাকায় বাংলাদেশি অনুপ্রবেশকারিদের নাম ভোটার তালিকায় নথিভুক্ত করা হচ্ছে ; এবং

(খ) সত্য হলে, সরকারের তরফ থেকে ইতিমধ্যে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ভোটার তালিকায় নাম নথিভুক্ত করা রাজ্য সরকারের এক্তিয়ার নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**মথুরাপুরে প্রশাসনিক ভবন**

*৪১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪৬) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্য যে, মথুরাপুর ১ নং ব্লকের প্রশাসনিক ভবন নির্মাণের ক্ষেত্রে দুর্নীতির অভিযোগ অডিট রিপোর্টে ধরা পড়েছে ; এবং

(খ) সত্য হলে, উক্ত বিষয়টির ব্যাপারে সরকার কোনওরকম ব্যবস্থা গ্রহণ করেছেন কি না?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১. ৯. ৮৯ থেকে ৩০. ১১. ৯২ পর্যন্ত মহাগাণনিক মহাশয়ের অডিট রিপোর্টে ব্লকের প্রশাসনিক ভবন নির্মাণ সংক্রান্ত কোনও দুর্নীতির অভিয়োগ নেই ;

(খ) প্রশ্ন ওঠে না।

### কলকাতা পুলিশে অতিরিক্ত ইন্সপেক্টর

*৪১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬১৫) **শ্রী আবু আয়েশ মন্ডল এবং শ্রী ননী কর ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা পুলিশে অতিরিক্ত কোনও ইন্সপেক্টরের পদ সৃষ্টি করা হয়েছে কি না এবং

(খ) হয়ে থাকলে, পদের সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৬৪টি।

### বেআইনি অস্ত্র উদ্ধার

*৪২০। (অনুমোদিত প্রশ্ন নং *৮২৪) **শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা জানুয়ারি, ১৯৯৪ থেকে ৩১শে জানুয়ারি, '৯৫ অবধি, মুর্শিদাবাদ জেলার বিভিন্ন থানায় কোনও বে-আইনি অস্ত্র উদ্ধার করা হয়েছে কি না ;

(খ) হয়ে থাকলে, কতগুলি বে-আইনি অস্ত্র তৈরির কারখানা এবং কত জন অপরাধীর বিরুদ্ধে পুলিশ ব্যবস্থা গ্রহণ করেছে ;

(গ) বে-আইনি অস্ত্র উদ্ধারের ফলে অপরাধের/হত্যার সংখ্যা কমেছে কি না ; এবং

(ঘ) কমে থাকলে তার পরিসংখ্যান কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৬টি বে-আইনি কারখানা এবং ৪১৭ জন অপরাধীর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

(গ) হত্যা ছাড়া অন্য অপরাধের সংখ্যা কমেছে।

(ঘ)

| | ডাকাতি | রাহাজানি | চুরি | দাঙ্গা | হত্যা |
|---|---|---|---|---|---|
| ১৯৯৩ | ৪৯ | ৬১ | ৯৮৪ | ২৭৫ | ১২২ |
| ১৯৯৪ | ৪১ | ৪৪ | ৪৫৮ | ২৩৬ | ১৪৬ |

**শ্যামপুর পানীয় জল সরবরাহ প্রকল্প**

*৪২১। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৯) **শ্রী সঞ্জীবকুমার দাস** ঃ জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার শ্যামপুর ১নং ব্লকের "শ্যামপুর পানীয় জল সরবরাহ" প্রকল্পের জন্য পাইপ লাইনের টেন্ডার করা হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে, উক্ত প্রকল্পের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, কিন্তু অনিবার্য কারণবশত পরে বাতিল করা হয়েছে।

(খ) নতুন করে টেন্ডার ডাকা হয়েছে। টেন্ডার সম্পর্কে সিদ্ধান্ত গ্রহণের পর কাজ শুরু হবে।

## Starred Short Notice Questions
## (to which oral Answers was given)

**পুরুলিয়া ও বীরভূমে পানীয় জল প্রকল্প**

*৩৯১। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৩৫ এস. এন.) **শ্রী নটবর বাগদি** ঃ জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়ার রঘুনাথপুর মহকুমার গ্রামাঞ্চলে ও পৌর এলাকায় এবং বীরভূমের বোলপুরে, জার্মান সরকারের সাহায্যে পানীয় জল প্রকল্প রূপায়ণের কোনও সম্ভাবনা আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত প্রকল্পের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী গৌতব দেব ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এখনই বলা যাবে না।

**শ্রী নটবর বাগদি ঃ** প্রশ্নের উত্তরে মাননীয় মন্ত্রী বললেন হ্যাঁ, এই হ্যাঁ হলে রঘুনাথপুর এবং বোলপুরে যে স্কীম করা হয়েছে সেটা কত টাকার স্কীম এবং এই স্কীমের ব্যাপারে রাজ্য সরকারের সঙ্গে কেন্দ্রীয় সরকারের কি কি চুক্তি হয়েছে, কি কি শর্তে স্কীমগুলো করা যাবে?

**শ্রী গৌতম দেব ঃ** এই স্কীম দুটো ১১০ কোটি টাকার। সর্বশেষ একটা মিটিং হয়েছে জার্মানির সঙ্গে, সেখানে পশ্চিমবঙ্গ সরকার এবং ভারত সরকারের প্রতিনিধিরা উপস্থিত ছিলেন। তাতে ঠিক হয়েছে যে ফাইনাল রিপোর্টা জমা পড়বে মার্চ, ১৯৯৫-তে সেটা জমা পড়েছে। জার্মানির কে. এফ. ডাব্লু. নামে একটি সংস্থা প্রোপোজাল রিপোর্ট জমা দিয়েছে জুন, ১৯৯৫-তে। ওরা ফর্মাল পার্মিশন না পেলেও দিল্লিতে সর্বশেষ মিটিং-এ ভারত সরকারের কাছে ইন্দো-জার্মান কনসালট্যানসন, তারা অ্যাপ্রুভ করেছে। অ্যাপ্রুভাল অফ দি জার্মান গভর্নমেন্ট আগস্ট ১৯৯৫-তে শিডিউল আছে। তারপর সেটার ফাইনান্সিং এবং প্রোজেক্ট ডকুমেন্ট অক্টোবর, ১৯৯৫-এ হবে। এটা ফেব্রুয়ারিতে শুরু হয়েছে। শিডিউল অনুযায়ী দাঁড়াচ্ছে অক্টোবর, ১৯৯৫-এ বোলপুর, রঘুনাথপুরের প্রোজেক্টের কাজ শুরু হবে।

**শ্রী নটবর বাগদি ঃ** এই প্রকল্প রূপায়িত হলে রঘুনাথপুর এলাকার কতগুলি গ্রামে পানীয় জল সরবরাহ করা হবে।

**শ্রী গৌতম দেব ঃ** রঘুনাথপুরের ১০৫টি গ্রামে, রঘুনাথপুর পুলিশ স্টেশনের মধ্যে ১২টি গ্রামে, নেতুরিয়া পুলিশ স্টেশন-এ মোট ১১৭টি গ্রামে। এই পুলিশ স্টেশন রঘুনাথপুর মিউনিসিপ্যালিটিতে পড়েছে এবং এটাতে পপুলেশন কভার করবে ১ লক্ষ ৪৬ হাজার ৩১৩।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী নটবর বাগদি ঃ** তাহলে যদি ঠিক ঠিক ভাবে চলে, আমরা কি আশা করতে পারি অক্টোবরে এই প্রকল্প রূপায়ণের কাজ শুরু করা যাবে।

**শ্রী গৌতম দেব ঃ** বললাম তো বিষয়টা এগোচ্ছে। জার্মান, মাঝে ভারত সরকার এবং আমরা, সকলে মিলে আলোচনার শিডিউল অনুযায়ী ঠিক আছে অক্টোবরে শুরু হবে। যেভাবে এগোচ্ছে মনে হচ্ছে সময়মতো শুরু হবে।

**শ্রী রবীন মন্ডল ঃ** পুরুলিয়ার রঘুনাথপুর এবং বীরভূমের বোলপুরে দুটি প্রকল্প হতে চলেছে। জার্মান বা অন্য কোনও বিদেশি সংস্থার সাথে এই ধরনের পানীয় জল প্রকল্প সামগ্রিকভাবে পশ্চিমবাংলায় করার ব্যাপারে কোনও চুক্তি হয়েছে কিনা? যদি হয়ে থাকে তাহলে কোন কোন এলাকা কভার করব? এই ধরনের চিন্তা ভাবনা এই দপ্তরের আছে কিনা?

**শ্রী গৌতম দেব ঃ** এখনও পর্যন্ত এই দুটি প্রকল্প যেগুলি বললাম, একটা হচ্ছে রঘুনাথপুর এবং আর একটা হচ্ছে বোলপুর, এই দুটি প্রকল্প মোটামুটি ফাইনাল হয়েছে ধরা যেতে পারে। এই প্রকল্পে ১১০ কোটি টাকা খরচ হবে। আরও দুটি নূতন প্রকল্প ভারত সরকারের মাধ্যমে জার্মান সংস্থাকে জমা দিয়েছি। তার মধ্যে একটা হচ্ছে পলতায় গঙ্গা থেকে জল নিয়ে বারাসাত, হাবড়া দেগঙ্গা—এই সমস্ত আর্সেনিক অ্যাফেক্টেড এরিয়ায় পানীয় জল সরবরাহ করার প্রকল্প। এটা ১৭৪ কোটি টাকার প্রকল্প। আর একটা হচ্ছে সোনারপুর, বারুইপুর, আমতলা এবং ভাঙ্গর এই সমস্ত এলাকায় আকড়া গঙ্গা থেকে জল নিয়ে ট্রিটমেন্ট করে সরবরাহ করা হবে। এটা ১৪৬ কোটি টাকার প্রকল্প। এই দুটি প্রকল্প ভারত সরকারের মাধ্যমে যেখানে বাইল্যাটারাল আলোচনা হয় সেটা জমা দিয়েছি।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion. The first one is from Shri Abdul Mannan on the subject of the alleged anti-social activities in Calcutta immediately after the recent Calcutta Municipal election and the second one is from Shri Saugata Roy on the subject of the reported killing of seven persons at Rampur Bazar area under Sandeshkali P.S. of North 24-Parganas district on 11. 7. 95.

The subject matters of the motions do not call for adjournment of the business of the House. The Members may call the attention of the Minister concerned through Calling Attention. Question. Mention etc.

I, therefore, withhold my consent to the Motion.

One Member may, however. read out the text of the motion.

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

সাম্প্রতিক কলকাতা পুরসভায় নির্বাচনের সময় থেকে গরিষ্ঠ শাসক দলের লোকেরা ব্যাপকভাবে সন্ত্রাস চালাচ্ছে। নির্বাচনের পরেও জয়ী কংগ্রেস কাউন্সিলারদের বাড়িতে হামলা চালানো হচ্ছে। বিভিন্ন জায়গায় কংগ্রেস কর্মী ও সমর্থকদের ঘরবাড়ি লুট করা হচ্ছে। তাদের উপর আক্রমণ করা হচ্ছে। এমনকি ১১. ৭. ৯৫ তারিখে ৬৯ নং ওয়ার্ড থেকে নির্বাচিত কাউন্সিলার শ্রী সুশোভন বসুর বাড়িতে সমাজবিরোধীরা বোমা মারে এবং তাকে প্রাণে মারতে উদ্যত হয়। প্রদেশ কংগ্রেস সভাপতি শ্রী সোমেন মিত্র, কংগ্রেস পরিষদীয় দলের সহকারি নেতা শ্রী সুব্রত মুখার্জি ও আসাম সরকারের একজন মন্ত্রীর গাড়িতে ঐ সমাজবিরোধীরা বোমা মারে। নেতৃবৃন্দ অল্পের জন্য প্রাণে বাঁচেন। আক্রমণকারিদের নামে অভিযোগ করা সত্ত্বেও এমনকি বিধানসভা গতকাল এই বিষয়টি উত্থাপন করার পরও এখন পর্যন্ত ঐসব

অপারাধীদের গ্রেপ্তার করা তো দূরের কথা, পুলিশের সাথেই তারা ঘুরে বেড়াচ্ছে। এক শ্রেণীর পলিশের মদতে সমাজবিরোধীরা যেভাবে সাধারণ মানুষের উপর তান্ডব চালাচ্ছে তা মধ্যযুগীয় বর্বরতাকেও ম্লান করে দেয়। ঠ্যাঙাড়ে বাহিনীর আক্রমণের হাত থেকে সাধারণ মানুষের নিরাপত্তা সুনিশ্চিত করতে অবিলম্বে হামলাকারিদের গ্রেপ্তার করা হোক এবং পুলিশি ব্যর্থতার জন্য দায়ী কলকাতার পুলিশ কমিশনারকে অপসারণ করা হোক। একটি সর্বদলীয় পরিষদীয় দলকে উপদ্রুত এলাকায় পাঠানো হোক যাতে মানুষের নিরাপত্তা সুনিশ্চিত হয়।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received seven notices of Calling Attention on the following subjects, namely :

| Subject | | Member |
|---|---|---|
| i) Demand for introduction of North Bengal State Transport Bus route from Krishnagar to Palasipara-Via-Tehatta in Nadia district. | : | Shri Kamalendu Sanyal |
| ii) Reported outbreak of Gastro-enterities in Hooghly district. | : | Shri Abdul Mannan |
| iii) Reported attack on PCC President's car on 11. 7. 95. | : | Shri Manik Bhowmik |
| iv) Reported killing of two persons in Tehatta of Nadia district. | : | Shri Tapan Hore and Shri Lakshman Chandra Seth |
| v) Reported killing of seven persons in Sandeshkali of North 24-Parganas. | : | Dr. Manas Bhunia<br>Shri Nirmal Das<br>Shri Sailaja Kr. Das<br>Shri Saugata Roy and<br>Shri Satya Ranjan Bapuli |
| vi) Reported assault of a press photographer at SSKM Hospital on 11. 7. 95. | : | Shri Sukumar Das |
| vii) Reported detection of Arsenic in the water at Santipur, Kaliganj, Birhi and some other areas in Nadia district. | : | Shri Ajoy Dey |

I have selected the notice of Dr. Manas Bhunia, Shri Nirmal Das, Shri Sailaja Kumar Das, Shri Saugata Roy and Shri Satya Ranjan Bapuli on the subject of "Reported killing of seven persons in Sandeshkali of North 24-Parganas."

The Minister-in-Charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Mr. Speaker, Sir, the statement will be made on 20th July.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-Charge of Home (Police) Department will make a statement on the subject of reported incident of violence and death of a young man as a result of police firing at Entally on 11. 7. 95.

(Attention called by Shri Deba Prasad Sarkar, Shri Lakshman Chandra Seth, Dr. Manas Bhunia, Shri Tapan Hore and Md. Abdul Karim Chowdhury on the 12th July, 1995.)

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in response to the Calling Attention Notice given by Sarbashree Lakshman Ch. Seth, Tapan Hore, Chowdhury Md. Abdul Karim, Dr. Manas Bhunia and Deba Prasad Sarkar, regarding the reported incident of violence and death of a young man as a result of police firing at Entally on July 1, 1995.

On July 11, 1995, around 21-05 hrs. information was received at Entally P.S. that two groups of persons were involved in a clash with arms at Pottery Road and Kamardanga Railway quarters area. Around 21.15 hrs., Officer-in-Charge, Entally P.S. with a force reached the place. It was observed that two groups of people numbering 100 to 150 clashing with each other from opposite directions. Some of them possessed bombs and fire arms. The police team tried to intervene, but were gheraoed in a short time from all sides and became the target of attack. In the meantime, re-inforcements from the P.S. reached the spot and they were also attacked with bombs.

Tear gas was fired by the police party to disperse the warring groups, but this did not yield any results. The bomb attacks continued

and 16 policemen sustained bomb splinter injuries. To bring the situation under control, the police party resorted to firing. In all, 15 rounds were fired from revolvers, muskets and rifles when the miscreants started retreating. Police chased them and arrested 26 persons from the spot. In the meantime, other re-inforcements arrived from adjoining police stations.

3 Persons viz., Harinarayan Saha, Badal Sarkar and Swapan Das, supporter of the C.P.I. (M) received bullet injuries. Harinarayan Saha succumbed to his injuries in hospital. Another person Khokan Bag was also admitted to hospital with stab injuries. The condition of Badal Sarkar is stated to be serious.

53 Live-bombs were seized and 2 miscreants were arrested from the place of occurrence. The situation was brought under control at 23.45 hrs. Tension is prevailing in the area. Strong police pickets have been posted in the area. A case has been started at Entally P.S. Investigation in the case is proceeding.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আপনি জানেন গতকাল যখন বিতর্ক চলছিল, বিশেষ করে নির্বাচনের পরবর্তী ঘটনাগুলোকে নিয়ে, তার পরিপ্রেক্ষিতে লিডার অব দা অপজিশনের বক্তব্যের পরে মাননীয় বুদ্ধদেববাবু বক্তব্য রাখেন। সেখানে একটা অসত্য কথা বোধ হয় উনি মুখ ফসকেই বলে ফেলেছিলেন যে, লিডার অব দা অপজিশন গাড়িতে করে সমাজ বিরোধী নিয়ে ঘুরছিলেন নির্বাচনের সময় এবং নামও বলেছিলেন। আমরা জানি তিনি এই নিয়ে প্রমাণ এবং চ্যালেঞ্জ জানিয়েছেন। প্রমাণ তো ওনার পক্ষে দেওয়া সম্ভব নয়। এই বিষয়ে আমি একটা প্রস্তাব দেব, এটা আপনি উইথড্র করে নিন বা এটা এক্সপাঞ্জ করা হোক না হলে মাননীয় মন্ত্রী মুশকিলে পড়বেন, আর আপনিও মুশকিলে পড়বেন।

**মিঃ স্পিকার ঃ** আমি মুশকিলে কেন পড়ব? আমি কি সাক্ষী দেব?

[12-10 — 12-20 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, ওরা ঝুনুকে নিয়ে চলে, আর ওরাই এইসব কথা বলেন। ওর একতলার ঘরে বসে আছে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল আলোচনার সময়ে আমার বক্তব্যের স্পিরিট এইটাই ছিল যে, আমরা নির্বাচনের পরে শান্তি চাই, গোলমাল না। এইটা বজায় রাখা কিন্তু দু পক্ষেরই দায়িত্ব। আমরা সেই দায়িত্ব সম্পর্কে সজাগ এবং সতর্ক। বিরোধী দলেরও এই ব্যাপারে দায়িত্ব আছে। এই প্রসঙ্গে বলতে গিয়ে আমি যদি কিছু ভুল বলে থাকি সেই ভুল তাহলে করার জন্য বিরোধী দল নেতাই আমাকে সাহায্য করেছেন। কারণ তিনিই আমাকে ওই কথাটা বলেছেন, তিনি যদি সত্যি না বলে থাকেন তাহলে কথাটা

সত্য নয়। তিনিই বলেছিলেন যে নির্বাচনের দিনে সে তার সঙ্গে ছিল এবং একজন কেন্দ্রীয় মন্ত্রীও সঙ্গেও ছিল। সুতরাং তিনি যদি ভুল বলে থাকেন তাহলে কথাটা ভুল আর তিনি যদি সত্যি কথা বলে থাকেন তাহলে আমিও ঠিক বলেছি এখানে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সি. পি. এমদের সমাজ বিরোধীদের সঙ্গে থাকা ছাড়া কোনও উপায় নেই। আজকে ওই সমাজ বিরোধীরা যখন ওদের সঙ্গে থাকছে তখন তারা ভদ্রলোক হয়ে যাচ্ছেন। তখন তারা আপনাদের কব্জায় থেকে বেড়ে উঠে। আর তারা যখন আপনাদের সঙ্গে থাকছে না তখন তারা আবার সমাজবিরোধী হয়ে যাচ্ছে। আপনারা বোর্ড করার জন্য উন্মাদ হয়ে গেছেন এবং কাকে নিয়ে বোর্ড করবেন সেটাও সুব্রত বলে দিয়েছে। এখানে জল নেই, তার নাম করতে গেলে মুখ ধুতে হবে সেই কারণে নামটা তার করলাম না। আমরা যাকে সাহায্য করি আপনারা তাকে সমাজ বিরোধী বলে মনে করেন, অথচ কোর্ট তাকে অ্যারেস্ট করতে বলেনি। কিন্তু পুলিশ তার উপরে অযথা হয়রানি করছে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যখন বিরোধীদল নেতাকে বললাম যে সকাল থেকেই ও গোলমাল করছিল, তখন তিনি বললেন যে ও সকাল থেকে গোলমাল করতে পারে না কারণ ও তার সঙ্গে ছিল এবং একজন কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গেও ছিল।

## PRESENTATION OF REPORT

### Presentation of the Eleventh Report of the Subject Committee on Health and Family Welfare, 1994-95

**Dr. Gouripada Dutta :** Sir, I beg to present the Eleventh Report of the Subject Committee on Health and Family Welfare, West Bengal Legislative Assembly, 1994-96 on the Nursing Service in West Bengal.

### Presentation of the Sixth Report of the Subject Committee on Transport (1994-96) on Pre-Budget Scrutiny (1995-96)

**Shri Subhas Basu :** Sir, I beg to present the Sixth Report of the Subject Committee on Transport (1994-96) on Pre-Budget Scrutiny of Transport Department.

### Presentation of the Twelfth Report of the Subject Committee on Panchayat on Pre-Voting Budget Scrutiny

**Shri Subhas Basu :** Sir, I beg to present the Twelfth Report of the Subject Committee on Panchayat on Pre-Voting Budget Scrutiny of the Panchayat Department.

[13th July, 1995]

**Presentation of the Ninth Report of the Subject Committee on Public Works, 1994-96 on Pre-Voting Budget Scrutiny**

**Shri Ajoy Dey :** Sir, with your, permission, I beg to present the Ninth Report of the Subject Committee on Public Works, 1994-96 on Pre-Voting Budget Scrutiny.

## MENTION CASES

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং সঙ্গে সঙ্গে মুখ্যমন্ত্রীরও দৃষ্টি আকর্ষণ করছি। আজকে মাধ্যমিকের ফল বেরোবার পর দেখা যাচ্ছে, যে সমস্ত স্কুলগুলো রামকৃষ্ণ মঠ ও মিশনের পরিচালনায় আছে সেখানকার ছাত্রেরা ভাল রেজাল্ট করেছে। কিন্তু সুপ্রিম কোর্টের জাজমেন্টের ফলে এক্ষেত্রে সেই সব পরিচালনার ক্ষেত্রে একটা দারুণ অসুবিধার সৃষ্টি হয়েছে। পশ্চিমবাংলায় রামকৃষ্ণ মিশনের পরিচালনায় যতগুলো শিক্ষা প্রতিষ্ঠান আছে, সেখানে যে সব ছাত্ররা তৈরি হয় শিক্ষা জগতে তারা একটা উৎকর্ষ স্থান নিয়ে থাকে। স্যার, মুখ্যমন্ত্রী নিজে এই প্রতিষ্ঠানের সঙ্গে যুক্ত আছেন। তিনি যাতে এ বিষয়ে একটু দেখেন, তার জন্য আমি আপনার মাধ্যমে তাকে অনুরোধ জানাচ্ছি। এবং এই সমস্যার অবসানকল্পে এই হাউসে একটা বিল আনা হোক এবং আমরা সবাই তা সর্বান্তকরণে সমর্থন করব।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে, বিশেষ করে পর্যটন দপ্তর, পূর্ত দপ্তর, পরিবেশ দপ্তর এবং অন্যান্য সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, রাজ্য সরকার শ্রী গৌরাঙ্গ গাঙ্গুলির নেতৃত্বে বকসাদুয়ার, বিপ্লবতীর্থ, জয়ন্তী প্রভৃতি এলাকায় পর্যটন কেন্দ্র হিসাবে গড়ে তোলার জন্য একটা কমিটি তৈরি করেছিলেন। সেই কমিটি গত তিন বছর আগে রিপোর্ট পেশ করেছে এবং তাতে বলা হয়েছে যে, উক্ত এলাকাকে আদর্শ পর্যটন কেন্দ্র হিসাবে গড়ে তোলা হক। পূর্ত, বন, পরিবেশ, জেল, বিদ্যুৎ, জলসরবরাহ, পর্যটন এবং সাধারণ প্রশাসনকে যুক্ত করে উক্ত এলাকায় উন্নয়ন করার পরিকল্পনা বাস্তবয়িত করা হোক এবং পূর্ত দপ্তরের পরিত্যাজ্য বিভিন্ন বাড়ি-ঘর ভেঙ্গে ছোট ছোট কুটির নির্মাণ করা হোক। সাঁনতলবাড়ি থেকে বক্সাদুয়ার পর্যন্ত পায়ে চলার রাস্তা পূর্ত-দপ্তর করে দিক। জেল দপ্তর একটা মনুমেন্ট নির্মাণ করে দিক। বিদ্যুৎ দপ্তর বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা করুক। পি. এস. সি. পরিশ্রুত পানীয় জলের ব্যবস্থা করে দিক। সংশ্লিষ্ট এলাকায় চা-বাগানের যে সমস্ত বাংলো আছে সেগুলো যাতে এই পর্যটনের জন্য ব্যবহার করা যেতে পারে এবং দার্জিলিং-এর মতো পর্যটন ব্যবস্থা গড়ে ওঠে তার ব্যবস্থা করা হক। এ বিষয়ে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের যুক্ত উদ্যোগ গ্রহণ করা জরুরি প্রয়োজন। কারণ যারা আজকে কেন্দ্রে এবং রাজ্যে ক্ষমতায় আছেন তার জন্য অতীতের বিপ্লবীদের একটা বিরাট অবদান আছে। তারা তাদের জীবনের একটা বিরাট সময় এজন্য ইংরেজ কারাগারে কাটিয়ে গেছেন। স্যার, রাজ্য সরকার যখন রাজ্যের বিভিন্ন স্থানে পর্যটনে উন্নতির জন্য বিশেষ চিন্তা-ভাবনা করছেন তখন ডুয়ার্সের এই এলাকা—বক্সা, জয়ন্তি, চিলপাতা, কালিখোলা যেটা নাকি প্রকৃতির লীলাভূমি, যেখানে সবুজের সমারোহ চিরন্তন. সেটাকে অবহেলা করা হচ্ছে। দার্জিলিং-এর মতো ডুয়ার্সকেও

পর্যটন শিল্পে আকর্ষণীয় হিসাবে গড়ে তোলা যেতে পারে। শুধু তাই নয়, এতে প্রচুর লোকের কর্মসংস্থানও হতে পারে বা হওয়ার সম্ভবনা আছে। ফলে এতে অর্থনৈতিক বিকাশও হতে পারে।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের হুগলি জেলার বলাগড়ে ২ হাজার ৩০০ কোটি টাকার একটা তাপ বিদ্যুৎ কেন্দ্র স্থাপন হবে এবং সেই তাপ বিদ্যুৎ কেন্দ্র নির্মাণের সঙ্গে ব্যাপক দুর্নীতি আশ্রয় নিয়েছে সি. এস. সি. কর্তৃপক্ষ। এ ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৩০-শে মে সম্ভবত ফিন্যান্স মিনিস্টার-এর ঘরে কথা হয়েছিল। সেখানে পাওয়ার মিনিস্টার এবং ফিন্যান্স মিনিস্টার ছিলেন। আমাদের রাজ্য সরকারের তরফ থেকে সেখানে ২৮ দফা চুক্তি হয়েছিল এবং কতকগুলো শর্ত ছিল কিন্তু তারা সেই শর্ত মানলেন না। তারা বিদেশি সংস্থা রোলস রয়েস-এর সঙ্গে চুক্তি করেছে এবং কি চুক্তি হয়েছে সেটা রাজ্য সরকারকে জানালো না। সেখানে ৩ কোটি টাকা পার মেগাওয়াট কস্ট ধরা হয়েছে এবং সেখানে ৫ কোটি টাকা লাগবে।

[12-20 — 12-30 p.m.]

এতে সাধারণ মানুষকে অতিরিক্ত ব্যয়ভার বহন করতে হবে এবং যেখানে কোনও পাওয়ার প্রোজেক্ট থেকে কোনও সংস্থা ডাইরেক্টলি রিটেলে বিদ্যুৎ বিক্রি করতে পারে না, সেখানে দেখা যাচ্ছে বলাগড় তাপবিদ্যুৎ প্রকল্পে যারা ওখানে নির্মাণ করছেন তারা সরাসরি রিটেলসে বিদ্যুৎ বিক্রি করবেন, এতে দুর্নীতির ব্যাপার আছে। রাজ্য সরকারের অর্থ দপ্তর, বিদ্যুৎ দপ্তরের আপত্তি করা সত্ত্বেও রাজ্য সরকারের কোনও প্রভাবশালী লোকের মদতে সেখানে ১০ কোটি টাকা ডিল হয়েছে এবং লন্ডনে বসে এটা ডিল হয়েছে। যদি সত্যিই বলাগড় তাপবিদ্যুৎ নিয়ে ডিল হয়ে থাকে তাহলে সরাসরি তদন্ত চাই। আমরা এনরন কেলেঙ্কারির কথা শুনেছি, শেয়ার কেলেঙ্কারির কথা শুনেছি, বলাগড়ের ব্যাপারে যেখানে রাজ্য সরকারের প্রত্যক্ষ হস্তক্ষেপ আছে, সেখানে মন্ত্রিসভার প্রধানের আত্মীয়স্বজন অনেক টাকা-পয়সা নিয়ে রোলস রয়েজ কোম্পানি এবং আর. পি. গোয়েঙ্কার সঙ্গে এই ব্যাপারে গোপন ডিল করেছে। এই কেলেঙ্কারি থেকে রাজ্য সরকারকে উদ্ধার করুন, অবিলম্বে একটা পরিষদীয় কমিটি তৈরি করা হোক। রোলস রয়েজ কোম্পানির সঙ্গে কি এগ্রিমেন্ট হয়েছে এবং সি. ই. এস. সি.-র সঞ্জীব গোয়েঙ্কার সঙ্গে রাজ্য সরকারের কোনও মন্ত্রীর আত্মীয় এই দুর্নীতির সঙ্গে জড়িত কিনা তা বের করা হক এবং তদন্ত করে দেখা হক। পাওয়ার ডিপার্টমেন্ট এবং অর্থ ডিপার্টমেন্টের বাধা সত্ত্বেও তাদের ২৮ দফা আপত্তি সত্ত্বেও কেন সেই চুক্তি কার্যকর হচ্ছে, এই ব্যাপারে তদন্ত হওয়া দরকার। স্যার, আপনি একটি পরিষদীয় কমিটি করে দিন তারা এটা খতিয়ে দেখবে।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খুবই একটি গুরুত্বপূর্ণ বিষয়ের ব্যাপার নিয়ে বিধানসভায় পেশ করছি। সম্প্রতি শিক্ষা দপ্তর খেলাধুলা স্পোর্টস এবং গেমসকে কম্পালসারির পরিবর্তে অপশনাল করেছেন। আপনি জানেন খেলাধুলার যেটুকু প্রশিক্ষণ ছেলেরা পায়, সেটা স্কুলে পায়। আমাদের দেশের খেলাধুলার মান খুবই নিচের দিকে জাতীয় এবং আন্তর্জাতিক ক্ষেত্রে। স্যার, তাছাড়া আপনি জানেন স্বামী বিবেকানন্দ

বলেছিলেন গীতা পড়ার চেয়ে যুবকদের ফুটবল খেলা ভাল। কারণ ওতে মন সুস্থ থাকে, প্রকৃত স্বাস্থ্য রক্ষা হয় এবং চরিত্র গঠন হয়। শিক্ষা দপ্তর স্পোর্টস এবং গেমসকে অপশনাল করেছেন এই সিদ্ধান্তকে পরিবর্তন করুন। পশ্চিমবাংলার স্বার্থে প্রকৃত শিক্ষার স্বার্থে আমাদের যুবকদের সুস্থ সবল মন গড়ে তোলার স্বার্থে আগামী দিনে যাতে তারা আরও ভাল স্থান অর্জন করতে পারে, সেই কথা মনে রেখে এই সিদ্ধান্তটি পরিবর্তন করুন এবং পুনর্বিবেচনা করুন। খেলাধুলাকে স্কুলের ক্ষেত্রে অপশনাল না করে কম্পালসারি বা বাধ্যতামূলক হিসাবে করা হোক। তা না হলে আমাদের বিদ্যালয়ের ছাত্ররা প্রকৃত শিক্ষা অর্জন করতে পারবেন না। এই বিষয়টি বিবেচনা করার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** স্যার, বিষয়টি প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সরকারি সিদ্ধান্ত অনুযায়ী এই বছরে লটারি করে প্রথম শ্রেণীতে এবং তৃতীয় শ্রেণীতে ভর্তির সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এই ভর্তির সিদ্ধান্তটি আজকে প্রহসনে পরিণত হয়েছে। কৃষ্ণনগর কলেজিয়েট স্কুলের কথা বলছি, সেখানে মাননীয় মন্ত্রীর সুপারিশে এবং শিক্ষা দপ্তরের সুপারিশে যেখানে লটারিতে নাম ছিল না, এমন কি পরীক্ষায়ও বসেনি, তাদেরকে কৃষ্ণনগর কলেজিয়েট স্কুলের প্রথম শ্রেণীতে এবং তৃতীয় শ্রেণীতে ভর্তির ব্যবস্থা করা হয়েছে।

স্যার, এতবড় দুর্নীতি এবং জালিয়াতির সঙ্গে এখানকার শিক্ষামন্ত্রী এবং শিক্ষা বিভাগ জড়িত এবং এর ফলে ওখানকার শিক্ষক মহল এবং অভিভাবকরা অত্যন্ত দুঃখিত। আমি নামগুলো বলছি স্যার, প্রথম শ্রেণীতে যে ছাত্রদের ভর্তি করা হয়েছে তাদের নাম আমি বলছি—স্পন্দন কারকুন, পিতার নাম দীপক কারকুন ; অয়ন মুখার্জি, পিতার নাম অভিজিৎ মুখার্জি ; রাজশ্রী, পিতার নাম সিদ্ধার্থ এবং তৃতীয় শ্রেণীতে অর্ণব বোস, পিতার নাম জানি না ; অরিত্রি ঘোষ, পিতার নাম স্বপন ঘোষ। আমি যাদের নাম করলাম তাদের মন্ত্রী সুপারিশ করে জালিয়াতি করে কৃষ্ণনগর কলেজিয়েট স্কুলে ভৃর্তি করেছে। বামফ্রন্ট সরকারের দুর্নীতি এবং স্বজন-পোষণ আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে। সেখানকার ছাত্রদের ভর্তি না করে বহিরাগত ছাত্রদেরকে সেখানে ভর্তি করা হচ্ছে। এর সুবিচার আপনার মাধ্যমে দাবি করছি।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, আজকে একটা দুঃখ এবং শোকের ঘটনা আছে। আজকে ভোরে আমাদের প্রখ্যাত ঔপন্যাসিক এবং লেখিকা আশাপূর্ণা দেবী মারা গেছেন এবং খুব ছোটবেলা থেকেই তিনি এই সাহিত্যসেবা করছেন। মাত্র ১২ বছর বয়সে কবিতা রচনা করেন এবং তা বিভিন্ন পত্র-পত্রিকায় ছাপা হয়। সেখান থেকে শুরু করে আজ পর্যন্ত তার অসামান্য লেখনীর মধ্যে দিয়ে তিনি খ্যাতি অর্জন করেছন এবং মহিলা হয়েও তিনি জ্ঞানপীঠ পুরস্কার পেয়েছেন তার লেখনীর জন্য। এই অবস্থায় আজকে আমি সংস্কৃতি মন্ত্রীর কাছে অনুরোধ করব তার শেষকৃত্য সম্পন্ন করার সময় যথাযথ সম্মান জানানো হয় এবং রাষ্ট্রীয় মর্যাদায় শেষকৃত্য সম্পন্ন করা হয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনারা মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী এবং তথ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১১ তারিখে কলকাতার এস. এস.

কে. এম হাসপাতালে চিত্র সাংবাদিকদের উপরে আক্রমণ হয় এবং তারা নিগৃহীত হন। এই আক্রমণের ঘটনা এই রাজ্যের সাংবাদিকদের উপর হস্তক্ষেপের এক নতুন দৃষ্টিভঙ্গি স্থাপন করল এবং এটা অত্যন্ত নিন্দনীয় এবং দুঃখজনক। গত ২২ তারিখে মুখ্যমন্ত্রী যখন হাসপাতালে তার অসুস্থ স্ত্রীকে দেখতে গিয়েছিলেন তখন চিত্র সাংবাদিকরা তার ছবি তুলতে যান এবং হাসপাতালের ভিতরে প্রোটেকটেড এরিয়ার বাইরে থেকে তারা ছবি তুলছিলেন এবং তাদের সরকারি অনুমোদন ছিল। তাদের উপর নিরাপত্তা রক্ষীরা ঝাঁপিয়ে পড়ে এবং তাদের নিগৃহীত হতে হল, তাদের ক্যামেরাও কেড়ে নেওয়া হল। জরুরি অবস্থার সময়ে ইন্দিরা গান্ধী প্রেস সেন্সরশিপ করেছিলেন এবং রাজীব গান্ধীর সময়ে বিহার প্রেস বিলের আমরা সমালোচনা করেছিলাম। কিন্তু বামফ্রন্ট সরকার চিত্র সাংবাদিকদের উপর যেভাবে আক্রমণ করেছে সেই সমস্ত সংশ্লিষ্ট দোষী পুলিশ অফিসারদের এবং কর্মচারী তাদের শাস্তি বিধানে দাবি করছি। স্যার, সরকারের তথ্যমন্ত্রী তিনি যেন এই হাউসে এর জবাব দেন এবং ভবিষ্যতে এ রকম ভাবে সাংবাদিকদের উপর আক্রমণ না হওয়ার প্রতিশ্রুতি চাই।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী সুশীল কুজুর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা নির্বাচনী কেন্দ্রে টোটোপাড়া বলে একটা জায়গা আছে। সেখানে টোটো এবং নন টোটোরা এক সাথে বসবাস করে আসছে যুগ যুগ ধরে। কিন্তু এখন কিছু ধান্দাবাজ লোক বিভিন্ন উস্কানি দিয়ে এই টোটো এবং নন টোটোদের মধ্যে একটা দাঙ্গা লাগাবার চেষ্টা করছে। যাতে এখনই এটা বন্ধ করা যায় সেই জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলায় ধুবুলিয়ায় টি. বি. হাসপাতাল আছে। এই হাসপাতালে ১,০০০টি বেড আছে, আজকে সেই হাসপাতালে অব্যবস্থা এবং দুর্নীতি চলছে, হাসপাতালটির ক্ষয় রোগ হয়েছে। এখন বর্তমানে ২৫০ জন রোগী ভর্তি আছে, তারা অত্যন্ত নিম্ন মানের খাবার পায়, জীবনদায়ী ওষুধ পায় না, নিরাপত্তার অভাব এবং কুকুর বেড়ালের মুক্ত অঞ্চল, জানালা দরজা ভেঙ্গে গেছে। হাসপাতালের ক্ষ [illegible] রোগীদের ব্যবহৃত জল জলঙ্গি নদীতে পড়ে এবং সেখানে দীর্ঘ দিন ধরে ট্রিটমেন্ট প্ল্যান্টটি অকেজো হয়ে আছে। এই টি. বি. রোগীদের ব্যবহৃত সেই জীবাণুযুক্ত জল জলঙ্গি নদীতে পড়ার জন্য নদীর জল দূষিত হচ্ছে। এই দূষিত জল ব্যবহার করে এলাকার মানুষদের টি. বি. হচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ভরতপুর বিধানসভা কেন্দ্রে একটা জল সাপ্লাই প্রোজেক্ট সেখানে আলোগ্রামে ১০ বছর আগে পাইপ বসানো হয়েছিল। পাইপ বসানোর পর সেখানে জল সরবরাহের কোনও ব্যবস্থা হয়নি। প্রচন্ড খরার সময় এলাকার মানুষ জল পায়নি। আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। অবিলম্বে এটা চালু করে জলের সুরাহা করুন।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এ বছর ১৯৯৫ সালের জানুয়ারি মাসে চতুর্থ শ্রেণীর ইতিহাস এবং ভূগোল বই যেটা পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা পরিষদ প্রকাশ করে থাকে। স্যার, এই বইয়ের ৩০ পাতায় একটা জেলার ম্যাপ দেওয়া হয়েছে, এটা সম্পূর্ণ ভুলে ভরা এবং বিকৃত করা হয়েছে। ছোট ছোট ছেলেমেয়েরা এই বই থেকে ভুল শিখছে। বইতে লেখা আছে ১৭ টি জিলা এবং তার মধ্যে দুটি জেলার নাম নেই। বিশেষ করে নদীয়া জেলার নাম উঠে গেছে সেখানে কৃষ্ণনগর ছাপা হয়েছে, আর মালদা জেলার নামের জায়গায় ইংলিশ বাজার ছাপা হয়েছে। আর সব জেলার নাম ঠিক আছে। এটা ঠিক করার ব্যাপারে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে তথ্য ও সংস্কৃতি দপ্তরের মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তখন ১৯০৫ সাল, রবীন্দ্রনাথ তখন খ্যাতনামা কবি এবং বাংলার সাহিত্য ও সংস্কৃতির জগতের এক উজ্জ্বলতম জ্যোতিষ্ক হিসাবে দেশবাসীর কাছে বন্দিত। ওদিকে তখন সাম্রাজ্যবাদী শাসকের অত্যাচার ভারতবর্ষে তীব্রতর হচ্ছে এবং তাদের কুটিল চক্রান্ত শুরু হয়েছে বঙ্গভঙ্গের। এমন সময় রবীন্দ্রনাথের প্রস্তাবে সম্প্রীতির উৎসব 'রাখী বন্ধন' উৎসব এখানে অনুষ্ঠিত হয়েছিল। সেদিন রাস্তার দু ধারের ছাদ থেকে আরম্ভ করে ফুটপাথ পর্যন্ত কাতারে কাতারে লোক দাঁড়িয়ে দেশবরেণ্যদের অভিনন্দন জানিয়েছিল। মেয়েরা ফুল ছড়িয়েছিল, শাঁখ বাজিয়েছিল। 'বাংলার মাটি, বাংলার জল'—এই গানে চারিদিক মুখরিত হয়েছিল। আজকে সেই উৎসবের ৯০ বছর পূর্তি হচ্ছে। এই সময়ে মাননীয় সংস্কৃতিমন্ত্রীর কাছে অনুরোধ, সেদিনের কথা স্মরণ করার জন্য এখন একটি মনোজ্ঞ অনুষ্ঠানের আয়োজন করা হোক।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মাননীয় পরিবহনমন্ত্রী দাবী করেন যে এস. বি. এস. টি. সি. এস. টি. সি.-র অনেক বাস বাড়িয়েছেন কিন্তু কলকাতা থেকে বাগদা এই রুটে আমরা দেখছি মাত্র দুটি বাস চলছে। বাগদা, বারাসত রুটে বাস থাকলেও তা চলে না। এ ছাড়া ৭৮(এ) রুটের একটি প্রাইভেট বাস সেখান থেকে কলকাতা পর্যন্ত চলে কিন্তু সন্ধ্যা ৭ টায় সময় তার লাস্ট বাস। এর ফলে সেখানে ট্রেন বন্ধ হয়ে গেলে ছাত্রছাত্রী ও অফিসফেরত যাত্রীরা ভীষণ অসুবিধায় পড়েন। মাননীয় মন্ত্রী মহাশয় অনেক ডি. এন. নাম্বারের রুটের বাস চালু করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি দাবি করব, মানুষের দুর্গতি দূর করার জন্য অবিলম্বে কলকাতা থেকে বাগদা রুটে আরও সরকারি বাস চালানো হোক। কলকাতা থেকে বসিরহাটের রুটকে যেমন গুরুত্ব দেওয়া হয়েছে সেই রকম কলকাতা থেকে বনগাঁ, বাগদা রুটের বাসকে গুরুত্ব দিয়ে সেখানে আরও সরকারি বাস দেওয়া হোক।

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর কাছে আমাদের চন্দননগর সদর হাসপাতালের বর্তমান অব্যবস্থার কয়েকটি ঘটনা তুলে

ধরে ব্যবস্থা গ্রহণের অনুরোধ জানাচ্ছি। আমাদের চন্দননগর হাসপাতালের দুজন ফিজিসিয়ান বদলি হয়েছেন কিন্তু তাদের বদলিতে একজন ফিজিসিয়ানও সেখানে পোস্টেড হননি। ডাঃ মহানন্দ স্বর্ণকারকে ওখানে যাবার জন্য ট্রান্সফার অর্ডার দেওয়া হয়েছে কিন্তু তিনি এখনও জয়েন করেননি। এই হাসপাতালটিতে শুধু হুগলি জেলারই নয়, পাশের ২৪ পরগনা জেলা থেকেও প্রচুর রোগী আসেন অথচ সেখানে ফিজিসিয়ান নেই। অনেক চেষ্টা করার পর জেলা থেকে একজনকে ডেপুটেশনে আনা হয়েছে। তিনি এসে কয়েক ঘন্টা থাকেন মানুষকে সামাল দেবার জন্য। চক্ষু ডিপার্টমেন্টে মেদিনীপুর থেকে যে ডাক্তারবাবু আসেন তিনি সপ্তাহে মাত্র দু/এক দিন আসেন এবং মাঝে মাঝেই ছুটি নেন। তিনি চলে যান এবং টেলিগ্রাম করে ছুটির অ্যাপ্লিকেশন পাঠিয়ে দেন। এস. ডি. এম. ও. বদলি হবার পর এখন যিনি এসেছেন তিনি সিঁথি থেকে আসেন কিন্তু তিনি রোজ আসতে পারেন না ঠিকমতো ফলে অ্যাডমিনিস্ট্রেশন সামাল দেওয়া মুশকিল হয়ে যায়। তিনি যে অর্ডার দেন সেই অর্ডার অনেকেই মানেন না। তিনি পোস্ট মর্টেম করতে বলেছেন কিন্তু ডাক্তাররা রিফিউজ করেছেন। সেখানে এস. ডবলু. ও ৫ জন আছেন, দেখা গেল যখন যাওয়া হল যে তারমধ্যে তিন জন অ্যাবসেন্ট কিন্তু এস. ডি. এম. ও. বা বড়বাবু তা জানেন না। এস. ডবলু. ও তিন জন অ্যাবসেন্ট হওয়ায় সেখানে এক্সরে ডিপার্টমেন্টে টাকা নেবার লোক নেই, ই. এন. টি.-তে বহু লোক অপেক্ষা করছেন কিন্তু ডাক্তারবাবুরা দেখতে পারছেন না, আরও অনেক অসুবিধা হচ্ছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ, অবিলম্বে চন্দননগর সদর হাসপাতালের অব্যবস্থাগুলি দূর করার জন্য ব্যবস্থা গ্রহণ করুন।

[12-40 — 12-50 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত মর্মান্তিক একটি বিষয় উল্লেখ করতে চাই। আমার জেলার শালবনি ব্লকের ঘটনার স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, আমার জেলার মন্ত্রী ডাঃ সূর্য মিশ্র আছেন, তারও দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার শালবনি ব্লকের চৈতা গ্রামে কোনও জনমজুর কৃষক সভার অনুমতি ছাড়া জনমজুরি খাটতে যাবে না, কৃষক সভা থেকে এই ফরমান জারি করা হয়েছে, কারণ তারা ৪০ টাকা মজুরি দাবি করেছে, যে ৪০ টাকা মজুরি না দেবে তাকে বয়কট করা হবে। এই রকম একটা ফরমান সমস্ত জনমজুরদের জারি করা হল। গত ১১ই জুলাই কৃষ্ণ সিং নামে ১৫ বছর বয়সের একজন আদিবাসী, সি. পি. এম. দলের সদস্য, কৃষক সভার সদস্য, সে ঐ ফরমান না মেনে কাজ করতে গেল। কিন্তু তারা সেই কৃষ্ণ সিংকে গলায় গামছা বেঁধে গাছে ঝুলিয়ে দিল কৃষক সভার লোকেরা। তারপর গ্রামবাসীরা তাকে গাছ থেকে নামিয়ে নিয়ে আসে, সে তখন অর্ধমৃত এবং তাকে হাসপাতালে ভর্তি করা হয়। রনকৃষ্ণদুয়ারি প্রতিবাদ করতে গেলে, তিনি একজন কংগ্রেস কর্মী, তার উপর অত্যাচার করা হল, মারধোর করা হল, তীর বিদ্ধ করা হল, অকথ্য অত্যাচার করা হল। গ্রামবাসীরা তাকে মেদিনীপুর হাসপাতালে নিয়ে গিয়ে ভর্তি করে দেয়। ঐ খুনি সি. পি. এম. ওরা আজকে গ্রামকে গ্রাম জ্বালিয়ে দিয়েছে। আজকে জনমজুরদের উপর অত্যাচার করছে, আদিবাসীরা আজকে আক্রান্ত, সি. পি. এম. আজকে জহ্লাদের ভূমিকা নিয়েছে। এই বিষয়ে প্রতিকারের জন্য স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি আবগারি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল পর্যন্ত এই সম্পর্কে সাপ্লিমেন্টারি প্রশ্ন রেখেছিলাম। আমার বক্তব্য উলুবেড়িয়া, বীরশিবপুর-এ মানুষ যাতায়াত করতে পারছেন না এত দেশি মদের ঠেক। উলুবেড়িয়া হাসপাতালে, উলুবেড়িয়া স্টেশনে ছাত্রছাত্রী, মা বোনেরা যাতায়াত করতে পারছে না। তাই আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্র মন্ত্রী এবং আবগারি মন্ত্রীর কাছে অনুরোধ করছি যাতে ওখানে একটা টিম তৈরি করে তদন্ত করা হোক এবং ঐ মদের ঠেক তুলে দেওয়া হবে না, এই রকম ভাবে ঠেক বাড়বে এটা ঠিক করা হোক, তা না হলে জনগণের মধ্যে নানা রকম অসন্তোষ দেখা দিয়েছে, এই সম্পর্কে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি বিষয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, ভেবেছিলাম মুখ্যমন্ত্রী সভাতে আছেন, এখনও তিনি থাকবেন, তিনি সোজাসুজি আমার কথাগুলো শুনলে ভাল হত। আমার কথা হচ্ছে এখন বিধানসভা চলছে, মুখ্যমন্ত্রী আমেরিকা, নেদারল্যান্ড, ইংল্যান্ড ইত্যাদি জায়গা, বিদেশের নানা জায়গা সফর করে ফিলে এলেন বহু টাকা ব্যয় করে। আমি জানতে চাই, এখন বিধানসভা চলছে তিনি এখানে বিবৃতি দিন, তিনি এই যে দীর্ঘদিন বিদেশ সফর করে এলেন এত টাকা খরচ করে, তিনি কত শিল্প ইউনিট এই রাজ্যে স্থাপন করবার ব্যবস্থা করে এসেছেন? এবং তার টাকার পরিমাণ কত? কবে নাগাদ সেই শিল্প ইউনিটগুলি শুরু হবে। আপনার মাধ্যমে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আবার মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন কবছি এবং দাবি জানাচ্ছি, যে বিধানসভা চলছে। বিধানসভায় তিনি তার বিবৃতি দিয়ে বিধানসভার সদস্যদের জানান যে কটি শিল্প ইউনিট তিনি এই রাজ্যে স্থাপন করবার ব্যবস্থা করে এসেছেন।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে, আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি আগেও বলেছি যে বাজকুল এগরা রাস্তাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। এগরা পটাশপুর, ভগবানপুর এই তিনটি রাস্তাই সমস্ত মানুষের মূল যাতায়াত এবং যোগাযোগ কেন্দ্র। এই রাস্তাটির অবস্থা খুবই খারাপ। রাস্তায় বড় বড় গর্তের সৃষ্টি হয়েছে। মাঝে মাঝে বাস থামিয়ে, প্যাসেঞ্জার নামিয়ে বাস পার করতে হয়। বার বার আমি বলেছি এই রাস্তাটি সারানোর জন্য যদিও এই রাস্তাটির সারানোর কাজ শুরু হয়েছে কিন্তু তা অত্যন্ত শ্লথ গতিতে। এই মেরামতির কাজ অত্যন্ত দ্রুত গতিতে হওয়া উচিত এবং যদি তা না হয় তাহলে আমি মনে করি এক বড় রকমের দুর্ঘটনা ঘটে যাবে। এই রাস্তাটি যাতে অবিলম্বে মেরামতি করা হয় তার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের তথ্য সংস্কৃতি দপ্তরের মন্ত্রীর কাছেই আমার বক্তব্য। গতকাল এই হলে তিনি যে জ্ঞানগর্ভ বক্তৃতা দিলেন, শান্তি শৃঙ্খলা সম্পর্কে। আজকে একটা পত্রিকায় লক্ষ্য করলাম তিনি বলতে চেয়েছেন ৭২ সালে যে রিগিং হয়েছিল আমরা তার থেকে অনেক কম করেছি। তথ্য সংস্কৃতি মন্ত্রীকে জানাই যে তার জানা উচিত ছিল, ৭২ সালে হরেকৃষ্ণ কোঙার একটা রিপোর্ট দিয়েছিলেন যে ২৯৪টা জায়গার ৩৫/৪০টি আরবান পকেটে রিগিং হয়েছিল। কিন্তু পৌরসভায় যে ধরনের রিগিং হল ভদ্র

সমাজে তার কোন নজির আছে বলে আমি মনে করি না। আজকের পেপারের একটা কলামে লেখা আছে ৩৫ জন কো-অর্ডিনেশনের নেতা এবং নেত্রীকে পৌরসভায় রিগিং করার জন্য বিধিবহির্ভূত ভাবে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছিল। তারা তাদের ২৬৮ টাকা পাওনা। তারা এখন রাগে ফুঁসছে, বলছে যে দলের হয়ে এত সব অন্যায় কাজ করলাম, পৌর সভায় রিগিং করলাম, এখন আমরা ২৬০ টাকা সরকারি কোষাগার থেকে নেব না। আমি তাই তথ্যমন্ত্রীকে তথ্য দিয়ে বলবার জন্য এবং সংস্কৃতিমন্ত্রীকে সংস্কৃতিবান হিসাবে জানাই রেকর্ড এর মধ্যে যে বক্তব্য লেখা তাতে শোভনীয়তার সকল লাগাম ছেড়ে গেছেন। ৭২ সালের রিগিং এর সঙ্গে তুলনা করলে দেখি৯০-৯৫এর পৌরসভার রিগিং, সমস্ত রিগিংকে ম্লান করে দিয়েছে। আমি তথ্যমন্ত্রীকে সুস্পষ্টভাবে বলতে চাই, কর্পোরেশনে রিগিং করে আজকে শাসকদল ক্ষমতায় বসেছেন।

**শ্রী সুভাষ সোরেন ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি, মাননীয় মধ্যশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকা মেদিনীপুরের নয়াগ্রামে এখন ১২টি অঞ্চল। ওই এলাকায় একটাই মাত্র উচ্চ মাধ্যমিক স্কুল। একটাই মাত্র স্কুল থাকার জন্য ভর্তির একটা বিরাট সমস্যা দেখা দিয়েছে। তার ফলে ওই এলাকার আদিবাসী অধ্যুষিত এলাকার ছাত্ররা পড়ার সুযোগ পাচ্ছে না। ওই বারোটি অঞ্চলের মানুষের জন্য, গ্রাম পঞ্চায়েত এলাকায়, আরেকটি হায়ার সেকেন্ডারি স্কুল অনুমোদন করার জন্য আমি মধ্যশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিদ্যুৎ আজকে জন-জীবনের একটা খুবই গুরুত্বপূর্ণ বিষয়। আজকে বিদ্যুতের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার খুবই গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে চলেছেন। বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে আমাদের জেলার কোলাঘাট তাপ-বিদ্যুৎ কেন্দ্র পুরস্কার পাচ্ছে। কিন্তু আমাদের মেদিনীপুর জেলাতেই এখনও বিদ্যুৎ সম্প্রসারণের ক্ষেত্রে অবহেলা লক্ষ্য করা যাচ্ছে। সুতরাং আমি এই বিষয়টির প্রতি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং সাথে সাথে আমার বিধানসভা এলাকার ঘাটালের প্রতিও দৃষ্টি আকর্ষণ করছি। সেখানে ১৫৬টি মৌজার মধ্যে ৭০-টি মৌজায় এখনও পর্যন্ত বিদ্যুৎ সম্প্রসারণের কোনও উল্লেখযোগ্য ভূমিকা দেখতে পাচ্ছি না। এ বিষয়ে বার বার বিদ্যুৎ দপ্তরের সঙ্গে যোগাযোগ করেও কোনও ফল হয়নি। এই ৭০-টি মৌজায় অবিলম্বে যাতে বিদ্যুৎ ব্যবস্থা সম্প্রসারিত করা হয় তার জন্য আমি বিশেষভাবে মাননীয় বিদ্যুৎমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Rajesh Khaitan :** Mr. Deputy Speaker, Sir, through your good office I want to congratulate Mr. Dilip Kumar, for having been awarded the Dada Saheb Phalke award for 1994. Sir, you will agree that he should have been awarded much earlier because he is a symbol

of our national integration. I wish to request you, Mr. deputy Speaker, that this House should convey our congratulations to Mr. Dilip Kumar because for over two decades he is a symbol and heart-throb of so many people through the cross-section of our country. Whenever any cause came, when our country was attacked and whenever there was a calamity, earthquake or famine, he came forward to the human cause. So, it is befitting that we, through this August House, convey our best wishes and congratulation to Dilip Kumar, the symbol of national integration.

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের অর্থ এবং পরিবহনমন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন পুরুলিয়া জেলার ভৌগোলিক অবস্থান। সেখানে রাস্তাঘাট এবং পরিবহন ব্যবস্থা খুব ভাল নয়। অথচ হেড কোয়ার্টার পুরুলিয়া শহর থেকে যে কোনও দিকের সীমান্তের দূরত্ব ১২০ কিলোমিটার (চারি দিকের)। বর্তমানে জেলায় যেভাবে পপুলেশন বেড়ে চলেছে তাতে সরকারি বাস এবং বেসরকারি বাস—দু ধরনের বাসের দ্বারা সঠিকভাবে পরিবহন ব্যবস্থাকে চালু রাখা যাচ্ছে না। স্বভাবতই সেখানে বর্তমানে প্রায় ৩০০ ম্যাক্সি এবং ট্রেকার চালু হয়েছে। এই দু ধরনের যান পরিচালনা করে প্রায় ১০,০০০ মানুষ জীবিকা নির্বাহ করছে। কিন্তু বর্তমানে তারা মূলত দুটি দাবিতে আন্দোলন শুরু করেছে ; একটা হচ্ছে তাদের স্টেট ক্যারেজ পারমিট দিতে হবে এবং দ্বিতীয়টি হচ্ছে তাদের ওপর যে অতিরিক্ত মাসুল বসানো হয়েছে তা তুলে নিতে হবে। যাতে ওরা ব্যবসা চালাতে পারে তা বিবেচনা করে উপযুক্ত পরিমাণ মাসুল নিতে হবে। পুরুলিয়া জেলার পরিবহন ব্যবস্থা যাতে সঠিকভাবে গড়ে উঠে সঠিকভাবে পরিচালিত হতে পারে তার জন্য আমি এই বিষয়টির প্রতি আপনার মাধ্যমে অর্থমন্ত্রীর এবং পরিবহনমন্ত্রীর আর একবার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, কলকাতা কর্পোরেশনে ওয়ার্ক কালচার চালু করার একটা চেষ্টা নাকি এখনকার কমিশনার অসীম বর্মন জ্যোতিবাবুর সাহায্য নিয়ে করেছিলেন। কিন্তু পৌরসভার নির্বাচনের পর সি. পি. এম.-এর প্রচেষ্টায় তা সম্পূর্ণ বাঞ্চাল হতে চলেছে। একদিকে সি. পি. এম. ঝুন্নু আনসারির মতো লোককে নিয়ে বোর্ড গঠন করার চেষ্টা করছে ; আর অন্য দিকে অ্যাসেসমেন্ট ডিপার্টমেন্ট, যেটা সব চেয়ে লোভনীয়, সেটা কে পাবে তাই নিয়ে সি. পি. এম.-এর দুটো গোষ্ঠী পৌরসভার মধ্যেই মারামারি করছে। ফলে পৌরসভায় সেই ঘুঘুর বাসা সি. পি. এম.-এর মদতে আবার তৈরি হচ্ছে। আপনি জানেন স্যার, অ্যাসেসমেন্টের ভারপ্রাপ্ত অফিসার শ্রী সুবল গাঙ্গুলিকে মার্কেট বিভাগের স্পেশ্যাল অফিসার পদে বদলি করে দেওয়া হয়েছে এবং সেই জায়গায় অনিরুদ্ধ মুখার্জিকে দায়িত্ব দেওয়া হয়েছে। এই অ্যাসেসমেন্ট ডিপার্টমেন্ট থেকে সুবলবাবুর অপসারণ রুখতে সি. পি. এমের একটা গোষ্ঠী বিক্ষোভে নামে। এর দরুণ, সি. পি. এমে.-র দুই গোষ্ঠী ৪ ঘন্টা ধরে পৌরভবনে মারপিট করেছে। সি. পি. এমের একজন নেতা অ্যাসেসমেন্ট ডিপার্টমেন্টের ১ জন ইন্সপেক্টর। কোটি-কোটি টাকার খেলা সেখানে হয়। ট্যাক্স অ্যাসেসমেন্ট তিনি নিয়ন্ত্রণ করতেন। তাই

আজকে দাবি রাখছি, সি. পি. এমের যে সব নেতা চুরি ও দুর্নীতির সঙ্গে যুক্ত তদের বিরুদ্ধে কড়া ব্যবস্থা নেওয়া হোক এবং কর্পোরেশনে সি. পি. এমের এই ঘুঘুর বাসা যেভাবে গড়ে উঠেছে, তার তীব্র নিন্দা করা হোক।

**শ্রী শক্তিপ্রসাদ বল** : আমি আপনার মাধ্যমে সভার কাছে একটি রাজনৈতিক হত্যার কথা বলতে চাই। এই দেশে কংগ্রেসের অবস্থা কোথায় গিয়ে পৌঁছেছে। গত কয়েক বছর আগে কংগ্রেসের সভাপতি এবং ভারতবর্ষের প্রধানমন্ত্রীর বিরুদ্ধে ১ কোটি টাকার দুর্নীতির অভিযোগ উঠেছিল। সাম্প্রতিককালে সারা পৃথিবীর মধ্যে নৃশংসতম হত্যাকান্ড ঘটল। দিল্লিতে যুব কংগ্রেসের সভাপতি যিনি ছিলেন তিনি দিল্লি কংগ্রেসের নয়না সাহানিকে নৃশংসভাবে হত্যা করেছে। তিনি আবার সর্বভারতীয় যুব কংগ্রেসের সভাপতির নাম সেখানে জড়িয়ে অভিযোগ করেছে। ভারতবর্ষের সামনে এইভাবে কংগ্রেসের নগ্ন চেহারা এসে হাজির হয়েছে ৪৮/৪৯ বছর রাজত্ব করার পর। এরাই আবার আজকে দেশের গণতন্ত্রের কথা বলছেন? দিল্লির যুব কংগ্রেসের যিনি সভাপতি ছিলেন সেই সুশীল শর্মা, সর্বভারতীয় যুব কংগ্রেসের নামে অভিযোগ এনেছেন। এর সঙ্গে ৭ জন নাকি সমাজবিরোধী জড়িয়ে আছে এবং তাদের মধ্যে কেউ কেউ মন্ত্রিসভার সঙ্গে যুক্ত আছে। জাতীয় কংগ্রেসের আজকে এই চেহারা। এরাই আবার দেশকে চালাচ্ছে।

**শ্রী রঞ্জিত পাত্র** : মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলায় কয়েকটি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আছে। তার মধ্যে একটি বেলদা (মেদিনীপুর) সদর সাউথ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আছে। সেই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের যিনি আধিকারিক, তিনি প্রায়ই কোনও মিটিং ডাকেন না অথবা মিটিং ডাকলেও আমি তার চিঠি সেখানকার কমিটির সদস্য হিসাবে পাই না। যাদের নাম ওখান থেকে পাঠানো হয়। সেখানে বিশাল টাকার লেনদেন ঐ অফিসারের সঙ্গে রয়েছে বলে শুনেছি। বামফ্রন্ট সরকার নাম পাঠানোর ক্ষেত্রে একটা গাইড-লাইন ঠিক করে দিয়েছেন। কিন্তু সেই গাইড-লাইন ভঙ্গ করা হয়েছে। আমি এই বিষয়ে পূর্ণাঙ্গ তদন্তের দাবি করছি এবং দোষী অফিসারের শাস্তির দাবি করছি।

**শ্রী হাফিজ আলম সৈরানি** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কলকাতা পৌরসভার ৭৪ নং ওয়ার্ডে কংগ্রেসিরা যে তান্ডব চালাচ্ছেন সেই সম্বন্ধে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কংগ্রেসি বন্ধুরা এখানে আছেন। আমি তিন দিন ধরে শুনছি বামফ্রন্টের কর্মীরা নাকি কংগ্রেসিদের উপর সারাক্ষণ অত্যাচার চালিয়ে যাচ্ছে। কিন্তু নিজেরা কি করছেন সেই দিকে তাকাচ্ছেন না। এরা ৭৪ নম্বর ওয়ার্ডে সমাজবিরোধীদের নিয়ে যেভাবে অত্যাচার চালিয়ে যাচ্ছে তা কল্পনার অতীত। ৫৮ ডি, আলিপুর রোডে শ্রী কমলা জয়সোয়ালের টায়ারের দোকানের সব জিনিস-পত্র নষ্ট করে দিয়েছে। আবার অফ্যানগঞ্জে শ্রী রঞ্জিত রায়ের চায়ের দোকান গত রবিবার রাত্রে কংগ্রেসি গুন্ডারা লুটপাট করেছে। এইসব সমাজবিরোধীদের অবিলম্বে ধরা হোক এবং উপযুক্ত শাস্তি যাতে দেওয়া হয় তারজন্য আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন রাখছি।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের বীরভূম জেলার বহু লোক আন্ত্রিকে আক্রান্ত হয়েছে। প্রায় ৭-৮ জন লোক মারাও গেছে। বোলপুর, রামপুরহাট, শিউড়ি সদর এবং নাগরা কোদ ইত্যাদি জায়গার বিভিন্ন হাসপাতালে ১২৫ জন পড়ে আছে। প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য আমি বারবার বলেছি এবং পানীয় জলের জন্য অনেক সময় আন্ত্রিক বেড়ে যাচ্ছে এবং স্বাস্থ্য বিভাগ দয়া করে সমস্ত ওযুধপত্র যদি পাঠান এবং প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন, তাহলে ভাল হয় এবং এই ব্যাপারে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌমিন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। ক্ষেতমজুরদের জন্য বছরে ২ মাস ১ কেজি করে চাল দেওয়া হয় কিন্তু আমরা জানি যে বছরের ৪ মাস সময় ক্ষেতমজুররা কোনও কাজ পায় না। বিশেষ করে ভাদ্র মাস, আশ্বিন, কার্তিক, এবং এদিকে ফাল্গুন এবং চৈত্র মাস—এই মাসগুলিতে ক্ষেতমজুররা কাজ পায় না। আমি বলতে চাইছি যে এই ৫ মাস অন্তত ক্ষেতমজুরদের এই রেশনটার ব্যবস্থা করা হোক এবং শুধু তাই নয় ক্ষেতমজুরদের এই রেশন দেওয়ার ক্ষেত্রে প্রত্যেকের রেশন কার্ড এর ব্যবস্থা করা দরকার এবং ক্ষেতমজুরদের আরও নতুন নতুন সুযোগসুবিধা দেওয়ার ব্যবস্থা করলে ভাল হয়।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার এলাকায় দেপাল-হীরাগুনিয়া রাস্তার উপর মান্দারপুর গ্রামে দীর্ঘদিন ধরে একটা ব্রিজ একেবারে খারাপ অবস্থায় পড়ে আছে এবং এক একটা জায়গায় ভেঙে পড়েছে এবং ওখানে হালকা যানবাহন পর্যন্ত যেতে পারছে না। প্রতিদিন হাজার হাজার মানুষ পায়ে হেঁটে ঝুকি নিয়ে পার হন এবং তাই এই ব্যাপারে আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুন্দর হাজরা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মানসবাবু সভাকে বিভ্রান্ত করার জন্য এই সব কথা বললেন এবং তার জন্য আমি প্রতিবাদ জানাচ্ছি। তারপর স্যার শালবনিতে ৩-৪ টি. পি. এইচ. সি. আছে। সেখানে লোকসংখ্যা হচ্ছে ১৯৯১ সালের সেনসাস অনুযায়ী আদিবাসী এবং তফসিলি মিলিয়ে ৫১ হাজার ৫৪৮ জন এবং ৫৩৭টি মৌজা আছে। এখানকার মানুষ খুব অসুবিধায় কাটাচ্ছে। ৩৮টি সাব সেন্টার আছে। এখানে ২৮৮ স্কোয়ার কিমি জঙ্গল আছে। এই জায়গায় এনকেফেলাইটিসের ২৩ হাজার টার্গেট ছিল, কিন্তু তার থেকেও অনেক বেশি ২৫ হাজারের মতো করা হয়েছে। সেখানে হুপেন কাশির ভ্যাক্সিনেশন দেওয়া হয়েছে, স্টেরিলাইজেশনের কাজ হয়েছে বি. সি. জি. দেওয়া হয়েছে। টিটেনাসের সংখ্যা খুব কম। এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করার জন্য বলেছি।

**শ্রী কমলন্দে সান্যাল ঃ** আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১১ তারিখে যে আশঙ্কা প্রকাশ করেছিলাম তা মর্মান্তিকভাবে সত্য হয়েছে। আজকের কাগজে প্রথম পৃষ্ঠায় সেই খবরই বেরিয়েছে। আমার নির্বাচনী এলাকার মধ্যে সাহেবনগর গ্রাম কুলগাছি গ্রামে এই ঘটনা ঘটেছে। মাত্র ৩ জন এস. ইউ. সি.-র মেম্বারদের মধ্যে বি. জে. পি. কংগ্রেসের মদতে প্রধান, উপপ্রধান নির্বাচিত হয়েছে। সেইজন্য ঐ অঞ্চলের রিক্সাওয়ালাদের

ভিতর প্রচন্ড বিক্ষোভ দেখা দিয়েছে। এই নীতিহীনতার জন্য তারা দলে দলে বের হয়ে আসছে। আজকে সেই জন্য তারা আক্রান্ত। রিক্সা মালিকদের রিক্সা ইউনিয়নের জন্য বছরে ১৫২ টাকা করে দিতে হয়। ৮০-৯০ টা এই রকম রিক্সা আছে। এই রকম প্রত্যেকের উপর জুলুম চালাচ্ছে বলে এই জাতীয় হামলা তাদের উপর হচ্ছে। আমি এর প্রতিকারের জন্য কঠোর শাস্তির দাবি করছি এবং সমস্ত বিষয়টা তদন্তের জন্যও দাবি করছি।

**শ্রী অবিনাশ মাহাতো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উপর সেচ দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়ায় সেচের যে অবস্থা সেটা খুব উন্নত নয়। ১৯৬৭-৬৮ সালে ৩২টার মতো প্রকল্প মঞ্জুর হয়েছিল মাইনর ইরিগেশন স্কীমে, এর মধ্যে অধিকাংশ প্রকল্পই এখনও শেষ হয়নি। অসমাপ্ত অবস্থায় আছে। পুঁটিয়ারি জোড়বাঁধ এবং পাতলই জোড়বাঁধ এই দুটি জোড়বাঁধের কাজ ১৯৭৭-৭৮ সালে শুরু হয়েছে, এখন পর্যন্ত অসমাপ্ত থাকার জন্য অনেক সেচ যোগ্য জমি—যেগুলিতে কৃষকরা উপকৃত হতে পারতেন—সেগুলি ব্যাহত হচ্ছে। এমনিতেই পুরুলিয়ায় সেচের অবস্থা উন্নত নয় বলে কৃষকদের উন্নতি হচ্ছে না, তার উপর এই অসমাপ্ত কাজ বন্ধ হয়ে রয়েছে, সেটা যাতে অবিলম্বে চালু করা হয় সেজন্য সেচ দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তার কাছে আবেদন রাখছি।

## ZERO HOUR

**শ্রী প্রশান্তকুমার প্রধান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কংগ্রেসিরা আমাদের নামে গোলমাল, মারপিটের কথা গত কয়েকদিন ধরে বলছেন, কিন্তু ওদের পরিকল্পিত পরিকল্পনা এই পৌরনির্বাচনের দীর্ঘদিন আগে থেকে ওরা গ্রামাঞ্চলে বক্তৃতা করে বলে বেড়াতেন ভোটে গন্ডোগোল হলে কলকাতা বন্ধ হবে ইত্যাদি। আমাদের ওখানে একটা ঘটনা ঘটেছে, একজন তফসিলি মহিলা নাম শকুন্তলা পন্ডিত তার উপর কংগ্রেসি গুন্ডা মিহির প্রধানের নেতৃত্বে অত্যাচার হয়েছে, তিনি এখনও হাসপাতালে আছেন। এফ. আই. আর. করা হয়েছে, এখন পর্যন্ত কেউ গ্রেপ্তার হয়নি। সকলে আরও প্রাণনাশের আশঙ্কা করছে। এই ঘটনার প্রতিকারের জন্য আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি আজ আপনার মাধ্যমে সকলের দৃষ্টি আকর্ষণ করছি। অত্যন্ত দুঃখের বিষয় আজকে হাউসে মাননীয় মুখ্যমন্ত্রী নেই, তার ঘরে শ্যামল চক্রবর্তী—যেহেতু র‍্যাফ, র‍্যাপিড অ্যাকশন ফোর্স, সি. পি. এমের গুন্ডাবাহিনী বা সমাজবিরোধী আছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেবার জন্য তিনি হুকুম দিয়েছেন র‍্যাফ লালবাজারে বসে থাকবে। এই যদি মাননীয় মুখ্যমন্ত্রীর নির্দেশ হয় যে র‍্যাফের জন্ম হয়েছে কংগ্রেসিদের মারার জন্য। সি. পি. এমের সমাজবিরোধীদের অত্যাচারের জায়গায় যাতে র‍্যাফ যায় তার জন্য তিনি আদেশ দিয়েছেন। এজন্য আমি মুখ্যমন্ত্রীকে ধিক্কার জানাচ্ছি, তিনি মুখ্যমন্ত্রীর পদে থাকার অযোগ্য।

**শ্রী দেবেশ দাস ঃ** স্যার, কংগ্রেসি সন্ত্রাসে জন জীবন বিপর্যস্ত হয়ে পড়েছে। আমার এলাকয় ৫৬ নং ওয়ার্ডে কংগ্রেসি সমাজবিরোধী গত ১১ই জুলাই আমাদের দলের একটি

ছেলে বাচ্চু সরকার, তাকে তুলে নিয়ে যায়। কয়েক ঘন্টা পরে তাকে অচৈতন্য অবস্থায় পাওয়া যায়। ঐ অঞ্চলের মহিলারা পর্যন্ত এই ঘটনার প্রতিবাদ করলে সেই মহিলাদের উপরও বোমচার্জ করা হয়। অনেকক্ষণ পরে পুলিশ আসে এবং পুলিশ কংগ্রেসিদের পক্ষ নিয়ে সি: পি. এমের উপর আক্রমণ করে। তাদের পার্টি অফিসও আক্রান্ত হয়। আমি ঐ সমাজবিরোধী এবং দোষী পুলিশের শাস্তির দাবি করছি।

**শ্রী অজয় দে ঃ** (মাননীয় সদস্য সভায় উপস্থিত ছিলেন না।)

[1-10 — 1-20 p.m.]

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ল্যান্ড ডিপার্টমেন্টের মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ের উপরে দৃষ্টি আকর্ষণ করতে চাই। মহিষাদল এলাকায় একটা স্লুইস গেট হওয়ার জন্য ১৯৮০ সাল থেকে কাজ শুরু করার কথা ছিল। কিন্তু ১৫ একর জায়গা এই সরকার ১৫ বছরেও দিতে পারছে না। তার ফলে এই এক কোটি টাকার স্কীম নষ্ট হতে চলেছে। এই স্কীমের জন্য দরকার ১৫ একর জায়গা। কিন্তু এই সরকার ১৯৮০ সাল থেকে ১৯৯৫ সাল, এই ১৫ বছরে এর জন্য জমি অধিগ্রহণ করতে পারেনি। আজকে এত বড় একটা কাজ বন্ধ হয়ে আছে। আমি ল্যান্ড ডিপার্টমেন্টের মন্ত্রীর কাছে অনুরোধ করব যে এই জমি অবিলম্বে অধিগ্রহণ করার জন্য ব্যবস্থা করুন।

**শ্রী সুভাষচন্দ্র সোরেন ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমার বিধানসভা এলাকা নয়াগ্রাম। সেখানে সুবর্ণরেখা নদীর ভাঙ্গনের ফলে দুটো ব্লকের মানুষের ঘর-বাড়ি দিনের পর দিন ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং সেগুলি ভাঙ্গনে নদীগর্ভে চলে যাচ্ছে। কাজেই সেই সমস্ত এলাকায় যাতে সুবর্ণরেখা নদীর ভাঙ্গনকে রোধ করা যায় তার ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গোপীবল্লভপুর, সামসুন্দরপুর, বরডাঙ্গা, নয়াগ্রামের এই সমস্ত এলাকা প্রতি বছর ভাঙ্গনের কবলে পড়ছে এবং তার ফলে এলাকার মানুষ একটা দুর্বিসহ অবস্থার মধ্যে পড়ছে। আমি সেজন্য আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই সমস্যার দ্রুত সমাধান করা হয়।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক এবং মাধ্যমিক দপ্তরের মন্ত্রী মহাশয়ের প্রতি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমি এই বিষয়টি আগেও বলেছি, আবার আজকে বলছি। আমার নির্বাচনী এলাকায় যে কাঁথি হাইস্কুল আছে সেটা মেদিনীপুর জেলার মধ্যে সব থেকে সেরা মাধ্যমিক স্কুল। আপনার মাধ্যমে আমি শিক্ষামন্ত্রীর কাছে আবেদন করছি, কারণ ঐ স্কুলের শিক্ষকরা, অভিভাবকরা এবং স্থানীয় মানুষেরা আমার কাছে এসে দাবি করছে যে এই স্কুলটিকে আপ গ্রেড করা হোক। এই ধরনের একটি স্কুলকে বাদ দিয়ে অন্য স্কুলকে করা হচ্ছে।

**শ্রী সৌমিত্রচন্দ্র দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর প্রতি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজ থেকে

১০ বছর আগে কুচবিহারে প্রয়াত স্বাস্থ্যমন্ত্রী উত্তরবঙ্গের গণ-আন্দোলনের অগ্রদূত ননী ভট্টাচার্য মহাশয় সেখানে হোমিওপ্যাথি মেডিক্যাল কলেজ-এর শিলান্যাস করেছিলেন। জায়গা অধিগ্রহণ হয়েছিল ১০ বছর আগে। কিন্তু আজ পর্যন্ত কোনও কাজ শুরু করা হল না। সেই জায়গায় জঙ্গলে ভরে গেছে। আমার দাবি যে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে অবিলম্বে হয় এই কাজ শুরু করা হোক, না হয় ঘোষণা করা হোক যে হোমিওপ্যাথি মেডিক্যাল কলেজ কুচবিহারে হবে না।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলার চাকদা থানার সান্যালচকে গঙ্গার ভাঙ্গন রোধের জন্য ১৯৯৪-৯৫ সালে ৫৫ লক্ষ ৫৮ হাজার টাকার প্রকল্পের কাজ শুরু হয়েছিল, সেই টাকা তছরূপ হয়েছে। কারণ যেখানে ১৮ শত ফুট গঙ্গার পাড়, ৪৪ ফুট গঙ্গার গভীরতা, যেখানে ৩ লক্ষ ৪১ হাজার ২১৮ কিউবিক ফুট বোল্ডার করতে হবে, সেখানে মাত্র ২০ পারসেন্ট কাজ হয়েছে। এলাকার মানুষের অভিযোগ যে ঠিকাদাররা সমস্ত টাকা মেরে দিয়েছে। টাকা তছরূপ হচ্ছে, ঠিকাদারদের পৌষ মাস আর গ্রামবাসীদের সর্বনাশ হচ্ছে। এর তদন্ত করার জন্য সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** (নট প্রেজেন্ট।)

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার শিক্ষকরা আন্দোলনে নেমেছেন। তার কারণ সেখানে একের পর একে দুর্নীতি চলছে। প্রাথমিক শিক্ষক কাউন্সিলের ১,৬০০ শিক্ষক রিটায়ার করে পেনশন পাচ্ছেন না, তারা ভিক্ষা করে দিন চালাচ্ছেন। ৮ কোটি টাকার অপারেশন ব্ল্যাকবোর্ড স্কীমের ৬ কোটি টাকা চুরি হয়েছে আর ২ কোটি টাকার মাল কেনা হয়েছে। ৫৫ লক্ষ টাকা আদিবাসী মেয়েদের স্কুলের পোশাক কেনার জন্য বরাদ্দ ছিল, তার মধ্যে ১৫ লক্ষ টাকা খরচ হয়েছে, আর বাকি টাকা চুরি করেছে। আজকে শিক্ষকরা মেদিনীপুরে আন্দোলনে নেমেছেন। আজকে বিচার নেই। এর প্রতি দৃষ্টি আকর্ষণ করছি যাতে সরকার অবিলম্বে কোনও ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে এই কলকাতা শহরে পৌর নির্বাচন হওয়ার পর যে সমস্ত সমাজবিরোধী ঘটনা ঘটছে কলকাতার বুকে, এই [**] কংগ্রেসিরা এই কাজ করছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই অসভ্য, বর্বর কথাটা বাদ যাবে।

**শ্রী তপন হোড় ঃ** যাতে অবিলম্বে এই কংগ্রেসি সমাজবিরোধীদের গ্রেপ্তার করা হয় তার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী মহম্মদ নিজামুদ্দিন ঃ** (নট প্রেজেন্ট।)

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে এই হাউসে স্কটিশ চার্চ কলেজিয়েট স্কুলের যে ছাত্র এ বছরে মাধ্যমিকে প্রথম স্থান অধিকার করেছে যার নাম সঞ্জীব বসাক,

Note : * Expunged as ordered by the Chair.

তাকে আমি অভিনন্দন জানাচ্ছি। তার বাবা বেকার এবং তার মা সেলাই করে দিন চালান। সেই ছাত্রটি কোনও রকম সুবিধা না পেয়ে প্রথম হয়েছে, এটা মানুষের কাছে দৃষ্টান্ত হয়ে থাকল। মাধ্যমিকের ফলে আরও একটা বিশেষত্ব রয়েছে—এবছর পুরুলিয়া রামকৃষ্ণ মিশন এবং নরেন্দ্রপুর রামকৃষ্ণ মিশন থেকে দুই জন করে ছাত্র প্রথম ২০ জনের মধ্যে রয়েছে আমি দাবি করছি যাতে সুপ্রিম কোর্টের রায় রামকৃষ্ণ মিশনের ব্যাপারে হস্তক্ষেপ না করে। কারণ এরা এখনও ভাল ছাত্র বার করছেন। সেই তুলনায় সরকারি স্কুলের ছেলেদের রেজাল্ট ভাল নয়। তবে এবছর মেয়েদের ক্ষেত্রে দুটি সরকারি স্কুল থেকে ভাল রেজাল্ট হয়েছে, তারা প্রথম দিকে রয়েছে। আমি আবার সঞ্জীব বসাককে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাউড়িয়া কটন মিলের প্রায় ৪ হাজার শ্রমিক কর্মচারীকে মিলের মালিক ৩ মাস ধরে বেআইনি ভাবে হপ্তা না দিয়ে মিলে লক-আউট করেছে। ওই এলাকার প্রায় ১০ হাজার সাধারণ মানুষ অনাহারে মৃত্যুর সঙ্গে লড়াই করছেন। তাই অবিলম্বে যাতে মিলটি খোলা হয় তার জন্য দাবি জানাচ্ছি।

[1-20 — 2-05 p.m.] (Including Adjournment)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলার তেহট্ট থানার ও. সি.-র পদত্যাগ দাবি করছি, বরখাস্ত দাবি করছি। নদীয়া বন্ধ চলছে। নদীয়া জেলার তেহট্ট থানা এলাকায় কুলগাছি গ্রামে ১৯৯৪ সালের ১৭ই ডিসেম্বর গিয়াসুদ্দিন মন্ডলকে হত্যা করা হয়েছিল। হত্যার অপরাধীরা আজও গ্রেপ্তার হয়নি। এই থানার ও. সি. খুনের আসামীদের নিয়ে কুলগাছি গ্রামে একটা পর একটার বাড়িতে লুটতরাজ এবং আক্রমণ চালিয়ে যাচ্ছে। সি. ওয়াই. এম. এল.-র রাজ্য সম্পাদককে গ্রেপ্তার করে বেআইনি ভাবে আটক করে রেখেছে। এই ও. সি. থানার লক-আপে খুন করেছে, আদালতে তার বিরুদ্ধে মামলা চলছে, সে দোষী সাব্যস্ত হয়েছে। এই ও. সি. সমাজবিরোধীদের নিয়ে একটার পর একটা বেআইনি কাজ করে যাচ্ছে।

**শ্রী সুশীল কুজুর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের জলপাইগুড়ি জেলায় আমার নির্বাচনী কেন্দ্র মাদারিহাট থানা এবং ব্লকে, দুঃখের বিষয় হল হাইস্কুল আছে, এখনও পর্যন্ত হায়ার সেকেন্ডারি স্কুল হয়নি। এখানকার ছেলে-মেয়েদের হায়ার সেকেন্ডারি স্কুলে ভর্তি হতে অসুবিধা হচ্ছে। মাদারিহাটে হাইস্কুলটা যাতে হায়ার সেকেন্ডারি স্কুল করা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি। আমাদের টোটো পাড়ায় যে জুনিয়ার হাইস্কুল আছে সেটা হাইস্কুলে যাতে উন্নীত করা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননী উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে একটা গ্রাম আছে, নাম হল মন্ডলপাড়া। এই গ্রামে একজন বি. জে. পি. নেতা কিছু দিন দিল্লিতে থাকেন কিছু দিন এখানে থাকেন। আমরা এখন পরিবেশ রক্ষার কথা বলছি। পরিবেশ রক্ষার ক্ষেত্রে গাছ হচ্ছে অপরিহার্য। এই বি. জে. পি. নেতার নির্দেশে মন্ডলপাড়া হাইস্কুলের শিক্ষকের ৭০টি মেহগনি গাছ দুষ্কৃতকারিরা

কেটে নিয়ে চলে গেছে। এই দুষ্কৃতকারিরা বি. জে. পি.-র সমর্থক। এই ব্যাপারে থানায় জানানো হয়েছে, কিন্তু কোনও ফল হয়নি। আমি দাবি জানাচ্ছি এই দুষ্কৃতকারিদের অবিলম্বে গ্রেপ্তার করা হোক।

**শ্রী মানিক ভৌমিক ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে আমার নির্বাচনী এলাকার বিশেষ সমস্যার কথা তুলে ধরার চেষ্টা করছি। গত মাসাধিকাল ধরে ময়না বিধানসভা এলাকার মধ্যে ময়না এবং তমলুকে ব্যাপক আন্ত্রিক এবং কলেরা চলছে। কোনও স্বাস্থ্যকেন্দ্রে প্রয়োজনীয় ঔষধ পাওয়া যাচ্ছে না। স্যার, আপনি জানেন পশ্চিমবাংলায় স্বাস্থ্য কেন্দ্রগুলির অবস্থা কি এবং কোন জায়গায় গিয়ে পৌঁছেছে। আমাদের ওখানে গড়ময়নার ব্লক প্রাইমারি হেলথ সেন্টারে গত ৪ বছর ধরে জিপটি অচল হয়ে পড়ে আছে, সারানোর কোনও ব্যবস্থা করা হচ্ছে না। মেদিনীপুর সদর হাসপাতাল থেকে স্যালাইন আনার কোনও ব্যবস্থা করা হচ্ছে না। আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি আমাদের ওখানে হাসপাতালে প্রয়োজনীয় ঔষধ সরবরাহ করার ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী নির্মল দাস ঃ** আমরা লক্ষ্য করছি ভারত সরকার পলিশি নিয়েছে কেন্দ্রের লোকসভা, রাজ্য সভার সমস্ত কার্যবিবরণী সরাসরি টি. ভি.-তে দেখানোর। আমার দাবি আমাদের এখানকার বিধানসভার কার্যবিবরণী ইলেকট্রনিক মিডিয়ার মাধ্যমে টি. ভি.-তে দেখানো হোক। আমাদের এখানে টি. ভি.-তে যে বিধানসভা পর্যালোচনা দেখানো হত তার সময়ও কেটে নেওয়া হয়েছে। আমি জানি না কে. পি. সিংদেও কি চিন্তা করে এই জিনিস করেছেন। তিনি এটা রাজনীতির স্বার্থে করেছেন কিনা জানি না। এই ব্যাপারে কংগ্রেসি বন্ধুরা কি করবেন জানি না। আমি সমস্ত সংবাদপত্র বন্ধুদের অনুরোধ করব এই ব্যাপারে আপনারা সোচ্চার হোন। ইলেক্ট্রো মিডিয়া যাতে বিধানসভার সদস্যরা ব্যবহার করতে পারে এবং যাতে এখানকার সমস্ত ঘটনা দেখানো হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**ডাঃ তরুণ অধিকারি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মুখ্যমন্ত্রী বিদেশ ভ্রমণ করে এলেন, পশ্চিমবঙ্গের শিল্পায়ন যাতে হয় তার জন্য তিনি বিদেশে গিয়েছিলেন। এই সময় আমরা লক্ষ্য করছি পশ্চিমবাংলার একটা ঐতিহ্যবাহী শিল্প—পাট শিল্প বন্ধ হয়ে যেতে বসেছে। কাঁচা মালের অভাবে এই শিল্প বন্ধ হয়ে যেতে বসেছে। তাছাড়া বেশ কিছু পাট হোডিং করে রেখে দিয়েছে। পাটের অভাবে শিফটের ঘন্টা কমিয়ে দেওয়া হয়েছে, এক-একটা শিফটে কাজ ৪ ঘন্টায় এসে দাঁড়িয়েছে। আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি কাঁচা মাল জোগানের জন্য পাট চাষের ব্যবস্থা করা হোক এবং ডি-হোডিং-এর ব্যবস্থা করা হোক।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসকে জানাচ্ছি যে, গত তিন দিন ধরে কলকাতার বিভিন্ন প্রান্তে এই কংগ্রেসি মস্তান বাহিনী বামফ্রন্ট কর্মিদের উপর হামলা চালাচ্ছে। ইতিমধ্যে তাদের উস্কানিতে একজন খুন হয়েছে। এই সমস্ত যারা আক্রান্ত হয়েছে তাদের পরিবারের কাছে বামফ্রন্টের নেতৃবৃন্দ গিয়েছিলেন, আমরা এখানে মুখ্যমন্ত্রীকে ডেপুটেশন দিয়েছি—এই যারা অপরাধী, কংগ্রেসি অপরাধী তাদের শাস্তির দাবি করছি এবং পুলিশ অফিসার যারা সাহায্য করেছে, তাদেরও শাস্তির দাবি করছি।

**শ্রী সুভাষ বসু :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনি শুনেছেন ইতিমধ্যে যে, গত পরশু দোতলায় উঠে আমাদের তিনজন কর্মী বাবর আলি, আমারুল্লা এবং আবদুল হাসনাৎকে নৃশংসভাবে খুন করেছে একটা জমি সংক্রান্ত মামলাকে কেন্দ্র করে, যেটা আইনের মাধ্যমেই মীমাংসা করা যেত। কিন্তু দেখা গেল মিউনিসিপ্যালিটি নির্বাচনের পর—ঐ যে দুজন বসে আছে, যারা এস. ইউ. সি., নিজেদের বামপন্থী বলে দাবি করে—ওরা বামপন্থী না খুনিপন্থী জানি না, তারা এখান থেকে প্ল্যান দিচ্ছে বিভিন্ন জায়গায় খুন করার জন্য সেইজন্য অবিলম্বে দোষীদের শাস্তি বিধান করার জন্য স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি করছি।

**শ্রী নটবর বাগদি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমার জেলার একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই কংগ্রেসিরা যেমন নয়না সাহানিকে কেটে কেটে খুন করেছিল, আমাদের এলাকা বান্দোয়ান থানার কুচিয়া গ্রাম পঞ্চায়েতের সালিডিতে সেই রকম ভাবে সূর্য হেমব্রম তিনজন বামফ্রন্ট কর্মী এবং সমর্থককে খুন করেছে। সূর্য হেমব্রমের মা জ্বরে মারা যায় কিন্তু সন্দেহ করে ডাইনি খুন করেছে। এই সন্দেহ করে সূর্য হেমব্রম, যে ঝাড়খন্ডের সদস্য, গ্রামের লোকদের নিয়ে চুনারাম হেমব্রম, তার ছেলে দীপক হেমব্রম বয়স ২৫ বছর এবং তার মাকে ৩০ মাইল দূরে পাহড়ের কাছে খুন করে রেখে দিয়েছে। এখনও পর্যন্ত সূর্য হেমব্রমকে ধরা হয়নি। অবিলম্বে তাকে গ্রেপ্তার করার জন্য এবং এই যে ডাইনি নাম দিয়ে হত্যা চলছে তা বন্ধ করার জন্য দাবি করছি।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বনগাঁ মহকুমায় আড়াইশ বেডের হাসপাতাল আছে, সেখানে কোনও ডাক্তার নেই, দুজন সার্জন ছিল, একজন ছুটি নিয়ে নার্সিং হোম করে বাইরে চিকিৎসা করছে। সেখানে অন্য কোনও মেডিসিনের ডাক্তার নেই, হাসপাতাল অচলাবস্থায় আছে। সেখানকার মানুষ ডাক্তারের অভাবে, চিকিৎসার অভাবে মারা যাচ্ছে। আমি কলিং অ্যাটেনশন দিয়েছিলাম। যে রিপোর্ট দেওয়া হয়েছে তা অসত্য, বলা হয়েছে এটা চলছে। আপনি বলুন স্বাস্থ্যমন্ত্রীকে তিনি গিয়ে দেখে আসুন সেখানে ডাক্তার-সার্জেন বা মেডিসিনের ডাক্তার আছে কিনা, মানুষ সেখানে চিকিৎসা পাচ্ছে কিনা, মানুষ সেখানে কি ভাবে আছে। এবং সেখানে আন্ত্রিকও হচ্ছে জলের জন্য, কোনও চিকিৎসা হচ্ছে না। ডাক্তার থাকতেও সেই ডাক্তার স্বাস্থ্যমন্ত্রীর কাছ থেকে দু মাস ছুটি নিয়ে নার্সিং হোম চালাচ্ছে, এর চেয়ে দুঃখজনক কিছু হতে পারে না। যাতে জরুরি ভিত্তিতে বনগাঁ হাসপাতালে তদন্ত হয়, এই আবেদন করছি।

(At this stage the House was adjourned till 2.15 p.m.)

[2-15 — 2-25 p.m.]

(After Adjournment)

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 35

**Mr. Deputy Speaker :** There are nine cut motions to Demand No. 35. All the cut motions are in order.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri Subrata Mukherjee, Shri Prabir Banerjee, Shri Abdul Mannan, Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় জনস্বাস্থ্য এবং কারিগরি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী গৌতম দেব তার দপ্তরের ব্যয়বরাদ্দ পেশ করেছেন। আজকে বিতর্কে অংশ গ্রহণ করতে উঠে এই কথাটাই মনে হচ্ছে যে, বিষয়টি খুবই সংবেদনশীল, কারণ জল এবং জীবন এই দুটোকে পৃথক করার কোনও ব্যাপারই নেই। সুতরাং সেই কারণেই আমি ২-৪টি কথা বলতে চাই। তবে মাননীয় মন্ত্রী নিজে খুব করিতকর্মালোক, চেষ্টাও করছেন। উনি যে বাজেট বরাদ্দ করেছেন, সেই বই খুব ভালভাবে পড়েছি। এই প্রসঙ্গে আমি গতবার বলেছি, এবারও বলছি যে, এর সঙ্গে বর্তমান রূপরেখার কোনও মিল নেই। ফলে হচ্ছে কি—পশ্চিমবঙ্গে দুটি ভাগ—একটি শহর এলাকা এবং আরেকটি গ্রামীণ এলাকা। এই দুটি ভাগকে আমরা যদি (আলাদা আলাদা) পৃথক পৃথক করে পর্যালোচনা করি তাহলে দেখতে পাব যে, কলকাতা সমেত ১১৫টি পৌরসভা এলাকা আর ৮ হাজার ৬০০ টি গ্রামীণ এলাকা। এই দপ্তরের কর্মসূচি গুলো বিভিন্ন নামে বিভিন্ন পর্যায়ে এক একটা এক এক রকম ভাবে রূপ নিয়েছে কিন্তু এই দপ্তরের কাজ হচ্ছে পরিশুদ্ধ জীবনদায়ী পানীয় জল মানুষকে সরবরাহ করা। যার উপরে নির্ভর করে মানুষের স্বাস্থ্য এবং প্রিভেন্টিভ সাইডটা নির্ভর করে। অর্থাৎ মানুষের যাতে অসুখ বিসুখ না হয় তার জন্যই বিশুদ্ধ পানীয় জল সরবরাহ করার কথা। কিন্তু দুর্ভাগ্যক্রমে জানাচ্ছি, এখন ১৯৯৫ সাল চলছে আর কিছুদিন পরেই অর্থাৎ ২ হাজার সালের মধ্যে সবার জন্য স্বাস্থ্য এই পথে আমাদের যেতে হবে। স্বাস্থ্য দপ্তর এবং জনস্বাস্থ্য দুটোই অঙ্গাঙ্গিভাবে জড়িত কিন্তু এই দুই দপ্তরের মন্ত্রী আলাদা এবং তাদের বাজেট বরাদ্দও আলাদা। এই দুই মন্ত্রী অর্থাৎ জনস্বাস্থ্য দপ্তরের মন্ত্রী শ্রী গৌতম দেব এবং স্বাস্থ্য দপ্তরের মন্ত্রী শ্রী প্রশান্ত শূরের বাজেটবরাদ্দের মধ্যে এবং কথার মধ্যেও কোনও মিল খুঁজে পাওয়া যাচ্ছে না। আজকে যদি সত্যি পরিশুদ্ধ জল পরিবেশন করা যেত তাহলে ৫০ থেকে  লক্ষ মানুষ আন্ত্রিক রোগে আক্রান্ত হত না। আর ৪-৫ লক্ষ মানুষ সার্বিক আন্ত্রিক রোগে আক্রান্ত হত না। কিন্তু আমরা কি দেখতে পাচ্ছি আজকে বহু লোক এই রোগে আক্রান্ত হচ্ছেন। এর প্রতিফলন যদি আমরা পর্যবেক্ষণ করি তাহলে দেখতে পাওয়া যাবে যে, গৌতমবাবুর একান্ত প্রচেষ্টা থাকা সত্ত্বেও তার দপ্তর পরিকল্পনা রূপায়ণের ক্ষেত্রে গন্ডগোল করে ফেলেন এবং যার ফলে আজকে গ্রামীণ এলাকা বলুন কি শহর এলাকা বলুন, মানুষের কাছে পরিশুদ্ধ জল পৌছে দেবার ক্ষেত্রে কোথায় যেন একটা গন্ডগোল দেখা দিয়েছে।

যেখানে জলবাহিত রোগে আজকে মানুষ আক্রান্ত হচ্ছে এবং মন্ত্রী নিজেই একথা স্বীকার করেছেন যে, পশ্চিমবাংলার ৪ কোটি ৯৩ লক্ষ ৭০ হাজার গ্রামীণ মানুষের মধ্যে ৩ কোটি ২৭ লক্ষ ৪৮ হাজার মানুষকে আজকে জল দিতে পেরেছেন। তাহলে ১ কোটি ৬৬ লক্ষ ২২ হাজার মানুষকে এখনও পর্যন্ত পরিশ্রুত পানীয় জল দিতে পারেননি। তাহলে দেখা

যাচ্ছে পশ্চিমবাংলার ৩৪৬টি ব্লকে ৩৮ হাজার ৬০০ গ্রামের ৪ হাজার ৯৩ লক্ষ ৭০ হাজার মানুষের মধ্যে ৬৬.৩৩ শতাংশ মানুষকে লিখিতভাবে, কাগজে-কলমে উনি জল দিতে পেরেছেন। আর বাকি একটা বিরাট সংখ্যক মানুষকে জল দিতে পারেননি। কোন রাজ্যে? না পশ্চিমবাংলায়, যে রাজ্য কিনা সচেতন অগ্রগণ্য রাজ্যগুলোর মধ্যে একটা। ৩৪ শতাংশ মানুষ নদীর জল, পুকুরের জল, খাল-বিলের পচাজল খাচ্ছে। ফলে একটা বিরাট সংখ্যক লোকের আন্ত্রিক হচ্ছে এবং মারা যাচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়, গৌতমবাবু এটা একটু পর্যালোচনা করবেন। প্রতি বছর যে শিশু মৃত্যু হচ্ছে, মানুষ মারা যাচ্ছে আন্ত্রিকে, জলবাহিত রোগে, তার মূল কারণ মাননীয় মন্ত্রী জনস্বাস্থ্য দপ্তরের ব্যর্থতা। শহরে আমরা কি দেখছি? খোদ কলকাতা শহরে, যদিও এটা ওনার জুরিসডিকশন নয়, তবুও জল সরবরাহের ক্ষেত্রে পৌরসভার সঙ্গে এবং পৌরদপ্তরের সঙ্গে ওর একটা পরামর্শ হয়। বিশেষ বিশেষ যে সমস্ত এক্সিলারেটেড আরবান ওয়াটার সাপ্লাই প্রোজেক্ট আছে সেই জায়গাগুলোতে ওর দপ্তর অর্থ দিয়ে থাকে, বিভিন্ন অর্থনৈতিক প্রতিষ্ঠান-এর সঙ্গে কথাবার্তা বলে পরিকল্পনা ভিত্তিক অর্থ দেয়। সেখানে আমরা দেখছি, শতকরা ৩৪ ভাগ পরিশ্রুত পানীয় জল পাচ্ছে না। এমন কি খোদ কলকাতায় এই চিত্র। তাহলে ১৯৯৫ সালে কয়েক কোটি টাকা বাজেট বরাদ্দ দিয়ে এবং বছরের পর বছর এত বড় একটা মাথাভারী প্রশাসনকে পুষে রেখে যদি মানুষের কল্যাণে পরিশ্রুত পানীয়জল দিতে না পারে তাহলে এই দপ্তর থাকার কি উপযোগিতা আছে, সেটা আমাদের ভেবে দেখতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই মন্ত্রী দায়িত্ব গ্রহণ করার পরে এই দপ্তর একটু নড়ে-চড়ে বসেছে। বিরোধী দলে আছি বলে যে, আমরা সব ব্যাপারেই বিরোধিতা করব তার কোনও মানে নেই। তবে উনি চেষ্টা করছেন। কিন্তু এই চেষ্টার নীটফল আমরা এখন পর্যন্ত জনসাধারণের কাছে সঠিকভাবে পৌঁছে দিতে পরিনি। গত বাজেট অধিবেশেনে আমি একটা সাজেশন রেখেছিলাম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি বাঁকুড়া ওন্দার মানুষ, আমি মেদিনীপুরের, নটবর বাগদি মহাশয় পুরুলিয়ার। এছাড়া বীরভূম, উত্তরবঙ্গ-এর কোচবিহার, জলপাইগুড়ি, মালদহ, মুর্শিদাবাদ, নদীয়া প্রভৃতি জোনগুলোয় কতগুলো মারাত্মক জিনিস আছে এবং মন্ত্রী মহাশয় নিজেও ওয়াকিবহাল আছেন এবং ব্যবস্থা নিচ্ছেন।

[2-25 — 2-35 p.m.]

মেদিনীপুর, পুরুলিয়া, বীরভূম হচ্ছে ল্যাটেরাইট জোন। মালদা, মুর্শিদাবাদ নদীয়া, ২৪ পরগনা হচ্ছে প্রবেলম অফ আর্সেনিক পয়জেনিং জোন, কুচবিহার, জলপাইগুড়িতে সারফেস এর কাছে জল আছে, কিন্তু বিপজ্জনকভাবে পলিউটেড, এটা কেমিক্যাল টেস্টে ধরা পড়েছে। তবে এক একটা জায়গায় মাটির নিচের জলের স্তরে এক এক রকম ভাবে ধরা পড়েছে এবং মন্ত্রী মহাশয় এই বিষয়ে একটা অনুসন্ধান করেছিলেন। আমাদেরকে জানিয়েছিলেন একটা তথ্যও দেবেন। আজকে প্রশ্নোত্তরে একটি বিষয়ে উনি আমাদের কাছ আলোকপাত করেছেন যে রঘুনাথপুর এলাকায় এবং বীরভূমের বোলপুরে জার্মান সরকারের সহায়তায়, কেন্দ্রীয় সরকারের সহায়তায় একটা বিশেষ জল প্রকল্প উনি মঞ্জুর করতে চলেছেন। অক্টোবর মাসে কাজটা শুরু হতে পারে। এই ধরনের কর্মসুচির ব্যাপারে মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি মাননীয় মন্ত্রীকে বলব যে আমরা আরও ব্যাপকভাবে জাতীয় এবং আন্তর্জাতিক স্তরে কোনও সংস্থার সঙ্গে যোগাযোগ করে সম্মানজনক শর্তে আরও ব্যাপকভাবে এই নলবাহি জল প্রকল্প

এবং সেফ ড্রিঙ্কিং ওয়াটার আরও বেশি করে করতে পারছি না কেন, কোন জায়গায় আমাদের জড়তা, কোন জায়গায় আমাদের বাধাটা? আমরা সংবাদপত্রে দেখেছি, মাননীয় মন্ত্রী ক্লারিফাই করেন এই ধরনের বিশেষ প্রকল্পগুলিতে উনি জলের ট্যাক্স বসাবেন এই বিষয় নিয়ে প্রতিবাদ উঠেছিল এবং আমরাও প্রতিবাদ করেছিলাম। এখনও পর্যন্ত মন্ত্রীর কাছ থেকে কিংবা বিভাগীয় দপ্তর থেকে বলা হচ্ছে না, বাইরের সহযোগিতায় এই ধরনের জল প্রকল্প—এ সরকার জলের ট্যাক্স বসাবেন কিনা? যদি না বসান তাহলে বলুন ক্যাটিগোরিক্যালি, আর যদি বসান তাহলে আমরা কি পানীয় জল বিক্রি করব? তথাকথিত জনদরদী ডায়নামিক মিনিস্টার গৌতম দেব মহাশয় বলুন, তিনি কি জল বিক্রি করবেন, আজকে এটা আমাদের জানতে হবে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ৩৮ হাজার ৬ শত গ্রামের মধ্যে আমাদের কাছে তথ্য আছে, এখনও ৫ হাজার গ্রামে সিঙ্গেল ওয়াটার সোর্স দিতে পারেনি। যদিও কাগজে কলমে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিসংখ্যানের ভাঁওতা তথ্য দিয়ে বলার চেষ্টা হয়েছে দেয়ার ইজ নো প্রবলেমড ভিলেজ ইন ওয়েস্ট বেঙ্গল। প্রবলেমড ভিলেজ মানে কি? স্যার, প্রতি আড়াই শো জন জনসংখ্যা পিছু একটা করে পরিশুদ্ধ পানীয় জলের সোর্স না থাকে তাহলে সেই এলাকাকে সমস্যাসঙ্কুল এলাকা হিসাবে চিহ্নিত করা হবে। আমাদের এই বামফ্রন্ট সরকার বলছে, গ্রামীণ দপ্তর বলছে, ভারত সরকারের যে রিপোর্ট বেরিয়েছে লেটেস্ট রিপোর্ট, পশ্চিমবাংলায় নাকি এই মুহূর্তে কোনও সমস্যাসঙ্কুল গ্রাম নেই। স্যার, আপনার অভিজ্ঞতা কি? এখানে সাত্ত্বিকবাবু আছেন, আমি মেদিনীপুর জেলার লোক, পুরুলিয়া বাঁকুড়া ২৪ পরগনা এবং খোদ কলকাতায়—শহরটা বাদই দিন—অধিকাংশ গ্রামে ভুল পদ্ধতিতে করার জন্য ঠিক এন্ড অফ জুনে আমরা জল পাই না। কাগজে কলমে মাননীয় মন্ত্রী টাকা দিয়েছেন, পঞ্চায়েতে টাকা দিয়েছে এবং ওর দপ্তর খুব বড় নয়, বেশির ভাগ ক্ষেত্রে পঞ্চায়েতকে দেওয়া হচ্ছে, তারা টিউবওয়েল বসাচ্ছেন, একসেপ্ট পাইপ লাইন ওয়াটার। সিঙ্গেল মৌজা পাইপলাইন ওয়াটার স্কীম খুব বড় প্রকল্প ছাড়া। বিষয়টা কি, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কে আমি বলেছিলাম, উনি অনুসন্ধান করেছেন কিনা আমি জানি না। কি বলেছিলাম, এটা কোনও রাজনৈতিক লড়াইয়ের বিষয় নয়। উনি বলেছিলেন, সেকেন্ড লেয়ারের নিচে পানীয় জলের নলকূপ প্রথিত করতে হবে, ইনস্টল করতে হবে। কিন্তু বাস্তবে কি হচ্ছে? গ্রীষ্মকাল পেরিয়ে বর্ষাকালের মুখে ফার্স্ট লেয়ারে টিউবওয়েল বসানো হয়েছে। ৩০০ ফুট, ৪০০ ফুট পাইপ অফিসিয়াল কাগজ-কলমে পোঁতা হয়ে গেছে। কিন্তু বাস্তবে পোঁতা হয়েছে ৫০, ৬০ বা বেশি হলে ৭০ ফুট। ফলটা কি হচ্ছে? তিন, চার মাস পর সমস্ত টিউবওয়েলের ডান্ডা ঠ্যাং তুলে দাঁড়িয়ে থাকে। কি করে আপনি ব্যাপারটা কন্ট্রোল করবেন, কি করে আপনি পরিশ্রুত পানীয় জল দেবেন। এই ব্যাপারে একটা তদন্ত হোক। আজকে আপনি এই হাউসে ঘোষণা করুন সর্বদলীয় একটা তদন্ত কমিটি করুন, তারা কতগুলো জেলায় জেলায়, গ্রামে গ্রামে গিয়ে তদন্ত করে দেখে তারপর মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রিপোর্ট দেবে। তাতে যদি দেখা যায় আমাদের তথ্য ভুল তাহলে আমি উইথ ড্র করে নেব, আর যদি দেখা যায় আমার কথা সত্য তাহলে মাননীয় মন্ত্রীকে পদক্ষেপ নিতে হবে। এই রকমভাবে চলতে পারে না। লক্ষ লক্ষ টাকা টিউবওয়েলে খরচ হবে। কোনও ইঞ্জিনিয়ারকে দায়িত্ব দেওয়া হবে না। রাজনৈতিক কারণে স্থানীয় পঞ্চায়েতের হাতে দিয়েছেন। কিন্তু তারা টিউবওয়েল ঠিকমতো বসাচ্ছে না, ডিফাঙ্কট হয়ে পড়ে আছে। যদি দপ্তর থেকে এই ব্যাপারে তালিকা চাওয়া হয়

তাহলে আপনি আঁতকে উঠবেন। টোটাল নাম্বার অফ হ্যান্ড পাম্প টিউবওয়েল ইনক্লুডিং ইন্ডিয়া মার্ক টাইপ টু অ্যান্ড থ্রি। কতগুলো ভাল আছে, কতগুলো খারাপ আছে, সেই ফিগারটা দেখলে আপনি মন্ত্রী মহাশয় আঁতকে উঠবেন। আপনি দেখবেন সেখানে একটা বিপজ্জনক অবস্থা। এটা মাননীয় মন্ত্রী মহাশয়ের দেখা দরকার। এখানে বিরোধিতার কোনও ব্যাপার নয়, রাজনৈতিক কোনও ব্যাপার নেই। আপনি যে প্রচেষ্টা নিয়েছেন তাকে যদি সার্থক রূপ দিতে হয়, তাহলে এটা করতে হবে। আমাদের বিধানসভায়, আমার জেলায় সকল জায়গায় এই অবস্থা। আপনি নিজেই স্বীকার করেছেন কেন্দ্রীয় সরকারের কাছে যে টাকা দাবি করেছিলেন তার চাইতে বেশি টাকা তারা দিয়েছেন। সম পরিমাণ টাকা অর্থ দপ্তরের সঙ্গে কথা বলে আপনাকে ম্যানেজ করতে হয়েছে। যে টাকা পেয়েছেন তাতে টিউবওয়েল পোঁতার কাজকর্ম হবে, পাঁচ হাজার গ্রামে। আর আপনি এদিকে দিল্লিকে রিপোর্ট দিচ্ছেন পশ্চিমবাংলায় কোনও সমস্যাসঙ্কুল গ্রাম নেই। দ্বিতীয় অভিযোগ আমাদের, আপনি মন্ত্রী হওয়ার ঠিক এ বছর আগে যিনি ছিলেন তিনি একটা স্কীমকে বিপদজনকভাবে নষ্ট করেছেন। তখন কোটি কোটি টাকা ফেরত গেছে। অ্যাক্সিলারেটেড রুর‍্যাল ওয়াটার সাপ্লাই স্কীমে আপনার টাকা আসে মানি মিশন থেকে, কেন্দ্রীয় সরকার থেকে, গ্রামোন্নয়ন দপ্তর থেকে। সিঙ্গল মৌজা পাইপ লাইন ওয়াটার সাপ্লাই স্কীমে ৮০ পারসেন্ট প্রোজেক্ট ইমপ্লিমেন্টেড করা হয়নি। কে বাঁধা দিয়েছিল, কেন হল না? জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতিকে স্থান সিলেকশন করার জন্য দিয়েছিল, কেন হল না? জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতিকে স্থান সিলেকশন করার দায়িত্ব দিয়েছিলেন?

[2-35 — 2-45 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অধিকাংশ ক্ষেত্রেই অর্থনৈতিক কারণে সংঘর্ষের ফলে, জেদাজেদির ফলে সাইড সিলেকশন করতে পারেননি সিঙ্গল মৌজায়, তারই টাকা এল, টাকা পড়ে থাকল। মাননীয় মন্ত্রীমহাশয় নিজে জানেন, খবর নিন, উনি আমাদের থেকে বেশি জানেন, বেশি খবর রাখেন। সেই স্কীমগুলি রূপায়িত হল না। ফেরৎ চলে গেল কার পাপে এই ধরনের স্কীমগুলি আজকে ইমপ্লিমেন্ট করা গেল না। কেন গ্রামের মানুষ সিঙ্গেল মৌজায় পাইপ লাইন ওয়াটার সাপ্লাই থেকে বঞ্চিত হয়েছে সারা বাংলা। এ কথা আমাদের ভাবতে হবে একটা সময় ছিল পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর, বীরভূম এই জেলার কথা বললে, বলে দেওয়া হত এটা পাথুরে এলাকা, জল পাওয়া যাবে না। আধুনিক বিজ্ঞান প্রযুক্তিতে স্যাটেলাইট স্টাডি হচ্ছে, উপগ্রহ দিয়ে আজকে ছবি তুলিয়ে আধুনিক বিজ্ঞান, যেভাবে আজকে সরকারকে প্রযুক্তিকে ইঞ্জিনিয়ারদের সাহায্য করছে, আজকে একথা কেউ বলতে পারছেন না যে বাঁকুড়া, পুরুলিয়া জেলায় জল পাওয়া যাবে না। মেদিনীপুরে ল্যাটেরাইটের জন্য জল পাওয়া যাবে না। জল পাওয়া যাবে এবং যাবে বলেই আজকে জার্মানদের সঙ্গে চুক্তি হচ্ছে জলের জন্য। তাহলে আজকে আমাদের রাজ্যে এবং কেন্দ্রীয় সরকারের সাহায্যে এই ধরনের জোনগুলিতে শুধু মাত্র কুঁয়ো না করে, আজকে আমরা ডিপ লেয়ারে গিয়ে ব্যাপকভাবে স্থায়ী সমস্যার সমাধানের জন্য। কেন আমরা পানীয় জলের এই পরিকল্পনাগুলিকে রূপায়িত করতে পারব না, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই প্রশ্ন আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে রেখে যেতে চাই। দ্বিতীয়ত, যে গুরুত্বপূর্ণ বিষয়ে আমাদের নাড়া দিচ্ছে সেটা হল আর্সেনিক। পার

লিটার অফ দি ওয়াটার .০৫ মিঃ গ্রাঃ যদি আর্সেনিক থাকে, তাহলে আমরা ভাবি সেই জলটা দূষিত, আর্সেনিক পয়জন হয়ে গেছে, খেতে পারব না। আমরা দেখেছি গত ৬-৭ মাস ধরে একটি কমিটি রচনা হয়েছে, কেন্দ্রীয় মন্ত্রী উত্তম ভাই প্যাটেল, গৌতমবাবুকে নিয়ে পরিকল্পনা করলেন, মালদা গেলেন কয়েকটি ব্লক ভিজিট করলেন। মাননীয় মন্ত্রী গৌতমবাবু একটা ম্যাপ রচনা করলেন, সে নিয়ে বিতর্ক হল, আলোচনা হল, পর্যালোচনা হল, স্কীম তৈরি হল, কিন্তু কোনও জায়গায় দাঁড়িয়ে আছে? আমরা বুঝতে পারছি না। মাননীয় সদস্য ধীরেনবাবু হাউসে থাকলে ভাল হত। আমি কয়েক দিন আগে সংবাদপত্রে দেখলাম, আমাদের এই বিধানসভার জনস্বাস্থ্য দপ্তরের সাবেজক্ট কমিটি মালদা পরিদর্শনে গিয়েছিল। সেখানে ডি. এম.-কে ডাকা হয়েছিল, কিন্তু কে এই মাতব্বর ডি. এম. আর চিফ ইঞ্জিনিয়ার সাবজেক্ট কমিটির সাথে দেখা করেননি। আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি যে, বিধানসভার সাবজেক্ট কমিটি জেলা ভিজিট করতে গিয়েছিল—আজকে আর্সেনিক পয়জনের গুরুত্ব বুঝে জেলার বিভিন্ন ব্লকে ব্লকে স্টাডি রিপোর্ট করতে গিয়েছিল, পরিকল্পনায় যা মঞ্জুর হয়েছে ৮৮ কোটি টাকা আর্সেনিক পয়জন দূর করার জন্য, মুক্ত করার জন্য। আজকে কেন্দ্রীয় সরকারের সাহায্য, রাজ্য সরকারের সঙ্গে যুক্ত করে এক সঙ্গে যে বিরাট পরিকল্পনা গৌতমবাবু নিয়েছেন, এই রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার নিচ্ছেন। কিন্তু গৌতমবাবু আমাদের জানাবেন যে বিধানসভার সদস্যদের নিয়ে সাবজেক্ট কমিটির সমস্ত টিম নিয়ে সেই জেলায় ভিজিট করতে গিয়ে যদি তথ্য না পান, জেলা শাসকের দেখা করার সময় না হয়, সেই জেলার প্রযুক্তিবিদরা বিধানসভার সদস্যদের তথ্য দিয়ে সহযোগিতা না করেন, তাহলে আপনার দপ্তরের কাজ কিভাবে চলছে, এটা আমাদের জানাবেন। একই সঙ্গে শুধু মালদা নয়, আমি দাবি জানাব নদীয়া, ২৪-পরগনা এবং মুর্শিদাবাদকে আপনি এই ৫টা প্রোজেক্টকে আপনি যুক্ত করলেন না কেন? আমরা দেখলাম আর্সেনিক পয়জনে শুধু মালদা নয়, নদীয়াতেও ধরা পড়েছে, কোথায় পড়েনি। তাহলে মাস্টার প্ল্যান যখন হল, কেন্দ্রের কাছ থেকে যখন একটি পরিকল্পনা মঞ্জুর হয়ে টাকা মঞ্জুর করা হল, তাহলে একমাত্র জেলাকে চিহ্নিত করে সেখানে মাস্টার প্ল্যান করা হল কেন? কেন এক সঙ্গে মালদা, মুর্শিদাবাদ, নদীয়াকে, ২৪ পরগনাকে যুক্ত করা হল না, মাননীয় মন্ত্রীমহাশয় আমাদের জানাবেন?

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সাবজেক্টের উপর আমি অনেক দিন ধরেই বলছি, গতবারও বলেছিলাম আপনি জানেন। এর আগেও আমি বলেছি, আবারও বলছি, এখানে জলের দুর্ভিক্ষ দেখা দেবে—এই সাবধানবাণী আমি উচ্চারণ করছি। আমি বলছি, পশ্চিমবঙ্গে এমন একটা অবস্থার সৃষ্টি হবে যে এখানে ওয়াটার ফেমিন হবে, তার কারণ আমরা ইনডিসক্রিমিনেট ওয়েতে ব্যবহার করছি আন্ডারগ্রাউন্ড ওয়াটার। এটা বন্ধ করতে হবে এবং প্রয়োজনে এরজন্য আইন করতে হবে। কোনও আইন এরজন্য নেই, কোনও সরকারি উদ্যোগও নেই। শুধু একটা করে বিবৃতি দেওয়া হয় রাইটার্স থেকে। কেন এটা হবে? ১২ মাসের মধ্যে ৫/৬ মাস কেন মানুষকে পুকুরের, খাল বিলের জল খেতে হবে? এমন কি এ অবস্থাও দেখা দেয় যে পুকুর, খাল বিল, নালা ইত্যাদি শুকিয়ে যায় এবং মানুষ তো দূরের কথা গৃহপালিত পশুরা পর্যন্ত খাবার জল পায় না। সেখানে এমন পরিস্থিতিও হয় যে আগুন লাগলে সেই আগুন নেভানোর জন্যও জল পাওয়া যায় না। এটা হচ্ছে তার কারণ মাটির নিচে জলের

স্তর—অ্যাকুইফার—বিভিন্ন জায়গায় বিভন্ন রকমের লেয়ার। কেন এখানে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি নিয়ে মাটির নিচের জল ব্যবহার করা হবে না? এখানে সুইট আছে, তাদের কাছ থেকে তথ্য নিয়ে কেন বিভিন্ন দপ্তরের সঙ্গে সমন্বয়সাধন করে পরিকল্পনামাফিক কার্যসূচি রূপায়িত করা হচ্ছে না? এটা না হবার ফলে যা হচ্ছে সেটা হল চাষের কাজের জন্য ব্যাপকভাবে মাটির নিচের জল ব্যবহার করা হচ্ছে কিন্তু এর জন্য অ্যাজ এ হোল সারফেস ওয়াটারকে রাজ্য সরকার কাজে লাগাতে পারছেন না। আমাদের রাজ্য জলে প্লাবিত হচ্ছে কিন্তু মাটির উপরের সেই জলকে কাজে ঠিক মতোন না লাগিয়ে মাটির নীচের জল নিয়ে বোরো চাষ করা হচ্ছে। এর ফলে এ বছর ৭৫ ফিট পর্যন্ত জলের লেয়ার নেমে গিয়েছিল এক একটা ব্লকে। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন ইউনিসেফ এবং কেন্দ্রীয় সরকারের সাহায্যে ইন্ডিয়া মার্ক—টাইপ টু টিউবওয়েল পর্যন্ত এ বছর ফেল্ল করেছে তার কারণ জলের স্তর অত্যন্ত নেমে গিয়েছে। এই যদি অবস্থা হয় তাহলে কি করে একটা রাজ্য চলবে? বছরের মধ্যে ৪/৫ মাস যদি গ্রামবাংলার মানুষরা জল না পান তাহলে কোন জায়গায় আমরা দাঁড়িয়ে আছি, সেটা মন্ত্রী মহাশয় একটু চিন্তা করে দেখুন। একটা সরকার চলছে এ রাজ্যে, তাদের একটা দৃষ্টিভঙ্গি আছে কিন্তু দপ্তরগুলির মধ্যে সমন্বয়ের অভাবের জন্য ওর দপ্তর যে কাজ করছে, সেটা আজকে নষ্ট হয়ে যাচ্ছে। আমি তাই মাননীয় মন্ত্রীমহাশয়কে অনুরোধ করব, আপনি জল-সম্পদ উন্নয়ন দপ্তরের মাননীয় মন্ত্রী এবং সেচ দপ্তরের মাননীয় মন্ত্রীর সঙ্গে সম্বন্ধ করে একটি ব্যাপক কর্মসূচি তৈরি করুন এবং মানুষকে বলুন যে এই জেলার এই ব্লকে জলের এই স্তর বা আমরা মাটির নিচের জল এতটা ব্যবহার করতে পারবো, তার চেয়ে বেশি পারব না, তা না হলে মানুষকে পানীয় জল দেওয়া যাবে না। প্রয়োজন হলে ক্রপ প্যাটার্ন বদলাতে হবে, অন্য প্রযুক্তি আনতে হবে, অন্য দৃষ্টিভঙ্গি নিতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পানীয় জল যার আর একটা নাম জীবন সেই পরিশুদ্ধ পানীয় জল থেকে আমরা দেখছি এ রাজ্যের একদিকে গ্রাম এবং আর একদিকে শহরের অ্যাভারেজ ৩৫ ভাগ মানুষ বঞ্চিত হচ্ছে। অপর দিকে জলবাহী জীবাণুর আক্রমণে মানুষের মৃত্যু পর্যন্ত হচ্ছে। 'সকলের জন্য স্বাস্থ্য'—এই ডাক আমরা দিচ্ছি কিন্তু দুর্ভাগ্য যে এ রাজ্যের ৫ হাজার গ্রামের মানুষ পরিশুদ্ধ পানীয় জল থেকে বঞ্চিত। তারা খাল, বিল, পুকুরের পচা জল খেয়ে আন্ত্রিকে আক্রান্ত হচ্ছে। মাননীয় মন্ত্রীমহাশয়, আপনার এই বাজেট জলের বাজেট, আমি তাই সার্বিকভাবে এর বিরোধিতা করছি না কারণ জল মানেই জীবন। জলের অপর নাম যখন জীবন তখন স্বাভাবিক কারণে এর সার্বিক বিরোধিতা না করে আমি যে পয়েন্টগুলোর প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করলাম, আশা করি সেগুলির প্রতি দৃষ্টি দেবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-45 — 2-55 p.m.]

**শ্রী সুভাষ বোস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী গৌতম দেব যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন, আমি পূর্ণ সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। আমি খুব মনোযোগ দিয়ে শুনেছি মানসবাবুর বক্তব্য। আগে ওনারা যখন ছিলেন, সুব্রতবাবুরা ছিলেন তখন একজন সংগীতজ্ঞ, বাংলার বিখ্যাত গায়ক আব্বাস আলি, তিনি গান রচনা করেছিলেন স্বাধীনতার পর, আল্লা পানি দে, আল্লা মেঘ দে। আজকে গৌতমবাবু গ্রামে গ্রামে জল

দিচ্ছেন। স্বাধীনতার পর এই প্রথম যুগান্তকারী পদক্ষেপ বামফ্রন্ট সরকার নিয়েছেন। তিনি বক্তব্যে বললে খুশি হতাম আজকে ৩৮ হাজার গ্রাম সেখানে জলের ব্যবস্থা করা হয়েছে, ১ কোটি ৭১ লক্ষ টিউবওয়েল বসানো হয়েছে। শুধু তাই নয় আরিফ মহম্মদ যিনি কেন্দ্রীয় মন্ত্রী ছিলেন, তিনি একদিন গোলপার্কে এসে বললেন, আমাদের বাংলার এম. পি., এম. এল. এ.-দের সামনে বর্ক্তৃতা করে বললেন, কেন আমি কংগ্রেস ছেড়েছি জানেন, আমার কন্সটিটিউয়েন্সিতে নয় কিলোমিটার দূরে গিয়ে মেয়েদের জল আনতে হয়। এই ৪০ বছর, ৪৫ বছর পরে আমরা গ্রামে টিউবওয়েল বসাতে পারিনি। আমরা সেখানে ১ কোটি ৭১ লক্ষ টিউবওয়েল গ্রামে বসিয়েছি। ৭৭ সালে গ্রামীণ জল প্রকল্প ১৩১টা ছিল, সেই প্রকল্প বেড়ে ৯৫ সালে এসে দাড়িয়েছে ৮৪৬টি প্রকল্প। আমরা এটা করতে পেরেছি। ১৯৭৭ সাল পর্যন্ত ওনারা গ্রামের দিকে কীভাবে নজর দিয়েছিলেন, এই জল প্রকল্পের জন্য? ৭৭ সাল পর্যন্ত মাত্র ৩ কোটি ৮৮ লক্ষ টাকা খরচ করেছিলেন। আর এই গৌতমদেব আজকে ৪৪৭ কোটি ৭৪ লক্ষ টাকা খরচ করেছেন। আর্বান এরিয়ায় ৭৭ সালের মার্চ মাস পর্যন্ত মাত্র ছিল ৩৭টি প্রকল্প পৌরসভায়। আর আজকে ৯৫ সালে ৭২টি প্রকল্প কমপ্লিট হয়ে গেছে, আরও ৭টি প্রকল্পের কাজ চলছে। ঘরাই, ক্ষীরপাই, রামজীবনপুর, টাকিয়াগঞ্জ, জামুরিয়া, তাহেরপুর। ৩০ বছরে ৩৭টা, আর মাত্র ১৭ বছরে ৭২ প্রকল্প। এই সাতটি প্রকল্প কমপ্লিট হলে ৭৯টাতে দাঁড়াবে। একটা হবে বাদুড়িয়ায়। ৭৭ সালের মার্চ পর্যন্ত যে জনসংখ্যা উপকৃত হয়েছে, তার শতকরা হিসাব হচ্ছে ৩০ পারসেন্ট। আর বর্তমানে ৯৫ সালের মার্চ পর্যন্ত ৬৮.৫ পারসেন্ট আজকে উপকৃত হয়েছে।

অত কথা বলছেন, এতক্ষণ জাবর কাটছিলেন। বর্ক্তৃতা করা দরকার তাই করে গেলেন। এবার আসুন সুন্দরবনের কথায়। কি করেছিলেন সুন্দরবনের জন্য? আমরা কি করেছি? ওই দ্বীপের মধ্যে, চারিদিকে নোনা জল বেষ্টিত সেই জায়গায় আমরা পরিশ্রুত পানীয় জলের ব্যবস্থা করেছি, ডিপ টিউবওয়েলের মাধ্যমে, নল দিয়ে ওই দ্বীপের জল সরবরাহ করা হচ্ছে। হিঙ্গলগঞ্জ যেটা মুখ্য দ্বীপ সেখানে প্রায় ১৫ হাজার লোককে নল দিয়ে পরিশ্রুত জল দেওয়া হচ্ছে। সন্দেশখালি, দ্বারিকজঙ্গলে ১০ হাজার লোককে ওই নোনা জল পরিবেষ্টিত অঞ্চলে পরিশ্রুত মিষ্টি জল পৌঁছে দেওয়া হচ্ছে। এটা তো উল্লেখ করলেন না। এই অ্যাচিভমেন্ট-এর কথা তো বাঙলার সন্তান হয়ে বললেন না। হাসনাবাদ, ভবানীপুর, শুলবাড়িতে ২০ হাজার লোকের জলের জন্য আজ ব্যবস্থা করা হচ্ছে। এবারে আসি দক্ষিণ ২৪ পরগনার ক্ষেত্রে। গোসাবা দ্বীপে ২৫ হাজার লোকের জন্য আজকে ওই পরিশ্রুত মিষ্টি জল পৌঁছে দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে এবং শুধু তাই নয়, আপনার সাতজালিয়াতে সোলার দিয়ে আমরা বৈজ্ঞানিক পদ্ধতিকে আমরা ব্যবহার করেছি। পাম্প চালিয়ে পরিশ্রুত জল আমরা পৌঁছে দিচ্ছি ওই সুন্দরবনের মানুষের জন্য। এটা তো একবারও উল্লেখ করলেন না নিজেদের ব্যর্থতা ঢাকার জন্য শুধুমাত্র জাবর কেটে গেলেন। দ্বিতীয়ত আরও প্রকল্প আমরা হাতে নিয়েছি। শিলিগুড়ির জন্য প্রায় ৪ হাজার ৬শো ১৭ কোটি টাকার প্রকল্প হাতে নেওয়া হয়েছে। দু লক্ষ সাতাশ হাজার মানুষ এতে উপকৃত হবেন এসব আপনারা কল্পনা করেছেন গত তিরিশ বছর ধরে। সেজন্য গ্রামের মানুষ আপনাদের চারটি ইলেকশনে বঞ্চিত করেছে। খড়্গপুরে ২ হাজার ১শো ৪১ কোটি ৩৫ লক্ষ টাকা। আজকে ১ লক্ষ ৯০ হাজার মানুষ এতে উপকৃত হবে।

খরচ হবে তা হোক কিন্তু আমরা মানুষের জন্য কাজ করে যাব। আর আপনারা শুধু শিলান্যাস করেই ক্ষান্ত থেকেছেন, কাজ কিছুই হয়নি। আমরা সেটা করি। দার্জিলিঙের ন্যাওড়াখেলায় একটা যুগান্তকারী পদক্ষেপ নেওয়া হয়েছে। সাত হাজার ফিট উঁচুতে সেনাবাহিনী ও ওই অঞ্চলের মানুষের জন্য জল প্রকল্প হাতে নেওয়া হয়েছে। দার্জিলিঙকে কুইন বলেন। তাকে আপনারা রুক্ষ, শুষ্ক করে রেখেছিলেন। আমরা সেখানে জলের ব্যবস্থা করার চেষ্টা করছি। এক লক্ষ লোক এতে উপকৃত হবেন। খরচ হবে ৩১ কোটি টাকা। ওই সাত হাজার ফিট উঁচুতে আমরা জলের ব্যবস্থা করছি। আর্সেনিক দূরীকরণের চেষ্টা আমরা করেছি। ৮০ সালের আগে আপনারা করেননি। সেটা আমরা করেছি গবেষণা করে। ইতিমধ্যে যেটা উল্লেখযোগ্য, মাত্র পাঁচ মাসের মধ্যে ভারতবর্ষের সবচেয়ে বড় প্রকল্প আমরা গ্রহণ করছি। গঙ্গা থেকে জল এনে সেই জল ট্রিটমেন্ট করে মালদার মানুষকে পৌঁছে দেওয়া হবে। এতে খরচ হবে ৮৮ কোটি টাকা। আর আপনারা কি করছেন? আমরা আর্সেনিক দূরীকরণের ব্যবস্থা গ্রহণ করেছি।

আজকে মালদায় ২,২৪৩টি, মুর্শিদাবাদে ৯,৬৪৫টি, নদীয়ায় ২,৮১১টি এবং উত্তর ২৪-পরগনায় ৫,৩১৮টি টিউবওয়েল আছে যেগুলো আর্সেনিক ধরা পড়েছে। ১৯৭৭ সাল পর্যন্ত আপনারা এখানে ক্ষমতায় ছিলেন, আর্সেনিকের দিকে নজর দেন নি। মানষবাবু এখানে অনেক বক্তৃতা করলেন। তা তারা তো এখানে ক্ষমতায় ছিলেন, তারা যদি এগুলো ধরতেন এবং পানীয় জলকে আর্সেনিক মুক্ত করার ব্যবস্থা করতেন তাহলে আজকে এই বিপদ দেখা দিত না। বামফ্রন্ট সরকার গ্রামের মানুষদের দিকে তাকিয়ে আর্সেনিক নিরসনের ব্যবস্থা গ্রহণ করেছে। সেজন্য আমি পুনরায় এই বাজেটকে সমর্থন করে ওদের যে ছাঁটাই প্রস্তাব উত্থাপিত হয়েছে তার বিরোধিতা করছি। আশা করি ওরা অবনত মস্তকে পানীয় জল সরবরাহের জন্য যে যুগান্তকারী পদক্ষেপ এ রাজ্যে নেওয়া হয়েছে, তাকে সমর্থন করবেন।

[2-55 — 3-05 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ারিং দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ১২৫ কোটি ৯৩ লক্ষ ৬৭ হাজার টাকার ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করে, আমাদের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাব আনা হয়েছে তার সমর্থনে গুটি কয়েক কথা এখানে উপস্থাপিত করতে চাই। আমার আগে সুভাষবাবু বক্তৃতা করলেন। কি বললেন? তিনি বললেন, সারা রাজ্যের গ্রামীণ মানুষদের এমন বিশুদ্ধ পানীয় জল তারা সরবরাহ করেছেন যার অনিবার্য পরিণতিতে চার চারবার আমাদের পরাজয় ঘটেছে। সুভাষবাবু এ কথা বলার সময় বলতে ভুলে গেছেন যে, সাম্প্রতিককালে তারাই রানাঘাট পৌরসভার নির্বাচনে সুভাষবাবুদের কথা জনগণ শোনেনি। সেখানে তারা সুভাষবাবুদের তাড়িয়ে দিয়ে আমাদের বসিয়েছে। এইভাবে রানাঘাট সহ সারা রাজ্যের পৌরসভাগুলোর নির্বাচনের মধ্যে দিয়ে সুভাষবাবুদের বিদায় ঘন্টা বেজে গেছে এবং সেটা বাজিয়ে দিয়েছে রাজ্যের জনগণ। তথাপি আমি একথা কখনোই বলব না যে, গত ১৮ বছরে বামফ্রন্ট পানীয় জল সরবরাহের ব্যাপারে কিছু করেনি। নিশ্চয়ই আমি এ ধরনের কথা বলে সত্যের অপলাপ করব না। আবার বিশেষ করে গৌতমবাবুর ক্ষেত্রে কখনই সে কথা

বলব না। আমরা মূল্যায়ন করে, বিশ্লেষণ করে দেখেছি যে, একটা চেষ্টা চলছে। কিন্তু চেষ্টা চললেও যে সমস্ত তথ্য এখানে সরবরাহ করা হয়েছে সে সমস্ত তথ্য অনুযায়ী গ্রামের মানুষেরা এখনো জল পাচ্ছে না। এখানে বলা হয়েছে শতকরা ৬৭ ভাগ মানুষের কাছে জল পৌঁছে দেওয়া হয়েছে। হ্যাঁ টিউবওয়েল পোতা হয়েছে, খনন করা হয়েছে। কিন্তু সেগুলোর মধ্যে অনেকগুলোই আবার খারাপও হয়ে গেছে এবং দীর্ঘদিন ধরে অকেজো অবস্থায় পড়ে আছে। সে হিসাব, সে তথ্য এখানে উল্লেখ করা হয়নি। মূলত রাজ্যে দুটি প্রকল্পের মাধ্যমে পানীয় জল সরবরাহ করা হয়। একটা হচ্ছে, ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্প, যা রাজ্য সরকারের সৃষ্টি। আর একটা হচ্ছে, কেন্দ্রীয় সরকারের ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্প। এই প্রকল্পটি কেন্দ্রীয় সরকার প্রস্তুত করেছে এবং এতে প্রধানত টাকা দিচ্ছে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারকেও ম্যাচিং গ্রান্ট হিসাবে টাকা দিতে হয়। এক্ষেত্রে এ রাজ্যে কেন্দ্রীয় সরকার তার সময় মতো টাকা দেওয়ার ব্যবস্থা করলেও রাজ্য তার দেয় টাকা সময় মতো দিতে পারে না এবং না পারার জন্য বহু জায়গায় টিউবওয়েল বসানো সম্ভব হয়নি। বহু জায়গায় পিছিয়ে পড়ে আছে। আজকে যেখানে গ্রামের মানুষকে মূলত টিউবওয়েল বা নলকূপের জলের ওপর নির্ভর করতে হচ্ছে সেখানে এই অবস্থার জন্য মানুষ পানীয় জলের সংকটের মধ্যে রয়েছে। নলকূপ বসাবার প্রকল্পগুলো জেলা পরিষদের মাধ্যমে পঞ্চায়েত সমিতিকে দেওয়া হয়, পঞ্চায়েত সমিতি আবার গ্রাম পঞ্চায়েতকে দেয় এবং গ্রাম পঞ্চায়েত সেগুলো বসাবার ব্যবস্থা করে।

এখানে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে সোজাসুজি প্রস্তাব রাখছি, অতি দ্রুত গ্রামে পানীয় জল সরবরাহ করার জন্য টিউবওয়েল বসানোর দরকার আছে। জেলা-পরিষদ, পঞ্চায়েত সমিতি, তারপর গ্রাম পঞ্চায়েত এইভাবে ঘুরে আসতে অনেক সময় লেগে যায়। ধরুন, সাইট সিলেকশন করা হয়েছে এবং গ্রাম পঞ্চায়েত যথাযথভাবে সুপারিশ করেছে। তারপর সেটা পঞ্চায়েত সমিতিতে যাবে। তারপর গ্রাম পঞ্চায়েতের হাতে সেই টিউবওয়েল বসানোর আদেশ যেতে অনেকদিন লেগে যাচ্ছে। সেইজন্য আমি এটাকে সরলীকরণ করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এবং এই ক্ষমতা সোজাসুজি যাতে পঞ্চায়েত সমিতির হাতে দেওয়া যায়, তাহলে দ্রুত পানীয় জল মানুষ পেতে পারে। এখানে সুভাষবাবু অনেক হিসাব দিয়েছেন যা মাননীয় মন্ত্রী-মহাশয়ের বাজেট স্পিচে আছে। সুতরাং আমি সেইদিকে যেতে চাই না। আমি গত বছর এই বাজেটে অংশগ্রহণ করেছিলাম। অমি এই কথা বলতে চাই, রাজ্যের এমন জায়গা আছে যেখানে এখন পুকুরের জল খেতে হয়। কিন্তু মন্ত্রীর হিসাবমতো, প্রবলেমটিক ভিলেজ আর নেই। এমন কোনও গ্রাম নেই যেখানে পানীয় জলের ব্যবস্থা করা যায়নি। অর্থাৎ প্রতিটি গ্রামে পানীয় জল পৌঁছে গেছে। অর্থাৎ ৩৮ হাজার ২৪টি গ্রামের সব জায়গায় পৌঁছে গেছে। আমি কাঁথি থেকে প্রতিনিধিত্ব করি। আমার এলাকা সমুদ্র উপকূলবর্তী। এই সমুদ্র উপকূলবর্তী এলাকার আরো অনেক এম. এল. এ. আছেন। যেমন, আমি কাঁথি (দক্ষিণ), তেমনি উত্তর-কাঁথির এম. এল. এ. আছেন। শাসকদলের রামনগরের এম. এল. এ. আছেন। তেমনি সুনির্মল পাইক (খেজুরির) এম. এল. এ. আছেন। এরা সবাই সমুদ্র উপকূলবর্তী এলাকার। আমি দায়িত্ব নিয়ে বলছি, এখনও সেখানকার বিস্তৃত এলাকার মানুষকে পুকুরের জলের উপর নির্ভর করতে হয়। একটা সময়ে এই জলকে বিশুদ্ধ পানীয় জল করে সরবরাহ

করা হয়েছিল পাইপলাইনের মাধ্যমে। টিউবওয়েলের মাধ্যমে যে জল সরবরাহের ব্যবস্থা করা হয়েছিল সেগুলি খারাপ হয়ে গেছে। এই ব্যাপারে আমি বিভাগীয় দপ্তরের কাছে বহুবার দরবার করেছি। মাত্র ১টি টিউবওয়েল এখন পর্যন্ত ঠিক আছে। সিদ্ধার্থ রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন সেই সময়ে এই জল সরবরাহ করা হয়েছিল। এখন সেইসব টিউবওয়েলগুলি ৮।১০ বছর হল খারাপ হয়ে পড়ে আছে। পাইপলাইনগুলি নষ্ট হয়ে গেছে। মাননীয় মন্ত্রীমহাশয় গত বছর এখানে দাঁড়িয়ে আমাকে বলেছিলেন উপগ্রহের মাধ্যমে কাঁথিতে যে জলের সমস্যা সেই জলের সমস্যার সমাধান কিভাবে করা যায় তারজন্য পরীক্ষা-নিরীক্ষা করা হচ্ছে এবং তিনি বিরাট অঙ্কের প্রকল্পের কথা ঘোষণা করেছিলেন। কিন্তু আজও তা বাস্তবায়িত হয়নি। আজও সেখানে টিউবওয়েল পোঁতা হল না, আজও সেখানে রিজারভারে জল এলো না। পাইপ-লাইনের মাধ্যমে জল গিয়ে যেখানে জলের সংকট আছে এমন গ্রামগুলিতে পানীয় জল পৌঁছালো না। আমি তাই দাবি করছি, মাননীয় মন্ত্রীমহাশয় এই ব্যাপারে আন্তরিকভাবে তার সদিচ্ছার প্রমাণ দেবেন। আপনি শুনলে অবাক হয়ে যাবেন, আমি যে জায়গায় বসবাস করি, সেখানে একটা পাইপ পুঁতে দিলেই জল পাওয়া যায়। ২০।২৫ ফুট হলেই হবে কিংবা তার চেয়ে কম পুঁতে দিলে জল দেওয়া যায়। কিন্তু সেই শ্যালো টিউবওয়েলের জল খাওয়া যায় না। যায় না বলেই এক সময়ে পাইপ-লাইনের ব্যবস্থা করা হয়েছিল, আপনার কাছ থেকে আমি সুস্পষ্ট ঘোষণা পেতে চাই, এই স্যালাইন বেল্টের মানুষের জন্য বিশুদ্ধ পানীয় জল পাওয়া যাবে কিনা? এটা ঠিকই, আপনি চেষ্টা করছেন। খড়্গপুরে হাত দিয়েছেন, মহিষাদলে এবং গেঁয়োখালিতে করেছেন। যেসব নতুন জায়গায় হাত দিয়েছেন—আমি চাই—নিশ্চিত সেইসব জায়গায় কাজ দ্রুত সম্পন্ন হোক, দ্রুত মানুষ জল পাক।

কিন্তু যার মাধ্যমে মানুষ পানীয় ফলের সংকট দূর করতে পারত সেগুলি নষ্ট হয়ে গেছে এবং শুধু কাঁথি নয়, সারা রাজ্যের বহু প্রকল্প নষ্ট হয়ে গেছে। তাই আপনার আনা বাজেটকে সমর্থন করতে পারলাম না। রাজ্যের একটা বৃহৎ অংশের মানুষ আজ বিশুদ্ধ পানীয় জল থেকে বঞ্চিত হচ্ছে। তারা আজকে পুকুরের জল খাচ্ছে। তারা আজকে এই সব জল খেয়ে আন্ত্রিক, কলেরা ইত্যাদি রোগে আক্রান্ত হচ্ছে। আজকে মাননীয় মন্ত্রীর কাছে আগামীদিনের যে সমস্যাগুলির কথা তুলে ধরলাম, সে ব্যাপারে আপনি সদিচ্ছা দিয়ে, আন্তরিকতা দিয়ে দেখবেন। আর কেন্দ্রীয় সরকারের যথেচ্ছ টাকা দেওয়া সত্ত্বেও জলের সঙ্কট দূর করতে পারেন নি বলেই এই বাজেটকে সমর্থন করতে পারলাম না। এই কথা বলে বাজেটকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-05 — 3-15 p.m.]

**শ্রী অমর চৌধুরি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মারফত এই যে প্রস্তাব আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় দিয়েছেন, এই ডিম্যাণ্ডকে সম্পূর্ণভাবে সমর্থন করে এবং বিরোধী পক্ষ যে কাটমোশন দিয়েছেন তার সম্পূর্ণভাবে বিরোধিতা করে দু-চারটি কথা বলব। মাননীয় মন্ত্রী মহাশয়, পুরুলিয়া এবং বোলপুরে যে প্রকল্প গত অক্টোবরে শুরু হওয়ার কথা বলেছিলেন সেটা কবে শেষ করবেন সেটা আপনি একটু জানাবেন। স্যার নর্থ বেঙ্গলের ডুয়ার্সের দিকে, বিভিন্ন জায়গাতে আপনাদের যে প্রকল্পগুলি আছে, সেগুলি চালু হচ্ছে না

এবং সেখানে জলের অসুবিধা সারা বছরই থাকে। এইগুলি আপনাকে দেখার জন্য অনুরোধ করছি এবং পরবর্তীকালে আমি শুধু এইটুকুই বলতে চাই যে, গ্রামাঞ্চলে পানীয় জলের ব্যবস্থা করার জন্য বামফ্রন্ট সরকারের তরফ থেকে, সাধারণ মানুষের সদিচ্ছা এবং সহানুভূতি নিয়ে যেভাবে কাজ করার চেষ্টা হচ্ছে, তাকে আমি সম্পূর্ণভাবে সমর্থন করি এবং আমাদের সুভাষবাবু একটা কথা বলবার চেষ্টা করছেন যে, হাসনাবাদ, সন্দেশখালি অঞ্চলে যেভাবে জলের সরবরাহ করা হচ্ছে, সেটা খুবই সুখের কথা এবং সেইভাবে সন্দেশখালি থানার অন্যান্য অঞ্চলেও যাতে করা যায় সেটার দিকে লক্ষ্য রাখার জন্য অনুরোধ করছি এবং সঙ্গে সঙ্গে দুঃখের সাথে আমি বলতে চাই যে, বরানগর, কামারহাটি অঞ্চলে যে ওয়াটার ওয়ার্কস প্রোজেক্ট আছে, এই প্রজেক্টের কিছু কিছু গলদের দিকে দৃষ্টি আকর্ষণ করছি। এই প্রোজেক্ট-এর মধ্যে যে ব্যাপক এরিয়া—আমাদের দক্ষিণ দমদম, পানিহাটি, কামারহাটি, বরানগর যেভাবে উপকৃত হবার কথা ছিল, এখনও সেইভাবে হয়নি এবং জল যাচ্ছে না। তার সঙ্গে আপনার মাধ্যমে বলতে চাই যে, এই ওয়াটার ওয়ার্কস প্রজেক্ট-এর তিনটি ট্রিটমেন্ট প্ল্যান্ট আছে। ফার্স্ট ট্রিটমেন্ট প্রায় ৪০ এর দশকের। সেকেণ্ড ট্রিটমেন্ট ৭০-এর দশকের, থার্ড ট্রিটমেন্ট হচ্ছে আধুনিক এবং সেটা সবে শুরু হয়েছে। কিন্তু এই সেকেণ্ড ট্রিটমেন্টের ব্যাপারে দু-চারটি কথা বলব। থার্ড ট্রিটমেন্টের যে জল সেটা দেওয়া শুরু হয়েছে। ফার্স্ট ট্রিটমেন্টের যে জল সেই জল বরানগরের কিছু অংশ পাচ্ছে বটে কিন্তু এত পুরানো যে কিছুই হচ্ছে না। আবার বরানগর এবং কামারহাটি পৌরসভাকে যৌথভাবে দেওয়া হচ্ছে। সেকেণ্ড ট্রিটমেন্টের জল পি. এইচ. ই. ডিপার্টমেন্টের এবং থার্ড ট্রিটমেন্ট সি. এম. ডি. এ ডিপার্টমেন্টের। এই তিনটি দপ্তরের কো-অর্ডিনেশনের দরকার আছে বলে আমার মনে হয়। আমার মনে হয় টেকনিক্যাল অ্যাডমিনিস্ট্রেটিভ প্রবলেম আছে বলে জল সরবরাহ বিশেষভাবে ব্যাহত হচ্ছে। আশা করছি যে আপনি সাধারণ মানুষের স্বাস্থ্যের দিকে তাকিয়ে তা দূর করার চেষ্টা করবেন।

এই সেকেণ্ড রিজারভারের জলে মানুষ, গরু, মোষ থেকে শুরু করে সবাই চান করছে। মাছের চাষ হচ্ছে, এমন কি যারা কর্মচারি আছেন তারা মাছ চাষের জন্য লিজ দিয়ে টাকা নিচ্ছেন, এবং সেই টাকা নেওয়ার অভিযোগের কথাও আমরা শুনেছি। পরিশুদ্ধ জল যখন রিজারভারে আসে, ঐ অঞ্চল বেশি প্লাবিত হলে তাতে বাগজোলা খালের জলও আসে। তার জন্য জলে ময়লা এমন কি পোকা পর্যন্ত দেখতে পাওয়া যায়। বরানগর, আলমবাজার, দেশবন্ধু রোড, জি. এল. টি রোড সংলগ্ন জায়গায় ঐ সেকেন্ড রিজারভারের জল আসে, কিন্তু জলের এইরকম অবস্থার জন্য সাধারণ মানুষ পানীয় জল পাচ্ছে না, তাদের অত্যন্ত দুরবস্থা হচ্ছে। জলে অত্যধিক ক্লোরিন দেওয়া হয় ঐ পরিমাণ ক্লোরিন মানুষের স্বাস্থ্যের পক্ষে ক্ষতিকর কিনা ভেবে দেখার জন্য বলছি। অত্যন্ত নোংরা জল আসে এ অভিযোগ আছে। এ ব্যাপারে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, আমাদের যতই সদিচ্ছা থাকুক না কেন সেই সদিচ্ছায় যেন আমলারা বিরোধিতা করতে না পারে তার জন্য অনুরোধ করছি। সঙ্গে সঙ্গে আর একটা অনুরোধ করব যে জলের যে ব্যবস্থা আছে সেই ব্যবস্থা প্রত্যন্ত গ্রামের মধ্যে যাতে সুষ্ঠু জল সরবরাহ করা যায় সেটাও দেখতে হবে। গ্রাম পঞ্চায়েতের মধ্যে বিভিন্ন দলের মানুষ আছেন, যেখানে কংগ্রেস আছেন, সেই কংগ্রেসিরা যাই করুন না কেন আমরা যেন সেখানে প্রতিহিংসামূলক কিছু না করি সেদিকে নজর রাখতে হবে। ঐ যে যেখানে

টিউবওয়েল খারাপ হয়ে যায় সময় মতো সংস্কার হয় না, সময় মত মানুষ জল পায় না, বহু দূর দূর থেকে জল আনতে হয়, সেখানে আর একটু জলের ব্যবস্থা করতে হবে। এই অবস্থার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** (মাননীয় সদস্য সভায় উপস্থিত ছিলেন না।)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, গতকাল যেখানে গুলি চলেছিল, তাতে সি. পি. এমের দুজন মারা গেছে, সেখানে আজকেও গণ্ডগোল চলছে, ধর্মঘট ডেকেছে। পুলিশ গুলি চালিয়েছে, সি. পি. এমের দুজন খুন হয়েছে, আর কংগ্রেসের বিরুদ্ধে ধর্মঘট ডেকে দিয়েছে, তাই মাননীয় সৌগতবাবু বেরিয়েছেন।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। যে বাজেট আজকে এখানে পেশ করা হয়েছে সেই বরাদ্দ আমরা করতে চাই বাস্তব কতকগুলি অবস্থার ভিত্তিতে। একটু আগে মাননীয় বিরোধীদলের সদস্য ডাঃ মানস ভুঁইয়া আলোচনা করলেন এবং কতকগুলি তথ্য এখানে সরবরাহ করলেন, যার মধ্যে দিয়ে মনে হতে পারে এই বিভাগের কোন উন্নতি ঘটেনি। একটা কথা তাদের স্মরণ করিয়ে দিতে চাই যে, ১৯৮২ সালের আদমসুমারির যে তথ্য সেই তথ্য এখানে রয়েছে, তাতে দেখা যাচ্ছে তখনকার গ্রামের যে সংখ্যা ছিল তার মধ্যে মাত্র ৬০৫০টি সমস্যা মুক্ত ছিল, আর ১৯৮১-তে কি দাঁড়িয়েছে, আজকে আমরা দেখছি ১২৭৮১টি বর্তমানে এই টোটাল সংখ্যা ১৯১৯০টি জায়গায় পরিশুদ্ধ জল সরবরাহ করা হয়েছে।

[3-15 — 3-25 p.m.]

আজকে তথ্য যা বলছে তাতে দেখা যাচ্ছে যে ১৯৮১ সাল থেকে এই পর্যন্ত যা বৃদ্ধি পেয়েছে, এটা যদি স্বীকার না করা হয় তাহলে সত্যের অপলাপ করা হবে। কাজেই এই বিষয়টি আলোচনার মধ্যে আসা উচিৎ যে আমরা এই সময়ের মধ্যে এই উন্নতি করেছি। আজকে সবচেয়ে দুঃখের বিষয় হচ্ছে এখনও পর্যন্ত মানুষ নলবাহিত জল পাচ্ছে না। এখানে মাননীয় সদস্য সুভাষবাবু বলেছেন যে ৬৮ শতাংশ মানুষকে এই জল দেওয়া হচ্ছে। কিন্তু আমরা যদি ১৯৭৪-৭৫ সালের দিকে তাকাই তাহলে আমরা দেখব যে তখন কি অবস্থা ছিল। তখন পরিশ্রুত জল মানুষকে দেওয়া হত না। আজকে পশ্চিমবঙ্গের মানুষকে নলবাহিত পরিশ্রুত জল যাতে দেওয়া যায় তারজন্য পরিকল্পনা নেওয়া হয়েছে বলে আমি এই বাজেটকে সমর্থন করছি। আজকে নলবাহিত জল দেবার জন্য যে নতুন পরিকল্পনা নেওয়া হয়েছে তাতে খরচ করা হচ্ছে ৪৬ কোটি ৮২ লক্ষ টাকা। এটা আগে ছিল ৩ কোটি ৩৪ লক্ষ টাকা। এই বৃদ্ধি করার পরেও সমস্যা থাকছে। এই সমস্যা এখনই দূর করা যাবে না। কিন্তু আমাদের সময়ে আগের থেকে অনেক বৃদ্ধি করা হয়েছে এবং নলবাহিত পরিশ্রুত জল সরবরাহ করা হচ্ছে এবং সেই চেষ্টাকে উপযুক্তভাবে কাজে লাগান হচ্ছে বলে এই বাজেটকে আমি সমর্থন করছি। দ্বিতীয় কথা হচ্ছে, এখানে আর্সেনিকের বিষয়ে উল্লেখ করা হয়েছে। এই

ব্যাপারে আমার কিছু বক্তব্য আছে। প্রথম বক্তব্য হচ্ছে যে কি কারণে আর্সেনিক হচ্ছে। আগে আর্সেনিকের ব্যাপারে কোনও পরীক্ষা-নিরীক্ষা করা হত না। মাটির নিচের জলে কেন আর্সেনিক থাকছে সেটার কারণ পরীক্ষা করে দেখা হত না। প্রাকৃতিকভাবে যে জল পাওয়া যায় সেই জলে যদি আর্সেনিক থাকে তাহলে সেটা মুক্ত করা খুবই ব্যয়-সাপেক্ষ ব্যাপার হয়। কিন্তু শিল্পাঞ্চলে যদি আর্সেনিক থাকে তাহলে সেটা মুক্ত করা যায়। কিন্তু এখন আর্সেনিক মুক্ত করার জন্য, পরিশ্রুত জল দেবার জন্য ব্যবস্থা করা হয়েছে। মুর্শিদাবাদ, মালদা, নদীয়া এবং ২৪ পরগনা, এই জেলাগুলিতে আর্সেনিক বেশি করে দেখা যাচ্ছে। কাজেই এই সমস্ত জায়গায় এই ব্যাপারে বেশি করে উদ্যোগ নেওয়া দরকার। এই ব্যাপারে আমি মন্ত্রীমহাশয়ের আলোচনা করেছি। তিনি বলেছিলেন যে মুর্শিদাবাদ গিয়ে বিষয়টি দেখবেন এবং কিভাবে এই সমস্যার সমাধান করা যায় সেইভাবে পরিকল্পনা নেওয়া হবে। আজকে আর্সেনিক দূর করতে গেলে মানুষকে মটিভেটেড করতে হবে। গ্রাম-পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং স্থানীয় প্রতিষ্ঠানকে নিয়ে এই বিষয়ে আলোচনা করা উচিত এবং মানুষকে বোঝান উচিত যে এই জল থেকে অসুখ বাড়ছে। জলকে পরিশ্রুত করাব জন্য গ্রামীণ জনসাধারণের মধ্যে বেশি করে উদ্যোগ নেওয়া দরকার এবং তার পাশাপাশি পরিকল্পনাও নেওয়া দরকার। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলেন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি জনস্বাস্থ্য কারিগরি বিষয়ের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন, তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা এখানে বলছি। আমার বলার শুরুতে একটি কথা বলা দরকার। মাননীয় বিরোধী দলের সদস্যরা সব ঘটনাগুলিকে যেভাবে দেখেন, এই বিষয়টাকেও সেইভাবে যুক্ত করতে চেয়েছেন। রাজ্যের জল সরবরাহের ব্যাপারে, রাজ্যের রাজনৈতিক অবস্থা, বিভিন্ন নির্বাচনের ভূমিকা ইত্যাদি বিষয়ে মানুষ নাকি বামফ্রন্টকে ভুলে যাচ্ছে, এইরকম কিছু নজির তুলে ধরার চেষ্টা করছেন। স্বাভাবিকভাবে এটা বাস্তব যে পশ্চিমবাংলার কিছু পৌরসভা কংগ্রেস দখল করেছেন, নিশ্চিতভাবে মানুষ তাদের ভোট দিয়েছেন। কিন্তু একটা কথা বললে আমরা সন্তুষ্ট হতাম যে, পৌরসভার নির্বাচন যেটা অনুষ্ঠিত হয়েছে, সেই একই সময়ে আমাদের রাজ্যের বিধানসভার ৩টি উপ-নির্বাচনও অনুষ্ঠিত হয়েছে এবং সেই নির্বাচনে কংগ্রেস একটা জায়গায় জামানত বাজেয়াপ্ত হয়েছে, একটা জায়গায় দ্বিতীয় স্থানে এসেছে।

স্বাভাবিকভাবে আমরা নিশ্চিত যে মানুষ ভুল করেন এটা যদি বিরোধী সদস্যরা মনে করেন তাহলে ভুল হবে। পশ্চিমবঙ্গের মানুষের বামফ্রন্টের প্রতি যে জনসমর্থন আছে তা বিগত তিনটি উপ-নির্বাচনের মধ্য দিয়ে দেখেছি। সেই নির্বাচনগুলো ছিল শহরাঞ্চলে একটি কেন্দ্রে এবং গ্রামাঞ্চলে দুটি কেন্দ্রে। স্বাভাবিকভাবে জনসমর্থন এসেছে বামফ্রন্ট সরকারের কিছু ঘোষিত নীতি এবং কর্মসূচি এবং মানুষের জন্য কিছু করার যে প্রচেষ্টা, মানুষের জন্য কিছু করেছেন এটা বাস্তবায়িত হয়েছে বলে। তাই এই সমর্থন আছে। এই দপ্তরে যে কর্মসূচি, যে ভূমিকা নিশ্চিতভাবে মানুষের সাফল্যের কথা বলতে গিয়ে নিশ্চয় আমাদের হাতকে শক্ত করে। আমরা দেখেছি গ্রামে জল সরবরাহের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকারের ঘোষিত নীতির মধ্য দিয়ে, পঞ্চায়েত ব্যবস্থার মধ্য দিয়ে গ্রামীণ মানুষের কাছে পানীয় জল পৌঁছে দেওয়ার

প্রচেষ্টায় আমরা সাফল্য অর্জন করেছি। বিগত দিনে একটা গ্রামে একটা টিউবওয়েল দেখেছি। কোথাও একাধিক টিউবওয়েল থাকলেও এই মুহূর্তে মানুষ আরও বেশি করে চাইছেন যে তারা বাড়ির নিকটে পানীয় জলের সংস্থান পেতে পারেন। আমরা নিশ্চিতভাবে বলতে পারি আমাদের সরকার-এর যে অর্থনৈতিক অবস্থান তার উপর দাঁড়িয়ে মানুষের পানীয় জলের সমস্যা দূর করার ক্ষেত্রে ব্যবস্থা গ্রহণ করেছেন। কিন্তু খুব স্বাভাবিক, এক্ষেত্রে আমাদের যে প্রচেষ্টা আছে তাকে আরও সুসংহত করা দরকার। আমরা যেটা দেখি বিশেষ করে গরমের সময়ে পানীয় জলের যে সঙ্কট আছে সেই সঙ্কটের মাঝে দাড়িয়ে, সেই পরিস্থিতি থেকে বেরোনার যে প্রচেষ্টা থাকে সে ক্ষেত্রে আমাদের রাজ্য সরকার, বিশেষ বিশেষ ক্ষেত্রে জেলাপরিষদ এবং পঞ্চায়েতগুলোর একটা অতিরিক্ত ভূমিকা নেওয়া দরকার। সেটা নেওয়া দরকার খরা এবং প্রাকৃতিক বিপর্যয়ের সময়। খরাপ্রবণ এলাকায় বিভিন্ন জেলায় যে সমস্যার উদ্ভব হয় তা দূর করার জন্য পঞ্চায়েতগুলি পানীয় জলের ব্যবস্থা করতে পারেন। সেক্ষেত্রে আমাদের সরকারকে আরও সঠিক জায়গায় সঠিক দৃষ্টি নিয়ে কাজ করা দরকার। পঞ্চায়েত এই সমস্যা দূর করতে পারে। মাননীয় সদস্য বলেছেন হাওড়ায় জেলা পরিষদ প্রচলিত নিয়ম থেকে বাইরে গিয়ে জগদীশপুরে একটা প্রকল্প হাতে নিয়েছিলেন এবং সাফল্যের সঙ্গে সেই কাজ শেষ করেছিলেন। সুতরাং এই প্রচলিত নিয়মের পরিবর্তন করে নতুন করে চিন্তা-ভাবনা করার প্রয়াস আগামীদিনে সরকার পক্ষ থেকে কার্যকর করার চেষ্টা করতে হবে। যেসব জায়গায় পানীয় জলের সমস্যা তীব্রতর হয়, সেখানে নানা বিষয়ের কথা মাননীয় মন্ত্রী উল্লেখ করেছেন, সেসব জায়গায় আরও বেশি যত্নবান হওয়া দরকার। জলের প্রয়োজন ব্যাপকভাবে মেটানোর জন্য রাজ্যের বিভিন্ন জায়গায় পানীয় জলের জন্য দীর্ঘদিন ধরে যেসব প্রকল্প অনুমোদন হয়েছে সেগুলো নির্দিষ্ট সময়ের মধ্যে শেষ করা দরকার। একটা প্রকল্পে নির্দিষ্ট অর্থ বরাদ্দ আছে, নির্দিষ্ট সময়সীমা আছে, নির্দিষ্ট সময়ের মধ্যে শেষ করতে না পারলে অর্থের অভাব দেখা দেবে। আমার বিধানসভা কেন্দ্র পাঁচলাতে এই প্রকল্পের কাজ শুরু হয়েছে।

[3-25 — 3-35 p.m.]

এমন অনেক প্রকল্প আছে যেগুলি দীর্ঘদিন ধরে তৈরি হয়ে পড়ে রয়েছে কিন্তু ব্যবহার করা যাচ্ছে না। এইরকম একটা প্রকল্প আমার বিধানসভা এলাকার মধ্যে বনহরিশপুরে আছে। একটা কোর্ট কেসের জন্য চালু করা যাচ্ছে না। সেই প্রকল্পের কাজ সম্পূর্ণ হয়ে পড়ে রয়েছে, কিন্তু চালু করা হচ্ছে না। যে জমির উপর এই প্রকল্প তৈরি হয়েছে সেই জমি সংক্রান্ত কেস থাকার ফলে সবকিছু হয়েও চালু করা হয়নি। এই প্রকল্পে লক্ষ লক্ষ টাকা ব্যয় করা হল, মানুষের প্রয়োজন মেটানোর জন্য সমস্ত ব্যবস্থা হয়ে আছে কিন্তু চালু করা যাচ্ছে না। এই বিষয়গুলি মাননীয় মন্ত্রীমহাশয়ের বিশেষ গুরুত্ব দিয়ে দেখার দরকার আছে। এই প্রকল্পে যাতে অতি সত্ত্বর মানুষের কাজে লাগতে পারে সেই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের উদ্যোগ নেওয়ার দরকার আছে। আমাদের অর্থনৈতিক সমস্যা আছে, আমরা নতুন প্রকল্প গ্রহণ করতে পারছি না। সেই জায়গায় যে প্রকল্প তৈরি হয়ে পড়ে রয়েছে সেইগুলিকে অতি সত্ত্বর কার্যকর করা দরকার। এই বিষয়ে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় উপাধ্যক্ষের নির্বাচনী কেন্দ্রে এইরকম একটা প্রকল্প পড়ে রয়েছে। ওনার কেন্দ্র ওন্দায় তারকেশ্বরে

নদীর উপর এইরকম একটা প্রকল্প আছে। এই প্রকল্পটি যদি তাড়াতাড়ি শেষ করতে পারা যায় আশা করি মন্ত্রী মহাশয় সেই ব্যাপারে উদ্যোগ গ্রহণ করবেন। সেই সঙ্গে সঙ্গে আমি বলতে চাই যে প্রকল্পগুলি শেষ পর্যায়ে আছে কিভাবে তাড়াতাড়ি সেই প্রকল্প শেষ করা যায় সেই ব্যাপারে বেশি করে গুরুত্ব দেওয়া দরকার। আর্সেনিকের ব্যাপারে সরকার পক্ষের এবং বিরোধী পক্ষের সদস্যরা বলেছেন। এটা একটা বড় ধরনের সমস্যা আমাদের কাছে এসেছে। এই ব্যাপারে মন্ত্রীর দপ্তর অত্যন্ত সজাগ এবং পরীক্ষামূলকভাবে কার্যকর ব্যবস্থা নিয়েছে। এটা কোনও দলের ব্যাপার নয়, এটা সকল মানুষের সমস্যা। এই ব্যাপারে অনুসন্ধান করে দেখা দরকার কোথা থেকে কিভাবে এই সমস্যা তৈরি হচ্ছে এটা কোনও দলের প্রশ্ন নয়, এটা সকল মানুষের পানীয় জলের সমস্যা। এই সমস্যা কিভাবে সমাধান করা যায় সেই ব্যাপারে সরকারের প্রচেষ্টা আছে এবং সেটা সঠিকভাবেই হচ্ছে বলে আমি মনে করি। আমার সময় খুব কম। আমি মন্ত্রীমহাশয়কে আবেদন করব আপনার প্রচেষ্টাগুলিকে আরও সুসংহত করে অগ্রাধিকারের ভিত্তিতে যে প্রকল্পগুলি শেষ পর্যায়ে আছে, খুব কম সময়ের মধ্যে যে প্রকল্পগুলি শেষ করা যাবে সেইগুলি চালু করার উদ্যোগ গ্রহণ করুন। এই আবেদন জানিয়ে এই বাজেটকে আরো একবার সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জনস্বাস্থ্য কারিগর বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী গৌতমদেব মহাশয় ১৯৯৫-৯৬ সালের যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি এবং বিরোধী দলের আনা কাট মোশানের বিরোধিতা করছি। স্যার, এখানে কংগ্রেস পানীয় জলের সম্পর্কে নানা কথা বলেছেন। এই পানীয় জলের প্রকল্প ওদের আমলে ১৩১টি ছিল, এখন সেটা ৮৪৬টি প্রকল্পে এসে দাঁড়িয়েছে। এটা তো জলের মতো পরিষ্কার যে ওদের সময় কি কাজ হয়েছে। ওরা জনসাধারণের জন্য কি কাজ করেছেন তার খতিয়ান তো মুছে দেওয়া হয়নি। যাই হোক কয়েকটি কথা আমি আপনার মাধ্যমে বলতে চাই। স্বাধীনতার পর থেকে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত মানুষের পানীয় জলের জন্য যে টিউবওয়েলগুলি বসানো হয়েছিল সেইগুলি সব বড় বড় লোকের বাড়ির সামনে বসানো হয়েছিল। সাধারণ মানুষ লাইন দিয়ে যেত জল আনতে। প্রকৃতপক্ষে মানুষের মধ্যে যে পাওয়ার ব্যাপারটা সেটা প্রায় খুন্ন হত। আজ গর্ব করে এই কথা বলতে পারি যে "যে মানব আমি, সেই মানব তুমি", মানবাত্মার মেলবন্ধনে আমরা বিশ্বাসী সেটা বামফ্রন্ট সরকার প্রমাণ করেছে। যাই হোক আমি বলতে চাই গ্রামে পানীয় জলের যে প্রকল্প আছে সেইগুলি থেকে সেখানকার মানুষ হাউস কানেকশান নিতে চাইছে। ডিপার্টমেন্টাল অসুবিধা দূর করে সেখানে যাতে হাউস কানেকশন দেওয়া যায়, সেই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়কে চিন্তা করতে অনুরোধ করব। দ্বিতীয়ত, হচ্ছে পি. এইচ. ই প্রজেক্টে শ্রমিক কর্মচারী যারা অপারেটর যারা কন্ট্রাকটারের আন্ডারে কাজ করে তাদের যদি আপনি আপনার ডিপার্টমেন্টাল কর্মচারী হিসাবে স্বীকৃতি দেন তাহলে কাজটা আরও ভালো হবে। যে সমস্ত এলাকা পানীয় জলের প্রকল্পের বাইরে আছে তাদের যাতে প্রকল্পের মধ্যে আনা যায় সেই বিষয়ে আপনি চেষ্টা করুন।

পুরানো যে সমস্ত প্রোজেক্ট, যেগুলো কংগ্রেসি আমলে হয়েছিল, যেগুলো হতশ্রী অবস্থায় আছে—কোনটায় জল ওঠে না, বা লাল জল ওঠে, স্যালিনিটি ভর্তি, সেইগুলো ঠিক করতে

হবে। এবং, উত্তরবঙ্গে ও দক্ষিণবঙ্গে অনুমোদিত যে জল প্রকল্পগুলি আছে, সেইগুলোতে যাতে তাড়াতাড়ি কাজ হয়, সেইগুলো দেখবেন। লবণাক্ত এলাকাগুলিতে টিউবওয়েল বেশি দিন হলে চোকড হয়ে যায়, সেখানে পানীয় জল সরবরাহ করা দরকার। কোনও কোনও এলাকায় জলস্তর কেমন, সমস্ত কিছু পর্যবেক্ষণ করে নতুন জল প্রকল্পগুলি চালু করতে পারলে ভাল হয়। এখন তো স্যাটেলাইটের মাধ্যমেই জানা যায় ভূগর্ভস্থ জলস্তর কোন জায়গায় কেমন অবস্থায় আছে। মেদিনীপুরে দেখি নরঘাট, মহিষাদল এক নম্বর শীতলপুরে নোনা জল উঠছে। শীতলপুর জল প্রকল্পে নোনা জল উঠছে, কেন না, তার আশেপাশে শ্যালো-টিউবওয়েল চলে। জলের লেয়ার দেখে দূরে যাতে না হয়, কিন্তু কাছাকাছি যাতে পারমিশন না দেওয়া হয় সেটা দেখতে হবে। না হলে মানুষের অশেষ দুর্ভোগ হবে। দক্ষিণ গোমাই, মহিষাদল ১ নম্বর, দক্ষিণ দামোদরপুর হাসপাতাল, সেখানে টিউবওয়েল যাতে সারানো হয়, তা দেখবেন। সেখানে জল সরবরাহের কোনও ব্যবস্থা নেই। বারবার অনুরোধ করেছি হাসপাতালের কাছ পর্যন্ত পাইপ লাইনটা নিয়ে যাওয়ার জন্য, সেটা দেখবেন। মহিষাদল বরগোদা জল প্রকল্পে টিউবওয়েল খারাপ হয়ে গেছে। মহিষাদল ৩ নম্বর প্রকল্পে অন্তত পাঁচটি নিজস্ব জল প্রকল্প দেওয়া দরকার, সেটা দেখবেন। বাকিগুলি জেলা পরিষদ থেকে আসার পর অনুমোদন পাবে। মহিষাদল ১ নম্বর—নন্দকুমার খেজুরবেড়িয়ায় জল লবণাক্ত। এবং সেখানে হাসপাতালের কাছে পাইপলাইন আছে, রিজার্ভার আছে, কিন্তু বহু চেষ্টা করেও হাসপাতাল জল পাচ্ছে না। আমি ডিপার্টমেন্টকে বলি, তার ব্যবস্থা করবেন এবং সারফেস ওয়াটারকে যাতে কাজে লাগানো যায়, ভূগর্ভস্থ জলের উপর নির্ভর না করে সারফেস ওয়াটার পানীয় জল হিসাবে যাতে তারা ব্যবহার করে, সেটা দেখবেন। ঠেকুয়া জল প্রকল্প, খুব আনন্দের বিষয় সেটা অনুমোদন পেয়েছে। তমলুকের কাছে সোনামুই জল প্রকল্পে খুব তাড়াতাড়ি কাজ করেছেন এবং তার জন্য অসংখ্য আশীর্বাদ পেয়েছেন। তমলুকের পিপুল বেড়িয়ায় একটা, সিমুলিয়ায় একটি, বিষ্ণুবাড়ে একটি করে টিউবওয়েল নষ্ট হয়েছে। তমলুকে যে জল প্রকল্প চলছে, সেখানে দেখা যাচ্ছে জল রাখার দু-এক ঘন্টা পরেই বিরাট একটা লেয়ার পড়ছে, জল লাল হয়ে যাচ্ছে। রাজনগর এসব অঞ্চলেও এরকম হচ্ছে। এইগুলো দেখবেন যাতে জলের অবস্থাটা ভাল হয়। সর্বোপরি এই যে বাজেট পেশ করেছেন, তাকে সর্বান্তকরণে সমর্থন করে আমি বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** মাননীয় জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী গৌতম দেব যে বাজেট বরাদ্দ পেশ করেছেন, সেই বাজেট বরাদ্দের আমরা বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশনের সমর্থন করছি। এর মানে এই নয় যে, তরুণ এবং উৎসাহী মন্ত্রীকে আমরা নিরুৎসাহিত করতে চাইছি। এই বামফ্রন্টের মধ্যে যে দু-একটা ব্রাইট স্পট আছে, এই বিরাট একটা ম্যারাথন জাম্বো মন্ত্রিসভা, গৌতম দেব তার মধ্যে নিঃসন্দেহে অন্যতম। আর কিছু না থাক, ওর চেষ্টা আছে। কিন্তু আমি এখানে দেখাবার চেষ্টা করব যে, ওর চেষ্টা সত্ত্বেও—হি ইজ ফলিং সর্ট এবং কেন ওর টোটাল অ্যাচিভমেন্ট হচ্ছে না, কোন অবস্থায় জল সরবরাহ আছে, আমি খুব সংক্ষেপে দেখাবার চেষ্টা করব।

[3-35 — 3-45 p.m.]

* আমি প্রতিবারই বলি যে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং বামফ্রন্ট সরকারের আমলে নেগলেকটেড হয়েছে। এর আগে মন্ত্রী যারা ছিলেন তাদের একাধিক দপ্তর ছিল, তার ফলে এই দপ্তরের দিকে সেই রকম মনোযোগ দিতেই পারেননি। গৌতম দেব এই দপ্তরে আসার পরে তিনি অন্তত এই দপ্তরের প্রতি কিছুটা মনোযোগ দিয়েছেন। আসল অসুবিধাটা কি—ওনার ইচ্ছা থাকলেও অনেক ব্যাপারে তো ওনার হাত নেই, সবটা তো তার দপ্তরের মধ্যে পড়ে না। পি. এইচ. ই.-র হাতে যেমন কলকাতা এবং সি. এম. ডি. এ. এলাকা নেই, ওটা তার হাতের বাইরে, তারপরে কেন্দ্রীয় সরকারের যে মিলিয়ন ওয়েলস স্কীম আছে সেটাও এই দপ্তরের হাতে নেই। সেখানে জল দেওয়ার প্রকল্পটি রুর‍্যাল ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টের হাতে এবং তার ফলে মিলিয়ন ওয়েলস স্কীমের মাধ্যমে যে জল সরবরাহ করা হয় গ্রামীণ এবং মিউনিসিপ্যালিটি ও সি. এম. ডি. এ. এলাকায়, সেখানে জল সরবরাহ করার দায়িত্বে আছে আমাদের রাজ্য সরকার। এটা খুবই দুঃখজনক যে, আমাদের এত জল থাকা সত্ত্বেও আমাদের জলের অনেক জায়গায় ভীষণ অভাব দেখা যায়। আমাদের বেশি দূর গিয়ে লাভ কি—বিনয়বাবু এলাকাই ধরি না কেন, ওখানে বালতি প্রতি টাকা দিয়ে জল কিনে খেতে হয়। গৌতমবাবু হাজার চেষ্টা করা সত্ত্বেও এইসব সমস্যা মেটানো সম্ভব নয়। গরমের সময়ে কলকাতা বাসীদেরও টাকা দিয়ে জল কিনে খেতে হয়। কিন্তু বাইরের থেকে লোক যখন এখানে আসে তারা পশ্চিমবঙ্গে এত সারফেস ওয়াটার দেখে বলে যে জমির উপরে এত জল থাকা সত্ত্বেও, এত পেরিনিয়াল রিভার, সারা বছর নদীতে জল থাকা সত্ত্বেও এবং জমিতে জল থাকা সত্ত্বেও কেন আমরা ইরিগেশনের জল পাই না তারা বুঝতে পারে না। আসলে স্বাধীনতার পর থেকে আজ পর্যন্ত এই রাজ্য ওয়াটার ম্যানেজমেন্ট, ওয়াটার প্রিজারভেশন এবং ওয়াটার পার্কোলেশন, এই ৩টি বিষয়ে কোনও শিক্ষাই দেওয়া হয়নি। পশ্চিমবঙ্গ থেকে যদি কেউ মহারাষ্ট্রে যান তাহলে দেখতে পাবেন যে, ওরা জল বাঁচিয়ে কিভাবে ট্যাঙ্কে ওই জল ফোঁটা ফোঁটা আকারে প্রিজার্ভ করে, তামিলনাড়ুর ক্ষেত্রেও একই অবস্থা। ওখানে তো একটা 'তান্নির' বলে ছবি হয়েছিল তাতে জলের জন্য ওখানকার মানুষের কি রকম আকুতি সেটা সুন্দরভাবে ফুটিয়ে তোলা হয়েছিল। সেই দিক থেকে দেখতে গেলে পশ্চিমবঙ্গে সেই ধরনের জলের কোনও সমস্যাই নেই। আমাদের রাজ্যে ল্যাটারাইট জোনে যেমন জলের একটু সমস্যা আছে। ল্যাটারাইট জোন বলতে পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম এবং মেদিনীপুরের একটি অংশে সারফেস ওয়াটারের অসুবিধা আছে। ওই এলাকাগুলোকে ড্রট-প্রোণ এলাকা বলে ঘোষণা করা যেতে পারে। আদার ওয়াইজ কোথাও জলের সেরকম অভাব নেই। পানীয় জল এমন একটা বিষয় যাতে টাকার কোনও অভাব নেই। রাজীব গান্ধীই প্রথম এই পানীয় জলকে ন্যাশনাল প্রায়োরিটি দিয়েছিলেন। তার যে ৫টি টেকনোলজি মিশন ছিল তার মধ্যে একটা ছিল ড্রিঙ্কিং ওয়াটার মিশন। এটি রাজীব গান্ধীই চালু করেছিলেন। তারপরে অ্যাকসেলারেটেড রুর‍্যাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রামে যে জল দেওয়া হয় এবং তার যে টাকা খরচ হয় তার ৫০ পারসেন্ট টাকা কেন্দ্রীয় সরকার দেয়। অর্থাৎ ম্যাচিং গ্রান্ট হিসাবে কেন্দ্রীয় সরকার ৫০ পারসেন্ট টাকা দিতে প্রস্তুত। কিন্তু আমরা দেখেছি দীর্ঘদিন ধরে এই রাজ্য কোনও অ্যাকসেলারেটেড রুর‍্যাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রামের সুযোগ সুবিধা গ্রহণ করতে পারেনি! গত

দু বছর হল আমাদের স্টেট এই ম্যাচিং গ্রান্টের অ্যাডভান্টেজ গ্রহণ করতে পেরেছে। আজকে শহর এলাকা বলুন, মিউনিসিপ্যাল এলাকা বলুন জল সরবরাহ করার কোনও অসুবিধা নেই কারণ তার বেশিরভাগ টাকাই হাডকো, এল. আই. সি. এবং এন. আর. ডব্লিউ. এস. পি. ইত্যাদি দেয়। সুতরাং এইসব ক্ষেত্রে জল দিতে কোনও অসুবিধা নেই, জলের জন্য টাকার কোনও অভাব নেই। শহর এলাকায় জল সরবরাহ যাতে ঠিকমতো হয় সেই কারণে মাননীয় মন্ত্রী ওয়াটার প্রিজার্ভেশনের ব্যবস্থা চালু করেছেন এবং এর ফলে আজকে জলের অভাব ততটা নেই। মাননীয় মন্ত্রী বহু দিক থেকেই এই দপ্তরটিকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছেন কিন্তু ওয়াটার ম্যানেজমেন্টের টোটাল এডুকেশনটাই এখানে হচ্ছে না। সেই কারণে ওয়াটার ম্যানেজমেন্ট বলুন, ওয়াটার প্রিজার্ভেশন, পিউরিফিকেশনের ব্যাপারে যে এডুকেশনের দরকার সেটা হচ্ছে না। গ্রামীণ কাজকর্ম এই দপ্তরের অধীনে যারা দেখেন তাদের এইসব ব্যাপারে যথেষ্ট শিক্ষা লাভ করার দরকার। গ্রামের মানুষকে অনেকে বেশি সচেতন করার প্রয়োজনীয়তা রয়েছে। এই সব শিক্ষার মাধ্যমে মানুষকে জল সম্পর্কে সচেতনতা বুঝিয়ে দেওয়ার দরকার। অযথা যাতে জলের অপচয় না হয় সেই দিকটা দেখতে হবে। শহর এলাকায় যেমন দেখা যায় যে অনেক সময়ে ট্যাপের জল পড়েই যাচ্ছে, বন্ধ করার কোনও চেষ্টাই নেই। আবার কোনও সময়ে দেখা যাচ্ছে যে কলে জলই আসছে না। সুতরাং সব দিকটাই দেখতে হবে। আজকে গ্রামীণ এলাকায় সারফেস ওয়াটার ইউটিলাইজেশন পানীয় জল সরবরাহের ক্ষেত্রে চালু করতে পারেননি। এবং এই আন-প্লান্ড গ্রাউন্ড ওয়াটার এক্সপ্লোয়েটেশন-এর জন্য রাজ্য ক্রমশ সমস্যার মধ্যে পড়ে যাচ্ছে। এই জিনিসটার যদি একটা ফাইনাল সেপ না দেওয়া যায় তাহলে আমাদের রাজ্য বড় ধরনের সমস্যার মধ্যে পড়ে যাবে এবং তাড়াতাড়ি ব্যবস্থা নেওয়া দরকার বলে আমি মনে করি। এ বছর এক্সিলেটেড রুর‍্যাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রামে ওরা ৩৫ কোটি ৯০ লক্ষ টাকা মঞ্জুর করেছেন এবং গৌতমবাবুর হিসাব অনুযায়ী গ্রামে ৬৭ শতাংশ কভারেজ হচ্ছে এবং উনি এখনও পর্যন্ত বলতে পারছেন না যে কবে নাগাদ ওরা সমস্ত গ্রামের মানুষের কাছে জল পৌঁছে দিতে পারবেন। ওদের এখন ক্লেম হচ্ছে ১৯৯৬ সালের মার্চ মাসের মধ্যে ৭০ শতাংশ লোকের বাড়িতে ওরা জল পৌঁছে দিতে পারবেন। ভাবুন রাজ্য কোথায় আছে। ১৮ বছর রাজ্যে থাকার পরও ওরা সব গ্রামে ইলেক্ট্রিসিটি পৌঁছে দিতে পারেননি, সব গ্রামে পানীয় জল পৌঁছে দিতে পারেননি। মানুষকে বাঁচার মতো বাঁচতে হলে ন্যূনতম প্রয়োজন যে জল সেই জলও পৌঁছোতেও একটা গ্যাপ রয়েছে। স্যার, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন, রাজ্যের ৭০ শতাংশের অবস্থা এই রকম। পাহাড়ে লোকে গরমে জল পায় না, জলের খুব ক্রাইসিস হয়। এখানে ওরা নেওয়া খোলা কালিম্পং-এর কথা মেনশন করেছেন। দার্জিলিং-এ আপনারা মাত্র ১২.৬৮ শতাংশ লোককে জল পৌঁছে দিতে পেরেছেন। তবে যেগুলোকে মিউনিসিপ্যালিটি বলে ডিক্লিয়ার করেছেন, সেখানে কত পারসেন্ট জল পৌঁছে দিতে পেরেছেন? সেখানে ৬৫.৮৪ শতাংশ আপনারা পৌঁছে দিতে কি পেরেছেন? তার মানে, শহরাঞ্চলের এলাকা সেফ জলের সোর্সের বাইরে, গ্রাম এলাকায় ৩৩ ভাগ মানুষও পানীয় জলের বাইরে এবং পাহাড়ি এলাকার ৮৮ ভাগ লোক সেফ জলের বাইরে। সুতরাং আজকে গৌতমবাবুর উদ্যোগ থাকা সত্ত্বেও তিনি এটা করতে পারছেন না। এর জন্য রাজীব গান্ধী যে টেকনোলজি মিশন তৈরি করেছিলেন, এ রাজ্যে সেই রকম মেগা প্ল্যান দরকার। বলুন হ্যাঁ, এই আমাদের টার্গেট ডেট, এই টার্গেট ডেটের পরে এ রাজ্যের

একজন মানুষও থাকবে না যারা সেফ পানীয় জল পাবে না কিন্তু গৌতমবাবু এই রকম কোনও কাজ করতে পারেননি। আমি এবার পৌরসভা নির্বাচন উপলক্ষ্যে কতকগুলো পৌরসভায় গিয়েছিলাম এবং আমার ফার্স্ট টাইম অভিজ্ঞতা হল, মানুষ যে আপনাদের বিরুদ্ধে ভোট দিয়েছে এটা তার অন্যতম কারণ। আমি খড়গপুরে চাচার ওখানে গিয়েছিলাম, সেখানে পানীয় জলের একটা প্রকল্পও শেষ হয়নি। আমরা সেখানে বললাম, এজন্য তো টাকা এল. আই. সি. দেবে, হাডকো দেবে। কিন্তু জ্যোতিবাবু গিয়ে বললেন, কংগ্রেস ভেঙ্গে যাবার কথা। মানুষ কংগ্রেসকে ভোট দিল। আমি পুরুলিয়ায় গিয়েছিলাম। পুরুলিয়ায় সি. পি. এম. হেরেছে। সেখানে বলা হচ্ছে, ২ কোটি টাকা মঞ্জুর করা হয়েছে। শহরে পানীয় জলের কোনও সোর্স নেই। সেখানে সাহেববাঁধ বলে একটা পুকুর আছে এবং তার চারিদিকে নোংরা রয়েছে। কিন্তু লোকে সেই পুকুরের জলই খাচ্ছে। সেখানে হারবেন না তো কি হবে। দীর্ঘদিন ধরে আপনারা মানুষকে নেগলেকটেড করে চলেছেন এবং তাদের ন্যূনতম অধিকারও মেটাতেও পারেননি বলে আজকে এই অবস্থা হয়েছে। সুতরাং আমি মনে করি এই ইলেকশনের পর এটাই আপনাদের শেষ বছর। গৌতমবাবুর কিছুই করার নেই, কারণ বাজেট অলরেডি প্লেসড হয়ে গেছে। যে প্রকল্পগুলোর টাকা মঞ্জুর হয়ে গেছে তাকে ইমপ্লিমেন্টেশন যদি দ্রুত করতে না পারেন তাহলে দেওয়ালের লেখা পড়তে পারছেন তো? যাই হোক, আমি রাজনৈতিক কথা বলে ডিসটার্ব করতে চাই না।

[3-45 — 3-55 p.m.]

এখানে আমি আর একটি কথা বলতে চাই, সেটা হচ্ছে আর্সেনিক দূষণ একটা অ্যালার্মিং প্রোপোরশনে গিয়ে পৌঁছেছে। এই ব্যাপারে অ্যাসেম্বলিতেও একদিন গৌতমবাবু দীর্ঘ প্রশ্নোত্তর করেছেন। কিন্তু দুর্ভাগ্য, যখন প্রথম আর্সেনিক পয়জেনিং এর কথাটা উঠেছিল তখন রাজ্য সরকার সেটাকে স্বীকার করতে চাননি। দু-এক বছর আগে সান্ডে পত্রিকায় দেখলাম আর্সেনিক এর ফলে লোকের হাতে পায়ে ঘা হচ্ছে, এবং এটা এরা অনেক পরে স্বীকার করেছেন। ততদিনে এটা টু লেট হয়ে গিয়েছে। আর্সেনিককে নিয়ে সিরিয়াসলি যেটা ভাবা দরকার ছিল সেটা এরা ভাবেনি। সেন্ট্রাল আর্সেনিক দূষণ রোধের জন্য ৮৮ লক্ষ টাকা গ্রান্ট করেছে। কিন্তু সেটা যাতে অতি দ্রুত ইমপ্লিমেন্টেশন হয়—আর্সেনিক দূষণ দূর করার জন্য—সেটা আপনাদের দেখা দরকার ছিল। আজকে যে কারণে আপনারা অনেকগুলি পৌরসভায় হেরেছেন। বারুইপুর পৌরসভায় সেখানে সি. পি. এম. পর্যুদস্ত হয়েছে, ১৮ বছর ধরে বামফ্রন্ট সরকার রয়েছে, কিন্তু আর্সেনিক সমস্যা তারা দূর করতে পারেনি, সেখানকার যারা ভোটার তারা বলছে, এই সরকার আমাদের জলের ব্যবস্থা করতে পারল না। সেখানকার মানুষ আর্সেনিক এর ভয়ে পৌরসভার জল খেতে ভয় পায়, তারা ভাবে জল খেলে আর্সেনিক হবে। বিভিন্ন প্রকল্প তো দেওয়া হচ্ছে, কিন্তু কোনওটাই কমপ্লিট হচ্ছে না। এখানে শৈলজা বলেছেন, জেলা পরিষদকে টিউবওয়েল করার কথা বলা হয়েছে, কিন্তু বোর ওয়েল এবং সেফ ড্রিঙ্কিং ওয়াটার সোর্স করতে গেলে যে ইঞ্জিনিয়ারিং ক্যাপাসিটি লাগে সেটা অধিকাংশ জেলা পরিষদের নেই। ফলে তারা যেটা ইমপ্লিমেন্ট করছে, উইদাউট টেকনিক্যাল এক্সপার্টাইজ, এরা অনেক জায়গায় ফেইল করে যাচ্ছে। টিউবওয়েলগুলি পাঠানো হচ্ছে, কিন্তু খারাপ হয়ে থাকছে। সুতরাং এখানে যেটা প্রবলেম, জেলা প্রশাসনের টেকনিক্যাল ইনফ্রাস্ট্রাকচারকে শক্তিশালী

করতে হবে। না হলে বলতে হবে, এইগুলি করা যাবে না, ডিপার্টমেন্ট সব করবে। জেল পরিষদের সভাধিপতিকে খুশি করতে গেলে জল মানুষের কাছে পৌছাবে না। আ বিকেন্দ্রীকরণের নামে আপনারা কোনও মানুষকেই অ্যাডভাইস দিতে পারছেন না, এটা একট সিরিয়াস হয়ে যাচ্ছে। গৌতমবাবুর বয়স কম বলে উনি ওভার সেনসিটিভ, যাদবপুরে একজন প্রফেসার দীপঙ্কর চক্রবর্তী উনি ওয়াটার পলিউশন, এয়ার পলিউশন নিয়ে একট কাজ করেছেন, উনি একটা পরিকল্পনাও করেছেন, উনি কনফারেন্স করে একটা বড় রিপোর্টও দিয়েছেন। উনি বলেছেন পশ্চিমবঙ্গে আর্সেনিক একটা বড় ফিগার। আর্সেনিক সম্বন্ধে এ রিপোর্ট শুনে গৌতমবাবু রেগে গেলেন। উনি বললেন, বিদেশিদের নিয়ে উনি এসব কি কাজ করেছেন, এটা তো জিওলজিকালি এক্সটেন্ট হয়েছে, এতে আপনি কেন রেগে যাবেন, কেউ যদি এটা বলেন তাহলে আপনি সেটা ক্লারিফাই করে দূর করার চেষ্টা করবেন। আপনি যদি ওভার সেন্সিটিভ হয়ে যান তাহলে তো লোকে বলবেই আপনি প্রবলেমকে মিট করুন আপনি তো সমালোচনায় ওভারসেন্সিটিভ হয়ে যাচ্ছেন। আর্সেনিক দূষণের ব্যাপারে যখন প্রকল্প মঞ্জুর হয়েছে, আমরা চাই এই প্রকল্পটি দ্রুত রূপায়ণ হোক। অনেকগুলি শুরু হয়েছে—ওয়াটার সাপ্লাই স্কীম—নাম দিয়েছেন, বলেছেন দ্রুত ওয়াটার সাপ্লাই করবেন। হাডকোর সহায়তায় নির্মীয়মান শিলিগুড়ি, খড়গপুর, এবং দুর্গাপুর জল সরবরাহ প্রকল্প ছাড়া বসিরহাট জঙ্গিপুর, মাথাভাঙ্গা, মেখলিগঞ্জ, মালবাজার, টাকি, অশোকনগর, কল্যাণগড়, হাবড়া, বনগাঁ সাঁইথিয়া, বালুরঘাট, বোলপুর, মেদিনীপুর, মেমারি, ডায়মন্ডহারবার, এবং ঝাড়গ্রাম পৌর এলাকায় জল সরবরাহ উন্নীতকরণের প্রকল্পের কাজ চলছে। কিন্তু কোনওটাই আরবান ওয়াটার সাপ্লাই কমপ্লিট হয়নি। এর মধ্যে বেশিরভাগ পৌরসভায় দেখতে পাচ্ছি বামফ্রন্ট সরকার হেরে গিয়েছে। বাদুড়িয়ায় কংগ্রেস পেয়েছে, কিন্তু এখনও সেখানে ওয়াটার সাপ্লাই স্কীম নেই আপনারা যেখানে ওয়াটার সাপ্লাই করছেন, সেখানে হাউস টু হাউস কানেকশন দেবেন না কেন, গ্রামে ওয়াটার সাপ্লাই এর স্কীম নিয়ে গিয়ে রাস্তায় জল আসছে, কিন্তু কেউ যদি বলে ফেরুল দিয়ে পাইপ লাগিয়ে জল নিয়ে আসব বাড়িতে তাহলে সেই সুযোগ কেন দেবেন না? কিন্তু কোনও জায়গায় এটা নেই। মিউনিসিপ্যাল এলাকাতেও নেই, রুর‍্যাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রামেও নেই, আপনারা ফেরুলের সুযোগটা দিচ্ছেন না। এই ব্যাপারে আমি গৌতমবাবুকে বলতে চাই এই বছরের শেষে আপনি ওয়াটার ম্যানেজমেন্ট এবং প্ল্যানিং করুন এবং জলের সমস্যাটা দূর করুন। এবং তাতে কত বছরের মধ্যে জলটা দিতে পারবেন, জল প্রিজারভের জন্য ব্যবস্থা করে গ্রাউন্ড ওয়াটার সাপ্লাইয়ের ব্যবস্থা করা, ড্রাউট প্রণ এরিয়ায় কর্পোরেশন ট্যাঙ্ক সিস্টেম কিভাবে স্ট্রেইনদেন করা যায় সেটা আপনি অ্যানালিসিস করুন এবং আর্সেনিককে রোধ করার চেষ্টা করুন। তাছাড়া শহরাঞ্চলে যে স্কীমগুলো চলছে সেগুলোর ইমপ্লিমেন্টেশন আরও স্পীডিয়ার করুন। আপনি আসার পর অনেক অ্যাক্টিভিটি আপনি হাতে নিয়েছেন, ডিপার্টমেন্টের সেই সব কাজগুলো কিভাবে কমপ্লিট হয় সেটা দেখুন, এই কথা বলে কাট মোশনগুলোর সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌতম দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার এই দপ্তরের যে বাজেট এখানে পেশ করা হয়েছে তাকে সরকারি পক্ষের বিধায়করা সমর্থন করেছেন এবং বিরোধী পক্ষের বিধায়করা আনুষ্ঠানিকভাবে বিরোধিতা করলেও কার্যত সমর্থন করেছেন, কিন্তু কয়েকটি কাট

মোশন দিয়েছেন। তারা ব্যাপারটা কিছুটা বুঝেছেন তাই তাদের এই বিষয়ে সোচ্চার বিরোধিতা করা সম্ভব হয়নি। আমি কয়েক বছর মন্ত্রী আছি সেটা ব্যাপার নয়, ১৯৭৭ সালের পর যেভাবে চেষ্টাটা হয়েছে—সংখ্যাতত্ত্ব তাদের কাছেও আছে, সরকারি পক্ষের কাছেও আছে আবার বাইরের মানুষের কাছেও আছে—তাতে জোরাল বিরোধিতা করাটা মুশকিল। তার সাথে সাধারণ মানুষের অভিজ্ঞতা মিলবে না। কেউ কেউ বলছেন, ভারত সরকার এবং রাজ্য সরকার একটা হিসাব করতেন প্রবলেম ভিলেজের। প্রবেলম ভিলেজ কি হবে তার একটা সার্ভে হত। প্রবলেম ভিলেজ কাকে বলবে? ১.৬ কিলোমিটারের মধ্যে যেখানে কোনও ওয়াটার সোর্স নেই, টিউবওয়েল নেই বা যেখানে জলের মধ্যে একসেসিভ আয়রন, ক্লোরাইড, ফ্লুরাইড-এর প্রার্দুভাব আছে তাকেই প্রবলেম ভিলেজ বলত। সেই সোর্সের ভিত্তিতে যে তথ্য আমরা দিয়েছিলাম ১৯৭৭ সালে তাতে দেখা যাচ্ছে ১৯৭৭ সালে পশ্চিমবাংলায় ৩১ হাজার ৯৭১টি প্রবলেম ভিলেজ ছিল। ৩৮,০০০ গ্রাম আছে, তার মধ্যে ৩১,৯৭১টি প্রবলেম ভিলেজ ছিল। আমার কথার দরকার নেই, সর্বশেষ কেন্দ্রের এই দপ্তরের যিনি মন্ত্রী—কয়েকদিন আগে তার মাথার উপর আরেকজন মন্ত্রীকে বসানো হয়েছে—সেই উত্তম ভাই প্যাটেল, উনি রাজ্য সভায় প্রশ্নের উত্তরে জানিয়েছেন এটা পশ্চিমবাংলায় কমতে কমতে অ্যাজ অন ১. ৪. ৮৫-তে ৫,৯৩০টি-তে এসেছে। ১৯৮৫ থেকে ৯০ এই পাঁচ বছরে কভার্ড হল নাইনটি অন ওয়ার্ডস ভারত সরকার তার কোনও তথ্যেই পশ্চিমবাংলার কোনও ভিলেজকেই প্রবলেম বলতে পারছে না। আপনারা জানেন তথ্য কিভাবে হয়। ভারতবর্ষের সব জায়গাতে যখন কংগ্রেস সরকার ছিল—যদিও এখন আর নেই—তাদের পাঠানো তথ্য অনুযায়ী ভারতবর্ষের বাকি জায়গাতে ১ লক্ষ ৫৩ হাজার প্রবলেম ভিলেজ ছিল। তবে আমরা মনে করছি না প্রবলেম ভিলেজের এই সংজ্ঞাই শেষ সংজ্ঞা। আমরা এখন যে তথ্যের কথা বলি এবং ভারত সরকারও যে তথ্যের কথা বলে, এখন ভিলেজের কথা কেউ বলে না। হ্যাবিটেশনের কথা বলি। হ্যাবিটেশন ধরে দেখা যায় পশ্চিমবাংলায় ৮০ হাজার হ্যাবিটেশন আছে।

[3-55 — 4-00 p.m.]

পশ্চিমবঙ্গ এখন ৬ হাজারের কাছাকাছি হ্যাবিটেশনে সেফ ড্রিংকিং ওয়াটার সেটা দেওয়ার ব্যাপারে আমরা একটু পিছিয়ে আছি, যেটা ভারতবর্ষে অনেক বেশি। এটা ভারত সরকারের তথ্য এটা বুঝুন, যে আমাদের ৬ হাজার হ্যাবিটেশনে সেফ জল দিতে পারিনি এবং তার মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গে আমাদের ৬৮ পারসেন্ট কভার হয়েছে। যে তথ্য আপনারা বললেন সেটা দিয়েছি। মধ্যপ্রদেশ তখন জানাচ্ছে তাদের ১০৮ পারসেন্ট কভারেজ হয়ে গেছে, আমাদের যখন ৬৮ পারসেন্ট, ভারত সরকারের তথ্যের অ্যানেক্সচার থ্রির পরের অ্যানেক্সচার হচ্ছে ফোর পরের পাতাতে সেখানে ওই টার্গেট কি আছে? টার্গেট ফর কভারিং ভিলেজ হ্যাবিটেশন ডিউরিং ১৯৯৫-৯৬, সেখানে মধ্যপ্রদেশকে কভার করতে হবে, যাদের ১০৮ কভার হয়ে গেছে, তাদের ১৩ হাজার ৯৭৬টা হ্যাবিটেশনকে কভার করতে হবে জল দেওয়ার জন্য পরের পাতায় ওয়েস্টবেঙ্গল সেখানে একই সংখ্যা ৬ হাজার ১৭৮। সংখ্যা তত্ত্বের ব্যাপারে আপনারা জানেন শুধু কয়েক জন মন্ত্রীর ব্যাপার এটা নয়, আমাদের অফিসার, আমাদের পশ্চিমবাংলার কালচার মিলে সংখ্যা তত্ত্ব পাঠানোর ব্যাপারে এখানে এ রকম হয় না। সেটা আমাদের হাউসিংয়ের ক্ষেত্রে এই একই কথা। হার্ডকোর লোন নেওয়ার ক্ষেত্রে

বেপরোয়া লোন দেওয়া এবং শোধ না করে ; এটা অনেক রাজ্যে দেখেছি, পশ্চিমবঙ্গে এ রকম কমই হয়। সংখ্যায় কিছু থাকতে পারে, কিন্তু এই যেটা বললাম পার্থক্যটা সেটা কোনও দিন হয় না। আপনারা বলছেন এই টাকা-পয়সার বিষয়টা। সরকার যাই বলুক যদি টাকা না দেয় কাজ কি করে হবে। সেখানে এই তথ্য পুরোপুরি দিতে হবে, খরচের ফলে টাকার মূল্য তখন কম ছিল আলাদা কথা ১৯৭৬-৭৭ সালের শেষে কংগ্রেস সরকার শুধু পশ্চিমবাংলার জন্য যেটা এ বছর হচ্ছে ৯১ কোটি টাকার বাজেট। যা আমরা এখানে পেশ করেছি, আশা করি আপনারা পাস করবেন। ৩৫ কোটি ৯০ লক্ষ টাকা আমরা এ. আর. পি.-তে পাব। দুটো মিলে প্রায় ৭২ কোটি টাকার কাছাকাছি। আমাদের এই বছর বাজেটে এবং সেটা এখানে বলার বিষয় নয়, কারণ বাজেট আজকে পাস হবে। ইতিপূর্বে যেহেতু অনেক মাস চলে গেছে রিভাইজ স্টেজে আমরা অনেকটা এগিয়েছি কিন্তু মালদায় ওই আর্সেনিকের জন্য কিছু টাকা ব্যয় হয়ে গেছে। মালদার জন্য আরও ৬ কোটি আমরা দেব, এটা রিভাইজ বাজেটে আছে, ইতিমধ্যে আমরা সেটা পাঠিয়ে দিয়েছি। আরও ১২৬ লক্ষ নিয়ে আমাদের দাঁড়াবে যে বাজেট ৪৩ কোটি ১৬ লক্ষ টাকা আমরা শুধু রাজ্য বাজেটে রিভাইজ করে দেব, তবে বছরের শেষে কি দাঁড়াবে। এই ভাবে টাকা পয়সার যে বিষয়টা যেটা খুব গুরুত্বপূর্ণ, যা ছাড়া আমরা কাজ করতে পারি না। সেখানে এই তথ্য দেখে বুঝতে পারছেন এবং এটা মনে রাখা দরকার যে আমরা নিশ্চয় সমস্ত কাজ সম্পূর্ণ করতে পারছি। যে জিনিস দু বছরের মধ্যে তৈরি হওয়া দরকার সেটা তিন বছর কেন হচ্ছে, সেটা আমাদের আলোচনা করতে হবে। প্রত্যেক জিনিস ভাল চলছে যেহেতু আমরা বামফ্রন্ট সরকারে আছি এটা বলার মানে হয় না। আমাদের মিটিং করতে হয়, মনিটরিং করতে হয়, অফিসারদের নিয়ে বসতে হয় এগুলি আমাদের করে যেতেই হয়। কিন্তু খেয়াল রাখতে হবে ১৯৭৭ সালে শুধু পশ্চিমবঙ্গে ৯টা পাইপ ওয়াটার স্কীম মাটির তলা থেকে, জল তুলে পাইপে করে জল খাওয়া হবে। পশ্চিমবাংলায় মাত্র ৯ টা স্কীম ছিল এবং পাইপের জল খেত পশ্চিমবঙ্গে ০.০৭ পারসেন্ট গ্রামের মানুষ ৭৭ সালের আগে। এটাকে বাড়াতে বাড়াতে আজকে দাঁড়িয়েছে ১৫ শতাংশের কাছাকাছি। বাংলায় ৪৩৪টা পাইপ ওয়াটার স্কীম এই মুহূর্তে চালু, যার মাধ্যমে পশ্চিমবাংলায় ১৪.৫৯ পারসেন্ট মানুষ প্রায় ১৫ পারসেন্টের কাছাকাছি মানুষকে আমরা পাইপ লাইনে পানীয় জল দিতে পারছি। এই অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনার মধ্যে যেটাকে আমরা ২৪ পারসেন্টে নিয়ে যাব এবং গ্রামের মানুষ পাইপ ওয়াটার খাবে টিউবওয়েলের জল নয়। যে ৬ হাজার সামথিং হ্যাবিটেশনের কথা বললাম যেখানে জল পৌঁছে দিতে পারিনি এ বছর আমাদের যা টার্গেট এবং আগামী বছরের যে টার্গেট তাতে একথা বলতে পারি এখানে দাঁড়িয়ে যে এই হ্যাবিটেশনগুলির সমস্ত মানুষকে—একটা হ্যাবিটেশনও পশ্চিমবাংলায় থাকবে না ৮০ হাজার হ্যাবিটেশনের মধ্যে, ভারত সরকার কি বলছেন না বলছেন পরের কথা কিন্তু আমরা নিজেরা বুঝতে পারছি কাগজ দেখে যে ৬ হাজার হ্যাবিটেশনে যেভাবে জল দেওয়ার দরকার সেটা নেই। এই ৬ হাজার হ্যাবিটেশনে এই আর্থিক বছর যেটা শেষ হবে কিছুদিনের মধ্যে এবং আগামী আর্থিক বছরে এমনভাবে আমরা পরিকল্পনা করছি যে পশ্চিমবাংলায় একটা হ্যাবিটেশনও থাকবে না যেখানে সেফ জল পৌঁছে দেওয়া হবে না। শৈলজাবাবু বললেন, আমি খবর নেব, গতবারও বলেছিলাম কিন্তু তা সত্ত্বেও বিধানসভার এত মাননীয় সদস্যদের সামনে বললেন, সেইজন্য উত্তরটা দিচ্ছি। আপনাদের সিদ্ধার্থবাবুর

আমলে কাঁথির জলের যে প্রকল্প—১৭১ কিঃ মিঃ পাইপ লাইন, ১০টি রিজার্ভার সমস্ত কিছু মুখ থুবড়ে পড়ে আছে, তার থেকে একটা ফোঁটাও জল বেরয় না। সেটা নষ্ট হয়ে গেল। তিন বছর আগে আমরা সেটা দেখে আসার পর গত বিধানসভার অধিবেশনে বলেছিলাম যে সমস্ত কিছু দেখে কাঁথির জন্য ২৩৪ লক্ষ ৭১ হাজার টাকার স্কীম আমরা স্যাংশন করেছি যাতে আজ পর্যন্ত ৫৬ লক্ষ টাকা খরচ হয়েছে। এ বছর অর্থাৎ ৯৫-৯৬ সালের যে বাজেট আপনারা পাস করবেন তাতে ৪৫ লক্ষ টাকা শুধু কাঁথির জন্য বরাদ্দ করা আছে। যে স্কীমটা ভেঙ্গে পড়েছিল মাটির তলায় স্যালাইনের জন্য সেটাকে আবার রিজুমিন্টে করতে হবে। সেই জন্য আড়াই কোটি টাকার স্কীম কাঁথির জন্য আমরা নিয়েছি। মানসবাবু গত বছর বলেছিলেন যে হ্যাবিটেশন কভার করার কথা ছিল সেখানে যে হ্যাবিটেশন কভার করেছেন তারপর বাকিটা কি করে করবেন? সেখানে অনেকটাই করা হয়েছিল কিন্তু পুরো টার্গেটটা পারিনি। সমস্ত কিছু সামনে রেখে কিন্তু এ বছরের কথাটা আপনি বললেন না। যেখান থেকে গতবার এ সম্পর্কে তথ্য নিয়েছিলেন সেখান থেকে এবারেও তথ্যটা নিতে পারতেন। ভারত সরকার জানে এবং ভারত সরকারকে ছাপিয়ে দিতে হবে, উপায় নেই, সেই বই-টা আপনারা পেয়ে যাবেন যেখানে আছে দেখবেন যে পশ্চিমবাংলায় ৪ হাজার ৫শো হ্যাবটেশনের ক্ষেত্রে যেটা কভার করার কথা ছিল সেখানে এ বছর ৫ হাজার ৩৭২ টা আমরা করেছি। এ বছরের জন্য আমাদের টার্গেট আছে ৬ হাজার ৫৯০। এটা আমরা কভার করব যে বছরে আমরা এখন দাঁড়িয়ে আছি। এটা আমরা করব টাকা দিয়ে, বিদ্যুৎ দিয়ে। বিদ্যুৎ নিয়ে কিছু অসুবিধা হয়েছিল। বিদ্যুৎমন্ত্রীর সঙ্গে দু বার মিটিং করেছি। পি. এইচ. ই.-র চিফ ইঞ্জিনিয়ার এবং এস. ই. বি.-র চিফ ইঞ্জিনিয়ারকে নিয়ে একটি কমিটি করা হয়েছে। পি. এইচ. ই.-র সেক্রেটারি, পাওয়ারের সেক্রেটারি একাধিকবার মিটিং করেছেন। মিটিং করে ৬ মাসের মধ্যে আমরা ১৪৯টা জায়গাতে পাওয়ারের কানেকশন দেবার ব্যবস্থা করেছি এবং এই ভাবে আমরা কাজটা এগিয়ে নিয়ে যাচ্ছি। আর্সেনিকের প্রসঙ্গে এখানে বলা হয়েছে। এ সম্পর্কে আগে আমি একাধিকবার বলেছি। আপনারা জানেন এ ব্যাপারে ওভারস্যাংগুইন হবার কোনও সুযোগ নেই। কিন্তু ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী হয়ে জ্যোতি বসু আসলেন আর মাটির তলায় সেই মালদহ থেকে শুরু করে বারুইপুর পর্যন্ত আর্সেনিক ঢুকে গেল একথা নিশ্চয় কেউ বলবেন না, কেউ বিশ্বাসও করবেন না। এই দেশের বড় বড় বৈজ্ঞানিকদের নিয়ে যে কমিটি করা হয়েছে সেই কমিটির সুপারিশ নিয়ে সৌগতবাবু বলেছেন। জিওলজিক্যাল রিজিনে আমেরিকাতে বা চিলিতে কি অন্য অনেক দেশে ম্যানমেড রিজনে (কোনও একটি ফ্যাক্টরির জন্য বা কোনও একটা গোল্ড মাইনের জন্য) চুঁইয়ে চুঁইয়ে মাটির তলায় আর্সেনিক গিয়েছে।

[4-05 — 4-45 p.m.]

এক্ষেত্রে ফ্যাক্টরিটা বন্ধ করলেই আর্সেনিক বন্ধ হয়ে যাবে। তবে এখানে জিওলজিক্যাল রিজিন সত্ত্বেও ৮০.৪ দশকের গোড়াতে যখন ধরতে পারলাম, বিশেষজ্ঞ কমিটি করে, তদন্ত কমিটি করে আমরা আর্সেনিক এর ফার্স্ট ফেজ অ্যাকশন প্ল্যান তৈরি করে এবং সেকেন্ড ফেজ অ্যাকশন প্ল্যান করে—আপনারা দেখেছেন শুদু মালদহে নয়, আমি সকালবেলা কোয়েশ্চেন অ্যানসারেও বলেছি যে আমাদের এদিকে বারাসত, দেগঙ্গা, হাওড়া এই সব জয়গা নিয়ে আমরা প্রায় ১৩০ কোটি টাকার প্রকল্প তৈরি করে পাঠিয়ে দিয়েছি, দিল্লিতে জার্মানদের সঙ্গে

কথা হয়েছে। এদিকে বারুইপুর, সোনারপুর, আমতলা, পার্ট অব ভাঙড়, নিয়ে খুব বড় স্কীম তৈরি করে এই দুটো স্কীম দিল্লিতে পাঠিয়েছি। আর মালদহে ৮৮ কোটি টাকার স্কীম আমাদের স্যাংশন হয়েছে, তাতে দিল্লি সরকার আছে, আমরা আছি। এবং দিল্লির টাকা এসে গেছে, আমরাও টাকা দিয়েছি ৬ কোটি টাকা অতিরিক্ত। এই যে বাজেট আমি পেশ করেছি, তা ছাড়া অতিরিক্ত এই বছরে কাজ শুরু হয়েছে, কিছু দিনের মধ্যে সেখানে মুখ্যমন্ত্রী যাবেন, দিল্লির মন্ত্রীদেরও আমরা আনব, বিরাট করে শুরু করব। কিন্তু কথা হচ্ছে, এই যে টেকনোলজি মিশন, এটা হয়েছিল, এই সম্পর্কে সৌগতবাবু সব জানেন, উনি দিল্লিতে কিছুদিন মন্ত্রী ছিলেন, ২১২ কোটি টাকার টেকনোলজি মিশন হল। কেন হল, তার সম্পর্কে কাগজে লেখা আছে, আপনারা দেখে নেবেন। নর্মাল জলের জন্য নয়, যেখানে জলে বিশেষ কিছু এই রকম পয়জনাস কিছু আছে, পুরো টাকাটাই গ্রান্ট, ১০০ পারসেন্ট সেন্ট্রাল গভর্নমেন্টের ২১২ কোটি টাকার প্রোজেক্ট হল, সেই প্রোজেক্টের বইতে কি কি লেখা আছে? যেখানে জলে ফ্লোরাইড থাকবে, যেখানে জলে গিনিওয়ার থাকবে, যেখানে জলে এক্সেস আয়রন থাকবে, সেই সব জায়গার জন্য এই প্রোজেক্ট। একবারও আর্সেনিক শব্দটা ভারত সরকার ঢোকাতে পারলেন না এবং সেটার জন্য আর্সেনিকের টাকা আসল না। আর্সেনিকের প্রবলেম ভারত সরকারের জানার কথা। তখন জানতে পারেননি, ৮৫ সালে তৎক্ষনাৎ আমাদের কমিটি হয়ে গেছে, চিঠি চাপাটি চলে গেছে, তখনও জানতে পারেননি। বুঝলাম আপনি যে নুতন স্কীমের কথা বললেন, ভারতবর্ষের একটা নুতন জলের স্কীম হয়েছে ঠিকই, কারণ এতদিন ছিল এম. এন. পি. গ্রামের, আর সেন্ট্রাল গভর্নমেন্টের স্কীমের নাম এ. আর. পি.। এবার যে স্কীমটা হয়েছে, ছোট ছোট শহরের জন্য অ্যাক্সিলারেটেড আর্বান ওয়াটার সাপ্লাই প্রোগ্রাম, সেপ্টেম্বর, ৯৪। ২০ হাজারের কম ছোট ছোট শহরে যেখানে লোক থাকবে, সেখানকার জলের প্রকল্পের জন্য ওরা ৫০ পারসেন্ট দেবে, স্টেট গভর্নমেন্ট ৫০ পারসেন্ট দেবে। প্রোজেক্টটা ভাল। এই প্রোজেক্টে কোথায় কোথায় প্রায়রিটি দেওয়া হবে, কোন টাউনগুলোকে, যেখানে ভেরি লো পারক্যাপিটা সাপ্লাই আছে। ভেরি ডিস্ট্যান্ট অর ডিপ সোর্স আছে। ড্রাউট প্রন এরিয়াজ, যেখানে এক্সেস স্যালাইনিটি আছে, ফ্লোরাইড আছে, আইরন কন্টেন্ট ইন দি ওয়াটার সোর্স আছে। ৯৪ সালের সেপ্টেম্বর মাসেও এই বইতে লিখতে পারলেন না, যেখানে আর্সেনিক আছে সেটাও কভার্ড হবে। যদিও লেখাবার ব্যবস্থা করব আমরা। লেখাবার ব্যবস্থা ওকেও দিয়েছি, চিঠিও দেব, ওটা কারেকশন্স করাব, সব করাব। কিন্তু এটা হচ্ছে একটা অ্যাটিচ্যুডের প্রশ্ন। এটা ঠিক নয়। আপনারা নিশ্চয়ই বলবেন, যেখানে মহারাষ্ট্র কি অন্ধ্র প্রদেশে-এ ফ্লোরাইড থাকার জন্য, তামিলনাড়ু-র ৪০ কোটি টাকার স্কীমটা ৪০ কোটি টাকাই গ্রান্ট পেল, সেখানে আমার মালদহের স্কীমটা ৮৮ কোটি টাকার স্কীম, আজকে তারা কন্ডিশন দিলেন, আমাদের মানতে হল, উপায় নেই যে ৭৫ পারসেন্ট আমরা সেন্ট্রাল গভর্নমেন্ট দেব এবং ২৫ পারসেন্ট আপনাকে দিতে হবে। ৭৬/৭৭ বাজেটের পরে ৩ কোটি টাকার বাজেট বাড়াতে বাড়াতে ৩৬ কোটি টাকা করার পরেও দিল্লির এই কন্ডিশন এর জন্য আরও ৬ কোটি টাকা জোগাড় করে এই বছর দিতে হচ্ছে এবং ৮৮ কোটি টাকার ২৫ পারসেন্ট আমাদের জোগাড় করে দিতে হবে। এবং এর পরে বারাসতের স্কীমের জন্য যদি বলে ২৫ পারসেন্ট দিতে হবে তাহলে মানেটা কি, টাকাটা কার, কোথা থেকে রাজ্য সরকার টাকা দেবে? কিন্তু এটা বললেন না তো যে দিল্লির টাকা তো অঢেল এবং যেখানে অন্য জায়গায় এই টাকা দেওয়া হচ্ছে,

এই জাতীয় স্কীমে, আর্সেনিকের এত বিপদের ব্যাপার, কেন এটা করা হচ্ছে? আমাদেরও কমিটিতে দীপঙ্করবাবু আছেন, ওটা কোনও কথা নয়, আমি উনাকে বলেছিলাম, আমার কাছে সেই চিঠিও এখানে আছে, তখন প্রণব মুখার্জির নামে যে চিঠি দিয়েছি, তার কপি আছে, তার নামের পাশে মন্ত্রী লিখতে পারিনি, কারণ তখন উনি খালি ভাইস চেয়ারম্যান প্ল্যানিং কমিশনের, তাহলে কবেকার চিঠিটা বুঝুন। ৯২ সালের গোড়ার দিকের চিঠি। মোহনকুমার মঙ্গলকে তিনটে চিঠি দিয়েছি, ৯১ সালের ডিসেম্বর থেকে আমরা করসপন্ডেন্স করছি। এখন তো মন্ত্রী উনি নেই, কালকে সেখানে কংগ্রেসের হাতে লাঠি পেঁটা খেয়েছেন। কিন্তু আমরা লাগাতার চেষ্টা করেছি ৯১ সালের শেষ থেকে, কুমার মঙ্গলম থেকে শুরু করে প্রণব মুখার্জি, উত্তম ভাই প্যাটেল থেকে শুরু করে বিভিন্ন মন্ত্রীর কাছে এই এ সমস্ত আলাপ আলোচনা করে অবশ্যই শেষ পর্যন্ত উত্তমভাই প্যাটেল উনি নিজেও এসেছেন, এই স্কীমটা অ্যাপ্রুভ হয়েছে। বাকি স্কীমগুলো আমাদের অ্যাপ্রুভ করাতে হবে।

তবে এই অ্যাটিচিউড নিয়ে যদি ভারত সরকার চলে তাহলে অবশ্যই রাজ্য সরকারের ক্ষেত্রে মুশকিল। এত বড় জায়গা। আপনি বললেন মালদাতে হয়েছে। সারা দেশে করুন। সারা দেশে কিভাবে করবে? কে টাকা দেবে? কোথা থেকে এত টাকা আপনি পাবেন। এত বললেই হয় না। যত প্রায়োরিটি হোক। প্রায়োরিটি বলেই তো এই ভাবে আমরা এই টাকাগুলোকে বাড়াতে পেরেছি। বাঁকুড়া, পুরুলিয়ার কথা বললেন। আপনি নিজেও জানেন না। পশ্চিমবঙ্গে ৩৮ হাজার গ্রাম আছে। আমি বলেছিলাম এই যে ৩৮ হাজার গ্রাম আছে, তার একটা গ্রামের নাম করুন, যেখানে একটা টিউবওয়েল নেই। আমি আবারও বলছি, এতজন এম. এল. এ. আছেন, আমাকে একটা গ্রামের নাম করুন তাই বলে এমন গ্রাম হলে হবে না, দার্জিলিঙের পাহাড়, যেখানে টিউবওয়েল করা যাবে না। প্রশ্নটা হচ্ছে টিউবওয়েল দশ দিনের মধ্যে যাতে হয় তার ব্যবস্থা করব। সে টাকা আমাদের আছে। কিন্তু আমরা জানতে চাই, সত্যিই জানতে চাই পশ্চিমবঙ্গে এই রকম গ্রাম কোথায় আছে? সংখ্যাটা আপনি বলেছেন এক কোটি একাত্তর লক্ষ, ভুল বলেছেন। এক লক্ষ একাত্তর হাজার টিউবওয়েল। পশ্চিমবাংলায় গ্রাম ৩৮ হাজার। রিগটিউবওয়েল ও এমনি টিউবওয়েল মিলে ১ লক্ষ একাত্তর হাজার টিউবওয়েল আমাদের আর যেটা বলছিলাম, ১৪, ১৫ শতাংশ লোক টিউবওয়েলের জল খায় না। পাইপ ওয়াটারের জল খায়। শহরাঞ্চলে কলকাতা মিউনিসিপ্যাল এরিয়ায় ৯৬ পারসেন্ট পপুলেশন কভারড। বাকি শহরগুলোতে, আপনারা বলছেন শুধুই আরবান। তার স্কীম আমরা করেছি। সব করতে পারছি না। এখনও অনেক শহর তো আমাদের বাড়াতে হবে। কিন্তু যেখানে নন সি. এম. ডি. এ. মিউনিসিপ্যালিটি ৮০টা, সেখানে পি. এইচ. ই.-কে স্কীম করতে হয়। সি. এম. ডি. এ. মিউনিসিপ্যালিটিতে সি. এম. ডি. এ. করে, ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন করে, হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন করে কিন্তু ৮০টা মিউনিসিপ্যাল কর্পোরেশন করার দায়িত্ব আমাদের। এর মধ্যে বাদুড়িয়া ছোট্ট একটা মিউনিসিপ্যালিটি। উত্তর ২৪ পরগনা, সেখানকার স্কীম এর কাজ শুরু হয়নি। এই বছর শুরু হবে। কয়েকটা জায়গায় কাজ প্রায় শেষ হয়ে গেছে। জল পাওয়া যাচ্ছে। আপনাদের যেখানে ৩৭টা স্কীম। ২-টো ওয়ার্ডে গেছে। তিনটে গেছে। ৭৭ সালের মার্চ মাস পর্যন্ত ৩৭টা মিউনিসিপ্যালিটি আমরা কভার করতে পেরেছি। জল পাওয়া যাচ্ছে। এই মুহূর্তে পশ্চিমবাংলায়

১৯টি মিউনিসিপ্যালিটিতে পাইপড ওয়াটার স্কীমের কাজ চলছে। যার মোট মূল্য হচ্ছে ১শো ৩৬ কোটি টাকা। আমরা হাডকো থেকে লোন নিচ্ছি। এল. আই. সি. থেকে লোন নিচ্ছি। আমরা স্টেট গভর্নমেন্ট দিচ্ছি। আমরা মিউনিসিপ্যালিটিকে বলেছি আপনারা কিছু জোগাড় করুন। মোট ১শো ৩৬ কোটি টাকা দিয়ে ১৯টা স্কীমের কাজ চলছে এবং প্রতিটা স্কীম শেষ হয়ে যাবে। আগামী বছর এবং তার পরের বছর। কিছু স্কীম এই বছর শেষ হবে। বাঁকুড়ার কথা যেটা বলছিলাম, বাঁকুড়াতে যেখানে ২ হাজার ২৬৩ টা হ্যাবিটেশন, সেখানে বাঁকুড়াতে আমাদের পাইপড ওটাটার' স্কীম আছে। ৫ হাজার ১৫০টা রিক টিউবওয়েল আমরা করেছি। এক একটা রিক টিউবওয়েল করতে ৫০, ৬০ হাজার টাকা খরচ হয়। পুরুলিয়াতে ২ হাজার ৯২৩টা হ্যাবিটেশন সেখানে ৪ হাজার ৯১৫টা রিক টিউবওয়েল আমরা করেছি। এই আমাদের স্কীম। মানসবাবু আমাকে বলতে পারেন কোনও অসুবিধা কিছু নেই। এতবড় একটা রাজ্য কোথাও একটা ফাঁক ফোকর থেকেই যেতে পারে। বাঁকুড়ার এমন একটা গ্রাম আছে যেখানে রিগ টিউবওয়েল নেই বা টিউবওয়েল জল পাচ্ছে না লোক আমি তো বলেছি ৭ দিনের মধ্যে আমাদের ইঞ্জিনিয়াররা জরুরি ভিত্তিতে সেই গ্রামে নলকূপ করে দেবে। গ্রীষ্ম লাগার সাথে সাথে যে জলের লেয়ারটা নেমে যায়, এ সম্বন্ধে আমি আগেও বলেছি। মাটির তলা থেকে যে জল তোলা হয় তার সাত পারসেন্ট তোলা হয় খাওয়ার জলের জন্য আর ৯৩ পারসেন্ট তোলা হয় মেনলি এগ্রিকালচার আর ইন্ডাস্ট্রির জন্য।

[4-15 — 4-25 p.m.]

মাইনর ইরিগেশন ডিপার্টমেন্ট, ইরিগেশন ডিপার্টমেন্ট এবং অন্যান্য ডিপার্টমেন্টের সঙ্গে এক সঙ্গে বসে আমরা বার বার ওয়াটার ম্যানেজমেন্টের বিষয়ে আলোচনা করেছি। কিন্তু সেন্ট্রাল গ্রাউন্ড ওয়াটার বোর্ড এবং সুইড-এর বক্তব্য হচ্ছে—পশ্চিমবাংলায় বর্ষাকালে যে জল হয়, যে রি-চার্জিং হয় তাতে অবস্থাটা সাংঘাতিক অ্যালার্মিং নয়। যে টাইমে জলের লেয়ার কমে সে টাইমে সারা দেশেই কমে। কিন্তু আমাদের এখানে সেই টাইমটা এমনভাবে সিনক্রোনাইজ করে যায় যে, বোরো চাষের জন্য সে সময়ে জলের লেয়ার ভীষণভাবে নেমে যায়। আমাদের অসুবিধায় পড়তে হয়। ওরা বলছেন, পরে আবার বৃষ্টি হবার পর—লেয়ার ঠিক হয়ে যায়। হ্যাঁ, আমাদের এখানে বেশি বৃষ্টি হয়। উই আর ফর্চুনেট এনাফ জলের স্তর আবার ওপরে উঠে আসে, কারণ এটা গ্যানজেটিক বেসিন। তবে আমরা একটা ইম্পর্টেন্ট পয়েন্ট নিয়ে সেন্ট্রাল গ্রাউন্ড ওয়াটার বোর্ড এবং সুইড-এর সঙ্গে আলোচনা করেছি। সেটা হচ্ছে, যে সময়ে জল নেমে যাচ্ছে সে সময়ে আমাদের সব টিউবওয়েলগুলো খারাপ হয়ে যাচ্ছে। এটা প্রত্যেকবারই হচ্ছে। সৌগতবাবু এই প্রসঙ্গটা তুলেছেন। আমরা ওদের বলেছি, আগে থাকতে কি কিছু ফোরকাস্ট করা যায় না, কিছু প্রিকশন নেওয়া যায় না? সব ক'টা গ্রামের সব ক'টা টিউবওয়েলকে ঐ সময়ে না বাঁচাতে পারি অন্তত প্রত্যেকটা গ্রামে একটা করে টিউবওয়েল রাখা যেতে পারে যেটার জল নামবে না, সেটার জল থাকবে। ইন্টেনসিভ প্ল্যান করে কি সেটা করা যায় না? আমরা সেই চেষ্টাই করছি। ইতিমধ্যেই জেলা পরিষদের সঙ্গে কথা বলে আমরা সেটা করছি এবং টাকা পয়সাও বরাদ্দ করা হয়েছে। সৌগতবাবু ওয়াটার প্রিজারভেশন এবং ওয়াটার ম্যানেজমেন্ট সম্বন্ধে বলেছেন। এটা একটা জেনারেল প্রবলেম এবং এটাকে

আমরা কেউ অস্বীকার করতে পারি না। এটা অস্বীকার করার বিষয়ও নয়। কিন্তু এ বিষয়ে অ্যাওয়ারনেস সৃষ্টি তো গভর্নমেন্ট একা করতে পারে না। এতে আমাদের স্কুল, কলেজ, পলিটিক্যাল পার্টি, ক্লাব, সবাইকে ইনভলভ করতে হবে। রেডিও, টি. ভি.-কে সব চেয়ে বেশি এগিয়ে আসতে হবে। এ বিষয়ে আমার মিঃ কে. পি. সিংদেও-র সঙ্গে কথা হয়েছে। এ বিষয়ে টি. ভি. কিছু করছে না, এটা আমি তাকে জানিয়েছি। ওয়াটার প্রিজারভেশনের ব্যাপারে সবাই মিলে যদি এক সঙ্গে অ্যাওয়ারনেস সৃষ্টি না করা যায় তাহলে কিছুই হবে না। আর্সেনিক নিয়ে অহেতুক আতঙ্ক সৃষ্টি না হয়, সেটাও দেখতে হবে। কংগ্রেস আমলেও আর্সেনিক ছিল, কিন্তু তখন টেস্ট করা হত না। দিল্লির জলে ফ্লোরাইড আছে, গিনি-ওয়ার্ম আছে। ফ্লোরাইড লাগাতার শরীরের মধ্যে ঢুকলে হাড় ভেঙে যাবে মানুষ মারা যাবে। বস্তুত এই ফ্লোরাইড আজকে আতঙ্ক সৃষ্টি করছে। এটাকে রুখতে হবে, আতঙ্ক সৃষ্টি করা ঠিক নয়। আতঙ্ক কাটাতে হবে। আমি এ বিষয়ে চিঠি দিয়েছি। আগামী দিনে আমরা ওয়াটার প্রিজারভেশন এবং ম্যানেজমেন্টের ব্যাপারে কি করতে পারি, সেটা দেখব। আর. এস. পি.-র বয়সে প্রবীণ নতুন বিধায়ক একটা প্রশ্ন তুলেছেন ; কিন্তু বরানগরের স্কীমটা সি. এম. ডি.-র স্কীম, পি. এইচ. ই.-র নয়। বরানগর—কামারহাটি পৌরসভার স্কীমটার একটা পাম্প চালাবার দায়িত্বে পি. এইচ. ই.-র নয়, সি. এম. ডি. এ.-র। তবুও আমি বিষয়টা শুনলাম এবং আর্বান ডেভেলপমেন্ট মিনিস্টাররের সঙ্গে আমি এ নিয়ে কথা বলব। এই কথা বলে যে কাট মোশন দেওয়া হয়েছে তার বিরোধিতা করে সকলের কাছে এই বাজেটকে সমর্থন করা আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** These are 9 cut motions to Demand No. 35. All the motions are in order and already moved. Now I put all the motions to vote.

The motion of Shri Saugata Roy (No. 1) that the amount of the Demand be reduced to Re. 1/-, was then put and lost.

The motion of Shri Subrata Mukherjee (No. 2-4), Shri Prabir Banerjee (No. 5) Shri Abdul Mannan (No. 6-8) & Shri Deba Prasad Sarkar (No. 9) that the amount of the Demand be reduced by Rs. 100/-, were then put and lost.

**Demand No. 35**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,26,74,56,000 be granted for expenditure under Demand No. 35, Major Heads : "2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) and 6215—Loans for Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution)". (This is inclusive of a total sum of Rs. 42,27,00,000 already voted on account in March, 1995) was then put and agreed to.

[13th July, 1995]

## REVISED REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

**Mr. Speaker :** *I may present the Revised Programme of Business for 14th July, 1995 and Programme of Business from 17th July to 22nd July, 1995 as adopted by the House on the 77th Report of the Business Advisory Committee presented on 13th July, 1995.*

| Date | | Demand | Department | Time |
|---|---|---|---|---|
| 14.4.95 Friday | : | i) Demand No. 57 : | Co-operation Department | — 2 hours |
| | | ii) Demand No. 40 : | Refugee, Relief and Rehabilitation Department | — 1 hour |
| | | iii) Demand No. 31 : | Sports and Youth Services | — 1 hour |
| 17.7.95 Monday | : | Demand No. 39 : | Labour Department | — 4 hous |
| 18.7.95 Tuesday | : | i) Demand No. 69 : | Power Department | — 2 hous |
| | | ii) Demand No. 72 : | Science and Technology Department | — 3 hours |
| | | iii) Demand No. 52 : | Forest Department | |
| | | iv) Demand No. 82<br>v) Demand No. 89 | Environment Department | — 1 hour |
| 19.7.95 Wednesday | : | i) Demand No. 66<br>ii) Demand No. 68 | Irrigation and Waterways Department | — 2 hours |
| | | iii) Demand No. 67 : | Water Resources Development Department | — 2 hours |
| 20.7.95 Thursday | : | Motion of 'No Confidence in the Council of Ministers' | | — 4 hours |
| 21.7.95 Friday | : | i) Demand No. 32<br>ii) Demand No. 33<br>iii) Demand No. 34 | Health and Family Welfare Department | — 4 hours |
| 22.7.95 Saturday | : | i) Demand No. 47<br>ii) Demand No. 48<br>iii) Demand No. 55 | Agriculture Department | |

iv) Demand No. 58 Agricultural Marketing Department — 4 hours

(i) There will be no Mention Cases on 14. 7. 95, 20. 7. 95 and 22. 7. 95.

(ii) The House will sit at 10 a.m. on Saturday the 22nd July, 1995.

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির ৭৭তম প্রতিবেদনে যা সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য সভায় উত্থাপন করছি।

**মিঃ স্পিকার ঃ** আশা করি, সভার মতামত আছে, অতএব গৃহিত হল।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমি যদিও এই কমিটির মেম্বার, নীতিগতভাবে আমার বলার অধিকার নেই, তবুও আমি আপনার অনুমতি নিয়ে বলছি। বিদ্যুৎ বাজেটের দিন ৪ ঘন্টা করে দিন আর নো-কনফিডেন্সের উপর যেদিন আলোচনা হবে সেদিন মেনশন অ্যালাউ করে দিন।

**মিঃ স্পিকার ঃ** সেদিনই আমরা কথা বলেছি। বিদ্যুৎ বাজেট-এর দিন আমরা ৩ ঘন্টা রাখছি। ডিবেট চলাকালীন যদি সেইরকম অবস্থা দাঁড়ায় তাহলে আমি বাড়িয়ে দেব। তবে মেনশন থাকবে না। জিরো আওয়ার কয়েকটি নেব। মোর ইম্পর্ট্যান্ট হচ্ছে নো-কনফিডেন্স। কোনও গুরুত্বপূর্ণ ব্যাপার থাকলে জিরো-আওয়ারে বলবেন। আর কালকে মেনশন নেই।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে একটা আনন্দ সংবাদ জানাচ্ছি। আমাদের মেদিনীপুর জেলার তমলুকে ঐতিহাসিক হ্যামিলটন স্কুলের একটি ছেলে শ্রী অনির্বান অধিকারি, পিতা—শ্রী তুলসী অধিকারি, এ বছর পশ্চিমবঙ্গে যে জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা হয়েছে তাতে মেডিক্যাল স্ট্রিমে ফার্স্ট হয়েছে এবং ইঞ্জিনিয়ারিং-এ সেভেন্থ (সপ্তম) হয়েছে। আমি যেহেতু ঐ জেলারই বিধায়ক, তাই সভার কাছে এই সংবাদ পরিবেশন করে তাকে ধন্যবাদ জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** এটাত খুবই আনন্দের সংবাদ।

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 36

**Mr. Speaker :** There are five cut motions to this Demand which are in order.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri Prabir Banerjee, Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

[4-25 — 4-35 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি করেছেন ৫৪ কোটি ৮৮ লক্ষ ৪৯ হাজার টাকা, আমি এটা সরাসরি ভাবে বিরোধিতা করার কোনও কারণ দেখছি না, কিন্তু এটা যথেষ্ট নয় বলে আমি সমর্থনও করছি না। বরঞ্চ দাবি করছি যে, অর্থ আরও বাড়ানো উচিত। ওনার উদ্দেশ্যে সম্পর্কে আমার কোনও সন্দেহ নেই, কারণ আমি বাজেট বক্তৃতায় সবটা পড়েছি এবং গত কয়েক বছর ধরে ওনার যে চেষ্টা দেখেছি, তাতে আমরা যথেষ্ট আশাবাদী যে, উনি এগুলির অনেকটাই করতে পারবেন। কিন্তু যতটা উনি বলেছেন গত কয়েক বছর ধরে, ততটা উনি অদৃশ্য কারণেই হয়ত ইমপ্লিমেন্ট করতে পারছেন না এবং সম্প্রতি অ্যাসিওরেন্স কমিটির রিপোর্ট আমি দেখলাম যে, তাতে উনি হাউসের কাছে যে অ্যাসিওরড করেছেন, তা উনি সম্পূর্ণ করতে পারেননি। স্বভাবতই আমি মন্ত্রী মহোদয়কে অনুরোধ করব যে, এবার বাজেটে যে ঘোষণা করেছেন, তার প্রায় সব কিছুই আপনি কভার করেছেন—সরকারি কর্মচারী থেকে আরম্ভ করে, প্রমোটারদের ব্যাপার থেকে আরম্ভ করে, রিটায়ার্ড লোক থেকে আরম্ভ করে, মহিলাদের থাকার ব্যাপার থেকে আরম্ভ করে, প্রায় সমস্ত আবাসন সংক্রান্ত সমস্যা আপনি এখানে উল্লেখ করেছেন। কিন্তু এই ব্যাপক কর্মকান্ড যা আপনি উল্লেখ করেছেন, তার যথেষ্ট পরিমাণ জমি এবং যথেষ্ট পরিমাণ সরকারি সহযোগিতা সব দপ্তর থেকে না সাহায্য করলে, আমার মনে হয় এবারও আশানুরূপ ইচ্ছা থাকলেও কাজ করতে পারবেন না। যেখানে সত্যিকারের ব্যর্থ হয়েছে সে ব্যাপারে আমি উল্লেখ করছি। যেমন—ব্যবসায়িদের হাতে জমি চলে গেছে অনেক বেশি। ১৯ বছর ধরে ক্ষমতায় আছেন আপনারা। আপনি ৭২-৭৭ সালে যাবেন না। আপনাদের সময়ই ধরছি। আমাদের সময় ছিল-উদ্বাস্তুরা আসলে তার পরবর্তী সমস্যা। এখন তার সাথেও আরও অনেক সমস্যা যুক্ত হয়েছে। সামনে আরও অনেক মেগাসিটি পরিকল্পনা নিয়েছেন। শিল্প সংক্রান্ত ব্যাপারে আপনি যে সমস্ত ঘোষণা করেছেন, তাতে আবাসন এর প্রয়োজনীয়তা তীব্র থেকে তীব্রতর হবে। তাকে সামনে রেখেই আপনি সেই পরিমাণ জমি এবং অর্থ দুটোই সংগ্রহ করতে পারছেন না। আমরা আপনার বই দেখেই এটাই বুঝতে পারছি। ব্যবসায়িদের হাতে অধিক জমি চোখের সামনে চলে যাচ্ছে, কিন্তু সরকারের তরফ থেকে আটকানো যাচ্ছে না। কলকাতা ছেড়ে দিন। উত্তর হাওড়ার দিকে তাকিয়ে দেখুন। সেখানে কোনও সুয়ারেজ এর ব্যবস্থা নেই। কাঁচা ড্রেন পর্যন্ত রয়েছে। কিন্তু হাজার হাজার মাল্টি স্টোরিড বিল্ডিং প্রমোটাররা করছেন এবং এর মাধ্যমে বহু টাকার লেনদেনও হচ্ছে। সম্প্রতি দুটো জিনিস আপনারা ঘোষণা করেছেন। সেগুলির আমি বিরোধিতা করেছি। একটা হচ্ছে আপনি জমি নিন, আপনি বাড়ি তৈরি করুন। কিন্তু ওই হর্ষদ মেহেতো সিমেন্ট কোম্পানি দিয়ে তৈরি করাচ্ছেন কেন? এটা আমার মাথায় ঢুকছে না। কেন পিয়ারলেসকে দিয়ে দেবেন না। আপনার জমি রয়েছে। আপনি যে জমিগুলি দিচ্ছেন সেগুলি কলকাতার উপর সেরা জমি। সেগুলি দিচ্ছেন এবং তারা লাভ করছে। হর্ষদ মেহেতারা যেটা করছেন সেটা আপাত দৃষ্টিতে ভাল কিন্তু সেটা এমনিতে ততটা ভাল নয়। তিনটি শ্রেণীকে বিভক্ত করার জন্য তিন রকম সিস্টেমে ওখানে [illegible] শ্রেণী সংগ্রামে বিশ্বাস করেন,

মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত এদের জন্য একটা করেছেন, আর একটা একেবারে বিত্তবানদের জন্য করেছেন। পাশাপাশি এই ৩টে সেক্টর করেছেন, পরবর্তীকালে যে সংঘাত এবং সংঘর্ষের সম্ভাবনা আছে সেটা দেখবেন। আমি আবার বলব হর্ষদ্ মেহেতা, সিমেন্ট কোম্পানি বা কোনও প্রোমোটার নয় সরাসরি একেবারে এদের জন্য বাড়ি করুন অর্থ জোগাড় করে এবং সেই ভাবেই ডিস্ট্রিবিউট করুন। আর একটা কথা, জাস্ট সাজেশন বাড়িগুলির—মান—সরকারি বাড়ি হলে তার মান যে খুব খারাপ হয়, চিরাচরিত মানুষের ধারণা গভর্নমেন্ট ফ্ল্যাট হলেই তা ধ্বসে পড়বে, শিকগুলি খারাপ হবে, জানালা খুলে যাবে ইউরিন্যালের ঠিক থাকে না—এই যে ধারণা হয়েছে। একটা ঘটনার কথা বলছি, সি. আই. টি.-র আপনাদের আমল বলছি না, আমাদের আমলেও সরকারি আবাসন যা তৈরি হয়েছে সে সম্বন্ধেও এই ধারণা হয়েছে—এই ধারণা থেকে মুক্ত করার জন্য আপনি উদ্যোগ নেবেন এই আশা করছি। আধুনিক ব্যবস্থা ও চিন্তার মধ্যে দিয়ে বাড়িগুলি তৈরি করুন, কন্ট্রাক্টার দিয়ে নয়। সম্প্রতি একটা পজিটিভ ঘটনার কথা উল্লেখ করছি, আপনি কল্যাণীতে বাড়ি তৈরি করে দিয়েছেন সরকারি কর্মচারিদের জন্য, বাড়িগুলি অ্যাবান্ডন হয়ে পড়ে রয়েছে, সেগুলি ইউটিলাইজ হচ্ছে না, এই রকম বহু জায়গায় যেখানে ইউটিলাইজ হচ্ছে না বাড়ি তৈরি করে বসে আছেন। সামান্য সময় দিন না, আপনাদের সাথে অন্য ডিপার্টমেন্টের ঝগড়াঝাঁটির জন্য সেগুলি পেন্ডিং হয়ে পড়ে রয়েছে। আপনি দেখবেন, একটা নাম করলাম কল্যাণী। আপনি ডালমিয়াদের দিচ্ছেন ট্যানারি ডেভেলপমেন্টের জন্য, ডালমিয়াদের দেবার দরকার নেই সরাসরি আপনি করুন। আপনারা বিস্তীর্ণ জমি পাচ্ছেন তিলজলা এবং অন্যান্য যা জমি ভাল জায়গা বলে পরিচিত সেখানে ঐ বাড়ি প্রোমোটার, ব্যবসায়ী, একচেটিয়া পুঁজিপতিদের হাতে দিচ্ছেন। বাড়ি হচ্ছে ঠিকই, তবে ওরা কি সোশ্যাল ওয়ার্ক করবে? ওরা ব্যবসার জন্য স্বভাবতই এক্সপ্লয়েট করবে, মিডল ক্লাশ মানুষদের রক্ষা করার জন্য ওরা বিনিয়োগ করবে এই ধারণার দরকার নেই, আপনার মতো মানসিকতা নিয়ে সামাজিক উন্নতি করার জন্য মানসিকতা নিয়ে এগিয়ে আসবেন? একেবারেই কমার্সিয়াল অ্যাপ্রোচ, একটা কোটিং রাখছি, আমরা মানুষের অনেক সময় অনেক সমস্যা সমাধান করছি। এই দৃষ্টিভঙ্গি অত্যন্ত বাণিজ্যিক দৃষ্টিভঙ্গি। এই দৃষ্টিভঙ্গি নিয়ে আবাসিক সমস্যার সমাধান করা যাবে না। সেবামূলক দৃষ্টিভঙ্গি নিয়ে যে জায়গাগুলি অধিগ্রহণ করেছেন সেগুলির ব্যবস্থা করুন।

স্যার, উনি একটা বড় কমপ্লেক্স করতে চলেছেন। রাজারহাট, মাননীয় রবীনবাবুর বিস্তীর্ণ এলাকা নিয়ে একটা বড় প্রোজেক্ট হতে চলেছে, আমরা যেটুকু জেনেছি তাতে বেশ বড় বড় প্লট হবে, কিন্তু আমি অনুরোধ করব, প্রচুর কৃষকের কাছ থেকে জমি নিয়ে নিয়েছেন, আপনাকে এখন থেকেই গ্যারান্টি দিতে হবে যে কৃষকরা যেন উপযুক্ত বাড়ি পায়, তাদের রি-হ্যাবিলিটেশনের ব্যবস্থা হয়। আমাদের তিক্ত অভিজ্ঞতা থেকে এ কথা বলছি। সম্প্রতি ডানকানের জমিতে বজবজে যে বাড়ি দিয়েছেন তাতে ছাগল, গরু থাকে, মাননীয় দীপকবাবু কিছু দখল করে রেখে দিয়েছেন কিছু ডিস্ট্রিবিউশন করেছেন, পার্টি বাজি করার জন্য। এটা উল্লেখ করছি, দীপকবাবুর এলাকায় বজবজের কোয়ার্টারে সমস্ত জিনিসপত্র এলাকার মস্তানরা বিক্রি করে দিচ্ছে, একেবারে সেগুলি কমপ্লিটলি ভুতের বাড়ির মতো অবস্থা হয়ে গেছে। ল্যাট্রিনে ঢুকতে পারা যাচ্ছে না এই অবস্থা হয়েছে। আপনি সামগ্রিকভাবে কলকাতা, এবং

কলকাতার আশে পাশে শহরে এবং শহরতলিতে বাড়ি করছেন কিন্তু সেগুলির মেন্টেনেন্স সম্বন্ধে সম্পূর্ণ উদাসীন হয়ে রয়েছেন।

[4-35 — 4-45 p.m.]

আপনি নুতন করার ব্যাপারে যত বেশি উদ্যোগ গ্রহণ করছেন, কিন্তু পুরানোগুলি রক্ষণাবেক্ষণের ব্যাপারে সম্পূর্ণ উদাসীন। এই ব্যাপারে পজিটিভ সাজেশন আমি আগেও দিয়েছি, এখন কিছু সাজেশন আপনাকে দিতে চাই। আপনি যদি এগুলি ঠিকমতো মেনেটেন করতে না পারেন তাহলে হয় বিক্রি করে দিন, অথবা অন্য সিস্টেমে মেনটেন করার ব্যবস্থা করুন। তা যদি না পারেন তাহলে যারা নিতে চাচ্ছে তাদের মাইনে দেখে সেই রেশিওতে তাদের আপনি সমর্পন করুন। এটা যদি করেন তাহলে একটা সুরাহা হতে পারে বলে আমার ধারণা। আর একটা বড় বিপদ দেখা দিয়েছে। কারখানার জমি বিক্রয় করা হচ্ছে এবং সেখানে প্রোমোটাররা বাড়ি করছে, কিন্তু আপনি পারছেন না। আগে একটা ঠিক হয়েছিল যে কারখানার জমি যদি বিক্রয় করতে হয় তাহলে সেই বিক্রয়ের অনুমতি তখনই দেওয়া হবে যদি সেই টাকায় কারখানা চালু করার ক্ষেত্রে বিনিয়োগ করা হয়। কিন্তু আমরা দেখছি যে সেই শর্ত না মেনে সরাসরি দিয়ে দেওয়া হচ্ছে। আপনার এলাকা দমদম অ্যালুমিনিয়ামে এই জিনিস ঘটেছে। ঐ কারখানার বিস্তীর্ণ জায়গা সম্পর্কে আপনাদের এগ্রিমেন্ট ছিল যে যদি বিক্রয় করতে হয় তাহলে ঐ সিক ইন্ডাস্ট্রিকে বাঁচাতে হবে। কিন্তু সেখানে কি হচ্ছে? আজকে প্রোমোটারে ছেয়ে যাচ্ছে, আপনি এগুলি দেখুন। আগেকার ব্রিটিশ আমলের যে সব বড়বড় কারখানাগুলি বিশাল জায়গা নিয়ে হয়েছে। জমির ব্যাপারেও আমরাও সহযোগিতা করতে চাই। আপনি এই কারখানাগুলি নিয়ে আবাসনের জন্য ব্যবহার করুন, কিন্তু প্রোমোটারের হাতে তুলে দেবেন না। আপনারা যে শর্ত করেছিলেন যে সিক ইন্ডাস্ট্রিতে ইনভেস্ট করতে হবে, সেটা ইমপ্লিমেন্ট করুন। আপনি জমির ব্যাপারে প্রয়োজন হলে চিঠি লিখুন, ডিফেন্স দেখুন, পোর্টে দেখুন, আমরা সকলেই এটা চাই। আজকে দমদমে রেলের জমি দখল করে মার্কেট হয়ে যাচ্ছে। সেখানে আবাসন তৈরি হতে পারে। আপনি এই ব্যাপারে উদ্যোগ নিন, আমরা সাহায্য করতে রাজি আছি। আপনি গঠনমূলক ব্যবস্থা গ্রহণ করুন। বহু জায়গা আছে, আমি নাম করে বলছি, আনন্দ আগরওয়াল, চাঁদবাবু, চাঁদ মার্কেট নাম দিয়েছে মেটিয়াব্রুজে। তারা সেখানে মার্কেট করে দিল। এই জমিতে একটা বিশাল বস্তি ছিল। সেখানে মার্কেট করতে না দিয়ে যদি আবাসন করতে দিতেন তাহলে ঐ ঘিঞ্জি এলাকায় একটা সমস্যার সমাধান হত। মার্কেটের চেয়ে আজকে আবাসনের উপরে জোর দেওয়ার প্রয়োজন আছে। এদের মধ্যে ব্যবসা করে বেশি রোজগার করার একটা প্রবণতা আছে। কাজেই এই ব্যাপারে আপনাকে চিন্তা-ভাবনা করতে বলব। আর একটা সমস্যার কথা আপনাকে বলতে চাই, সেটা সরকারি কর্মচারিদের ব্যাপারে। এই ব্যাপারে বহু ডেপুটেশন আপনার কাছে দেওয়া হয়েছে। এমন কি ফেডারেশনের পক্ষ থেকে বলা হয়েছে। আপনি করব, করছি, পরিকল্পনা আছে, ইত্যাদি অনেক কথা বলেছেন। কিন্তু সরকারি কর্মচারিদের ক্ষেত্রে বিষয়টা এমার্জেন্সি দাঁড়িয়েছে। যে সমস্ত কর্মচারী ২৫/৩০ বছর ধরে সরকারি কাজ করে যাচ্ছেন, যারা রেন্টাল ফ্লাটে বাস করেন, যাদের বাড়ি করার মতো সামর্থ নেই, তাদের জন্য কি ধরনের ব্যবস্থা আপনি করছেন বা করতে চান সেটা আমাদের জানাবেন।

তাদের সময় নেই, রিটায়ার করবার সময় হয়ে গেছে। আপনারা কি করেন? আপনারা তড়িঘড়ি করে কোটা থেকে এক-আধটা ফ্ল্যাট বার করেন, এটা বেশি সমাধান নয়। এই মানুষের জন্য কি করতে চান? এদের চার-পাঁচ লক্ষ টাকা খরচা করে বাড়ি কেনার ক্ষমতা নেই, সুতরাং আশু সমাধান করার দরকার আছে। বাড়ির ব্যাপারে সরকারি কর্মচারিদের জন্য কি ব্যবস্থা করছেন তা দয়া করে আপনার বক্তৃতায় জানাবেন। ব্যক্তিগত ভাবে নয় এতে বহু সরকারি কর্মচারী খুশি হবেন। রেন্টাল ফ্ল্যাটগুলিকে ওনারশিপ দেওয়ার ব্যবস্থা করুন। কারণ আপনারা চালাতে পারছেন না। আরেকটা ব্যাপার বার বার বলেছি, অতীতেও বলেছি রাজ্যে আজকে এম. এল. এ.-দের জন্য আবাসনের ভাল ব্যবস্থা নেই। কোনও সময় কেউই এটা সিরিয়াসলি নেন না। এম. এল. এ.-রা যেখানে থাকেন সেটা বসবাসের উপযুক্ত স্থান নয়, সেই রাস্তাটা দেখে লোকে হাসাহাসি করে। যারা কলকাতা কিংবা গ্রামাঞ্চল থেকে আসেন তাদের কোনও প্রাইভেসি নেই, বাথরুম নেই, ল্যাট্রিন নেই, গরু, ছাগলের মতো তারা থাকেন। ১৯ বছরে এম. এল. এ.-দের জন্য একটা ভাল থাকার ব্যবস্থা করলে কি আপনাদের দুর্নাম হত? আমাদের সময়ে একটা করেছিলাম তা সেটা কি অবস্থায় আছে তা জানি না। ত্রিপুরায় এর থেকে ভাল থাকার জায়গা আছে। এখানে একটা ঘরে দুটো খাট, পরিবার নিয়ে থাকা যায় না, বাথরুম নেই, এঘরে কথা বলা যা আর পাঁচ মাথার মোড়ে কথা বলাও একই কথা। প্রদীপের তলায় অন্ধকার। এম. এল. এ.-দের জন্য কিছু করলে কি চুরি করা হত? এটাও কারও সম্পত্তি নয়। এম. এল. এ.-দের থাকার জায়গা আপনারা সল্টলেকে বা বাইপাসে করলে পারতেন। ভদ্রভাবে থাকার একটা জায়গা হত। আমি নিজে জানি ২৭ পারসেন্ট আরবান পপুলেশন বেড়েছে, অথচ আপনারা যত কিছু পরিকল্পনা নিচ্ছেন তা মূলত কলকাতা ও কলকাতার আশপাশকে কেন্দ্র করে। দুই-একটি জায়গায়, মিউনিসিপ্যালিটি এরিয়ায় যে সমস্ত বাড়ি আপনারা অ্যালোট করেছেন সেটা অত্যন্ত হাস্যকর। আপনারা ৩ পাতায় দেখুন—মেদিনীপুরে ৯৬টি, নদীয়ায় ১৬টি। ১৬টি ফ্ল্যাট করে কি সমস্যার সমাধান করবেন? যেখানে ২৭ পারসেন্ট পপুলেশন ইনক্রিজ করেছে। বাঁকুড়ায় ৬০টি, বর্ধমানের মতো জায়গায় ৯৬টি করে কি সমস্যার সমাধান হবে? ফ্ল্যাটের সংখ্যা এত হাস্যকর যে ভাবা যায় না। সুতরাং কলকাতা এবং কলকাতার আশপাশ অঞ্চলে এগুলো জনসংখ্যার সাথে জ্যামিতিক হারে বাড়ান। আবাসনের সংখ্যা কয়েকগুণ নয় কয়েকশো গুণ বাড়ান। কলকাতায় কর্মরত মহিলাদের জন্য একটা মাত্র আবাসন, মারামারি হচ্ছে। কলকাতার মতো কসমোপলিটন টাউনে ১৯ বছরে কিছু করতে পারেননি। আপনারা বলছেন করবেন। কিন্তু করতে পারেননি। আপনারা বৃদ্ধদের জন্য করব বলেছেন, যারা রিটায়ার করেছেন অথচ আবাসনে থাকতে চান তাদের জন্য এখনও কিছু করতে পারেননি। পিয়ারলেস চুটিয়ে ব্যবসা করছে, আপনারা তাকে সহযোগিতা করছেন।

[4-45 — 4-55 p.m.]

সুতরাং মহিলা থেকে শুরু করে এখন যারা বহু দূর থেকে কলকাতায় পড়তে আসে তাদের জন্য কোনও হোস্টেল নেই। অনেক মহিলা কলকাতার বাইরে থেকে পড়তে আসে, কিন্তু তাদের জন্য কোনও হোস্টেল নেই। আগে যেগুলি ছিল সেইগুলি তুলে দেওয়া হয়েছে। ছাত্র-ছাত্রী, মহিলা কর্মচারি অবসরপ্রাপ্ত সরকারি কর্মচারী আবাসনের ব্যবস্থা করুন। আজকে

২৫ পারসেন্ট পপুলেশন বেড়েছে। তার জন্য আবাসনের একটা বিশেষ ব্যবস্থা গ্রহণ করতে যাচ্ছেন। যে অর্থ আপনি পেয়েছেন তার থেকে যে ব্যবস্থা নিতে যাচ্ছেন তাতে কি করতে যাচ্ছেন দেখুন। ২২১৬টি আবাসন, ৪২১৬ আবাসনের মূলধন বিনিয়োগ এবং ৬২১৬টি আবাসনের জন্য ঋণ। তার মানে সর্ব্বসাকুল্যে ১০ থেকে ১২ হাজার আবাসন পরিকল্পনার মধ্যে রাখতে চাইছেন। এই ব্যাপারটা আমি মনে করি এত ছোট করে দেখার কোনও কারণ নেই। আবাসন সমস্যা তীব্র হয়েছে। সারা কলকাতায় আবাসনের সঙ্গে যারা যুক্ত তারা কিন্তু কলকাতার মানুষ নয়। কলকাতায় কলকাতার মানুষ সংখ্যা লঘিষ্ঠ হয়ে গেছে। কলকাতায় ৭০ পারসেন্ট বাইরের লোক আর ৩০ পারসেন্ট কলকাতার লোক। ট্যাক্সের চাপে পড়ে তারা বাইরে চলে যাচ্ছে, তারা সোনারপুর বারাসাত হাওড়ায় চলে যাচ্ছে। ট্যাক্স কমিয়ে দিয়ে কলকাতার মানুষের জন্য একটু ব্যবস্থা করুন এটা আমি এই প্রসঙ্গে বলে রাখি। কলকাতায় এখন বড় বড় বাড়ি করছে। কলকাতায় এখন বাড়ি হচ্ছে এক হাজার ৭০০ স্কোয়ার ফিট থেকে শুরু করে ২,০০০ স্কোয়ার ফিট পর্যন্ত। এই বাড়ি মধ্যবিত্ত কিংবা নিম্ন মধ্যবিত্তদের দেব না এই কথা বলছে না। আল্টিমেটলি ঢুকতে দেওয়া হচ্ছে, উচ্চবিত্তরা ছাড়া এই বাড়ি কেউ কিনতে পারছে না। একটা বেআইনি অ্যারেঞ্জমেন্ট করা হয়েছে। আবাসনের সমস্যা আছে এবং আবাসনের সঙ্গে জড়িত অনেক সমস্যা আছে। আপনি এই সমস্যা সম্পর্কে ওয়াকিবহাল আছেন, আপনার বক্তব্য পড়ে মনে হল। আপনার জন্য যে অর্থ বরাদ্দ হয়েছে সেটা যথেষ্ট নয়, আরও অর্থের আমি দাবি করছি। আপনি সমস্ত কিছু ইমপ্লিমেন্ট করার চেষ্টা করেন, দ্রুত কাজ করার চেষ্টা করেন। আপনার উপর কাজের চাপ বেশি। আপনি চেষ্টা করছেন। আবাসনের সমস্যাটা ক্ষুদ্র নয়, আবাসনের গুরুত্ব অনেক বেশি। আপনি দিল্লি যান, সেখানে দেখবেন প্রতিটি প্রফেশনের জন্য আলাদা করে সোসাইটি করে দিয়েছে এবং আলাদা করে নামকরণ করে দিয়েছে। আপনি খোঁজ নিয়ে দেখুন, বিভিন্ন পেশায় নিযুক্ত সরকারি কর্মচারিদের জন্য তাদের নামে সোসাইটি করে দিয়েছেন। সেখানে গিয়ে আপনি দেখে আসুন এবং এখানে সেটা ইমপ্লিমেন্ট করার চেষ্টা করুন। এই দপ্তরে হক, আমি আপত্তি করছি না। আমি অ্যাসিয়োরেন্স কমিটির রিপোর্ট মনে করিয়ে দিই। আপনি গত বারে যে অ্যাসিয়োর করেছিলেন সেটা আপনি করতে পারেননি। আমি আশা করছি এখানে আপনি যা করবেন বলেছেন সেটা করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীপক মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী গৌতম দেব মহাশয় যে বাজেট বরাদ্দ উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি এবং সুব্রতবাবুরা যে কাট মোশন দিয়েছেন তার আমি বিরোধিতা করছি। এটা ভাল কথা। ১৯৪৭ সালে দেশ স্বাধীন হবার পর থেকে যারা লোকেদের ফুটপাতে এবং ঝুঁপড়িতে বাস করতে বলেছিল তারা আজকে আবাসন নিয়ে আন্তরিকতার সঙ্গে আলোচনা করছেন, শুনতে ভাল লাগল। আমি মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি এই জন্য যে, দূর্বলতর শ্রেণীর মানুষের জন্য নিম্ন আয়ের মানুষের জন্য নিজের বাড়ি নিজে বানাও এই প্রকল্পের জন্য ঋণের ব্যবস্থা করেছেন, এই বাজেট প্রস্তাবে সেটা উত্থাপন করেছেন বলে। এটা একটা উল্লেখযোগ্য পদক্ষেপ। এই জন্য আমি এই বাজেটকে সমর্থন করছি। শিক্ষক এবং অশিক্ষক কর্মচারিদের জন্য এল. আই. জি. এম. আই. জি. ফ্ল্যাট তৈরি করার জন্য ঋণের ব্যবস্থা করা হচ্ছে। এটা একটা উল্লেখযোগ্য

পদক্ষেপ আমি এটা সমর্থন করছি। পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদের মাধ্যমে এই মুহূর্তে ২১ হাজারের মতো ফ্ল্যাট এই সরকারের আমলে করা সম্ভব হয়েছে।

এইজন্য এই বাজেটকে সমর্থন করছি যে, নিম্ন আয়ের যে মানুষ, তাদের জন্য এই বাজেটে বরাদ্দ করা হয়েছে। দমদম, রাজারহাট অঞ্চলে একটা উপনগরী তৈরি করা এবং পাশাপাশি প্রোমটারদের দৌরাত্ম্য বন্ধ করার জন্য রেগুলেশন অব প্রোমোটার বিধি যে তৈরি করেছেন, সেটা চালু করার জন্য যে উদ্যোগ নিয়েছেন, তাকে সমর্থন করছি। সুব্রতবাবু তো বেশিরভাগ সময় বিদেশেই থাকেন, তিনি আবাসনের কথা বলেছেন। এই বাজেট প্রস্তাবে বজবজে নতুন ৪০০ টি ফ্ল্যাট তৈরি করার জন্য যে বরাদ্দ করা হয়েছে, তাকে সমর্থন করছি। যে বিষয়টা আমি উল্লেখ করতে চাই, কলকাতা একটা সমস্যা সঙ্কুল নগরী। সুব্রতবাবুর সঙ্গে আমি এক মত যে, কলকাতায় কলকাতার লোক থাকতে পারছে না। পাশাপাশি যদি তিনি এটাও উল্লেখ করতেন যে, দিল্লি এবং বম্বেতে সেখানকার লোক সেখানে থাকতে পারছেন কি না, তাহলে ভাল হত। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, তিনি তার জবাবি ভাষণে বলুন, কলকাতায় এখন পর্যন্ত পার স্কোয়ার ফিট জায়গার ফ্ল্যাটের জন্য কত টাকা দিতে হচ্ছে এবং দিল্লি ও বম্বেতে সম পরিমাণ জায়গার ফ্ল্যাটের জন্য কত টাকা দিতে হচ্ছে। এখানে এটা সম্ভব হয়েছে মানুষের সঙ্গে থাকার জন্য, প্রমোটারদের সঙ্গে থাকার জন্য নয়। সরকারি নীতিকে কার্যকর করার জন্যই এটা হয়েছে। পিয়ারলেসের সঙ্গে এবং অম্বুজাদের সঙ্গে যৌথ উদ্যোগ করার জন্য তিনি এর বিরোধিতা করছেন। কিন্তু যে সত্যটাকে গোপন করা হ'ল, তা এই, যে ফ্ল্যাটগুলো তৈরি হচ্ছে, দেওয়া হচ্ছে, তার মূল শর্ত হচ্ছে নিম্ন আয়ের লোকেদের জন্য এল. আই. জি. হাউসিংয়ের জন্য, যদি ১ লক্ষ ২০ হাজার টাকা একটা ইউনিটে খরচ হয়, তাহলে তার জন্য দিতে হবে ১ লক্ষ টাকা। বাকি টাকা পিয়ারলেস বা অম্বুজা দিতে বাধ্য, কেননা এটা শর্ত। দ্বিতীয় হচ্ছে, এম. আই. জি. হাউসিংয়ের জন্য যা বরাদ্দ আছে, ঠিক সেই খরচটুকু তাদের কাছ থেকে নেওয়া হবে, তার থেকে এক পয়সাও বাড়তি লাভ করতে পারবে না পিয়ারলেস বা অম্বুজা। এটা সম্ভব হয়েছে পশ্চিমবঙ্গে। এটার কেন বিরোধিতা করছেন জানি না। বলেছেন সবটাই সরকারি উদ্যোগে হোক। কিন্তু কেন্দ্রীয় নীতিটা কি? জমি কিনে তা ভরাট করে, পরিকাঠামো করে ফ্ল্যাট বানাবে, জল, বিদ্যুতের ব্যবস্থা করে তাদের মতো লাভে বিক্রি করবে। এটাই কেন্দ্রীয় সরকারের নীতি। এটা বলুক কংগ্রেস পক্ষ। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, আমার জিজ্ঞাস্য, কেন্দ্রীয় সরকার আমাদের এই রাজ্যের আবাসন সমস্যা সমাধানের ব্যাপারে ঠিক কত টাকা খরচ করছেন, কত টাকা দিতে চেয়েছেন। যে হাডকো, এল. আই. সি.-র কথা বলা হয়েছে, তাতে যে ঋণ দেওয়া হয়, সেই ঋণের উপর শুরুতে সুদ একরকম হয় এবং পরে বছরে বছরে বাড়ানো হয়, যা মানুষের নাগালের বাইরে চলে যায়, ফলে মানুষ কলকাতা থেকে বাইরে যেতে বাধ্য হচ্ছে। যে প্রক্রিয়াটা বম্বে, দিল্লিতে চলে তা কলকাতায় চলে না। কলকাতার আশেপাশে মানুষ থাকতে পারছে। মন্ত্রী মহাশয় যে নীতি নিয়েছেন, সেই জন্য এটা সম্ভব হচ্ছে, কলকাতায় কলকাতাবাসীদের রাখা হচ্ছে এবং পাশাপাশি জেলা শহরগুলোতে এই দৌরাত্ম্য বন্ধ করা যায়, জমি রাখা যায়, তা করা হচ্ছে। যে জমিগুলো অব্যবহৃত অবস্থায় আছে সেইগুলোকে সদ্ব্যবহারের জন্য প্রচেষ্টা করা হচ্ছে। এবং এই কাজ করা সম্ভব

হচ্ছে। মাননীয় মন্ত্রীর কাছে এটা জানতে চাই, তিনি উদ্যোগ নিয়েছিলেন ক্যালকাটা পোর্ট-ট্রাস্টের এবং রেলওয়ের অব্যবহৃত জমি, কোটি কোটি টাকা দামের যে জমি অব্যবহৃত অবস্থায় পড়ে আছে, তা রাজ্য সরকারের কাছে হস্তান্তর করা হোক। দু-একটা জবর দখলের কথা বলে আটকে দেওয়া হচ্ছে। ব্যাপারটা কংগ্রেস পক্ষ থেকে বলুক। এই জমি রাজ্য সরকারের পক্ষ থেকে চাওয়া হচ্ছে নিম্ন আয়ের মানুষের জন্য আবাসন প্রকল্প গড়ে তোলার জন্য, তাতে বাধা দিচ্ছে কেন?

[4-55 — 5-05 p.m.]

আজকে কংগ্রেসিরা সরকারি কর্মচারী, শিক্ষকদের আবাসনের কথা ভাবছেন শুনতেও ভাল লাগছে। অথচ এক সময়ে ওরাই বাধা দিয়েছিলেন এটা তো খুব ভাল কথা, তাদের প্রতি দরদ হয়েছে, ভাল কথা। কংগ্রেস তো আমাদের সঙ্গে সহযোগিতা করতে চান তাহলে আমরা যে সব জমি কেন্দ্রের কাছে চাইছি যেমন ক্যালকাটা পোর্ট ট্রাস্টের জমি, রেলের জমি, সেগুলো পাওয়ার ব্যাপারে আমাদের সঙ্গে কেন্দ্রের সঙ্গে আলোচনায় বসুক। সেখানে গিয়ে বলুক আমাদের সঙ্গে সুর মিলিয়ে যে এইসব জমি আটকে রাখা যাবে না। এই ব্যাপারে তো সুব্রতবাবু সহযোগিতা করতে পারেন। ওদের হাতে বড়লোকদের জমিগুলো তো রয়েছে এবং ওইসব বড়লোকদের টাকায় এবং পয়সায় ওরা তো ভোটে জিতে আসেন। তাদের কাছে গিয়ে বলুন ওইসব জমি যেগুলো আবাসন দপ্তরের প্রয়োজন সেগুলো তাদের হাতে অর্পণ করুন। ওরা তা করবেন না বা সেই দায়িত্ব নেবেনই না। কারণ প্রোমোটর রেগুলেশন নিয়ে সিলেক্ট কমিটিতে মিটিং হয়েছিল তাতে আমি সদস্য ছিলাম। সেই কারণে দেখার সুযোগ পেয়েছি যে, প্রোমোটারদের বেআইনি স্বার্থ রক্ষা করার জন্য এবং বিশেষ সুযোগ সুবিধা পাইয়ে দেবার জন্য কংগ্রেসিদের কি অক্লান্ত চেষ্টা। কিন্তু মাননীয় মন্ত্রী তার সবরকম চেষ্টার মাধ্যমে এই সমস্ত সমস্যার সমাধান খুব সুন্দরভাবে করেছিলেন। এবং তার যে ব্যবস্থা নিয়েছিলেন সেটা বাজেট ভাষণের মাধ্যমে বলেছেন এবং অবিলম্বেই সেটা কার্যকর করা সম্ভব হবে। সুতরাং ওদের মুখে ওইসব কথা মানায় না। তারপরে আমি যে বিষয়টা বলতে চাই সেটা হচ্ছে যে, ডানকানদের নাকি আমি জমি দিয়ে দেওয়ার ব্যবস্থা করেছি। এই প্রসঙ্গে বলছি, আমার সঙ্গে চলুন, একটা জায়গায় দেখাতে পারবেন যেখানে আমার কথা ছেড়ে দিন, আমাদের দলের অর্থাৎ বামফ্রন্ট দলের কোনও লোক এই কাজ করেছেন। কোনও লোক যদি এইভাবে বেআইনিভাবে জমি দিয়েছেন এটা সত্য প্রমাণিত হয় তাহলে সুব্রতবাবু আমার এই অসত্য কথা বিধানসভাতে বলার জন্যে আমার বিরুদ্ধে অধিকার ভঙ্গের প্রস্তাব আনবেন। কিন্তু আমি খুব দৃঢ়তার সঙ্গে বলছি তা তিনি পারবেন না। পাশাপাশি আমি বলছি সুব্রতবাবুর এলাকা কেন্দু-পাতুলিতে সি. এম. সি.-র নির্বাচনে প্রচার করতে গিয়ে দেখেছি আপনাদের দলের লোক বুদ্ধদেববাবুর জেতা এলাকায় কিভাবে তার বিরুদ্ধে প্রচার করছিলেন। আপনাদের দলের শচীন মুখার্জি এবং দক্ষিণ ২৪-পরগনার গোবিন্দ নস্কর কিভাবে ওখানে গৌতম দেবের তৈরি ছোট ছোট হাউসিংগুলোকে কংগ্রেসিদের দিয়ে দখল করে রেখেছেন। ছোট ছোট হাউসিং করে তিনি ওখানে ৪০ টাকা করে মাসিক ভাড়া দিয়ে থাকবার ব্যবস্থা করেছিলেন এবং তার অ্যালোটিও হয়ে গেছিল। সেই অ্যালোটিরা দেখল যে সেখানে তারা না পেয়ে কংগ্রেসিদের লোকেরা দখল করে রেখেছে। এরা এর বিরুদ্ধে প্রতিবাদ করেছে এবং হাইকোর্ট মামলাও

হয়েছে তাতে কংগ্রেসিরা হেরে গেছেন, তবুও দখল করে রেখেছে। এইভাবে কংগ্রেসিরা ওইসব হাউসিং থেকে প্রায় ৩ লক্ষ টাকা আদায় করেছেন। সুতরাং ওদের পক্ষে এইসব কাজ করা সম্ভব। কংগ্রেসি আমলে এই ধরনের নানা ঘটনা ঘটত যে সরকারি আবাসনগুলোতে তাদের পার্টির লোকেরা ঢুকে পড়ছে। এখানে আর তা হয় না। যারা ওইভাবে বেআইনিভাবে ঢুকে আছেন তাদের যাতে বার করে দেন মাননীয় মন্ত্রীকে সেই অনুরোধ জানাচ্ছি। তারপরে সুব্রতবাবু বলে গেলেন এইসব হাউসিংগুলোতে রং হয় না, পুরনো হয়ে পড়ে আছে। আসলে সুব্রতবাবু জানবেন কি করে, উনি তো বছরের অর্ধেক সময়ে বিদেশে কাটান, সুতরাং আবাসন রং হল কি হল না সেটা উনি জানবেন কি করে? আমি শুধু একটি উদাহরণ দিয়ে বলতে চাই, বজবজে ৯ নং ওয়ার্ডে এই পৌর নির্বাচনের সময়ে কি কংগ্রেস কি সি. পি. এম. উভয়ে মিলিয়ে ঠিক করলেন যে ওখানে হাউসিংকে সুন্দর রং করবেন এবং তা করা হয়েছেও। কেউ ওর দেওয়ালে দেওয়াল লিখন বা পোস্টার লাগাননি। সুতরাং এই সবগুলো আপনি জানবেন না কারণ আপনি তো অর্ধেক সময়ে বাইরে থাকেন। কার টাকায় থাকেন তাও জানি না। যাই হক এই সমস্ত সমস্যার মধ্যেও চিন্তা ভাবনা করে নীতি নির্ধারণ করা দরকার। সরকারি পক্ষ থেকে উচ্চবিত্ত মানুষ থেকে আরম্ভ করে নিম্নবিত্ত মানুষ মধ্যবিত্ত মানুষ সবাই যাতে আবাসন ঠিকমতো পেতে পারেন তার পরিকল্পনা নিয়েছেন। এবং এই পরিকল্পনা গ্রহণ করার পেছনে কেন্দ্রীয় সাহায্য না নিয়ে রাজ্য সরকারের বাজেট বরাদ্দের যে আয়ের উৎস তার থেকেই বহন করবেন। সেক্ষেত্রে একটা নীতি গ্রহণ করে মাননীয় মন্ত্রীকে এগিয়ে যেতে হবে এবং এই উদ্যোগকে সমর্থন জানাই। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে, বিরোধীদের আনীত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** মাননীয় স্পিকার স্যার, আবাসন দপ্তরের মাননীয় মন্ত্রী গৌতম দেব যে বাজেট বরাদ্দ এনেছেন সেই বাজেট বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের আনীত কাটমোশনের সমর্থনে বক্তব্য রাখছি। আমাদের দলের পক্ষ থেকে সুব্রত মুখার্জি আগেই বলেছেন যে পশ্চিমবঙ্গে যে পরিমাণ আবাসনের সমস্যা সেই তুলনায় আবাসন দপ্তরের কার্যকলাপ সত্যিই খুবই সীমাবদ্ধ। সেখানে দীপকবাবু, সুব্রতবাবুর কথা খন্ডন করে কিছু কথা বলার চেষ্টা করেছেন। আমরা জানি দীপকবাবুর পূর্ব ইতিহাস। তিনি আগে অন্য জায়গায় চাকরি করতেন এবং পরে ছেড়ে দিয়ে পার্টির এম. এল. এ. হয়েছেন। এছাড়াও তিনি শ্রী সন্তোষমোহন দেব মহাশয়ের উপর হামলার জন্য প্রত্যক্ষভাবে অভিযুক্ত ছিলেন। সুতরাং ওনার কাছ থেকে আবাসন দপ্তরের কথা শুনতে চাই না। আপনি জানিয়েছেন যে, বিভিন্ন হাউসিং স্কীম আছে। আমি আগেই বলেছি, হাউসিং ডিপার্টমেন্টের একটা কনসোলিডেটেড পাওয়ার থাকা দরকার। আমরা বারবার বলা সত্ত্বেও এটা হয়নি। আজকে লেবার দপ্তর এবং সি. এম. ডি. এ. দপ্তরের অধীনে আলাদা আলাদা হাউসিং রয়েছে। এখনও পর্যন্ত সমস্ত হাউসিং কনসোলিডেটেড করে ওর হাতে দেওয়া হল না। সি. আই. টি. কলকাতায় একটা বিরাট প্রকল্প চালাচ্ছে। তবে ৩০ হাজার ওর হাতে আছে এবং যদি কনসোলিডেটের কথা হত তাহলে ৫০ হাজার হত। স্যার আজকে আমার কিছু অভিজ্ঞতা হয়েছে। সরকারি লোকেদের জন্য সাহেবপুরের ওল্ড ডগ রেসকোর্সে রেন্টাল হাউসিং স্কীম আছে। সেখান থেকে

একজন একটু আগে এসেছিলেন আমাকে বললেন, সেখানকার পানীয় জল পানের অযোগ্য। কিন্তু এ ব্যাপারে কোনও অভিযোগ আপনারা শুনছেন না। ওখানকার সরকারি কর্মচারিরা ভয়ে কিছু বলতে পারছেন না। তাদের বাচ্চারা পেটের অসুখে ভুগছে। বাড়ির সিলিংয়ে ফাটল ধরেছে, তার রিপেয়ার হচ্ছে না—যেকোনও সময় একটা এক্সিডেন্ড হয়ে যেতে পারে। আপনি বলেছেন, ১৫ লক্ষ টাকা নাকি এই রিপেয়ার-এর জন্য মঞ্জুর করেছেন। আপনি আরও বলেছেন, ৬০-এর দশকে এই হাউসিংগুলো কংগ্রেস তৈরি করেছিল। আমার মনে হয়, এই ১৫ লক্ষ টাকা এজন্য অপ্রতুল এবং এটাকে অবিলম্বে ভালোভাবে রিপেয়ার করা দরকার। দ্বিতীয়ত, আমি যে ব্যাপারে কাট-মোশন দিয়েছি এবার সেই ব্যাপারে বলব। আবাসন দপ্তরের মন্ত্রী একটা উদ্যোগ নিয়েছেন এবং সেটা জেনারেলি প্রচারিতও যে, ইনিসিয়েটিভ নিয়েছেন। ইনিসিয়েটিভের কি রেজাল্ট হয়েছে? আবার, জয়েন্ট সেক্টর তৈরি হয়েছে, একটা গুজরাট-অম্বুজার সঙ্গে এবং আরেকটা পিয়ারলেসের সঙ্গে। জমি কার, না সরকারের। গুজরাট-অম্বুজা যে জমি পেয়েছন সেটা সন্তোষপুরের ই. এম. বাই-পাসের পাশে সুকান্ত সেতুর অ্যাপ্রোচের কাছে। এটার উদ্বোধনও হয়ে গেছে। সেখানে প্রণববাবুকে নিয়ে এসেছিলেন, জ্যোতিবাবু ছিলেন এবং আপনি ছিলেন। আমি আপনাদের জিজ্ঞাসা করি, আপনাদের কোনও স্কীমই ট্রান্সপ্লান্ট নয় কেন? গুজরাট-অম্বুজাকে দিলেন, আই. এম নট এগেইনস্ট ইট! ওরা শেয়ার বাজারে ভাল করবার করছেন। আপনি এতটা জমি ওদের ই. এম. বাই-পাসের ধারে দিলেন কিন্তু টার্মস অ্যান্ড কন্ডিশনটা কি তা কাউকে জানালেন না। কিন্তু এই প্রাইভেট নেগোসিয়েশন না করে ওপেন টেন্ডার দেন না যে, সরকারের এত জমি আছে, যে বেস্ট-বিড দেবে তাকে তা দেওয়া হবে। আমি দেখছি, হর্ষ নিওটিয়া মুখ্যমন্ত্রীর সঙ্গে ওয়াশিংটন যাচ্ছেন সুতরাং আপনার সেখানে কিছুই করার নেই বুঝতে পারছি। আমরা এখানে জানতে পারলাম না কি টার্মস অ্যান্ড কন্ডিশন হয়েছে জমির ব্যাপারে: পিয়ারলেস, গুজরাট-অম্বুজা, নিওটিয়া এরা কি সব হ্যান্ড [illegible] পড়ে।

[5-05 — 5-15 p.m.]

আমি বলছি ওদের কোম্পানি খারাপ নয়, কিন্তু ওদের সিমেন্ট বিক্রি করার জন্য আর কষ্ট করতে হবে না। পশ্চিমবাংলায় এখন ওরা নিজেদের সিমেন্ট দিয়েই বাড়ি তৈরি করে দেবে, কিন্তু কি কন্ডিশন, সেটা আমরা জানি না। রাজ্যের মানুষ সেটা জানল না। এখন পর্যন্ত সেখানকার কৃষকরা যে কম্পেনসেশন এর টাকা সেটা পেল না, বাই-পাশের ধারে কৃষকদের যে জমি ছিল সেখানে আপনারা অ্যাকুইজিশন করে জায়গা নিয়ে নিলেন, কোম্পানিকে দিয়ে দিচ্ছেন। এখানে ইনফ্রাস্ট্রাকচার তৈরি করার জন্য যে খরচ হল, বাইপাসের জন্য যে খরচ হল, সরকারি খরচে সুকান্ত সেতু তৈরি হল, কিন্তু কৃষকরা টাকা পেল না। হাউসিং এর প্রয়োজন আছে, মানুষকে থাকতে হবে, সেখানে আমাদের আপত্তি নেই। কিন্তু ট্রান্সফারেন্টে নূতন কোনও মেগা হাউসিং প্রোজেক্ট এর কথা না ভেবে বাইপাস এর ধরে আপনি ফ্ল্যাট করছেন। আপনি মনোপলিকে প্রশ্রয় দিচ্ছেন বিল্ডিং প্রোমোটার যারা আছে, তারা গভর্নমেন্টের ফর্ম নিয়ে যদি সরকারের কাছে অ্যাপ্লাই করে তাতে ছোটখাটো মাঝারি বাঙালি প্রোমোটাররা পেতে পারত। আপনারা সব সময় বড় জিনিসের দিকে নজর দিচ্ছেন। পিয়ারলেসকে আপনারা রাজারহাটে ফ্ল্যাট তৈরি করার জন্য জমি দিচ্ছেন, সেখানে রবীনবাবু জমি খালি করে দিচ্ছেন,

আপনারা ওখানে সেকেন্ড ক্যালকাটা করবেন। আপনারা ওখানে মেগাসিটি প্রকল্পে ইনফ্রাস্ট্রাকচার তৈরি করে দেবেন, সরকারি খরচে, হোয়াই? সেখানে পিয়ারলেস আবাসন করে দেবে। আপনারা আবাসন করুন, বাই অল মিনস আপনারা জয়েন্ট সেক্টারে করুন, আপনারা আন্ডার ট্রান্সপারেন্ট টার্মস অ্যান্ড কন্ডিশনের সেখানে একটা সুযোগ রাখুন। যারা মাঝারি ও ছোট বিল্ডার, বাঙালি বিল্ডার তারা যাতে এই প্রোজেক্টের সুযোগটা পায় সেটাও দেখা দরকার। আমরা আপনাদের কাছ থেকে এইটা আশা করেছিলাম। আমরা কিন্তু সেই অ্যাসিওরেন্সটা পাইনি। মাননীয় মন্ত্রী মহাশয় আপনার নিশ্চয় মনে আছে, বিল্ডিং প্রমোটারদের নিয়ন্ত্রণ করার জন্য যে আইন, সেই আইনটা প্রেসিডেন্টে অ্যাসিসন্ট-এর জন্য গিয়েছে, ওয়েস্ট বেঙ্গল বিল্ডিং রেগুলেশন অফ প্রমোশন অফ কনস্ট্রাকশন অ্যান্ড ট্রান্সফার বাই প্রমোটারস অ্যাক্ট, ১৯৯৩ ; আমরা বলেছিলাম হ্যাঁ প্রমোটারদের উপর নিয়ন্ত্রণ করা দরকার। মানুষ বাড়ির জন্য ডেসপারেট, আর্বানি এলাকায় এবং সেখানে লোকেরা প্রোমোটারদের কাছে ফ্লাই বাই নাইট অপারেশন আসছে। যারা আগে কোনও ফ্ল্যাট করেনি, তারা আগে ভাগে লোকের কাছ থেকে টাকা নিচ্ছে, সেটা খরচ করে ফেলছে পরে লোককে আর ফ্ল্যাট দিতে পারছে না। আপনি এখন যেটা করতে যাচ্ছেন, আপনি এটা এতদিন করেননি, কিন্তু দেরি করে হলেও করছেন। প্রমোটার রেগুলেশন এর জন্য এটা ওয়েলকাম, ভাল কথা, কিন্তু এমন কিছু আপনাদের করা উচিত নয়, যাতে মানুষের ইন্ডিভিজুয়াল এফোর্ট নষ্ট হয়ে যায়। আজকে সরকারি বেড়াজালে বাধা নিষেধের বাধায় একদিকে আপনি ফ্রি হ্যান্ড দিচ্ছেন বড় প্রমোটারদের পিয়ারলেসকে, আর একদিকে বলছেন প্রমোটারদের জন্য কড়া আইন করবেন। মনোপলির যে নিয়ম বড় মাছ ছোট মাছকে ধরে খায় হাউসিং-এ আপনি সেদিকে যাচ্ছেন তাতে আল্টিমেটলি আপনি হাউসিং-এর প্রলিফারেশিং সমস্যা তাকে কি সমাধান করতে পারবেন? ধরুন, কলকাতা শহরে যে মানুষ আছে ৪৩ লক্ষ, গত সেন্সাসে পপুলেশন ছিল, ধরুন এর মধ্যে বাড়িতে ডুয়েলিং হাউসে থাকার ক্ষমতা আছে ২০ লক্ষ। ধরুন ২০ লক্ষ যদি ডুয়েলিং হাউসে থাকে তাহলে ৪ লক্ষ ডুয়েলিং ইউনিট দরকার। কলকাতা শহরে পুরনো আর নূতন ডুয়েলিং, ইউনিট মিলিয়ে ৪ লক্ষ ডুয়েলিং ইউনিট নেই। প্রত্যেক বছরে কলকাতায় অন্তত ২০ হাজার থেকে ৩০ হাজার ডুয়েলিং ইউনিট বাড়ির দরকার। সেটার ক্যাপাসিটি নেই। হাউসিং বোর্ড কিছু খারাপ কাজ করছে না, কিন্তু হাউসিং বোর্ড এখন পর্যন্ত ২০ হাজার ৬৩৪টি ডুয়েলিং ইউনিট করেছে, এটা লার্জ গ্যাপ, এটাকে ফিল আপ করার জন্য আপনার কোনও পারস্পেক্টিভ প্ল্যান নেই। আমি বারবার আপনাদের বলছি, এক বছরে কেউ পারে না, কিন্তু একটাতো আপনাদের সামনে ছবি থাকবে, আমাদের পপুলেশন রেট বাড়ছে, আমাদের ফ্যামিলিগুলি এইভাবে মাটিপ্লাই করছে, এতগুলি ফ্যামিলি মিডিস ক্লাস লেভেলে এসেছে, এদের হাউসিং রিকোয়ারমেন্ট এর জন্য এতগুলি আমরা মিট করব, এতগুলি সরকার থেকে মিট করবে, এতগুলি জয়েন্ট সেক্টর থেকে মিট করবে ; এতগুলি প্রাইভেট প্রমোটার করবে, তার ফলে প্ল্যানিং হচ্ছে না, তার ফলে আপনি যেটা বলছেন, আনপ্লান্ড আর্বানাইজেশন হচ্ছে না, কিন্তু সেটাই হচ্ছে।

আপনার পলিসিগুলো ভাল হচ্ছে। আমরা দেখছি আমার ভবানীপুর এলাকা, মধ্যবিত্তের এলাকা, সেটা ঊনবিংশ শতাব্দীর শেষার্ধে এবং বিংশ শতাব্দীর প্রথমার্ধে তৈরি হয়েছিল। সেখানে একটা লোকের বাড়িতে নিচের তলায় পাঁচটা ঘর আছে এবং উপরের তলায় পাঁচটা

ঘর আছে। নিচের তলায় ভাড়াটিয়ারা থাকে এবং উপরের তলায় বাড়িওয়ালা থাকে। বাড়িওয়ালার চারটি ছেলে এবং তাদের প্রত্যেকের ভাগে একটি করে ঘর পড়েছে। তার অনেক ট্যাক্স বাকি পড়ে গেছে টাকা দিতে পারছে না, ঐ মধ্যবিত্ত ফ্যামিলিগুলোর কাছে প্রমোটাররা এসে বলছে পাঁচ লক্ষ টাকা দেব এবং ভাড়াটিয়াকে এক লক্ষ টাকা দিয়ে উঠিয়ে সেখানে মাল্টিস্টারিড বিল্ডিং করছে। এই জন্য আপনার একটা ওভারঅল হাউসিং পলিসি করা দরকার মিডল ক্লাসদের উপর থেকে ট্যাক্সের বোঝা কমানো দরকার কর্পোরেশনের। সেকশনাল হাউসিং এবং যে হাউসিংগুলো কমিটিং সেগুলোতে প্রোমোটাররা ঢুকে না পড়তে পারে সেগুলো দেখার দরকার ছিল। এই মিডল ক্লাস আরবান হাউসিং সমস্যাটাকে একেবারেই আপনারা ট্যাকল করেননি। এটাকে আপনার ভালভাবে ট্যাকল করা দরকার। এখনও পর্যন্ত হাউসিং বোর্ড যে ফ্ল্যাটগুলো কসবা বাইপাস কানেক্টরে যে ফ্ল্যাটগুলো প্রায় রেডি হয়ে আছে এবং আস্তেআস্তে অক্যুপায়েড হচ্ছে। এই ফ্লাট ডিস্ট্রিবিউশন নিয়ে কোনও রকম ইরেগুলারটিস হয়েছে এই রকম কোনও কমপ্লেন আমাদের কাছে হয়নি, লটারি মোটামুটি ঠিক আছে। আমি আপনাকে বলতে চাই, আপনি দেখবেন কসবা কানেক্টারে এখনে পর্যন্ত কোনও দোকান সেখানে হয়নি। সেই বাইপাস কানেক্টারের কাছেই একটা স্টেট বাসের গ্যারেজ আছে। কিন্তু একটা সিগারেট কিনতে গেলে আপনাকে সেখান থেকে তিলজলায় যেতে হবে। আপনি যখন কম্পোজিট হাউসিং প্রোজেক্টগুলো করছেন তখন আপনার কেন এই প্লানগুলো থাকছে না। কেন সেখানে কোন ইনফ্রাস্ট্রাকচার থাকবে না। ভবিষ্যতে আপনারা যে বড় স্কীমগুলো নিয়েছেন, এই বছর বোধ হয় ২,৪৪১টি কমপ্লিট হয়ে যাবে এবং আরও ২,০১৪টি ইউনিট আপনি শুরু করবেন। আর দ্বিতীয়ত আপনি দেখবেন, আপনার যা অ্যাক্টিভিটি এখনও পর্যন্ত সেই অ্যাক্টিভিটি কলকাতা, বিধাননগর, বাইপাশ এই পর্যন্ত এবং কিছুটা শিলিগুড়িতে। আপনি আরামবাগ, তমলুক, কান্দি, কৃষ্ণনগর, কর্ণঝোড়াতে কয়েকটি ফ্ল্যাট করছেন। এছাড়া ডিস্ট্রিক্টে আপনার কোনও অ্যাক্টিভিটি নেই। কলকাতায় জয়েন্ট সেক্টারের দিকে যান, তা সত্ত্বেও আপনাকে চেষ্টা করতে হবে হাউসিং বোর্ডের অ্যাক্টিভিটি এবং গভর্নমেন্টের অ্যাক্টিভিটি জেলায় যাতে পাওয়া যায়। ইন্ডাস্ট্রিয়ালাইজেশন যেসব আপনারা বলছেন সেই ইন্ডাস্ট্রিয়ালাইজেশন শুধু বাইপাশের ধারে জমি নেওয়ার জন্য। সবাই বলছে বাইপাশের ধারে আমাকে জমি দিন আমি হোটেল করব, হাসপাতাল করব, ইন্ডাস্ট্রি করব। বাইপাশের ধারে কোনও জমি নেই। সেখানে পিয়ারলেস একটা হাসপাতাল করেছে সেটা বড়লোকদের নার্সিং হোম হয়ে গেছে।

[5-15 — 5-25 p.m.]

রুবি জেনারেল হাসপাতাল যেটা হয়েছে, সেটাকে বলা হয় বড়লোকদের নার্সিং হোম। আপনার হাই ইনকাম গ্রুপের জন্য লার্জ নাম্বারের ফ্ল্যাট করেছেন। আপনার হাতে সল্টলেকের জমি ছিল, সেগুলি আপনি সবই উচ্চবিত্তের জন্য দিয়েছেন। সেখানে মধ্যবিত্তদের জন্য কোনও স্কোপ রাখেননি—সল্টলেকে করুণাময়ীতে আমি সেদিন গিয়ে ছিলাম, সেদিন ঠিকমতো ভোট হলে আপনারা হেরে যেতেন—করুণাময়ীতে ১ হাজার ফ্ল্যাট আছে। করুণাময়ীতে সমস্ত রাস্তা ভেঙে গেছে। ওখানকার লোকে বলছেন একটা সিগারেট কিনতে গেলে এক কিলোমিটার রাস্তা যেতে হয়, কাছে কোনও মার্কেট নেই। সি. এফ. মার্কেট আছে সেটাও এক কিলোমিটার মতো রাস্তা যেতে হয়। করুণামযীর ফ্ল্যাটগুলি খুব পুরনো নয়, কিন্তু এখনই করুণাময়ীর

বাড়িগুলি দেখবেন কি রকম ভেঙে গেছে, রাস্তাঘাট দেখবেন, মেন্টেন্যান্স দেখবেন। সল্টলেকে জলের কি অসুবিধা। আপনি যে হাউসিং বোর্ডের ফ্ল্যাটগুলি তৈরি করেছেন সেগুলি মধ্যবিত্তরা পেয়েছেন। সেখানে আপনি ইনফ্রাস্টাকচার দিচ্ছেন না। আর আপনার পুরো অ্যাক্টিভিটিটা কলকাতা কেন্দ্রিক হয়ে যাচ্ছে। এই কলকাতা কেন্দ্রিক অ্যাক্টিভিটি হয়ে যাচ্ছে বলেই সেখানে বড়লোকরা এগিয়ে আসছে। আপনি জয়েন্ট সেক্টরে কাজ করছেন আর আপনার ডিপার্টমেন্টের টাকা ফুরিয়ে যাচ্ছে, আর পশ্চিমবঙ্গের মধ্যে আপনার অ্যাক্টিভিটি ধরে রাখতে পারছেন না। সে জন্য আমার যেটা বলার কথা এই যে আপনার এই পার্টস অফ অ্যাক্টিভিটির মধ্যে যদি পার্সপেক্টিভ প্ল্যান করা যেত, যা আপনি বলেছেন, দু হাজার ইউনিট ওয়ার্ক ইন প্রোগ্রেস, তাহলে দেখা যাচ্ছে যে আপনার লক্ষ্য হল দু হাজার ইউনিট। আমি বলছি শহর কলকাতার হাউসিং প্রবলেম মেটাবার জন্য কমপক্ষে কুড়ি হাজার ইউনিট করা দরকার। আমি দেখছি যখন সোভিয়েত ইউনিয়নে যখন কমিউনিস্ট কান্ট্রি ছিল তখন মস্কোতে ওরা দিনে ৩০০ করে ফ্ল্যাট তৈরি করেছেন। আপনি বিশ্বাস করবেন, সেখানে ক্রেনের সাহায্যে ফ্ল্যাট তৈরি হত। মস্কোর জনসংখ্যায় ছিল 'এক কোটি। ওদের সেই সময় ফ্ল্যাটের দরকার ছিল। আমাদের এখানে সেই জয়েন্ট বিল্ডিং অ্যাক্টিভিটি চলছে, কোথায় এসেছে সেই ম্যাসিভ বিল্ডিং অ্যাক্টিভিটি। যেখানে নতুন বিল্ডিং টেকনোলজি ডেভেলপ করছে, সেখানে আপনার হাউসিং বোর্ড সেই পুরনো কায়দাতেই বাড়ি করছে। লো কস্টে অপেক্ষাকৃত অবস্থাপন্ন নয়, এমন লোকদের জন্য বাড়ি তৈরি হচ্ছে কোথায়। আপনি নতুন রাস্তায় হাঁটার চেষ্টা করছেন না, তার ফলে গ্যাপ বিটুইন দি সাপ্লাই অ্যান্ড ডিমান্ড। এটা প্রতি দিন বাড়ছে। আরেকটা ব্যাপার আমাদের ভাবা দরকার সেটা হচ্ছে মফস্বলকে নিয়ে একটা বার্গেনিং হচ্ছে, তার একটা অ্যাস্পিরেশন আছে। আপনি যদি মফস্বলকে ব্যবহার না করেন, তাহলে কলকাতার ভিতর লোক আসার যে প্রবণতা দেখছি, সেই প্রবণতা আপনি কিছুতেই কমাতে পারবেন না। তার জন্য আপনাকে করতে হবে ১) আপনার যে এগজিস্টিং গভঃ হাউসিংগুলি আছে, সেখানে রিপেয়ারিং আর মেন্টেন্যান্সের উপর জোর দিতে হবে। ২) হাউসিং বোর্ডের যে প্রোজেক্টগুলি বাইপাশে এবং করুণাময়ীতে আছে, সেখানে বেসিক ইনফ্রাস্ট্রাকচারের দরকার। ৩) হাউসিং বোর্ড কমপ্লেক্সগুলি জোরদার হচ্ছে না, আপনার জয়েন্ট ভেঞ্চারকে তাহলে ট্রান্সপারেন্ট করতে হবে। এর কি প্রোজেক্ট এবং এর ওপেন টেন্ডর পদ্ধতিতে আপনার কাছ থেকে ঠিক জায়গায় পৌঁছেছে কি না সেটা দেখতে হবে। ৪) কলকাতা কেন্দ্রিক হাউসিং বোর্ডের যে অ্যাক্টিভিটি সেটাকে কমিয়ে, কলকাতার অন্যান্য মিন্‌স অফ আর্বান কো-অপারেটিভ সোসাইটিতে করতে হবে।

এখানে প্রাইভেট প্রোমোটাররা আছে, জয়েন্ট সেক্টার আছে কাজেই কলকাতা বা আশেপাশে হাউসিং-এর সুযোগ রয়েছে কিন্তু সেই জায়গায় মফস্বলে হাউসিং-এর তেমন সুযোগ নেই। আমি তাই আপনাকে বলব, মফস্বলে হাউসিং-এর অ্যাক্টিভিটিস আপনাকে বাড়াতে হবে। এর পর আপনাকে বলি, সল্ট লেকের একটা বড় এলাকা আপনার আন্ডারে। সেখানে সল্টলেকের উন্নতির জন্য, সিভিক অ্যামিনিটিস দেবার জন্য এখনও পর্যন্ত ১৪ কোটি ৪৭ লক্ষ টাকা দিয়েছেন। আমি তো সল্ট লেকে থাকি না, এই নির্বাচনের সময় গিয়ে দেখলাম সেখানে কিন্তু এখনও বেসিক ইনফ্রাস্ট্রাকচারগুলি সল্ট লেকে ল্যাকি। মানুষ বাস পায় না, পানীয় জল সরবরাহ তেমন হচ্ছে না, মশা, রাস্তা ভাঙ্গাচোরা, কয়েকটি বড় বড় রাস্তাও অবশ্য করেছেন

এবং সর্বোপরি মানুষকে সেখানে সিকিওরিটি দিতে পারছেন না। আপনারা ভেবে দেখুন, মুখ্যমন্ত্রী যে ওয়ার্ডে থাকেন সেখানে সি. পি. এম. হেরে গেল। তার কারণ সেখানে আপনারা যা প্রমিস করেছিলেন তা ফুলফিল করতে পারেননি। আপনাদের নিজেদের লোককেই প্লট দিয়েছেন এবং তারাই আপনাদের বিরুদ্ধে ভোট দিয়েছেন তার কারণ সিভিক অ্যামিনিটিস সেখানে ডেভেলপ করতে পারেননি। আমি জানি আপনার লিমিটেশন আছে কিন্তু তবুও আপনাকে বলছি এই বিষয়গুলির প্রতি আপনি নজর দেবেন। আপনার কাছে আমাদের আশা একটু বেশি, আপনি তরুন মন্ত্রী, আপনার কিছুটা চেষ্টা আছে, সিন্সিয়ারিটি আছে কাজেই আপনি এগুলি দেখবেন। এই বলে আমাদের কাট মোশনগুলি সমর্থন করে শেষ করছি।

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আবাসন দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি উপস্থিত করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা আপনার মাধ্যমে বলছি। কলকাতা শহরের জনসংখ্যা দিনের পর দিন বেড়ে যাচ্ছে। স্বাভাবিকভাবেই তাই আবাসন একটা সমস্যা হিসাবে দেখা দিয়েছে। শুধু কলকাতা শহরে নয়, আশেপাশের জেলা শহরগুলিতেও জনসংখ্যা বাড়ছে এবং সেখানে আবাসনের সমস্যা বাড়ছে। এই অবস্থার পরিপ্রেক্ষিতে মাননীয় মন্ত্রী মহাশয় একটা নতুন দৃষ্টিভঙ্গি নিয়ে এবং পূর্ণ উদ্যম নিয়ে যেসব ব্যবস্থা এই সমস্যা সমাধানের জন্য গ্রহণ করছেন তারজন্য তাকে প্রথমেই অভিনন্দন জানাচ্ছি। একটি বিষয়ে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যেটা আগেই দীপকবাবু বলেছেন। আমরা জানি যে কলকাতা পোর্ট ট্রাস্টের প্রচুর জমি আছে এবং রেলেরও প্রচুর জমি আছে আমাদের এই পশ্চিমবঙ্গে। সেখানে উদ্বৃত্ত জমি যাতে আমরা পেতে পারি তারজন্য উদ্যোগ নিতে বিরোধীদলের বন্ধুদেরও আমি অনুরোধ করব। শুধু কলকাতা নয়, উত্তর ও দক্ষিণ ২৪ পরগনাতেও রেলের ও পোর্ট ট্রাস্টের প্রচুর জমি আছে। এই জমি পাবার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করতে বিরোধীরা যদি আমাদের একটু সাহায্য করেন এবং চাপ দেন তাহলে ভাল হয়। কারণ তারাও আমাদের সঙ্গে একমত যে এই আবাসন সমস্যার সমাধানের জন্য অবিলম্বে ব্যবস্থা করা দরকার। কাজেই এ ব্যাপারে তাদের এগিয়ে আসা দরকার। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, এইসব জমি তাড়াতাড়ি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে নিয়ে এখানে পরিকল্পনামাফিক যাতে ব্যবস্থা করা যায় তার প্রতি আপনি দৃষ্টি দিন।

[5-25 — 5-35 p.m.]

আর একটা বিষয়, বিশেষ করে কলকাতা শহরের একটা বিরাট অংশে বস্তি আছে, বস্তিতে যারা থাকে তারা কি অবস্থার মধ্যে আছে তা কল্পনা করা যায় না। সেই জন্য আমি ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব যে বি. আর. এস. স্কীম করা যায় কিনা দেখবেন। যারা বস্তিতে থাকে, বস্তির সাধারণ মানুষ, তারা গরিব, মুটে, ঠেলাওয়ালা, রিক্সাওয়ালা, যারা বস্তিতে থাকে, এদের একটা ব্যবস্থা করা যায় কি না, এই বিষয়ে তিনি যেন চিন্তা করেন, এবং তাদের থাকার ব্যবস্থা ফ্ল্যাট সিস্টেম ডিজাইনে করলে হবে না। তাদের জন্য যেভাবে তৈরি করা দরকার, তাদের পরিবেশ, তাদের মানসিকতা বুঝে করতে হবে। কারণ কেউ রিক্সা রাখে, কেউ আমের ঝুড়ি রাখে, নানাবিধ জিনিস রাখে, এই সব নানা রকম ব্যাপার আছে।

শুধু ফ্ল্যাট বাড়ি করলে অসুবিধা হবে। স্বাভাবিক ভাবে আমি বলব এমন একটা পরিকল্পনা করা দরকার যা তাদের পরিবেশের সঙ্গে খাপ খায়। সঙ্গে সঙ্গে আর একটা কথা বলতে চাই অনেক সরকারি ফ্ল্যাট আছে যেগুলো আনঅথরাইজড আছে। দীর্ঘদিন একজন বাড়ি করেছে সে চলে গেছে, অথচ আর একজনের কাছে বিক্রি করে গেছে বা কোনও আত্মীয় স্বজনকে দিয়ে গেছে। অবশ্য গত বাজেটে উল্লেখ করেছিলেন এতে অনেক মামলা এবং ঝামেলা আছে। আমি অনুরোধ করব এইগুলো কিভাবে ব্যবস্থা করলে যারা প্রকৃত বাড়ি তৈরি করে চলে গেছে, সেইগুলোকে শক্ত হাতে কি করে নিয়ে নেওয়া যায় সেই ব্যবস্থা করবেন। আমরা জানি ক্যালকাটা পোর্ট ট্রাস্টের যেমন অনেক জমি আছে, তেমনি সি. আই. টি.-রও অনেক জমি আছে, যে জমিগুলোতে অনেকে আনঅথারাইজড ওয়েতে বসে আছে, ঝুপড়ি করে রয়েছে, ঘর আছে, সেই জমিগুলো নিয়ে যাতে কলকাতায় আবাসনের ব্যবস্থা করা যায় সেই ব্যবস্থা করবেন। সাথে সাথে পৌরসভা এলাকায় ঘন বসতি হতে শুরু করেছে, সেখানেও তাকে চিন্তা করে স্থির করতে হবে. এদিকে দক্ষিণ ২৪ পরগনার বারুইপুর, সোনারপুর এই সব এলাকায় জনবসতি অনেক বেড়েছে, সেখানে সেইভাবে পরিকল্পনা করা যায় কি না সেটা দেখবেন। কিন্তু প্রশ্নটা দুটি জায়গায় দাঁড়িয়ে যাচ্ছে, আমি আশা করি বিরোধী সদস্যরা এই বিষয়ে সহযোগিতা করবেন। কেন্দ্রীয় সরকারের যে সমস্ত জমি আছে, সেইগুলো যাতে রাজ্য সরকারের হাতে আসে এবং দ্বিতীয় হচ্ছে অর্থ। অর্থ কি করে আসবে সেটা তারা কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলে সহযোগিতা করবে, সেটা আজকে আমি আশা করি। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আবাসন ব্যবস্থা যাতে সুষ্ঠুভাবে আমাদের সরকার করতে পারে, তার জন্য অর্থের ব্যবস্থা করবার জন্য সহযোগিতা করবেন। এই কথা বলে এই বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আবাসন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বাজেট পেশ করেছে, আমি তাকে সমর্থন করি এবং কংগ্রেসিরা যে কাট মোশন এনেছেন, তার বিরোধিতা করে আমি কিছু কথা বলতে চাই। মানুষের জীবনধারণের জন্য তিনটি জিনিস অপরিহার্য। অন্ন, বস্ত্র এবং বাসস্থান। একটা কমতি হলে পরে তাদের পক্ষে বাস করা অসম্ভব হয়ে পড়ে। তেমনি মানুষের গৃহ বা আবাস সমস্যা আজ নতুন নয়, বহু পুরনো। সারা ভারতবর্ষ জুড়ে যদি আমরা দেখি তাহলে দেখব অধিকাংশ মানুষ যাদের কোনও বাসস্থান নেই, তারা কোথায় কি করেন সে হিসাব কেউ রাখে না। এই ব্যাপারে ভারত সরকারের কোনও নির্দিষ্ট ন্যাশনাল পলিসি নেই। এমন কোনও পলিসি নেই যার মাধ্যমে আবাসনের এই সমস্যার সমাধান করা যায়, গৃহহীন মানুষদের জন্য গৃহের ব্যবস্থা করা যায়। পশ্চিমবঙ্গে লোকসংখ্যা বাড়ছে। বংলাদেশ থেকে লোক আসছে, আসছে ভারতবর্ষের অন্যান্য রাজ্য থেকেও, যার ফলে বিশাল লোকের একটা চাপ পশ্চিমবঙ্গের ঘাড়ে এসে চাপছে। এই অবস্থার মধ্যে থেকেও বামফ্রন্ট আবাসনের জন্য যে কর্মসূচি গ্রহণ করেছেন তা নিঃসন্দেহে উল্লেখযোগ্য। এই সরকারের পক্ষে একা এত সমস্যা মিটিয়ে ফেলা সম্ভব নয়। তাই সরকারকে কোনওভাবে কতগুলি বেসরকারি সংস্থার সাহায্য নিতে হচ্ছে যেমন গুজরাটের অম্বুজা, আর পিয়ারলেস। এই আবাসন বা গৃহ নির্মাণ করে নিম্নমধ্যবিত্ত বা উচ্চবিত্তের লোকেদের কাছে ভাড়া দিয়ে, বিক্রি বাবদ বা অল্প মেয়াদি ভাড়া বাবদ টাকা নিচ্ছে। কিন্তু এটাও একটা ঘটনা

আমাদের দেশে এখনও পর্যন্ত ব্যাঙ্কগুলি থেকে বা এল. আই. সি. থেকে লোন নিয়ে যদি কেউ ঘর করতে চায় তাদের সেই লোন দেওয়ার কোনও ব্যবস্থা নেই। আগে যদিও বা ছিল, এখন সেটা বন্ধ হয়ে গেছে। গ্রামের মানুষরাও এইসব লোন পায় না। কিছু কিছু চিট ফান্ড যেমন তপোবন হাউসিং স্কীম, এরা ১০/১১ হাজার টাকা নিয়ে, সেই টাকা লোন দেওয়া তো দূরের কথা, টাকাই ফেরত দেয় না। আমি এই রকম তিন চারটি কেস অর্থমন্ত্রীকে জানিয়েছিলাম। কিন্তু কোনও ব্যবস্থা হয়নি। এখন এই ধরনের চিট ফান্ডগুলি গ্রামে কাজ করছে। কলকাতায় আবাসনের সংকট দেখছি বস্তিগুলির কোনও উন্নতি হচ্ছে না। এই বস্তির মানুষেরা ঘিঞ্জি, পঙ্কিল অবস্থার মধ্যে বাস করছে। সে জন্য এই মানুষ—তাদেরও যাতে উন্নতি হয় সেদিকটাও দেখতে হবে। শুধুমাত্র মধ্যবিত্ত, উচ্চবিত্ত মানুষদের কথাই ভাবলে চলবে না, এই সমস্ত মানুষদের দিকেও নজর দিতে হবে। এই মানুষগুলির প্রতি আমাদের বামফ্রন্ট সরকারের দায়বদ্ধতা আছে। আমরা সেই মানুষগুলির প্রতি প্রতিশ্রুতিবদ্ধ। কলকাতায় আবাসন সমস্যা মেটাবার জন্য বিধাননগরে জমি অ্যাকোয়ার করা হচ্ছে। সেখানে প্রচুর ঘরবাড়ি তৈরি হবে সমস্যা মিটবে। তবে এটাও দেখতে হবে এক শ্রেণীর লোকের বসবাসের ব্যবস্থা করতে গিয়ে আরেক শ্রেণীর মানুষকে যেন উদ্বাস্তু করে দেওয়া না হয়। তাদেরও যাতে পুনর্বাসনের ব্যবস্থা করা হয় সেদিকে লক্ষ্য রাখতে হবে। চাকরি বাকরি করতে যারা আসেন তাদেরও সমস্যা ব্যাপক। গ্রামাঞ্চলে, মফস্বলে, জেলা শহকগুলিতে জনবসতি বাড়ছে। সেখানেও সমস্যা দেখা দিচ্ছে। এই সমস্ত ক্ষেত্রে আমাদের ব্যাপক কর্মসূচি গ্রহণ করতে হবে। বামফ্রন্ট সরকার যে এই সীমিত ক্ষমতার মধ্যে যে কর্মসূচি গ্রহণ করছেন তার জন্য সাধুবাদ জানাই। কম হ'ল, কি বেশি হ'ল তা দিয়ে বিচার হয় না ; বিচার হয় সরকারের উদ্দেশ্য কি তার ওপর। এ বিষয়ে বামফ্রন্ট সরকারের উদ্দেশ্যে যে মহৎ তাতে কোনও সন্দেহ নেই। তারা রাজ্যের গরিব মানুষদের বাস-স্থানের সমস্যা মেটাবার জন্য যে পদক্ষেপ গ্রহণ করছেন তাকে সাধুবাদ জানিয়ে এই বাজেটকে আর একবার সমর্থন করে, কংগ্রেসিদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমরা বক্তব্য শেষ করছি।

[5-35 — 5-45 p.m.]

**ডাঃ পরভীনকুমার সাউ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় আবাসন মন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি। স্যার, প্রত্যেক মানুষের ন্যূনতম একটা বাস-স্থানের প্রয়োজন। কিন্তু চাহিদা যতই থাকুক না কেন, সরকারের যতই সদিচ্ছা থাকুক না কেন আমাদের দেশে কোনও রাজ্যে সরকারের পক্ষে সেই ন্যূনতম প্রয়োজন মেটানো সম্ভব নয়। সে প্রত্যেককেই বাসস্থান করে দিতে পারে না। স্যার, ১৯৯২ সালের ন্যাশনাল হাউসিং পলিসিতে বিশেষভাবে বলা হয়েছে,—

তার আগে কোনও দিন এ কথা বলা হয়নি। তার আগেও একটার পর একটা কংগ্রেস সরকার কেন্দ্রে এসেছিল, তারা সাধারণ মানুষকে পথে রেখে স্বপ্ন দেখিয়েছিল রুটি, কাপড় আর বাসস্থান দেবার। পরিশেষে ১৯৯২ সালে তারা স্বীকার করলেন যে, তারা ফেসিলিটেটর হিসাবে কাজ করবেন, বিল্ডার হিসাবে কাজ করবেন না। অথচ সুব্রতবাবু আজকে এখানে বললেন, 'জমিগুলোর ওপর আবাসন দপ্তর নিজেই বাড়ি করুক।' যেখানে

ন্যাশনাল হাউসিং পলিসি এই কথা বলছে, গভর্নমেন্ট উইল অ্যাক্ট অ্যাজ এ ফেসিলিটেটর, নট অ্যাজ এ বিল্ডার এবং যেখানে পরিকাঠামোও সোসিও ইকনমিক কন্ডিশন খুবই দুর্বল সেখানে রাজ্য সরকার কিভাবে বিল্ডার হিসাবে কাজ করবে? এই প্রসঙ্গে সুতরাং আবাসন দপ্তর থেকে ক'টা বিল্ডিংস করা হয়েছে, ক'টা ফ্ল্যাট করা হয়েছে, ক'জন লোককে ফ্ল্যাট দেওয়া হয়েছে ইত্যাদি বিচার করাটা ঠিক হবে না। আমাদের দেখতে হবে আবাসন দপ্তর থেকে কি পলিসি নেওয়া হয়েছে, কি পদক্ষেপ নেওয়া হচ্ছে এবং এই দপ্তর সাধারণ মানুষের কতটা উপকারে এসেছে। আবাসন তৈরি করার জন্য সবচেয়ে ইম্পর্টেন্ট জিনিস হ'ল জমি। কিন্তু এই জমি সংগ্রহের ক্ষেত্রে সরকারের একটা অসুবিধা আছে। সাধারণ মানুষ নিজের জন্য যখন জমি কেনে তখন সে ব্ল্যাক মানি দিতে পারে, কিন্তু গভর্নমেন্টের দপ্তরের পক্ষে ব্ল্যাক মানি দেওয়া সম্ভব নয়। যেখানে প্রয়োজন দেখা দেয় সেখানে প্রয়োজন অনুযায়ী গভর্নমেন্ট ল্যান্ড অ্যাকুইজিশন অ্যাক্ট (1)-এর মাধ্যমে ল্যান্ড নিতে পারে। কিন্তু এই ল্যান্ড অ্যাকুইজিশন অ্যাক্ট (1)-এর কিছু সীমাবদ্ধতা আছে। আমি আমাদের এলাকার একটা উদাহরণ দিয়ে জিনিসটা স্পষ্ট করতে চাই। স্যার, গত বছর আবাসন দপ্তর থেকে প্রত্যেকটা মিউনিসিপ্যালিটিকে একটা সার্কুলার দেওয়া হয়েছিল জমি চিহ্নিত করে আবাসন দপ্তরের কাছে আবেদন করতে। সে অনুযায়ী টিটাগড় মিউনিসিপ্যালিটি একটা জায়গা চিহ্নিত করে লো ইনকাম গ্রুপ এবং মিডিল ইনকাম গ্রুপের জন্য একটা প্রকল্প তৈরি করে আবাসন দপ্তরের কাছে পাঠিয়ে দেয়। আবাসন দপ্তর খুব দ্রুততার সঙ্গে পেপার ওয়ার্ক করে, এনকোয়ারি করে একটা প্রোজেক্ট রিপোর্ট করে ল্যান্ডের জন্য ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্টের বিভিন্ন পারমিশন ইত্যাদির কাগজ-পত্র তৈরি করে অ্যাকুইজিশন করার জন্য নর্থ ২৪ পরগনার ডি. এম. অফিসে পাঠিয়ে দেয়। কিন্তু আজ দু বছর হতে চলল সেখান থেকে আজ পর্যন্ত একটা নোটিফিকেশনও করা হয়নি। আমি মাননীয় মন্ত্রীর কাছে আবেদন করব, উনি এই পার্টিকুলার প্রবলেমটাকে সিরিয়াসলি নেবেন এবং চেষ্টা করবেন। ওখানকার সাধারণ মানুষের যে আশা লোয়ার ইনকাম গ্রুপ এবং মিডল ইনকাম গ্রুপের জন্য যে আবাসন তৈরি হবে—সেটা যাতে সম্ভব হয় তা দেখবেন। ইদানিং দেখা যাচ্ছে, কোর্টের পারমিশন নিয়ে প্রমোটাররা জমিগুলি বিক্রি করছে এবং সেখানে বিল্ডিং তৈরি করার ব্যাপারে পারমিশন নেবার জন্য মিউনিসিপ্যালিটির উপর বিভিন্ন রকমের চাপ সৃষ্টি করছে। সুতরাং ঐ জায়গাগুলি দ্রুত অ্যাকুইজিশন যদি না করা যায় তাহলে ডিপার্টমেন্ট মুসকিলে পড়বে আর সেখানকার লোকেদের যে আশা-আকাঙ্খা সেটা ক্ষুন্ন হবে। আমাদের পশ্চিমবাংলায় বিশেষ করে কলকাতা ও তার পার্শ্ববর্তী এলাকায় যে কোনও ফ্ল্যাটের ভাড়া বা দাম অন্যান্য মেট্রোপলিটান শহরের থেকে কম। তার কারণ, এখানে আমাদের সরকারের একটা প্রেজেন্স আছে, একটা ভিজিবল প্রেজেন্স ইন দি মার্কেট আছে। তাই প্রমোটাররা নিজেরা তাদের মনের মত দাম বাড়াতে পারে না। নিজেদের মনের মতো কিছুই করতে পারে না। সর্বশেষে আমি বলতে চাই, আমাদের এই ডিপার্টমেন্টের একটা ডেফিনিট হাউসিং পলিসি আছে, পজিটিভ ডায়রেকশনে কাজ করছে। সেইজন্য এগিয়ে যাচ্ছে। তাই হাউসিং ডিপার্টমেন্টের এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌতম দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আগের বছর এই বাজেটের উপর বলেছিলাম যে, আবাসন সমস্যা সেটা কেবল আমাদের রাজ্যের বেলায় নয়—এটা কেউই

দাবি করতে পারবেন না—দিল্লি হোক, বোম্বে হোক, মাদ্রাজ হোক বা যে কোনও রাজ্যই হোক—সরকার আবাসন সমস্যা নিজে একাই মেটাতে পারে। কারণ, সাধারণ তথ্য হচ্ছে, দেশে যত বাড়ি হয় তার প্রায় ৯০ ভাগ বাড়ি মানুষ নিজেরাই করে। খালি কলকাতা বা দিল্লি ভাবলে হবে না, গ্রামগঞ্জ সব ধরে। সুতরাং কলকাতা বলুন, আর দিল্লি বলুন আর যাই বলুন, সব পাকা বাড়ি সরকার করছে—এটা হয় না। আজকাল আবার চালু হয়েছে প্রমোটার। প্রধানত মেট্রোপলিটান শহরগুলিতে এইসব হয় আর এর বাইরে মানুষেরা নিজেরাই করে নেন। ফলে একদিকে সরকারকে বাড়ি বানাতে হবে আর অন্যদিকে এটাই বাস্তব এবং সঠিক যে, মানুষ নিজেদের বাড়ি নিজেরাই করে নেবেন। এখন সেই সুযোগ-সুবিধা মানুষকে দিতে হবে যাতে মানুষ জমি ঠিকমতো পান, জল পান, রাস্তা পান এবং ব্যাঙ্কের লোন পান যাতে নিজেরা বাড়ি করে নিতে পারেন। গ্রামের দিকে নানা স্কিম আছে। হাজার হাজার বাড়ি হচ্ছে। রুর‍্যাল ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট করেন। ভারত সরকারের কিছু পরিকল্পনা আছে এবং রাজ্য সরকারেরও কিছু পরিকল্পনা আছে। আমাদের আবাসন বিভাগের কাজ ঠিক এইরকম আগে ছিল না, ২।১ বছর চালু করেছি। বাজেট বর্ক্তৃতায় বলেছি, এই প্রথম আবাসন বিভাগের পক্ষ থেকে টাকাপয়সা দিয়ে গ্রামের যারা একেবারে কম পয়সার মানুষ তারা ১২ হাজার টাকা ধার পাবেন। বর্তমানে সেটা ১৯ হাজার টাকার কাছাকাছি পাবেন এবং এই টাকা তারা ২০ বছর ধরে শোধ করবেন। এই রকম প্রায় ২০ হাজার বেনিফিসিয়ারিকে জেলায় জেলায় বেছে তাদের হাতে কো-অপারেটিভ ব্যাঙ্কের মাধ্যমে টাকা দেওয়া হবে। কারণ হাউসিং ডিপার্টমেন্টের সেইরকম ইনফ্রাস্ট্রাকচার সারা পশ্চিমবাংলায় জুড়ে নেই যে জনে জনে বেনিফিসিয়ারি ঠিক করবেন এবং ২০ বছর ধরে তাদের কাছ থেকে টাকা আদায় করবেন। কো-অপারেটিভ ব্যাঙ্কের সঙ্গে আলোচনা করেছি এবং সেই স্কিম শুরু করেছি। এ বছরের বাজেটে আপনারা দেখেছেন যে এই প্রথম প্রাইমারি টিচার এবং প্রাইমারি স্কুল বোর্ডের যারা কর্মচারী আছেন তাদের জন্য সাড়ে ৭ কোটি টাকার একটা স্কিম বাজেটে রেখেছি। সেখানে এল. আই. জির জন্য ৫৫ হাজার টাকার মতন ধার পাবেন আর এম. আই. জির জন্য ১ লক্ষ ১০ হাজার টাকার মতন ধার পাবেন। আমরা এই টাকা ধার দেব। তাদের নিজেদের জমিতে বাড়ি করে নেবেন। এই ব্যবস্থা আগে ছিল না। এ বছর আমরা চালু করছি।

[5-45 — 5-55 p.m.]

এই বছর আমরা প্রত্যেক গ্রামে সব জায়গায় চালু করেছি। আর কলকাতা, শিলিগুড়ি এইরকম জায়গাতে হচ্ছে সমস্যা। জমি কম, যার জন্য এদিকে সব বাড়ি আকাশের দিকে উঠছে নিজের বাড়িতে অনেকেই থাকতে পারেনা। একসাথে ৫০ জন ফ্ল্যাট করে আছে। এই সুযোগ গ্রহণ করছে প্রোমোটাররা। যার জন্য আমরা পরিকল্পনা করছি যে, গভর্নমেন্টের প্রোডাকশন বাড়াতে হবে। যদিও আমরা জানি তার একটা লিমিটেশন আছে। এটা সুব্রতবাবু, সৌগতবাবুরা আছেন। আমার জায়গায় ওনারা থাকলে কি করতেন? ২৫ কোটি টাকার বাজেটে সমস্ত দপ্তর থেকে কেটে নিয়ে হাউসিং-এ দেওয়া হবে এটা তো হতে পারে না। আগে ০ কোটি টাকায় বাজেট ছিল। এখন সেটা ২৫ কোটি টাকা করা হয়েছে। সেটাকে ২৫০ কোটি টাকা করা যায় না। আর ভারত সরকারের শহরাঞ্চলে বাড়ি করার ব্যাপারে কম পয়সার মানুষের জন্য কোনও সাহায্য নেই। টাকা তারা দেবেন না, বেশি টাকাটাই আমাদের

টাকা। জলের ব্যাপারে যেমন স্কিম আছে এবং সেই স্কিমের জন্য টাকা দেয়, কিন্তু বাড়ির ব্যাপারে কোন স্কিম নেই। তবে ন্যাশনাল হাউসিং-এর একটা পলিসি ওরা করে রেখে দিয়েছেন। ওনাদের মন্ত্রী রয়েছেন—শীলা কল। তাদের সঙ্গে মিটিংও হয়েছে। বই ছাপিয়ে বলেছেন যে, জায়াগাটার প্ল্যান করে দাও, বিদ্যুৎ পৌঁছে দাও, কিন্তু তার বাড়ি করবেন না। প্রমোটারদের দিয়ে দিন তারাই করবেন। তারা প্রোডাকশন করবে না। ওরা সোভিয়েত ইউনিয়নের কথা বলছেন। কিন্তু আমরা প্রোডাকশন বাড়াচ্ছি। হাউসিং ডিপার্টমেন্টই শুধু নয়, হাউসিং বোর্ডও আমাদের সাথে যুক্ত আছে। সেই বাজেটে আমরা এই বছর রেখেছি ৮০ কোটি টাকা। অর্থাৎ ২৫ কোটি হাউসিং ডিপার্টমেন্টের এবং হাউসিং বোর্ডের ৮০ কোটি টাকা। যেটা ১৯৭৭ সালে সাড়ে ছয় কোটি টাকা ছিল সেটাকে আমরা ৮০ কোটি টাকা এই বছর করেছি। কিন্তু ৮০ এবং ২৫ এই দুটো যোগ করলে এই ১০৫ কোটি টাকা কিছুই নয়। বাড়ি করার ক্ষেত্রে এই অঙ্কটা নগন্য। তবে হাউসিং ডিপার্টমেন্টে ১৩টি ডিভিসন আছে। যে ইঞ্জিনিয়াররা আছেন তাকে দিয়ে ২২-২৫ কোটি টাকা পর্যন্ত কাজ করাতে পারি কিন্তু ৫০ কোটি টাকা করাতে পারব না। কারণ এতে ইঞ্জিনিয়ার এবং এমপ্লয়ার সংখ্যা ডাবল করতে হবে। সেটা সম্ভব নয়। যার জন্য হাউসিং বোর্ড এবং হাউসিং ডিপার্টমেন্ট মিলে যৌথভাবে পরীক্ষামূলকভাবে যতটুকু করা সম্ভব সেটাই করার চেষ্টা করব। এই বিধানসভায় ২-৩ বছর ধরে প্রায়ই বলেছি, ৩ বছরের বাজেট বর্ক্তৃতা দেখুন, প্রতিটি মিটিং দেখুন—দেখবেন যে আমরা জয়েন্ট সেক্টরে করব। এই ঘোষণার ভিত্তিতে ৮-১০টি কোম্পানি থেকে চিঠি এসেছে। অবশ্য আমাদের কোন অভিজ্ঞতা নেই। তখন আমরা আলোচনা করে ঠিক করেছি যে, পাইলট প্রোজেক্ট হিসাবে ১-২টা করে দেখা যাক যে, এটা ঠিকমতো চলে কিনা। তারপর শ্রী তরুণ দত্ত—তখন যিনি চিফ সেক্রেটারি ছিলেন, এখন রাজ্যের নির্বাচন কমিশনার—তাকে চেয়ারম্যান করে শ্রী শৈলপতি গুপ্ত, হাডকোর রিজিওন্যাল চিফকে সঙ্গে নিয়ে মিটিং করা হয়েছে। ওনারা ইন্টারভিউ নিয়ে ১০টি কোম্পানি থেকে ৪টির নাম বেছে দেন। সেগুলি হল—পিয়ারলেস, গুজরাটের অম্বুজা, সিমপ্লেক্স, মার্টিনবার্ন। তবে এটা ঠিকই যে সেখানে টাকা দিতে হবে। তবে আমরাই মেজরিটি। বোর্ডে আমাদের চেয়ারম্যান, বোর্ডে আমাদের মেজরিটি থাকবে। প্রস্তাব দেওয়া হয়েছিল যে, ২৬ পারসেন্ট, ২৫ পারসেন্ট, ৪৯ পারসেন্ট মার্কেট করতে হবে। কিন্তু আমাদের স্ট্রেট ওয়েতে মেজরিটি রাখতে চাই। কারণ, কি হবে কি না হবে সেটা বুঝতে পারছি না।

প্রথম দিন থেকেই বলা হয়েছে, বিধানসভায় বলা হয়েছে তাদেরকেও বলেছি, মোটামুটি এস. ও. ইউ.-তে সই করতে হয়, সেটা উকিলরা লেখেন, তার প্রতিটি পাতা আমি বুঝতে পারি না, এই সব কথা লেখা হয়েছে। কিন্তু যেকথা বলছি, জয়েন্ট সেক্টর আমরা করছি, যা বাড়ি এখানে হবে তার ৫০ পারসেন্ট বাড়ি রাখতে হবে এল. আই. জি. এবং এম. আই. জি.-র জন্য। কোথাও বেশি হতে পারে, পার্কস্ট্রিটের মতো জায়গায় হলে কত হতে পারে। এই হল এক নম্বর। দু-নম্বর হল এল. আই. জি-র যে বাড়ি হবে সেই বাড়িতে লাভ তো দূরের কথা সেই বাড়ি কম দামে বিক্রি হবে। সেই বাড়ি তৈরি করতে যদি জেনুইন খরচ হয় দেড় লক্ষ টাকা বাড়িটা বিক্রি করতে হবে এক লাখ ২০ হাজার কি ৩০ হাজার টাকায়, নো লস, নো প্রফিট। এম. আই. জি-র বাড়ির কাছ থেকে তারা প্রফিট করবে, কি, কি করবে, গ্রস

সাবসিডি দেবে, যা করে করুক, আমাদের অত টাকা নেই ইঞ্জিনিয়াররা নেই। এটাতে যদি রাজি থাকেন তাহলেই করা হবে। জয়েন্ট সেক্টার করেছি, দরকার হলে ভেঙ্গে দেব, এটা তো কোনও কথা নয়। কিন্তু এই নীতির উপর দাঁড়িয়ে কাজ করতে হবে। এক্সপেরিমেন্ট করে তারপর আরো বেশি করব। দরকার হলে যেটা উনি বলছেন ঐ বিজ্ঞাপন দিয়ে করব এবং সেখানেতে গুজরাট অম্বুজাকে আমরা দিয়েছি ক্যাপিটাল তো আমরা দিতে পারছি না, জমিটা আমাদের শেয়ার, কিন্তু সেখানে ১৮৮০টা ফ্ল্যাট হবে বাইপাসের উপর ২২৫০ শেয়ার ক্যাপিটাল, মোট ৩১৩০-টা ফ্ল্যাট করবে এর ৫০ পারসেন্টের বেশি ফ্ল্যাট হবে। গুজরাট অম্বুজার এখানে ৬৮০টা হচ্ছে এম. আই. জি'র ফ্ল্যাট, আর ২৮০টা এল. আই. জি-র ফ্ল্যাট। মোর দ্যান ৫০ পারসেন্ট। পিয়ারলেসের দাম সেখানেতে ৩৪৫ স্কোয়ার ফিটের—যে কোনও মানুষই বুঝবেন—৩৪৫ স্কোয়ার ফিটের ফ্ল্যাট ব্াইপাসের মতো জায়গায় তার দাম ১ লাখ ২৮ হাজার টাকা। ৬২৫ স্কোয়ার ফিট বাইপাসের উপর তার দাম হচ্ছে ৩ লাখ ১০ হাজার টাকা। এটা অনেক সময় হাউসিং বোর্ড দিতে পারছে না। আমাদের এস্টাবলিসমেন্ট খরচ অনেক বেশি থাকাতে দিতে পারছি না। অনেক দর কষাকষি হয়েছে, আমি বলছি এটা ছাড়া কিছু করা যাবে না। এই প্রাইসে অ্যালটমেন্ট মাননীয় সুব্রতবাবু জিজ্ঞাসা করেছেন, স্পষ্ট বলা হয়েছে অ্যালটমেন্ট হবে থ্রু লটারি। নিশ্চয়ই কোম্পানির হাতে ২/৫ পারসেন্ট রাখতে পারবেন। গভর্নমেন্ট, কোম্পানি হোক আর যাই হোক বাকি অ্যালটমেন্ট হবে লটারির মাধ্যমে। যাকে পারলেন ঢুকিয়ে দিলেন এসব করতে পারবেন না এবং সেভাবে সেখানে হবে, এবং দামটা আমরা রেখেছি এখানে ১৩০ কোটি টাকা খরচ হবে। আমাদের সরকার একটা টাকাও দিতে পারছেন না। আমাদের এই জিনিসটাই করতে হবে। যারা করবে তাদের ইঞ্জিনিয়ার সব কিছু আমরা নজর রাখব। প্রোডাকশনটাকে বাড়াতে গেলে হাউসিং বোর্ডের, হাউসিং ডিপার্টমেন্টের প্রোডাকশন বাড়াতে হবে, আর জয়েন্ট সেক্টারের প্রোডাকশন বাড়াতে হবে। নেক্সট হচ্ছে প্রোমোটার, তাতেও আমরা অনেক কিছুই করতে পারব না, প্রোমোটাররা থাকবে। শুধু আজকে বলে নয়, কত বছর থাকবে তার ঠিক নেই। সব ব্যাপারে প্রাইভেট বিজনেস আছে আর বাড়ির ব্যাপারে থাকবে না? এসব আবোল-তাবোল বলে কিছু লাভ নেই, আছে এবং থাকবে। প্রাইভেটকে বিজনেসের জন্য আমরা আইন পাস করছি। মাননীয় সৌগতবাবু এবং অন্যান্য অনেকেই ছিলেন সেই কমিটিতে রাষ্ট্রপতির সই হয়েছে, রুলস তৈরি হয়েছে, পরে অ্যাসেসমেন্টও সই হয়েছে। বিধানসভায় সেই রুলস এসে গেছে মেম্বারদের জন্য। আমি আশা করছি কিছুদিনের মধ্যে প্রোমোটারদের আইন পশ্চিমবঙ্গে চালু হবে, সেটাও নেগেটিভ নয়, অন্তত প্রোমোটাররা প্রোডাকশন করুন। কিন্তু যে কোনও প্রোমোটার কোয়ালিটি যাচ্ছেতাই করবে, কোয়ালিটি মেনটেন করতে হবে না, সেইভাবে আইন করা হয়েছে এবং সেই আইনটাকে আমরা চালু করব কিছুদিনের মধ্যে। ফলে এইভাবে জয়েন্ট সেক্টারের মাধ্যমে আমরা জিনিসটাকে করছি। এ ছাড়া কোন উপায় নেই। এখানেও বলছি এই দুটি জয়েন্ট সেক্টারের কাজ শুরু করার পর আমরা আরও জয়েন্ট সেক্টারের দিকে যাব। এটা যেহেতু পাইলট প্রোজেক্ট, আরও সদস্য আসবে বিজ্ঞাপন দেওয়া হবে নিশ্চয় সেভাবে পরেরটা সবাইকে জানাব, যেভাবে জিনিসটা করতে হয় করতে হবে, আর আমাদের দেখতে হবে নিউ টাউনশিপের ব্যাপারটা। এটা ২০০/৫০০ ফ্ল্যাটের ব্যাপার, যেভাবে প্রেসার আসছে মাননীয় সুব্রতবাবু যেটা বললেন কলকাতার মানুষ পারে কিনা, এটা প্রাদেশিকতা বা অন্য কোনও বিষয় নয়, মধ্যবিত্ত,

নিম্নবিত্ত মানুষ কলকাতায় থাকতে পারবেন কিনা? মাননীয় সৌগতবাবু, সুব্রতবাবু জানেন, ওরা আমাদের এম. এল. এ. না হলেও সেটা—ওনারা অনেক হিল্লি, দিল্লি করেন—দিল্লি, বোম্বে, মাদ্রাজ বাঙ্গালোরের বাড়ির দাম কি? আর বাইপাসের কলকাতায় সব থেকে ভাল জায়গায় আমরা বিক্রি করছি ৩, ৪, ৫ লাখ টাকায়, যেখানে দিল্লিতে ২০, ৩০, ৪০ লাখ টাকা একটা ফ্ল্যাটের আর বোম্বেতে বাড়তে বাড়তে একেবারে এখন ঐ সমুদ্রের ধারে ১ হাজার স্কোয়ার ফিট ফ্ল্যাটের দাম হচ্ছে ২ কোটি টাকা।

[5-55 — 6-05 p.m.]

সবচেয়ে বেশি হচ্ছে ২।। কোটি টাকা এক হাজার স্কোয়ার ফিটের ফ্ল্যাটের দাম। সাধারণ মানুষ কেউ সেখানে থাকতে পারছেনা। শহরটা হচ্ছে বোম্বে। কিন্তু কলকাতায় এখন প্রেসার বাড়ছে সেজন্য গভর্নমেন্টকে এখন বাড়ি করতে হবে। ৬২ হাজার টাকার ৫৫০টি ফ্ল্যাট আমরা তৈরি করছি এবং হাউসিং বোর্ড থেকে ১ লক্ষ ২০ হাজার টাকা খরচ হচ্ছে সেই ফ্ল্যাট তৈরি করতে। বিক্রি করছি ৬২ হাজার টাকায় এবং এই ৬২ হাজার টাকা তারা দেবেন ১৩ বছর ধরে। এটা ঠিক যে বাড়ি বানাতে হচ্ছে ৪।। লক্ষ টাকা। সেই বাড়ির দাম হয়ত ৫ লক্ষ, ৫।। লক্ষ টাকা করেছি। তাহলেও প্রচুর লোক আছে যারা নেন এবং নিচ্ছেন। বহু লোক আমাদের কাছে আসছে। কিছু লোকের পয়সা হয়েছে তারা নিচ্ছেন। তারা বাড়ি নিন, বাড়িতে থাকুন কিন্তু ঐ টাকাটা আমরা নিচ্ছি। আমাদের লাভও হচ্ছে। আর এখানে যাতে গরিব মানুষ, কম পয়সার মানুষ থাকতে পারে সেইভাবে করছি। এইভাবে আমরা আমাদের লিমিটেড ক্যাপাসিটির মধ্যে আমরা করছি। কিন্তু তাতেও আমাদের হচ্ছে না বলে এই নিউ টাউনশিপের প্রোজেক্ট আমরা শুরু করেছি। কংগ্রেস দলের কলকাতায় যে নির্বাচনের ইস্তাহার দেখলাম তাতে দুই পাতা ধরে এই রাজারহাট নিউ টাউনশিপের দিল্লির সরকার কি কি করবেন তাও লিখেছেন। অজিত পাঁজা, তার প্রকল্পও সেখানে আছে, সন্তোষমোহন দেবের প্রকল্পও আছে। আমরা সকলকে আসতে বলেছি, বিভিন্ন প্রোজেক্ট নিয়েছি। প্রধানত আমাদের উদ্দেশ্য হচ্ছে, ঐসব এন. আর. আই বা যাই থাকুক, প্রধান উদ্দেশ্য হচ্ছে এক লক্ষ এই রাজ্যের মধ্যবিত্ত, নিম্নবিত্ত মানুষ এই নতুন শহরে বাড়ি করতে পারবে না, মধ্যবিত্ত মানুষরা কো-অপারেটিভের জমি পাবে, কম দামে ফ্লাট পাবেন, এই কাজ আমরা শুরু করেছি। উনি রি-হ্যাবিলিটেশনের কথা বললেন। কোন অবস্থাতেই এমার্জেন্সির মতো ২।৪টি বাড়ি যা আছে ভেঙ্গে দাও বুলডোজার দিয়ে—এই সব প্রশ্ন উঠতে পারেনা। আমাদের এম. এল. এ. রবীনবাবু এখানে আছেন, এম. পি.রা আছেন, সকলকে নিয়ে আমরা আলোচনা করছি, বিশেষজ্ঞদের সঙ্গে বারবার আলোচনা করছি। কংগ্রেসের যারা আছেন তাদের কাছেও আমরা সাহায্য চাচ্ছি, কংগ্রেসের লোকাল এম. এল. এ.-দের সঙ্গে কথা বলা হচ্ছে, সকলেই সাহায্য করছেন। সকলের সঙ্গে আলোচনা করে তাদের যে জমির দাম এবং তার সঙ্গে রি-হ্যাবিলিটেশন, এই সমস্যাগুলি দেখে আমরা এই নিউ টাউনশিপের কাজ শুরু করেছি। এই অক্টোবর নভেম্বর থেকে আরো জোরদারভাবে সেই কাজ আমরা শুরু করবো। আগামী এক দুই বছর নয়, আগামী ১০, ১৫, ২০ বছর—(এ ভয়েজ ফ্রম অপোজিশন) ওটা আলাদা কথা। ওখানকার অবস্থা আপনি জানেন। এই মুহূর্তে ভারতবর্ষে যত লোক থাকে তার শতকরা ২৬ জন লোক

থাকে সেই সেই রাজ্যে যেখানে কংগ্রেসের সরকার আছে। আর বাকি ৭৪ জন লোক থাকে যেখানে কংগ্রেসের সরকার নেই। পশ্চিমবাংলার যদি ৪২টা এম. পি. দিয়ে দেয় তাহলেও আরেকটা দিল্লিতে গভর্নমেন্ট আনা যে কত কঠিন সেটা আপনি বাড়িতে বসে যোগ করলে বুঝতে পারবেন। এটা প্রায় কঠিন ব্যাপার। এসবের মধ্যে যাওয়ার দরকার নেই। এটা আপনাদের বড় নেতারা জানেন।—এখানে ল্যাণ্ডের ব্যাপার আছে। জমি ছাড়া এটা সম্ভব নয়। এখানে খাণ্ডেনওয়ালা কি পোদ্দার, কি গোয়েঙ্কা জমি কিনে রেখে দিয়েছে ফাটকাবাজি করার জন্য বাইপাসের উপরে। আমরা সেই জমি অ্যাকুইজিশন করলাম। ২৯টা মামলা করল হাই কোর্টে আমাদের হাউসিং ডিপার্টমেন্টের বিরুদ্ধে যে গভর্নমেন্ট এই জমি কিনতে পারেনা। আমরা ২৯টি মামলা লড়লাম। আমরা হাইকোর্টে জিতলাম। হাইকোর্ট বলল, সরকার জমি অধিগ্রহণ করেছে সাধারণ মানুষের জন্য, নিয়ম-কানুন মেনেই করেছে। হাইকোর্টে আমরা জিতলাম। যদিও হাইকোর্ট ছোটকরে ওর মধ্যে রেখে দিলেন যে এখুনি কাজ করবেন না। এখন তারা সুপ্রীম কোর্টে গেছে। সেখানেও আমরা লড়ছি। কারণ ঐ খাণ্ডেলওয়ালা, পোদ্দার, গোয়েঙ্কা, এদের জমি আমরা নেব এবং ওখানে বাড়ি বানাব। বাড়ি বানিয়ে সাধারণ মানুষকে ঐ ঘরের মধ্যে ঢোকাব।

এই মুহূর্তে আমরা হাউজিং ডিপার্টমেন্ট এবং হাউজিং বোর্ড সবাই মিলিতভাবে অ্যাকুইজিশনের প্রস্তাব দিয়ে জমি একোয়ার করেছি। অ্যাকুইজিশন প্রসেস চলছে। কিছুদিনের মধ্যে অ্যাকুইজিশন ফাইনাল হবে। এইসব চিন্তা করে ৩ হাজার ৯৪৮ বিঘা জমি প্রায় ৪ হাজার বিঘা জমি, যেটা কলকাতায় নয়, কিছুটা শিলিগুড়িতে, কিছুটা আসানসোলে অধিগ্রহণ করছি। এই জমি নিউ টাউনশিপের জমি নয়, নিউ টাউনশিপের ২৭ হাজার বিঘা জমি অধিগ্রহণ করেছি। সেটা এর মধ্যে নয়। শিলিগুড়িতে লাইন পড়ে গেছে, প্রমোটার এবং ব্যবসাদারদের। ব্যবসাদাররা অনেকেই বিঘা বিঘা জমি সেবক রোডের ধারে কিনে ফাটকা বাজির জন্য রেখে দিয়েছে। আমরা বলেছি এই জমি অ্যাকোয়ার করব, এটা রাখা চলবে না। কেউ যদি ইণ্ডাস্ট্রি বা ট্যুরিজম ডেভেলপমেন্টের জন্য স্পেসিফিক প্রোজেক্ট দেয় তাহলে তাদেরকে দেওয়া যেতে পারে, সবাইকে নয়। ওই জমি আমরা অধিগ্রহণ করছি। প্রমোটাররা আইনের আশ্রয় নিচ্ছে যেহেতু কিছুদিনের মধ্যে কাজটা শুরু করব। অফিসারদের বলেছি কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন এবং হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের সমস্ত জায়গায় খোঁজখবর নিন কত বাড়ি হয়, কত বাড়ি হয় না, এগুলোর খোঁজখবর নিন। শুধু কলকাতায় ১৯৯৪-৯৫তে ৫ হাজার ৬৩৩টি বিল্ডিং-এর জন্য দরখাস্ত জমা পড়েছে এবং কর্পোরেশনের লোকেরা বলেছে এর মধ্যে কিছু সাধারণ মানুষ আছেন বাকিটা প্রমোটারদের। হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনে ৭৫২টি দরখাস্ত জমা পড়েছে। সাউথ দমদম মিউনিসিপ্যালিটিতে জমা পড়েছে ৭৫৩টি দরখাস্ত। এর মধ্যে কিছু আছে সাধারণ মানুষের আর বেশির ভাগটা প্রমোটারদের। এই সমস্ত প্রোমোটারদের নাম নথিভুক্ত করতে হবে এবং কোথা থেকে তারা টাকা পাচ্ছেন কে জমি কিনবেন, তা জানতে হবে এবং কো-অপারেটিভের মাধ্যমে বাড়ি করতে হবে. ইন্সুরেন্স করতে হবে। আপনারা সকলে কমিটিতে ছিলেন, সবাই এটা জানেন। এভাবে আমরা সীমিত ক্ষমতার মধ্যে কাজ করেছি। ২৫ কোটি টাকা হাউসিং ডিপার্টমেন্টের জন্য বরাদ্দ, এটা

খুবই কম, এবং হাউজিং বোর্ডের ৮০ কোটি টাকা এটা সাংঘাতিক কিছু নয়, এইজন্য জয়েন্ট সেক্টরে আমরা উদ্যোগ গ্রহণ করছি। সরকার পক্ষ থেকে বলেছেন, বিরোধী পক্ষের সুব্রতবাবু বললেন, আমি খুশি। রেলের যে বাড়তি জমি তা রেল প্রোমোটারদের দিয়ে দিচ্ছেন। কলকাতা, বোম্বে, বাঙ্গালোরে শুরু হয়েছে। আমরা বললাম এটা করবেন না, এটা রাজ্য সরকারকে দিন, আমরা টাকা দিয়ে কিনে নেব। তখন মন্ত্রী বললেন, আপনারা কত টাকা দেবেন? আমরা অকশন বিড করব। তাতে টাকা তুলে রেলের উন্নতির জন্য সেই টাকা দেব" সেখানে সোমনাথ চ্যাটার্জি, সঈফুদ্দিন চৌধুরি ছিলেন। আমরা বললাম আপনারা ৫-৭ লাখ টাকায় অকশন করে সত্যি সত্যি যদি পুরো টাকাটা রেলকে দেন তবে কলকাতার টোটাল ডেমোগ্রাফি পাল্টে যাবে। কলকাতা পোর্ট ট্রাস্টের জমি, জগদীশ টাইটলার পোর্ট ট্রাস্টের উন্নতির জন্য অকশন করতে চেয়েছিলেন। কিন্তু আমাদের একটা রিয়ালিস্টিক ভিউ নিতে হবে। এন. আর. আই. যেখানে থাকবে সেখানে সাধারণ মানুষ কিভাবে থাকবেন? বড়লোকরা তো একটা জায়গায় থাকবে কিন্তু তার পাশে গরিব লোক থাকবে। অন্যান্য শহরে বন্ধ হয়ে গেছে। উনি বললেন সাধারণ মানুষ শহর থেকে ২০-৩০ কিলোমিটার দূরে থাকতে পারবেন। বোম্বেতে হয়েছে, দিল্লিতে এটা হচ্ছে। বোম্বেতে সাধারণ মানুষেরা কল্যাণ অবধি থাকতে পারছে না। ৩০-৪০ কিলোমিটার দূরে গিয়ে থাকছে। কিন্তু আমাদের কলকাতায় সাধারণ মানুষ এখনও থাকতে পারছে।

[6-05 — 6-15 p.m.]

কলকাতায় আজও আছে। হ্যাঁ, কলিকাতার প্রেসারকে ঠেকানোর জন্য আমরা সবাই মিলে চেষ্টা করছি, আপনাদেরও সাহায্য করতে হবে। এটা শুধু সরকারের ব্যাপার নয়। সেইজন্য জমি অ্যাকোয়ার করতে হবে, প্রোমোটার আইন চালু করতে হবে গভর্নমেন্টের প্রোডাকশনটা আমাদের বাড়াতে হবে। কোয়ালিটির কথা বলেছেন সৌগতবাবু। সেই ব্যাপারে হাউসিং ডিপার্টমেন্টে এবং হাউসিং বোর্ডের সাথে মিটিং করতে হবে। উনি যেটা বলেছেন, এই কথা ঠিক আমি নিজেও দু-একটা প্রোজেক্টের ব্যাপারে কমপ্লেন পেয়েছি। আবার এমনও রিপোর্ট পেয়েছি যে পূর্বাচলের লোকেরা বলছে এত ভাল বাড়ি আর হয় না, আজও পেরেক ঢোকানো যায় না এত শক্ত-পোক্ত। আবার ডানকুনিতে একটা প্রোজেক্টের ব্যাপারে আমার কাছে রিপোর্ট এসেছে। ঠিকই কমপ্লেন। কয়েকটি বাড়ি সেখানে খারাপ হয়েছে। সেই ব্যাপারে আমি বলেছি সেই ইঞ্জিনিয়ারকে আমাদের খুঁজে বার করতে হবে যে ইঞ্জিনিয়ারের নেতৃত্বে এই বাড়ি তৈরি হয়েছিল, সেখানে যে কনট্রাক্টর ছিল তাকে ব্ল্যাক লিস্ট করতে হবে যাতে জীবনে সে হাউসিং বোর্ডের বাড়ি তৈরি করতে না পারে। কার গাফিলতিতে এই কাজ হয়েছে সেটা আমাদের দেখতে হবে। কোয়ালিটির দিক থেকে নিশ্চয়ই আমাদের সচেতন থাকতে হবে। সাহাপুরের ব্যাপারে বলেছেন। যদিও আমাদের হাউসিং বোর্ডের কমিশনার সেখানে থাকেন, আগের যিনি কমিশনার ছিলেন তিনিও থাকেন। জল পাওয়া যাচ্ছে না এই সমস্তগুলি যে বললেন সেটা আমি নিশ্চয়ই খোঁজ নেব। সুব্রতবাবু যেটা বললেন—ক্যালকেটিয়ান সুড রিমেন ইন ক্যালকাটা। এটা করা শুধু মুখের কথা নয়, এর জন্য কঠিন কাজ করতে হবে।

এত এত টাকা নিয়ে সব ঘুরে বেড়াচ্ছে, এতো তাদের বাড়তি টাকা হয়েছে, এত তাদের কালো টাকা হয়েছে কিছু লোকের যাদের ধারণা হয়েছে এই টাকা দিয়ে পৃথিবীতে সব কিছু করা যায়, যে কোনও লোককে কেনা যায়, যা ইচ্ছা তাই করা যায়। এত তাদের টাকা! ফলে তারা বেপরোয়া হয়ে গেছে, মানুষকে মানুষ বলে মনে করে না। যারজন্য তারা সাহস পেয়ে গেছে এবং যে কোন মধ্যবিত্ত লোকের কাছে গিয়ে বলছে বাড়িটা বেচে দিন। সেখানে সে ছয় তোলা বাড়ি হাঁকাবে এবং কোথা থেকে লোক এনে সব ঢোকাবে। এটা ঠেকানো খুব কঠিন কাজ। এই কঠিন কাজের মোকাবিলা করবে শুধু হাউসিং ডিপার্টমেন্ট এই প্রশ্ন ওঠে না। সারা সরকারকে চেষ্টা করতে হবে। এই যে এত বড় নিউ টাউনশিপের কাজ, এটা শুধু হাউসিং ডিপার্টমেন্ট করতে পারবে? ১৫ হাজার কোটি টাকার প্রোজেক্ট। আমাদের বামফ্রন্ট সরকারের স্বয়ং মুখ্যমন্ত্রী থেকে শুরু করে আরবান ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট, এনভায়ারনমেন্ট ডিপার্টমেন্ট, ইরিগেশন ডিপার্টমেন্ট, পি. ডব্লু. ডি সকলে মিলিতভাবে আমরা কাজ শুরু করেছি, আমাদের হাউসিং ডিপার্টমেন্ট সামনে আছে। ফলে সরকার পক্ষ বিরোধী পক্ষ সাধারণ মানুষ এবং অন্যান্য অরগানাইজেশন যে সমস্ত আছে তাদের সকলকে এই জিনিসটা দেখতে হবে। কাজটা খুব কঠিন। খুব সহজ এই কথা বলতে পারি না। এম. এল. এ.-দের বিষয়ে যেটা বলেছেন সেটা ঠিকই। এখানে হাউস কমিটির যিনি চেয়ারম্যান আছেন তিনিও বললেন। যদিও এই ব্যাপারে আমাদের চিফ হুইপ মুখ্যমন্ত্রীর কাছে গিয়েছিলেন এই ব্যাপারে কথা বলতে, তবুও আমি এটা দেখব। যদিও এটা পি. ডব্লু. ডি বা অন্য কোনও ডিপার্টমেন্টের বিষয় তবুও আমি এই ব্যাপারে খবর নেব। ই. সি. ডি. পি., এই ব্যাপারে যেটা বলেছেন সেটা কিছুটা ঠিক। এটা সৌগতবাবু বুঝবেন। সি. এম. ডি. এ-র প্ল্যান এরিয়ায় এটা হচ্ছে ট্রান্সপোর্ট, এটা হচ্ছে রোড, এটা হচ্ছে মারকেট, এটা হচ্ছে হাউসিং, এইভাবে সি. এম. ডি. এ প্ল্যান করে দিয়ে থাকে। হাউসিং ডিপার্টমেন্টের জমি নিয়েছে। আমাদের বাজার করার কথা নয়। আমি সি. এম. ডি. এ-র ঘাড়ে দোষ চাপাচ্ছি না। কিন্তু আমি নিজে মনে করছি যে, যেখানে ৩ হাজার ফ্ল্যাট হয়েছে, যেখানে ১৫ হাজার লোক থাকবে সেখানে বাজার নেই দোকান নেই এটা ঠিক নয়। কিছু মহিলা বলাতে জোর করে সেখানে কয়েকটি স্টল, দুধের স্টল আমাদের অফিসারকে দিয়ে করানো হয়েছে। ভবিষ্যতে সি. এম. ডি. এ. এলাকায় হোক, বাইরের এলাকায় হোক, যারই প্ল্যান এরিয়ায়, হোক কোন বড় হাউসিং কমপ্লেক্স হলে তার মধ্যে যাতে একটা বাজার থাকে সেটা নিশ্চয়ই দেখবেন। এটা রাখা উচিত। এ ছাড়া আর বিশেষ কিছু বিষয় দেখছি না। সরকারি কর্মচারিদের বিষয়টা হচ্ছে, আমাদের ৩০।৩১ হাজার ফ্ল্যাট আছে। কিছু ভাড়ার বাড়ি আছে। তার মধ্যে ১৬ হাজার সরকারি কর্মচারিদের জন্য, সেখানে চিফ সেক্রেটারি থেকে আরম্ভ করে একেবারে সাধারণ কর্মচারিরা থাকতে পারেন। এটা কিন্তু গভর্নমেন্ট প্রেমিসেসের মধ্যে। চিফ সেক্রেটারি যে ফ্ল্যাটটায় থাকেন, রিটেয়ার করার পর তিনি যদি উঠে না যান তাহলে অন্য চিফ সেক্রেটারি সেখানে ঢুকবে কি করে। সরকারি কর্মচারিদের ক্ষেত্রেও তাই। আমি সাধারণভাবে বলছি এল. আই. জি. এবং এম. আই. জি-র ব্যাপারে, আমি নিজে অফার করছি যে যদি কেউ কিনে নিতে চান কিনে নিন। কারণ অফিস মেন্টেন করতে ১০ কোটি টাকা খরচ হয়, ফ্ল্যাট মেনটেন, জল, বিদ্যুৎ, অন্যান্য রক্ষণাবেক্ষণ, সারানো এই সমস্ত নিয়ে। আর আদায় হচ্ছে দু-আড়াই কোটি।

সাড়ে সাত কোটি, আট কোটি টাকা ১৬ হাজার মানুষের পরিবারকে রাখার জন্য ভরতুকি দেওয়া, দিস ইজ টু মাচ ফর এ স্টেট লাইক আস। আমাদের মতো একটা গরিব রাজ্যে এটা ভাবা যায়। এখানে কোন ভিখিরি থাকে না, মারুতি গাড়ি নিয়ে থাকছে, কিছু সাধারণ মানুষও থাকছে। ফলে ১৬ হাজার মানুষের জন্য সাত কোটি, আট কোটি টাকা সাবসিডি দেওয়া খুব মুশকিল। এটা ক্রমশই বেড়ে যাচ্ছে। সেইজন্য বলছি ফ্ল্যাটগুলো কিনে নিন। মানিকতলা, সি. আই. টি., কড়েয়া রোডে হচেছ, সেটা প্রসেস করছি। কিন্তু সরকারি কর্মচারিদের বলতে পারি না যে, ফ্ল্যাট কিনে নিন। তাহলে পরে কোলাপ্‌স করে যাবে। নতুন সরকারি কর্মচারী যারা আসবে, তারা থাকবে কোথায়? কলকাতাতে আর জায়গা নেই। এটা ঠিক যে, ৩০।৩৫ বছর ধরে যারা সরকারি ফ্ল্যাটে থাকে, রিটায়ার করার পরে তারা কোথায় যাবে? এটা হাউসিংয়ের ব্যাপার। এই যে আমাদের ইনফরমেশন সেক্রেটারি, পশ্চিমবঙ্গ সরকারের কর্মচারী, ২০ বছর ধরে একই জায়গায় আছে। আর কিছুদিন পরে রিটায়ার করবেন, তখন তাকে সরিয়ে দেবেন সেখান থেকে? বলেছিলেন কোনদিন খোঁজেননি কোথায় থাকবেন এর পরে। আর আরও নিচের তলারদিকের কর্মচারিদের তো আরও অসুবিধা। কাজেই, এই প্রথম আমরা সরকারি কর্মচারিদের জন্য ওনারশিপ ফ্ল্যাট, যেটা বাইরের জেলাতেও করছি, শিলিগুড়িতে করেছি, বহরমপুরে করেছি, এখানে করছি। আর, হাউসিং বোর্ড বাড়ি তৈরি করে তার ৫ পারসেন্ট, ১০ পারসেন্ট রেখে দিচ্ছে, এইগুলো শুধু সরকারি কর্মচারী যারা, তারাই পাবে। কিন্তু সরকারি কর্মচারিরা রিটায়ার করার পর ঐ ফ্ল্যাটে থাকবে, এটা করা মুশকিল। বাইরের জেলায়, সৌগতবাবু যেটা বললেন, তা হচ্ছে। শিলিগুড়িতে এই প্রথম একটা রিজিওনাল অফিস করা হয়েছে অ্যাসিস্ট্যান্ট হাউজিং কমিশনারের অধীনে, সেটা পুরোদস্তুর একটা অফিস। কিছুদিন পরে আমরা ফারাক্কাতে যাচ্ছি। ফারাক্কা ব্যারেজে যে অতিরিক্ত জমি আছে, সেখানে হাউজিং করে সেইসব কর্মচারিদের দেওয়ার চেষ্টা করছি। সেখানেও একই ব্যাপার, ৩০ বছর সেখানে কাজ করার পর সেখানেই থেকে যেতে চাইছে। কিন্তু কর্তৃপক্ষ সেখানে বাধা দিচ্ছে। আমরা চেষ্টা করছি মালদা বা উত্তরবঙ্গের বিভিন্ন জেলা সদরগুলোতেও বাড়ি তৈরি করার। তবে এটা ঠিক, কলকাতার উপর যত বেশি বাড়ি হয়, জেলাগুলোতে অত হয় না। তবুও আমরা চেষ্টা করছি। এই কথা বলে আমি যে বাজেট প্রস্তাব রেখেছি আশা করি তা সমর্থন করবেন এবং কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr Speaker :** These are 5 cut motion to this Demand. The cut motions are in order and already moved. Now I put all the cut motions to vote.

The motion of Shri Saugata Ray that the amout of Demand be reduced to Re. 1/- was then put and lost.

The motion of Shri Prabir Banerjee and Shri Abdul Mannan that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 54,88,49,000 be granted for expenditure under Demand No. 36, Major Heads : "Housing, 4816-Capital Outlay on Housing and 6216-Loans for Housing", (This is inclusive of a total sum of Rs. 18,30,00,000 already voted on account in March, 1995) was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6.15 p.m. till 11 a.m. on Friday, the 14th July, 1995 at the Assembly House, Calcutta - 1.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 14th July, 1995 at 11.00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Ministers, 4 Ministers of State and 120 Members.

[11-00 — 11-10 a.m.]

**OBITUARY REFERENCE**

**Mr. Speaker :** Before taking up the business of the day. I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shrimati Ashapurna Devi an eminent writer who breathed her last on the 13th July, 1995 after protracted illness. She was 86.

Born on January 8, 1909 in a conservative middle class family in North Calcutta. Smt. Ashapurna Devi had to confine herself to the four walls of the house in her childhood. Naturally, she did not have the opportunity to attend school for formal education. Her mother, Sarala Sundari had been the source of unending inspiration for her literary pursuits. Her first work was published in a childrens magazine 'Shishu Sathi when she was still in her teens. In 1937, she made a dramatic appearance in the Ananda Bazar Patrika as an accomplished writer and won the recognition of the literary world overnight. Her first collection of short stories 'Jal Aar Agun' was published in 1940. Her first novel 'Prem-O-Prayajan' was brought out in 1944. Her memorable work 'Agni Pariksha' established her as one of the best romantic writers. Apart from more than 200 works of fiction including 141 novels, 22 collection of short stories and 24 books for children, she made regular contributions to journals and news files as columnist.

She was scathing in her criticism of the indignities heaped upon women by men, by women themselves and by the social order of the day.

Her intimate familiarity with our day-to-day social life, economy in expression and superb style of presenting the things in their vivid perspective gave her the unique distinction as an outstanding writer.

In her trilogy 'Prathem Pratishruti', 'Subarnalata' and 'Bakul Katha' she traced the historical evolution of our social order spread over a

century in a fictional frame through convincing factual sketches and skilful portrayal of varied representative characters.

She was indeed the first women to receive almost all the coveted and prestigious literary awards for her outstanding contribution to Bengali literature. She was awarded 'Rabindra Puraskar in 1965 by the West Bengal Government. 'Leela Puraskar' in 1954 by the University of Calcutta and 'Jnanpith' in 1976.

She was also awarded 'PADMASHREE' in 1966. She was recently nominated a fellow of the Sahitya Academy.

As her death the Bengali Literary World has lost one of its most popular personalities.

Now I would request the Hon'ble members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(After two minutes)

Thank you, ladies and gentleman.

Secretary will send the message of condolence to the members of the bereaved family.

## Held Over Starred Questions
## (to which oral answers were given)

### শিশুশ্রম-প্রতিরোধ ব্যবস্থা গ্রহণ

*২১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৫) **শ্রী সুকুমার দাশ ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে শিশুশ্রম রুখতে কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি না ; এবং

(খ) শিশু-শ্রমিকের সংখ্যা কত?

**শ্রী শান্তি ঘটক ঃ**

(ক) হ্যাঁ, এই রাজ্যে জাতীয় নীতির সঙ্গে সঙ্গতি রেখে সকল প্রকার আইনগত এবং অন্যান্য আনুসঙ্গিক ব্যবস্থাদি নেওয়া হয়েছে এবং হচ্ছে। এগুলি হল—

(১) শিশু শ্রমিক (বিলোপ ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৮৬-তে শিশু শ্রম বিষয়ে যে সকল বাধ্যতামূলক নিষেধ নিরাপত্তা, কল্যাণ এবং নিয়ন্ত্রণের সংস্থান রয়েছে সেগুলি পুঙ্খানুপুঙ্খভাবে বলবৎ করার জন্য সম্প্রতি রাজ্য বিধিসমূহ প্রণয়ন করা হয়েছে।

(২) এই বিধিসমূহ প্রয়োগ করার জন্য পরিদর্শক নিযুক্ত করা হয়েছে। প্রশিক্ষণের মাধ্যমে পরিদর্শকদের দক্ষতা বাড়াবার ব্যবস্থা হয়েছে।

(৩) শিশু শ্রমিক সংক্রান্ত সমস্যাবলী পর্যালোচনা ও সরকারকে পরামর্শ দেওয়ার জন্য একটি রাজ্য শিশু শ্রম উপদেষ্টা পর্ষদ আছে।

(৪) শিশু শ্রমিক নিবিড় অঞ্চলগুলোর জন্য বেশ কয়েকটি স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের এবং রাজ্য সরকারের রচিত কল্যাণমূলক প্রকল্প কেন্দ্রীয় সরকারের নিকট অনুমোদন ও অর্থবরাদ্দের জন্য প্রেরিত হয়েছে। সচেতনতা বাড়াবার জন্য শ্রমিক সংগঠন, মালিকপক্ষ এবং জনপ্রতিনিধিদের সঙ্গে আলোচনা করা হয় এবং এই উদ্দেশ্যে সম্প্রতি একটি সেমিনার করা হয়েছে। মাননীয় রাজ্যপাল এই সেমিনার উদ্বোধন করেন।

(৫) ১৯৮১ সালের আদমসুমারি অনুযায়ী প্রান্তিক শ্রমিক ছাড়া শিশু শ্রমিকের সংখ্যা ছিল—৫,২৩,৫২৫ জন।

## গাইঘাটায় সেসরু প্রকল্পে বেকার যুবক-যুবতীদের অর্থমঞ্জুরি

*২২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৪) শ্রী প্রবীর ব্যানার্জি ঃ শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪ এবং ১৯৯৪-৯৫ (জানুয়ারি পর্যন্ত) আর্থিক বছরে গাইঘাটা পঞ্চায়েত সমিতির অধীনে সেসরু প্রকল্পে কত জন বেকার যুবক-যুবতীকে অর্থ মঞ্জুর করা হয়েছে ; এবং

(খ) মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ কত?

**শ্রী শান্তি ঘটক ঃ**

(ক) আর্থিক বছর—

| | ঋণ মঞ্জুরীকৃত প্রার্থীর সংখ্যা |
|---|---|
| ১৯৯২-৯৩ | ২৫ |
| ১৯৯৩-৯৪ | (এখনও পাকাপাকি করা হয়নি) |
| ১৯৯৪-৯৫ (জানুয়ারি পর্যন্ত) | ( ” ) |

(খ) পাঁচ লক্ষ চল্লিশ হাজার টাকা।

[14th July, 1995]

**Mr. Speaker :** Yesterday Mr. Das was very much vociferous about the absence of the Minister. But today he is absent himself.

## Starred Questions
## (to which oral answers were given)

### সমবায় সমিতির মাধ্যমে নতুন জুটমিল

*৪২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** বিধানসভার প্রশ্ন নং ২৬৩ (অনুমোদিত প্রশ্ন নং ৯৪৯)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে সমবায় সমিতির মাধ্যমে একাধিক নতুন জুটমিল চালু করার কাজটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রী সরল দেব ঃ**

প্রস্তাবিত দুটি নতুন জুট মিলের মধ্যে একটি নতুন জুট মিল আপাতত সরকার কর্তৃক অনুমোদিত হয়েছে। সমবায় সমিতির মাধ্যমে এই জুট মিলটির নাম ''কানাইলাল ভট্টাচার্য মিনি জুট মিল সমবায় সমিতি লিমিটেড ; এই জুট মিলটির বিল্ডিং নির্মাণের কাজ শেষ হওয়ার মুখে। তবে বৈদ্যুতিকিকরণ, প্রয়োজনীয় যন্ত্রপাতি ক্রয় ইত্যাদি না হওয়া পর্যন্ত জুট মিলটি চালু হতে কিছু সময় লাগবে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে প্রস্তাবিত জুট মিলটির মধ্যে একটি আপাত সরকার কর্তৃক অনুমোদিত, আমি জানতে চাইছি যে, কবে নাগাদ জুট মিলটি চালু করা সম্ভব হবে এবং কত লোকের এতে কর্মসংস্থান হবে, আর এর ওয়ার্কিং ক্যাপিটালের উৎসটাই বা কি?

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানান হচ্ছে যে, এই জুট মিল প্রকল্পে ৯০ লক্ষ টাকা নির্ধারিত হয় এবং ইউ. এন. ডি. পি. এতে ফান্ডিং করবে। বজবজ নিউ সেন্ট্রাল জুট মিল সমবায় সমিতির মাধ্যমে রাজ্য সরকার এই পর্যন্ত ৮.৪ লক্ষ টাকা এবং ১৬ লক্ষ টাকা অর্থাৎ মোট ২৪ লক্ষ টাকা বরাদ্দ করেছেন।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই যে, আমাদের রাজ্যের পাট চাষীরা দীর্ঘদিন ধরে নানাভাবে বঞ্চিত হচ্ছে এবং এইরকম একটা মিনি জুট মিল চালু হলে রাজ্যের পাট চাষীরা কতটা উপকৃত হবে জানাবেন কি?

**শ্রী সরল দেব ঃ** এখনও প্রকল্পটি চালু হয়নি। আমরা ব্যবস্থা করছি যে ফড়িয়াদের মারফৎ না দিয়ে পাট চাষীরা যাতে সরাসরি উৎপাদিত চাষ মিলে সাপ্লাই করতে পারে। এর উৎপাদন ক্যাপাসিটি দৈনন্দিন ১ মেট্রিক টন। এই নিউ সেন্ট্রাল জুট মিল এর টেকনিক্যাল ডিপার্টমেন্ট সার্ভে করে বলেছেন যে প্রতি শিফটে এতে ৫৫ জন লোক লাগবে।

[11-10 —11-20 a.m.]

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমাদের রাজ্যে এই ধরনের আর কোনও মিনি জুট মিল স্থাপনের কোনও পরিকল্পনা আছে কিনা এবং থাকলে তা কোথায় আছে?

**শ্রী সরল দেব ঃ** একটা নদীয়া জেলায় অপর আরেকটি প্রস্তাব এসেছে মালদহ জেলার হরিশচন্দ্রপুর থেকে। এটা সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই মিনি জুট মিল কেন্দ্রীয় সরকার অনুমোদন দিয়েছেন এবং কেন্দ্রীয় সরকারের প্রস্তাবিত পরিকল্পনা অনুসারে হয়েছে। সেখানে কো-অপারেটিভের কথা বলা হয়েছে। এই মিনি জুট মিলের কো-অপারেটিভের যারা সদস্য হয়েছেন তারা কি ঐ এলাকার বা বনগাঁ মহকুমার কোনও কো-অর্ডিনেশনের কমিটির সদস্য, তাদের রিপ্রেজেন্টেটিভ করেছেন না বাইরের পাটের আড়তদারদের নিয়ে সমিতি করেছেন?

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি, বাইরের লোক নেই। বরং এ এলাকার চাষীরা উদ্যোগ নিয়ে এই সোসাইটি গড়েছেন এবং ঐ এলাকার বিধায়করা এর সঙ্গে যুক্ত আছেন।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আমরা সকলে জানি, রাজ্যের বেশ কিছু কলকারখানা রুগ্ন অবস্থায় বন্ধ হয়ে আছে। এই অবস্থায় আপনি কিছু কিছু ক্ষেত্রে উদ্যোগ নিয়েছেন। জুট মিল ছাড়া আর কোন কোন সেক্টরে সমবায় দপ্তর এই ধরনের কলকারখানা পুনরুজ্জীবিত করার জন্য সমবায়-এর মাধ্যমে উদ্যোগ গ্রহণ করেছেন এবং এর মধ্যে রুগ্ন চা-বাগিচা পড়ে কিনা? যদি পড়ে তাহলে কোন কোন চা-বাগানে এই সুযোগ পাওয়ার সম্ভাবনা আছে এবং নতুন কোনও জুট মিল ডুয়ার্স এলাকায় করার পরিকল্পনা নেওয়া হয়েছে কিনা?

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি, রুগ্ন শিল্পকে পুনরুজ্জীবিত করার দায়িত্ব সমবায় দপ্তরের নয় এবং চা-বাগান সমবায় দপ্তরের মধ্যে পড়েও না। তবে নতুন করে করার প্রস্তাব থাকলে এই দপ্তর দেখবে।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় আপনি জানেন যে, হাওড়ার ইন্ডিয়া মেশিনারি দীর্ঘদিন ধরে বন্ধ এবং এ ব্যাপারে ওখানকার আই. এন. টি. ইউ. সি., সিটু এবং মাননীয় রুগ্নশিল্প দপ্তরের মন্ত্রী মহাশয় তারা মিলিত ভাবে সমবায়ের মাধ্যমে এই কারখানা খোলার একটা প্রচেষ্টা করেন। এটা আপনি জানেন, কারণ আপনি নিজেও এতে উৎসাহ দিয়েছিলেন এবং অপর দিকে এটা রেজিস্ট্রিকৃত হয়েছে। আমার প্রশ্ন এটা খোলার জন্য আপনার দপ্তর কতটা এগিয়েছিল এবং এটা আদৌ খুলবে কিনা?

**শ্রী সরল দেব ঃ** যদিও এটা ওর সঙ্গে রিলেটেড নয় কিন্তু আমি যেহেতু ট্রেড ইউনিয়ন করি সেজন্য আমি এটা জানি। সমস্ত সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি, এটা বি. আই. এফ. আর.-এর কেস। তিনটে ইউনিয়নের শ্রমিকরাই আমাদের কাছে এসেছিল—আই.

এন. টি. ইউ. সি., সিটু, এ. আই. টি. ইউ. সি.—রেজিস্ট্রির ব্যাপারে। তা সত্ত্বেও রেজিস্ট্রি দিয়েছি। এবং এটা নিয়ে কেন্দ্রীয় যোজনা দপ্তরের ভাইস চেয়ারম্যানের কাছে গিয়েছিলাম। তারা বলেছেন, ওরা ১২ কোটি টাকা ফ্রিজ করে ওয়েভ করতে পারেনি। আমাদের রাজ্যের রুগ্ন শিল্প দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় কয়েকবার চিঠিও লিখেছেন কিন্তু এখনও পর্যন্ত এই টাকা ফ্রিজ করার ব্যাপারে কেন্দ্র কোনও উদ্যোগ নেয়নি। নিলে আমরা চেষ্টা করতে পারতাম। যদিও এটা ওটার সঙ্গে রিলেটেড নয়।

**শ্রী ইউনুস সরকার ঃ** স্যার, আমার অতিরিক্ত প্রশ্ন। মাননীয় মন্ত্রী জানালেন যে এই মিনি জুট মিল চালু হলে একটা শিফটে ৫৫ জন কর্মী কাজ পেতে পারে। আমার জিজ্ঞাস্য এই মিনি জুট মিল চালু হলে কাঁচা পাটের চাহিদা কত হবে?

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি, ইট ইজ টু আর্লি টু কমেন্ট, কেননা ১ টন যদি প্রতিদিন মাল উৎপাদিত হয় তাহলে আমরা ধরে রাখি ২৬টি ওয়ার্কিং ডে, তাহলে ২৬টি ওয়ার্কিং ডের জন্য যে মাল লাগবে, র-মেটিরিয়াল লাগবে সেটা টেকনিক্যাল লোকেরা বলতে পারবে, এটা প্রাইমারি স্টেজে রয়েছে, এখনি এই অবস্থাটা বলা যাবে না।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে জানাবেন কি, ইতিপূর্বে সমবায়ের মাধ্যমে কিছু জায়গায়, রাজ্যের কিছু জায়গায় রাইস মিল গড়ে উঠেছিল, কিন্তু সেখানে নিয়মের বাঁধা নিগড়ে সমবায় রাইস মিলগুলি বন্ধ হয়ে গেছে, মুখ থুবড়ে পড়ে আছে, আমার জিজ্ঞাস্য এই সমবায় এর মাধ্যমে যে জুট মিল খোলার প্রস্তুতি চলছে তার মার্কেট কি, কোনও জায়গায় তারা বিক্রি করবে এর ডিটেলস পরিকল্পনা কি?

**শ্রী সরল দেব ঃ** সমবায় দপ্তর থেকে এর আগে কোনও জুট মিলের উদ্যোগ নেওয়া হয়নি। এই প্রথম এটা নেওয়া হচ্ছে। মাননীয় সদস্য ভূপেনবাবু আছেন, বনগাঁ মহকুমায় উত্তর ২৪ পরগনায়, নদীয়া, মালদা, মুর্শিদাবাদ হচ্ছে জুট গ্রোয়িং এরিয়া তার মধ্যে বাগদা আছে, সেখানে যে সামগ্রী তৈরি হবে সেটা মূলত হবে জুটের বাই-প্রোডাক্ট করে গার্মেন্টস তৈরি করার সিদ্ধান্ত হয়েছে। সুতোও হবে। এর প্রচন্ড মার্কেট আছে। আমি উৎসাহিত হয়েছিলাম হুগলি জেলার কামারপুকুরে রামকৃষ্ণ মিশনের একটা মিনি জুট মিল মাননীয় মুখ্যমন্ত্রী উদ্বোধন করতে গিয়েছিলেন, সেটা দেখে আমি মহারাজকে জিজ্ঞাসা করেছিলাম এর বাজার কেমন, উনি জানান, সুতো তৈরি করে তার থেকে চাদর এবং মিক্সড কোট তৈরি করা হয়, এটা বিক্রি করে উঠতে পারছি না। ঐটা দেখে আমরা উৎসাহিত হই এবং প্রস্তাব দিই কেন্দ্রীয় সরকারের কাছে তারা সেটা নিয়ে সংশ্লিষ্ট দপ্তরের সঙ্গে কথা বলে। এটা হচ্ছে পশ্চিমবাংলায় প্রথম, এই ধরনের একটা শুভ প্রচেষ্টা হচ্ছে, এটা একটা প্রাথমিক স্তর, এর মার্কেট যথেষ্ট আছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ, তিনি হরিশচন্দ্রপুর এর আবেদনটা বিবেচনা করেছেন। আমি প্রশ্ন করছি, এই আর্থিক বৎসরের মধ্যে এই মিলটা চালু করার ব্যাপারে রেজিস্ট্রি করার সম্ভাবনা আছে কিনা?

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য বলছি, রেজিস্ট্রেশন তো যারা কৃষক তারা উদ্যোগ নিয়ে করবেন। তারা আমাদের দপ্তরে আবেদন করলে নিশ্চয় উদ্যোগ নেব।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি কথা মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাই, উনি যে উত্তরটা দিয়েছেন আমি তাতে কনক্লুশনে আসতে পারছি না। আপনার তো একটা প্রোজেক্ট প্রোফাইল আছে। আপনি যখন বলছেন তখন নিশ্চয় জিনিসটার সম্বন্ধে ওয়াকিবহাল, আমার প্রশ্ন হচ্ছে, আপনি প্রোজেক্ট প্রোফাইল দেখে বলুন, যখন ৯৮ লক্ষ টাকার প্রস্তাব, সেখানে তো এত লক্ষ টাকা খরচ করবেন, সেখানে বলুন আপনি কোন মাসের মধ্যে, কোনও বছরের মধ্যে এটাকে ওপেন করতে পারবেন, কতজন চাষী উপকৃত হবে, সেটা নিশ্চয় প্রোজেক্ট প্রোফাইল এর মধ্যে থাকবে।

[11-20 —11-30 a.m.]

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সদস্যকে বলছি, আমরা ইতিমধ্যে বিদ্যুতের টাকা জমা দিয়েছি। বৈদ্যুতিকরণ যদি এই মাসের মধ্যে হয় এবং আমাদের লক্ষ্যমাত্রাও হচ্ছে আগস্ট মাসের শেষের দিকে এটার উদ্বোধন করব। বাগদাতে যে জুট মিলের কাজ শুরু হয়েছে, আমাদের বনগাঁ মহকুমাতে উৎপাদিত যে পাট তা ঐ মিলে সবটাই কাজে লাগাতে পারব।

**শ্রী বিমলকান্তি বোস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন, আজকে থেকে বছর তিনেক আগে ১৯৯২-৯৩ সালে সমবায় সমিতির মাধ্যমে পাট কেনার একটা চেষ্টা হয়েছিল। পরবর্তীকালে প্রকৃত মূল্যের থেকে সহায়ক মূল্য বেশি হওয়ার ফলে এটা ফল করেছিল। আবার নতুন করে সমবায়ের ভিত্তিতে পাট কল করার কথা হচ্ছে। ওর কাঁচামাল যোগানের জন্য কোন উৎসকে অবলম্বন করা হবে? সমবায়ের তো পাট কিনতে গেলে মহাজনদের উপরই নির্ভর করতে হবে।

**শ্রী সরল দেব ঃ** আমরা কোনও মহাজনের কাছে যাব না। আমাদের প্রত্যেকটি থানা এলাকায় থানা মার্কেটিং আছে এবং থানা মার্কেটিং-এর মধ্যে দিয়ে আমরা পাট সংগ্রহ করব। তাছাড়া চাষীরাও সরাসরি মিলে মাল সরবরাহ করতে পারবেন এবং ক্যাস পেমেন্ট হবে।

## ভূয়া রেশন কার্ড

*৪২৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এই রাজ্যে ভূয়া রেশন কার্ডের অস্তিত্ব সম্পর্কে সরকার অবহিত আছেন কি না; এবং

(খ) বিগত তিন বছরে কত সংখ্যক ভূয়া রেশন কার্ড বাতিল করা হয়েছে?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ**

(ক) হ্যাঁ, এ ব্যাপারে সরকার অবহিত আছেন।

(খ) বিগত তিন বছরে অর্থাৎ ১৯৯২, ১৯৯৩, এবং ১৯৯৪ সালে এই রাজ্যে বাতিল রেশন কার্ডের সংখ্যা যথাক্রমে ১৪,১১,২২২, ১৬,২৬,৪৯৯ এবং ৮,০০,৫৭৬।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি তিন বছরের যে হিসাব দিলেন এটা যোগ করে দেখা যাচ্ছে ৩৮ লক্ষ ৩৮ হাজার ২৯৭ টি ভূয়ো রেশন কার্ড বাতিল হয়েছে। এখন যে ৬ কোটি ৭৫ লক্ষ রেশন কার্ড আছে তার মধ্যে ভূয়ো রেশন কার্ডের সংখ্যা কত? আপনার দপ্তরে তার হিসাব আছে কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** এখন যে রেশন কার্ড আছে এর মধ্যে ভূয়ো রেশন কার্ডের সংখ্যা কত সেটা ধরলেই পাওয়া যাবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পুলিশের লোকেরা জলের দাম দিয়ে রেশন সামগ্রী পাইয়া। এখানে ভূয়ো রেশন কার্ডের সংখ্যা কত ধরা পড়েছে এই রকম কোনও হিসাব আপনার কাছে আছে কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** পুলিশের রেশন কার্ডের হিসাবটা আমাদের কাছে থাকে না। ওরা যে সংখ্যাটা বলে সেই অনুযায়ী মাল আমরা সাপ্লাই করি। এটা আমাদের ফুড ডিপার্টমেন্টের মধ্যে আসে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার প্রশ্ন হচ্ছে, প্রচুর মানুষ এখনও রেশন কার্ড পায়নি, তারা দীর্ঘ দিন ধরে রেশন কার্ডের জন্য অ্যাপ্লাই করেছে, কিন্তু রেশন কার্ড পাচ্ছে না, পেতে দেরি হচ্ছে। আমি জানতে চাইছি যে, এই রেশন কার্ড পেতে দেরি হচ্ছে কেন? এই রেশন কার্ড পেতে হয়রানি হতে হচ্ছে। এটা দূর করার এবং রেশন কার্ড পাবার জন্য আপনি কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** এই রেশন কার্ড পাওয়ার জন্য অনেক লোকের দরখাস্ত রাজ্যের বিভিন্ন জেলায় রয়েছে। আমরা সরকারের অনুমোদিত একটা প্রেসে রেশন কার্ড ছাপতে দিয়েছি এবং রেশন কার্ড যেমন পাচ্ছি তেমনি জেলায় দিয়ে দিচ্ছি। প্রায় প্রত্যেক জেলাতেই নতুন রেশনে কার্ড পৌঁছে গেছে আর রিকুইজিশন মতো আরও রেশন কার্ড পাঠাচ্ছি। আমরা ইতিমধ্যে ৫০ লক্ষ রেশন কার্ড ছেপেছি।

**শ্রী লক্ষীকান্ত দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি যে, ভূয়ো রেশন কার্ড ধরার ব্যাপারে জন প্রতিনিধিদের যুক্ত করে কাজটা করলে আমার মনে হয় ভাল হয়। এ রকম কোনও ভাবনা-চিন্তা আপনি করছেন কি না?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমাদের ইন্সপেক্টাররা নিয়মিতভাবে এটা দেখেন। আবার মাসে মাসে স্পেশ্যাল ড্রাইভ দিই। সেই সময় কয়েকটি উইকে প্রতিটি দিন রেশন দোকানে ইন্সপেক্টার বসে থাকেন এবং ভূয়ো রেশন কার্ড ধরা পড়ে এবং বাতিল হয়েছে। আপনি যেটা বললেন,

এ ব্যাপারে জন-প্রতিনিধিদের যুক্ত করার, এটা অতি উত্তম প্রস্তাব, আমরা এ ব্যাপারে ভেবে দেখব।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি অনুগ্রহ করে জানাবেন কি, আপনি বললেন যে ৫০ লক্ষ রেশন কার্ড ছাপতে দিয়েছেন। আমার মেদিনীপুর জেলায় ৯০ লক্ষ লোকের বাস, সেখানে রিকয়ারমেন্ট ২২ লক্ষ। আপনি এখনও পর্যন্ত ৪ লক্ষ রেশন কার্ড প্রোভাইড করেছেন। রিকয়ারমেন্ট ২২ লক্ষ, তাহলে এই গরিব মানুষগুলি কি আপনার বাড়িতে গিয়ে রেশন তুলবে?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমার বাড়িতে রেশন তুলতে গেলেও রেশন কার্ডের দরকার, সেটা কথা নয়, প্রয়োজন মতো ছাপতে দিয়েছি, আবার ছাপতে দেব। ইট ইজ ইন দি প্রসেস।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মন্ত্রী মহাশয় আপনি জানেন, আপনি অফিসারদের পাঠিয়েছিলেন, আজকে ৬ মাস ধরে উই আর নট গেটিং রেশন কার্ড। আপনি অনুগ্রহ করে বলবেন কবে রেশন কার্ড পাব।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মেদিনীপুরে রেশন কার্ড পৌঁছে গেছে, আবার যাবে।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি প্রতি জেলাতেই রেশন কার্ড পাওয়ার জন্য দরখাস্ত জমা হয়ে পড়ে আছে। রেশন কার্ড পাচ্ছে এবং বহু ভুয়ো রেশন কার্ড আছে। আমার প্রশ্ন হচ্ছে যে, জিলা পরিষদের মাধ্যমে রেশন কার্ড ছাপিয়ে এবং পঞ্চায়েত সমিতির মাধ্যমে পশ্চিমবঙ্গে নতুন রেশন কার্ড দেওয়ার পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** এরকম কোন পরিকল্পনা নেই।

[11-30 —11-40 a.m.]

**Shri Gyan Singh Sohanpal :** It is a known fact that a large number of ghost cards are there in the State. This has been admitted by the Hon'ble Minister on a number of occasions in the past. In view of the existence of such a large number of ghost cards, whether the Government is considering the scrupling of the existing ration cards and issuing new ones thereof.

**Shri Narendra Nath Dey :** Yes, I have admitted the existence of ghost cards and the Government is considering the proposal for issuing new ration cards in place of old ones. It is under consideration.

**শ্রী সুভাষ নস্কর ঃ** ভুয়ো রেশন কার্ড নিয়ে অনেক প্রশ্ন উঠছে এবং বাস্তব ক্ষেত্রে বহু জায়গায় এরকম দেখা যাচ্ছে। কিছুদিন আগে ব্যক্তিগত রেশন কার্ড চালু হয়েছিল। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, সারা রাজ্যে নতুন করে আবার মাথাপিছু রেশনকার্ড দেবার ব্যবস্থা

করবেন কিনা এবং একটা নির্দিষ্ট পলিসি এ ব্যাপারে নেবেন কিনা যে এর পর যেন ভুয়ো রেশনকার্ড ঢুকতে না পারে ঐ ভোটার লিস্ট ইত্যাদির উল্লেখ করে?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমি এই মাত্র মাননীয় সদস্য জ্ঞানসিং সোহনপালের প্রশ্নের উত্তরে জানিয়েছি যে বিষয়টি আমরা বিবেচনা করছি যে সমস্ত রেশনকার্ড পাল্টে নতুন রেশনকার্ড করে দেবার।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ৫০ লক্ষ রেশন কার্ড ছাপতে দিয়েছেন। নতুন রেশন কার্ডের ক্রাইসিস সারা রাজ্যেই আছে। আপনি বললেন এই মুহূর্তে বহু জেলাতে রেশন কার্ড পাঠিয়ে দিচ্ছেন। আমার জিজ্ঞাস্য, কিসের ভিত্তিতে এটা বন্টন করা হচ্ছে? আমাদের জেলার ব্যাপারে আমি জানি যে ১৯৮২ সালে ইন্ডিভিজুয়াল রেশন কার্ড দেওয়া শুরু হয়েছিল এবং তার আগে সার্ভে লিস্ট হয়েছিল। সেই সার্ভে লিস্টে নাম আছে অথচ তাদের রেশন কার্ড ডিস্ট্রিবিউশন করা হল না। জেলা পরিষদে ফুড ডিপার্টমেন্টের যে স্থায়ী সমিতি আছে সেখানে সেটা তারা ঠিক করে দিচ্ছে। এই যে নতুন রেশনকার্ড যাচ্ছে এটা কিসের ভিত্তিতে হচ্ছে জানি না। এটা পপুলেশনের ভিত্তিতে হওয়া উচিত বলেই আমি মনে করি। কিন্তু এমনও দেখা যাচ্ছে কোথাও, পপুলেশন যা তার অধিক মাত্রায় রেশন কার্ড ওখান থেকে বরাদ্দ করে দেওয়া হচ্ছে। আমি এ বিষয়ে ডিস্ট্রিক্ট কন্ট্রোলার, সাব ডিভিসন কন্ট্রোলারকে বলেছি, তারা বলছেন, আমাদের হাত, পা বাঁধা, ফুডের সাব কমিটি জেলা পরিষদের তারা করে দিচ্ছে। আমি জানতে চাই এটা কিসের ভিত্তিতে হচ্ছে? আর ৮২ সালের সার্ভে লিস্টে নাম থাকা সত্ত্বেও যারা এখনও পায়নি তাদের ব্যাপারে কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** ৮২ সালের লিস্টে নাম আছে, এখনও পাননি, এমন নির্দিষ্ট কেস যদি আসে তাহলে নিশ্চয় তার জন্য সত্বর ব্যবস্থা নেব। দু নং, জেলা থেকে যে রিক্যুইজিশন আসে যে এত রেশন কার্ডের দরকার—সেই ভিত্তিতে আমরা সেটা পাঠাই। তিন নং, আপনি বলেছেন, আমি যে ৫০ লক্ষ সংখ্যাটা বললাম সেই কথা। সংখ্যাটা কিন্তু এখানেই সীমাবদ্ধ নয়, আপাতত এটা দিচ্ছি এবং এটা চলবে। ৫০ লক্ষে সবটা হবে না সেটা আমরা জানি। ৫০ লক্ষ আপাতত দিচ্ছি, এটা আরও বাড়ানো হবে।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ৫০ লক্ষ নতুন রেশনকার্ড পাঠানোর কথা বললেন। মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, এই মুহূর্তে আমাদের রাজ্যে কত নতুন রেশনকার্ডের চাহিদা আছে?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমাদের কাছে একটা হিসাব আছে, এই মুহূর্তে আমাদের ২৮ লক্ষ চাহিদা, ৯।। লক্ষ ইতিমধ্যে পাঠিয়েছি।

**শ্রী রঞ্জিত পাত্র ঃ** মন্ত্রী মহাশয়, আপনি এক প্রশ্নোত্তরে জানালেন যে ব্লকে ব্লকে যে সমস্ত ইন্সপেক্টার আছে, তারা ভুয়ো রেশন কার্ড ধরছে। আমি বলছি, এই ক্ষেত্রে পঞ্চায়েত সমিতির সাহায্য আমরা গ্রহণ করছি না কেন? আপনি বলছেন দু-তিনটে প্রেসে রেশন কার্ড ছাপতে দিয়েছেন, কিন্তু আমরা জানি জেলা পরিষদের কনফিডেন্সিয়াল যে সমস্ত কাজ করা

হয়, তার জন্য অনেক প্রেস আছে, সেই ক্ষেত্রে আপনি জেলা পরিষদ প্রেসে ছাপতে দেবার কোনও অর্ডার দিচ্ছেন না কেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** ভুয়ো রেশন কার্ড বাতিলের ক্ষেত্রে পঞ্চায়েত এবং যে কোনও জন প্রতিনিধিদের সাহায্য, সহযোগিতা সব সময় কাম্য। এই ক্ষেত্রে জেলা পরিষদের যে স্থায়ী কমিটি আছে, তারা এই বিষয়ে ভাবনা চিন্তা করছে। আর প্রেসে ছাপানোর বিষয়টা যেটা বলছেন এই বিষয়টা আমি ভেবে দেখব।

**কলকাতা ময়দানে বাৎসরিক বইমেলা**

*৪২৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৭) **শ্রী তপন হোড় ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার কলকাতা ময়দানে বাৎসরিক বইমেলা আয়োজনের সিদ্ধান্ত প্রত্যাহার করে নিচ্ছেন ; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**শ্রী তপন রায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রধানত জেলা বইমেলাগুলিকে আরও সফল ও সার্থক করে তোলার জন্য ১৯৯৪-৯৫ থেকে পশ্চিমবঙ্গ গ্রন্থমেলা বন্ধ রাখার সিদ্ধান্ত নেওয়া হয়।

**শ্রী তপন হোড় ঃ** আপনি এই ময়দানে যে বাৎসরিক বই মেলা বন্ধ করে দিয়েছেন এবং জেলাতে জেলাতে করছেন, এই জেলাতে যে বই মেলা করছেন, এই বই মেলাগুলো ভাল করার ব্যাপারে আপনি যে অর্থে ভাল করার চেষ্টা করছেন, তার জন্য আপনার দপ্তরের কি কি পরিকল্পনা আছে, সেটা যদি একটু বলেন?

**শ্রী তপন রায় ঃ** এর আগে যখন আমাদের কলকাতার ময়দানে যে কেন্দ্রীয় গ্রন্থ মেলা হত সেটাতে তিনটে জেলা অংশ গ্রহণ করত, হাওড়া, ২৪-পরগনা, এবং দক্ষিণ কলকাতা। আমরা ঠিক করেছি ঐ তিনটে জেলাতেই আমরা পৃথক ভাবে বই মেলা করব। আপনার প্রশ্ন হচ্ছে এই বই মেলাগুলো ভাল করে করার জন্য কি পরিকল্পনা আছে, এর আগে আমরা যে বাজেট বরাদ্দ করতাম বই মেলার জন্য তার বরাদ্দ বাড়িয়েছি যাতে এইগুলো জেলায় জেলায় ভাল ভাবে করা যায়। কিন্তু এটা সত্য যে শুধু মাত্র সরকারি সাহায্যে এই সমস্যার সমাধান করা যাবে না। এই বই মেলাগুলোকে আরও আকর্ষণীয় করার জন্য আমরা অর্থ বরাদ্দ বাড়িয়েছি। দ্বিতীয়ত, এখানে শুধু বই কেনা বেচা নয়, আমরা ওখানে সাংস্কৃতিক অনুষ্ঠান, সেমিনার ইত্যাদি করে থাকি। আমরা চাই বই মেলায় আরও বেশি লোক অংশ গ্রহণ করুক। তার জন্য জেলাতে স্কুল, কলেজ এবং লাইব্রেরি যাতে অনেক বেশি বই কেনে এবং অ্যাট দি সেম টাইম আমরা লক্ষ্য করছি বিগত মেলায় জেলাগুলিতে বই মেলা সাফল্য

লাভ করেছে এবং সমস্ত জেলায় আমরা এটা ভাল ভাবে করতে সমর্থ হয়েছি এবং সফল থেকে সফলতর-র দিকে যাচ্ছি।

**শ্রী তপন হোড় ঃ** আপনি দয়া করে একটু বলবেন এই যে অর্থ বরাদ্দ বাড়িয়েছেন, রাজ্যের যে বইমেলাগুলো হচ্ছে জেলায় জেলায়, তাতে কত অর্থ বরাদ্দ এবং জেলাগুলোর ক্ষেত্রে আপনি কি ভাবে ডিস্ট্রিবিউট করছেন?

[11-40 —11-50 a.m.]

**শ্রী তপন রায় ঃ** বর্তমানে প্রতিটা জেলা ৫ থেকে ৬ লাখ টাকা পায়। কমপক্ষে ৫ থেকে ৬ লাখ টাকার বই কেনা হয়। কাজেই অর্থ বরাদ্দটা আগের থেকে বেড়েছে।

**শ্রী তপন হোড় ঃ** এটা আপনি জেলাতে বলছেন না সামগ্রিক ভাবে বলছেন?

**শ্রী তপন রায় ঃ** জেলাতে বলছি। জেলাতেই আমরা এখন বেশি করে বইমেলা করছি। কাজেই জেলাগুলোতেই ৫ থেকে ৬ লাখ টাকার বই কেনা হচ্ছে। স্বাভাবিকভাবে সেটা রাজ্যেরও টাকা।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী ময়দানে সরকারের যে বইমেলা হত তাকে বন্ধ করে দেবার সিদ্ধান্ত নিয়েছেন, তাকে আমি সমর্থন করছি। তার কারণ রাজ্য সরকারের বইমেলায় একদম লোকজন হত না। আর পাশেই বুকসেলার গিল্ড এর বইমেলায় বিরাট লোক হত। স্টলে জায়গা হত না। এত খরচ করে লোকজন যদি না হয় তাহলে খরচ করে বইমেলা করার দরকার কি? আমি মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করছি, যে খরচটা রাজ্য সরকারের বই মেলায় হত সেটা কি পুরোপুরি জেলা বইমেলায় দিয়ে দেওয়া হয়? কটা জেলায় এইরকম বইমেলা অনুষ্ঠিত হচ্ছে?

**শ্রী তপন রায় ঃ** মাননীয় বিধায়কের প্রশ্নোত্তরে জানাই, আগের যে প্রশ্ন উনি করেছেন। আমি সেই উত্তরে বলতে চাই যে আমাদের বিগত যে বইমেলাগুলো হয়েছে—রাজ্য সরকারের বইমেলা প্রত্যেকদিনের টিকিট বিক্রিই প্রমাণ করে দেবে সেখানে লোক হত কিনা। তাছাড়া কতকগুলি বিশেষ কারণে আমরা সিদ্ধান্ত নিয়েছি সার্বিকভাবে জেলাগুলোয় বইমেলাকে আরও যাতে উন্নত করা যায়। তার জন্য আমরা উদ্যোগ নিয়েছি। আপনি যে প্রশ্নটা করলেন যে টাকা তখন দেওয়া হত কেন্দ্রীয় বই মেলার জন্য সেগুলো আমরা জেলা স্তরে দিচ্ছি এবং বিগত যে বইমেলাগুলো হয়ে গেল সেও এই টাকা থেকেই।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, অনুগ্রহ করে জানাবেন কি যে আমাদের রাজ্যে বামফ্রন্ট সরকার শিক্ষা ব্যবস্থাকে আরও প্রসারিত করার জন্য দৃষ্টভঙ্গি নিয়েছিলেন। তার পরিপ্রেক্ষিতে কলকাতায় রাজ্য সরকারের উদ্যোগে এই রাজ্যে গ্রন্থমেলার আয়োজন হয়েছিল। এটা সমাজ জীবনের সকলেই জানেন কলকাতা যেহেতু শিক্ষা সংস্কৃতির পীঠস্থান সেহেতু এই গ্রন্থমেলাকে পশ্চিমবঙ্গের মানুষ আন্তরিকভাবে গ্রহণ করেছিলেন। তা সত্ত্বেও

জেলায় জেলায় গ্রন্থ মেলা হয়েছে এবং তাতে সাড়া মিলেছিল। আমি বলতে চাই কলকাতায় এই বইমেলাকে বজায় রেখে জেলায় জেলায় বইমেলাকে সংগঠন করলে গ্রন্থাগার বিকাশের ক্ষেত্রে আরও বেশি সুদৃঢ় করা হত না এবং ভারতের কাছে কলকাতার মর্যাদা কি আরও বাড়ত না?

**শ্রী তপন রায় ঃ** মাননীয় বিধায়ক যে প্রশ্ন করলেন এটা ঠিকই যে কলকাতায় আমাদের যে গ্রন্থমেলা হত, তখন জেলায় জেলায় বইমেলাগুলো হত কিন্তু আগের বই মেলাগুলো যেভাবে হত তার তুলনায় বর্তমানে কতকগুলি পরিবর্তন লক্ষ্যণীয়। সেগুলো সকলেই নিশ্চয়ই লক্ষ্য করেছেন। বর্তমানে পশ্চিমবাংলায় সাক্ষরতার যে আন্দোলন চলছে সেই আন্দোলনের সঙ্গে তাল মিলিয়ে আমরা চেয়েছি নব সাক্ষররা এই গ্রন্থমেলায় যে এসেছে এটা নতুন দিক। এটা আগে ছিল না। কলকাতায় কেন্দ্রীয় গ্রন্থমেলাতে এসেছেন। আমরা নব সাক্ষরদের দিয়ে উদ্বোধন করেছি। বর্তমানে জেলায় জেলায় এই গ্রন্থমেলার শিক্ষণীয় যে দিকগুলি সেগুলোও তুলে ধরার ব্যবস্থা করা হয়েছে। নব সাক্ষর যারা এসেছেন, সমাজের অন্য স্তরের মানুষ যারা এসেছেন তাদেরও সেই গ্রন্থমেলার সঙ্গে যুক্ত করা হচ্ছে যদিও সংখ্যাটা কোথাও কম কোথাও বেশি হতে পারে সব থেকে বড় কথা হল আমাদের গ্রন্থ মেলার যে মূল উদ্দেশ্য তাতে আমরা পুরো সফল না হলেও আমরা আংশিক সফল হয়েছি। সমস্ত অংশের মানুষকে সেখানে অংশ গ্রহণ করাতে পারছি। সমাজের সর্ব স্তরে।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মন্ত্রীর কাছে প্রশ্নটা রাখছি। সৌগতবাবুর প্রশ্নে একটা ভুল ধারণা হতে পারে। যদিও ঘটনা যে কলকাতার মধ্যে দুটো বই মেলা হত একটা এডিটারস গিল্ডের আরেকটা রাজ্য সরকারের, এখন একটা বইমেলা হচ্ছে সেই বই মেলায় রাজ্য সরকারের ভূমিকা কি? এডিটারস গিল্ডের যে বইমেলাটি গতবার কলকাতায় হল সেটা কি রাজ্য সরকারের নিরপেক্ষতায় হয়েছে না রাজ্য সরকারের কিছু নির্দিষ্ট ভূমিকা তার সাথে ছিল?

**শ্রী তপন রায় ঃ** মাননীয় বিধায়ক যেটা বললেন এটা ঠিকই বিগত বছরেও যে বইমেলাটা হয়েছে। গিল্ডের বইমেলাটির ক্ষেত্রেও রাজ্য সরকারের ভূমিকা ছিল এবং রাজ্য সরকার সেই ভূমিকা পালন করেছিলেন বিভিন্নভাবে। যেমন রাজ্য সরকারের সেই মেলাতে একদিকে স্টল দিয়েছেন। অন্যান্যভাবে যারা উদ্যোক্তা ছিলেন তারাও বিভিন্ন সময়ে এসেছেন বিভিন্ন জায়গা থেকে শুরু করে বিভিন্ন ক্ষেত্রে রাজ্য সরকার সাধ্যমতো সাহায্য করেছে। আমাদের গ্রন্থাগার দপ্তরও তার সঙ্গে যুক্ত ছিল।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, তারা কেন্দ্রীয় বই মেলা বন্ধ করে দিয়ে জেলা স্তরে বই মেলার ওপর জোর দিয়েছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি। এই বই মেলাকে তিনি মহকুমা স্তরে এবং ব্লক স্তরে পৌঁছে দেবার জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করবেন কি? এ বিষয়ে রাজ্য সরকারের যে কমিটিগুলো আছে সেখানে নব

সাক্ষরদেরও যুক্ত করে একটা ব্যাপক সমন্বয়ের মধ্যে দিয়ে বই মেলাগুলোকে উৎসবের পর্যায়ে নিয়ে যাবার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী তপন রায় ঃ** মাননীয় সদস্য নিজেই জানেন যে, আমরা বই মেলা শুধু মাত্র জেলা স্তরেই করছি না। রাজ্য সরকারের নীতি এবং সিদ্ধান্ত হচ্ছে বিকেন্দ্রীকরণের এবং সে হিসাবে সাব-ডিভিসন লেভেলে এবং গ্রাম স্তরে বই মেলা করার উদ্যোগ নেয়া হচ্ছে। এই কাজ শুধু মাত্র সরকারি উদ্যোগেই হচ্ছে না, বহু ক্ষেত্রে বেসরকারি উদ্যোগেও অনুষ্ঠিত হচ্ছে। সেসব ক্ষেত্রেও সরকার তাদের নৈতিক এবং আর্থিক সহায়তা দিচ্ছে। উত্তর ২৪-পরগনা জেলার জেল শহর বারাসাত, কিন্তু বসিরহাটেও বই মেলা হয়েছে। আর এ বিষয়ে আমরা সকলকেই যুক্ত করার চেষ্টা করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, কোনও বেসরকারি সংস্থা যদি ব্লক লেভেলে কিম্বা সাব-ডিভিসন লেভেলে বই মেলার আয়োজন করেন তাহলে তারা সরকারি অনুমোদন এবং সাহায্য পাবেন কিনা?

**শ্রী তপন রায় ঃ** অনুমোদনের প্রশ্ন নেই। আমি আগেই বলেছি বেসরকারি বইমেলাকে আমরা নৈতিক এবং আর্থিক সাহায্য দিই। আমরা বিভিন্ন ক্লাব, বিভিন্ন প্রতিষ্ঠানকে বই কিনতে বলি। শুধু আর্থিক সাহায্যই নয়, অন্যান্য যেসব সাহায্য তাদের সরকারের কাছে প্রয়োজন হয় তাও আমরা তাদের দিই।

## ব্লকভিত্তিক কর্ম-বিনিয়োগকেন্দ্র

*৪২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১০৬০) **শ্রী সুশান্ত ঘোষ ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ব্লকভিত্তিক কর্ম-বিনিয়োগকেন্দ্র চালু করার কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ**

না।

স্যার ওর প্রশ্ন ছিল—ব্লক ভিত্তিক কর্মবিনিয়োগ কেন্দ্র খোলা হবে কিনা? আমি উত্তর বলেছি, না। ব্লক ভিত্তিক কর্মবিনিয়োগ কেন্দ্র খোলার—যাকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ বলে—আমাদের কোনও পরিকল্পনা নেই।

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** প্রতিটি জেলায় মহকুমা ভিত্তিক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আছে। কিন্তু বড় মহকুমায়—এক্সচেঞ্জ-এর গুরুত্ব বেড়ে যাওয়ায়, সব চাকরির ক্ষেত্রেই যেহেতু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম আসা বাধ্যতামূলক সেহেতু দেখা যাচ্ছে—এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলোর ওপর প্রচন্ড চাপ। সুতরাং বড় মহকুমাগুলোকে ভেঙে সাব-এক্সচেঞ্জ খোলার জন্য কোনও পরিকল্পনা শ্রম দপ্তর করছে কি?

[11-50 —12-00 Noon]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** স্যার, ব্লকস্তরে কর্মবিনিয়োগ কেন্দ্র না থাকলেও নিয়োগ সংক্রান্ত তথ্যাদি এবং সহায়তা প্রদান কেন্দ্র (এমপ্লয়মেন্ট ইনফরমেশন অ্যান্ড অ্যাসিস্ট্যান্ট ব্যুরো) রয়েছে। এইসব সহায়তা কেন্দ্রের কর্ম পরিধি নিম্নরূপ ঃ—

(১) কর্মপ্রার্থীদের মধ্যে নাম নথিভুক্ত করার জন্য নির্দিষ্ট আবেদন পত্র বন্টন করা এবং তাহা সঠিকভাবে পূরণ করার পর ঐ সহায়তা কেন্দ্রের সঙ্গে যুক্ত নিয়োগ কেন্দ্রে প্রেরণ করা এবং নথিভুক্তদের প্রমাণপত্র (আইডেন্টিটি কার্ড) সংগ্রহ করে কর্মপ্রার্থীদের প্রদান করা।

(২) ইচ্ছুক নথিভুক্ত কর্মপ্রার্থীদের প্রমাণপত্রে (আইডেন্টিটি কার্ড) পুনঃনবীকরণের ব্যবস্থা করা।

(৩) বেকার-ভাতা প্রদান সম্পর্কে তথ্য জানানো এবং নির্দিষ্ট সময়ে আবেদনপত্র সংগ্রহ ও জমার ব্যবস্থা করা।

(৪) জীবিকা সংক্রান্ত তথ্য এবং পুস্তিকা বিলি করা।

(৫) এমপ্লয়মেন্ট মার্কেট ইনফরমেশন কর্মসূচির আওতায় সংস্থাগুলিকে চিহ্নিত করা এবং তাদের এই সংক্রান্ত নিয়মনীতি অবহিত করিয়ে প্রয়োজনীয় প্রতিবেদন সংগ্রহ করে সংশ্লিষ্ট নিয়োগ কেন্দ্রে প্রেরণ করা।

(৬) 'সেসরু' প্রকল্পের জন্য প্রয়োজনীয় আবেদন পত্র নথিভুক্ত ইচ্ছুক আবেদনকারিদের মধ্যে বন্টন করা। 'সেসরু' সংক্রান্ত আবেদন পত্র স্ক্রিনিং কমিটি এবং জয়েন্ট ইন্সপেকশন এর মিটিং করার ব্যবস্থা করা এবং সাহায্য করা। ব্যাঙ্কের প্রেরিত আবেদনপত্রগুলি সম্বন্ধে নিয়মিত খোঁজখবর করা এবং ঋণ পরিশোধ সংক্রান্ত সকলরকমের কর্মসূচিতে সহায়তা করা।

(৭) বর্তমানে এই রাজ্যে ৫৭টি ব্লকে এইরূপ সহায়তা কেন্দ্র আছে। আপনি জানতে চেয়েছিলেন ব্লকে যে সেন্টারগুলি আছে সেই সেন্টারগুলি কিভাবে কাজ করে। সেটা আমি জানিয়ে দিলাম। আমি আগেই বলেছি, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলি সাব-ডিভিসনের ভিত্তিতে আছে। এগুলি ইনফরমেশন সেন্টার। এদের অন্য কাজ। এইরকম ৫৭টি ব্লকে এই ধরনের সেন্টার আছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আর একটা আমরা বাড়াবার কথা ভাবছি। সেটা হচ্ছে কাঁথিতে। কাঁথিতে অনেক কার্ড জমা হয়ে গেছে। আমি নিজে গিয়েছিলাম। সমস্যা অনেক আছে। প্রবোধবাবু বলেছিলেন। সুতরাং we are trying to set up another Employment Exchange at EGMA তার বাড়ি-ঘর স্টাফ, ইত্যাদির প্রবলেম আছে।

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** ৫৭টি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ সারা রাজ্যে আছে। আর একটা নতুন করে বাড়াবার কথা বলেছেন। বর্তমানে মোট নথিভুক্ত বেকারের সংখ্যা কত?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এই প্রশ্ন আসে না। আমি বলিনি, ৫৭টি এক্সচেঞ্জ আছে, আমি বলেছি, ব্লকে ইনফরমেশন সেন্টার আছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ যতগুলি সাব-ডিভিসন আছে

ততগুলি আছে। আমাদের নতুন সাব-ডিভিসন ৩টি হয়েছে। আমরা এখনও ৩টি এক্সচেঞ্জ খুলতে পারিনি, খোলার জন্য প্রস্তাব নেওয়া হয়েছে। বাড়িঘর দেখা হচ্ছে এবং স্টাফ চাওয়া হয়েছে। যেমন, খাতরায় সাব-ডিভিসন হয়েছে। এইরকম গঙ্গারামপুরে হয়েছে। এগরায় আমরা অনেকখানি এগিয়ে গেছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—আপনি বললেন যে ব্লকভিত্তিক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ করার এখনও পরিকল্পনা নেওয়া হয়নি। তবে ৫৭টি তথ্য সেন্টার করা হয়েছে। আপনার ইনফরমেশন মহকুমা স্তরে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ প্রভাইড করে। সারা রাজ্যে যে সমস্ত প্রতিবন্ধী, ব্লক স্তরে, গ্রামে গ্রামে আছেন—বিশেষ করে যারা অর্থোপেডিক্যালি হ্যান্ডি-ক্যাপড্, যাদের পোলিও হয়ে পা অচল হয়ে গেছে তাদের খুব কষ্ট করে জেলায় বা মহকুমায় আসতে হয়। ১-২টা সেন্টার আছে। সেখানে নাম নথিভুক্ত করা হয়। স্পেশ্যালাইজড ক্যাটাগরিতে ব্লক স্তরে আপনাদের শ্রম দপ্তরের অধীনে একজন অফিসার আছেন এবং তার মাধ্যমে এক্সচেঞ্জ ট্যাগ করে প্রতিবন্ধিদের নথিভুক্তকরণ করা হয়। ব্লক স্তরে আরও বাড়ানোর কোনও ব্যবস্থা নিচ্ছেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমরা প্রতিবন্ধিদের নথিভুক্ত করার ব্যাপারে যতটা সম্ভব সাহায্য করার চেষ্টা করছি। এছাড়াও আরও চেষ্টা করব। এগুলি শুধু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ নয় ফুল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ হচ্ছে। টাকা পয়সার লেনদেন হয়, নাম পাঠানো হয়। সাব ডিভিসনে যেগুলি আছে সেগুলি কাজ করে। তবু আমরা চেষ্টা করছি। ফিজিক্যালি যারা হ্যান্ডি-ক্যাপড্ তাদের খুব অসুবিধা হচ্ছে। অনেকে হুইল চেয়ারে এক্সচেঞ্জে আসেন। সুতরাং তারা উঠবেন কি করে? এই কারণেই আমরা তাদের জন্য আলাদা দিন করার জন্য বলে দিয়েছি এবং ওইদিন অফিসাররা নিচে বসবেন, বারান্দায় বসবেন। তারা নাম এন্ট্রি করবেন। এইভাবে ইনস্ট্রাকশন দিচ্ছি। এই ব্যাপারে অফিসারদের সঙ্গে আলোচনা করছি। মাঝে মাঝেই সেমিনারে আলোচনা হয়েছে। তাতে অনেকেই বাস্তব অসুবিধার কথা বলেছেন। উই আর লুকিং আফটার দিস।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি—যে সব এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আছে, সেসব এক্সচেঞ্জগুলিতে বেশি লোক না থাকার জন্য কাজ হচ্ছে না। সেগুলি পদ পূরণ করার কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মোটামুটি ভাবে হচ্ছে। আমাদের এক্সচেঞ্জে লোকজন আছে। লোকের অভাবে কাজ হচ্ছে না, এই রকম কোনও খবর যদি মাননীয় বিধায়ক আমাদের দেন তাহলে পরীক্ষা করব।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, রাজ্যে ৫৭টা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ, সেন্টার সাব ডিভিসন লেভেলে এবং নথিভুক্ত বেকারের সংখ্যা ৫০ লক্ষেরও বেশি এবং বছরে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে ১০ হাজার বা তার কম লোক চাকরি পায়, প্লেসমেন্ট পায়। তার মানে বছরে টু পারসেন্ট অব দ্য আনএমপ্লয়েড তারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকরি পায়। এটাই স্ট্যাটিস্টিক্স। এই প্রসঙ্গে দেখা যাচ্ছে যে, এই এক্সচেঞ্জগুলি কোনও কাজে আসছে না। এই

পরিপ্রেক্ষিতে মাননীয় মন্ত্রী মহোদয়কে জানাচ্ছি যে, এই ব্যাপার নিয়ে কোনও নতুন চিন্তা ভাবনা করছেন কি বা রিক্রুটমেন্টের ব্যাপারে নতুন কোনও প্রসিডিওরের কথা ভাবছেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় সদস্য জানেন যে, সম্প্রতি দিল্লিতে ওরা মিটিং ডেকেছিলেন। ওরা সেই মিটিং-এ বলেছেন যে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ নামটা তুলে দাও কারণ এতে কর্মপ্রার্থীদের মধ্যে ভুল ধারণা হচ্ছে। এমপ্লয়মেন্ট প্রোমোশন এই রকম কিছু একটা নাম করে রিস্ট্রাকচার করার কথা ওরা বলেছিলেন। আমরা এখন সেদিকে যাচ্ছি না। আমরা যেভাবে সাহায্য করতে পারি সেইদিকেই যাচ্ছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে দূরবর্তী এলাকায় যে সমস্ত ব্লক আছে সেখানে মোবাইল ইউনিটের মাধ্যমে মাসে এক দিন কি দুদিন রেজিস্ট্রি করা হবে, নবীকরণ করা হবে এই রকম কোনও কাজ করার কথা ভাবছেন কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমরা এই রকম হিল এরিয়া বা সুন্দরবন অঞ্চলে নির্দিষ্ট ভাবে কিছু মোবাইল ক্যাম্প পাঠাই। আপনি যদি এই রকম কিছু নির্দিষ্ট এলাকার কথা বলেন তাহলে আপনার সঙ্গে যোগাযোগ করে আমাদের ডেপুটি ডাইরেক্টারকে মোবাইল ক্যাম্পের ব্যবস্থা করতে বলব।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### দুর্গাপুর এক্সপ্রেসওয়ে

*৪২২। (অনুমোদিত প্রশ্ন নং *২০) **শ্রী আবদুল মান্নান ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দুর্গাপুর এক্সপ্রেসওয়ে রাস্তাটি নির্মাণের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়.;

(খ) ৩১শে জানুয়ারি, ১৯৯৫ পর্যন্ত ঐ রাস্তাটি নির্মাণে কত টাকা ব্যয় হয়েছে ; এবং

(গ) কতগুলি পর্যায়ে ঐ রাস্তাটি নির্মাণের পরিকল্পনা নেওয়া হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৬-৯৭ আর্থিক বছরের মধ্যে নির্মাণ কাজ শেষ করার সময় নির্ধারিত আছে।

(খ) ৫৭ কোটি ১৪ লক্ষ ১৪ হাজার টাকা।

(গ) ৮টি (প্যাকেজ)।

## কলকাতা শহরে নার্সিং হোম

*৪২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫১) **শ্রী সুকুমার দাশ ঃ** স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতা শহরে কতগুলি নার্সিং হোম চালু আছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কলকাতা শহরে নথিভুক্ত চালু নার্সিংহোমগুলির সংখ্যা ২২৫।

## সাক্ষরতা প্রকল্পে হাওড়া জেলা

*৪২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৯০১) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** শিক্ষা (প্রথা-বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাক্ষরতা প্রকল্পে হাওড়া জেলাকে মোট কত টাকা (২৮.২.৯৫ পর্যন্ত) দেওয়া হয়েছে ;

(খ) ঐ প্রকল্পে কেন্দ্রীয় সরকার হাওড়া জেলায় কত টাকা (২৮.২.৯৫ পর্যন্ত) দিয়েছেন; এবং

(গ) হাওড়া জেলার বর্তমানে সাক্ষরতার হার কত?

**শিক্ষা (প্রথা বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সাক্ষরতা প্রকল্পের জন্য ২৮.২.৯৫ তারিখ পর্যন্ত হাওড়া জেলাকে মোট ২২৭.১০ লক্ষ টাকা দেওয়া হয়েছে।

(খ) ঐ প্রকল্পে কেন্দ্রীয় সরকার ২৮.২.৯৫ তারিখ পর্যন্ত মোট ১৫০ লক্ষ টাকা দিয়েছেন।

(গ) বর্তমানে হাওড়া জেলায় সাক্ষরতার হার দাঁড়িয়েছে ৭২.৮১ শতাংশ।

## মুর্শিদাবাদ জেলায় নূতন কারিগরি বিদ্যালয় স্থাপন

*৪২৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১২৪) **শ্রী পরেশনাথ দাস ও শ্রী শিশির সরকার ঃ** কারিগরি শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় নূতন কোনও কারিগরি বিদ্যালয় স্থাপনের প্রস্তাব সরকারের বিবেচনার মধ্যে আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কোথায়?

**কারিগরি শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, এরূপ কোনও প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**রাজ্যে কেরোসিন তেলের চাহিদা ও কেন্দ্রীয় বরাদ্দ**

*৪৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭১) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে কেরোসিন তেলের মাসিক চাহিদা কত ;

(খ) কেন্দ্রীয় সরকারের বরাদ্দের পরিমাণ কত ; এবং

(গ) শহরে ও গ্রামাঞ্চলে মাথা পিছু মোট কত লিটার কেরোসিন প্রতি মাসে দেওয়া হয়?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে রাজ্যে কেরোসিন তেলের মাসিক চাহিদা ১,২৫,০০০ (এক লক্ষ পঁচিশ হাজার) কিলোমিটার।

(খ) কেন্দ্রীয় সরকারের বরাদ্দের পরিমাণ প্রতি মাসে ৮০,১৬০ (আশি হাজার এক শত ষাট) কিলোলিটার।

(গ) শহরাঞ্চলের জন্য প্রতি মাসে ২ (দুই) লিটার এবং গ্রামাঞ্চলের জন্য প্রতি মাসে ১ (এক) লিটার মাথাপিছু (রেশন কার্ডের মাধ্যমে) কেরোসিন দেওয়া হয়।

**বৈদেশিক অর্থ সাহায্যে রাস্তা নির্মাণ**

*৪৩১। (অনুমোদিত প্রশ্ন নং *২০২) **শ্রী লক্ষ্মণ শেঠ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার বৈদেশিক অর্থ সাহায্যে রাজ্যে রাস্তা নির্মাণের কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে কোন কোন সংস্থার কাছ থেকে আর্থিক সাহায্য পাওয়া যাচ্ছে ; এবং

(গ) উক্ত সাহায্যে কতগুলি রাস্তা নির্মাণ করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, করেছেন।

(খ) এশিয় উন্নয়ন ব্যাঙ্ক থেকে আর্থিক সাহায্য পাওয়া যাচ্ছে।

(গ) একটি।

**হাওড়া জেলায় রুগ্ন শিল্প সংস্থা**

*৪৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৩) **শ্রী জটু লাহিড়িঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলায় কতগুলি শিল্পসংস্থা রুগ্ন হয়ে পড়েছে ;

(খ) ১৯৮৫ সাল থেকে ১৯৯৪ পর্যন্ত বন্ধ হয়ে যাওয়া শিল্পসংস্থার সংখ্যা কত ; এবং

(গ) সেই জন্য কত শ্রমিক কর্মহীন হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৩টি শিল্প সংস্থাকে রুগ্ন বলে বি. আই. এফ. আর চিহ্নিত করেছে।

(খ) প্রাপ্ত রিপোর্ট অনুযায়ী ২৯টি শিল্প সংস্থা বন্ধ হয়ে গিয়েছে।

(গ) আনুমানিক মোট ১৯৫২ জন শ্রমিক/কর্মচারী কর্মহীন হয়েছেন।

**সমবায় সমিতির সংখ্যা**

*৪৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭২৮) **শ্রী রবীন দেব ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে মোট সমবায় সমিতির সংখ্যা কত ;

(খ) এইসব সমবায় সমিতিতে সরকার মনোনীত ব্যক্তিদের কি পদ্ধতিতে নিয়োগ করা হয়ে থাকে ; এবং

(গ) বর্তমানে সরকার মনোনীত সদস্য নেই এমন সমবায় সমিতির সংখ্যা কত?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১। রাজ্যে মোট সমবায় সমিতির সংখ্যা ২৪,৬৫৭টি।

২। যে সমিতিতে সরকারের স্বার্থ সরাসরিভাবে যুক্ত থাকে সেই সমিতির পরিচালন পর্ষদে সরকার দুই বা তিনজন সদস্য মনোনীত করেন। সমিতির ঋণগ্রহণকারি কোনও ব্যক্তি ঐ ঋণ শোধ না করা পর্যন্ত তাকে সদস্য মনোনয়ন করা হয় না।

৩। ১৪,০৯১টি সমবায় সমিতিতে সরকার মনোনীত সদস্য নেই।

## Irregularities in Hospital Cash Transactions

*434. (Admitted question No. *779) **Shri Abdul Karim Chowdhury and Shri Saugata Ray :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) is there any irregularities in Hospital cash transactions in recent time ; and

(b) if so, what steps have been taken in this regard ?

**Minister-in-charge of the Health and Family Welfare Department :**

(a) Yes,

(b) Appropriate actions are being taken.

## নন্দীগ্রাম-চণ্ডীপুর রাস্তার সংস্কার

*৪৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫০) **শ্রী শক্তি বল ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নন্দীগ্রাম বিধানসভা কেন্দ্রের এলাকায় নন্দীগ্রাম-চণ্ডীপুর রাস্তাটি চওড়া ও মেরামতির কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, ঐ পরিকল্পনায় কত অর্থ বরাদ্দ করা হয়েছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) চলতি আর্থিক বছরে (১৯৯৪-৯৫) ২৬.০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

## রাজ্যে সরকারি ও বেসরকারি গ্রন্থাগার

*৪৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯০৫) **শ্রী ফজলে আজিম মোল্লা ঃ** গ্রন্থাগার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে কতগুলি সরকারি ও বেসরকারি গ্রন্থাগার আছে ; এবং

(খ) রাজ্যের গ্রন্থাগারগুলির উন্নয়নের জন্য অষ্টম যোজনাতে সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না?

**গ্রন্থাগার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রত্যক্ষভাবে সরকার নিয়ন্ত্রণাধীন গ্রন্থাগারের সংখ্যা-৯, সরকার পোষিত গ্রন্থাগারের সংখ্যা—২৪২৩।

(খ) হ্যাঁ।

## চালকলের সংখ্যা ও লেভির চাল আদায়ের পরিমাণ

*৪৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩১) **শ্রী দিলীপ মজুমদার ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে চালকলের সংখ্যা কত (জেলওয়ারি হিসাবসহ) ;

(খ) রাজ্যের চালকলগুলি থেকে লেভি আদায় করা চালের পরিমাণ ১৯৯৪-৯৫ আর্থিক বছরে (৩১-১-৯৫ পর্যন্ত) কত ; এবং

(গ) লেভি দেয়নি এমন কোনও চালকল আছে কি না?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে মোট চালকলের সংখ্যা ৪৪৯টি। জেলাওয়ারি চালকলের সংখ্যা নিম্নে দেওয়া হল ঃ

| জেলা | মোট চালকল | চালু চলকল |
|---|---|---|
| বর্ধমান | ২০৩ | ১৮৭ |
| বাঁকুড়া | ৫৩ | ৫১ |
| পুরুলিয়া | ৬ | ৬ |
| মেদিনীপুর | ২৬ | ২৬ |
| ২৪-পরগনা (দক্ষিণ) | ৪ | ৪ |
| ২৪-পরগনা (উত্তর) | ১ | ১ |
| নদীয়া | ১ | ১ |
| মুর্শিদাবাদ | ১ | ১ |
| উত্তর দিনাজপুর | ২ | ২ |
| দক্ষিণ দিনাজপুর | ১৫ | ১৫ |
| কুচবিহার | ১ | ১ |
| হাওড়া | ১ | ১ |
| বীরভূম | ৫৭ | ৫৩ |
| হুগলি | ৭৩ | ৬৯ |
| জলপাইগুড়ি | ৫ | ৪ |
| মোট | ৪৪৯ | ৪২২ |

(খ) রাজ্যে ৩১-১-৯৫ তারিখ পর্যন্ত আদায় করা লেভি চালের পরিমাণ ৯১,৬১৭ মেট্রিক টন।

(গ) মোট ৪৪৯টি চালকলের মধ্যে ২৭টি চালকল চালু অবস্থায় না থাকায় তাদের কাছ থেকে লেভি আদায় করা যায় নাই। তাছাড়া ১৫টি চালকল মহামান্য হাইকোর্ট থেকে লেভি আদায়ের বিরুদ্ধে নিষেধাজ্ঞা পাওয়ায় ঐ চালকলগুলি থেকে লেভি আদায় করা যায়নি।

**তন্তুবায় সমবায় সমিতি**

*৪৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২০৯) **শ্রী শৈলজাকুমার দাস ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে তন্তুবায় সমবায় সমিতিগুলির সংখ্যা কত ;

(খ) তন্মধ্যে সচল সমিতির সংখ্যা কত ;

(গ) তন্তুজের কাছে সমিতিগুলির প্রাপ্য টাকার পরিমাণ কত ; এবং

(ঘ) উক্ত টাকা কত দিনের মধ্যে সমবায় সমিতিগুলি পাবে বলে আশা করা যায়?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে মোট ২০৮৩টি তন্তুবায় সমিতি রয়েছে।

(খ) মোট ১,৫৩৯টি তন্তুবায় সমিতি সচল অবস্থায় আছে।

(গ) তন্তুজের কাছে সমিতিগুলি ৪৪৬.৫৩ লক্ষ টাকা পাবে।

(ঘ) আশা করা যাচ্ছে ৩১. ৫. ৯৫ তারিখের মধ্যে সমিতিগুলি উক্ত টাকা পাবে।

**বরাকর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ হাসপাতালে উন্নীত করার পরিকল্পনা**

*৪৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৫) **শ্রী মানিকলাল আচার্য ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলার বরাকর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে উন্নীত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কত দিনের মধ্যে বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

## Proposal for Waiving Administrative Charges

*440. (Admitted question No. *1252) **Shri Saugata Ray :** Will the Minister-in-charge of the Food & Supplies Department be pleased to state—

(a) if it is a fact that no other State Government Undertaking pays Administrative Charges to its Administative Department;

(b) if so, whether Food & Supplies Department has been considering the proposal for Waiving Administrative Charges paid by the West Bengal Essential Commodities Supply Corporation Limited per year ;

(c) if so, when it is likely to take effect; and

(d) total Administrative Charges paid by the West Bengal Essential commodities Supply Corporation Limited (year-wise)?

**Minister-in-charge of the Food and Supplies Department :**

(a) So far my knowledge goes no other State Govt. undertaking pays Administrative Charges to its Administrative Deptt.

(b) Yes, the proposal for waiving Administrative charges paid by the W.B.E.C.S.C. Ltd. is under consideration of the Govt.

(c) It will take effect in no time in accordance with the Govt. decision.

(d) Total Administrative charges paid by the W.B.E.C.S.C. Ltd. as follow :—

| Year | Amount |
|---|---|
| 1983-'84 | Rs. 1,27,62,701.47 |
| 1984-'85 | Rs. 1,30,03,653.02 |
| 1985-'86 | Rs. 1,89,26,571.72 |
| 1986-'87 | Rs. 2,27,03,823.38 |
| 1987-'88 | Rs. 3,12,15,361.08 |
| 1988-'89 | Rs. 1,98,04,826.92 |
| 1989-'90 | Rs. 93,80,739.27 |
| 1990-'91 | Rs. 60,02,867.77 |

## মুর্শিদাবাদ জেলায় নূতন রাস্তা নির্মাণ

*৪৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৫) **শ্রী শীশ মহম্মদ ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে (৩১. ১. ৯৫ পর্যন্ত) মুর্শিদাবাদ জেলায় কত কিলোমিটার নূতন রাস্তা নির্মাণ করা হয়েছে ; এবং

(খ) তন্মধ্যে, সুতি থানা এলাকায় কত কিঃ মিঃ নূতন রাস্তা নির্মাণ করা হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৩ কিঃ মিঃ।

(খ) সুতি থানা এলাকায় কোনও নূতন রাস্তা নির্মাণ করা হয়নি।

## বীরভূম জেলায় নিরক্ষরতা

*৪৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১২৬২) **ডাঃ মোতাহার হোসেন ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতার ইন্ডিয়ান স্ট্যাটিস্টিক্যাল ইন্সটিটিউটের ১৯৯৪ সালের মাঝামাঝি সময়ের সমীক্ষায় বীরভূম জেলার কত শতাংশ মানুষ নিরক্ষর বলে উল্লেখ করেছেন ; এবং

(খ) কত শতাংশ মানুষ জাতীয় সাক্ষরতা মিশন নির্ধারিত দুটি বইয়েরই পাঠ শেষ করেছেন বলে ঐ সমীক্ষায় উল্লেখ করা হয়েছে?

**জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলকাতার আই. এস. আই. সংস্থা বীরভূম জেলায় সমীক্ষা চালিয়ে ১৯৯৩ সালের ডিসেম্বর মাসে যে রিপোর্টটি প্রকাশ করে সেখানে বীরভূম জেলার নিরক্ষর মানুষের হার বলা নেই।

(খ) আই. এস. আই.-এর প্রতিবেদন অনুসারে সমীক্ষিত মানুষদের (১৫-৫০ বছর বয়স্ক) মাত্র ১.৬ শতাংশ সাক্ষরতার দ্বিতীয় পাঠ সম্পূর্ণভাবে এবং ২৩.১ শতাংশ আংশিকভাবে শেষ করেছেন। ৯-১৪ বছর বয়স্ক সমীক্ষিত ব্যক্তির ৪ শতাংশ 'পড়বে এস'—১ম ভাগ বইটি সম্পূর্ণভাবে এবং ৮.৪ শতাংশ আংশিকভাবে শেষ করেছেন বলে সমীক্ষায় উল্লেখ করা হয়েছে। 'পড়তে মজা' নামক অতিরিক্ত বইটি সম্পূর্ণ শেষ করেছেন ০.৪ শতাংশ এবং আংশিকভাবে শেষ করেছেন ৩.২ শতাংশ।

### মেদিনীপুরে বাজকুল-এগরা রাস্তার সংস্কার

*৪৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০৭১) **শ্রী প্রশান্ত প্রধান** ঃ পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার বাজকুল-এগরা রাস্তাটি সংস্কারের কাজ সম্পূর্ণ হতে কত দিন সময় লাগবে বলে আশা করা যায় ;

(খ) ২৮-২-৯৫ পর্যন্ত ঐ রাস্তার কোন কোন অংশের কাজ হয়েছে ; এবং

(গ) বাজকুল হতে পালপাড়া পর্যন্ত কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রয়োজনীয় অর্থের সংস্থান সাপেক্ষে রাস্তাটির চলতি সংস্কারের কাজ ১৯৯৫-৯৬ সালে শেষ করার পরিকল্পনা আছে।

(খ) যান চলাচলের যাতে কোনওরূপ বিঘ্ন না ঘটে সে দিকে লক্ষ্য রেখে ৯৪-৯৫ সালে ঐ রাস্তার ৩৮তম কিমি, ৪২-৪৩ তম কিমি, ৪৩-৪৪ তম কিমি ও ৪৮ তম কিমি অংশের সংস্কারের কাজ হাতে নেওয়া হয়েছিল, সেই কাজ অধিকাংশ ক্ষেত্রে সম্পন্ন হয়েছে। এছাড়া, ঐ রাস্তার কোনও কোনও অংশে মেরামতির কাজ ইতিপূর্বে করা হয়েছে।

(গ) আর্থিক সংস্থান সাপেক্ষে চলতি আর্থিক বছরে এই অংশের কাজ শেষ করার পরিকল্পনা আছে।

### রাস্তার বে-আইনি দখলমুক্ত করার ব্যবস্থা

*৪৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০৯২) **শ্রী বিদ্যুৎকুমার দাস** ঃ পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের বিভিন্ন দু'পাশের অংশ যেভাবে বে-আইনি দখলদারিদের হাতে যাচ্ছে তা রোধ করার কোনও ব্যবস্থা সরকার গ্রহণ করছেন কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, বে-আইনি দখলমুক্ত করতে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, করছেন।

(খ) প্রতি জেলায় জেলাশাসক, পুলিশ সুপার ও সংশ্লিষ্ট বিভাগীয় নির্বাহী বাস্তুকারকে নিয়ে কমিটি গঠন করে, ঐ কমিটির মাধ্যমে বে-আইনি দখল উচ্ছেদের পরিকল্পনা নেওয়া হয়েছে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion from Dr. Manas Bhunia on the subject of the reported outbreak of Malaria in the districts of North Bengal.

The subject matter of the Motion does not call for adjournment of the business of the House. The Member may call the attention of the Minister concerned through Calling Attention, Question, Mention etc.

I, therefore, withhold my consent to the Motion.

The Member may, however, read out the text of the Motion.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের উপর আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ

সমগ্র পশ্চিমবঙ্গে বিশেষ করে উত্তরবঙ্গের জেলাগুলিতে ম্যালেরিয়া মহামারির রূপ নিয়েছে। কেন্দ্রীয় সরকারের অর্থ সাহায্য ম্যালেরিয়া নির্মূল কর্মসূচিটি রাজ্য সরকার কার্যকর করতে না পারায় এবং জেলায় জেলায় স্বাস্থ্য দপ্তরের স্বাস্থ্য আধিকারিকদের অবহেলায় ম্যালেরিয়া মহামারির রূপ নিয়েছেন। বহু মানুষের মৃত্যু হচ্ছে। চিকিৎসা হচ্ছে না। অজ্ঞতার জন্য এবং ঔষধ প্রয়োগের সুব্যবস্থা না থাকায় অবস্থা আরও ভয়ঙ্কর আকার ধারণ করছে। স্বাস্থ্য দপ্তর এই সমস্যাটিকে উদাসীনতার সঙ্গে অগ্রাহ্য করাতে মানুষ মরছে, সরকার নীরব।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received four notices of Calling Attention on the following subjects, namely :—

1. Reported killing of one person at Titkumar Bazar under Basaenti P.S.—Shri Nirmal Das.

2. Reported attack on the students of Govt. Deaf and Dumb School at Rajabazar of Calcutta—Shri Sailaja Kumar Das.

3. Reported Closure of Bharuka Blood Bank and Research Centre—Dr. Manas Bhunia.

4. Protection of managing committee of the schools conducted by Ramkrishna Mission and Math.—Shri Satya Ranjan Bapuli.

I have selected the notice of Shri Sailaja Kumar Das on the subject of Reported attack on the students of Govt. Deaf and Dumb

School at Rajabazar of Calcutta. The Minister-in-Charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 18th July.

## PRESENTATION OF REPORT

### Presentation of the Fourth Report of the Subject Committee on Environment, 1994-96

Chairman (Shri Birendra Kumar Maitra) Sir, I beg to present the Fourth Report of the Subject Committee on Environment, 1994-96.

### Presentation of the Eighth and the Ninth Report of the Subject Committee on Agriculture and Food & Supplies, 1994-96

The Chairman (Shri Prabhas Chandra Phodikar) Sir, I beg to present the Eighth and the Ninth Report of the Subject Committee on Agriculture and Food & Supplies, 1994-96.

### Presentation of the Ninth Report of the Subject Committee on Welfare, Tourism and Sports & Youth Services (1994-96) on Pre-Budget Scrutiny

**শ্রী বাদল জমাদার ঃ** অধ্যক্ষ মহোদয়, আপনার অনুমতি নিয়ে আমি পশ্চিমবঙ্গ বিধানসভার কল্যাণ, পর্যটন এবং ক্রীড়া ও যুবকল্যাণ বিষয়ক কমিটির (১৯৯৪-৯৬) সমাজ কল্যাণ বিভাগ, পর্যটন বিভাগ এবং ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের প্রাক বাজেট সমীক্ষা সংক্রান্ত নবম প্রতিবেদন বিধানসভায় পেশ করছি।

### Presentation of the Eighth Report of the Subject Committee on Irrigation and Waterways, 1994-96

The Chairman (Shri Nirmal Das) Sir, I beg to present the Eighth Report of the Subject Committee on Irrigation and Waterways, 1994-96 on Pre-Budget Scrutiny of the Department of Irrigation and Waterways and Water Investigation & Development.

### Presentation of the Twelfth Report of the Subject Comittee on Health and Family Welfare 1994-96

The Chairman (Dr. Gouripada Dutta) Sir, I beg to present the Twelfth Report of the Subject Committee on Health and Family Welfare 1994-96 on Pre-Voting Budget Scrutiny of Health and Family Welfare Department.

## LAYING OF REPORTS

### 9th Annual Report and Accounts of the Calcutta Tramways Company (1978) Limited for the year 1990-91

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your Permission I beg to lay the 9th Annual Report and Accounts of the Calcutta Tramways Company (1978) Limited for the year 1990-91.

### Annual Report and Audit Report of the Damodar Valley Corporation for the years 1992-93 and 1993-94

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your Permission I beg to lay the Annual Report and Audit Report of the Damodar Valley Corporation for the years 1992-93 and 1993-94.

### Annual Budget of the Damodar Valley Corporation for the years 1994-95 and 1995-96

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your Permission I beg to lay the Annual Budget of the Damodar Valley Corporation for the years 1994-95 and 1995-96.

## ZERO HOUR

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে সিনিয়র ক্যাবিনেট মন্ত্রীরা আছেন, তাদের দৃষ্টিতে আনতে চাই। গতকাল আমার জেলার চাঁপদানিতে পৌরসভার মধ্যে একটা ভয়ঙ্কর কান্ড ঘটে গেছে। চাঁপদানি পৌর বোর্ড গতবারও কংগ্রেস পেয়েছিল, এবারেও তারা পেয়েছে। কিন্তু সেটা বড় কথা নয়, সেটা অন্য বিষয়। গতকাল পৌরসভা চলাকালীন পৌরসভার মধ্যে ঢুকে একজন কংগ্রেস (আই) কাউন্সিলর উন্মত্ত ভাবে কয়েকজন কর্মীকে আক্রমণ করেছেন। তারা যখন তাকে নিরস্ত্র করার জন্য চেষ্টা করছেন তখন রিভলভার থেকে তিনি গুলি ছুঁড়েছেন। গুলি শূন্যে চলে যাবার ফলে কোনও প্রাণহানি ঘটেনি, কিন্তু একটা ভয়ঙ্কর ঘটনা ঘটেছে। চাঁপদানিতে তখন চেয়ারম্যান পৌরসভায় হাজির ছিলেন না, সমস্ত কর্মচারিরা এসে প্রতিবাদ করে এবং গতকাল থেকে সেখানে ধর্মঘট চলছে এবং একটা আঞ্চলিক বন্ধও হয়েছে। সব দলমতের মানুষ কংগ্রেসের কাউন্সিলরের এই উন্মত্ত আচরণের প্রতিবাদ করেছেন। তাদের দাবি প্রশাসনের কাছে যে একজন কাউন্সিলর, জনপ্রতিনিধি, তার দপ্তরে বসে এই ধরনের অপরাধমূলক কাজ যদি করেন সেটা সরকার বরদাস্ত করবে কিনা? তাই বিষয়টি আপনার মাধ্যমে আমি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** আমরাও এর নিন্দা করছি, এই রকম করা উচিৎ নয়। কিন্তু তার চেয়েও আর একটা নিন্দার ব্যাপার আপনার মাধ্যমে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে ৩০শে আগস্ট ১৯৯৩ সাল থেকে ভিক্টোরিয়া জুট মিলের শ্রমিক ভিখারি পাশোয়ান

নিখোঁজ হয়। সেই ব্যাপারে সি. বি. আই. তদন্ত করে রিপোর্ট দিয়েছে। পুলিশ যে কথা বলেছিল যে ভিখারি পাশোয়ানকে তারা গ্রেপ্তার করেনি। কিন্তু সি. বি. আই.-এর রিপোর্টে তা মিথ্যা প্রমাণিত হয়েছে। তারা বলেছেন যে, হ্যাঁ, ভিখারি পাশোয়নকে গ্রেপ্তার করেছিল। আমরা শুনেছি যে গতকাল মুখ্যমন্ত্রী অ্যাডভোকেট জেনারেলের সঙ্গে মিটিং করেছেন এবং যারা হুগলি জেলার পুলিশের বড়কর্তা—ডি আই. জি. এস. পি. এবং ভদ্রেশ্বর থানার ও. সি.-কে ট্রান্সফার করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। কিন্তু যেটা আমাদের বারে বারে দাবি, রাজ্য সরকার সি. বি. আই.-এর রিপোর্টকে চ্যালেঞ্জ করেছেন, সেটা দাবি, রাজ্য সরকার সি. বি. আই.-এর রিপোর্টকে চ্যালেঞ্জ করেছেন, সেটা আদালতের ব্যাপার, সেটা আমি বলতে চাই না, যে পুলিশ অফিসাররা ভিখারি পাশোয়ানের মামলায় কনভিক্টেড, একটা গরিব চটকলের শ্রমিককে মেরে নিখোঁজ করে দেওয়া হল, তাদের অবিলম্বে পানিশমেন্ট দিতে হবে, শাস্তি দিতে হবে, এটা আমাদের দাবি। শুধু উপরে স্তরের কয়েকজন অফিসারকে ট্রান্সফার করে নয়, ডি. এম.-কে এর মধ্যে ট্রান্সফার করা হয়েছে, এস. পি. বা ডি. আই. জি. বা থানার ও. সি.-কে ট্রান্সফার করে নয়, যারা স্পেসিফিক্যালি মেনশন্ড সি. বি. আই.-এর রিপোর্টে যে তারা ভিখারি পাশোয়ানকে তুলে নিয়ে গেছে, তারা লক বুক চেঞ্জ করেছে, তারা মিথ্যা বলেছে এটা একটা হিউম্যান রাইটের মামলা।

[12-10 —1-00 p.m.] (Including adjournment)

**শ্রী নির্মল দাস ঃ** আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে রাজ্য সরকারের বিশেষ করে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন ১৯৯৩ সালে ভয়ঙ্কর বন্যায় আলিপুরদুয়ার সহ উত্তরবঙ্গ ক্ষতিগ্রস্ত হয়েছিল। এর মূল কারণ ভূটান সরকার ভূটান পাহাড়ে ডিনামাইট ফাটিয়ে ডলোমাইট সংগ্রহ করছেন। এর ফলে পাহাড়ে ধ্বস নামছে। এটা আন্তর্জাতিক নিয়ম বহির্ভূত। আলিপুরদুয়ার, কুচবিহার ওয়াটার লেভেলের নীচে আছে। এভাবে ডিনামাইট ফাটালে সর্বনাশ হবে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন রাখছি যাতে তিনি ভারত সরকারের মাধ্যমে ভূটান সরকারকে এই ব্যাপারটা জানান এবং স্বরাষ্ট্র দপ্তর যেন অবিলম্বে এ ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করেন। এটা বন্ধ না হলে ডুয়ার্স মরুভূমিতে পরিণত হবে।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত জরুরি একটি বিষয়ে মাননীয় শ্রমমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার শালবনি একটি অগ্নিগর্ভ জায়গা হিসেবে চিহ্নিত হয়েছে। এখানে জনমজুর এবং কৃষকদের উপর অত্যাচার হচ্ছে—তাদের দড়ি বেঁধে গাছে ঝুলিয়ে রেখে মুখে তীর ঢুকিয়ে দেওয়া হচ্ছে। এই শালবনিতে ভারত সরকারের একটি টাঁকশাল আছে। এখানে ৪ বছর ধরে ৭০০ শ্রমিককে ৩৬ টাকা ১০ পয়সা মজুরির বদলে সিটু নেতারা স্থানীয় বিধায়কের মদতে শ্রমিকদের ১৬ টাকা ১০ পয়সা মজুরি দিচ্ছে আর বাকি ২০ টাকা রেখে দিচ্ছে। এইভাবে আদিবাসীরা বঞ্চিত হচ্ছেন, তারা বিক্ষোভে ফেটে পড়েছেন। টাঁকশালের কাজ বন্ধ হয়ে গেছে। রিজার্ভ ব্যাঙ্কের ডেপুটি গভর্নর, জেলাশাসক সেখানে গিয়েছিলেন, আমরা গিয়েছিলাম সেখানে। সেখানে টাঁকশালের কাজ অচল হয়ে গেছে। সি. পি. এমের এই চুরি, জোচ্চুরি, ডাকাতির

বিরুদ্ধে, সিটু নেতাদের বিরুদ্ধে মানুষ প্রতিবাদে ফেটে পড়েছে। অবিলম্বে এই জনমজুর ও কৃষকদের উপর যে অবিচার চলছে আমি তার সুষ্ঠু সমাধানের জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাধ্যমিক শিক্ষা বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে "নতুন বিবেকানন্দ বিদ্যামন্দির" নামে একটি হায়ার সেকেন্ডারি স্কুলে প্রায় ৩ বছর যাবৎ ৬-৭ জন শিক্ষক না থাকার ফলে ছাত্র ভর্তির সমস্যা দেখা দিয়েছে। এ বিষয়ে স্কুল কর্তৃপক্ষ মাধ্যমিক শিক্ষা দপ্তরে যোগাযোগ করলে, সেখানকার অফিসার দের গড়িমসির ফলে শিক্ষক নিয়োগ করা যাচ্ছে না। মাধ্যমিকের ফল বেরিয়েছে, সুতরাং অবিলম্বে শিক্ষক নিয়োগ না করলে ছাত্র ভর্তির সমস্যা দেখা দেবে।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত পরশু দিন ক্ষুদ্র এবং কুটির শিল্প মন্ত্রী এই বিধানসভায় বলেছেন, ডারউইন থিয়োরি উল্লেখ সার্ভাইভ্যাল অফ দি ফিটেস্ট। উনি বলতে চেয়েছেন—পশ্চিমবঙ্গের যে শিল্পনীতি তাতে ক্ষুদ্র ও কুটির শিল্প শেষ করে দেবার চেষ্টা হচ্ছে। ক্ষুদ্রশিল্প মার খাচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী যে ৪ হাজার ২০০ কোটি টাকা বৃহৎ শিল্পে বিনিয়োগ করেছেন তাতে বৃহৎ শিল্পের উন্নতি হবে কিন্তু ক্ষুদ্রশিল্প মার খাবে। আমি জানতে চাইছি যে মাননীয় ক্ষুদ্র ও কুটির শিল্প মন্ত্রী পশ্চিমবঙ্গের এই শিল্প নীতি মেনে নিয়েছেন কিনা, না মানলে এর প্যারালাল কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা?

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি সমাজ কল্যাণ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কুচবিহার ওয়ান আই. সি. ডি. এস. প্রকল্পে নিয়ম নীতি বহির্ভূত ভাবে গ্র্যাজুয়েট মেয়েদের অঙ্গনওয়াড়ি কর্মীর পদে নিয়োগ করছেন সি. ডি. পি. ও.। বিনা টেন্ডারে ৫ লক্ষ টাকার মালপত্র ক্রয় করেছে, এই অভিযোগ উঠেছে। আশ্রমের কোটা থেকে যাদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে তারা আশ্রমে বসবাস করে না। এস. সি.-র কোটা থেকে যাদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে তারা এস. সি. নয়। এই সব কাজ সি. ডি. পি. ও. করছে। তুফানগঞ্জে কোনও মিটিং ২ বছর ধরে ডাকা হয়নি। যার ফলে প্রকল্পগুলো ব্যহত হচ্ছে।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** আই অ্যাম ফরচুনেট দ্যাট দি অনারেবেল পি. ডবলু. ডি. মিনিস্টার ইজ প্রেজেন্ট টুডে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে বলতে চাই বনগাঁয় ইস্টার্ন জোনে আরনিং গ্রুপ ১ বছরে প্রায় ১,৪০০ কোটি ডলার কাস্টমসের মাধ্যমে আয় হচ্ছে। হাজার হাজার ট্রাককে আজকে বঁনগার বুকের উপর দিয়ে যেতে হচ্ছে। ৩৫ নম্বর জাতীয় সড়কের উপর বঁনগা থেকে কালোপুর পর্যন্ত ৩-৪ কিলোমিটার জুড়ে ট্রাকদের দাঁড়িয়ে থাকতে হচ্ছে। কারণ এই রাস্তার উপর এমন বড় বড় সব গর্ত হয়ে আছে যে সেখান দিয়ে ট্রাক যেতে পারছে না। সেখানে প্রায়ই অ্যাক্সিডেন্ট হচ্ছে। এখানে একটা উইক ব্রিজ আছে। ব্রিজের অপর পারে বাংলাদেশ যাওয়ার যে লিংক রোড আছে, যশোর রোডের ওই এক কিলোমিটারের অবস্থা অত্যন্ত খারাপ। এই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে অনুরোধ এই রাস্তা সারানোর অবিলম্বে ব্যবস্থা করুন।

**শ্রী সুভাষ সোরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র নয়াগ্রাম আজ অবধি বিদ্যুতের সুযোগ থেকে বঞ্চিত। এটা আদিবাসী অধ্যুষিত এলাকা, সেখানে বিদ্যুৎ না থাকার ফলে বিদ্যুতের সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। গোপিবল্লভপুরে একটা সাব স্টেশন হবার কথা, ১৯৮০ সালে জমি অধিগ্রহণ হয়েছে, কিন্তু আজ পর্যন্ত কোনও কাজ হয়নি। এই ব্যাপারে আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা বিষয় জানাচ্ছি। আমাদের জেলায় পি. এম. আর. ওয়াই প্রকল্পের টাকা আসছে কিন্তু টাকা খরচ হচ্ছে না। আমরা দেখতে পাচ্ছি ১২টি ব্যাঙ্কে ৩,৩৪৯টি কেস স্পন্সর করা হয়েছে, মাত্র ১১১টি কেস তারা দিয়েছে। প্রধানমন্ত্রীর বদনাম করার জন্য এই সব জিনিস করা হচ্ছে। প্রধানমন্ত্রী যুবক-যুবতীদের কর্মসংস্থানের জন্য ১ লক্ষ টাকা স্যাংশন করেছেন। কয়েক দিন আগে আমি এবং মানস ভূঁইয়া মহাশয় ইউ. বি. আই.-এর চেয়ারম্যানের সঙ্গে দেখা করেছি। ইউ. বি. আই.-এ ৭৩৭টি কেস স্পন্সর করা হয়েছিল, তার মধ্যে ২৮টি কেস ওরা দিয়েছে। ওখানকার লিডিং ব্যাঙ্ক এলাহাবাদ, সেই ব্যাঙ্কে ৭৯৪টি কেস স্পন্সর করা হয়েছিল তার মধ্যে তারা ১০ কেস দিয়েছে। সারা বছরে সমস্ত ব্যাঙ্কে ৩,৩৪৯টি কেস স্পন্সর করা হয়েছিল তার মধ্যে ১১১টি কেস স্যাংশন হয়েছে—ভাবতে পারেন? ব্যাঙ্কের যে সমস্ত অফিসাররা আছেন তারা ইচ্ছা করে বামফ্রন্ট সরকারের সঙ্গে হাত মিলিয়ে প্রধানমন্ত্রীর ভাবমূর্তি নষ্ট করার চেষ্টা করছে।

(At this stage, the house was adjourned till 1.00 p.m.)

[1-00 —1-10 p.m.] (After adjournment)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই এই বিষয়ে যে—এবারে মাধ্যমিক পরীক্ষায় যে সমস্ত ছাত্র-ছাত্রী ১ থেকে ২০ নম্বর স্থান পেয়েছে, মেধাবী ছাত্র, তাদের এই বিধানসভায় ডেকে সম্মানিত করতে চাই। তাহলে তারা যেমন উদ্বুদ্ধ হবে, তেমনি আগামী দিনের ছাত্র-ছাত্রীরাও উদ্বুদ্ধ হবে। মাননীয় পরিষদীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন তিনি এই বিষয়ে মাননীয় স্পিকার মহাশয়কে বলুন, যাতে তাদের সম্মানিত করতে পারি। তিনি যেভাবে বলবেন বা অন্যান্যরা যে ভাবে করা যেতে পারে বলবেন, সেইভাবে যদি করা যায়। এই বিষয়ে আমি পরিষদীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, এ বিষয়ে তিনি যেন চিন্তা-ভাবনা করেন।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয় এক্ষুনি এই সভায় যে প্রস্তাবটা পেশ করলেন, অর্থাৎ মাধ্যমিকে কৃতি ছাত্র-ছাত্রীদের সম্বর্ধনা জানান, সম্মানিত করা, এই বিষয়ে দ্বিমত থাকতে পারে না। এই বিষয়ে আমি মাননীয় স্পিকারের সাথে আলোচনা করে, যদি অসুবিধা না হয়, তাহলে এই ধরনের একটি প্রস্তাব গ্রহণ করা যেতে পারে।

## DISCUSSION AND VOTING ON DEMANDS FOR GRANTS

### DEMAND No. 57

### Major Heads : 2425—Co-operations, 4425—Capital Outlay on Co-operation and 6425—Loans for Co-operation

**শ্রী সরল দেব ঃ**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৯৫-৯৬ সালের জন্য ৫৭ সংখ্যক দাবির অধীন '২৪২৫—সমবায়', '৪৪২৫—সমবায়ে মূলধন, বিনিয়োগ' এবং '৬৪২৫—সমবায় সমিতিসমূহকে ঋণদান' এই খাতগুলিতে মোট ৩৩ কোটি ৮৬ লক্ষ ১ হাজার (তেত্রিশ কোটি ছিয়াশি লক্ষ এক হাজার) টাকা ব্যয় বরাদ্দের দাবি মঞ্জুর করার জন্য আবেদন করছি। ইতিপূর্বে অন্তর্বর্তীকালীন ব্যয়ের জন্য অনুমোদিত ১১ কোটি ২৯ লক্ষ (এগার কোটি উনত্রিশ লক্ষ) টাকা এই প্রস্তাবের অন্তর্ভূক্ত হয়েছে।

সমাজের দুর্বলতর শ্রেণীকে যথাসাধ্য অর্থনৈতিক সুযোগ-সুবিধা প্রদানের উদ্দেশ্যে এবং সমবায় আন্দোলনকে জনমুখী আন্দোলনে উন্নীত করার লক্ষ্যে সমবায়ের বিভিন্ন ক্ষেত্রে প্রাপ্ত আর্থিক সম্পদের সর্বাধিক সদ্ব্যবহারের জন্য বাজেট বরাদ্দ করা হয়েছে।

উপরিউক্ত পরিকল্পনাগুলোকে বাস্তবায়িত করার জন্য নিম্নে বর্ণিত সর্বাত্মক কর্মসূচি গ্রহণ করা হয়েছে।

**(ক) স্বল্পমেয়াদি ঋণক্ষেত্র**

**সর্বজনীন সদস্যভুক্তি প্রকল্প ঃ**

সমবায় সমিতির মাধ্যমে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা যাতে অপেক্ষাকৃত কম সুদে উৎপাদনশীল ঋণ পেতে পারেন সেই জন্য এই গুরুত্বপূর্ণ প্রকল্পে শেয়ার কেনার জন্য মাথাপিছু ৫০ টাকা অনুদান দেওয়া হয়। ১৯৯৪-৯৫ বর্ষে অতিরিক্ত ২০০০ জনের সদস্যভুক্তির জন্য ১ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

১৯৯৫-৯৬ বর্ষে পুনরায় অতিরিক্ত ২০০০ জন সদস্যের অন্তর্ভূক্তির জন্য ১ লক্ষ টাকা বাজেট বরাদ্দ ধার্য্য করা হয়েছে।

**স্বল্পমেয়াদি ঋণদান ঃ**

চলতি আর্থিক বছরে স্বল্পমেয়াদি ঋণদান এবং আদায়ের ক্ষেত্রে উল্লেখযোগ্য উন্নতি হয়েছে। ১৯৯৩-৯৪ সালে ধার্য লক্ষ্যমাত্রা ১৫০ কোটি টাকা হলেও সমবায় ব্যাঙ্কগুলি ১৪৫ কোটি টাকা ঋণ প্রদান করেছে। ১৯৯৪-৯৫ সালের ডিসেম্বর পর্যন্ত ব্যাকগুলি ১১২ কোটি ৫০ লক্ষ টাকা এ বাবদ ঋণ প্রদান করেছে এবং আসা করা যাচ্ছে বর্তমান বছরের ধার্য্য

লক্ষ্যমাত্রা ১৭০ কোটি টাকা পূরণ করা যাবে। ৩১-১২-৯৪ তারিখ পর্যন্ত আদায়ের পরিমাণ ছিল ৪৭ কোটি ৮০ লক্ষ টাকা যা ব্যাঙ্কের চাহিদা ২৩৭ কোটি ৫৮ লক্ষ টাকার শতকরা ২০.১১ ভাগ। আশা করা যায় ১৯৯৫ সালে মার্চ মাসের শেষে এই আদায়ের পরিমাণ বৃদ্ধি পাবে।

**সদস্য সংখ্যা সম্প্রসারণ ঃ**

প্রাথমিক কৃষি ঋণদান সমিতিগুলির মোট সদস্য সংখ্যা ৩২ লক্ষ ৪১ হাজার। এর প্রায় ৮০ শতাংশ ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীশ্রেণীভুক্ত।

**আমানত সংগ্রহ ঃ**

১৯৯৪ সালের মার্চ মাস পর্যন্ত রাজ্য সমবায় ব্যাঙ্ক ও কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলির সংগৃহীত আমানতের পরিমাণ ৮৬৬ কোটি ৩৫ লক্ষ টাকা। এই বৃদ্ধি রাজ্যের সমবায় প্রতিষ্ঠানগুলির ওপর আমানতকারিদের আস্থার প্রতিফলন। প্রাথমিক কৃষি ঋণদান সমিতিগুলিকে শক্তিশালীকরণ এবং বাণিজ্যিক উন্নয়ন কর্মসূচি গ্রহণের ফলে অনধিক ৯৩৫টি প্রাথমিক সমিতি আমানত সংগ্রহ করছে এবং ৩১-৩-৯৪ পর্যন্ত এই খাতে ৫০ কোটি টাকা সংগ্রহ করেছে। ভারত সরকারের কৃষি ঋণদান পর্যালোচনা কমিটি (এ. সি. আর. সি.)-এর প্রতিবেদন অনুসারে প্রাথমিক ঋণদান সমিতিগুলির ক্ষেত্রে একটি আমানত গ্যারান্টি প্রকল্প চালু করা হয়েছে। এই প্রকল্প আমানত সংগ্রহের ক্ষেত্রে গ্রামীণ জনগণের মধ্যে আশা এবং আত্মবিশ্বাসের এক বাতাবরণ সৃষ্টি করেছে।

**প্রাথমিক সমবায় কৃষি ঋণদান সমিতি শক্তিশালীকরণ প্রকল্প ঃ**

বিগত বেশ কিছু বছর ধরে প্রাথমিক কৃষি ঋণদান সমিতিগুলিকে শক্তিশালী করার জন্য সর্বাত্মক প্রচেষ্টা গ্রহণ করা হয়েছে। এই সমবায়গুলি গ্রামীণ এলাকায় সকল শ্রেণীর মানুষকে ঋণদানের ব্যবস্থা করেছে। কেন্দ্রীয় সরকার নিয়োজিত ''টাস্কফোর্স''-এর সুপারিশ অনুসারে সপ্তম যোজনাকালে ৬,৬০০টি সমিতির মধ্যে ২,০০০টিকে এই প্রকল্পের মাধ্যমে শক্তিশালী করার সিদ্ধান্ত নেওয়া হয়েছিল যাতে পর্যাপ্ত আর্থিক সহায়তার মাধ্যমে নির্বাচিত সমিতিগুলির বহুমুখী কাজকর্ম যথা—আমানত সংগ্রহ, ভোগ্যপণ্যের ব্যবসা, শস্যবীজ বিক্রয় করতে পারে। রাজ্যের সীমিত আর্থিক সম্পদের সাহায্যে ১৯৯৩-৯৪ সাল পর্যন্ত ৫৭৩টি সমিতিকে শক্তিশালী করা হয়েছে। এই খাতে ১৯৯৪-৯৫ সালে ১২০টি সমিতির জন্য ৭০ লক্ষ টাকা বাজেট বরাদ্দ ধার্য্য করা হয়েছে। আর্থিক অসুবিধা সত্ত্বেও ১৯৯৫-৯৬ বছরের বাজেটে এই খাতে ৮০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

**অংশীদারী মূলধনে সহায়তা ঃ**

১৯৯৩-৯৪ সালে অংশীদারী মূলধনে সহায়তা বাবদ রাজ্য সরকার ১৯৫টি প্রাথমিক কৃষি ঋণদান সমিতিকে ৪৯ লক্ষ ৫৪ হাজার টাকা মঞ্জুর করেছে। ১৯৯৪-৯৫ আর্থিক বছরে ন্যাবার্ড কর্তৃক ৮০ লক্ষ টাকা অনুমোদনের আশ্বাস দেওয়া হয়েছে। ১৯৯৫-৯৬ সালে এই উদ্দেশ্যে ১ কোটি টাকা খরচের সম্ভাবনা আছে।

**রিস্ক ফান্ড ঃ**

এই প্রকল্পটি ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের ঋণদানের ক্ষেত্রে ঝুঁকি বহনের জন্য প্রচলিত। ওই শ্রেণীর চাষীদের জন্য প্রাথমিক কৃষি ঋণদান সমিতিগুলি কর্তৃক পূর্ববর্তী বছরে প্রদত্ত বিনিয়োগের ওপর চার শতাংশ হারে এবং কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলি প্রদত্ত উক্ত বিনিয়োগের ওপর দুই শতাংশ হারে রাজ্য সরকার ওই তহবিলে বিনিয়োগ করেন। রাজ্য সরকার এই প্রকল্পে ১৯৯৩-৯৪ সালে ২১ লক্ষ ৯৭ হাজার টাকা মঞ্জুর করেছে যার মধ্যে ১৪ লক্ষ ৬৪ হাজার টাকা প্রাথমিক কৃষি ঋণদান সমিতিগুলিকে এবং ৭ লক্ষ ৩৩ হাজার টাকা কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলিকে দেওয়া হয়েছে। ১৯৯৪-৯৫ সালে ৩৭ লক্ষ ৪৩ হাজার কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলিকে দেওয়া হয়েছে। ১৯৯৪-৯৫ সালে ৩৭ লক্ষ ৪৩ হাজার টাকা এই খাতে মঞ্জুর করা হয়েছে। ১৯৯৫-৯৬ সালে এই খাতে ৩৮ লক্ষ টাকা ব্যয় করার সম্ভবনা আছে—যার জন্য উপযুক্ত বাজেট বরাদ্দ করা হয়েছে।

**সুসংহত সমবায় উন্নয়ন প্রকল্প (আই. সি. ডি. পি.) ঃ**

[illegible]লস্তরে সমবায় ও সংশ্লিষ্ট কর্মসূচির সর্বাঙ্গীণ উন্নতির লক্ষ্যে এন. সি. ডি. সি.-এর সং[illegible] এই প্রকল্প রূপায়িত হচ্ছে। গত ৩১. ৩. ৯৪-এর মধ্যে নদীয়া জেলায় প্রকল্পটি সম্পন্ন হয়েছে। হুগলি জেলার জন্য অনুরূপ একটি প্রকল্প হুগলি জেলা কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কের মাধ্যমে রূপায়ণের জন্য এন. সি. ডি. সি. অনুমোদন দিয়েছে এবং এই কাজ এ বছর শুরু হয়েছে। প্রকল্পটির জন্য মোট ব্যয় ধরা হয়েছে ৪ কোটি ৬৪ লক্ষ ৫৯ হাজার টাকা যার মধ্যে রাজ্য সরকারের অংশ ৫০ লক্ষ ৪৯ হাজার টাকা। ১৯৯৪-৯৫ সালে এ বাবদ ১৫ লক্ষ ৪৭ হাজার টাকা বাজেট বরাদ্দ রয়েছে। ১৯৯৫-৯৬ সালে এই খাতে ৩৪ লক্ষ ৬৪ হাজার টাকা বাজেট বরাদ্দ করা হয়েছে।

**সুদ বাবদ অনুদান ঃ**

ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের ঋণ পরিশোধের ক্ষেত্রে উৎসাহদানের উদ্দেশ্যে রাজ্য সরকার এই শ্রেণীর চাষীদের সুদ বাবদ অনুদান প্রদান করে থাকেন। ১৯৯৪-৯৫ সালে এই খাতে ১ কোটি ৪৫ লক্ষ টাকা অনুদান মঞ্জুর করা হয়েছে। প্রকল্পটি চালু রাখার উদ্দেশ্যে ১৯৯৫-৯৬ সালে এই খাতে ৪ কোটি টাকা বাজেট বরাদ্দ রাখা হয়েছে।

**বর্গাদার ও পাট্টা গ্রহীতাদের আর্থিক সহায়তা দান ঃ**

রাজ্যে বর্গা ব্যবস্থা চালু হওয়ার ফলে, বর্গাদার ও পাট্টা গ্রহীতাদের ঋণ প্রদানের দায়িত্ব মূলত সমবায় ব্যাঙ্কগুলির ওপর ন্যস্ত হয়েছে কারণ অন্যান্য ব্যাঙ্কগুলি এ ব্যাপারে যথেষ্ট আগ্রহী নয়। ১৯৯৩-৯৪ ও ১৯৯৪-৯৫ সালে ওই শ্রেণীর অন্তর্গত ১৩,৮২০ জন ও ১৬,৬১৫ জন সদস্যকে যথাক্রমে ১০৭ লক্ষ ৮৬ হাজার টাকা ও ১৩৬ লক্ষ ৩৪ হাজার টাকা সমবায় ঋণ দেওয়া হয়েছে। ১৯৯৫-৯৬ সালে সমবায় ব্যাঙ্কগুলি এই খাতে প্রয়োজনীয় ঋণদানের ব্যবস্থা করেছে।

**ব্যাঙ্ক শক্তিশালীকরণ কর্মসূচি (আই. এস. পি.) ঃ**

কৃষিঋণ পর্যালোচনা কমিটি (এ. সি. আর. সি.) দেশের সমস্ত রুগ্ন সমবায় সংস্থাগুলিকে শক্তিশালী করার কর্মসূচি পুনর্বিবেচনা করেছে। কমিটির মতে কৃষিঋণ পদ্ধতি যথেষ্ট মজবুত করা প্রয়োজন যাতে সর্বস্তরে সমবায়গুলি সবল ও সক্ষম সংস্থারূপে গড়ে ওঠে এবং এই উদ্দেশ্যে রুগ্ন ব্যাঙ্কগুলির জন্য এক পরিবর্তিত কর্মসূচির সুপারিশ করা হয়েছে।

**দীর্ঘমেয়াদি ঋণক্ষেত্র ঃ**

**[লগ্নি ও আমানত সংগ্রহ ঃ]**

১৯৯৩-৯৪ আর্থিক বছরে দীর্ঘমেয়াদি ঋণদান প্রকল্পের বৃদ্ধি ও সম্প্রসারণের প্রবণতা পরিলক্ষিত হয়। পশ্চিমবঙ্গ সমবায় কৃষি ও গ্রাম উন্নয়ন ব্যাঙ্কের দুটি শাখাসহ ২৪টি কৃষি ও গ্রাম উন্নয়ন ব্যাঙ্ক কৃষিক্ষেত্রে উৎপাদকদের এবং অ-কৃষিক্ষেত্রে ক্ষুদ্র উদ্যোক্তাদের প্রয়োজনীয় ঋণের যোগান দিচ্ছে। ১৯৯৩-৯৪ সালে কৃষি ও গ্রাম উন্নয়ন ব্যাঙ্কগুলি কর্তৃক দীর্ঘমেয়াদি ঋণ বাবদ ৩২ কোটি ১৪ লক্ষ টাকার লক্ষ্যমাত্রার মধ্যে ২৩ কোটি ৬৫ লক্ষ টাকা বিনিয়োগ করা হয়েছে এবং ১৯৯৩-৯৪ বছরে উক্ত ব্যাঙ্কগুলি কর্তৃক আদায়কৃত অর্থের পরিমাণ ২০ কোটি ২৮ লক্ষ টাকা।

দীর্ঘমেয়াদি ঋণের ক্ষেত্রে বিগত তিন বছরে বিনিয়োগ ও আদায়ের একটি বিবরণ নিচে দেওয়া হল ঃ—

| বছর | লক্ষ্যমাত্র (কোটি টাকার হিসাবে) | বিনিয়োগ (কোটি টাকার হিসাবে) | আদায় (কোটি টাকার হিসাবে) |
|---|---|---|---|
| ১৯৯১-৯২ | ১৯.০০ | ১৫.৭৭ | ১৫.৫৫ |
| ১৯৯২-৯৩ | ২১.৬০ | ১৯.৪০ | ১৭.৬৯ |
| ১৯৯৩-৯৪ | ৩২.১৪ | ২৩.৬৫ | ২০.২৮ |

**গৃহঋণ ঃ**

সম্প্রতি পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় কৃষি ও গ্রাম উন্নয়ন ব্যাঙ্ক তার স্বীকৃত কৃষি ও গ্রাম উন্নয়ন ব্যাঙ্কগুলির মাধ্যমে আবাসন প্রকল্পে অর্থ সরবরাহের কাজে নেমেছে এবং প্রায় ৪৮ লক্ষ টাকা গৃহঋণ দিয়েছে।

**ঋণপত্র ক্রয়ে অংশগ্রহণ ঃ**

পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় কৃষি ও গ্রাম উন্নয়ন ব্যাঙ্কের মাধ্যমে ঋণপত্র ক্রয়ের জন্য ১৯৯৪-৯৫ বছরে রাজ্য বাজেটে ৫৮ লক্ষ ৭৫ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে এবং ওই বরাদ্দকৃত অর্থ সম্পূর্ণ সদ্ব্যবহার করা হবে বলে আশা করা হচ্ছে। ১৯৯৫-৯৬ বছরের জন্য উক্ত প্রকল্পে ৬০ লক্ষ টাকা বাজেট বরাদ্দের প্রস্তাব দেওয়া হয়েছে। উক্ত ঋণপত্র ক্রয়ে

অংশগ্রহণের জন্য রাজ্য সরকার ইতিমধ্যে ১৯৯৪-৯৫ এবং ১৯৯৫-৯৬, ২ বছরের জন্য মোট ৫৭ কোটি টাকা গ্যারান্টি দিয়েছে।

**অংশীদারী মূলধনে সহায়তা ঃ**

জাতীয় গ্রামীণ আমানত তহবিল (দীর্ঘমেয়াদী) গঠনের জন্য ন্যাবার্ড ও রাজ্য সরকার কৃষি ও গ্রামোন্নয়ন ব্যাঙ্কগুলিকে অংশীদারী মূলধন সরবরাহ্ করে থাকে। উক্ত প্রকল্পে ১৯৯৩-৯৪ সালে ৩৫ লক্ষ ৯২ হাজার টাকা মঞ্জুর করা হয়েছিল। ন্যাবার্ড ১৯৯৪-৯৫ সালে উক্ত প্রকল্পে ৩৩ লক্ষ টাকা মঞ্জুরি স্বীকৃতি দিয়েছে। ১৯৯৫-৯৬ সালে যোগ্য কৃষি ও গ্রামোন্নয়ন ব্যাঙ্কগুলির জন্য উক্ত প্রকল্পে ৩৬ লক্ষ টাকা বাজেটবরাদ্দের প্রস্তাব দেওয়া হয়েছে।

**সুদ বাবদ অনুদান ঃ**

নির্দিষ্ট সময়ে কৃষিঋণ পরিশোধের উৎসাহ যোগাতে রাজ্য সরকার সমবায়ের অন্তর্ভুক্ত ক্ষুদ্র ও প্রান্তিক চাষীকে এই সুবিধা দিয়ে থাকে। চলতি আর্থিক বছরে উক্ত প্রকল্পে ১ কোটি ৩০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। এই প্রকল্পটি ১৯৯৫-৯৬ সালেও চালু থাকবে।

**কৃষি এবং গ্রামীণ ঋণ মকুব প্রকল্প '৯০**

এই প্রকল্পে মঞ্জুরীকৃত অনুদানের অর্থ কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকার উভয়ে সমানভাবে বহন করছে। স্বল্পমেয়াদি ক্ষেত্রে ১১৭ কোটি ৬০ লক্ষ টাকা ও দীর্ঘমেয়াদি ক্ষেত্রে ২৬ কোটি ২৬ লক্ষ টাকার অনুমোদিত দাবি প্রস্তাব ন্যাবার্ডকে পাঠানো হয়েছিল। উক্ত দুটি ক্ষেত্রে উপকৃত সমবায় সদস্য সংখ্যা যথাক্রমে ৯,৬৪,৩০০ ও ৮৫,০০০। এ পর্যন্ত ন্যাবার্ড স্বল্পমেয়াদি ক্ষেত্রে ১০৭ কোটি ২৬ লক্ষ টাকা এবং দীর্ঘমেয়াদি ক্ষেত্রে ২ কোটি ৪৭ লক্ষ টাকা মঞ্জুর করেছে। অবশিষ্ট অর্থ ১৯৯৫-৯৬ সালে ন্যাবার্ড থেকে পাওয়ার আশা করা হচ্ছে।

**বিপণন এবং প্রসেসিং ক্ষেত্র**
**সার বিতরণ ঃ**

পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় বিপণন সংস্থা (বেনফেড)-এর অধীনে এই রাজ্যে ২৬৯টি প্রাথমিক বিপণন সমিতির মধ্যে ২৩৪টি বর্তমানে কার্যকর অবস্থায় রয়েছে। ১৯৯৩-৯৪ সালে মুখ্য জেলা আধিকারিকের নেতৃত্বে গঠিত জেলা তত্ত্বাবধায়ক কমিটির মাধ্যমে ১৪০ কোটি টাকা মূল্যের সার বিতরণ করা হয়েছে। ১৯৯৪-৯৫ সালের ডিসেম্বর পর্যন্ত এই ক্ষেত্রে ১৫০ টি কোটি টাকা মূল্যের সার বিতরণ করা হয়েছে। আশা করা যায়, ১৯৯৫-৯৬ সালে সমপরিমাণ লক্ষ্যমাত্রা অর্জন করা সম্ভব হবে।

বেনফেড-এর নিজস্ব খাত থেকে ৮ লক্ষ ২৫ হাজার টাকা বিনিয়োগ করে বেনফেড-এর অধীনে থাকা মেমারির 'মডার্ন রাইস মিল'টি বহু বছর বন্ধ থাকার পর ১৯৯৩ সালের ডিসেম্বর মাস থেকে পুনরায় চালু হয়। ১৯৯৩-৯৪ সালে এই চলকলটি ২০ লক্ষ টাকা আয় করে। ১৯৯৪-৯৫ সালে উক্ত পরিমাণ ২৫ লক্ষ টাকায় দাঁড়িয়েছে।

বেনফেড-এর ব্যবসায়িক কার্যকলাপ-এর উন্নতিকল্পে এবং আন্তঃ ইউনিয়ন অন্তর্দ্বন্দ্বে ব্যাহত প্রশাসনিক কাজকর্মকে সুষ্ঠু পথে পরিচালিত করার জন্যে রাজ্য সরকার সম্প্রতি কয়েকটি কার্যকর পদক্ষেপ গ্রহণ করেছে।

**কৃষিপণ্যের সংগ্রহ :**

১৯৯২-৯৩ সালে ১৮ কোটি টাকা মুল্যের কৃষিপণ্য সংগ্রহ করা হয়েছে। যেহেতু পাটের প্রকৃত মূল্য সহায়ক মূল্য অপেক্ষা অধিক, সেহেতু ১৯৯৩-৯৪ সালে কৃষিপণ্য সংগ্রহ কার্যক্রমের ক্ষেত্রে প্রধানত কাঁচা পাট সংগ্রহের কাজ কিছুটা ব্যাহত হয়। ফলে বেনফেড ও প্রাথমিক কৃষি সমবায় বিপণন সমিতি সহ ভারতীয় পাট নিগমের পক্ষে পাট সংগ্রহ কাজকর্মে নিজেদেরকে যুক্ত করা সম্ভব হয়নি।

**হিমঘর :**

১৯৯৩-৯৪ সালে ১ লক্ষ ৭৮ হাজার মেট্রিক টন সংরক্ষণ ক্ষমতাসম্পন্ন ৪২টি হিমঘর তাদের এই ক্ষমতার ৮৬.৩ শতাংশ পর্যন্ত সংরক্ষণ করতে পেরেছিল। আশা করা যাচ্ছে ১৯৯৪-৯৫ সালে ১ লক্ষ ৯৫ হাজার মেট্রিক টন ধারণক্ষমতার লক্ষ্যমাত্রার মধ্যে ১ লক্ষ ৮৩ হাজার মেট্রিক টন পর্যন্ত সংরক্ষণ করা সম্ভব হবে। ১৯৯৫-৯৬ সালে কোচবিহার ও বর্ধমানে নতুন হিমঘর স্থাপনের মাধ্যমে লক্ষ্যমাত্রা বাড়িয়ে ২ লক্ষ ৮ হাজার মেট্রিক টন স্থির করা হয়েছে।

বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় এন. সি. ডি. সি.-৪ কার্যক্রমের মাধ্যমে ৮টি চালু হিমঘরের শীতলীকরণ প্রক্রিয়া প্রচলিত 'ডিফিউসার' পদ্ধতি থেকে 'বাংকার' পদ্ধতিতে পরিবর্তন করার প্রস্তাব করা হয়েছে। প্রস্তাবিত এই পদ্ধতিতে একদিকে যেমন বৈদ্যুতিক ব্যয়ের পরিমাণ হ্রাস পাবে, অন্যদিকে সমিতিগুলিকে নিশ্চিতভাবে লাভজনক ও কর্মক্ষম করা সম্ভব হবে।

**গুদামঘর :**

১৯৯৩-৯৪ সালে ৪ লক্ষ ৭২ হাজার ৩০০ মেট্রিক টন ধারণ ক্ষমতা সম্পন্ন ৩১৯১টি গুদামঘর ও ১৯৯৪-৯৫ সালের ১২৩০০ মেট্রিক টন ধারণ ক্ষমতাসম্পন্ন বেনফেড-এর ৬টি গুদামঘর (প্রতিটি ২০০০ মেট্রিক টন ক্ষমতাসম্পন্ন) নির্মাণ করা হয়েছে। তা ছাড়া ১৯৯৪-৯৫ সালে প্রতিটি ১০০ মেট্রিক টন ধারণ ক্ষমতাসম্পন্ন ২৩৯টি গুদামঘর নির্মাণ করার কর্মসূচি অনুমোদন করা হয়েছে। এর ফলে ১৯৯৪-৯ সালের শেষে গুদামজাত করার ক্ষমতা বেড়ে দাঁড়াবে প্রায় ৫ লক্ষ মেট্রিক টন। ১৯৯৫-৯৬ সালে এই ক্ষেত্রে লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে ৬ লক্ষ মেট্রিক টন।

**ক্রেতা সমবায় :**

ন্যায্যমুল্যে ভোগ্যপণ্য বিতরণের ব্যবস্থা নিশ্চিত করতে এ রাজ্যে ক্রেতা সমবায় গঠন করা হয়েছে। ক্রেতা সমবায় ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তা বন্ধ হওয়া সত্ত্বেও রাজ্য সরকার ক্রেতা সমবায় সমিতিগুলিকে আরও শক্তিশালী ও কর্মক্ষম করে

তোলার সিদ্ধান্ত গ্রহণ করেছে। বর্তমানে ২৯টি পাইকারি ক্রেতা সমবায় সমিতি এবং ৭৫০টি প্রাথমিক ক্রেতা সমবায় সমিতি ভোগ্যপণ্য এবং রেশনিংসহ অন্যান্য দ্রব্য বন্টনের কাজে নিযুক্ত আছে। সম্প্রতি আসানসোল এবং দার্জিলিং-এ দুটি নতুন পাইকারি ক্রেতা সমবায় সমিতি সংগঠিত করা হয়েছে। রাণীগঞ্জ কয়লাখনি অঞ্চলে তিনটি প্রাথমিক ক্রেতা সমবায় বিপণী যাদের নাম (১) রাণীগঞ্জ কোলিয়ারি ওয়ার্কাস কো-অপারেটিভ স্টোর্স, (২) দিশেরগড় কোলিয়ারি ওয়ার্কার্স কো-অপারেটিভ স্টোর্স, (৩) উখরা কোলিয়ারি ওয়ার্কার্স কো-অপারেটিভ স্টোর্স—তাদের কাজ শুরু করেছে। এ ছাড়া এ রাজ্যে ১৮টি বিভাগীয় বিপণী, ৭৬টি বৃহদায়তন এবং ১৬৬টি ক্ষুদ্রায়তন পাইকারি বিক্রয় কেন্দ্র সন্তোষজনকভাবে তাদের কাজকর্ম চালিয়ে যাচ্ছে। এন. সি. ডি. সি. প্রকল্প অনুসারে বিভিন্ন অঞ্চলে ভোগপণ্য সরবরাহের জন্য ১০টি ভ্রাম্যমাণ বিপণীও নিযুক্ত রয়েছে। গ্রামাঞ্চলে ভোগ্যপণ্যের সরবরাহের জন্য ৩১৬৭টি গ্রামীণ সমিতিসহ ২০৮টি অগ্রগামী সমিতি এই উদ্দেশ্যে কাজ করে চলেছে। এ ছাড়াও বর্তমান বছরে আরও নতুন ২১টি প্রকল্পের মাধ্যমে এই উদ্দেশ্যে ১৩টি অগ্রগামী সমিতি ও ১৬৬টি গ্রামীণ সমিতি যুক্ত হয়েছে।

১৯৯৩-৯৪ সালে ৩৮২ কোটি টাকা মূল্যের ভোগ্যপণ্যের সরবরাহ করা হয়েছে এবং আশা করা যাচ্ছে ১৯৯৪-৯৫ সালে ৩৯০ কোটি টাকা মূল্যের ভোগ্যপণ্য এই সমিতিগুলির মাধ্যমে সরবরাহ করা যাবে। ১৯৯৫-৯৬ সালে এই সমিতিগুলির ব্যবসার পরিমাণ ৪০০ কোটি টাকায় পৌঁছবে বলে আশা করা যায়।

**শহরাঞ্চলীয় সমবায় ঋণদান সমিতি ঃ**

নির্ধারিত এলাকায় সদস্যদের ব্যাংকিং সুযোগ-সুবিধা প্রদানের সুনির্দিষ্ট লক্ষ্যে প্রাথমিক সমবায় ঋণদান সমিতি/ব্যাঙ্কগুলিকে সংগঠিত করা হয়েছে। প্রাথমিক (শহরাঞ্চলীয়) সমবায় ব্যাঙ্ক, প্রাথমিক (শহরাঞ্চলীয়) ঋণদান সমবায় সমিতি এবং কর্মচারি তথা বেতনভোগী কর্মচারী ঋণদান সমবায় সমিতিগুলি প্রাথমিক সমবায় ঋণদান সমিতির আওতাভুক্ত। 'ব্যাঙ্কিং রেগুলেশন অ্যাক্ট ১৯৪৯' চালু হওয়ার মধ্য দিয়ে এইসব সমিতি তথা ব্যাঙ্কগুলি কয়েকটি (শহরাঞ্চলে) সমবায় ব্যাঙ্কের মর্যাদা লাভ করেছে। এই ধরনের সমবায় ঋণদান সমিতি তথা ব্যাঙ্কগুলি শহরাঞ্চলে সব শ্রেণীর লোককে আর্থিক সহায়তার মাধ্যমে প্রয়োজনীয় সেবা প্রদান করে থাকে।

এই সব শহরাঞ্চলীয় ঋণদান সমবায় সমিতিগুলি ৪৫০ কোটি ৬০ লক্ষ টাকা আমানত সংগ্রহ করেছে এবং ৩৮১ কোটি ৬৭ লক্ষ টাকা ঋণ প্রদান করেছে।

**মহিলা সমবায় ঋণদান সমিতি ঃ**

মহিলাদের আর্থ-সামাজিক উন্নতির সুনির্দিষ্ট লক্ষ্যে প্রতিটি জেলায় অন্তত একটি করে সম্পূর্ণভাবে মহিলাদের দ্বারা পরিচালিত মহিলা সমবায় ঋণদান সমিতি স্থাপনের মাধ্যমে এ রাজ্যে সমবায় আন্দোলনে একটি অন্যান্য সাফল্য অর্জিত হয়েছে। এ যাবদ ১৮টি জেলায় এ ধরনের ২০টি সমিতি গঠিত হয়েছে। এই সমিতিগুলির কার্যকর মূলধনের পরিমাণ দাঁড়িয়েছে ১ কোটি ২৫ লক্ষ টাকা।

এই সব সমিতিগুলি ৩১শে ডিসেম্বর '৯৪ পর্যন্ত তাদের ৩,৫০০ মহিলা সদস্যাদের মধ্যে স্বনিযুক্তি প্রকল্পের মাধ্যমে ৮০ লক্ষ টাকা ঋণ দিয়েছে।

**আবাসন সমবায় ঃ**

নিম্ন ও মাঝারি আয়ের জনসাধারণের আবাসনের সুযোগ-সুবিধা প্রদানের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ফেডারেশন এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে।

আবাসন ফেডারেশন রাজ্য সরকারের গ্যারান্টির ভিত্তিতে ভারতীয় জীবনবিমা নিগম থেকে ঋণ গ্রহণ করে প্রাথমিক সমবায় আবাসন সমিতিগুলিকে অগ্রিম প্রদান করে থাকে। বর্তমানে এ রাজ্যে প্রাথমিক সমবায় আবাসন সমিতিগুলির সংখ্যা ২০০০টি। এর মধ্যে ১,৫০০টি বৃহত্তর কলকাতায়।

ভারতীয় জীবনবিমা নিগম থেকে প্রয়োজনীয় ঋণ পাওয়ার উদ্দেশ্যে ১৯৯৪-৯৫ সালে শেয়ার মূলধনে অংশগ্রহণ করার জন্য এই বাবদ ১ লক্ষ টাকা বাজেট বরাদ্দ রাখা হয়েছে। এই বাবদ ১৯৯৫-৯৬ সালে বাজেটে ১০ লক্ষ টাকা ধার্য করার প্রস্তাব করা হয়েছে।

সমবায় আবাসন সমিতিগুলির শীর্ষ সংস্থা হিসাবে সমবায় আবাসন ফেডারেশনে স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনার উদ্দেশ্যে রাজ্য সরকার কর্তৃক ৩ সদস্যের একটি মনোনীত পরিচালকমন্ডলী নিয়োগ করা হয়েছে।

**অন্যান্য সমবায়**

**প্রকৌশলী সমবায় ঃ**

রাজ্য সরকার ইঞ্জিনিয়ারিং, ডিগ্রি ও ডিপ্লোমাধারি বেকার যুবকদের দ্বারা গঠিত সমবায় সমিতিগুলিকে অংশীদারী মূলধন প্রদানের মাধ্যমে সাহায্য করে থাকে। ওই সংস্থা-গুলি বিভিন্ন দপ্তরের নানা প্রকার কার্যে বিভিন্ন প্রকৃতির কার্যসম্পন্ন করার কাজে যুক্ত আছে। ৩১. ১২. ৯৪ পর্যন্ত পাওয়া হিসাব অনুসারে ওই ধরনের শ্রমিক সমবায়ের সংখ্যা ১,৩৫৮টি রাজ্য সরকার ওই সকল শ্রমিক সমবায়কে অংশীদারী মূলধন সরবরাহের মাধ্যমে সাহায্য করে থাকে।

**গ্রামীণ বৈদ্যুতিকরণ সমবায় ঃ**

রাজ্যের প্রতিটি জেলায় অন্তত একটি করে গ্রামীণ বৈদ্যুতিকরণ সমবায় সমিতি গঠনের কথা সরকার সক্রিয়ভাবে বিবেচনা করছে। এ পর্যন্ত হুগলি জেলার সিঙ্গুর হরিপালে ওই ধরনের একটি মাত্র সমবায় আছে এবং আরও ২টি ওই ধরনের সমবায় ১৯৯৪ সালে নাম রেজিস্ট্রি করেছে। রাজ্য বিদ্যুৎ পর্ষদের কাছ থেকে বিদ্যুৎ ক্রয় করে সমবায়ের সদস্যদের সরবরাহ করা ছাড়াও উক্ত সমবায় সাধারণ মেরামতির কাজও করবে। এই উদ্দেশ্যে জেলা পঞ্চায়েতগুলির সঙ্গে আলোচনা করে সম্ভাবনাপূর্ণ ব্লক বাছাই করার কাজ ইতিমধ্যে শুরু করা হয়েছে। উক্ত সমবায়গুলি যথোপযুক্ত রক্ষণাবেক্ষণের মাধ্যমে বিদ্যুতের অপচয় ও চুরি রোধ

করবে এবং গ্রাম এলাকায় ক্রমবর্ধমান চাহিদা পূরণের উদ্দেশ্যে বিদ্যুতের সুষ্ঠু বিলি ব্যবস্থা সুনিশ্চিত করবে।

**সমবায় প্রশিক্ষণ ও শিক্ষা ঃ**

পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ইউনিয়ন জলপাইগুড়ি, ইলামবাজার, উত্তরপাড়া, বরশুল, ঝাড়গ্রাম এবং কালিম্পং-এ অবস্থিত ৬টি প্রশিক্ষণ কেন্দ্রের মাধ্যমে সমবায় নিরীক্ষক, কেন্দ্রীয় জেলা সমবায় ব্যাঙ্কগুলির 'সুপারভাইজার এবং প্রাথমিক কৃষি সমবায় সমিতির বিপণন সমিতি এবং অন্যান্য সমবায় সমিতির ম্যানেজারদের প্রশিক্ষণ দিয়ে থাকে। ৪ জন মহিলা প্রশিক্ষকসহ মোট ৩৪ জন প্রশিক্ষক ওই ধরনের প্রশিক্ষণ কর্মসূচি পরিচালনা করে। রাজ্য. সরকার এই কাজের জন্য পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ইউনিয়নকে অর্থ সাহায্য করে থাকে। এছাড়া রাজ্য সমবায় কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্ক কলকাতার উল্টোডাঙায় আই. সি. এস. এ. আর ডি. নামে একটি প্রশিক্ষণকেন্দ্র চালাচ্ছে। কল্যাণীতে এন. সি. সি. টি.-র ইনস্টিটিউট অফ কো-অপারেটিভ ম্যানেজমেন্টের মাধ্যমে সমবায় পরিদর্শক, প্রাথমিক কৃষি ঋণদান সমিতি, বিপণন সমিতি এবং অন্যান্য সমবায় সমিতি ম্যানেজার ও সমবায় আন্দোলনের সঙ্গে যুক্ত নেতৃবৃন্দকে প্রশিক্ষণ দেওয়া হয়। সমবায় আন্দোলন সম্পর্কে মানুষকে অবহিত করতে এবং বিশেষত সমাজে দুর্বলতম মানুষের মধ্যে এর প্রচার সক্রিয় রাখতে পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ইউনিয়ন সারা বছর ধরে নানা কর্মকান্ড যেমন ২৪ সপ্তাহব্যাপী জুনিয়র বেসিক ট্রেনিং, সেমিনার, কর্মশালা ও আলোচনাসভার আয়োজন করে থাকে। ১৯৯৪-৯৫ বর্ষে এজন্য রাজ্য বাজেটের পরিকল্পনা খাত থেকে ১৭ লক্ষ ৬৭ হাজার টাকা এবং পরিকল্পনা-বহির্ভূত খাত থেকে ১২ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। এই উদ্দেশ্যে ১৯৯৫-৯৬ বর্ষে রাজ্য বাজেটে ৬৪ লক্ষ ৩৬ হাজার টাকা বরাদ্দের প্রস্তাব দেওয়া হয়েছে।

**পরিচালন ও প্রশাসন ঃ**

সমবায় সমিতির সংখ্যা বৃদ্ধি এবং বিভিন্ন ক্ষেত্রে সমবায় ঋণের ক্রমবর্ধমান প্রবাহের জন্য সমবায় ক্ষেত্রে সুষ্ঠু পরিচালন ব্যবস্থার প্রয়োজন।

রাজ্যে সমবায় সমিতিগুলিতে কর্মী নিয়োগের ব্যাপারে সুষম নীতি মেনে চলার উদ্দেশ্যে রাজ্য সরকার কো-অপারেটিভ কমিশন গঠন করেছেন। এ ছাড়া বিভিন্ন অঞ্চলে পর্যায়ক্রমে প্রশাসনিক ভবন নির্মাণ এবং জনসংযোগ ব্যবস্থা কার্যকরী করার ব্যাপারটি সরকারের সক্রিয় বিবেচনার মধ্যে রয়েছে।

**সমবায় নিরীক্ষা অধিকার ঃ**

বিভিন্ন সমবায় সমিতিগুলিকে দেওয়া আর্থিক সাহায্যের সুরক্ষা ও যথাযথ ব্যবহার সুনিশ্চিত করার প্রয়োজনে সমবায় নিরীক্ষা অধিকার গঠিত হয় ও গত ১. ৮. ৮৮ থেকে কাজ শুরু করে। বর্তমানে এই বিভাগে কাঙ্ক্ষিত লক্ষ্য পূরণে যথেষ্ট অগ্রগতি ঘটেছে।

সমবায় নিরীক্ষা অধিকার গঠিত হওয়ার পূর্বে অডিট সেস্ বাবদ যেখানে মাত্র ২২ লক্ষ টাকা আদায় হয়েছিল ১৯৯৩-৯৪ সালে তা বৃদ্ধি পেয়ে ১ কোটি ৪ লক্ষ ৪৬ হাজার টাকায় পৌঁছেছে। ১৯৯৪-৯৫ সালে এই সেস্ খাতে প্রায় ১ কোটি ২০ লক্ষ টাকা আদায় হবে বলে আশা করা যাচ্ছে এবং ১৯৯৫-৯৬-এ এর পরিমাণ হবে প্রায় ১ কোটি ২৫ লক্ষ টাকা। চলতি বছরে প্রায় ১৮ হাজার ৬২৯টি নিরীক্ষাযোগ্য সমিতির মধ্যে বর্তমানে ১২ হাজার ৬৪৬টি সমিতির নিরীক্ষা কার্য বিভাগীয় আধিকারিকদের দ্বারা সম্পন্ন হয়েছে। আরও ১৩৪টি সমিতির নিরীক্ষা চ্যাটার্ড অ্যাকাউন্টেন্ট সংস্থা দ্বারা করা হয়েছে। ১৯৯৫-৯৬ সালে প্রায় ১৫ হাজার সমবায় সমিতির নিরীক্ষা সম্পন্ন হবে বলে আশা করা যায়।

**পশ্চিমবঙ্গ সমবায় ট্রাইব্যুনাল ঃ**

পশ্চিমবঙ্গ সমবায় আইন অনুযায়ী বিতর্কিত বিষয়গুলি নিষ্পত্তি করার উদ্দেশ্যে ১৯৭৪ সালে পশ্চিমবঙ্গ সমবায় ট্রাইব্যুনাল গঠিত হয়েছে। ১৯৯৪ সালের জানুয়ারি থেকে ডিসেম্বর মাসের মধ্যে পেশ করা ৫৫টি আবেদনের মধ্যে ৭টি নিষ্পত্তি করা হয়েছে। বিগত ১৯৮৯-৯০ সাল থেকে ১৯৯৪ সালের ডিসেম্বর পর্যন্ত পেশ করা ৩৭৪টি আর্জির মধ্যে ২২৪টির নিষ্পত্তি করা হয়েছে ও ১৫০টি বকেয়া রয়েছে।

**পশ্চিমবঙ্গ সমবায় রেজিস্ট্রেশন কাউন্সিল ঃ**

তিনজন সদস্য নিয়ে পশ্চিমবঙ্গ সমবায় রেজিস্ট্রেশন কাউন্সিল গঠিত হয় ১৯৮৮ সালে। পশ্চিমবঙ্গ সমবায় ট্রাইব্যুনালের সদস্য ওই কাউন্সিলের সভাপতি ; অপর দুজন সদস্যের একজন পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ইউনিয়নের এবং অন্যজন রাজ্য সরকারের প্রতিনিধি। সমবায় সমিতি নিবন্ধিকরণের বিষয়গুলি পরীক্ষা ও বিবেচনা করার দায়িত্ব এই কাউন্সিলের উপর ন্যস্ত।

১৯৮৮ থেকে ১৯৯৪ পর্যন্ত কাউন্সিলে পাঠানো ২৫৪টি কেসের মধ্যে ১৪৯টি নিষ্পত্তি হয়েছে।

**সমবায় আন্দোলনের অন্যান্য দিক ঃ**

(ক) রাজ্যের বাইরে থেকে আমদানি করা তুলোর উপর পুরোপুরি নির্ভরশীল হওয়ায়, বস্ত্র উৎপাদনের ক্ষেত্রে সমবায় তাঁতশিল্প আর্থিক সক্ষমতা লাভে নানা প্রতিবন্ধকতার সম্মুখীন। সেই কারণে তুলো উৎপাদক সমবায় সমিতিগুলিকে নানাভাবে উৎসাহিত করার প্রস্তাবগুলি বিবেচনা করা হচ্ছে। অনুরূপভাবে বীরভূম ও মুর্শিদাবাদ জেলার আখ উৎপাদক সমবায় সমিতিগুলি এবং অযোধ্যা পাহাড় এলাকায় চা উৎপাদক সমবায় সমিতিগুলির উন্নতি সাধনেরও ব্যবস্থা নেওয়া হচ্ছে। ইতিমধ্যে 'টি বোর্ড' ও 'টি রিসার্চাস অ্যাশোসিয়েশনের' পরামর্শ ও সহযোগিতায় পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্কের তত্ত্বাবধানে পুরুলিয়া জেলার সিরকাবাদ অঞ্চলে পরীক্ষামূলকভাবে চা চাষের ব্যবস্থা করা হয়েছে।

(খ) উত্তর চব্বিশ পরগনা ও নদীয়া জেলার পাট চাষী সমবায় সমিতিগুলিকেও উৎসাহ প্রদান করা হচ্ছে। ওই দুই জেলায় ক্ষুদ্র পাটকল স্থাপনের জন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা চলছে। ১৯৯৫-৯৬ সালে ওই পাটকলগুলির কাজ শুরু হয়ে যাবে বলে আশা করা যায়।

(গ) মালদহ জেলার ম্যাঙ্গো প্রসেসিং, দার্জিলিং জেলার ফ্রুট প্রসেসিং সমিতি এবং মধু উৎপাদক সমিতিসহ বিভিন্ন সমবায় প্রতিষ্ঠান, যা গ্রামীণ ও শহরতলি এলাকার দুর্বলতম জনগণের আয় বৃদ্ধির সহায়ক, সেগুলিকে সাহায্য ও উৎসাহদানের জন্য সরকার ব্যবস্থা নিচ্ছে।

(ঘ) ফল, ফুল ও সব্জি চাষীদের সাহায্যের জন্য ১৯৯৫-৯৬ সালে কয়েকটি নতুন উদ্যান সৃজন সমবায় সমিতি স্থাপনের প্রস্তাব রয়েছে। বর্তমানে রাজ্যে ১৪টি অনুরূপ সমবায় সমিতি রয়েছে এবং জাতীয় সমবায় উন্নয়ন পর্ষদ (এন. সি. ডি. সি.)-এর সহায়তায় এদের জন্য ১৫ লক্ষ টাকা আর্থিক সাহায্য দেওয়া হয়েছে।

১৯৯৫-৯৬ সালে কয়েকটি চালকলকে পুনরায় কার্যকর করার জন্য প্রয়োজনীয় ব্যজেট-বরাদ্দ রাখা হয়েছে।

(ঙ) কৃষি কাজে ব্যবহৃত সামগ্রী সরবরাহের উদ্দেশ্যে 'সমবায় কৃষি সেবা কেন্দ্র' স্থাপনের এক কর্মসূচি নেওয়া হয়েছে। প্রাথমিক কৃষি বিপণন সমিতিগুলি মূল সংস্থা রূপে কাজ করবে। প্রতি বছর রাজ্য সরকার ও জাতীয় সমবায় উন্নয়ন পর্ষদ (এন. সি. ডি. সি.) এই কর্মসূচিতে আর্থিক সাহায্য দেবে। চলতি বছরে এই খাতে ১০১টি সমিতিকে মোট ৬৬ লক্ষ ৩৫ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে।

আমি সানন্দে এই সভায় জানাচ্ছি যে, সমবায় আন্দোলনকে গণ-আন্দোলনে রূপান্তরিত করতে রাজ্য সরকার বদ্ধপরিকর। এই আন্দোলন হবে সকল প্রকার কায়েমী স্বার্থমুক্ত এবং গণতান্ত্রিক পদ্ধতি হবে এর মূল ভিত্তি। আমি সভার মাননীয় সদস্যদের কাছে সমবায় আন্দোলনকে আরও এগিয়ে নিয়ে যাওয়ার কাজে সক্রিয় সহযোগিতা ও সমর্থনের জন্য আবেদন রাখছি।

আমি নিশ্চিত যে, আপনাদের সহযোগিতা ও সুপরামর্শে এই রাজ্যে সমবায় আন্দোলন ন্যস্ত ভূমিকা সঠিকভাবে পালন করে গ্রামীণ অর্থনীতি ও অন্যান্য ক্ষেত্রে প্রয়োজনীয় পরিবর্তন আনতে সমর্থ হবে।

**Mr.Deputy Speaker :** There are 11 cut motions on Demand No. 57. All the cut motions are in order and taken as moved.

**Shri Ambica Banerjee, Shri Deba Prasad Sarkar, Shri Abdul Mannan, Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

I now call upon Shri Atish Chandra Sinha for discussion.

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখন যে কাট মোশনের কথা আপনি বললেন, যে কাগজগুলো আমাদের মধ্যে বিলি করা হয়েছে, তার মধ্যে সেইগুলো খুঁজে পাইনি। অন্যান্য সদস্যরাও পাননি বোধ হয়। সেটা যাতে সব সদস্যদের কাছে বিলি করা হয়, সেইজন্য অনুরোধ করব।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সমবায় দপ্তরের মাননীয় মন্ত্রী শ্রী সরল দেব আমাদের সামনে ৫৭ নম্বর যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন, সেই দাবির আমি বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে যে কাট মোশনগুলো আনা হয়েছে, সেইগুলোকে সমর্থন করে আমার বক্তব্য রাখব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, আমাদের ভারতবর্ষে যে মিশ্র অর্থনীতি এখনও চালু আছে, সেই মিশ্র অর্থনীতিতে সমবায়ের যথেষ্ট গুরুত্ব আছে। যদিও মিশ্র অর্থনীতি খানিকটা ডাইলিউট হয়ে গেছে এবং সমস্ত রাজ্যে এখন প্রাইভেটাইজেশনের যুগ চলছে।

**মি. ডেপুটি স্পিকার ঃ** এই যে কাট মোশনগুলো, এইগুলো আগে বিলি করা হয়েছিল, কিন্তু কোনও কারণে বন্ধ হয়ে গিয়েছিল, এখন ডিস্ট্রিবিউট হচ্ছে।

আমি যে কথাটা বলছিলাম যে বর্তমান অর্থনীতির যুগে সমবায়ের যথেষ্ট গুরুত্ব আছে, এটা নিশ্চয়ই সকলে স্বীকার করবেন। একদিকে যেমন প্রাইভেট শিল্প আছে, অন্যদিকে সরকারি শিল্প আছে, তার মাধ্যমে, সমবায়ের মাধ্যমে, বিশেষ করে দরিদ্র শ্রেণীর যে সমস্ত মানুষ আছে তারা নিজ নিজ চেষ্টার শিল্প গঠন বা অভাব-অভিযোগগুলি মেটাতে পারে না। সেগুলি সমবায়ের মাধ্যমে দূর করার যথেষ্ট সুযোগ আছে। সেজন্য এই সমবায়ের যে গুরুত্ব সেটি সকলেই স্বীকার করবেন। আমরা জানি সমবায় একটি আন্দোলন। তাকে আন্দোলনের পর্যায়ে নিয়ে যাওয়া দরকার, যাতে সমস্ত মানুষ এই আন্দোলনের সামিল হতে পারেন, যেভাবে এককালে ভারতবর্ষের মানুষ স্বাধীনতা আনবার জন্য আন্দোলন করেছিলেন, তখন যেমন আবাল-বৃদ্ধ-বনিতা প্রাণ দিয়ে এগিয়ে এসেছিলেন, এই সমবায় আন্দোলনকে যদি সেই ভাবে আমরা নিয়ে না যেতে পারি তাহলে এর প্রধান যে উদ্দেশ্যে, যে উদ্দেশ্যে আমরা চলতে চাই তা ব্যহত হবে। আমরা লক্ষ্য করছি, সেই স্তরে পশ্চিমবাংলায়—আমি পশ্চিমবাংলার কথাই বিশেষভাবে বলব, যেহেতু পশ্চিমবাংলার বাজেট বরাদ্দ নিয়ে আমরা আলোচনা করছি—আমরা সেই পর্যায়ে এই আন্দোলনকে নিয়ে যেতে সম্পূর্ণ ব্যর্থ হয়েছি। আমরা আশা করেছিলাম যে বামফ্রন্ট সরকার আসার পর, যারা আন্দোলনে অত্যন্ত পটু, তারা সমবায়কে একটা আন্দোলনের পর্যায়ে নিয়ে যাবেন। কিন্তু আমরা লক্ষ্য করছি, এটি আন্দোলনের পর্যায়ে যায়নি, বরং পঙ্গু থেকে পঙ্গুতর হয়ে যাচ্ছে। আমি তার কয়েকটি দৃষ্টান্ত তুলে ধরতে চাই। সমবায়ে ১৯৯১-৯২ সালে বাজেট বরাদ্দ ছিল ৩৮ কোটি ৮৭ লক্ষ ৮৭ হাজার টাকা। তার পরের বছরে, ১৯৯২-৯৩ সালে বরাদ্দ ছিল ৪৭ কোটি ৭৫ লক্ষ ৪১ হাজার টাকা। ১৯৯৪-৯৫ সালে, অর্থাৎ গত বছরে সেটি আবার হুড়হুড় করে কমে দাঁড়িয়েছিল ২৯ কোটি ২৩ লক্ষ ৪৪ হাজার টাকা। এই বছরের বাজেট, যেটি মাননীয় মন্ত্রী মহাশয়, চেয়েছেন তা হচ্ছে ৩৩ কোটি ৮৬ লক্ষ ১ হাজার টাকা। অর্থাৎ চার বছর আগে যে বাজেট ছিল, ১৯৯১-৯২ সালে তার

াকে এই বাজেট বরাদ্দ ৫ কোটি টাকা কম। আপনারা প্রত্যেকেই জানেন যে বছর বছর জেট বরাদ্দ বাড়ে। আমরা দেখছি যে সমবায়ের গুরুত্ব এমন যে ১৯৯১-৯২ সালে যে রাদ্দ ছিল, চার বছর পরে তা পাঁচ কোটি টাকা কমে এসেছে। গত বছরে আমরা যখন ালোচনা করেছিলাম, মাননীয় মন্ত্রীমহাশয় তখন বলেছিলেন যে সেন্ট্রালি স্পন্সর্ড স্কীমগুলো র্তমানে হচ্ছে না। সেজন্য বাজেটবরাদ্দ কমে এসেছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে ইব সেন্ট্রালি স্পন্সর্ড স্কীমগুলো কি কি ছিল, কেন সেগুলো বন্ধ হয়ে গেছে এবং কি ারণে সেগুলো স্যাংশন হচ্ছে না? সেগুলো যদি তিনি বিস্তারিতভাবে জানান, তাহলে আমরা ঝতে পারব যে প্রকৃতপক্ষে দায়ী কে এবং সমবায় বাজেট বছরের পর বছর বাড়ার বদলে ম্ন কমে যাচ্ছে। তারপরে আমি 'সর্বজনীন সদস্য ভুক্তি' সম্বন্ধে বলব। আমরা এই ব্যাপারে ৯৭৩ সালে একটি আইন করেছিলাম। আমরা তখন দেখেছিলাম যে গ্রামাঞ্চলে সমবায় ান্দোলনটা কিছু মানুষের মধ্যে কুক্ষিগত হয়ে আছে; বিশেষ করে যারা ধনিকশ্রেণী, জোতদার ণী, তাদের মধ্যে আটকে আছে। সেজন্য সাধারণ মানুষ যাতে এই সমবায় সমিতিগুলোর দস্য হতে পারে, তারা দরখাস্ত করলে যাতে অটোমেটিক্যালি সমবায় সমিতির সদস্য হতে ারে, সেই উদ্দেশ্যে আমরা ৭৫(৫) উপধারা, ১৯৭৩ সালের আইনকে সংশোধন করে র্বজনীন সদস্যভুক্তির একটা ব্যবস্থা করেছিলাম।

[1-10 —1-20 p.m.]

তার পরবর্তীকালে নতুন করে আইন করলেন ১৯৮৩ সালে, ৮৩ সালের আইনের ৭০ রার ৫ উপধারায় এই সার্বজনীন সদস্যভুক্তির আইন রেখেছেন। আমরা দীর্ঘ ১৮ বছর ধরে খছি যে প্রকৃত ঋণদান সমিতি পশ্চিমবঙ্গে যেগুলো আছে তারমধ্যে প্যাকস এবং এস. কে. ি. সি. উল্লেখযোগ্য। এই প্যাকস এবং এস. কে. ইউ. সি.-র সদস্য সংখ্যা উল্লেখ করছি ই কারণে যে এদের এই সমবায় আন্দোলনে একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে এবং তা তারা লন করে থাকেন। চাষীদের স্বল্পমেয়াদি বা দীর্ঘমেয়াদি ঋণের ক্ষেত্রে এই দুই সংস্থা প্যাকস ং এস. কে. ইউ. সি. অধিকাংশ ঋণের প্রয়োজনীয়তা মিটিয়ে থাকে। মাননীয় মন্ত্রী তার জেট বইয়ে এই দুই সংস্থার কার্যপদ্ধতি এবং তাদের সদস্য সংখ্যা কত এবং কিভাবে গয়ে যাচ্ছে এবং তার বক্তব্যের মধ্যে ৩২ লক্ষ ৪১ হাজার মতো সদস্য সংখ্যা এ কথাও ল্লখ আছে। আমার কথা হচ্ছে যে, পশ্চিমবঙ্গে জনসংখ্যা সাড়ে ৭ কোটির মতো যদি ধরি হলে দেখা যাবে যে শতকরা ৪.৫ ভাগ মানুষ পশ্চিমবাংলায় এই প্রকৃত ঋণদান সমিতি গুলো আছে গ্রামে-গঞ্জে তার থেকে সাহায্য পেয়ে থাকেন। এছাড়াও অন্যান্য কিছু সমবায় মিতি আছে, তারাও প্রাথমিক ঋণদান করে থাকে। এই সমস্ত সদস্যসংখ্যা যদি ধরি তাহলে স্ত কাগজে কলমে আমরা দেখতে পাচ্ছি সদস্য সংখ্যা প্রায় ৬৮ লক্ষ মতো বা ৭০ ক্ষ মতো। আমি এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রীকে বলতে চাই যে, এই যে সমবায় সমিতিগুলো ছে এর সঙ্গে প্যাকস বা এস. কে. ইউ. সি.-র সদস্য সংখ্যার একটা বিরাট তারতম্য ছে। হিসাবও ঠিকমতো দিতে পারবেন না। এই প্যাকস এবং এস. কে. ইউ. সি. ছাড়া র যেসব সমবায় সংস্থা আছে তার অর্ধেকই তো লিকুইডিশনে চলে গেছে বা ডরমেন্ট হয়ে ছে। আপনি মোট ৬৮ লক্ষ সদস্য সংখ্যা কাগজে কলমে বলেছেন কিন্তু প্রকৃতপক্ষে ওই স্য সংখ্যার হার অনেক কম। সুতরাং এরফলে অর্ধেক লোক এই সমবায় সমিতির সুযোগ

পাচ্ছেন। কাগজে সমবায় সমিতিগুলোর মাধ্যমে দেখা যায় যে বহু সুযোগ সুবিধা পাচ্ছে কিন্তু বাস্তবে তা সত্য নয়। এই সুযোগ তারা ঠিকমতো পাচ্ছে না। সর্বজনীন সদস্যকরণ সংখ্যার ভিত্তিতে ১৯৯২-৯৩ সালে ৩৫ লক্ষ টাকা বরাদ্দ করা ছিল। ১৯৯৪-৯৫ এর ক্ষেত্রে বরাদ্দ ছিল ১ লক্ষ টাকা এবং ১৯৯৫-৯৬ সালেও লক্ষ টাকা বরাদ্দ করা ছিল। অর্থাৎ মাথাপিছু ৫০ টাকা করে একজন শেয়ার কিনতে পারবে। আপনাদের টারগেট হচ্ছে ২ হাজার লোককে এর দ্বারা সার্বজনীন সদস্যকরণ করতে পারবেন। প্রতি বছরে যদি এইভাবে ২ হাজার করে লোককে সার্বজনীন সদস্য ভিত্তিকরণ করেন তাহলে এই সাড়ে ৭ কোটি মানুষের মধ্যে ৭০ ভাগ মানুষ যারা গ্রামে বাস করেন তাদের এই সমবায় আন্দোলনের মধ্যে আনতে কতদিন সময় লাগবে আপনি নিজেই চিন্তা করুন। আপনি সহজে এটা আনতে পারবেন না। তবে আপনাকে অনুরোধ করব এই সর্বজনীন সদস্যকরণের উপরে জোর দিন। এরজন্য বেশি বেশি টাকা বরাদ্দ করুন যাতে আরও বেশি করে এই সমবায় আন্দোলনের সঙ্গে এদের যুক্ত করা যায়। সমবায় সমিতিগুলো যাতে গ্রামেগঞ্জে এবং শহরে বিশেষ লাভ করতে পারে সেই দিকটা দেখতে হবে। আপনারা ১৯৭৩ সালের আইনটা পাল্টে ১৯৮৩ সালে নতুন আইন করলেন। সেই নতুন আইনটা কিন্তু সেই সময়ে কার্যকর হল না। পরে ৪ বছর পরে ১লা আগস্ট ১৯৮৭ সালে এই আইনটা চালু হল। এই আইনে সমবায়ের যে মূল উদ্দেশ্য সেটা ব্যহত হয়েছে, এতে গণতান্ত্রিক অধিকার রক্ষার ক্ষেত্রে বেশি মর্যাদা পায়নি।

সেই মর্যাদা না দিতে পারায় গণতন্ত্রিকরণ সমবায়ের যে মূল মন্ত্র সেটা থেকে আপনারা সরে গেছেন। এর কয়েকটা উদাহরণ দেব। ডেমোক্রেটিক কন্ট্রোলে যারা মেম্বার হয়েছেন, সদস্য যারা আছেন তারা ভোট দিয়ে কারা কারা ডিরেক্টর হবেন, কারা কারা পরিচালন সমিতিতে আসবেন সেটা করে। গণতন্ত্রের একটা মূলমন্ত্রী হচ্ছে, ওয়ান মেম্বার ওয়ান ভোট। কিন্তু সেকশন ৩৩—যদি আমরা দেখি, তাহলে দেখা যাবে, সরকারের তরফ থেকে যে সমস্ত সমবায় সমিতিতে সাহায্য দেওয়া হয়েছে সেখানে বোর্ডে-এর ১/৩ অংশ সরকারের তরফ থেকে নমিনেট করার ব্যবস্থা আছে। অর্থাৎ সেখানে যদি ৮ বা ৯ জন থাকেন তাহলে ৩ জন্য মেম্বার যাবে। তাহলে সরকারের তিনটে ভোট হয়ে গেল। এক্ষেত্রে ওয়ান মেম্বার ওয়ান ভোট-এর যে গণতান্ত্রিক আদর্শ তা থেকে দূরে সরে যাওয়া হয়েছে। এই যে ব্যবস্থা সরকারের তরফ থেকে করা হয়েছিল সেটা আমাদের সময় আইন ছিল। কারণ আমরা যখন ১৯৭২ সালে ক্ষমতায় আসি, তখন দেখি সমবায় আন্দোলনে ঝামেলা বাড়ছে এবং কিছু কিছু লোকের দ্বারা এটা কুক্ষিগত হচ্ছে এবং সেই জন্য তখন এটা সরকারের তরফ থেকে রাখা হয়েছিল। এই রকম করলে সমিতিগুলোকে উদ্ধার করা যাবে বলে আমাদের তখন মনে হয়েছিল। কিন্তু গত ১৮ বছরেও আপনারা এটার কোনও পরিবর্তন করতে পারেননি। সেই একই ধারা রেখে দিয়েছেন। তিন জন ডাইরেক্টর দিয়েছেন এবং প্রতি জায়গায় আপনাদের দলের বা শরিক দলের লোক দিয়ে মৌরসিপাট্টা করে বসে আছেন। আপনি হয়ত জানেন, সেকশন ২৭, সাব-সেকশন ৯-এ আছে যে, কোনও ডাইরেক্টরকে যদি চেয়ারম্যানের বা অন্য কোনও পদে যেতে হয় তাহলে তিনি ৬ বছরের বেশি থাকতে পারবেন না। আর যদি হতেই হয় তাহলে ৩ বছর গ্যাপ দিতে হয়। এই প্রভিসনটা কিন্তু সাধারণ মানুষের ক্ষেত্রে প্রযোজ্য, সরকারি নমিনিদের জন্য প্রযোজ্য নয়। এই ব্যবস্থার ফলে দেখা যাচ্ছে বহু জায়গায় আপনাদের

দলের লোকেরা, যারা হয়ত সাধারণভাবে নির্বাচন হলে ডাইরেক্টর হতে পারতেন না তারা আপনাদের নমিনেশনের জোরে ডাইরেক্টর হয়ে যাচ্ছেন। এবং ৬ বছর কেন ১৮ বছর ধরে তারা সমবায় সমিতি বা শীর্ষ সমিতিতে চেয়ারম্যান হয়ে বসে আছেন ; যেমন তন্তুজ আমরা দেখছি। কিছু কিছু মানুষ যারা এই রকম চেয়ারম্যান হয়ে আছেন, তারা আবার আমাদের এই বিধানসভার সদস্য। সি. লে. ডি. পি., ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক, কনফেড সব জায়গায় এক অবস্থা। এটা সমবায় আন্দোলনের পক্ষে খুব একটা আশাপ্রদ বা ভাল জিনিস বলে আমি মনে করি না। এই অবস্থা দুরীভূত করার জন্য চেষ্টা করতে হবে। সেকশন ২৭ সাব-সেকশন ৯-এ সেই বাধা আছে। সেটা যাতে সরকারের তরফে যারা ডাইরেক্টর নমিনেট হচ্ছে তাদের জন্য করতে হবে আইনের সংশোধন করে। আরেকটা কথা আইনের ব্যাপারে বলতে চাই। সেকশন ৩৫, সেকশন ৩৮, ৯৭ আপনারা কার্যকর করেননি। যদিও আইনে ১৯৮৭ সালের ১-লা অক্টোবর থেকে এটা কার্যকর হয়েছে। মাননীয় মন্ত্রীমহাশয়কে বলছি একটা ব্যাপারে, সেকশন ৩৮-এ যে কো-অপারেটিভ সার্ভিস কমিশন-এর ব্যবস্থা ছিল সেটার ব্যাপারে তাকে ধন্যবাদ জানাচ্ছি এবং সঙ্গে সঙ্গে মনে করিয়ে দিচ্ছি সেকশন ৩৫-এ যে কো-অপারেটিভ ইলেকশন অথরিটি চালু ছিল সেটা করেননি। এখন যেমন কর্পোরেশনের ইলেকশনের চেয়ারম্যানের ব্যাপারে হচ্ছে। আমরা দেখছি সেখানে ইলেকশন অথরিটি কিভাবে পরিচালনা করছেন।

[1-20 —1-30 p.m.]

সেই রকম ইলেকশন অথরিটি যদি করেন তাহলে ইলেকশন অথরিটি করে লাভ নেই। কিন্তু এটা করা দরকার, এইজন্য বলছি, প্রকৃতপক্ষে কো-অপারেটিভ ইলেকশনে সাধারণত কারচুপিতে ভর্তি হয়, সেখানে কে ভোট দিতে পারবে না পারবে এটা অনেক সময় আমরা দেখেছি দলীয় পর্যায়ে নির্ধারিত হয়। যারা আপনাদেরকে ভোট দেবে না, তারা হয় ডিফলটার নয়ত অমুক তমুক ভাবে তাদেরকে ভোট দেবার অধিকার কেড়ে নেওয়া হয়। এই রকম অবস্থা যাতে না হয় তার জন্য কো-অপারেটিভ ইলেকশন অথরিটি সেকশন ৩৫-এর প্রভিসন চালু আছে। এখানে একজন লোককে বসান উচিত, যিনি সত্যিকারের কো-অপারেটিভ এর ইলেকশনটা নিরপেক্ষভাবে পরিচালনা করতে পারবে না। আরও একটা সেকশন ৯৭ আছে, কোর্ট অফ আর্বিট্রেশন ফর ক্যালকাটা মেট্রোপলিটান এরিয়া অর্থাৎ কলকাতার মধ্যে বিভিন্ন সমবায় সমিতির ঝগড়াঝাটি যা হয় বা তাদের মধ্যে কোনও বিবাদ বিসংবাদ যদি হয় অথবা কো-অপারেটিভে যদি চুরি হয় তাহলে কোর্ট অফ আর্বিট্রেশন বসিয়ে বিবাদ এর নিষ্পত্তি করা হয়। এই ব্যবস্থা আছে সেকশন ৯৭-এ, আপনারা এখন পর্যন্ত কার্যকর করেনি। হয় এটা তুলে দিন না হলে '৮৭ সালে যেটা কার্যকর হয়েছে আজকে ৮ বছর হয়ে গেল কয়েকটি সেকশন কার্যকর হচ্ছে না, এটা কেন করছেন না, আমি বুঝতে পারছি না। হয় সেকশনটা তুলে দিন, না হলে কো-অপারেটিভ সার্ভিস কমিশন যেমন করেছেন, তেমনি এই দুটো সেকশনও যাতে কার্যকরি হয় সেটা দেখা দরকার। এরপরে আসছি, স্বল্পমেয়াদি ঋণ এর ব্যাপারে, এটা অত্যন্ত জরুরি। আমরা জানি এখন অধিকাংশ চাষী চাষ করছে বৈজ্ঞানিক পদ্ধতিতে। এই পদ্ধতিতে চাষ করতে গেলে প্রচন্ড খরচও হয়, সেই খরচ মেটাতে গেলে অধিকাংশ চাষীকে মহাজনের উপর নির্ভরশীল থাকতে হয়। গ্রামের জোতদার জমিদারের কাছ

থেকে টাকা না নিলে ধার না নিলে চাষ করতে পারে না। এর জন্য প্যাকস এর সৃষ্টি এস. কে. ইউ. এস.-এর সৃষ্টি। আজকে প্যাকস ক্রমশ কমে যাচ্ছে, যেখানে আরও বাড়া উচিত, এইগুলি সমস্ত ডিফাঙ্কট হয়ে যাচ্ছে। হয় তারা লিমিটেশনে চলে যাচ্ছ না হলে দুর্বল হয়ে যাচ্ছ। সরকারি তরফ থেকে ঋণ নিচ্ছে কিন্তু সেটা ফেরৎ দিতে পারছে না আপনাদের ডিপার্টমেন্টের অফিসাররা তারা পি. এ. কমিটিতে, এস্টিমেট কমিটিতে স্বীকার করেছেন এই সমস্ত প্যাকসগুলি এত দুর্বল হয়ে গেছে সরকারি ঋণের টাকা যেগুলি তাদেরকে দেওয়া হয়েছে, সেইগুলি ফেরৎ দেবার ক্ষমতা তাদের নেই। এই স্বল্পমেয়াদি ঋণের ক্ষেত্রে আমরা দেখেছি, আমি ডিটেলসে যাচ্ছি না, গত বছরে '৯৪-'৯৫ সালে টার্গেট ছিল ১৭০ কোটি টাকা, সেখানে ৩১.১২.৯৪ পর্যন্ত আপনারা দিয়েছেন ১১২.৫০ কোটি টাকা। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই এই স্বল্প মেয়াদি ঋণ পশ্চিমবাংলায় কতটা প্রয়োজন তার কি আপনারা কোনও হিসাব করেছেন? সেই প্রয়োজনের তুলনায় এই যে ১১২ কোটি টাকা আপনারা দিয়েছেন সেইটা প্রয়োজনের তুলনায় কতখানি অংশ এল কতটা মিট করতে পেরেছেন? আমরা জানতে চাইছি, তার থেকেও বড় কথা আপনারা জানাবেন, একবার ঋণ দেওয়ার পরে সেটার কিছুটা আদায় হয়, তারপরে আবার বেশি করে দেওয়া হয়, এইভাবে সংখ্যাটা আসতে আসতে বাড়বে। আদায় যদি বেশি না করতে পারেন তাহলে এই পরিমাণটা আপনারা বাড়াতে পারবেন না। এটা না বাড়াতে পারলে প্রয়োজনের তুলনায় যে লোন আপনারা দিয়েছেন সেইটা পর্যাপ্ত হতে পারে না। আমরা দেখেছি ব্যাঙ্কের থেকে যে টাকা নিয়েছিল ২৩৭ কোটি ৫৮ লক্ষ টাকা, তার মাত্র ২০.১১ শতাংশ আদায় করেছেন, মাননীয় মন্ত্রী মহাশয় তার বক্তব্যের মধ্যে এটা বলেছেন।

এটা গত বছর ২৫ পারসেন্ট ছিল। এখনও আরও ছয় মাস বাকি আছে এবং এই ছয় মাসের মধ্যে যদি আপনারা ৫০ পারসেন্ট বা ৬০ পারসেন্ট গিয়েও পৌঁছান তাহলেও আপনাদের যে অর্থ দেওয়া দরকার, যা প্রয়োজন সেখানে আপনারা পৌঁছাতে পারবেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দীর্ঘমেয়াদি ঋণের ক্ষেত্রে মাননীয় মন্ত্রীর বাজেট ভাষণ থেকে উদ্ধৃত করে বলছি, তিনি বিভিন্ন সময় বিভিন্ন ফিগার দিয়েছেন। তিনি ১৯৯১-৯২ সালের তার বাজেট ভাষণের ছয় নম্বর অনুচ্ছেদে বলেছেন দীর্ঘমেয়াদি ঋণের ক্ষেত্রে ৮.৬৮ কোটি টাকা বিনিয়োগ করা হয়েছে এবং ১৯৯৪-৯৫ সালের আপনি আপনারা বাজেট ভাষণে বলেছেন ১৯৯১-৯২ সালে আমাদের লক্ষ্যমাত্রা ছিল ১৭ কোটি টাকা এবং বিনিয়োগের পরিমাণ হয়েছে ১৪.৭ লক্ষ টাকা। একবার বলছেন ৮.৬৮ কোটি টাকা, আবার একবার বলছেন ১৪.৭ লক্ষ টাকা। এই ডিফারেন্ট ফিগার হচ্ছে কেন? তাহলে এর থেকে এটাই আমরা বলতে পারি, আপনি বিভিন্ন সময় বিভিন্নভাবে যে ফিগার দিয়েছেন তার মধ্যে কোনও মিল নেই। যে পরিসংখ্যানগুলো আপনি দিয়েছেন, স্বল্পমেয়াদি ও দীর্ঘমেয়াদির ঋণের ক্ষেত্রে তার কোনওটাই নির্ভরযোগ্য নয়, বলে আমরা মনে করি। আপনি দেখবেন, আপনার ফিগারসগুলো যেন নির্ভরযোগ্য হয়। আমি পাবলিক অ্যাকাউন্টস কমিটির মেম্বার, সেখানে আমরা দেখেছি আপনার অফিসাররা নিজেরাই স্বীকার করেছেন এই সমস্ত সমবায় সমিতিগুলোর অবস্থা অত্যন্ত খারাপ। আপনাদের কাছ থেকে লোকে ঋণ নেয়, কিন্তু কেউ ফেরত দেয় না। অধিকাংশ সমবায় সমিতি লিক্যুইডিশনে চলে গেছে। আপনি সমবায়কে আরও অনেক উচ্চস্তরে

নিয়ে যেতে পারেন। আমি আরেকটা কথা বলেই আমার বক্তব্য শেষ করব। আপনার এখনও কোনও রেজিস্ট্রার নেই, এখানে ডাইরেক্টর অফ অডিটকে দিয়ে আপনি কাজ চালাচ্ছেন। তাকে সবাই বয়কট করেছেন। শোনা যাচ্ছে হুগলির ডি. এমকে আপনি রেজিস্ট্রার করেছেন, যিনি ভিখারি পাশোয়ন ঘটনার সঙ্গে জড়িত ছিলেন। এই রকম মানুষদেরকে যদি আপনি সমবায়ে আনেন তাহলে ভিখারি পাশোয়ানের মতো সমবায়ও হত্যা হয়ে যাবে। আপনার যদি কোনও ক্ষমতা থাকে তাহলে আপনি এটা আটকান। হয়ত আপনার কথা সি. পি. এমের কাছে টিকবে না। ঐ রকম একজন ব্যক্তিকে রেজিস্ট্রার করে আনবেন না। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের মাননীয় সমবায় মন্ত্রী যে বাজেট ভাষণ এনেছেন সেটাকে সমর্থন জানাচ্ছি এবং সমর্থন করতে গিয়ে দু-একটি কথা এখানে বলছি। মাননীয় বিরোধী পক্ষের সদস্য অতীশবাবু বললেন আমাদের আমলে নাকি সমবায় সব শেষ হয়ে যাচ্ছে। সমবায়কে আমরা ধ্বংস করছি না, আপনারা এটাকে শেষ করে দিয়েছিলেন আমাদের বামফ্রন্ট সরকার আসার পর থেকে সেটা আবার জীবন ফিরে পেয়েছে। সমবায় যাদের জন্য, সেই গরিব মানুষ গ্রামের কৃষক, বর্গাচাষী, ক্ষেতমজুর, শহরের নিম্ন মধ্যবিত্ত মানুষরা আজকে সমবায়ের সুবিধা কি সেটা জেনেছে। আপনাদের আমলে যেটা উপরতলার মানুষদের ছিল, জনগণের সঙ্গে কোনও সম্পর্ক ছিল না, এখন সেটা জনগণের আন্দোলনে পরিণত হয়েছে।

[1-30 —1-40 p.m.]

আপনারা চেষ্টা করেও তার কোনও ক্ষতি করতে পারবেন না, সেই জন্য এ ব্যাপারে আপনাদেরকে আশ্বাস দিচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যা বললেন, যে আমাদের রাজ্যে আমরা যে সমস্ত সমবায়কে শর্ট টার্ম, মিডিয়াম টার্ম, লং টার্ম প্রভৃতি ঋণ দেওয়া হয়েছে, আপনাদের কালেকশন ভাল আসবে না। কয়েকটি কথা বলতে পারি যে আমাদের ১৯৯৩-৯৪ সাল পর্যন্ত সেটা আছে, আমাদের কালেকশন হয়েছে ৬০ পাবসেন্ট, যেটা অল ইন্ডিয়া অ্যাভারেজ হচ্ছে ৫৬ পারসেন্ট সেটা উনি জানেন কি না জানি না, জানলে হয়ত বলতেন না। এখন সোসাইটির অবস্থা খুব খারাপ। এখানে সমস্ত সোসাইটি ডিফাঙ্কট হয়ে যাচ্ছে, ভায়াবিলিটি থাকে না তিনি এখানে বললেন। এটা কিন্তু ঠিক নয়, আমাদের ৭ হাজার ৪৪৪টি সমবায় সমিতি আছে এস. কে. ইউ. এস.। তাছাড়া বিপণন সমিতি আছে, মৎস্যজীবী সমিতি ও অন্যান্য সমিতি আছে। আমাদের এই ৭ হাজার সমিতির মধ্যে ভায়াবেল যেগুলি লাভ জনক ভাবে চলছে তার সংখ্যা ৪ হাজার ৬১২টি, অতএব এটা আপনারা যদি মনে করেন যে এটা উঠে যাবার মতো অবস্থা, তাহলে আর কিছুই বলার নেই বিভ্রান্ত হয়ে এটা আপনারা বলতে পারেন। সমবায় সমিতিগুলি সব লোকসানে চলছে এটা কথার কথা। ৪ হাজার ৬১২টির মধ্যে এই সংখ্যাটা আগে নেওয়া, যখন বাজেট হয়েছিল তখনকার তৈরি। আর লোন যা আছে তার মধ্যে ৬৮টি ভায়াবেল হয়েছে। এখন সমবায়গুলির প্রয়োজনীয়তা, সমবায়গুলির গুরুত্ব এবং সমবায় যে গরিব মানুষের জন্য, এটা মানুষ আজকে বোঝে। সমবায়ের একটি বিরাট পরিবর্তন এসেছে নিশ্চয় সেটা বামফ্রন্ট সরকারের আমলে হয়েছে এবং বামফ্রন্টের সাহায্যে ও সহযোগিতার ফলেই সেটা ঘটেছে। এতে আপনাদের কোনও

প্রতিদান নেই। আপনাদের সময়ে যা ছিল, তা হলে এখন সমবায় বলে আর কিছু থাকত না। সমবায়ের কারেক্টার চেঞ্জ হয়ে গেছে। এস. কে. ইউ. এসেতে বিভিন্ন জায়গায় শুধু লোন দেওয়া বা আদায় করা এর মধ্যেই সীমাবদ্ধ নেই, তারা নানা ধরনের ব্যবসা করছে, ফার্টিলাইজার সাপ্লাই করছে, কনজিউমার বিজনেস করছে এবং এই সব বিজনেস করছে এই কারণে যে লোন যা দেওয়া হয় সেই লোন আদায় হয়। এ কথা ঠিক কিন্তু সেই লোন থেকে বেনিফিট হয়, লাভ হয়, তাতে কর্মচারিরা মাহিনা পায়। গভর্নমেন্টের যে প্রাইভেট সেক্টরে দেওয়ার কথা, সেটা দেওয়া হয়নি। তারা নিজেদের পায়ে ভর দিয়ে দাঁড়াবার জন্য দীর্ঘদিন ডিপোজিট মবিলাইজ করেছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে ৩০৯৭.২৭ লক্ষ টাকারও বেশি ডিপোজিট কালেকশন করেছে এই প্যাকস এবং এস. কে. ইউ. এস.। এটা একটা নতুন চিত্র। আগে এটা কোনওদিন হয়নি। আগে এইভাবে ডিপোজিট কালেকশন করা অসম্ভব ছিল কারণ তৎকালীন সরকারে যারা ছিলেন, এখন বিরোধীদলে আছেন, তাদের এ ব্যাপারে কোনও ব্যবস্থাও ছিল না, উৎসাহও ছিল না। তা ছাড়া মানুষের অবস্থাও সে রকম ছিল না যাতে তারা ডিপোজিট রাখতে পারে। বামফ্রন্ট সরকারের আমলে গত কয়েক বছরে একদিকে কৃষিতে অপর দিকে কুটিরশিল্পে উন্নতি হওয়ার জন্য গ্রামের মানুষ আর্থিক দিক থেকে উপকৃত হয়েছেন এবং সেইজন্যই তারা সমবায়কে ব্যবহার করে তাদের সঞ্চয় গ্রামের সমবায়ে রাখছেন। গ্রামের লোকের যে আর্থিক দিক থেকে উন্নতি হয়েছে তার নিদর্শন আপনারা দেখতে পাবেন গ্রামে গ্রামে এক একটা সমবায় ২০/২৫ লক্ষ টাকা করে সংগ্রহ করছে ডিপোজিট হিসাবে। এই ভাবে সারা পশ্চিমবাংলার তারা ঐ টাকা ডিপোজিট সংগ্রহ করেছেন এবং সেই ডিপোজিট দিয়ে তারা ব্যবসাবাণিজ্য করছেন ফলে তাদের মধ্যে ভায়াবিলিটি এসেছে। অতএব এটা সত্য নয়, যে সমস্ত সোসাইটিগুলি ডিফাঙ্কট হয়ে গিয়েছে। আপনারা বললেন যে সোসাইটিগুলির এ. ডি. এম. হয় না, বোর্ড হয়নি। এটা এক সময়ের ঘটনা ছিল যখন আপনাদের শাসন ছিল। আপনাদের আমলে এইসব বোর্ড ইত্যাদি ছিল না। গ্রামের যিনি মোড়ল তিনি এবং তাদের ফ্যামিলিদের নিয়েই এইসব সোসাইটি তৈরি হত। তারাই বোর্ড, তারাই ম্যানেজিং ডিরেক্টার, তারাই ম্যানেজার—এক একটা ফ্যামিলি সোসাইটি হিসাবে সেগুলি চালু ছিল। আমাদের বামফ্রন্টের আমলে কিন্তু সেই চিত্র আর নেই। সমবায় আইন পরিবর্তন করে আজকে যে চিত্র ফুটে উঠেছে তাতে আমরা দেখতে পাচ্ছি এই আইন কিছুটা কার্যকর করা গিয়েছে। আজকে অনেক জায়গাতেই বোর্ড আছে। ৭ হাজার ৫শো সোসাইটির মধ্যে ৬ হাজার ২শো ৯০টি সোসাইটিতে ম্যানেজিং কমিটি বা বোর্ড রয়েছে এবং তারা কাজকর্ম করছে। এটা যদি না হত তাহলে পশ্চিমবাংলার সমবায় আন্দোলন এত শক্তিশালী হত না। আজকে বামফ্রন্ট সরকারের সহযোগিতায় এই সমবায় আন্দোলনকে এখানে শক্তিশালী এবং কার্যকর করা গিয়েছে এবং মানুষের সহায়ক হিসাবে তারা কাজ করছে। অতএব একথা ঠিক নয় যে যেখানে ইলেকশন হয় না। একটা সময় অবশ্য এটা ছিল কিন্তু ধীরে ধীরে অবস্থার পরিবর্তন হয়েছে। তবে একথা ঠিক যে উপর তলায় এটা আছে। তার কারণ আপনারা সহজে মাটি ছাড়তে চাইছেন না এবং সেইজন্যই মামলা করে এগুলির দখল রেখে দিয়েছেন। বামফ্রন্ট সরকার বহু চেষ্টা করে হাইকোর্ট, সুপ্রিম কোর্টে মামলা লড়ে কতকগুলি

জায়গাকে মুক্ত করতে পারলেও সবগুলি এখনও মুক্ত করতে পারা যায়নি। যেমন কো-অপারেটিভ ব্যাঙ্ক, তন্তুজকে মুক্ত করা গেলেও বেনফেডকে মুক্ত করা যায়নি। এখনও আপনারা মামলার পর মামলা চালিয়ে যাচ্ছেন। যেহেতু কোর্টে বিষয়টি আছে সেহেতু এগুলি মুক্ত করা যায়নি। কিন্তু নিচের দিকে ব্যবস্থা নেওয়া গিয়েছে এবং তাই কো-অপারেটিভ আন্দোলন শক্তিশালী হয়েছে এই পশ্চিমবঙ্গে। এরা লোন কালেকশন করছে, ডিপোজিট কালেকশন করছে, ব্যবসা-বাণিজ্য করছে এবং এইভাবে ভায়াবল হচ্ছে। আপনাদের লোকরাই তো মামলা করে আটকে রেখেছে, কাজেই আপনারা যদি মামলাগুলি তুলে নিয়ে সহযোগিতা করেন তাহলে আরও ভালভাবে কাজ করা যাবে। এই প্রসঙ্গে বলি, বেনফেডের মতো একটা শক্তিশালী সংগঠন তাকে যদি ঠিক মতোন কাজে লাগানো যেত তাহলে ফার্টিলাইজার, পেস্টিসাইটস, এগ্রিকালচারাল মেশিনারি সুনিশ্চিতভাবে তাদের মাধ্যমে সাপ্লাই করা যেত এবং তা ছাড়া এগ্রিকালচারাল প্রোডাক্ট যেমন পাট ইত্যাদি সেগুলি তারা গ্রাম থেকে পারচেস করে সাপ্লাই করতে পারত। এগুলি আগেও তারা করেছে কিন্তু আজকে তারা করতে পারছে না বোর্ড না থাকার ফলে, কমিটি না থাকার ফলে। আজকে সেখানে অসুবিধা হয়ে যাচ্ছে।

[1-40 —1-50 p.m.]

সেই জন্য এখানে একটা সহযোগিতা আপনাদের দরকার। তাছাড়া আর একটা জিনিস আপনাদের উল্লেখ করতে চাই, আমাদের রাজ্যে যে সমস্ত অন্যান্য সোসাইটি আছে যেমন ফিশারমেন কো-অপারেটিভ সোসাইটি, মিল্ক কো-অপারেটিভ সোসাইটি, উইভার্স কো-অপারেটিভ সোসাইটি প্রভৃতি যেগুলো আছে, ইঞ্জিনিয়ারিং কো-অপারেটিভ সোসাইটি রিক্সো কো-অপারেটিভ সোসাইটি, এই সমস্ত কো-অপারেটিভ আগে এই সব ছিল না। নামে থাকতে পারে কিন্তু কোনওদিন অর্গানাইজ করা হয়নি। তাই আজকে সমবায় নুতন একটা শক্তি হিসাবে বর্তমান আর্থ-সামাজিক ব্যবস্থায় নুতন শক্তি হিসাবে আবির্ভূত হয়েছে। যা সারা ভারতবর্ষে পারেনি, তা পশ্চিমবাংলা পেরেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই কথা জানাই, মাননীয় বিরোধী দলের সদস্য বললেন, আমি নাকি তন্তুজে অনেক বছর ধরে আছি। আমাদের বিরোধী সদস্য এই বিষয়ে উল্লেখ করেছেন। আমি শুধু এটাই বলতে চাই, এই আইনটা তারাই করে গেছেন। সেই আইন অনুযায়ী কাজ হয়েছে। আর হচ্ছে, এই কো-অপারেটিভ-এ বেশিদিন থাকে বলেই কায়েমি স্বার্থ হয়, এই সব কথা বলেছেন। আমি বলি, গণতান্ত্রিক শক্তি থাকলে কায়েমি স্বার্থ হয় না। এই কথা বলে বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমবায় মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাবগুলো আনা হয়েছে, আমি তার পূর্ণ সমর্থন জানাচ্ছি। পান্নালাল মাঝি মহাশয়, তিনি বামফ্রন্টের সময় সমবায় আন্দোলন কিভাবে এগিয়ে চলেছে, এগিয়ে চলেছে কিভাবে গণতান্ত্রিক পদ্ধতিতে তার সমর্থনে বক্তব্য রাখলেন। তিনিই সব থেকে জলন্ত দৃষ্টান্ত, তিনি কদিন ধরে তন্তুজে বসে আছেন, নির্বাচনের মাধ্যমে না এসে কি করে আছেন, সেখানে গণতন্ত্রের কোনও বালাই নেই, সেই জন্য আমাদের অভিজ্ঞতা এই কথা বলছেন, গত ১৮ বছর যেখানে

অন্যান্য রাজ্যের সমবায় আন্দোলনকে দ্রুত গতিতে এগিয়ে নিয়ে যাওয়া হচ্ছে, তখন পশ্চিমবাংলায় সমবায় আন্দোলনের গতি শুধু মন্থরই নয়, মজে গেছে এবং হারিয়ে যেতে বসেছে বলা যায়। সেই জায়গায় দাঁড়িয়ে তিনি এই কথা বলছেন। আজকের আর্থ-সামাজিক ব্যবস্থার প্রেক্ষাপটে দাঁড়িয়ে সমবায় একটা ভূমিকা পালন করতে পারে। তা করতে গেলে এখনই খুব সাবধান হবার দরকার আছে। তাই মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করতে চাই, আজকে সর্বজনীন সদস্যকরণ যা শুরু হয়েছিল, যখন পশ্চিমবাংলায় আমরা ক্ষমতায় ছিলাম। কিন্তু গত ১৮ বছরে সর্বজনীন সদস্যকরণ পশ্চিমবাংলায় হয়নি। পশ্চিমবাংলায় প্রায় ৭ কোটি মানুষ বাস করে। তার মধ্যে মফস্বলে পাঁচ কোটি মানুষ বাস করে। সেখানে কত পারসেন্ট মানুষ এই সর্বজনীন সদস্যকরণে এসে পৌঁছেছে?

তার পারসেন্টেজ কি ৬.৪৬ শতাংশ? কবে কবে তাদের আওতার মধ্যে আনা হবে? কবে তাদের সদস্যকরণ করা হবে? শুধু বলছি যে, সমবায় এগিয়ে চলেছে। আজকে সমবায়ের ক্ষেত্রে অন্যান্য রাজ্যগুলির অবস্থাটা কি? আমাদের অতীশদা বললেন শর্ট টার্মের ব্যবস্থার কথা। শর্ট টার্মের লোন আদায় করার ব্যবস্থা কি? আজকে শুধু সেগুলিই নয়, আজকে মার্কেটিং এর ক্ষেত্রে, প্রসেসিং এর ক্ষেত্রে অবস্থা অত্যন্ত হতাশাব্যঞ্জক। জাতীয় স্তরে যেখানে ৬৩ পারসেন্ট, সেখানে আমাদের রাজ্যে মাত্র ১৯ পারসেন্ট চলছে সমবায় আন্দোলন এই পশ্চিমবাংলায়? সেইজন্য এই বাজেট সমর্থন করতে হবে? সমবায় কোথায় গিয়ে পৌঁছেছে, কোন জায়গায় গিয়ে দাঁড়াচ্ছে গত ১৮ বছরে? আজকে প্যাকসগুলোর অবস্থা কি? যে কথা বলছিলাম—এই ধারার পরিবর্তন করার দরকার আছে। হয় তুলে দিন না হলে স্পষ্টভাবে এই কথা বলুন যে, এক একটা জায়গায় ঘুরিয়ে ফিরিয়ে সেই বামফ্রন্টের মানুষকে মনোনীত করা হচ্ছে, চেয়ারম্যান করা হচ্ছে, সেক্রেটারি করা হচ্ছে। আজকে বিধায়করা আমার সাথে একমত হবেন যে, যখন আমাদের হাতে ক্ষমতা ছিল, তখন নিয়ম ছিল সোসাইটিগুলোতে সরকারি মনোনয়নের ব্যাপারে বিধায়করা যে সুপারিশ করবে, সেগুলিই করা হবে। সেই ক্ষমতা কেড়ে নেওয়া হয়েছে। বিধায়কদের হাত থেকে সমস্ত ক্ষমতা কেড়ে নিয়ে, সেই ক্ষমতা কেন্দ্রীভূত করা হয়েছে মন্ত্রীদের হাতে। উপর তলায় সমস্ত ক্ষমতা কেন্দ্রীভূত করা হয়েছে। তার পরিবর্তন হওয়ার দরকার আছে। এই সিদ্ধান্ত বাতিল করার দরকার আছে। আজকে সোসাইটিগুলোতে আমরা বারবার চিৎকার করেছি, প্যাকসগুলোতে বারবার চিৎকার করেছি, নতুন আইনের ফলে অডিট রিপোর্ট তিন গুণ বাড়িয়ে দেওয়া হয়েছে। দীর্ঘদিন ধরে প্যাকসগুলি থেকে চিৎকার করা হয়েছে, প্রাইমারি সোসাইটি থেকে চিৎকার করা হয়েছে, কিন্তু তার পরিবর্তন করা হয়নি। আজকে সেই প্যাকসগুলি, সোসাইটি গুলি অর্থনৈতিক দুর্দশায় ধুঁকছে বলেই আজকে সেজন্য আমরা এই কথা বলছি। আজকে বলা দরকার যে, সেকশন ২৫ অনুসারে সাধারণ সভা যখন বসে, সেই সাধারণ সভার কর্মসূচিটা কি থাকে? সেই সাধারণ সভার সিলেকশনের জন্য কিছু সুবিধাবাদী মানুষ ঢুকে পড়বার চেষ্টা করে। আজকে তার পরিবর্তন হওয়ার দরকার আছে। আমাদের রাজ্যে সমবায় আন্দোলনের কথা বলা হয়েছে। সেই ১৮টি জেলার মধ্যে শহরাঞ্চলে কটি সমবায় ব্যাঙ্ক আছে? আজও আটটি জেলা আছে, যেখানে আজও পর্যন্ত শহরাঞ্চলে সমবায় ব্যাঙ্ক বানানো সম্ভব হয়নি। আমাদের রাজ্যে ৪৭টি সমবায় ব্যাঙ্ক আছে, তার মধ্যে অধিকাংশ সমবায় ব্যাঙ্ক আজকে নানাভাবে লোন দেওয়ার

ক্ষেত্রে নানা দুর্নীতি করছে। এমন ব্যক্তিকে লোন দেওয়া হয়েছে যে, লোন ফেরত আসেনি। সাম্প্রতিককালে উদাহরণ হচ্ছে কাসুন্দিয়া। মন্ত্রী মহাশয়কে সেখানে প্রশাসক নিয়োগ করতে হয়েছে। ব্যাঁটরা এককালের নাম করা শহরাঞ্চল ছিল সমবায় আন্দোলনের ব্যাপারে। সেই ব্যাঁটরার রিপোর্ট কি? তারা কারা? তারা আজকে পশ্চিমবঙ্গের শাসকদলের নেতাদের মদতপুষ্ট। সেই ক্যাডাররা আজকে বিভিন্ন জায়গায় বসে আছে। একই ব্যক্তি নাম দুবার তিনবার অবধি টাকা লগ্নি করছে, সেখান থেকে টাকা ফেরত আসছে না। সে ব্যাঙ্কগুলি আজকে ধুঁকছে।

এ বিষয়ে আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে সজাগ হতে বলব, এভাবে সমবায় কখনও চলতে পারে না। গ্রামীণ সোসাইটিগুলোয় যে সমস্ত কর্মীরা কাজ করেন তাদের সম্বন্ধে এবারে মন্ত্রী বাজেট বিবৃতির মধ্যে আমরা কোনও কিছুরই উল্লেখ দেখতে পাচ্ছি না। অথচ বিগত কয়েক বছর আমরা লক্ষ্য করেছি মন্ত্রীর ভাষণের মধ্যে বলা হয়েছে, 'কর্মচারিদের পে-স্কেল অনুযায়ী কিছু টাকা সরকার থেকে দেয়া হবে।' আমি জানি না এবারে মন্ত্রী মহাশয়ের বিবৃতির মধ্যে ও কথার উল্লেখ নেই কেন। হয়ত এই দপ্তর মার্কসবাদী কমিউনিস্ট পার্টি পরিচালিত নয়, ফরোয়ার্ড ব্লকের দপ্তর বলেই ঐ প্রতিশ্রুতি এবারে আর এখানে রাখা সম্ভব হচ্ছে না। তাহলে কি আমরা ধরে নেব সরকার আর কর্মচারিদের বেতন বাবদ কিছু দেবেন না? আমি আশা করব মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণে এ বিষয়ে বলবেন যে, কর্মচারিদের মাইনে দেওয়ার ব্যাপারে তার কি চিন্তা ভাবনা আছে। এক সময়ে সমবায়ের মডেল রুলস তৈরি করা হয়েছিল। জাতীয় স্তরে একটা কমিটি তৈরি করা হয়েছিল এবং সেটা চৌধুরি ব্রহ্মপ্রকাশের নেতৃত্বে তৈরি হয়েছিল। আমাদের রাজ্যের মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম কুমার দাশগুপ্ত মহাশয় সেই কমিটির সদস্য ছিলেন। সেই মডেল রুলস, অ্যাক্টের কি হ'ল? সে অনুযায়ী আমাদের স্টেটে আইন সংশোধন এবং পরিবর্তনের কোনও চিন্তা ভাবনা হচ্ছে কিনা তাও আমি মাননীয় সমবায় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি। আশা করব তিনি তার জবাবি ভাষণে সে বিষয়ে বলবেন। আমরা সমবায় আন্দোলনের সঙ্গে যুক্ত আছি, আমরা ঐ আইনের ৩৮ নং ধারায় যা বলা হয়েছে তার সেদিন যেমন বিরোধিতা করেছিলাম, আজও তেমনই দৃঢ়তার সঙ্গে তার বিরোধিতা করছি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, আপনি ৩৮ নং ধারাটা অনুগ্রহ করে তুলে দিন। আপনি হয়ত বলবেন কলেজ সার্ভিস কমিশন আছে, পাবলিক সার্ভিস কমিশন আছে। হ্যাঁ, আছে। কিন্তু আপনি কো-অপারেটিভ সার্ভিস কমিশন করছেন কোনও যুক্তিতে? কোন লজিকে, কোন আর্গুমেন্টে আপনি এটা করছেন? আপনি কি তাদের মাইনে দেন? আপনারা ফিফথ শিডিউল সমবায় প্রতিষ্ঠানগুলোকে ৩৮ নং ধারার মধ্যে এনে ক্ষমতাকে কুক্ষিগত করছেন তাই আমি আপনাদের এই প্রচেষ্টার বিরোধিতা করছি। আপনারা তাদের মাইনে দেন না, যারা সমবায়গুলো ভালভাবে চালান তাদের হাতে ক্ষমতা থাকবে না? তারা ভালভাবে চালাচ্ছেন বলেই সমবায়গুলো চলছে, ভালভাবে চলছে। আপনারা নিজেরা সমবায় করেন না, আমরা করি, আমরা জানি। সুতরাং আমি পুনরায় দৃঢ়তার সঙ্গে ৩৮ নং ধারার বিরোধিতা করছি এবং সামগ্রিকভাবে আপনার এই ব্যয়-বরাদ্দের দাবির বিরোধিতা করছি এবং আমি আমাদের পক্ষ থেকে উত্থাপিত ছাঁটাই প্রস্তাবগুলোর সমর্থনে আমার বক্তব্য শেষ করছি।

[1-50 —2-00 p.m.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রী যে বাজেট এখানে উপস্থাপন করেছেন তাকে আমি আন্তরিকভাবে সমর্থন করছি এবং বিরোধীদের ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি। এখানে বিরোধী দলের মাননীয় সদস্য অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় খুবই ধীর-স্থিরভাবে এই বাজেটের গঠনমূলক সমালোচনা করেছেন। কিন্তু বিরোধী দলের মাননীয় সদস্য শৈলজাবাবু বাজেটে সবটাই খারাপ দেখলেন। যেহেতু তিনি বিরোধী দলের সদস্য সেহেতু খারাপ বলতে হবে তাই তিনি সব কিছুই খারাপ বলে গেলেন। অতীশবাবু নমিনেশনের কথা বলেছেন এবং তিনি বলেছেন নমিনেশন নাকি সবটাই সরকারি পক্ষের দলের লোকেদের মধ্যেই সীমাবদ্ধ রয়েছে। আমি তাকে জিজ্ঞাসা করতে চাই কোথাও কি কোনও কংগ্রেসি লোক নেই? অনেক জায়গায়ই কংগ্রেসি লোকেরাও নমিনেশন পেয়েছেন। এবার আমি ওকে জিজ্ঞাসা করি—ওদের আমলে কি হত? যখন ডাঃ জয়নাল আবেদিন সাহেব এই দপ্তরের মন্ত্রী ছিলেন তখন কোথাও কোনও কংগ্রেসের বাইরের লোক কি নমিনেশন পেয়েছিলেন? আজকে কেন্দ্রীয় সরকারের টেলিফোনের যে কমিটি আছে সেই কমিটিতে একবার মাত্র হাসানুজ্জমান সাহেব ছিলেন, তা ছাড়া আর কোনও কংগ্রেসের বাইরের লোককে কি নেওয়া হয়েছে? রেলের কমিটিতে কংগ্রেসের লোকেরা ছাড়া কোনও বাইরের লোক কি আছে? আমাদের সমবায় আন্দোলনে অবশ্যই আমাদের মতামতে বিশ্বাসী লোকেদের নিতে হবে। এতে আশ্চর্যের ব্যাপার কিছু নেই। দ্বিতীয়ত উনি বললেন, '৬ বছর ধরে আপনারা এক একজন এক একটি পদে বসে আছেন।' তা এ ব্যাপারে আইনটা তো আমরা করিনি। আপনারাই করেছিলেন। তখন আপনারা ভেবেছিলেন যে, আপনারা চিরকাল বসে থাকবেন, কেউ আপনাদের সরাতে পারবে না। সেই জন্য এই ব্যবস্থা করেছিলেন। তথাপি আমি বলব যে, উনি গঠনমূলক কিছু কথাবার্তা বলেছেন। কিন্তু ঐ ফরোয়ার্ড ব্লক, সি. পি. এম. ইত্যাদি বলে কোনও লাভ হবে না।

বামফ্রন্ট এক আছে এবং থাকবে, ভবিষ্যতেও থাকবে। কিন্তু কংগ্রেস জন্ম থেকে আজ পর্যন্ত কোনওদিন এক হয়নি, হতে পারেনি এবং হবেও না। মমতাপন্থী, সোমেনপন্থী এই রকম বিভিন্ন দল হবে। ডাঃ রায় একদিন বলেছিলেন, এই দেশে কো-অপারেটিভ করা অত সোজা নয়। কারণ, বাঙালি সকলেই এক-একজন বিজ্ঞ, কেউ কারও সঙ্গে থাকতে পারে না। ছেলে বাপের কথা শোনে না। কাজেই কো-অপারেটিভ করা কঠিন। এর মধ্যেও মাননীয় মন্ত্রী মহাশয় সমবায় আন্দোলন চালিয়ে যাচ্ছেন। পশ্চিমবাংলায় সমবায় করা কঠিন, একথা ডাঃ রায় বলে গেছেন। তবুও মন্ত্রী মহাশয় এখানে করার চেষ্টা করছেন। সর্বত্র সহযোগিতা পাচ্ছেন না এবং পাবেনও না আর বাঙালিদের নিয়ে কো-অপারেটিভ করা কঠিন। আমরা যখন কো-অপারেটিভ করতে যাচ্ছি তখন কংগ্রেসের লোকজন এসে বলছেন লোন দিতে হবে। তাই এইসব অসুবিধার মধ্যেও কো-অপারেটিভ আন্দোলনের গতি উনি এনেছেন, সেইজন্য ধন্যবাদ জানাচ্ছি। কো-অপারেটিভ ডিপার্টমেন্টের যে বাজেট আছে সেটা আমি হিসাব করে দেখলাম, ৩৩ কোটি ৮৬ লক্ষ টাকার বাজেট। তার মধ্যে ১৩ কোটি ৪০ লক্ষ টাকা অ্যাডমিনিস্ট্রেটিভ কস্টে চলে যাচ্ছে আর থাকছে ২০ কোটি টাকা। এই ২০ কোটি টাকা দিয়ে কি করে ডেভেলপমেন্ট করা যাবে? তার মধ্যেও যতটুকু করা সম্ভব তাই করার চেষ্টা উনি

করছেন। কো-অপারেটিভ ডিপার্টমেন্টর বাজেট যদি না বাড়ানো যায়, সমবায় আন্দোলন যদি জনগণের মধ্যে না আনা যায় তাহলে এই আন্দোলন ফলপ্রসূ হবে না। তাহলেও উনি যথেষ্ট চেষ্টা করছেন, সেইজন্য ওনাকে ধন্যবাদ জানাচ্ছি। প্রথমে ধন্যবাদ জানাচ্ছি, কর্মচারিদের ব্যাপারে যেটা ঝুলে ছিল এতদিন ধরে, তার সমাধান তিনি করেছেন। মাঝে মাঝে ওনার প্রতি রাগ হত যে উনি টাকা দিতে চাচ্ছেন না। আজকে সেইসব কর্মচারি যারা প্যাকস সেক্রেটারির কাজ করছেন তাদের ১-৯-৯১ থেকে ৩১-৩-৯৪ পর্যন্ত ১০০ টাকা করে পাবেন এবং সেই অ্যালটমেন্টের টাকা চলেও গেছে। ১-৪-৯৪ থেকে ৩১-৪-৯৫ সাল পর্যন্ত সাড়ে ৪০০ টাকা করে পাবেন। এই যে জিনিসটা উনি করতে পেরেছেন তার জন্য ওনাকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। বেনফেড যেটা একটা গোলমালের মধ্যে ছিল সেই জায়গায় উনি শান্তি ফিরিয়ে আনতে পেরেছেন। এখন সেখানে যথারীতি কাজকর্ম হচ্ছে। বহু দিন ধরে মেমারিতে যেটা বন্ধ ছিল সেটা চালু করেছেন। সেই সব কাজের জন্য ধন্যবাদ জানাচ্ছি। এছাড়া মহিলা সমিতি—এটা একটা নতুন জিনিস। ১৮টি প্রতিষ্ঠান করেছেন। রেজিস্ট্রারের জন্য আরও দাখিল হয়েছে। সেইজন্য ধন্যবাদ জানাচ্ছি। স্বল্প-মেয়াদি ঋণ এখন পর্যন্ত ১৫০ কেটি টাকা দেওয়ার কুথা বলা হয়েছে। লং টার্ম লোন আদায়ের ব্যাপারে সারা ভারতবর্ষের মধ্যে সপ্তম স্থানে এসেছে, সেইজন্য ধন্যবাদ জানাচ্ছি। উনি অনেক উন্নতি করতে পেরেছেন কর্মচারিরা ভালভাবে কাজ করেন না, তা সত্ত্বেও তিনি তাদের দিয়ে কাজ করাতে যে পেরেছেন তার জন্য ধন্যবাদ জানাচ্ছি। এখানে বলছেন যে অডিট হয় না। কিন্তু আপনাদের বছরের পর বছর অডিট আটকে থাকত। আমি এই প্রসঙ্গে একটি কথা বলি, আমি একটা বিদায় সম্বর্ধনা অনুষ্ঠানে গিয়েছিলাম। সেখানে দেখলাম, আপ-টু-ডেট অডিট হয়ে গেছে। এইরকম ব্যবস্থা আগে ছিল না। অডিটের ক্ষেত্রে যে উন্নতি হয়েছে সে বিষয়ে কোনও সন্দেহ নেই।

[2-00 —2-10 p.m.]

আমরা কো-অপারেটিভ আগে থেকে করি। তবে আগেকার থেকে এখন উন্নতি হয়েছে যে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। হাউসিং ফেডারেশনের সম্বন্ধে গত বছরও বলেছি এবং আবারও বলছি। শহরে হাউসিং হচ্ছে। সেখানে লটারির মাধ্যমেও লোক পেতে পারেন। কিন্তু গ্রামে হবে না। তবে গ্রামে ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক আছে। এগুলি জেলায় জেলায় আলাদা করে দিন। এই রকম কিছু ভাবতে হবে। তা না হলে বাস্তুঘুঘুদের আড্ডাটা ভাঙতে পারবেন না। স্যার সমবায় রুলসের ১০৮ নং ধারার চ্যাপ্টার ৬ চাকুরির শর্তাবলীর ১০ নং রুলে সাবরুল এর সংশোধনী প্রস্তাব যা বিশেষ গেজেট নং ৬৩৭, ৪ঠা ফেব্রুয়ারি ১৯৯৪-তে প্রকাশিত হয়েছিল। মাননীয় সমবায় মন্ত্রীর নিকট অনুরোধ জানাই এই বিষয়ে পূর্ণ বিবেচনার জন্য, কারণ প্রস্তাবিত সংশোধনে সমবায় আন্দোলনের গণতান্ত্রিক কাঠামোর পরিবর্তে আমলাতান্ত্রিক আন্দোলনে পরিমিত হবে এবং সমবায় সমিতিসমূহের কর্মচারিদের শ্রমবিরোধ আইনের অধিকার খর্ব হবে, যা বামফ্রন্ট সরকারের ঘোষিত নীতির পরিপন্থী। তাই বর্তমান সমবায় রুলসের প্রস্তাবিত সংশোধন না করার জন্য মাননীয় সমবায় মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় সমবায় মন্ত্রী তার দপ্তরের যে ব্যয় বরাদ্দ এনেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ

থেকে যে ছাঁটাই প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করছি। মাননীয় মন্ত্রীকে স্মরণ করিয়ে দিতে চাই যে, ৬০ দশকে আমাদের প্রথম প্রধানমন্ত্রী জওহরলাল নেহেরু এই ভিলেজ কো-অপারেটিভের কথা বলেছিলেন। তার ইংরাজিটা ছিল এই রকম যে, আই হ্যাভ সেড অফেন অ্যান্ড উড লাইক টু রিপিট হেয়ার দ্যাট দ্য থ্রি পিলারস অব ইন্ডিয়া রাইট অ্যাট দ্য বেস শুড বি ভিলেজ পঞ্চায়েত, ভিলেজ কো-অপারেটিভ, এবং ভিলেজ স্কুল।' এই ভিলেজ কো-অপারেটিভগুলি তাদের নিজস্ব বৈশিষ্ট্য নিয়ে বেঁচে আছে। স্যার, শুধু এই রাজ্যেই নয়, সারা ভারতে নয়, সারা পৃথিবীর কো-অপারেটিভের একটা নিজস্ব ক্যারেক্টারেস্টিক আছে। তাদের প্রপারটি হল তারা বিলং করে না, পাবলিক সেক্টর তারা বিলং করে না, বিলং প্রাইভেট সেক্টর একটা নিজস্ব বৈশিষ্ট্য নিয়ে একটা কো-অপারেটিভ সেক্টর আছে। এই বিষয়টা নিয়ে সারা ভারতের কো-অপারেটিভ যখন এগিয়ে যাচ্ছে তখন আমাদের পশ্চিমবাংলার অবস্থা কেন এই রকম? আমি আপনাকে বলছি স্যার, মাননীয় মন্ত্রীর অবগতির জন্য, রেজিস্টার অব কো-অপারেটিভ সোসাইটিস থেকে। ৩১.১.৯৪ সালে দায়িত্ব পেলেন এস. সঞ্জিবন। ২৫. ৪. ৯৪-তে তিনি চলে গেলেন অর্থাৎ ফেব্রুয়ারি মার্চ এপ্রিল—এই তিন মাসে একজন রেজিস্ট্রার অব কো-অপারেটিভ সোসাইটিজ কাজ করলেন। ২৫. ৪. ৯৪-তে রাঘবেন্দ্র সিং বলে একজন আই. এ. এস. অফিসার দায়িত্ব নিলেন। ১৭. ১১. ৯৪ চলে গেলেন। ১৭. ১১. ৯৪-তে মিঃ ব্যানার্জি দায়িত্ব নিলেন। ৯৪ সালের মধ্যে এই প্রশাসনের হেডে ৩ জন অফিসার এলেন। এরপর আপনি ৩০/৬/৯৫ তারিখে আর একজনকে এই ডিপার্টমেটে শ্রী এন চাকলাদারকে নিয়ে এলেন। এই নিয়ে কি কীর্তিকলাপ হচ্ছে, আপনার কাছে ডেপুটেশন দেন ওয়েস্টবেঙ্গল কো-অপারেটিভ অফিসার সার্ভিস অ্যাশোসিয়েশন, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে ডেপুটেশন দেন, আপনি বললেন করা যাবে না। হাইকোর্ট আছে। ডেপুটেশন শুধু নয়, টোটাল সিস্টেমটাকে তারা বয়কট করে, আপনি নিশ্চয়ই অবগত আছেন তারা হাইকোর্টে যায়, হাইকোর্ট রায়ে বলে দেন এই ভাবে চলতে পারে না। অ্যাসোসিয়েশন অফ প্রোমোটি অফিসারদের কিছু করা যাবে না। আমার বক্তব্যটা হল এই হাইকোর্ট রায় দিলে করা যাবে এবং এখন পর্যন্ত এই অ্যাশোসিয়েশন আপনার সঙ্গে নন-কো-অপারেশন করে চলছে। তারা বয়কট করে চলছে। আজকে বড় প্রশ্ন, মাননীয় সদস্য বললেন কো-অপারেটিভ মুভমেন্ট চলবে। ওয়েস্টবেঙ্গল সার্ভিস অ্যাসোসিয়েশনের কর্ম-কর্তারা যে কথা বলেছেন সে কথা যদি আপনি মোকাবিলা করতে না পারেন তাহলে আপনার ব্যয় বরাদ্দ নিশ্চয়ই সমর্থন পাবে না। এই কো-অপারেটিভ আন্দোলনকে তারা কোথায় নিয়ে যাবার চেষ্টা করছে। অনেক সময় দেখা যায় গাড়িতে লেখা থাকে হাইপথিকেটেড টু স্টেট ব্যাঙ্ক দোকানে, অমুক, তমুকে লেখা থাকে, কিন্তু সি. পি. এমের লোক বললে তবে দেওয়া হবে। সি. পি. এমের লোক যা বলবে তাই শুনতে হবে। এই ব্যাপারটার ফয়সলা হওয়া দরকার। আমার কাছে বড় প্রশ্ন মাননীয় সদস্য যা বললেন কো-অপারেটিভ মুভমেন্টের লক্ষ্য কি। ভিখারি পাশোয়ান নিখোঁজ হয়েছিল, সে ব্যাপারে অভিযুক্ত হুগলির ডি. এমকে আবার আনার চেষ্টা হচ্ছে। আমি আবার অনুরোধ করব এই নরখাদক মানুষ একটা সাধারণ শ্রমিককে খুনের জন্য দায়বদ্ধ, তাকে যদি আবার আনা যায় পশ্চিমবঙ্গের ইতিহাসে আপনি যতই চেষ্টা করুন না কেন এই কো-অ-পারেটিভ মুভমেন্টে একটা ক্ষত থেকে যাবে। আপনার কাছে অনুরোধ করছি এই ব্যাপারে আপনি সতর্ক হবেন। আপনার অবগতির জন্য জানাই আমাদের রাজ্যে কো-অপারেটিভ মুভমেন্ট

কিভাবে চলছে। আপনি অ্যাপেন্ডিক্স, ইকনমিক রিভিউর ১১০ পৃষ্ঠায় আমাদের যে স্ট্যাটিস্টিক্স দেওয়া হয়েছে তাতে দেখবেন লেখা আছে কো-অপারেটিভ মুভমেন্ট ইন ওয়েস্টবেঙ্গল নাম্বার অফ সোসাইটির লেখা আছে ২৩,৬৭৮, এখন ১৮৮২০৯৩ সালে ১৭,৬৭৬। পরের পৃষ্ঠায় দেখুন নাবার্ড প্রোপোজাল পাঠিয়েছে, ১৯৯২-৯৩ ১০০ মহারাষ্ট্রে ১১৮৪, ১৯৯৩-৯৪-তে নাম্বার অফ স্কীমস ৯১, ওরা এগিয়ে যাচ্ছে এরা পিছিয়ে আসছে, কেন পারছে না। সিটু আন্দোলন করে কোথায় নিয়ে যাচ্ছে। অবস্থাটা কি আপনি বলুন, এই অবস্থার মধ্যে পড়ে আপনি নিজেই কি আপনার ব্যয়বরাদ্দকে সমর্থন করতে পারবেন? আমি তো একজন সদস্য আপনি নিজেই সমর্থন করতে পারবেন না। তাই এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমাদের কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-10 —2-20 p.m.]

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রী শ্রী সরল দেব মহাশয় যে বাজেট প্রস্তাব উত্থাপন করেছেন তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। সাথে সাথে অভিনন্দন জানাই আমাদের সমবায় দপ্তরকে বিশেষ করে সার্ভিস কমিশনার শ্রী এ. কে. মুখার্জিকে। উন্নতি যেটা সেটা প্রকৃতপক্ষে আগামীদিনে সমবায় দপ্তরকে সমৃদ্ধ করবে। তার সব কিছু রেগুলার মেন্টেনের ব্যাপারে অনেক কিছুর ব্যাপারে সেটা অভিনন্দনের কারণ হবে। পাশাপাশি বি. বি. মন্ডল কমিশন যেটা সুপারিশ করেছেন, কর্মচারিদের বিভিন্ন অসুবিধা, অর্থ সংক্রান্ত ব্যাপার সেটাকেও অভিনন্দনের ব্যাপার বলে মনে করি। স্যার, আপনি জানেন প্রকৃতপক্ষে গত ৯০ বছর ধরে আমাদের দেশে সমবায় আন্দোলন চলছে। জওহরলাল নেহেরুর কৃতিত্ব বলা হচ্ছে, সেরকম কোনও ব্যাপার নয়, প্রকৃতপক্ষে ব্রিটিশ যুগেই শুরু। সামাজিক, অর্থনৈতিক নানা প্রয়োজনে এটা গড়ে তোলা হয়।

পরবর্তীকালে নিশ্চয়ই সমৃদ্ধি হয়েছে। আপনি নিশ্চয়ই দেখেছেন যে ক্ষমতায় আসার আগে উইপোকার মতো ওরা সমবায়কে খেয়ে ফেলেছিল। সেই অবস্থার মধ্যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এল। আমাদের বন্ধু মাননীয় সদস্য একটা কথা বলেছেন এবং তিনি সমর্থনও করেছেন। উনি বলেছেন যে পন্ডিত নেহেরু সমবায় স্কুল এবং পঞ্চায়েত করেছেন। পঞ্চায়েত ওরা করেনি, আমরা করেছি। এখন যেটা বড় প্রয়োজন সেটা হচ্ছে কো-অপারেশন। আমাদের দুর্ভাগ্য যে, আমাদের রাজ্যে কিছু কিছু আমলা আছেন, কিছু আধিকারিক আছেন, তারা মনে করেন যে তাদের দপ্তরগুলি স্বয়ংসম্পূর্ণ। আমি সবিনয়ে একথা বলতে চাই যে ডিপার্টমেন্টাল খুবই এসেন্সিয়াল, যেটায় খুবই দুর্বলতা রয়েছে। আজকে তার ফলে নানা রকম কমপ্লিকেশনে দেখা দিচ্ছে। কাজেই এটাকে মোটিভেশন করুন এবং কো-অর্ডিনেশন যাতে থাকে সেই রকম একটা ব্যবস্থা করুন। দ্বিতীয় কথা হচ্ছে, আমাদের বন্ধু বললেন যে সব নাকি জেরবার করা হচ্ছে। জেরবার আমরা করিনি, ওদেরই অর্থমন্ত্রী এটা করেছেন। এরা সমবায়ী কিনা সে বিষয়ে আমাদের যথেষ্ট সন্দেহ আছে। সেজন্য আপনার কাছে আবেদন করব যে সমবায়ী মানসিকতা সম্পন্ন লোকেদের নিয়ে আপনি সমবায় গড়ে তুলুন। আমরা দেখেছি যে গত কয়েক বছরে সমবায়ে হাজার হাজার সদস্য গ্রহণ করা হয়েছে। এটা সত্যি অভিনন্দনযোগ্য। কিন্তু এটাকে আরও বেশি করে সংগঠিত করা দরকার। এর মধ্যে কোনও

রাজনৈতিক সংকীর্ণতা থাকলে তা দুমড়ে-মুচড়ে সরিয়ে দিতে হবে। এখানে কোনও রাজনৈতিক সংকীর্ণতার অবকাশ থাকবে না। কংগ্রেসিরা সমবায় আন্দোলনকে ধ্বংস করেছে। সমবায়কে যারা কুক্ষিগত করার চেষ্টা করবে তাদের সম্পর্কে আপনি ড্রাস্টিক অ্যাকশন নিন। সমবায়ী সম্পন্ন মানুষকে এর মধ্যে বেশি করে নিন। রেজিস্ট্রার যিনি হবেন তাকে একটু বেশি সময় দিতে হবে যাতে তিনি সমস্ত জিনিসটা বুঝে উঠতে পারেন। কিন্তু মূল কথা হচ্ছে সমবায়ী ভাবমূর্তি সম্পন্ন মানুষকে বেশি করে নিতে হবে। পাশাপাশি আর একটা কথা নাবার্ড সম্পর্কে বলতে চাই। কেন্দ্রীয় সরকার যে বিদেশি ঋণ নিচ্ছে, ওরা ২ পারসেন্ট সুদ দেয়, আর সেটা রাজ্য সরকারকে ১০. ১২. ১৪ পারসেন্ট সুদে ঋণ দেয়। নাবার্ডও সেই রকম কায়দায় রুর‍্যাল সমবায় ব্যাঙ্কের উপরে খবরদারি করে বেশি মুনাফা নেবার চেষ্টা করছে। এই জিনিসের অবসান হওয়া দরকার। আর একটা কথা হচ্ছে, আপনি নিশ্চয়ই দেখেছেন যে কুচবিহারে যে শাখাটি আছে সেটা অত্যন্ত দুর্বল। সেটাকে ওরা জেরবার করে দিয়েছে। আলিপুরদুয়ারে নাবার্ডের একটা শাখা খোলা দরকার। ঐ এলাকাটা ট্রাইবাল অধ্যুষিত এলাকা এবং ওখানে অনেক ভাগচাষী বাস করে। তারা ঋণ পাবার ক্ষেত্রে অনেক অসুবিধায় পড়ে। আপনি নিচের তলার মানুষকে উপরে তোলার চেষ্টা করছেন, কিন্তু পারছেন না। আমরা দেখছি যে অনেক আদিবাসী তাদের জমি বিক্রয় করতে বাধ্য হয়। কিন্তু সেই জমি বিক্রয় বৈধ না হওয়ার দরুণ যারা এগুলি কেনেন তারা সমবায়ী হওয়া সত্ত্বেও জমির টাইটেল না থাকার জন্য ঋণ পান না। আর একটা কথা হচ্ছে মাদারি হাটের টোডো পাড়ার বল্লালপুর এলাকায় মানুষের জন্য, বনবাসী মানুষের জন্য একটি সমবায় ব্যাঙ্ক ঐ এলাকায় করার জন্য অনুরোধ জানাচ্ছি। আর একটা কথা হচ্ছে, রুল ১০৮, চ্যাপ্টার ৬, ১০(এ) যেটা সমবায় রুলসে প্রস্তাবিত সংশোধনী, সেটাকে পরিবর্তন করা দরকার। কারণ এই সংশোধনীটা প্রকৃতপক্ষে গণতন্ত্র বিরোধী। অন্ধ্রপ্রদেশে সরকার ইতিমধ্যে সেখানে মডেল অ্যাক্ট অনুযায়ী নূতন সমবায় অ্যাক্ট চালু করেছেন। যোজনা কমিশন রাজ্যে রাজ্যে মডেল অ্যাক্টের মাধ্যমে সমবায় আইন চালু করার কথা বলেছেন। যোজনা কমিশনের এই সংক্রান্ত আলোচনায় আমাদের অর্থমন্ত্রী সেখানে ছিলেন। তাদের সুপারিশ অনুযায়ী পশ্চিমবঙ্গেও মডেল অ্যাক্ট অনুসারে যাতে সমবায় আইন চালু হয় সেটা নিশ্চয়ই দেখা দরকার। এই কথা বলে বাজেটবরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-20 —2-30 p.m.]

**শ্রী রঞ্জিতকুমার পাত্র ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ব্যয়-বরাদ্দের যে দাবি উত্থাপিত করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করে এবং বিরোধীদের আনা ছাঁটাই প্রস্তাবের তীব্র বিরোধিতা করে দুই-একটি কথা বলতে চাই। আজকে সমবায়ের মতো একটা গুরুত্বপূর্ণ বিষয়ে ব্যয়-বরাদ্দের দাবির উপর আলোচনা করতে গিয়ে মাননীয় বিরোধী সদস্যরা অনেক সাফাই গাইলেন। আপনারা দীর্ঘদিন ক্ষমতায় ছিলেন, কি করেছেন আপনারা? সমবায় সমিতি ছিল সেখানে, সমবায়ের যে মূল কথা—দূবর্লতর শ্রেণীর মানুষকে অর্থনৈতিক সুযোগসুবিধা দেওয়া, গণমুখী চেতনা প্রসারিত করা। একটা গরিব লোক তখন লোন পেত না, তাদেরকে ঋণ দেওয়ার কথা কেউ ভাবতেও পারত না। যে কয়েকটা পেটোয়া বাস্তু ঘুঘু লোককে গরিব রূপে দেখা যেত, তাদের বকলমে টাকাটা দেওয়া হত। ওই

বাস্তু ঘুঘুরা, যাদের ঠিকানা ছিল ওই কংগ্রেস দল, তারাই লাভবান হয়েছিল। সুতরাং আজকে বাস্তু ঘুঘুর বাসাকে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ভেঙে দিয়েছে বলে ওদের গাত্রদাহ হচ্ছে। সেই মজা পুকুর তারা ভরিয়ে দিয়েছে, দুর্নীতির জঞ্জালে, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের সেই দুর্নীতি দূর করতে বেশি সময় চলে গেছে। এখন দুর্বল শ্রেণীর মানুষ আমাদের কো-অপারেটিভে আছেন। আপনারা বলছেন যে "আমাদের সময় আইনটা হয়েছিল"। কিন্তু আইনটাত আপনাদের সময় কার্যকরি হয়নি। সারা ভারতবর্ষে কংগ্রেস শাসিত রাজ্যগুলিতে ভূমিসংস্কার কার্যকর হয়নি। আপনারা বড় গলায় কথা বলেন, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার যা করেছেন আপনারা তা করতে পারেননি। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের যারা প্রধানত দরিদ্র শ্রেণীর, এই ধরনের অসংখ্য মানুষকে সদস্যপদ দিয়েছে। যে জমি জায়গা এক সময় কো-অপারেটিভ থেকে টাকা না পেয়ে গ্রামের সুদখোর মহাজনদের কাছে বিক্রি করে ভিক্ষার ঝুলি হাতে নিতে হয়েছিল, আজকে তাদেরকে বামফ্রন্ট সরকার মহাজনদের হাত থেকে মুক্ত করেছেন। এতে আপনাদের গাত্রদাহ হচ্ছে। আরেকটা কথা বলা দরকার, আপনারা বর্গাদারদের নাম নথিভুক্ত করার তীব্র বিরোধিতা করেছিলেন। সেই বর্গাদার, পাট্টাদাররা কো-অপারেটিভ সোসাইটি থেকে টাকা পাবেন এটা স্বপ্নেও আপনারা ভাবতে পারেন না। আপনাদের সময় তারা টাকা পাচ্ছেন, গ্রামের মহাজনদের হাত থেকে তাদের রক্ষা করা হচ্ছে এটা ভাবা যেত না। এই কো-অপারেটিভ সংস্থাকে কিভাবে পুনরুজ্জীবিত করা যায় তার জন্য সুস্পষ্ট পথ নির্দেশ আমাদের গভর্নমেন্ট দিতে পেরেছেন। এ জিনিস ভুলে গেলে চলবে না। বিরোধিতা করার জন্য আপনারা বিরোধিতা করছেন, এছাড়া অ্যাচিভমেন্ট হয়েছে। স্বল্প-মেয়াদি ঋণ, দীর্ঘ-মেয়াদি ঋণ কার্যকর করে যাতে কৃষি যন্ত্রপাতি ক্রয় করা যায় তার ব্যবস্থা করা হয়েছে। আপনাদের সময় কো-অপারেটিভ সোসাইটির অডিট হত না, এখন হয়। গ্রামের কৃষকদের জন্য সার বেনফেডের মাধ্যমে কো-অপারেটিভ সোসাইটি পায়। সেই সার কো-অপারেটিভ সোসাইটি যাতে ঠিকমতো সাপ্লাই করে, তার গ্যারান্টি দিতে হবে।

আর একটা কথা আমি অত্যন্ত বেদনার সঙ্গে মন্ত্রী মহাশয়ের কাছে উল্লেখ করতে চাই। এই সব মার্কেটিং সোসাইটিতে, সমবায় সমিতিগুলিতে যে অজস্র কর্মচারী রয়েছে তাদের বিষয়ে আপনি একটু চিন্তা করুন। জানি আমাদের রাজ্য সরকারের যে সীমিত আর্থিক ক্ষমতা তাতে এই স্বপ্ন চরিতার্থ করা কি দূরহ যন্ত্রণা। তা সত্ত্বেও বলব আপনাকে ভাবতে হবে। এই যে সমস্ত নিরন্ন মানুষ যারা আধপেটা খেয়ে আছে তাদের আপনার দপ্তরের নিয়মিত কর্মচারী করা যায় কিনা সেই ব্যাপারে ভাবতে আপনাকে অনুরোধ করব। কৃষি যন্ত্রপাতি দেওয়ার ব্যাঙ্কগুলির যে পদ্ধতি, ঋণ দেওয়ার যে পদ্ধতি তাতে আমরা অত্যন্ত দীর্ঘসূত্রতা লক্ষ্য করছি। যাতে এই প্রক্রিয়া সহজ এবং সরলীকরণ করা যায় সেই ব্যাপারে আপনাকে ভাবতে অনুরোধ করব। আমাদের দেশে যে সমস্ত গ্রামীণ মহাজন ছিল সামন্ততান্ত্রিক প্রভুরা ছিল তারা ধ্বংস হয়েছে ঠিকই কিন্তু কংগ্রেসি বন্ধুদের মধ্যে তার অবশেষ কিছুটা রয়ে গেছে। তাদের ধ্বংস করতে হবে। আপনার কো-অপারেটিভকে আরও পরিচ্ছন্ন করতে হবে। এই কথা বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তার আমি বিরোধিতা করে, আমার ছাঁটাই প্রস্তাবকে সমর্থন

করে এখানে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় তার ভাষণে যথারীতি এই রাজ্যের সমবায় আন্দোলনের অগ্রগতির কথা বলেছেন। আমি প্রথমেই বলতে চাই যে, সমবায় আন্দোলনের অগ্রগতি সেটা তখনই সামঞ্জস্য পূর্ণ দাবি হত যদি তার বাজেট বরাদ্দের মধ্যে দিয়ে সেটার প্রতিফলন ঘটত। কিন্তু সমবায় বাজেট উত্তরোত্তর বাড়াত দূরে থাক যে ভাবে বাজেট কমে আসছে। বিগত ৪ বছরের হিসাব নিলে বোঝা যাবে, তাতে জীর্ণ রূপ ধারণ করছে। সমবায় আন্দোলনের সরকার কতটা মনোযোগী এটা তার প্রতিফলন। সমবায় আন্দোলনকে যদি সত্যিকারে এগিয়ে নিয়ে যেতে হয় তাহলে দুর্নীতি, স্বজনপোষণ এবং সমবায়কে যতটুকু কুক্ষিগত করে রেখে দিয়েছে বাস্তুঘুঘুর দল, তাদের হাত থেকে সরিয়ে আনতে হবে। সমবায়ের অতীতের সেই ধারাবাহিকতার পরিবর্তন হয়নি, বরং অবস্থা আরও সঙ্কটজনক হয়েছে। এখানে দুর্নীতির বহু অভিযোগ আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কি ভাবে সেখানে দুর্নীতি চলছে নূতন একটা উদাহরণ আপনার কাছে তুলে ধরছি। আমরা জানি তন্তুজর ব্যাপারে। তন্তুজকে প্রায় একটা সরকারি সংস্থা বলা যায়। তন্তুজ রিজার্ভ ব্যাঙ্কের কাছ থেকে ঋণ নেবার জন্য ভুয়ো হিসাব দেখিয়ে ২১ কোটি ২৫ লক্ষ টাকা ক্যাশ ক্রেডিট নিয়েছে। ভুয়ো হিসাব দেখিয়ে লোন নিয়েছে, মারাত্মক ব্যাপার।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার নজরে আনছি—১৯৯২-৯৩ আর্থিক বছরে তন্তুজের ২০তম অ্যানুয়াল জেনারেল মিটিংয়ে তার ক্ষতির পরিমাণ তার সদস্যদের কাছে দেখানো হয়েছে ৫ কোটি, ৬৪ লক্ষ ৭২ হাজার। গড় হিসেব দেখলে দেখা যাবে মাসিক লোকসান ৪৭ লক্ষ টাকা। তাহলে ৯ মাসে দাঁড়ায় ৪ কোটি ২৩ লক্ষ টাকা। কিন্তু রিজার্ভ ব্যাঙ্কের কাছ থেকে লোন নেওয়ার জন্য লোকসানের পরিমাণটা মারাত্মকভাবে কমিয়ে দেখানো হল ১ লক্ষ, ৬৯ হাজার টাকা। আবার লাভের ক্ষেত্রে যেখানে ২০ শতাংশ থেকে ২৫ শতাংশ, সেখানে দেখানো হয়েছে ৮০ শতাংশ। এই ভাবে ভুয়ো হিসাব দেখিয়ে ২১ কোটি ২৫ লক্ষ টাকা রিজার্ভ ব্যাঙ্কের কাছ থেকে নেওয়া হয়েছে। ন্যাবার্ড এবং স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক-এর যোগ-সাজশে এই জিনিসগুলো হয়েছে। আবার দেখুন, ১৯৫৪ সালে তন্তুজ গঠিত হয়েছিল, তার উদ্দেশ্য ছিল এই—গ্রামের সাধারণ তন্তুবায় যারা, তারা তন্তুজের মাধ্যমে তাদের উৎপন্ন দ্রব্যগুলি বিক্রি করে তাদের জীবিকা নির্বাহ করতে পারবে। দেশের তন্তুবায়দের কাছ থেকে ৯০ শতাংশ এবং বাইরের তন্তুবায়দের কাছ থেকে ১০ শতাংশ ক্রয় করতে পারবে, এটাই নির্দেশ ছিল। কিন্তু দেখা যাচ্ছে কয়েক বছর ধরে তন্তুজ বাইরে থেকে বস্ত্র আমদানি করছে এবং সেইগুলো মিলের এবং সাম্প্রতিককালে অতীতের কনভেনশন পরিবর্তন করে ১০ পারসেন্টের পরিবর্তে ২০ পারসেন্ট নিয়ে আসছে বাইরে থেকে। অথচ রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার ২০ পারসেন্ট রিবেট দেয় তন্তুকে যাতে অন্যান্য মিলের সঙ্গে প্রতিযোগিতায় টিকে থাকতে পারে। সুতরাং সেই ভরতুকি থেকে এই রাজ্যের তন্তুবায়রা বঞ্চিত হচ্ছে।

দ্বিতীয় কথা হচ্ছে, ১২ হাজার সমবায় সমিতিতে ৩০ হাজার কর্মচারী আছে। যাদের নিয়েই কো-অপারেটিভ আন্দোলন এবং তার অগ্রগতি। কিন্তু তাদের প্রতি যে বঞ্চনা তাতে তারা অন্তর্ভুক্ত, অর্ধভুক্ত থাকছে। বেতন কাঠামো সম্বন্ধে সরকার ১৯৮২ সালে ঘোষণা করেছিল তাদের পে স্কেল ইমপ্লিমেন্ট হবে, কিন্তু আজ পর্যন্ত তা করা হচ্ছে না। শুনতে

পাচ্ছি অর্থ দপ্তর বাধা সৃষ্টি করছে। যেখানে ৪০ পারসেন্ট দেওয়ার কথা ছিল, সেটা দিতে পারছে না। কো-অপারেটিভ কর্মচারিদের যদি এইভাবে বঞ্চিত করে রাখা হয়, তাহলে কো-অপারেটিভ আন্দোলন কখনই হতে পারে না। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইব, ল্যাক্‌স কো-অপারেটিভ কর্মচারিদের জন্য কোনও সুনির্দিষ্ট ব্যবস্থা নিয়েছেন কিনা।

(এই সময় পরবর্তী বক্তার নাম ডাকায় মাইক অফ হয়ে যায়।)

[2-30 —2-40 p.m.]

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় উপাধক্ষ মহোদয়, ব্যাপারটা হচ্ছে আমার স্বল্প সময়ের বক্তব্যের মধ্যে মাননীয় মন্ত্রী সরল দেবকে দু-একটি কথা বলতে চাই। সরববাবু খুব জটিল অবস্থার মধ্যে রয়েছেন। আমরা বাইরে থেকে খবরের কাগজের মাধ্যমে যা দেখেছি, শুনছি এবং পড়ছি, সেটায় কিছুটা লজ্জা লাগে, আমরা কিছুটা চিন্তার মধ্যে আছি। আপনার দপ্তরের কিছু কর্মচারী আপনার নির্দেশ পালন করতে দিচ্ছে না। আপনি যেভাবে চলতে চান, তারা করতে দিচ্ছে না। তারা বলছে যে, আপনি অন্যের সাথে আপোস করেছেন, আপনি দুর্নীতির সাথে যুক্ত হয়ে এইসব নির্দেশ দিয়েছেন। আপনার কাছে আমরা আজকে সরাসরি জানতে চাই যে ঘটনাটা কি? আপনি সমবায়ের উন্নতি করবেন, দেশকে এগিয়ে নিয়ে যাবেন এটা আমরা চাইব। কিন্তু আপনার মধ্যে জটিলতা থাকে, সরষের মধ্যে যদি ভূত থাকে, আপনার মধ্যে যদি দুর্নীতি থাকে তাহলে সমবায়কে আপনি কি করে এগিয়ে নিয়ে যাবেন? আপনার মধ্যে বাধাটা কি? যারা আপনাকে বাধা দিচ্ছে তারা কি দুর্নীতিপরায়ণ? তারা কোন দৃষ্টিভঙ্গিতে বাধা দিচ্ছে, সেটা যদি খুলে বলেন তাহলে আমরা খুশি হব। কিন্তু খুলে বলা আপনার পক্ষে সম্ভব হবে কিনা আমি জানি না। সমবায় আজকে যে অবস্থার মধ্যে দাঁড়িয়েছে, বিশেষ করে যারা ডিরেক্টর হন, তারা সরকারি মনোনীত সদস্য। কারণ এটি একটি প্রাইজ পোস্ট হয়েছে। এদের সমবায়ের আদর্শে বিশ্বাস আছে কিনা, সমবায়ের মানসিকতা এদের আছে কিনা আমরা জানিনা। আমরা তার কোন চিহ্ন দেখতে পাই না। এদের পুরস্কার দেওয়ার জন্য এই জায়গায় বসিয়ে দেওয়া হয়, এদের খুশি করবার জন্য এখানে বসিয়ে দেওয়া হয়। তাই আপনার দপ্তরে আপনি পুরোপুরি অসহায়। তাই যাদের মনোনীত করলেন তারা লুটেপুটে খাচ্ছে, সমবায়কে তারা ছারখার করে দিচ্ছে। আপনি অন্তত এই আইনটা করবেন কিনা যে, আপনার মনোনীত সদস্য প্রত্যেকের সদস্য হওয়ার অভিজ্ঞতা যাদের আছে, যারা প্রাথমিক স্তরে সমবায়ের কাজ করেছেন, মানুষের সেবা করেছেন, তারপরে তাদের তুলে নিয়ে এলেন এবং তাদের দিয়ে কাজ করালেন। তাহলেই সমবায় সক্রিয় হবে, সতেজ হবে। কিন্তু কতকগুলো লোককে খুশি করবার জন্য, যে লোকটি '৭৫ সালে ঠিক এমার্জেন্সির সময়ে আমরা যখন মিছিল করছিলাম, আমার উপরে যে বোমা ছুঁড়েছিল—আমি '৯১ সালে বামফ্রন্টের হয়ে প্রতিদ্বন্দ্বিতা করেছিলাম তখন যে লোকটি আমাদের বিরোধিতা করেছিল—আজকে কুচবিহার জেলায় সেই লোকটিকে সমবায়ের মাথায় বসানো হল। কি গুণ খুঁজে পেলেন? তিনি বুঝলেন তাঁকে তোয়াজ করছেন। তিনি বুঝেছেন যে ফরোয়ার্ড ব্লককে শেষ করে দিতে হবে। তা তাই তারা লুটেপুটে খাচ্ছে। দ্বিতীয় কথা, এই যে আপনার সচিব, আধিকারিকরা আছেন, আপনি চেষ্টা করুন যে স্কুল বা কলেজে সমবায়ের সিলেবাসে রাখার জন্য। সেখান থেকে পড়শুনা

করে, শিক্ষা নিয়ে তবেই ঐ পদে বসবে। আজকে যিনি স্বরাষ্ট্র দপ্তরে আছেন, কালকে তিনি সমবায়ে এলেন। স্বরাষ্ট্র দপ্তরে যিনি কালকে ডাকাতদের সঙ্গে হাত মিলিয়ে মানুষকে পিটিয়ে শেষ করে এলেন, তিনি আজকে সমবায়ের আধিকারিক হয়ে গেলেন—এইভাবে সমবায় দপ্তর চলতে পারে না। সমবায়ের উপরে যাদের শিক্ষা আছে, পড়াশুনা করছে, সেখান থেকে যারা ডিগ্রি নিয়েছে, কোর্স নিয়ে পড়াশোনা করে এসেছে, তাদেরকে নিতে পারেন কিনা, চিন্তা-ভাবনা করবেন কিনা এই কথাটা জানতে চাই?

আপনার গতবার সারের অভাব হল। ৩,৩০০ টনের যে সার ছিল, সেই সার ৪ সাড়ে ৪-৫ হাজার টাকায় বিক্রি করা হল। সার পাওয়া যাচ্ছিল না। আমরা দেখলাম এবং শুনলাম যে এই বেনফ্রেডের মাধ্যমে সারের অভাব পূরণ করার ব্যবস্থা করা হল। ওই সার কিন্তু সমবায় সমিতিগুলোর কাছে পৌঁছাল না। সমবায়ের সদস্যরা সার পেলেন না। ওটা ব্যক্তিগত ডিলারদের কাছে ওই বেনফেড সার বিক্রি করে দিল। এই ব্যাপারে তদন্ত করে দেখতে পারেন। এই ব্যাপারে তদন্ত করলে আপনার সুবিধা হবে এবং আপনি দেখতে পাবেন এই বেনফ্রেডে কিভাবে দুর্নীতি হচ্ছে। সারের ক্ষেত্রে তো বললাম, এইরকম সর্বক্ষেত্রে দুর্নীতি চলছে। আপনি সমবায়েতে যতই বলুন উন্নতি হচ্ছে, আসলে উন্নতি হচ্ছে না। সরকারি সদস্যরা এই সমবায় সম্বন্ধে সমর্থন করে অনেক কথা বললেন। কিন্তু গ্রামবাংলায় যে পৌরসভার নির্বাচন হয়ে গেল এবং পঞ্চায়েতের ক্ষেত্রেই বলুন—সেখানে সব লোকই কি আমাদের পক্ষে ছিল? গত ৪ঠা জুন যে উপনির্বাচন পঞ্চায়েতে হল, তার হিসাব করে দেখেছেন কি? গ্রামের লোক আজকে বিক্ষুব্ধ হয়ে পড়েছে। গ্রামের মানুষ আজকে বিক্ষুব্ধ হওয়ার কারণ কি বলতে পারেন? কংগ্রেস যে কীর্তি করে গেছিল তাতে মানুষ কখনোই তাদের সমর্থন করতে পারেনি। কিন্তু আজকে এই নির্বাচনগুলোতে দেখলাম মানুষ তাদের ভোট দিয়েছে—কেন দিয়েছে বলতে পারেন? মানুষ কি অতীতের দিনগুলো ভুলে গেছে? না, ভুলে যায়নি। কিন্তু জানেন তো মানুষ যখন আত্মহত্যা করে তখন সব হিসাবনিকাশ করে নিয়েই আত্মহত্যা করে। আজকে আমাদের সাধারণ মানুষদেরই সেই অবস্থা হয়েছে। সুতরাং এই দিকটাতে আপনার জোর দিতে হবে। মানুষ জেনেশুনে আজকে কংগ্রেসকে এই পৌরসভার নির্বাচনে ভোট দিল। আসলে মানুষ আজকে আত্মহত্যার পথ বেছে নিয়েছে। সুতরাং আপনারা যে নিজেরা আত্মসন্তুষ্টিতে ভুগছেন সেটা ভোগার কোনও কারণ নেই। আপনাদের যে সমস্ত লোক দুর্নীতি করছে, সেই সমবায় সদস্যদের বিরুদ্ধে শাস্তির ব্যবস্থা করুন। সমবায়কে যদি সত্যি পবিত্র করে তুলতে পারেন তবেই বামফ্রন্ট সরকার আবার পুরনো জায়গায় ফিরে আসতে পারবে, এই আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের সমবায় মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং বিরোধীদের আনীত কাট মোশনের বিরোধিতা করছি। আমি বিরোধীপক্ষের সদস্যদের বক্তব্য শুনলাম। কংগ্রেসী সদস্য শ্রী অতীশ সিন্‌হা মহাশয় তার বক্তব্যের মধ্যে বললেন যে ১৯৭৭ সালে কংগ্রেসি আমলে সমবায় আন্দোলনের ব্যর্থতা স্বীকার করে গেলেন। এবং এই কথা বললেন যে বামফ্রন্ট আমলে তার গণমুখী প্রচেষ্টা দেখা গেছে এবং এই সমবায়ের যে জটিলতা ছিল সেটা কিভাবে কাটিয়ে ওঠা যায় সেই বিষয়েও পরামর্শ রেখেছেন। কিন্তু শৈলজা দাশ মহাশয়

রণে ভঙ্গ দিয়ে রণমূর্তি গ্রহণ করে অনেক কথা বলে গেলেন। তারপরে সঞ্জীব দাস মহাশয়ও সমবায় আন্দোলনে এটা বিরাট আতঙ্কের যেন ইঙ্গিত পাচ্ছেন বললেন। যাইহোক আমি দৃঢ়তার সঙ্গে বলতে পারি যে, এই সমবায় কর্মসূচি আজকে বামফ্রন্ট সরকার মানুষের কাছে গণমুখি করে তুলেছেন। আজকে এই প্রসঙ্গে জানাই যে, এই সমবায় আন্দোলন একটা বিশেষ সাফল্য এনে দিয়েছে। আমাদের ১৮টি জেলার মধ্যে ২১টি মহিলা ঋণদান সমিতি হয়েছে এবং প্রায় সাড়ে ৩ হাজার মহিলাকে যুক্ত করা হয়েছে যে সুযোগ আগে ছিল না।

[2-40 —2-50 p.m.]

স্যার, এই সমবায় আন্দোলনের মধ্যে দিয়ে প্রান্তিকচাষি, পাট্টাদার, বর্গাদারদের নথিভুক্ত করে বিভিন্ন ক্ষেত্রে সুযোগ-সুবিধা দেওয়া হয়েছে। কংগ্রেসি আমলে তারা মহাজনদের কাছে ঋণ নিয়ে সমস্ত কিছু খুইয়েছিল। কিন্তু আজকে আদিবাসিদের উন্নতির কথা চিন্তা-ভাবনা করা হয়েছে এবং এ বিষয়ে অগ্রগতি হয়েছে। স্যার, আমার আর সময় নেই, সুতরাং আমি ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি গভীর মনোযোগের সঙ্গে বিরোধী দলের নেতা এবং এপক্ষের বক্তাদের বক্তৃতা শুনেছি। আমার অত্যন্ত দুঃখ যে, একজন ভদ্রলোক পণ্ডিত জওহরলাল নেহেরুর কথা উচ্চারণ করলেন কিন্তু তার কথা শোনার কারও ধৈর্য্য হল না। তবে পশ্চিমবাংলায় সমবায় আন্দোলন সুত্রপাত করেছিলেন বিশ্বকবি রবীন্দ্রনাথ ঠাকুর। তিনি হাতে-কলমে করেছিলেন। সুতরাং আমাদের পণ্ডিত জওহরলাল নেহেরুর কাছে থেকে নতুন কিছু শিখবার প্রয়োজনীয়তা নেই। মাননীয় সদস্য শৈলজাবাবু বললেন মডেল অ্যাক্টের কি হল? মডেল অ্যাক্ট সম্বন্ধে রাজ্য সরকারের পক্ষ থেকে আমরা ক্লারিফিকেশন চেয়ে চিঠি দিই কিন্তু তার জবাব আজ পর্যন্ত পাইনি। জবাব পেলে এ সম্বন্ধে সিদ্ধান্ত নেওয়া হবে। তৃতীয়ত, ওরা বলেছেন, আমাদের অতীশবাবু তিনি দীর্ঘদিন মন্ত্রী ছিলেন। ওঁর পিতৃদেব পশ্চিমবাংলা ভূমি-সংস্কার আইন পাস করেছিলেন কিন্তু আমরা কার্যকর করেছি। ১৯৭৩ সালে আপনারা আইন পাস করেছেন ইউনিভার্সাল মেম্বারশিপের কিন্তু আপনারা কার্যকর করেননি। আমরা ১৯৯৩-৯৪ সাল অবধি ১২ লক্ষ ৭০ হাজার মেম্বারশিপ দিয়েছি ইউনিভার্সাল মেম্বারশিপের এবং তাদের ঋণ দিয়েছি। সুতরাং কথাটা ঠিক নয়। সেন্ট্রাল স্পনসর্ড স্কিমে আমাদের ঐ পি. এ. কে. এস.-গুলো রিভাইভ্যাল-এর কথা উঠেছে। প্রতি বছর ৫০ লক্ষ টাকা কেন্দ্রের দেবার কথা। ওরা কিন্তু টাকা দেননি। আমরা সেই রিভাইভ্যাল স্কিম চালু রেখেছি এবং করছি। আমাদের সমস্ত ই. আর. সি. এল.-দের ক্ষমতা দিয়েছি। মরিবান সোসাইটিগুলোকে নেয়ারবাই প্যাক্স-এর সঙ্গে তাদের অ্যামালমেট করে দেবার জন্য প্রত্যেকটি জেলার এ. আর. সি. এস.-দের আমরা দায়িত্ব আরোপ করেছি এবং করা হচ্ছে। সুতরাং মরিবান সোসাইটিগুলোকে আমরা রিভাইজ করার চেষ্টা করছি না—কথাটা তা নয়। ১৯৯৩-৯৪ আমাদের ডিমান্ড ছিল যেটা মাননীয় সদস্য অতীশবাবু জানতে চেয়েছেন—১৫০ কোটি টাকা শর্ট টার্মে, আমরা ১৪৫ কোটি টাকা দিয়েছি। এবং এ রাজ্যে যে সমস্ত ন্যাশনালাইজ ব্যাংক আছে, মোট ২৭-টা। তারা আমাদের রাজ্যের কৃষির যে চাহিদা তার ৪৮ ভাগ দেন। আমরা ৫২ ভাগ দিই। যাই হোক ওরা ভালোদিকের প্রশংসা করলেন না। ১৯৮৯-৯০ সালে

আমাদের রিকভারি ছিল সর্ট টার্মে ৪৩.৪১ পারসেন্ট আজকে সেটা বেড়ে গিয়ে ৬৩.৮৬ পারসেন্ট হয়েছে। রিকভারি যে কথা, অতীশবাবু বলেছেন—সমবায়ের টাকা রি-সাইক্লিং অফ ফান্ড। যদি রিকভারি না থাকে তাহলে আমাদের দাদন করতে অসুবিধা হয়। এবং সেখানে শর্ট টার্মে আমাদের স্থান হচ্ছে সারা ভারতবর্ষে—প্রথম স্থান হরিয়ানা ৮৪ পারসেন্ট, পাঞ্জাব ৭৯ পারসেন্ট, কেরালা ৭৪.৩ পারসেন্ট, উত্তরপ্রদেশ ৬১ পারসেন্ট, ওয়েস্ট বেঙ্গল ৫৯ পারসেন্ট। সুতরাং প্রত্যেকবারে কিছু হয়নি—এটা শুধু বিরোধিতা করার জন্য বলা হয়েছে। এখন ইনভেস্টমেন্ট বেড়েছে লং-টার্মে। আমি যেদিন এলাম সেদিন আমাদের ইনভেস্টমেন্ট ছিল অর্থাৎ এর ইনভেস্টমেন্ট ছিল ১০ কোটি থেকে ১২ কোটি টাকা। এখন সেটা ২৫ কোটি টাকা এবং রিকভারিতে আমাদের স্থান সপ্তমে। প্রথম হচ্ছে পাঞ্জাব, দ্বিতীয় কেরালা, তৃতীয় হরিয়ানা। পাজাব ৮৭ পারসেন্ট, কেরালা ৫২.১৭ পারসেন্ট, হরিয়ানা ৪৫.৯৫ পারসেন্ট, উত্তরপ্রদেশ ৪২.১৭ পারসেন্ট, ওয়েস্ট বেঙ্গল ৩৮.৫৭ পারসেন্ট।

সুতরাং ইনভেস্টমেন্ট বাড়ছে লঙ্ টার্মে এবং শর্ট টার্মে। তাছাড়াও আপনারা আমাদের কনজিউমার বিজনেস দেখবেন আমরা এখন ভারতবর্ষের মধ্যে প্রথম স্থানে আছি। আমাদের লক্ষ্যমাত্রা গত বছরে ছিল ৩৮২ কোটি টাকা, এবারে ৪১০ কোটি টাকা ধার্য হয়েছে। পশ্চিমবাংলায় আপনারা ৩০ বছর ছিলেন, আমরা ১৩ বছর আছি। পশ্চিমবাংলায় অবহেলিত মহিলাদের কথা বলা হয়, যেমন পশ্চিমবাংলায় পঞ্চায়েত, পৌরসভায় এক তৃতীয়াংশ মহিলাদের আসন দেবার কথা বলেছি, এটা আপনারা করেননি। আপনাদের আমল থেকে শুরু করে '৭৭ সালের আগে পর্যন্ত সারা পশ্চিমবাংলায় সমস্ত সমবায়গুলিতে ৭১ লক্ষর মতো সদস্য ছিল, তার মধ্যে ১৭৯টি সমবায় সমিতি মহিলাদের দ্বারা পরিচালিত ছিল, তার সদস্য সংখ্যা ছিল ৫ হাজার আজকে ৩।৪ বছরে সেটা বেড়ে ৬০ হাজার হয়েছে। তাদের আমানত ১ কোটি ২৫ লক্ষ হয়েছে। ৩ হাজার ৫ শত মহিলাকে মাছের ব্যবসায়, সব্জির ব্যবসা করার জন্য, গার্মেন্ট-এর ব্যবসা করবার জন্য স্বনিযুক্তি প্রকল্পে অর্থ দেওয়া হয়েছে। তারজন্য তো কেউ সাধুবাদ আপনারা জানালেন না? শুধু নিন্দা করলেন! শুধু নিন্দার জন্য নিন্দা। আপনারা তো অভিযোগ এনেছিলেন তমলুকের ঘাটালে সুধাংশু ভৌমিকের ব্যাপারে—অভিযোগটা কংগ্রেসের থেকে এসেছিল—কংগ্রেসের দ্বারা পরিচালিত চেয়ারম্যান, কংগ্রেসের নেতা, অধ্যাপক সুধাংশু ভৌমিক-এর বিরুদ্ধে অভিযোগে দোষ প্রমাণিত হয়েছে, ওখানে বেআইনি নিয়োগ হয়েছিল, ওখানে বে-আইনি নিয়োগ বন্ধ করার জন্য সার্ভিস কমিশন করা হয়েছে, তিনি হাইকোর্টে কেস করে বসে আছেন। সুতরাং ওখানে যে বেআইনি নিয়োগ হচ্ছে, সেই বেআইনি নিয়োগ বন্ধ করবার জন্য সার্ভিস কমিশন করা হবে। যেটা অতীশবাবু বলেছেন, রুল ৩০-এ আমরা এফেক্টিভ করছি। আমরা সার্ভিস কমিশন দিয়ে নিয়োগ করছি। শৈলজাবাবু আপনারা অভিযোগ এনেছিলেন, আপনারা তো দাদা-দিদির দল। সুতরাং আপনি অভিযোগ এনেছিলেন, সেটা আমরা দেখেছি। আমাদের মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় তিনি একটা ভাল সোসাইটিকে ভেঙে দেবার চক্রান্ত করেছিলেন, আবার কিছু অফিসারের যোগসাজশে মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকারের দ্বারা সমবায় সমিতি যেটা ভালভাবে চলছে সেটাকে ভাঙবার চেষ্টা করেছিলেন। তিনি বলাতে সেটা আবার আমাদের অফিসারদের দিয়ে তদন্ত করিয়ে দেখা গিয়েছে যে না সোসাইটিটি ভাল চলছে। এটা দেবপ্রসাদবাবু জানেন এবং স্পেসিফিক অভিযোগ

যদি আসে তাহলে নিশ্চয় আমরা ব্যবস্থা করব এখানে শাসক গোষ্ঠীকে মদত দিচ্ছি এই কথাটা সঠিক নয়। নাবার্ডের রিপোর্টে রায়গঞ্জ ব্যাঙ্ক, বালুরঘাট ব্যাঙ্ক এবং কাসুন্দিয়ার সম্পর্কে অভিযোগ বেরিয়েছে, সেখানে সব জায়গায় শাসক গোষ্ঠীর লোক ছিল, সেটা ভাঙা হয়েছে এবং অফিসার নিয়োগ করা হয়েছে, এটা সঠিক কথা। দুর্নীতির অভিযোগ যদি থাকে তাহলে স্পেসিফিক দিন, কিন্তু কোনও স্পেসিফিক অভিযোগ নেই। আপনারা যে কাট মোশন এনেছেন সেখানেও কোনও স্পেসিফিক অভিযোগ নেই। থাকলে আমি তদন্ত করতাম। শৈলজাবাবু বলছিলেন কাসুন্দিয়ার ব্যাপারে, সেখানে অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করেছি। ব্যাটরা ব্যাঙ্ক নিয়ে তদন্ত করতে আমরা মার্চ মাসে পাঠিয়েছি, রিপোর্ট এখনও আসেনি। এই ধরনের কোনও ব্যাঙ্ক সম্পর্কে এবং আর্বান ব্যাঙ্ক ৪৭টি সম্পর্কে বলেছিলেন এটা ঠিকই সরকারের আর্থিক দায়-দায়িত্ব নেই। তবে আর্থিক দায়-দায়িত্ব না থাকা সত্ত্বেও, বেআইনি কাজ করায় আন্ডার এরিয়া অপারেশন, কন্টাই কিংবা বড়বাজারে আপনারা বলবেন প্রমোটারি ব্যবসা করবার জন্য নিশ্চয় সরকার সেখানে অন লুকার হবেন। তন্তুজের কথা আপনারা বলেছেন। তন্তুজের ব্যাপারে আপনারা কাগজের সংবাদপত্র পড়ে বলছিলেন এবং তার রেজাল্টও বললেন। বলেছেন আমরা মৌরুসী পাট্টা করেছি। এই কথাটা কতখানি সত্য সেটা ভাববেন। স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক-এর অজিত সাহা আপনাদের লোক ছিল, বছর বছর ধরে মামলা করে তাকে কুক্ষিগত করে রেখেছে, এবারে আমরা ভোট করছি। সেখানে ভোট হয়েছে গণতান্ত্রিক মাধ্যমে। আপনারা সি. এল. ডি. পি.-র কথা উল্লেখ করেছেন, কিন্তু সেটাও গণতান্ত্রিকভাবে ভোটে এসেছে। আপনাদের কো-অপারেটিভ ইউনিয়ন গণতান্ত্রিক পথে ভোটের মাধ্যমে এসেছে। কনফেড সেখানেও ভোটের মাধ্যমে বোর্ড গঠিত হয়েছে। বেনফেডে করা যাচ্ছে না। আমি আহমেদ সৈয়দ-এর স্মরণাপন্ন হচ্ছেন। বেনফেডে করা যাবে, কিন্তু একটা অ্যাফেক্স এই ভোট করতে পারছে না। হাইকোর্টের থেকে সব্যসাচী মুখার্জিকে ইলেকশন অফিসার নিয়োগ করা হবে এবং যিনি কেস করেছেন তিনি কাগজপত্র না দেওয়ার ফলে করা যাচ্ছে না। সুতরাং কথাটা সঠিক নয়। আমরা গণতান্ত্রিকভাবে করতে চাচ্ছি না।

[2-50 —3-00 p.m.]

কথাটা সঠিক নয়, আমরা গণতন্ত্রীকরণ করতে চাইছি না, এটা ভুল। মিল্ক কো-অপারেটিভ, ফিসারম্যান কো-অপারেটিভ, তন্তুজ, কৃষি কো-অপারেটিভ সব সমবায়ই বাই-ফারকেশন, থানা মার্কেটিং, এস. কে. ই. এস. এইগুলো ডাইরেক্টলি সমবায় দপ্তর দেখে। কমলবাবু বলেছেন, সমবায় দপ্তর ২৮ পারসেন্ট সার দেন, আমরা সারটা ইফকো থেকে কিনি, তারপর আমরা সারটা দিই। এই ব্যাপারে প্রত্যেকটি জেলাতে আমাদের একটা করে মনিটারিং কমিটি আছে। প্রিন্সিপাল এগ্রিকালচার অফিসাররা সেই কমিটিতে আছেন এবং বেনফেডের ম্যানেজারও সেই কমিটিতে আছেন। সেই সারগুলো থানা মার্কেটিঙেও দেওয়া হয়। আপনাদের কাছে যদি স্পেসিফিক অভিযোগ থাকে যে থানা মার্কেটিং মাঝপথে সার অন্য জায়গায় বিক্রি করে দিচ্ছে তাহলে আমরা তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেব। আমরা দলীয় দৃষ্টিভঙ্গি নিয়ে কোনও কাজ করি না। আর নমিনেশনের কথা এখানে বলা হয়েছে সরকারপক্ষের আট জন থাকলে দুজন হবে, আর ১২ জন থাকলে ৩ জন প্রতিনিধি থাকবে। আপনাদের আমলে

তখন আপনাদের লোকজন সেখানে ছিল, আর এখন আমাদের আমলে আমাদের লোকজন আছে। আমরা যখন বিরোধীদলে ছিলাম তখন আমাদের কোনও কমিটির সদস্য আপনারা করেছিলেন? আপনারা দেখেছেন ইতিমধ্যে আমাদের শর্টটার্ম ইনভেস্টমেন্ট বেড়েছে, লংটার্ম ইনভেস্টমেন্ট বেড়েছে, মহিলা স্বনিযুক্তি প্রকল্প বেড়েছে, আমরা গণতন্ত্রীকরণ করেছি। গোটা রাজ্যে আমাদের যে সোসাইটিগুলো আছে তার মধ্যে ৬০০ জায়গাতে আমাদের অ্যাডমিনিস্ট্রেটার আছে। আমরা গণতন্ত্রের গলা টিপে ধরিনি। আপনারা দেখেছেন, আমরা ইতিমধ্যে এস. কে. ইউ. এস., পি. এ. সি. এস. ভূমি উন্নয়ন ব্যাঙ্ক, বিভিন্ন জায়গায় আমরা ডিপোজিট মোবিলাইজেশনের মাধ্যমে ৮৬৪ কোটি ৩৫ লক্ষ টাকা জমা করেছি। সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কগুলো বলছেন তোমরা আমাদের কাছে টাকা জমা দাও, আমরা স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কের চেয়ে বেশি সুদ দেব। ন্যাবার্ড বলছে আমরা ১৩ পারসেন্ট সুদ দেব। আপনারা দেখেছেন আমরা ইতিমধ্যে যারা প্রান্তিক চাষী, যারা সময়মতো ঋণ পরিশোধ করেছে, সেখানে এক কোটি পঁয়তাল্লিশ লক্ষ টাকা সাবসিডি সরকার থেকে দিয়েছে। এখানে পে-স্কেলের কথা বলা হয়েছে। পান্নাবাবুর নেতৃত্বে আমরা একটা পে কমিটি করেছি। অতীশবাবু কো-অপারেটিভ ইউনিয়ন করেন, তিনি জানেন সারা পৃথিবীতে পি.এ.সি.-এর বেতন রাজ্য সরকারি কর্মচারিদের দেয় না। আপনাদের বন্ধু রাষ্ট্র আমেরিকাও দেয় না।

সারা পৃথিবীতে কোথাও দেয়নি, ভারতবর্ষের কোথাও দেয়নি, দেবপ্রসাদবাবু শুনে নিন, আমি আপনাকে জিজ্ঞাসা করি মাদ্রাজে একটা প্রাইমারি সোসাইটিতে পিয়নের বেতন আড়াই হাজার টাকা, কোথা থেকে দেয়, সরকারতো দেয় না। মাদ্রাজে সমস্ত জায়গায় সরকারি অফিসাররা বসে আছে। মহারাষ্ট্রে দেয় না, গুজরাটে দেয় না, হরিয়ানায় দেয় না, উত্তরপ্রদেশে বেতন দেয় না, ওখানে কো-অপারেটিভের কন্সেপশন হচ্ছে আর্ন অ্যান্ড এনজয়। আমাদের সরকার একটা পে-কমিটি করেছিলেন, এই টাকাটা ১৯৯১ সাল থেকে বন্ধ ছিল। আমরা এ বছর ওই ১০০ টাকা করে ১৯৯৪ সালের ৩১শে মার্চ অবধি দেওয়ার জন্য ইতিমধ্যেই বোর্ড অফ অ্যাকাউন্টের কাছ থেকে এক কোটি টাকা পেয়েছি। আমরা সেই টাকা বরাদ্দ করে এ. আর. সি. এস. মারফৎ জেলায় জেলায় এ. আর. সি. এস.-দের ডি. ডি. ও. করে পাঠিয়ে দিয়েছি। এই বাজেট হওয়ার পর ১০০ টাকা করে ৩১শে মার্চ ১৯৯৩ সাল পর্যন্ত বাকি ছিল, এই বাকি টাকা দেওয়ার জন্য আমরা এই বরাদ্দ রাখছি। ১৯৯৪ সালের এপ্রিল থেকে ১৯৯৬ সালের ৩১শে মার্চ পর্যন্ত ৩৫০ টাকা করে আমরা কর্মচারিদের দেব। সেই টাকা আমরা এই বাজেটের পরে ব্যবস্থা করব। আমরা ১০০ টাকা করে ১লা জানুয়ারি থেকে যা বাকি ছিল ১৯৯৩ সালের ৩১শে মার্চ পর্যন্ত বকেয়া টাকাটা এ বছর দেওয়ার ব্যবস্থা করছি। ১৯৯৪-৯৫, ১৯৯৫-৯৬ সালের ৩১শে মার্চ এই ২ বছরের জন্য আমরা যেটা বলেছিলাম যে ৩৫০ টাকা, সেটার জন্য আমরা অর্থ দপ্তরের মঞ্জুরির জন্য আবেদন করেছি।

তারপর আপনারা অফিসারদের কথা তুলেছেন, দুর্নীতির কথা তুলেছেন। দুর্নীতির কথাটা ঠিক নয়। কথাটা হচ্ছে অফিসাররা ঘনঘন পাল্টে যাচ্ছেন। এখন কোনও আই. এ. এস. অফিসার যদি অ্যাসপিরেন্ট হন, তিনি দিল্লিতে যাবেন, তিন মাস এসেই তদ্বির করতে থাকেন

দিল্লিতে। আই. এ. এস. অফিসারদের সর্বভারতীয় সার্ভিস। সুতরাং এই যে তিন মাসের মধ্যে চলে গেলেন, এটাতে মন্ত্রীর কি করণীয় আছে?

আরেকটা কথা হচ্ছে, আরেকজন ডাইরেক্টর, অডিট, চিফ-সেক্রটারিকে বলেন আমার অফিসার দিতে ১৫-২০ দিন সময় লাগে। আপনারা ইন্টারিম অ্যারেঞ্জমেন্ট করুন। এর আগে দুজন প্রোমোটি ডব্লিউ. বি. সি. এস., আই. এ. এস. হয়ে গিয়েছিলেন, র‍্যাঙ্ক হচ্ছে জয়েন্ট সেক্রেটারি। সুতরাং জয়েন্ট সেক্রেটারি র‍্যাঙ্কের একজন অফিসারকে দেওয়া হয় ফর এ পিরিয়ড অফ ১০-১৫ ডেইজ। তাতে কিছু অফিসার নন-কোঅপারেশন করছেন, সকলে করছেন, তা বলি না। কিন্তু এটা মন্ত্রী কিম্বা সেক্রেটারি করছেন এটা ঠিক কথা নয়। সুতরাং এটা দুর্নীতির ব্যাপার নয়। কথা হচ্ছে এস. কে ইউ. এস. তার বিরুদ্ধে স্পেসিফিক কোনও অভিযোগ আছে বলে আমার অন্তত জানা নেই। সুতরাং ভিখারি পাশোয়ানা যা সংবাদপত্রে বেড়িয়েছে, সেখানে পুলিশ ইনভলভ। এস. কে. ইউ. এস.-এর নামে কাগজে আমি দেখিনি। সুতরাং আমরা দেখব বৃক্ষ ফলেন পরিচিয়তে। তাছাড়া একজন অফিসার সব করেন না। সকলে মিলে একটা কমবাইন্ড ওয়েতে কাজ করেন, মন্ত্রীও একা কিছু করেন না। আপনাদের সহযোগিতা নিয়ে সে দিন আমি মাননীয় সদস্যদের বলেছি যে আপনারা স্পেসিফিক কোথাও যদি দুর্নীতি থাকে, আনুন। অনেক জায়গায় আমি ব্যবস্থা নিয়েছি, আপনারা এটা জানেন। দলমত নির্বিশেষে সেটাতে বাঁ দিক বা ডান দিকের প্রশ্ন ওঠে না, সেখানে কোনও দল দেখি না, আমরা ব্যবস্থা নিই, যারা বললেন, তারা সকলেই জানেন। সুতরাং এই ধরনের কথা এটা শুধু বলবার জন্যই বলেছেন। কাটমোশন যা আনলেন এটাতে আমার লজ্জা লাগছে। বাজেটে ব্যয় বরাদ্দকে সমর্থন করে আর কাটমোশনের বিরোধিতা করে আমি আপনাদের কাছে অনুমতি চাইছি এবং তার সাথে শুধু বলব যে বিরোধী দলের সহযোগিতা চাই। হ্যাঁ, কিছু দুর্নীতি ঘটতে পারে আমরা অস্বীকার করি না। সমবায়ে যেটুকু দুর্নীতি আছে, এই দুর্নীতি দূর করবার কথা। কিন্তু শ্রেণী বিভক্ত সমাজে দুর্নীতি অবশ্যই আছে। ভারতবর্ষে আছে, কেন্দ্রে আছে। সেই জন্য সেই দুর্নীতি মুক্ত স্বচ্ছ সমবায় ব্যবস্থায় গরিব কৃষকদের কাছে পৌঁছবার জন্য আপনারা সকলে মিলে সহযোগিতা করলে আমি অন্তত পক্ষে বলতে পারি আমি সেই সহযোগিতা নেব। দুর্নীতি মুক্ত যে স্বচ্ছ সমবায় সংস্থা পশ্চিমবাংলার মানুষের কাছে তুলে দেবার জন্য আমি সদা সচেষ্ট থাকব। একথা বলে বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motions of Shri Ambica Banerjee, Shri Deba Prasad Sarkar, Shri Abdul Mannan and Shri Subrata Mukherjee that the amount of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 33,86,01,000 be granted for expenditure under Demand No. 57, Major Heads : "2425—Co-operations, 4425—Capital Outlay on co-operation and 6425—Loans for Co-operation", (This is inclusive of a total sum of Rs. 11.29.00.000 already voted on accounts in March, 1995) was then put and agreed to.

[3-00 — 3-10 p.m.]

## POINT OF INFORMATION

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ সুব্রত মুখার্জি, আপনার পয়েন্ট অব ইনফরমেশন কি আছে বলুন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি কলকাতা কর্পোরেশন থেকে এখনই আসছি, কয়েকটি কথা খুব দুঃখের সঙ্গে বলছি। সেখানে একেবারে যা ভাবা যায় না তাই চলছে। ঝুন্নু আনসারি, গত রায়টের সময় যে রায়টের এক নম্বরের পান্ডা ছিল, আপনাদেরই পুলিশ যাকে গ্রেপ্তার করেছিল, যার বিরুদ্ধে গ্রেপ্তারি পরোয়ানা নিয়ে বহুদিন ঘোরা হয়েছিল এবং যার বিরুদ্ধে ৬টি মার্ডার কেসের মামলা ঝুলছে তাকে একজন মন্ত্রী—সুভাষ চক্রবর্তী সঙ্গে নিয়ে কলকাতা কর্পোরেশনে গেছেন এবং মেয়র তার চেম্বারে বসে তার সঙ্গে আলোচনা করছেন যে কি করে বোর্ড তৈরি হবে এবং ঐ দাবি বা বখরা নিয়ে আলোচনা চলছে। স্যার, আমাদের লোকরা ওখানে প্রতিবাদ করেছে ঝুন্নুর প্রবেশ নিয়ে এবং বলেছে যে ঝুন্নুকে গ্রেপ্তার করতে হবে কারণ মামলা আছে। তাকে সরকারি গাড়িতে করে সুভাষ চক্রবর্তী নিয়ে ঘুরবে আর মেয়রের ঘরে যেখানে নেতাজি সুভাষচন্দ্র বসতেন সেখানে ঝুন্নু গিয়ে বারগেনিং করবে—এ জিনিস বরদাস্ত করতে না পেরে ওখানে বিক্ষোভ হয়। বিক্ষোভ দেখানোর ফলে পুলিশ আসে এবং আমাদের ছেলেদের লাঠি পেটা করে। স্যার, আমি জানতে চাই, কলকাতায় কি আমরা ভদ্র ভাবে বাঁচতে পারব, না, ঝুন্নুর নেতৃত্বে আমাদের বাঁচতে হবে? কলকাতার বুকে এই জিনিস কি আমাদের বরদাস্ত করতে হবে? বিধানসভা চলছে, এখানে মানববাবু আছেন, তিনি বলুন, ঐ ঝুন্নুর বিরুদ্ধে কি কি বলেছিলেন ৬ই ডিসেম্বরের ঘটনার পর। সেই ঝুন্নু আজকে মন্ত্রীর গাড়িতে গিয়ে মেয়রের ঘরে বসে বারগেন করছে। এটা কলকাতা তথা সারা পশ্চিমবাংলার লজ্জা। এ জিনিস বরদাস্ত করা যায় না।

**শ্রী রবীন দেব ঃ** অন এ পয়েন্ট অব ইনফরমেশন, স্যার, কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশনের মেয়র এবং চেয়ারম্যান নির্বাচনে মনোনয়নপত্র জমা দেবার শেষ সময় ছিল আজকে বেলা একটার সময়। বেলা একটার মধ্যে শুধু বামফ্রন্টের প্রশান্ত চ্যাটার্জি মেয়র পদে এবং চেয়ারম্যান পদে পূর্ণেন্দু সেনগুপ্ত এই দুজন প্রার্থী হিসাবে মনোনয়নপত্র দাখিল করেছেন। কংগ্রেস বা অন্য কেউ কোনও মনোনয়নপত্র দাখিল করেননি। সুব্রতবাবু একটু আগে চিৎকার করছিলেন, জানি না ওদের কি জল্পনা-কল্পনা ছিল। তাহলে স্যার, কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন-এ মেয়র প্রশান্ত চ্যাটার্জি হচ্ছেন এবং চেয়ারম্যান শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত হচ্ছেন। এটা স্যার, সকলের অবগতির জন্য জানালাম।

## Demand No. 40

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে ১৯৯৫-৯৬ আর্থিক বৎসরের নিমিত্তে ৪০ নং দাবির অধীন মোট ৩৭,৫৫,১০,০০০ (সাঁইত্রিশ কোটি পঞ্চান্ন লক্ষ দশ হাজার) টাকার ব্যয় বরাদ্দের

াবি আমি মঞ্জুরির জন্য উপস্থিত করছি। এই দাবির মুখ্য খাতগুলি হল "২২৩৫—সামাজিক নিরাপত্তা ও কল্যাণ (পুনর্বাসন)" এবং "৬২৩৫—সামাজিক নিরাপত্তা—কল্যাণের জন্য ঋণ পুনর্বাসন)"। ইতমধ্যে 'ভোট অন অ্যাকাউন্ট'-এ উপস্থাপিত মোট ১২,৫২,০০,০০০ (বারো কাটি বাহান্ন লক্ষ) টাকাও এর মধ্যে ধরা হয়েছে।

২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উপরোক্ত দাবি মঞ্জুরির উদ্দেশ্যে উপস্থাপিত করার জন্য এই সভার অনুমতি প্রার্থনা করতে গিয়ে এই রাজ্যে শরণার্থীদের পুনর্বাসন সমস্যার একটি মূল্যায়ন রাখতে আমি চেষ্টা করব এবং বামফ্রন্ট সরকার এই জাতীয় ও মানবিক সমস্যা সমাধানকল্পে কিভাবে প্রচেষ্টা করে চলেছেন তারও একটা বর্ণনা দেব।

**পরিপ্রেক্ষিত**

৩। লক্ষ লক্ষ দেশবাসী যারা তাদের পিতৃপুরুষের বাসস্থান ছেড়ে চলে আসতে বাধ্য হয়েছিলেন ভারতের স্বাধীনতা তাদের জন্য অবর্ণনীয় দুর্দশা নিয়ে হাজির হয়েছিল। ইতিহাসের এ এক মর্মভেদী বাস্তবতা। আমরা জানি, শরণার্থী পুনর্বাসন সমস্যার, মূলে রয়েছে সাম্প্রদায়িক ভিত্তিতে দেশ ভাগের সিদ্ধান্ত। গান্ধীজি, পন্ডিত নেহরু ও অন্যান্য জাতীয় নেতারা এটা বুঝতে পেরেছিলেন, দেশভাগের পর যারা পাকিস্তানে থেকে যাবেন তাদের কি অবস্থা হতে পারে। দেশভাগের সিদ্ধান্তে ক্ষতিগ্রস্তদের মন থেকে ভয় দূর করার উদ্দেশ্যে এই সব নেতৃবৃন্দ যথেষ্ট স্পষ্ট ভাষায় এই আশ্বাসই তাদের দিয়েছিলেন যে, ঘটনা যদি খারাপ দিকে মোড় নেয় তাহলে যারা তাদের জন্মভূমি ছেড়ে আসতে বাধ্য হবেন তাদের স্বাধীন ভারতে গ্রহণ করা হবে। তারা আশ্রয়, বাসস্থান ও চাকরি পাবেন। কিন্তু প্রত্যাশার সম্পূর্ণ বিপরীত ঘটনা ঘটল, ওই সব আশ্বাস ওরা বিস্মৃত হয়ে গেলেন।

৩.১। এটা এক প্রতিষ্ঠিত ঘটনা যে, গৃহহীন মানুষের স্রোত আসা শুরু হয়েছিল সেই ১৯৪৬ সাল থেকেই। নোয়াখালি হাঙ্গামায় ক্ষতিগ্রস্ত ৫৮,০০০ মানুষ তখনই এই বঙ্গে এসে উপস্থিত হয়েছিলেন। ওটা ছিল মাত্র শুরু। তারপর থেকে মানুষের এরকম চলে আসার আর বিরাম ছিল না, বেগও বৃদ্ধি পেয়েছে। দৃষ্টান্ত স্বরূপ বলা যায়, ১৯৪৭-এর আগস্ট থেকে ১৯৪৯-এর শেষ পর্যন্ত এই সংখ্যা ভয়াবহভাবে বৃদ্ধি পেয়ে দাঁড়ায় ১২.৮০ লক্ষে। দুর্ভাগ্যক্রমে এই মানুষগুলোর চরম দুর্দশা, কেন্দ্রে যে শাসকবর্গ ছিলেন, তাদের বিবেককে নাড়া দিতে ব্যর্থ হল। ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষের অধীন রাজ্য সরকারও এই মানবিক সমস্যা সম্পর্কে দৃষ্টি দেবার কোনও আগ্রহ প্রকাশ করল না। তিনি পূর্ব পাকিস্থানে গিয়ে সেখানকার সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষের কাছে আবেদন করলেন যাতে তারা এই রাজ্যে এসে হাজির না হন। তাতেও তৃপ্ত না হয়ে তিনি আরও এক ধাপ এগিয়ে গেলেন। তিনি দ্রুত প্রধানমন্ত্রীর কাছে এক প্রতিবেদন পাঠালেন এবং তাতে স্পষ্ট উল্লেখ করে দিলেন যে, পশ্চিমবঙ্গে শরণার্থীদের পুনর্বাসনের জন্য কোনও ব্যবস্থা গ্রহণের আবশ্যকতা নেই।

৩.২। তারপর ১৯৫০ সালে অবস্থার এতটাই অবনতি ঘটল যে, আরও ১২ লক্ষ গৃহহীন মানুষ এই রাজ্যে চলে এলেন। কিন্তু কি কেন্দ্র, কি রাজ্য কোনও সরকারই অবস্থার সুষ্ঠু এবং যথাযোগ্য মোকাবিলা করার প্রয়োজনীয়তা উপলব্ধি করল না। জাতীয় নেতৃবৃন্দ,

যারা স্বাধীন ভারতে শাসকে রূপান্তরিত হয়েছেন, তারা স্বাধীনতার বলি এই মানুষগুলোর দুঃখ ও যন্ত্রণার প্রতি ঔদাসীন্য প্রদর্শন করবেন, এটা কল্পনাও করা যায়নি। তবে ভারত সরকার এই অবস্থা মোকাবিলার জন্য কিছুই করেনি, একথা বলা সঠিক হবে না। তারা কিছু ব্যবস্থা নিয়েছিলেন তবে সে ব্যবস্থা একেবারেই ভিন্ন ধরনের ব্যবস্থা। তারা ১৯৫০ সালে নেহরু-লিয়াকত চুক্তি স্বাক্ষর করলেন। এই চুক্তির অন্তর্নিহিত উদ্দেশ্য ছিল চলে আসা মানুষগুলোর প্রত্যাবর্তন ত্বরান্বিত ও সহজসাধ্য করা যাতে করে সরকার বরাবরের জন্য রাজ্যে এই সব মানুষের পুনর্বাসনের ব্যবস্থা করার ঝামেলা থেকে মুক্তি পেতে পারে। শরণার্থীদের নিয়ে এ ছিল এক নিষ্ঠুর ও অমানবিক উপহাস এবং এর মধ্যে দিয়ে সরকারের ব্যবস্থা গ্রহণ ও অভিপ্রায়ের অন্তঃসারশূন্যতা ধরা পড়ে।

৩.৩। শরণার্থীরা সরকারি প্রহসনের মর্মার্থ ধরে ফেলতে সক্ষম হয়েছিলেন ; তাই তারা সরকারকে বধিত করতে অস্বীকার করলেন। বুক পেতে সমস্ত বাধা মোকাবিলা করবেন, এই মানসিকতা নিয়ে তারা এই রাজ্যেই থেকে গেলেন। অথচ এখানে পুনর্বাসনের প্রয়োজনীয় কোনও পরিকল্পনা কিংবা কার্যক্রম ছিল না, পরিবেশ ছিল সম্পূর্ণ প্রতিকূল, শিবিরের জীবন ছিল অনিশ্চয়তায় ভরা এবং সর্বোপরি ছিল সহানুভূতিহীন এক সরকার। তবু মানুষের আশা চলল নিরবচ্ছিন্নভাবে এবং এ রাজ্যে আশ্রয়প্রার্থী মানুষের সংখ্যা নতুন নতুন স্রোতের মাধ্যমে মারাত্মক আকার ধারণ করে শেষে এক বিশাল জনসংখ্যার রূপ নিয়ে ফেলল। ১৯৭৩ সালে তৎকালীন রাজ্য সরকারের হিসাব মতো পশ্চিমবঙ্গে শরণার্থীর সংখ্যা ছিল ৫৮ লক্ষ। ১৯৮১ সালে বামফ্রন্ট নিয়োজিত আর আর কমিটি (উদ্বাস্তু পুনর্বাসন কমিটি) এই সংখ্যা প্রায় ৮০ লক্ষ বলে উল্লেখ করে। তারপর দীর্ঘ ১৪ বৎসর পার হয়ে গেছে। ফলত স্বাভাবিক বৃদ্ধির হারের জন্য রাজ্যে শরণার্থীদের সংখ্যা আরও বেড়েছে। বর্তমানে শরণার্থীদের সংখ্যা এই রাজ্যে ১ কোটি ১২ লক্ষের মতো অর্থাৎ রাজ্যের মোট জনসংখ্যার ১/৬ অংশ। কেন্দ্রীয় সরকার অনুমোদিত ২৫-৩-৭১ তারিখের সীমারেখার নিরিখেই এই হিসাব।

৩.৪। পূর্বের বৎসরগুলির মতো আমি আবারও একটু অতীত ইতিহাসে ফিরে যাব এবং এই সভার সামনে আরও কিছু তথ্য পেশ করব। ১৯৪৮ সালে শরণার্থীরা 'নিখিল বঙ্গ বাস্তুহারা পরিষদ' নাম দিয়ে তাদের একটি সংগঠন স্থাপন করলেন। এটা ছিল অত্যন্ত গুরুত্বপূর্ণ এক সিদ্ধান্ত। গান্ধীজির এক আত্মীয় অমৃতলাল চট্টোপাধ্যায় ছিলেন এই সংগঠনের সভাপতি। কংগ্রেসের জয়পুর অধিবেশনে পণ্ডিত নেহরুকে শরণার্থীদের পুনর্বাসনের জন্য তার সংগঠনের পক্ষ থেকে একটি স্মারকলিপি দেবার জন্য তিনি সেখানে গিয়েছিলেন। কিন্তু প্রধানমন্ত্রী তার আবেদন-নিবেদনে একেবারেই কর্ণপাত করলেন না। তিনি পশ্চিমবঙ্গ রাজ্য সরকারের অবস্থানের কথা উল্লেখ করে বললেন যে, পশ্চিমবঙ্গে শরণার্থীদের পুনর্বাসনের কোনও প্রয়োজন নেই। তাই তিনি তাকে পূর্ব পাকিস্থানে ফিরে যাবার কথা বলে দিলেন। শরণার্থীদের জন্য আরও কঠোর প্রত্যাখ্যান অপেক্ষা করছিল। ১৯৪৯-এর জানুয়ারিতে কলকাতা ময়দানের এক সমাবেশে শরণার্থীরা মিছিল করে গিয়ে প্রধানমন্ত্রীর হাতে এক স্মারকলিপি দিতে চেয়েছিলেন। কল্পনা করুন, রাজ্যে পুনর্বাসনের ন্যায্য দাবি উত্থাপন করার জন্য তাদেরকে নির্মম পুলিশি আক্রমণের মোকাবিলা করতে হল। এটা ছিল সূত্রপাত। তারপর থেকে দুবার

যুক্তফ্রন্ট সরকারের স্বল্পকালের জন্য ক্ষমতাসীন থাকার সময়টুকু বাদ দিলে প্রত্যাখ্যান ও অত্যাচারের এই ঐতিহ্য পুরো তিন দশক ধরে চলল।

৩.৫। পশ্চিমবঙ্গে শরণার্থীরা অভিজ্ঞতা থেকে এটা বুঝতে পেরেছিলেন যে, সরকার তাদের মূল দাবি-দাওয়া সম্পর্কে উদাসীন, একমাত্র ইতিবাচক কোনও কার্যক্রম গ্রহণ করার মাধ্যমেই তাদের সমস্যার কিছুটা সমাধান সম্ভব। প্রথম যে কার্যক্রম তারা গ্রহণ করলেন তা হল নতুন করে বসতি স্থাপনের জন্য ফাঁকা জমি দখল করা। প্রথম যে তিনটি কলোনি তারা নিজেরাই স্থাপন করলেন সেগুলি হল ঃ (১) সোদপুরে 'দেশবন্ধুনগর', (২) নৈহাটিতে 'বিজয়নগর' বেং (৩) যাদবপুরে 'বিজয়গড়'। এ হল ১৯৪৯ সালের কথা। এই কলোনি কটিকে বলা যায় নিউক্লিয়াস, একটা ভিত্তি, যাকে কেন্দ্র করে শরণার্থীরা পশ্চিমবঙ্গে তাদের বেঁচে থাকার স্বার্থে এক তিক্ত ও বিরামহীন সংগ্রাম শুরু করেছিলেন। যেহেতু সরকারি স্তরে শৈথিল্য ও নিষ্ক্রিয়তা ছিল একেবারে সীমাহীন, তাই শরণার্থীদের নিজেদের কলোনি স্থাপনের এই সিদ্ধান্ত, যে ব্যাপক সংখ্যক গৃহহীন মানুষ তাদের বাসস্থান নির্মাণের জন্য এক খন্ড জমির আশায় মাথাকুটে ফিরছিলেন, তাদের সামনে এক উজ্জ্বল আলোকবর্তিকা হিসাবে কাজ করেছিল। কাজেই এই সিদ্ধান্ত কলোনি পত্তনের আন্দোলনকে দারুণভাবে সাহায্য করেছিল। ফলে চারিদিকে কলোনি গড়ে উঠতে শুরু করল। তবে কাজটা মোটেও একটা সহজ কাজ ছিল না। যদিও এই সব কলোনি বেশির ভাগই পরিত্যক্ত, অনুর্বর, জলা, নিচু ও জঙ্গলাকীর্ণ জমিতে গড়ে উঠছিল, তবুও যারা বসতি স্থাপন করছিলেন প্রতি পদক্ষেপে তাদের অত্যন্ত শক্তিশালী একদল প্রতিপক্ষের সঙ্গে সংগ্রাম করতে হচ্ছিল। জমির মালিক, তাদের দালাল এবং সহানুভূতিহীন প্রশাসন ছিল এই সব প্রতিপক্ষ।

**দুটি ভিন্ন চিত্র**

৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রাজ্যে পুনর্বাসনের একটি চিত্র তুলে ধরতে গিয়ে পশ্চিম পাকিস্তান থেকে আগত শরণার্থীদের সম্পূর্ণ একটি ভিন্ন চিত্র আমাদের সামনে ভেসে উঠছে। ভারত সরকার দেশের পশ্চিম অঞ্চলের শরণার্থীদের পুনর্বাসনের সমস্যা মোকাবিলা করতে গিয়ে যে সমস্ত পদক্ষেপ গ্রহণ করেছিল সেগুলো বিশ্লেষণ করলে পশ্চিমবঙ্গে কেন এই সমস্যার আজও সমাধান হল না তার কারণ আমরা বুঝতে পারি। অথচ আগামী বৎসর জাতি তার স্বাধীনতার পঞ্চাশ বৎসর পালন করতে যাচ্ছে। পার্লামেন্টের 'এস্টিমেটস কমিটি'-র কাছে পাঠানো ভারত সরকারের পুনর্বাসন মন্ত্রকের প্রতিবেদন থেকে জানা যায় যে, পশ্চিম পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের পুনর্বাসনের কাজ সেই ১৯৫৯ সালেই 'প্রায় সম্পূর্ণ হয়ে গিয়েছিল'। অন্যভাবে বলতে গেলে বলা যায়, পশ্চিম পাকিস্তানের ৪৭.৪০ লক্ষ উদ্বাস্তুর পুনর্বাসনের যে সমস্যা তার সমাধান মাত্র ১২ বছর সময়কালের মধ্যেই সম্পন্ন হয়ে গিয়েছিল। সন্দেহের কোনও অবকাশ নেই যে, কাজটা অত্যন্ত প্রশংসনীয় উদ্যমের সঙ্গে সম্পন্ন করা হয়েছিল। অপরপক্ষে, আমরা দেখছি পার্লামেন্টের 'এস্টিমেটস কমিটির প্রতিবেদন' (১৯৫৯-৬০) বলছে ঃ

> "মাত্র ১৯৫৫ সালের কোনও একটা সময় এবং তারপর থেকেই ভারত সরকার পূর্ব পাকিস্তান থেকে আগত শরণার্থীদের এই সমস্যা মোকাবিলা করার জন্য যথার্থরূপে মনস্থির করেছিল।"

৪.১। কাজেই দেখা যাচ্ছে, ১৯৫৫ সালের আগে ভারত সরকারের তরফে এই সমস্যা সমাধানের জন্য সক্রিয় বা কার্যকর কোনও সদিচ্ছা বা আগ্রহ ছিল না। ১৯৫৫ সাল থেকে ভারত সরকার যখন 'এই সমস্যা মোকাবিলা করার জন্য যথার্থরূপে মনস্থির করেছিল' তখন কি অবস্থার কোনও গুণগত পরিবর্তন ঘটেছিল? তারপর থেকে মূল্যবান চল্লিশটা বছর পার হয়ে গেছে। তাহলে এটা কি করে হয় যে, পশ্চিমবঙ্গে এই সমস্যা এখনও একটা জীবন্ত সমস্যা? এই প্রসঙ্গে আমি কিছু তথ্য ও জ্ঞাতব্য বিষয় পরিবেশন করার অনুমতি প্রার্থনা করছি। এসবের ভিত্তিতে আমরা একটা সঠিক মূল্যায়ন করতে সক্ষম হব ঃ

(১) পশ্চিম পাকিস্তান থেকে যে সমস্ত শরণার্থী ভারতে এসে আশ্রয় নিয়েছিলেন তারা তাদের পরিত্যক্ত স্থাবর সম্পত্তির জন্য মোট ১৯১.১৬ কোটি টাকা (৩১-৩-৭১ তারিখ পর্যন্ত হিসাবের ভিত্তিতে) ক্ষতিপূরণ পেয়েছিলেন। পূর্ব পাকিস্তান থেকে আগত শরণার্থীরা তাদের ফেলে আসা স্থাবর সম্পত্তির জন্য কোনও ক্ষতিপূরণ পাননি। (শ্রম ও পুনর্বাসন মন্ত্রকের প্রতিবেদন, ১৯৭১-৭২)।

(২) পশ্চিম পাকিস্তান থেকে আগত ১০.০৩ লক্ষ উদ্বাস্তু পরিবার উপরোক্ত ক্ষতিপূরণ লাভ করেছিলেন। অর্থাৎ ৪৭.৪০ লক্ষ পশ্চিম পাকিস্তানের শরণার্থীর প্রত্যেকেই এই ক্ষতিপূরণ পেয়েছিলেন (পার্লামেন্টের 'এস্টিমেটস কমিটি'র প্রতিবেদন, ১৯৫৯-৬০)।

(৩) ভারত থেকে যারা পাকিস্তানে চলে গিয়েছিলেন তাদের পরিত্যক্ত ৬০ লক্ষ একর চাষের জমি ও ৬.৫০ লক্ষ গ্রামের বাড়ির কতক পশ্চিম পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের মধ্যে বন্টন করে দেওয়া হয়েছিল আর বাকিটা তারা দখল করে নিয়েছিলেন। এই সব সম্পত্তির মূল্য ধরা হয়েছিল ১৫০ কোটি টাকা।

(৪) এবার আবাসন। পশ্চিম পাকিস্তানের শরণার্থীদের জন্য ভারত সরকার ১ লক্ষ ৬৬ হাজার বাসস্থান (residential unit) নির্মাণ করে দিয়েছিলেন। অপরদিকে পূর্ব পাকিস্তান থেকে আগত শরণার্থীরা এ রকম বাসস্থান পেয়েছিলেন মাত্র ১১ হাজার।

(৫) পশ্চিম পাকিস্তানের শরণার্থীদের পুনর্বাসনের জন্য ১৯টি পূর্ণ উপনগরী ভারত সরকার গড়ে তুলেছিল। এ ছাড়া ৩৬টি স্বয়ংসম্পূর্ণ কলোনি বর্তমান নগর ও শহরের উপকণ্ঠ হিসাবে স্থাপন করা হয়েছিল। এগুলোতে সর্বপ্রকার আধুনিক পৌর সুযোগ-সুবিধার ব্যবস্থা করা হয়েছিল। উপনগরীগুলো ছিল এক-একটি 'পূর্ণাবয়ব এবং স্বয়ম্ভর' ইউনিট ; বিদ্যালয়, হাসপাতাল, বিপণন কেন্দ্র ও শিল্প স্থাপনের স্থানসহ এগুলো তৈরি হয়েছিল। সরকারের মূল উদ্দেশ্য ছিল 'সমষ্টি জীবনকে সুখী ও অভীষ্টকামী করা'। কাজেই প্রতিটি উপনগরে সর্বপ্রকার

পৌর সুযোগ-সুবিধা যেমন, জল, পয়ঃপ্রণালী, বিদ্যুৎ ইত্যাদি সবই ছিল। (পুনর্বাসন মন্ত্রক প্রকাশিত 'পুনর্বাসনের কাহিনী')।

(৬) ভারত সরকার পশ্চিম পাকিস্তানের উদ্বাস্তুদের ফেলে আসা অস্থাবর সম্পত্তির ক্ষতিপূরণের ব্যবস্থাও করেছিল। সরকার 'সেন্ট্রাল ক্লেইমস অর্গানাইজেশন' (CCO) নামে একটি অফিস স্থাপন করেছিল এবং তার মাধ্যমে ঠিকাদারের বিল, 'আর্নেস্ট মানি', আমানত, সরকারি জামানত, ভবিষ্যনিধি, বেতন, বৃত্তি, লভ্যাংশ, শেয়ার, পেনশন, খেসারত, অস্থানান্তরিত ব্যাঙ্ক আমানত, ডাকবিমা প্রভৃতি বহুবিধ বিষয় বাবদ ক্ষতিপূরণ দিয়েছিল। পূর্ব পাকিস্তানের উদ্বাস্তুদের যথারীতি এই সি. সি. ও.-র আওতার বাইরেই রেখে দেওয়া হয়েছিল এবং তারা এই সমস্ত ক্ষতিপূরণ লাভ থেকে বঞ্চিত হয়েছিলেন।

(৭) চাকরির ব্যবস্থা করে দেবার প্রশ্নেও সেই একই বৈষম্য দেখা যায়। ভারত সরকার ২.৮৪ লক্ষ পশ্চিম পাকিস্তানের শরণার্থীর চাকরির ব্যবস্থা করেছিল। আর যখন পূর্ব পাকিস্তানের উদ্বাস্তুদের চাকরির ব্যবস্থা করার প্রশ্ন এল তখন দেখা গেল এই সংখ্যা নেমে এসেছে মাত্র ১.১০ লক্ষে। বৃত্তি ঋণেও একই ব্যাপার। পশ্চিম পাকিস্তানের উদ্বাস্তুদের ক্ষেত্রে এই ঋণের হার ছিল মাথাপিছু ৩,০০০ টাকা অথচ পূর্ব পাকিস্তানের উদ্বাস্তুদের ক্ষেত্রে এই ঋণ দেওয়া হল মাথাপিছু মাত্র ১,৫০০ টাকা করে।

৪.২। ইতিমধ্যে পূর্বের অনুচ্ছেদগুলিতে পরিবেশিত তথ্য ও জ্ঞাতব্য বিষয় থেকে আমরা সন্দেহাতীতভাবে বুঝতে পারছি কেন পশ্চিমবঙ্গে এখনও পুনর্বাসন সমস্যা সমাধানের অপেক্ষায় দিন গুনছে। এ সমস্তই জানা বিষয় এবং পূর্বেও এই সভার সামনে এগুলো উপস্থিত করা হয়েছে। কিন্তু আমি বিশ্বাস করি যে, একটা সঠিক ও যথাযথ মূল্যায়নের জন্য এই পরিপ্রেক্ষিত সর্বদাই সামনে থাকা প্রয়োজন। তাই এই পুনরুক্তি।

৪.৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যা বলতে চেষ্টা করেছি তা থেকে এটা স্পষ্টই প্রতীয়মান যে, স্বাধীন ভারতে সরকার একটি জাতীয় প্রতিশ্রুতি নিয়ে বিশ্বাসঘাতকতা করেছে এবং অত্যন্ত নগ্ন ও ন্যক্কারজনকভাবে বৈষম্যমূলক আচরণ করা হয়েছে। তবে আমি একথা কখনোই বলব না যে, পশ্চিম পাকিস্তানের শরণার্থীদের সম্পর্কে ভারত সরকার যে ব্যবস্থা করেছিল তা অবিবেচনাপ্রসূত। অপরপক্ষে, আমি আনন্দিত এই জন্য যে, পশ্চিম পাকিস্তান থেকে আগত শরণার্থী মানুষেরা পূর্ব পাকিস্তান থেকে আগত শরণার্থী মানুষদের মতো বঞ্চনার শিকার হননি। ভারত সরকারের যদি সদিচ্ছা থাকত তাহলে তারা অনেকাংশেই এই বঞ্চনার অবসান করতে পারত এবং বৈষম্যের এই যে ফারাক তারও অনেকটা পূরণ করা সম্ভব হত। কিন্তু তা করা হল না। তাই, ১৯৭৩-এর জুলাই পর্যন্ত যে হিসাব রয়েছে তাতে আমরা দেখতে পাচ্ছি, পশ্চিম পাকিস্তানের ৪৭.৪০ লক্ষ শরণার্থীর পুনর্বাসনের জন্য (ত্রাণ ছাড়া) মোট ব্যয় হয়েছিল ৪৫৬ কোটি টাকা আর পূর্ব পাকিস্তান থেকে আগত ৫৮ লক্ষ শরণার্থীর পুনর্বাসনের জন্য এই খরচের মোট পরিমাণ মাত্র ৮৫ কোটি টাকা।

**'অবশিষ্টের তত্ত্ব'**

৫। ১৯৬০ সালে অর্থাৎ ভারত সরকার পূর্ব পাকিস্তানের শরণার্থীদের পুনর্বাসনের সমস্যা 'যথার্থ রূপে মোকাবিলা' করার সিদ্ধান্ত গ্রহণ করার মাত্র ৫ বছরের মধ্যেই ওই সরকার থেমে পড়তে চাইল। পরিষ্কার জানিয়ে দেওয়া হল যে, কেবলমাত্র 'অবশিষ্ট কাজ' সম্পন্ন করা বাকি আছে এবং তার জন্য মাত্র ২১.৮৮ কোটি টাকা প্রয়োজন। একথা বলার অপেক্ষা রাখে না যে, ওই সিদ্ধান্ত ছিল একেবারেই বাস্তবের সঙ্গে সম্পর্করহিত। স্বাভাবিক কারণেই শরণার্থীরা এই 'অবশিষ্টের তত্ত্ব' মেনে নিতে সম্পূর্ণ অস্বীকার করলেন। রাজ্য জুড়ে আন্দোলনের মাধ্যমে তারা এই সিদ্ধান্ত বাতিল করার দাবি জানালেন।

**যুক্তফ্রন্ট সরকার**

৬। ১৯৬৭ সালে প্রথম যুক্তফ্রন্ট সরকার স্থাপিত হলে একটা গুণগত পরিবর্তন দেখা গেল। শরণার্থীরা এই প্রথম তাদের ন্যায়সঙ্গত দাবির সংগ্রামে রাজ্য সরকারকে তাদের মিত্র হিসাবে পেলেন। যুক্তফ্রন্ট সরকার রাজ্যে পুনর্বাসনের কাজ সম্পূর্ণ করার উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকারের কাছে ২৫০ কোটি টাকা দাবি করল। তবে দুটি যুক্তফ্রন্ট সরকারই বেশি দিন ক্ষমতাসীন থাকতে পারেনি। তবু এই সরকার দুটির স্বল্পকালীন অবস্থানও নানাদিক থেকে তাৎপর্যবাহী। প্রথমত, স্বাধীনতার পর কখনও রাজ্য সরকার শরণার্থীদের সমস্যার সুষ্ঠু সমাধানকল্পে কোনও দাবি তুলে ধরেনি। দ্বিতীয়ত, এই যুক্তফ্রন্ট সরকারের চেষ্টাতেই কেন্দ্র প্রাক্তন শিবিরবাসী শরণার্থীদের পুনর্বাসনের দাবি মেনে নেয়। তৃতীয়ত, 'কমিটি অফ রিভিউ' নামে তৎকালীন সাংসদ নির্মলচন্দ্র চট্টোপাধ্যায়ের নেতৃত্বে একটি উচ্চক্ষমতাসম্পন্ন কমিটি সেই সময়েই স্থাপিত হয়।

**অর্থনৈতিক পুনর্বাসনের মাস্টার প্ল্যান**

৭। ১৯৭২ সালে জাতি স্বাধীনতা প্রাপ্তির রৌপ্যজয়ন্তী উৎসব পালন করে। ওই বৎসরই রাজ্যে ক্ষমতাসীন সিদ্ধার্থ রায় সরকার, "পশ্চিমবঙ্গে শরণার্থীদের অর্থনৈতিক পুনর্বাসনের জন্য একটি মাস্টার প্ল্যান" প্রকাশ করে। ওই 'প্ল্যান' পরে সংশোধিত ও পরিবর্ধিত হয়ে ১৯৭৩-এ আবার প্রকাশিত হয়। ওই মাস্টার প্ল্যান-এ মোট ১৫০ কোটি টাকা বিনিয়োগ করার কথা বলা হয়। কিন্তু ভারত সরকার ওই মাস্টার প্ল্যান বিবেচনা করতে অস্বীকার করে। এমন কি, কলোনিতে অস্বাস্থ্যকর পরিবেশে বসবাসকারি শরণার্থীদের পরিকাঠামোগত কিছু সুযোগ-সুবিধা দানের যে প্রস্তাব ওই মাস্টার প্ল্যান-এ করা হয়েছিল এবং যার প্রস্তাবিত ব্যয় ধরা হয়েছিল মাত্র ৩১ কোটি টাকা, কেন্দ্রীয় সরকার তাও অনুমোদন করতে রাজি হল না। তবে কেন্দ্রীয় সরকার ১৯৭৪-এর মে মাসে স্বীকৃত কলোনিগুলিতে লিজ স্বত্বদানের অপমানকর শর্ত সংবলিত এক দলিল অনুমোদন করে।

**নিঃশর্ত দলিল ও অধিকার এবং কলোনি বৈধকরণ**

৮। অপমানজনক শর্ত সংবলিত লিজ স্বত্বদানের দলিল অগ্নিতে ঘৃতাহুতি দেবার কাজ করল। শরণার্থীরা এই বয়ান পরিবর্তনের সংগ্রাম শুরু করলেন। বামফ্রন্ট সরকার

ক্ষমতায় আসার জন্য শরণার্থীদের এই আন্দোলন যথাযোগ্য সমর্থন লাভ করল। কিন্তু ভারত সরকার অনমনীয়। এমন কি, ৯৯৯ বছরের লিজ দেবার প্রস্তাবও বাতিল করা হল। শেষ পর্যন্ত ১৯৮৬-র নভেম্বর নিঃশর্ত দলিল দেবার কেন্দ্রীয় সম্মতি পাওয়া গেল। ১৯৭৪ সালকে ধরলে (যখন লিজ-স্বত্ব দেবার সিদ্ধান্ত গৃহীত হয়েছিল) এভাবে ১২ বৎসরের একটা দীর্ঘ সময় অর্থহীন বিতর্কে ব্যয়িত হল।

৮.১। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে শরণার্থীদের পুনর্বাসনের ইতিহাস তাই চরম উপেক্ষা ও চূড়ান্ত উদাসীনতার এক দুঃখজনক ইতিহাস। আমি কলোনিতে নিঃশর্ত দলিল দেবার কথা উল্লেখ করেছি। এই নিঃশর্ত দলিলের সঙ্গে আবার শরণার্থীরা যে সব কলোনি স্থাপন করেছিলেন সেগুলোকে বৈধকরণ করার সিদ্ধান্ত অবিচ্ছেদ্যরূপে জড়িত। ১৯৪৯ সাল থেকে কিভাবে কলোনিগুলো স্থাপিত হতে থাকল তার একটা সংক্ষিপ্ত বিবরণও আমি পেশ করেছি। কিন্তু বৈধকরণ সম্পর্কিত সিদ্ধান্তও অত্যন্ত শ্লথগতিতে নেওয়া হতে থাকল। ১৯৭৬ সাল পর্যন্ত মাত্র ১৪৯টি প্রাক-' ৫১ পর্যায়ের কলোনির বৈধকরণ করা হয়। ১৯৭৮ সালে জনতা সরকারের আমলে ১৭৫টি উত্তর-' ৫০ পর্যায়ের কলোনি বৈধকরণের আদেশ বের হয়। ১৯৮১ সালে আর. আর. কমিটি ৮০৭টি উত্তর-' ৫০ পর্যায়ের কলোনিকে চিহ্নিত করে। কিন্তু বৈধকরণ সংক্রান্ত কেন্দ্রীয় সিদ্ধান্ত নেওয়া হয় আরও অনেক পরে, ১৯৮৭-র ফেব্রুয়ারিতে যখন কেন্দ্রীয় সরকার ৬০৭টি উত্তর-' ৫০ পর্যায়ের কলোনি বৈধকরণের বিষয়ে তাদের সম্মতি দান করে। কাজেই আজ পর্যন্ত সর্বমোট ৯৩১টি জবরদখল কলোনি বৈধকরণ সিদ্ধান্তের আওতায় এসেছে, যদিও আমরা জানি ১৯৯১ সালের ৪ঠা সেপ্টেম্বর রাজ্য বিধানসভায় যে প্রস্তাব পাশ হয়েছিল তাতে সরকারি ও সরকার স্বীকৃত কলোনির মোট সংখ্যা বলা হয়েছিল ২৬১৭।

আর আর কমিটি

৯। উবাস্তু পুনর্বাসন কমিটি (R. R. Committee) ১৯৭৮ সালের ডিসেম্বরে গঠিত হয়। তৎকালীন সাংসদ শ্রী সমর মুখার্জি এই কমিটির চেয়ারম্যান হন। এই কমিটি গঠনের মুখ্য দুটি উদ্দেশ্য ছিল। প্রথমত, বামফ্রন্ট সরকার রাজ্যে পুনর্বাসন সমস্যার একটা সার্বিক মূল্যায়ন করতে চেয়েছিল। দ্বিতীয়ত, তৎকালীন প্রধানমন্ত্রী শ্রী মোরারজি দেশাই একটি পূর্ণাঙ্গ ও তথ্যসমৃদ্ধ প্রতিবেদন চেয়েছিলেন, কারণ পুনর্বাসন সমস্যা সমাধানের প্রশ্নে তার কাছে বিষয়টি উত্থাপিত হয়েছিল। প্রস্তাব বিবেচনার জন্য এই প্রতিবেদন ছিল জরুরি। কিন্তু ১৯৮১-র আগস্ট মাসে যখন আর-আর কমিটির প্রতিবেদন প্রকাশিত হল তখন আর জনতা সরকার ক্ষমতায় নেই। পুনঃ পুনঃ স্মারকলিপি, তাগিদ, ডেপুটেশন, দিল্লিতে বিভিন্ন স্তরে সভা ইত্যাদি সত্ত্বেও ওই প্রতিবেদনকে কেন্দ্রীয় সরকার বিবেচনা করল না। কলোনি বৈধকরণের (৬০৭টি উত্তর-' ৫০ পর্যায়ের) যে প্রসঙ্গ উল্লেখ করেছি সেটি ছাড়া প্রতিবেদনে উল্লিখিত আর কোনও প্রধান সুপারিশ (অর্থনৈতিক পুনর্বাসনের সুপারিশসহ) কেন্দ্রীয় সরকার কার্যত বিবেচনাই করল না। এর ফলে, ওই প্রতিবেদনে মোট ৭৫০ কোটি টাকা অর্থ বিনিয়োগের

বিবেচনাই করল না। এর ফলে, ওই প্রতিবেদনে মোট ৭৫০ কোটি টাকা অর্থ বিনিয়োগের

যে সুপারিশ করা হয়েছিল তা তার প্রাসঙ্গিকতা হারিয়ে ফেলল। মূল্যবৃদ্ধির জন্য সুপারিশকৃত অর্থের ওই পরিমাণকে বর্তমান মূল্যমানের ভিত্তিতে বাড়ানো প্রয়োজন হয়ে পড়েছে।

**কলোনিতে উন্নয়নের কাজ**

১০। কি রকম একটা প্রতিকূল অবস্থার মধ্য এ-রাজ্যে কলোনিগুলো গড়ে উঠেছিল তার উল্লেখ আমি ইতিমধ্যে করেছি। বৈধকরণ করার সঙ্গে সঙ্গে কলোনিগুলোকে বাসযোগ্য করার উদ্দেশ্যে উন্নয়নের কাজ শুরু করা উচিত ছিল। কিন্তু তখন উন্নয়ন ব্যয়ের উর্ধ্বসীমা নিয়ে বিতর্ক চলতে থাকল, যদিও ১৯৭৬ সালে ক্রমবর্ধমান আন্দোলনের চাপে কেন্দ্রীয় সরকার নিয়োজিত 'ওয়ার্কিং গ্রুপ' সি. এম. ডি. এবং সি. এম. ডি. বহির্ভূত এলাকার জন্য নির্দিষ্ট উর্ধ্বসীমা স্থির করে দিয়েছিল। পরিকল্পনা কমিশন সেই উর্ধ্বসীমাকে ৪৫৬০ টাকা ও ২৭০০ টাকা থেকে কমিয়ে যথাক্রমে ২৫০০ টাকা ও ১৭০০ টাকা করে দিয়েছিল। সর্বোপরি গ্রাম এলাকার কলোনিগুলোতে উন্নয়নমূলক কাজ করার সম্মতিই দেওয়া হল না। এই সব বাধ্যবাধকতার ফলে উন্নয়নের কাজ হয়ে পড়ল অত্যন্ত অনিশ্চিত ও অসন্তোষজনক। ১০০৮ কলোনিতে 'ওয়ার্কিং গ্রুপ' ১,৭০,২৬৯টি প্লট উন্নয়নের লক্ষ্যমাত্রা হিসাবে স্থির করেছিল ; মোট ব্যয় ধরা হয়েছিল ৫২.৩৪ কোটি টাকা। তাই এত বছরে ১২.১ কোটি টাকা খরচ করে মাত্র ৫৯,০০০ প্লটে উন্নয়নের কাজ কোনওরকমে করা সম্ভব হয়েছে।

**প্রথম সর্বদলীয় ডেলিগেশন**

১১। ১৯৯২-এর ২৩ এপ্রিল পশ্চিমবঙ্গ বিধানসভার এক সর্বদলীয় ডেলিগেশন কেন্দ্রীয় নগর উন্নয়নমন্ত্রী শ্রীমতী শীলা কলের সঙ্গে সাক্ষাৎ করে একটি যুক্ত স্মারকলিপি পেশ করেন। তাতে ২,৫০,০০০ প্লটের উন্নয়নের জন্য ৪০০ কোটি টাকা দাবি করা হয়েছিল। ৬০৭টি উত্তর-' ৫০ পর্যায়ের কলোনি ও অন্যান্য কলোনিতে (অর্থাৎ গ্রাম এলাকার কলোনি, ক্ষুদ্র, 'প্রাইভেট' ও বায়নানামা কলোনি ইত্যাদি) উন্নয়নের কথা ওই স্মরকলিপিতে বলা হয়েছিল। পরবর্তী সময়ের ঘটনা সম্পর্কে একটা পরিষ্কার ধারণার জন্য বলছি যে, পূর্বে উল্লিখিত ১,৭০,২৬৯টি প্লটের মধ্যে ৬৭,১১২ প্লট হল গ্রাম এলাকার এবং বাকি ১,০৩,১৫৭ প্লট হল শহর এলাকার। যে ৫৯,০০০ প্লটে উন্নয়নের কাজ সম্পন্ন হয়েছে বলে বলা যায় সেগুলি বাদ দিলে 'ওয়ার্কিং গ্রুপ'-এর প্রতিবেদন অনুসারে আর মাত্র ৪৪,০০০ প্লট বাকি থাকে যাতে উন্নয়নমূলক কাজ করা আবশ্যক। আমার বিগত বাজেট (১৯৯৪-৯৫) বক্তৃতায় আমি জানিয়েছিলাম যে, ভারত সরকার এই ৪৪,০০০ শহর এলাকার প্লটে উন্নয়নমূলক কাজ করার জন্য একটি প্রকল্প মঞ্জুর করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করছে। এই প্রসঙ্গে পরে আবার আসব।

**প্যাকেজ প্রস্তাব**

১২। এখানে পূর্ববর্তী একটা সময়ের ঘটনার উল্লেখ করব। স্বরাষ্ট্র মন্ত্রকের অভিপ্রায় অনুসারে রাজ্য সরকারের পক্ষ থেকে অফিসারদের একটি দল ওই মন্ত্রকের অফিসারদের সঙ্গে আলোচনার উদ্দেশ্যে দিল্লি যান। ওই আলোচনায় জানানো হয় যে, স্বরাষ্ট্র মন্ত্রক শরণার্থী

সমস্যার সমাধানকল্পে এককালীন একটা বন্দোবস্তে আগ্রহী এবং সে অনুযায়ী অর্থ বরাদ্দ করতে রাজি। সে মতে ১৯৯২-এর জুন মাসে রাজ্য সরকার কেন্দ্রের নিকট তাদের প্যাকেজ প্রস্তাব বিবেচনার জন্য পাঠায় এবং মোট ১৭২৬.৫০ কোটি টাকা দাবি করে। এই দাবি করতে গিয়ে ১৯৮১-এর আর আর কমিটির সুপারিশ মূল্যবৃদ্ধিজনিত কারণে ১৯৯২-এর মূল্যমানের ভিত্তিতে সংশোধন করা হয়েছিল।

**প্রধানমন্ত্রীর নিকট ডেপুটেশন**

১৩। ১৯৯২-এর এপ্রিল মাসে দিল্লিতে নগর উন্নয়ন মন্ত্রকের মন্ত্রীর কাছে সর্বদলীয় ডেলিগেশনের সাক্ষাৎকার এবং জুন মাসে প্যাকেজ প্রস্তাব পাঠাবার সময় থেকে প্রায় দু বছর অতিক্রান্ত হওয়া সত্ত্বেও কেন্দ্রীয় সরকারের কাছ থেকে রাজ্য সরকার কোনও সিদ্ধান্ত জানতে পারল না। তাই ১৯৯৪-এর ৬ এপ্রিল শ্রী সমর মুখার্জির নেতৃত্বে একটি ডেলিগেশন প্রধানমন্ত্রীর সঙ্গে দিল্লিতে সাক্ষাৎ করেন। এতে সাংসদ শ্রী সোমনাথ চট্টোপাধ্যায়, শ্রী ইন্দ্রজিৎ গুপ্ত, শ্রী চিত্ত বসু ও আমি ছিলাম। উক্ত ডেলিগেশন প্রধানমন্ত্রীকে পূর্ব পাকিস্তান থেকে আগত শরণার্থীদের যথাযথ পুনর্বাসনের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ ও ১৭২৬ কোটি টাকা দেবার আবশ্যকতার উপর গুরুত্ব দিতে অনুরোধ করেন। প্রধানমন্ত্রীকে বলা হয় যে, প্যাকেজ প্রস্তাব কেন্দ্রীয় সরকারের প্রস্তাবেরই ফলশ্রুতি হিসাবে প্রস্তুত করা হয়েছিল। প্রধানমন্ত্রী ডেলিগেশনের নিকট প্রেরিত প্রস্তাবের বিবেচনা করা সম্পর্কে আশ্বাস প্রদান করেন।

১৩.১। এরপর এক অদ্ভুত ব্যাপার ঘটে গেল। রাজ্য সরকার ভারত সরকারের তৎকালীন স্বরাষ্ট্র সচিব শ্রী এন. এন. ভোরার কাছ থেকে একটি চিঠি পেল। ওই চিঠির তারিখ ছিল ২৬ এপ্রিল, ১৯৯৪। প্রধানমন্ত্রীর সঙ্গে সাক্ষাতের এবং প্যাকেজ প্রস্তাবের উল্লেখ করে ওই পত্রে প্যাকেজ প্রস্তাবে উল্লিখিত সমস্ত দাবিকেই কোনও না কোনও অজুহাত দেখিয়ে নস্যাৎ করার চেষ্টা করা হল। অর্থনৈতিক পুনর্বাসনের দাবী নাকচ করা সম্পর্কে তার যুক্তি অনুধাবন করা যাক ঃ "অর্থনৈতিক পুনর্বাসনের দাবী সম্পর্কে বলতে গেলে বলা যায় যে, এই মন্ত্রক যে অবস্থান গ্রহণ করেছে তাহল এই—পশ্চিমবঙ্গে উদ্বাস্তুদের ইতিমধ্যে প্রয়োজনীয় ত্রাণ দেওয়া হয়েছে এবং এ জন্য ধরেই নেওয়া হয়েছে যে, তারা রাজ্যের জনসংখ্যার সঙ্গে মিশে গেছেন।....পূর্বোক্ত এই কারণে এই পর্যায়ে এই সব বিষয়গুলো নিয়ে আর কিছু করা সম্ভব নয়।" স্বরাষ্ট্র সচিবের এই চিঠি, ১৯৯৪-র ৬ এপ্রিল সর্বদলীয় ডেলিগেশন প্রধানমন্ত্রীর সঙ্গে যে ডেপুটেশন দিয়েছিল এবং সেই ডেপুটেশন যে সব বিষয়ে আলোচনা হয়েছিল তার সব কিছুকেই অস্বীকার করে বসল।

**দ্বিতীয় সর্বদলীয় ডেলিগেশন**

১৪। ১৯৯৪-এর ২৩ জুন রাজ্য বিধানসভায় এই মর্মে একটি প্রস্তাব পাস হয় যে, একটি সর্বদলীয় ডেলিগেশন আবার দিল্লি গিয়ে প্রধানমন্ত্রী, অর্থমন্ত্রী এবং পরিকল্পনা কমিশনের ডেপুটি চেয়ারম্যানের সঙ্গে দেখা করে রাজ্যে পুনর্বাসন সমস্যার সুষ্ঠু সমাধানের জন্য কার্যকর ব্যবস্থা গ্রহণ করে যেভাবে পশ্চিম পাকিস্তানের শরণার্থীদের পুনর্বাসন সমস্যা সমাধান করা হয়েছিল তা করতে অনুরোধ করবে। ওই প্রস্তাব অনুসারে একটি সর্বদলীয় ডেলিগেশন

১৯৯৪-এর জুলাই মাসে প্রধানমন্ত্রী, অর্থমন্ত্রী এবং পরিকল্পনা কমিশনের ডেপুটি চেয়ারম্যানের সঙ্গে দেখা করেন এবং প্রত্যেকের নিকট পৃথক স্মারকলিপি পেশ করেন। সর্বদলীয় ডেলিগেশন রাজ্যে পুনর্বাসন সমস্যা মোকাবিলার জন্য প্রয়োজনীয় অর্থ মঞ্জুর করার কথা অত্যন্ত জোরের সঙ্গে উত্থাপন করেন। প্রধানমন্ত্রীর সঙ্গে সাক্ষাতের সময় স্বরাষ্ট্র সচিবের অবাঞ্ছিত চিঠির প্রতি প্রধানমন্ত্রীর দৃষ্টি বিশেষভাবে আকর্ষণ করা হয়।

১৪.১। তারপর ১৯৯৪-এর সেপ্টেম্বরে আমি কেন্দ্রীয় অর্থমন্ত্রী ডঃ মনমোহন সিং-এর কাছ থেকে একটি চিঠি পাই। তাতে তিনি উল্লেখ করেন যে, সর্বদলীয় ডেলিগেশনের পক্ষ থেকে তাকে যে স্মারকপত্র দেওয়া হয়েছিল তা তিনি প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য স্বরাষ্ট্র মন্ত্রকে পাঠিয়ে দিচ্ছেন। এই চিঠির বক্তব্যের সঙ্গে সর্বদলীয় ডেলিগেশনের উপস্থিতিতে অর্থমন্ত্রী যে মর্মে আলোচনা করেছিলেন তার পার্থক্য লক্ষ্যণীয়। তিনি তখন যথার্থই বলেছিলেন যে, পুনর্বাসন সমস্যা একটি জাতীয় সমস্যা এবং এর সমাধানকল্পে ভারত সরকারের তরফে মানবিক দৃষ্টিভঙ্গি প্রদর্শনের প্রয়োজন রয়েছে। সর্বদলীয় ডেলিগেশনের সঙ্গে আলোচনায় তিনি আরও বলেছিলেন যে, উক্ত সমস্যার এককালীন সমাধানকল্পে আই. ডি. এ.-র (I.D.A.) সাহায্য দানের সম্ভাবনাও তিনি খতিয়ে দেখবেন। এই পরিপ্রেক্ষিতে ডঃ সিং-এর চিঠি অত্যন্ত নিরুৎসাহব্যঞ্জক। আমি বিগত ১০ অক্টোবর সমস্ত বিষয় উল্লেখ করেই পত্রের উত্তর দিই এবং অচলাবস্থা নিরসনে তাকে হস্তক্ষেপ করতে অনুরোধ করি। কিন্তু আজ পর্যন্ত কোনও উত্তর পাইনি।

১৪.২। এই প্রসঙ্গে আমি জানাতে চাই যে, রাজ্য সরকার গত ফেব্রুয়ারি মাসে ৪৪,০০০ প্লটে উন্নয়নমূলক কাজ করার জন্য কেন্দ্রীয় সরকারের সম্মতি লাভ করেছে। প্লট পিছু ১৭,৭৭৭ (সতেরো হাজার সাতশো সাতাত্তর) টাকা হিসাবে মোট ৭৮.২৮ কোটি টাকার প্রকল্প এটি। তবে এখানে উল্লেখ করতে হবে যে, সর্বদলীয় ডেলিগেশন ১৯৯২-এর এপ্রিলে যে স্মারকলিপি পেশ করেছিলেন তাতে ২,৫০,০০০ প্লটে উন্নয়নের কাজ করার দাবি জানানো হয়েছিল। কাজেই ভারত সরকারের এই নির্দেশ মূল দাবির এক ভগ্নাংশ মাত্র পূরণ করেছে। অতীতের মতোই এবারেও গ্রাম এলাকার কলোনিকে এর আওতার বাইরে রাখা হয়েছে। এমন কি, ৬০৭টি উত্তর-' ৫০ পর্যায়ের কলোনিসমূহেও এই উন্নয়ন কাজ শুরু করার অনুমতি দেওয়া হয় না। এই কলোনিগুলিতে মোট প্লটের সংখ্যা ৭০,০০০। এক দিক থেকে বলতে গেলে বলা যায় যে, এর মধ্য দিয়ে এই রাজ্যে পুনর্বাসন সমস্যা সম্পর্কে কেন্দ্রীয় সরকারের চরম অসাবধানতাই প্রকাশ পেয়েছে। তবে এর মাধ্যমে স্বরাষ্ট্র সচিবের চিঠিতে যে বলা হয়েছিল এই পর্যায়ে পুনর্বাসন সম্পর্কিত বিষয়গুলো নিয়ে আর কিছু করা সম্ভব নয় তাও মিথ্যা প্রমাণিত হয়েছে।

**বৈধকরণ প্রকল্প**

১৫। উপসংহারের পূর্বে আমি কিছু প্রাসঙ্গিক তথ্য তুলে ধরছি। এ থেকে জমি অধিগ্রহণ, জমি হস্তান্তরকরণ এবং দলিল বিতরণ—এই তিনটি মূল কাজের অগ্রগতি সম্পর্কে জানা যাবে।

| | কলোনির গ্রুপ | লক্ষ্যমাত্রা | সাফল্য |
|---|---|---|---|
| ১। জমি অধিগ্রহণ | ৬০৭টির উত্তর-'৫০ গ্রুপ | ২৩৪৭.৮৭ (একর) | ২৩৩৩.৭৬ (একর) |
| ২। জমি হস্তান্তরকরণ | ঐ | ২০,১১২.৫৭ (একর) | ১৯,৬৫৭.৮৩ (একর) |
| ৩। দলিল বিতরণ | (ক) ঐ | ৭০,৩০০ | ৫৮,৩১১* |
| | (খ) ১৪৯টির প্রাক-'৪১ গ্রুপ ও ১৭৫টির উত্তর'-৫০ গ্রুপ | ৬৫,৮৫৭ | ১,২৬,২৭৫* |

*৫১,৫৭১ দলিল বিতরণ করতে হবে

উপসংহার

১৬। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে শরণার্থীদের পুনর্বাসন সমস্যা সম্পর্কে আমি একটি তথ্যভিত্তিক বর্ণনা দিতে চেষ্টা করেছি এবং কেন এই সমস্যা সমাধানে দুঃখজনক এক অবস্থার সৃষ্টি হয়েছে তা বলেছি। করণীয় কাজ করতে প্রভূত বিলম্ব ঘটেছে। তবে আমাদের পেশ করা প্যাকেজ প্রস্তাব যদি এখনও ভারত সরকার গ্রহণ করে তাহলে বিলম্ব হলেও অবস্থার পরিবর্তন সম্ভব। এই প্রশ্নে সর্বজনীন ঐক্যমতও রয়েছে। দশম অর্থ কমিশনের কাছেও আমি প্যাকজে প্রস্তাবের ভিত্তিতে অর্থ মঞ্জুরির আবেদন করেছিলাম। এই অসম্পূর্ণ কাজ সম্পূর্ণ করা অত্যন্ত কঠিন, তবে সংশ্লিষ্ট সকলের তরফ থেকে যদি সহযোগিতা লাভ করা যায় এবং সদিচ্ছা যদি বজায় থাকে তাহলে, আমি বিশ্বাস করি, আমরা সাফল্য অর্জন করতে সক্ষম হব। এই কথা বলে, আমি ব্যয়বরাদ্দের দাবি অনুমোদনের জন্য অনুরোধ জানাচ্ছি।

**Mr. Deputy Speaker :** There are three cut motions on this Demand. These are in order and taken as moved.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of Demand be Reduced to Re. 1/-.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

**Mr. Deputy Speaker :** Now, Mr. Subrata Mukherjee

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় উদ্বাস্তু পুনর্বাসন মন্ত্রী যে ব্যয় বরাদ্দ দাবি করেছেন, আমি তার বিরোধিতা করছি এবং যে কাটমোশনগুলো আমাদের পক্ষ থেকে নিয়ে আসা হয়েছে, তা আমি সমর্থন করছি। আজকে প্রায় ১৯ বছর এই সরকারের বয়স হয়ে গেল, এই ১৯ বছরে কি কি পুনর্বাসন সংক্রান্ত কাজ করেছেন, আমরা ভেবেছিলাম তার একটা বিস্তারিত বর্ণনা তিনি দেবেন এবং এটাও আশা করেছিলাম,

উনি নিজে পরিচিত এবং এককালে উদ্বাস্তুদের জন্য লড়াই করেছিলেন, তিনি কিছু করবেন। দীর্ঘদিন ১৯ বছর পরে ধারাবাহিকভাবে পরিকল্পনা মাফিক উদ্বাস্তুদের জন্য এখনও কিছু করতে পারেননি। নদীয়ায় যদি যান, ধুবলিয়া ক্যাম্পে, আজ পর্যন্ত যেখানে মানুষ থাকতে পারে না, সেই অবস্থায়ই রয়েছে, এমন কি সেখানে কোনও টিউবওয়েল পর্যন্ত নেই। যখন ঐ ধুবুলিয়া ক্যাম্পের মানুষরা মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির হয়ে মিটিং মিছিল করত, তারা কিছু পেত। আজকে তারা খাবার জল পর্যন্ত পায় না। অথচ এই যে বাজেট বক্তব্য রাখা হয়েছে, এটা সম্পূর্ণ একটা রাজনৈতিক বক্তব্য। এই বাজেট ভাষণ সম্পূর্ণ একটা রাজনৈতিক ভাষণ, যেখানে পন্ডিত জওহরলাল নেহেরু থেকে আরম্ভ করে একেবারে আমাদের এখানকার মুখ্যমন্ত্রী ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ কেউ বাদ যায়নি। একটাই বক্তব্য যে একটা লোকও কিছু করেনি। দীর্ঘ ৪৬ সাল থেকে আজ পর্যন্ত যেটুক করবার চেষ্টা করা হয়েছে, তা ওনারা করেছেন। আসলে করেছেন কি, উদ্বাস্তুদের নিয়ে রাজনীতি করা ছাড়া, তাদের কাছ থেকে ভোট নেওয়া ছাড়া আর কিছু ওরা করেনি। এখনও সেটা পরিকল্পনা মাফিক করে যাচ্ছেন, যাতে সত্যিকারের উদ্বাস্তু পুনর্বাসন না হতে পারে, সেই চেষ্টা ওরা করছেন। কারণ সমস্যার সমাধান হয়ে গেলে আর উদ্বাস্তুরা ওদের মিছিলে যোগ দেবে না। যার জন্য নিজে একজন উদ্বাস্তুদের নেতা, উদ্বাস্তুদের কলোনিতে থেকে আন্দোলন করেন বলে এক সময় প্রচুর ভোট উদ্বাস্তুদের কাছ থেকে পেয়েছেন। কিন্তু গত নির্বাচনে জোচ্চুরি করে রাতের অন্ধকারে ৫০০ না ৩০০ ভোটে জয়লাভ করেছেন এবং মন্ত্রী হয়েছেন। আগে যেখানে ঐ এলাকা থেকে ২০/৩০ হাজার ভোটে জিততেন। এই অবস্থা কেন? যে লোক ১০/৩০ হাজার ভোটে আগে জিততেন, গতবার ৩০০/৫০০ ভোটে কেন জিতলেন, কারণ উনি উদ্বাস্তুদের জন্য কিছু করেননি। যখনই দিল্লি গেছেন, উদ্বাস্তুদের সমস্যা নিয়ে কথা বলতে, আমরা আপনাকে সমর্থন করেছি। গত বছর ফাইনান্স কমিশনে আপনার সঙ্গে আমরা গেছি। এবারের ফাইনান্স কমিশনেও গেছি এবং সেই দাবির ভিত্তিতে ৬৫ কোটি টাকা পেয়েছেন। কিন্তু সর্বনাশ যেটা হয়েছে সেটা লিজ ডিড দিয়ে। আপনারা বইতে লিখেছেন একেবারে শেষে ৫১ হাজার ৫৭১টি দলিল বিতরণ করতে হবে। ৭২ সালে বিনা শর্তে দলিল দিয়ে এসেছেন সিদ্ধার্থশঙ্কর রায় বিজয়গড়ে।

[3-10 — 3-20 p.m.]

আজকে আপনি এক গাদা শর্ত সাপেক্ষে লিজ দিয়েছেন। ন্যূনতম সংখ্যা কিছু আসে না। আজকে শর্তহীন লিজের দাবি করছি। কোনও রকম শর্ত থাকবে না। আপনারা মাঝে মাঝে কেন্দ্রীয় সরকারকে দেখান যে কেন্দ্রীয় সরকার নাকি বলে দিয়েছে শর্ত দিতে হবে কিন্তু আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলে দেখেছি কেন্দ্রীয় সরকার কোনও জায়গায় বলেনি যে আপনি শর্ত সাপেক্ষে দিন। আবার বহু জায়গায়, মজার ব্যাপার—স্যার সর্বনাশের ব্যাপার যে এই উদ্বাস্তুদের জমি প্রোমোটাররা নিয়ে নিচ্ছে, নিয়ে বড় বড় বাড়ি করছে। আর উদ্বাস্তুরা নিঃস্ব হয়ে গিয়ে, আর একবার দ্বিতীয়বার কর উদ্বাস্তু হয়ে যাচ্ছে। আমি এই অবৈধ প্রোমোটার এবং যারা বিক্রি করছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার জন্য আজকে ওনাকে অনুরোধ জানাচ্ছি। কেন্দ্রীয় সরকার, স্যার, এটাকে প্রথমেই জাতীয় সমস্যা হিসাবে গ্রহণ করেছিল এবং জাতীয় সমস্যা হিসাবে গ্রহণ করে পশ্চিমদিক থেকে যারা এসেছিল তাদের কি পূর্ণ ব্যবস্থা হয়ে গেছে। আর আমাদের এখানে পূর্বদিক থেকে যারা এসেছিল, তারা

প্রথমে ছিল ১২ লক্ষ এখন প্রায় এক কোটির উপর ছাড়িয়ে গেছে। তাদের কোনও পুনর্বাসন হয়নি, কোনওক্রমেই হচ্ছে না। এই সমস্যা ক্রমশই বেড়ে চলেছে। সাথে সাথে এই সমস্যাকে জিইয়ে রাখা হচ্ছে। আজকেও যারা আসছেন তাদেরও ভোটের জন্য নিয়ে আসা হচ্ছে ভোট ব্যাঙ্ক গড়ে তোলার জন্য। বর্ডারে গিয়ে খবর নিন। বর্ডার এরিয়াতে প্রত্যেকদিন লোক আসছে। রাজ্য সরকার নীরব। কোনও সময়ে ভারত সরকারের কাছে চাপ সৃষ্টি করছেন না। প্রকৃতপক্ষে ওনারা উদ্বাস্তু পরিবারের ৫০ ভাগেরও কাছে যেতে পারেননি। একথা ওনারা নিজেরাই স্বীকার করেছেন। জমির দলিল যে কটা দিয়েছেন তাও শর্ত সাপেক্ষে। এত শর্ত চাপিয়েছেন যে জমির দলিল দেওয়া না দেওয়া সমান। স্বভাবতই আমি অনুরোধ করছি স্লোগান সর্বস্ব পুনর্বাসনের ব্যাপার না রেখে সত্যিকারের মানসিকতা নিয়ে এদের ব্যবস্থা করবার জন্য এগিয়ে আসুন। এদের জন্য বিধানচন্দ্র রায় কিছু করবার চেষ্টা করেছিলেন। এরা বলছেন বিধানচন্দ্র রায় কিছু করেননি। ডাক্তার রায় তাদের চাকরি দেবার জন্য স্টেট ট্রান্সপোর্টে, স্পেশ্যাল ট্রান্সপোর্ট যেখানে শুধুই উদ্বাস্তু পরিবারের মানুষরা চাকরি করবে তার চেষ্টা করেছিলেন। বিনা পয়সায় চিকিৎসা, এডুকেশনের ব্যবস্থা করেছিলেন। এমন কি বিধবাদের জন্য পেনশনের ব্যবস্থা পর্যন্ত করেছিলেন। এগুলো কোথাও স্বীকার করা হয়নি। প্রথমে বললেন দন্ডকারণ্যে যাও। সেখানে পাঠিয়ে দিলেন যাতে সমস্যার সমাধান হয়ে যায়। সেখানে একটা জাতীয় পরিকল্পনা করা হয়েছিল। বাধা দিলেন। তারপর বলা হল আন্দামানেতে যাও, বাধা দিয়ে সেই পরিকল্পনাকেও বাঞ্চাল করে দেওয়া হল। আবার এই সরকার এত মহান এরা যখন সরকারে এলেন তখন একজন মন্ত্রী, যিনি মারা গেছেন, কয়েক লক্ষ মানুষকে নিয়ে হাজির হলেন বর্ধমানে। তাদের উপর গুলি চালানো হল। তারা চাইল থাকতে, দেওয়া হল গুলি। নিয়ে গেল একেবারে সেই বে অব বেঙ্গলের বর্ডারে। স্যার, সেখানে তারা নিজেরা টিউবওয়েল করেছিল। পুলিশকে দিয়ে সেই টিউবওয়েল ভাঙ্গা হল। ইকনমিক ব্লকেড এমন কি রিপোর্টারদের পর্যন্ত ঢুকতে দেওয়া হল না। আমরা লুকিয়ে লুকিয়ে কাছাকাছি গিয়ে মিটিং করে দেখে এসেছি, না খেতে পেয়ে এক একটা গাছে তিন চারটে করে আত্মহত্যা করেছে। ওই নোনা জল খেয়ে বহু মানুষ আন্ত্রিক রোগে মারা গেছে। এদের নেতৃত্বে যারা এক সময়ে বলেছিলেন আমরা হলাম পায়োনিয়ার, আমরা উদ্বাস্তু পুনর্বাসনের নেতৃত্ব দেব। আজকে তাই আপনার কাছে অনুরোধ করছি এদের নিয়ে রাজনীতি করবেন না। রাজ নীতি করে করে আপনারা নিজেরা শেষ হয়েছেন দলকে শেষ করেছেন। বহু মানুষ শেষ হয়েছে। এটা একটা আশু সমস্যা। এখন পর্যন্ত ৫৫০টা কলোনি। তারা নিদারুণ দুঃখের মধ্যে রয়েছে। এই কলোনিগুলোকে ডেভেলপ করবার ব্যবস্থা করুন।

বহু জায়গায় এখন পর্যন্ত জলও পৌঁছয়নি। দয়া করে অন্তত সে ব্যবস্থাটুকু করুন। উদ্বাস্তু ছেলেদের মধ্যে ব্যাপকভাবে বেকারত্ব দেখা দিয়েছে ; উদ্বাস্তু কলোনিগুলো বেকারে ভর্তি হয়ে গেছে। আজকে তাদের জন্য অন্তত কিছু ব্যবস্থা করুন। এই মন্ত্রী দুটো দপ্তর চালাচ্ছেন, দুটো দপ্তরকেই একদম শেষ করে দিয়েছেন। এই যে ভোটে হারার কথা বলা হচ্ছে, এই ভোটে হারা পেছনে সব চেয়ে বড় অবদান হচ্ছে স্বাস্থ্য দপ্তরের আর উদ্বাস্তু পুনর্বাসন দপ্তরের। স্বাস্থ্য দপ্তরের বিভিন্ন হাসপাতালে মানুষ আর কুকুর এক সঙ্গে বসবাস করছে। আর পুনর্বাসন দপ্তর—যেগুলো এই সরকারের ভোট ব্যাঙ্ক ছিল সেগুলোকে একেবারে

শেষ করে দিয়েছে। একটা দপ্তরই একটা রাজনৈতিক দলকে, একটা সরকারকে ডোবাতে পারে। এই মন্ত্রীর ছেলে অসাধু প্রোমোটরদের সঙ্গে উদ্বাস্তুদের জমিতে ব্যবসা করছে—আই চ্যালেঞ্জ বিফোর ইউ। উনি অস্বীকার করুন, আই চ্যালেঞ্জ ইট। শহরের বুকে এই জিনিস চলছে। এরপরেও উনি এখানে বক্তৃতা করছেন, এই বইতে লিখে দিয়েছেন, কেউ কিছু করেননি, উনি সব কিছু করবার চেষ্টা করছেন। সুতরাং আর বক্তৃতা করা নয়। ওদের নিয়ে আর ভোট করা নয়, মিছিল করা নয়, যে মানুষগুলো এখনও বেঁচে আছে তাদের একটু মানুষের মতো বাঁচতে দিন। এই কথা বলে এই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী কর** : মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আমি ৪০ নং দাবির ব্যয়-বরাদ্দের সমর্থনে কয়েকটি কথা বলতে উঠেছি। সুব্রতবাবু এখানে যেসব কথা বললেন সেসব কথায় আমি পরে আসছি। প্রথমে আমি বলতে চাই যে, প্রশান্তবাবুর লিখিত ভাষণটি শুধু সময়োপযোগীই নয়, পশ্চিমবঙ্গের উদ্বাস্তু আন্দোলনের একটা প্রামাণ্য চিত্রও বটে। উদ্বাস্তু সমস্যা কিভাবে শুরু হয়, সমধানের পথ কি, বিভিন্ন সময় রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকার কি ভূমিকা নিয়েছে ইত্যাদি সমস্ত বিষয় নিয়ে বিস্তারিতভাবে ব্যাখ্যা করে উনি এই ভাষণটি লিখেছেন। আমার মনে হয় এটা বুঝতে হয়ত সুব্রতবাবুর একটু অসুবিধা হচ্ছে। কারণ এর দ্বারা প্রমাণিত হচ্ছে পূর্ব পাকিস্তানের উদ্বাস্তুদের প্রতি কেন্দ্রীয় সরকারের চূড়ান্ত ঔদাসীন্য। স্যার, পার্লামেন্টের এস্টিমেটস কমিটির স্টেটমেন্টে বলা হয়েছে, পাঞ্জাব থেকে ৪৭.৪০ লক্ষ উদ্বাস্তু এসেছিল এবং তাদের জন্য ব্যয় করা হয়েছিল ৪৫৬ কোটি টাকা। আর পূর্ব বাংলা থেকে ৫৮ লক্ষ উদ্বাস্তু এসেছিল এবং তাদের জন্য ব্যয় করা হয়েছিল ৮৫ কোটি টাকা। সুব্রতবাবুর জানার কথা যে, গত ডেলিগেশনে আমরা এটা ওখানে বলেছিলাম যে, কেন্দ্রীয় সরকার ১২ বছরের মধ্যে পাঞ্জাবের উদ্বাস্তুদের সমস্যার সমাধান হচ্ছে না। এর থেকে বড় বৈষম্য আর কি হবে? কেন্দ্রীয় সরকারের এই বৈষম্যটাই উনি এখানে প্রমাণ করেছেন সরকারি ডকুমেন্ট থেকে। এর জন্য যদি সুব্রতবাবুর এই বক্তব্য খারাপ লেগে থাকে, তাহলে তার জন্য আমাদের কিছু বলার নেই। মাননীয় মন্ত্রী আন্দোলনের কথা যেখানে বলেছেন সেখানে একটু সংযোজন হওয়া প্রয়োজন। উনি ঠিকই বলেছেন '৪৮ সালের পর উদ্বাস্তুরা প্রথম আন্দোলনে নামেন। গান্ধীজীর এক আত্মীয়, গান্ধীজীর বেয়াই অমৃতলাল চট্টোপাধ্যায় মহাশয়ের নেতৃত্বে ১৯৪৮ সালে প্রথম উদ্বাস্তুদের সংগঠন স্থাপিত হয়েছিল 'নিখিল বঙ্গ বাস্তুহারা পরিষদ।' তিনি ছিলেন তার সভাপতি। তিনি পন্ডিত নেহরুকে সংগঠনের পক্ষ থেকে স্মারকলিপি দেবার জন্য গিয়েছিলেন। কিন্তু পন্ডিত নেহরু তাকে প্রত্যাখ্যান করেছিলেন এবং বলেছিলেন, 'এই অবস্থায় কিছু করা যাবে না, কংগ্রেসের দিকে যেতে হবে।' এমনকি তিনি উদ্বাস্তুদের পূর্ব পাকিস্তানে ফিরে যাবার কথাও বলেছিলেন। কিন্তু উদ্বাস্তুরা তা মানেনি। তারপর ১৯৮৪ সালের শেষে উদ্বাস্তুরা শিয়ালদা স্টেশনে সম্মেলন করে নিখিলবঙ্গ বাস্তুহারা কর্মী সমিতি তৈরি করে এর সভাপতি হয়েছিলেন প্রয়াত নেতা নগেন দাস এবং সাধারণ সম্পাদক হয়েছিলেন প্রয়াত নেতা মহাদেব ভট্টাচার্য। তাদের নেতৃত্বে শিয়ালদা স্টেশনে অনশনের মধ্যে দিয়ে আন্দোলন শুরু হয়। সেই নিখিল বঙ্গ বাস্তুহারা কর্মী সমিতির নেতৃত্বে ১৯৪৯ সালের জানুয়ারিতে কলকাতা ময়দানের এক সমাবেশে শরণার্থীরা মিছিল করে গিয়ে প্রধানমন্ত্রী পন্ডিত নেহরুর হাতে একটা স্মারকলিপি

দিতে চেয়েছিলেন। ১৪ই জানুয়ারি নেহরু এসেছিলেন মোগল্লায়ন সারিপত্তন অস্থির প্রতি সম্মান জানাবার জন্য। উদ্বাস্তুরা মিছিল করে সেদিন যখন ময়দানে যাচ্ছিলেন তখন তাদের ওপর গুলি চলেছিল, মানুষ মারা গিয়েছিল। এটাই প্রথম সংগঠিত উদ্বাস্তু আন্দোলনের ওপর কংগ্রেসের আক্রমণ।

[3-20 — 3-30 p.m.]

স্যার, এটা যদি না বলা যায় তাহলে উদ্বাস্তুদের ইতিহাস ঠিক বলা হচ্ছে না। এটা বলা প্রয়োজন। এই সংগঠন প্রথম সিদ্ধান্ত করেন যে, কেন্দ্রীয় সরকার কিছু করবেন না, রাজ্য সরকার কিছু করবেন না। অতএব জমি দখল করতে হবে, পতিত জমি দখল করুন। সুব্রতবাবু ঠিকই বলেছেন, এইভাবে বিজয়নগর, বিজয়গড় কলোনি শুরু হয়েছিল নিখিল বঙ্গ বাস্তুহারা পরিষদের নেতৃত্বে। যখন অনেক জায়গা দখল হয়ে গেল—মাননীয় মন্ত্রী মহাশয় আপনি নিজেও জানেন—তখন সমস্ত উদ্বাস্তু কলোনি, জবরদখল কলোনি এবং সরকারি কলোনির সকলকে নিয়ে একটা নতুন সংগঠন তৈরি হয়। প্রয়াত নেতা সত্যপ্রিয় ব্যানার্জি এই সংগঠনের সভাপতি ছিলেন এবং প্রয়াত নেতা অম্বিকা চক্রবর্তী সাধারণ সম্পাদক ছিলেন (ইউ. সি. আর. সি.)। এটা ১৯৫০ সাল থেকে শুরু হয়। এই কথাটা আপনার বক্তৃতায় যদি যোগ করেন তাহলে ভাল হয়—এটাই আমার অনুরোধ। এটা ঠিকই, দেশ বিভাগের পর পশ্চিমবঙ্গ নামে যে রাজ্য গঠিত হয়েছিল, সেখানে শিল্পের বিকাশ, কৃষির বিকাশ এইসব করার সুযোগ ছিল কম। এইসব করতে গেলে সবচেয়ে বড় দরকার ভূমি সংস্কার। এই ভূমি সংস্কারের কথা কংগ্রেস কখনও ভাবেনি। সেইজন্য ব্যাপক ভূমি সংস্কার হয়নি, কৃষির বিকাশ হয়নি, শিল্পের বিকাশ হয়নি। তারমধ্যে ১ কোটি উদ্বাস্তু, নতুন মানুষ তারা চলে এলেন পশ্চিমবাংলায়। অল্প জায়গা, ৬ জন মানুষের মধ্যে ১ জন উদ্বাস্তু। এদের পুনর্বাসনের যে দায়িত্ব, যে প্রতিশ্রুতি ছিল সেই প্রতিশ্রুতি কখনও কার্যকর হয়নি কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে। তারা অর্থাৎ কেন্দ্রীয় সরকার উদ্বাস্তু পুনর্বাসনের দায়িত্ব শুধুমাত্র অবহেলা করেছেন বললে ভুল বলা হবে, তারা এই দায়িত্ব গ্রহণ করতে পরিপূর্ণভাবে অস্বীকার করেছেন। এই যে ৬ জন মানুষের মধ্যে ১ জন উদ্বাস্তু এদের পুনর্বাসনের ব্যবস্থা করে যদি কাজে লাগানো হত তাহলে স্বাভাবিকভাবেই সমাজের উন্নয়ন হত এবং দেশকে পুনর্গঠনের কাজে দারুণভাবে সাহায্য করতে পারত। না, সেটা করা হয়নি। সেইজন্য আজকে জেলা শহর, গ্রাম শহর সর্বত্র উদ্বাস্তুদের হাহাকার। লক্ষ লক্ষ মানুয হাহাকার করে চলেছে। সুপরিকল্পিত পুনর্বাসনের যে কর্মসূচি সেটা কখনও কংগ্রেস সরকারের দ্বারা গৃহীত হয়নি। প্রথম যখন ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকার এসেছিল, তখন প্রথম একটা মাস্টার প্ল্যান করার কথা বলেছিলেন প্রয়াত পুনর্বাসন মন্ত্রী নিরঞ্জন সেন মহাশয়। তিনি আড়াইশো কোটি টাকার দাবি করেছিলেন। না, কেন্দ্রীয় সরকার রাজি হয়নি। তারপর ১৯৭২ সালে সিদ্ধার্থ রায় সরকার দেড়শো-দুশো কোটি টাকার একটা পরিকল্পনা করেছিলেন। কিন্তু সেই পরিকল্পনাও কেন্দ্রীয় সরকার মানেননি। তারপর জনতা সরকার কেন্দ্রে আসে। তৎকালীন প্রধানমন্ত্রী, মোরাজি দেশাই বললেন, বিষয়টা দেখুন, আমি বিবেচনা করব। তখন একটা পুনর্বাসন কমিটি তৈরি হয়েছিল। সমর মুখার্জির নেতৃত্বে সেই আর. আর. কমিটির রিপোর্ট দিল্লিতেও দিয়েছিল এবং অ্যাসেম্বলিতেও দিয়েছে। সেখান থেকে দাবি করা হয়েছিল সাড়ে ৭০০ কোটি টাকা।

সেই রিপোর্টের ভিত্তিতে পরিকল্পনা করে টাকা চেয়েছিলেন সাড়ে ৭০০ কোটি টাকা পরিকল্পনা কমিশন এবং পুনর্বাসন বিভাগের কাছে। তাও দেয়নি। তারপরে লেখা-জোকা, চিঠি-পত্র, আন্দোলন, ডেপুটেশন সবই হয়েছে। কিন্তু কিছুই করেনি। শেষ পর্যন্ত কেন্দ্রীয় সরকার বললেন, এই পুনর্বাসনের জন্য সমস্ত মিলিয়ে হিসাব-নিকাশ করে আনুন যাতে করে আসতে আর না হয়। ঠিকই, সেই ১৭২৬ কোটি ৫০ লক্ষ টাকার প্রকল্প শুধুমাত্র প্রশান্তবাবু উপস্থিত করেছে তা নয়, তারই ভিত্তিতে আমরা এখানে প্রস্তাব এনেছিলাম এবং সেই প্রস্তাব পাসও হল ১৯৯৪ সালের ২৩ জুন। সেই প্রস্তাবের মধ্যে এই টাকার কথা আমরা বলেছিলাম। আর আজকে আমি অবাক হয়ে যাচ্ছি, শ্রী সুব্রত মুখার্জি মহাশয় এখানে দাঁড়িয়ে বললেন, আপনাদের কোনও পরিকল্পনা নেই। আমরা সেই পরিকল্পনা গ্রহণ করে সুব্রতবাবু সহ আমরা সবাই দিল্লিতে গেলাম। মনমোহন সিংকে বোঝালাম, প্রধানমন্ত্রীকে বোঝালাম। সেখানে গিয়ে উনি আমাদের সামনে বলে এলেন যে, কিছু করছেন না আপনারা। আর এখানে উনি কি বলছেন সেটাই বুঝতে পারছি না। ওখানে আমাদের সঙ্গে সুব্রতবাবু, সৌগতবাবু এনারা যৌথভাবে কেন্দ্রীয় সরকার যে অন্যায় করছেন তার বিরুদ্ধে বলেছিলেন, আর এখানে ওরা কাট মোশন দিচ্ছেন। আমরা ওখানে প্রস্তাব দিলাম এবং আমরা প্রকল্পের কথা বললাম কিন্তু কেন্দ্রীয় সরকার তা গ্রহণ করছেন না। আমি বলব যে সব চেষ্টাই যে ব্যর্থ হয়েছে তা নয়, কিন্তু খুব সম্প্রীতি ৭৮ কোটি টাকা কলোনি ডেভেলপমেন্টের জন্য কেন্দ্রীয় সরকার দিতে রাজি হয়েছেন। আমাদের প্রকল্প অনুযায়ী, আমাদের সর্বসম্মত যে প্রস্তাব, আমাদের ডেলিগেশনের যে প্রস্তাব তা হল কলোনি ডেভেপলমেন্টের জন্য ৪শো কোটি টাকা দিতে হবে। কিন্তু তা হয়নি। তার ফলে আড়াইশো লক্ষ প্লট অর্থাৎ ২.৫ লক্ষ প্লট গ্রামীণ কলোনি, ৬০৭ গ্রুপের কলোনির ডেভেলপমেন্টের আওতার বাইরে থেকে যাবে। এটার ব্যবস্থা হওয়া দরকার। স্যার এই কথাই বলতে চাই যে, আজকে জবরদখল কেন হচ্ছে? জবর দখল হয়ে যাচ্ছে কারণ সরকার ব্যবস্থা করতে পারছেন না বলে। এটা শুরু হয়েছে ১৯৪৯ সালে। আজও চলছে। ওরা কিছু কিছু কলোনির কথা স্বীকার করছে কিন্তু আজও ১ হাজারের মতো কলোনি অনুমোদন পায়নি। আজকে কলোনির ডেভেলপমেন্ট হচ্ছে না। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সেটা আদায় করতে হবে। ওরা বলছিলেন উদ্বাস্তু সমস্যা নেই। এই বিধানসভায় এর আগেরবারেও এই নিয়ে আলোচনা করা হয়েছে। তারপর আমরা সবাই মিলে যাওয়ার পর প্রত্যাহার করা হয়েছে। ওরা টাকাও দিয়েছেন। কিন্তু বাকি কাজ এখনও রয়ে গেছে। এর জন্য সকলের সাহায্যের দরকার। সবাই মিলে এটা করলে এটা সম্ভব হতে পারে। আজকে জমি হস্তান্তরের ব্যাপারে বলছি। বিভিন্ন জায়গায় কেন্দ্রীয় সরকারের যে জমি আছে যেমন, রেলের জমি, ফরেস্টের জমি সেই জমি কেন্দ্রীয় সরকার দিচ্ছে না। ঠিকমতো এটা আমরা পাচ্ছি না। তার ফলে কলোনির স্বীকৃতি পাওয়ার ক্ষেত্রে বাধার সৃষ্টি হচ্ছে। তারপর আমাদের যে সমস্ত জমি অ্যাকুয়ার করার কথা ছিল, সেই জমি অ্যাকোয়ার করার জন্য ১৯৯২ সালের মধ্যে করতে হবে বলে কেন্দ্রীয় সরকার ৮৪ কোটি টাকা বরাদ্দ করেছিলেন এবং সেখানে কোনও কোনও জমি নেওয়া হয়েছে—না ডি. ভি. সি. রেল, বিমান—এই সমস্ত জমি নেওয়া হয়েছে। কিন্তু সব কাজ সম্ভব হচ্ছে না। এখনও কিছু অংশের কাজ বাকি আছে। এখন কেন্দ্রীয় সরকার বলছেন যে, না করা যাবে না। তার ফলে আমাদের এই অসুবিধাগুলি দেখা দিচ্ছে। স্যার আমি বেশি বলতে চাই না। আজকে উনি যে পি. এল. ক্যাম্পের কথা বললেন,

সেখানে ১,৮০০ লোক বাস করেন। তার মধ্যে ১,২০০ মানুষ পুনর্বাসন যোগ্য তাদের বাড়ি করার জন্য সাড়ে ৯ হাজার টাকা দেওয়ার কথা ছিল ৮৭ সালে। এখন কেন্দ্রীয় সরকার দিতে রাজি হয়েছে। কিন্তু যারা থেকে যাবে তাদের থাকা ইত্যাদি কি ব্যবস্থা করা হয়েছে? শেষ কথা বলছি যে, আজকে কেন্দ্রীয় সরকারের অনুমোদন নিয়ে ৫ বছরের জন্য রিহ্যাবিলিটেশন ডিপার্টমেন্টে ৫০০ জন কর্মচারী নিয়োগ করা হয়েছিল। সেই কর্মচারিদের জন্য অর্ধেক টাকা দেওয়ার কথা ছিল, কিন্তু এখনও তাদের স্থায়িত্ব হয়নি। কিন্তু তাদের স্থায়িত্বের দরকার আছে। কারণ পুনর্বাসনের কাজ অনেক। এই দপ্তরকে আরও শক্তিশালী করতে হবে এবং দেশের স্বার্থে, জাতির স্বার্থে, পশ্চিমবঙ্গের স্বার্থে এটা করা দরকার। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী তপন হোড়ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি মাননীয় মন্ত্রীর ৪০ নম্বর দাবির সমর্থন করে আমি ২/৪ টি কথা বলছি। আমাদের বিরোধীপক্ষ থেকে মাননীয় সুব্রত মুখার্জি বলেছেন এবং এটা বোঝা গেছে যে অন্তঃসারশূন্য কথাবার্তাগুলি আমাদের সামনে বলে গেলেন। ১৯৯৪ সালের ২৩শে জুন অল পার্টি ডেলিগেশনে আমরা দিল্লি গিয়েছিলাম, তার আগে বিধানসভায় এটা নিয়ে বিস্তারিত আলোচনা হয়েছিল, সেই আলোচনার পরিপ্রেক্ষিতে দিল্লি গিয়ে কথাবার্তা বলা হয়। পরবর্তী সময়ে যে সমস্ত চিঠি চাপাটি এসেছিল এবং মাননীয় মনমোহন সিংয়ের সর্বশেষ যে চিঠি তাতে বোঝা গেছে আমাদের সমস্ত ভাবনাটাই বাতিল করার চেষ্টা হচ্ছে। তা সত্ত্বেও মাননীয় মন্ত্রীকে কতকগুলি বিষয় সম্বন্ধে বলছি। তিনি তার বিবৃতিতে বলেছেন যে, ৫১,৫৫১টি দলিল বিতরণ করতে হবে। এখন এই বিতরণের ক্ষেত্রে আপনাকে অনুরোধ করব সমস্যা এত বেশি জটিল যে কতখানি দ্রুততার সঙ্গে এই দলিল বিতরণ করা যেতে পারে সেটা দেখবেন। জেলাগুলিতে রি-হ্যাবিলিটেশন দেবেন যারা তাদের কাজে প্রচণ্ড গাফিলতি লক্ষ্য করা যাচ্ছে। পাট্টা দেবার ক্ষেত্রে, লট করার ক্ষেত্রে যখন যে রকম ভাবে দেওয়া দরকার তখন সে রকম ভাবে পাট্টা না দিয়ে একজনকেই ৩০/৪০টা দিয়ে দেয়। অযথা কালক্ষেপ করে। আপনি এই কাজটাকে সরলীকরণ করার জন্য জেলা পরিষদ বা পঞ্চায়েতকে যুক্ত করতে পারেন সমস্ত গ্রামাঞ্চলে এবং শহরের প্রান্তে জেলা পরিষদ বা পঞ্চায়েতের মধ্যে দিতে পারেন কিনা সেটা দেখবেন। এছাড়াও কলোনির উন্নতির জন্য চেষ্টা করেছেন, কেন্দ্রীয় সরকার দেখছেন, তা সত্ত্বেও অনেক কলোনি আছে—আপনি জানেন এবং আপনার আন্তরিকতা আছে—অনেক কলোনি স্বীকৃতি পাচ্ছে না, আপনি অন্তত সেগুলিকে স্বীকৃতি দিন, এবং সেটা করতে গেলে বৃহৎ আন্দোলনের মধ্যে যেতে হবে, কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ আচরণের বিরুদ্ধে জনমত গড়ে তুলতে হবে, আমরা গিয়ে বলতে পারি যাতে পরবর্তীকালে এই কলোনিগুলির ডেভেলপমেন্টের ব্যবস্থা করা হয়। আর একটা ব্যাপার আমাদের উত্তরবঙ্গের মানুষের পক্ষে একটা সাংঘাতিক অবস্থার সৃষ্টি করেছে। আপনি জানেন বাঙাল খেদাও আন্দোলন আসামে হয়েছিল এবং সেখান থেকে হাজার হাজার মানুষ উত্তরবঙ্গের বিভিন্ন জায়গায় শেল্টার নিয়েছেন। তাদের জন্য কোটি কোটি টাকা খরচ হচ্ছে। রাজ্য সরকার কেন্দ্রীয় সরকার এবং আসাম সরকারের সঙ্গে কথা বলে তাদের ফিরিয়ে নিয়ে যাবার চেষ্টা করেন তাহলে একটু সুরাহা হয়. [illegible]ণ প্রচুর টাকা অপচয় হচ্ছে মানুষের জীবনযাত্রার মান

থাকছে না, এমন একটা জীবন কাটাচ্ছে যা কোনও মানুষ পারে না। এ নিয়ে ভারত সরকার এবং আসাম সরকারের সঙ্গে কথা বলা দরকার। যাতে তাদের ফিরিয়ে নিয়ে যাবার কথাগুলির উল্লেখ থাকে। পাশাপাশি ভাবে রিফিউজি রি-হ্যাবিলিটেশনের ব্যাপার, কেন্দ্রীয় সরকারের যে ভাবটা আমরা লক্ষ্য করছি তাদের যে আন্তরিকতার অভাব—তারা পাঞ্জাব, দিল্লিকে দেখবেন অথচ পশ্চিমবঙ্গ ভাগ হয়ে যাবার পরে একটা অদ্ভুত অবস্থার সৃষ্টি হয়েছে তাদের উপর কোনও দরদ নেই। ৪ বছর ধরে আলোচনা করে দিল্লিতে কথা বলা হয়েছে কোনও ফল হয়নি। কাজেই আমাদের পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে কাজটা করা দরকার। তাদের পাট্টা দেবার ক্ষেত্রে জেলা পরিষদকে যুক্ত করলে তারা অন্তত পরিষ্কারভাবে ব্যাপারটা গড়ে তুলতে পারবে। আমরা সাধারণ মানুষকে বোঝাতে পারব, যে আমরা চেষ্টা করছি। কলোনির স্বীকৃতির প্রশ্নে এই কথাগুলি বলছি। সেখানে আপনি দেখবেন—যদিও অনেকে এটাকে ডেডইস্যু বলেন—এইগুলি ডেড ইস্যু? রিফিউজি রি-হ্যাবিলিটেশনের প্রশ্নে একটা জ্বলন্ত সমস্যা, একটা বার্নিং কোয়েশ্চেন বাংলাদেশ, এটাকে ডেডইস্যু মনে করেন। কেন্দ্রীয় সরকার বা কংগ্রেসের পক্ষ থেকে চেষ্টা যা করা হচ্ছে তাতে আমি মনে করি আমাদের এই দপ্তর সচল করার ক্ষেত্রে যে ভূমিকা নেওয়ার দরকার আছে আমি আশা করি আপনি সেই ভূমিকা নেবেন। এবং তার মধ্যে দিয়ে যাতে আমরা এই সমস্যার সমাধান করতে পারি, তার মধ্যে দিয়ে আগামীদিনে বৃহৎ গণ-আন্দোলনের যে প্রস্তুতি আমরা নিচ্ছি, সেই প্রস্তুতির ক্ষেত্রে সাধারণ মানুষকে বোঝাতে হবে। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে উত্থাপন করেছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় উদ্বাস্তু পুনর্বাসন মন্ত্রী মহাশয় যে বাজেট মঞ্জুরির অনুমতি চেয়েছেন, আমি তার বিরোধিতা করে, আমাদের কাট মোশনের সমর্থন করে কয়েকটি কথা এখানে বলছি। আমি ৯ বছর এই বিধানসভায় আছি। আমি ওর সমস্ত বক্তৃতা মন দিয়ে শুনেছি। উনি প্রতি বছর যে বক্তৃতা রাখেন সেটা প্রায় একই থাকে। প্রথম বক্তৃতাগুলি সি. পি. এম.-এর যে সংগঠন আছে, ইউ. সি. আর. সি., তাদের যে বস্তাপচা পুরানো বক্তব্য, তার একই রিপিটেশন থাকে—পশ্চিম পাকিস্তান থেকে আগত উদ্বাস্তু শরণার্থীদের জন্য কি করা হয়েছে, ১৯৬০ সালের আগে কেন উদ্বাস্তুদের জন্য কাজ করা হয়নি, এর বিরুদ্ধে উদ্বাস্তুরা লড়াই করেছে ইত্যাদি। এদের এই বস্তাপচা কথা লোক আর গ্রহণ করছে না। এই স্লোগানগুলি দিয়ে ওরা এক সময়ে একটা ভোট ব্যাঙ্ক তৈরি করেছিল। আজকে এটা ভেঙ্গে গেছে। সম্প্রতিকালের নির্বাচনগুলি যদি দেখেন তাহলে দেখবেন যে প্রশান্তবাবু তার এলাকায় ৩ শত ভোটে জিতেছেন। কারণ মানুষ আর ওদের কথা বিশ্বাস করছে না। ওর এলাকায় দুটো ওয়ার্ডে সি. পি. এম. হেরেছে। কেন? তার কারণ ওর কথা আর উদ্বাস্তুরা বিশ্বাস করছে না। উনি অনেক আশা করে যোধপুর কলোনি রিহ্যাবিলিটেশন করেছেন। কিন্তু ৯৩ ওয়ার্ডে সি. পি. এম. হেরে গেছে। কারণ ওর কথা কেউ বিশ্বাস করছে না। কোন্নগরে উদ্বাস্তু আছে। সেখানেও সি. পি. এম. হেরেছে। কারণ ওরার কথা আর তারা বিশ্বাস করছে না। কেন্দ্রের বিরুদ্ধে যে অ্যাকিউজিশন করা হচ্ছে সেটা আর মানুষ বিশ্বাস করছে না। ননীবাবুর অশোকনগরে টাই হল। এটা কেন হল? কারণ উদ্বাস্তুরা আপনাদের সঙ্গে আর থাকছে না। সেখানে ওরা টসে জিতে মিউনিসিপ্যালিটিতে এসেছেন। আসল কথা

হচ্ছে, কেন্দ্র চেয়েছিল, ডঃ রায় চেয়েছিলেন যে উদ্বাস্তু সমস্যাকে জাতীয় সমস্যা হিসাবে ট্রিট করা হোক এবং পশ্চিমবঙ্গের মতো ছোট জায়গার মধ্যে উদ্বাস্তুদের পুনর্বাসন সীমাবদ্ধ না রেখে সারা ভারতবর্ষে এটা ছড়িয়ে দেওয়া হোক। দন্ডকারণ্য, মানা, মধ্যপ্রদেশ, উড়িষ্যার একটা অংশে, মহারাষ্ট্রের দন্ডপুরে, উত্তরপ্রদেশের পিলভিটে, আন্দামানে ইত্যাদি সকল জায়গায় এটা ছড়িয়ে দিতে চেয়েছিলেন। তিনি চেয়েছিলেন যে সারা ভারতবর্ষ এর ভার বহন করুক, কিন্তু সেটা হল না। তখন বামপন্থীরা আন্দোলন করেছিলেন। সি. পি. আই. তখন ইউনাইটেড পার্টি ছিল, ফরোয়ার্ড ব্লক, এরা বলেছিল যে, উদ্বাস্তুদের বাংলার বাইরে পাঠানো চলবে না। আজকে উদ্বাস্তু কলোনিগুলির কি অবস্থা হয়েছে? আমি ছোট বেলায় দেখেছি যে টালিগঞ্জের কলোনিতে সার সার টিনের চালের বাড়ি। উদ্বাস্তু এলাকাতে প্ল্যান স্যাংশনের প্রয়োজন নেই। আজকে সেখানে পাকা দোতলা, তিনতলা বাড়ি হয়েছে। প্রশান্তবাবুর সি. পি. এম.-এর লোকেরা কি করছেন? উদ্বাস্তু এলাকাতে পুকুর ভরাট করে প্রোমোটররা বাড়ি করছে—এগুলি প্রশান্তবাবুর বিরুদ্ধে অভিযোগ। বিজয়গড় কলোনিতে জমি হস্তান্তরের অভিযোগ আছে। আজকে উদ্বাস্তুরা নিজেরাই খেটে তাদের অবস্থার উন্নতি করেছে।

[3-40 — 3-50 p.m.]

প্রত্যেকটি পরিবারের ২-১টি ছেলে বিদেশ গেছে, অনেকে চাকরি করে। বেকার এখন সব জায়গায় আছে, উদ্বাস্তু কলোনিতে আছে। তবে এর আগের চেহারা উদ্বাস্তু কলোনিতে নেই এবং সেজন্য ওদের আগের স্লোগান মানুষের কাছে কিছু কাজ করছে না। তবুও এই সমালোচনা প্রশান্তবাবুদের আগের নীতির বিরুদ্ধে। আজকেও এই দাবিগুলো সরকার থেকে করা হয়েছে এবং আমরা তাকে সমর্থন করেছি। ননীবাবু ঠিকই উল্লেখ করেছেন যে অল পার্টি রেজলিউশন নেওয়া হয়েছিল, আমরা চাই পশ্চিমবঙ্গে উদ্বাস্তুদের নাম করে যদি টাকা পাওয়া যায় তাহলে পশ্চিমবঙ্গের কাজে সেটা লাগবে এবং সেটা সামগ্রিকভাবে রাজ্যের উন্নতি করবে। যেটা আমাদের দেখতে হবে যে গত ৮-১০ বছরে কতগুলো মেজর স্টেপ নেওয়া হয়েছে—কিন্তু রাজ্য সরকার সে ব্যাপারে উদ্যোগ নেয়নি। যেটা রাজীব গান্ধী ১৯৮৭ সালে কলোনিগুলোকে এক সাথে রেগুলারাইস করার সিদ্ধান্ত নিয়েছিলেন। ৯২ কোটি টাকার দায়িত্ব কেন্দ্রীয় সরকার নিয়েছেন। প্রশান্তবাবু নিশ্চয় জবাব দেবেন যে এখনও পর্যন্ত সেই কলোনিগুলোতে ৫১ হাজার ৫৫১ টা ডিড ডিস্ট্রিবিউটেড হয়নি কেন? এটা আপনাদের ব্যর্থতা। ১ লক্ষ ৬৫ হাজার যেখানে লোড রয়েছে সেখানে আপনাদের ডিডগুলো ডিস্ট্রিবিউটেড হচ্ছে না। এর কারণ কি? টার্গেটের তুলনায় অ্যাচিভমেন্ট শর্ট। ডিড ডিস্ট্রিবিউটের ক্ষেত্রেও অ্যাচিভমেন্ট শর্ট, কেন এটা হচ্ছে? আজকে এই পশ্চিমবঙ্গে উদ্বাস্তুদের জন্য প্ল্যানে টাকা-পয়সা খরচা নেই, সবটাই নন-প্ল্যানে খরচা হচ্ছে—আপনার দপ্তরের মাইনে দিতে চলে যাচ্ছে। সেন্টার থেকে আস্তে আস্তে চাপ দিয়ে আমরা যতটা [illegible] টাকা আনতে পারি, এতে আমার আপত্তি নেই। একটা মেজর অ্যাচিভমেন্ট হচ্ছে যে কলোনিগুলো সব রেগুলারাইজ হচ্ছে, দ্বিতীয়ত, কি অ্যাচিভমেন্ট হয়েছে? অ্যাচিভমেন্ট হয়েছে, প্রশান্তবাবু স্বীকার করেছেন, ৫৯ হাজার আরবান কলোনি প্লটগুলো আগে ডেভেলপমেন্ট করা হয়েছিল। ৪৪ হাজার বাকি ছিল, সেই ৪৪ হাজার প্লটের জন্য সেন্টার ৭৮ কোটি ২৭ লক্ষ টাকা স্যাংশন করে দিয়েছেন। রাজ্য সরকার এক পয়সা দিচ্ছেন না এবং সেই কাজটা কমপ্লিট হয়ে গেছে।

আমাদের একটা প্যাকেজ রাজ্য সরকারের পক্ষ থেকে দেওয়া হয়েছিল ১৭শো ২৬ কোটি ৫০ লক্ষ টাকা। অল পার্টি ডেলিগেশন প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলাম। তিনি সিমপ্যাথিটিক্যালি শুনেছেন। এম. এন. ভোরা এ সম্পর্কে যে কথা বলেছিলেন, আমরা তার কনডেম করেছিলাম এবং বলেছিলাম, উদ্বাস্তু সমস্যা মিটে গিয়েছে—আমরা এই কথার সঙ্গে একমত নই। আবার প্রধানমন্ত্রীর কাছে যাওয়া হয়, আবার তিনি তাদের রিওপেন করেন এবং টাকা স্যাংশন করেন। কিন্তু টাকা স্যাংশন হবার পর কাজটাকে দ্রুত করতে হবে। এখানে যে সমস্ত কলোনিগুলো ক্যালকাটা মেট্রোপলিটন এরিয়াতে, সি. এম. ডি.-র অধীনে আছে এবং আমরা সেই কংগ্রেস আমল থেকে সেই উদ্বাস্তু কলোনিগুলোর ডেভেলপমেন্টের কাজ শুরু করেছি এবং এখন কলোনিগুলো সামগ্রিকভাবে কর্পোরেশন, মিউনিসিপ্যালিটির মধ্যে এসে গিয়েছে। কিন্তু তাও আলাদা করে সেখানে ডেভেলপমেন্টের কাজ হয়ে রিহ্যাবলিটেশনের কাজ হয়ে সেখানে একটা সিগনিফিক্যান্টের পর্যায়ে হবে বলে আমরা মনে করি। আজকে যেটা আমরা বার বার করে বলতে চাই যে উদ্বাস্তুদের নিয়ে আর রাজনীতি নয়। অতীতের কথা বলে যে রাজনীতি কোনও কাজে লাগবে না এবং আমরা যে রাজনীতির সঙ্গে একমত হতে পারব না সেই রাজনীতির কথা, বলে লাভ নেই। আপনি বাকি যে উদ্বাস্তু সমস্যা আছে তাদের নিয়ে একটা প্যাকেজ প্রোপোজাল দিয়েছেন, আমরা পুরোপুরি ভাবে তা সমর্থন করছি। হ্যাঁ, আমরা দিল্লি যাব, সেন্টারকে বলব যে আমাদের টাকাগুলো একবারে না দিতে পারেন ইন পার্টস দেওয়া হোক। আগে আরবান প্লটগুলো হোক, তারপর রুর‍্যাল প্লট আছে, সেগুলোর ডেভেলপমেন্টের টাকা এখনও সেন্টার থেকে পাওয়া যায়নি। তারজন্য আমাদের টাকা চাই। আর ১,৭০০ শো ২৬ কোটি টাকা একটা ব্রেক আপ আছে। ইকোনমিক রিহ্যাবিলিটেশন চাই। ননীবাবু জানেন আর. আই. সি. তৈরি হয়েছিল উদ্বাস্তুদের জন্য এবং সেই আর. আই. সি., রিহ্যাবিলিটেশন ইন্ডাস্ট্রিয়াল কর্পোরেশন ভারত সরকার চালান, সেটা যাতে বাঁচে তার জন্য আমরা সবাই একসাথে চেষ্টা করছি। এই নিয়ে কোনও ডিসপুট থাকতে পারে না। আমি তাই বলছি যে স্বাধীনতার পর এই ৪৮ বছর পর অর্থনৈতিক পরিপ্রেক্ষিত পাল্টে গেছে। কেন্দ্র অবিচার করছে—এসব কথা অতীতের কথা। এগুলো ভুলে যেতে হবে। উদ্বাস্তুরা আস্তে আস্তে জনজীবনের সাথে মিশে গিয়েছে এবং তারা নিজেদের চেষ্টায় নিজেদের পরিস্থিতি নিজেরাই পরিবর্তন করেছে। কিন্তু এখনও কোনও কোনও জায়গায়, কলোনিগুলো আন্ডার ডেভেলপড আছে। উদ্বাস্তুদের অর্থনৈতিক পুনর্বাসনের ব্যাপারে কোথাও কোথাও প্রবলেম আছে। এখনও ক্যাম্পগুলো তো উঠে যায়নি।

কুপার্স ক্যাম্প, ধুবুলিয়ার ক্যাম্প এই রকম বড় বড় ক্যাম্প রয়েছে, ননীবাবুর এলাকা অশোকনগরে ক্যাম্পে রয়েছে সরকারের বিল্ট-ইন হাউস, সেই সব ভেঙে চুরমার হয়ে গেছে। এখানে এইগুলি ডেভেলপের প্রবলেম রয়েছে। এইগুলি তৈরি করে উদ্বাস্তু সমস্যার সমাধানের ডেভেলপমেন্টাল অ্যাপ্রোচ নেওয়া দরকার। আমরা একে অপরকে অ্যাকিউজ করছি, আমরা বলছি আপনি কিছু করেননি, আপনি বলছেন আমরা কিছু করিনি। এই ভাবে উদ্বাস্তুদের নিয়ে রাজনীতি করা বন্ধ করা। এখন যে অবস্থা দাঁড়িয়েছে তাতে উদ্বাস্তুদের সার্টিফিকেট নিয়ে আর কোনও যুবক সুবিধা নিতে চায় না। উদ্বাস্তুদের অনেক যুবক প্রতিষ্ঠিত হয়েছে, উদ্বাস্তু বলে সুযোগ নিয়ে। তারা লজ্জা বোধ করে। উদ্বাস্তু মানুষেরা বুঝতে পেরেছে পরিশ্রম করলে

প্রতিষ্ঠিত হওয়া যায়। এই ভাবে তারা নিজেদের অনেকে প্রতিষ্ঠিত করতে পেরেছে। তাই আজকে সর্বশেষ যেটা বলতে চাই তা হল, অল পার্টি ডেলিগেশনে ১৯৯৪ সালের জুলাই মাসে গিয়েছিলাম এবং সেখানে প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলাম। ২৩শে জুন ১৯৯৪ অল পার্টি ডেলিগেশন আমরা পেয়েছিলাম। সেখানে সব চেয়ে বড় প্রবলেম ছিল রিলিজ অফ অ্যাডিকোয়টে ল্যান্ড, সেখানে যেমন সেন্ট্রালের ল্যান্ড আছে, রেলের ল্যান্ড আছে ডিফেন্সের ল্যান্ড আছে, এই রকম অনেক জায়গা আছে যেগুলি আমরা বলেছিলাম রিলিজ কর: হচ্ছে না বলে রেগুলারাইজ করা যাচ্ছে না। এটা শুধুমাত্র পেপার ট্রাঞ্জাকশনের ব্যাপার। এই রকম প্রবলেম বিভিন্ন জায়গায় আছে, দুর্গাপুর কলোনিতে আছে, সাহাপুর কলোনিতে আছে। সেন্ট্রালের এইগুলি অবিলম্বে রিলিজ করার দরকার আছে বলে আমি মনে করি। আমি যেটা বলতে চাই তা হল পশ্চিমবাংলার বাইরে যারা রয়েছে তাদের কাছে কখনও এই উদ্বাস্তু সমস্যাটা পরিষ্কার হবে না। পশ্চিমবাংলায় আমরা যারা থাকি, যারা পার্টিশনের ভিক্টিম,যারা উদ্বাস্তু ক্যাম্পে ছিল না অথচ আমাদের স্ট্রাগেল দেখেছে তাদের এক সাথে করে দাবি তুলতে হবে। দশম অর্থ কমিশনের কাছে দাবি তুলতে হবে যে কিছু টাকা ফিনান্স কমিশনের মাধ্যমে উদ্বাস্তু রিহ্যাবিলিটেশনের জন্য দিলে ভাল হয়। শেষ করার আগে বলছি সব জায়গায় যে কলোনি কমিটি নির্বাচন হয় আমরা দেখতে পাচ্ছি সেই নির্বাচনে সি. পি. এম. হারছে। কলকাতার পাশাপাশি এলাকায় বলতে পারি এই জিনিস হচ্ছে। এটা হচ্ছে তার কারণ হল স্থানীয় ভাবে এই ডিড দেওয়ার ক্ষেত্রে ভীষণ অন্যায় হচ্ছে, দেরি হচ্ছে। একটা মানুষ আর একটা মানুষের জমি এনক্রোচ করছে। প্রশান্তবাবু আর আরবান ডেভেলপমেন্টের মন্ত্রী নেই। টালিগঞ্জে পুকুর বুজিয়ে বাড়ি করা হচ্ছে, প্রশান্তবাবু কন্সটিটিউয়েন্সিতে এই জিনিস হচ্ছে। প্রোমোটাররা পুকুর বুজিয়ে বাড়ি তুলছে। উদ্বাস্তুদের ফ্রিহোল্ড ল্যান্ড ট্রান্সফার হয়ে যাচ্ছে। সল্ট লেকের মতো অবস্থা দাঁড়িয়েছে, সল্ট লেকে যে লোক আসার কথা নয় সেই লোক এসে গেছে। সেই রকম উদ্বাস্তু কলোনিতে যে লোক আসার কথা নয় সেইলোক এসে গেছে। এই জিনিস বন্ধ করা উচিত। তা ছাড়া অনেক জায়গায় এই ব্যাপারে আপনাদের তলার লেভেলে পার্টির লোকেরা জড়িত হয়ে গেছে। এই জিনিস আপনাদের শক্ত হাতে দমন করা উচিত। আপনাদের দপ্তরের তরফ থেকে কেন্দ্রের কাছে দাবি করুন। আপনার দপ্তরের যা বাজেট সেটা সবটাই নন-প্ল্যান, শুধু মাইনে দিতে চলে যায়। কেন্দ্রীয় সরকারের কাছে আপনাদের সঙ্গে আমরাও দাবি জানিয়ে এসেছি এবং দাবি জানিয়ে যাব। আমি মনে করি না এই বিষয়ে কোনও রাজনীতি করার আছে। কেন্দ্রীয় সরকারকে প্রবলেমটা বোঝাতে হবে। বারে বারে না বোঝালে আস্তে আস্তে সময়মতো দাবি আদায় করতে পারব না।

[3-50 — 4-00 p.m.]

আমাদের মাননীয় অধ্যক্ষ মহাশয় বলেছেন এর পর ফাংশন আছে, বক্তৃতা ছোট করতে, তাই এই কটি কথা বলে, এই যে বাজেট মঞ্জুরি, এর বিরোধিতা করে এবং কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, প্রথমেই আমি এই কাট মোশনের বিরোধিতা করছি। আমি বিরোধী দলের বন্ধুদের কাছে জানতে চাইছি,—যেখানে এই বিধানসভার

প্রস্তাব অনুযায়ী দু-দুবার কেন্দ্রীয় সরকারের কাছে আমরা সবাই মিলে উপস্থিত হয়েছি এবং পরিকল্পনা করেই আমরা উপস্থিত হয়েছি, আমি এক মত, এই বিধান সভায় আলোচনা হয়েছে—সেখানে ১৭২৬ কোটি টাকা কেন বললেন? কোনও পরিকল্পনা নেই বলে কাট মোশান কেন আনলেন আমি বুঝতে পারলাম না। যা, হোক আমি এর বিরোধিতা করছি।

প্রথম কথা হচ্ছে, ৪৮ বছরের মধ্যে এই সমস্যাটার সমাধান হ'ল না। আপনার কথাতেই আমি বলছি, সমাধান করতে হবে। সেটা করতে ১০০ বছর লাগবে, না ২০০ বছর লাগবে, সেটাই প্রশ্ন। মানুষ কত বছর বাঁচবে? উদ্বাস্তুদের আপনারা ডেকে নিয়ে আসলেন, দেশ ভাগ করলেন, গদিতে বসে গেলেন। গতিতে বসার আগে প্রতিশ্রুতি দিয়েছিলেন—আপনারা এই দেশে আসলে আপনাদের পুনর্বাসন দেওয়া হবে। পুনর্বাসন বলতে আমরা মূলত দুটো কথা বুঝি—একটা হ'ল বাসস্থান, আর একটা হ'ল অর্থনৈতিক পুনর্বাসন। এখন, এই যে প্রতিশ্রুতিটা দিয়ে আসলেন, আসার পর সেই ১৯৪৮ সাল থেকে ধাপে ধাপে কি করে সেই সেই প্রতিশ্রুতি ভঙ্গ করলেন, তা আমার বক্তব্য-র মধ্যে আমি বলেছি। উদ্বাস্তুদের সাথে বিশ্বাসঘাতকতা আপনারা করেছেন, সেটাও বলেছি। যদি বিশ্বাসঘাতকতা করেন, তাহলে বারেবারেই আমাকে বলতে হবে, এটা তো উঠিয়ে দেওয়া যাবে না। ৪৮ বছরে কথা রাখতে পারলেন না, আর এখন বলছেন বাজেট বরাদ্দ কি করলেন? এটা জাতীয় সমস্যা। এই সমস্যার সমাধান করার দায়িত্ব আপনাদের। আপনারাই তো দেশ ভাগ করেছিলেন। কেন করেছিলেন সেটা আপনারাই জানেন। ধর্মের ভিত্তিতে দেশ ভাগ করলেন আবার এখন সেই বি. জে. পি.-র সাথে মিলেমিশে চলতে চেষ্টা করছেন। আবার মাইনরিটি কমিউনিটির বিরুদ্ধে যেতে চাইছেন। আপনাদের কোন নীতি, বুঝতে পারছি না। কোন নীতিতে আপনারা চলেন বুঝতে পারছি না। বিশ্বাসঘাতকতা সমস্ত জনসাধারণের সাথে করেছেন, মাইনরিটি কমিউনিটির সাথে লড়াই করেছেন, আবার এখানে এসে বি. জে. পি.-র সাথে হাত মিলিয়ে এখানে সেখানে ক্ষমতা দখল করছেন। আপনারা বলছেন, কিন্তু আপনাদের লজ্জা হয় না। গোটা ভারতবর্ষ একদিন আপনাদের অধীনে ছিল, আজকে আছে? দিল্লি আছে? অন্ধ্র আছে? কর্ণাটক আছে? মহারাষ্ট্র আছে? গুজরাট আছে? রাজস্থান আছে? সিকিম আছে? সব জায়গায় আপনাদের লাথি মেরে তাড়িয়ে দিয়েছে, আপনাদের মুখ দেখছে না। আর এখানে এসে নানান কথা বলতে শুরু করেছেন, উদ্বাস্তুরা আমাদের পরিত্যাগ করেছেন, উদ্বাস্তুরা আমাদের দেখছেন না। উদ্বাস্তুদের কথা কি ভুলে গিয়েছেন? ১৯৫১ সালে এই বিধানসভায়, যখন বিধানচন্দ্র রায় মুখ্যমন্ত্রী, তিনি যে বিল এনেছিলেন, সেই বিলের বিরুদ্ধে আমরা লড়াই করেছিলাম। সেই বিলটা কি ছিল? অ্যাভিকশন অব আন-অথরাইজড অকোপেন্টস ইন প্রপারটি।

সেখানে এটা নিয়েছিলেন, সেটাকে আইনে পরিণত করেছিলেন? অ্যাক্ট ১৬ অব ১৯৫১। অর্থাৎ উচ্ছেদ করার জন্য—যে কথা একটু আগে ননীবাবু বলছিলেন। তখন আপনারা কি বলেছিলেন? তখন যারা আন্দোলনের পুরোভাগে ছিলেন—আপনারা ছিলেন—তখন কংগ্রেস বলেছিল, 'আমরা আপনাদের এই উদ্বাস্তু পুনর্বাসনের দায়িত্ব নিতে পারছি না।' এই কলোনিগুলোতে শুধু কমিউনিস্ট থাকে না। কংগ্রেস থাকে, বিভিন্ন দলের লোকেরা থাকে। যারা পূর্ববঙ্গ থেকে এসেছে, তাদের সবাই কমিউনিস্ট নয়, সবই মার্কসবাদী নয়। সুতরাং

সবাই সেখানে আছে। সবাই মিলে আন্দোলন করেছে, তারা সেখানে বসেছে। আপনারা বললেন যে আর এখানে এদের রাখা যাবে না, 'আপনারা চলে যান।' আমি নাম করতে পারছি না, অতীতের একজন বড় নেতা বলেছিলেন। পশ্চিমবঙ্গে এদের সম্পর্কে বলেছিলেন, বিধানবাবুকে বলেছিলেন, এরা আমাদের বিরোধী, এদের এখানে রাখবেন না। সুতরাং এদের যেখানে খুশি পাঠিয়ে দিন, বনে জঙ্গলে পাঠিয়ে দিন। পাবলিক মিটিংয়ে বলেছিলেন। দন্ডকারণ্য প্রোজেক্ট এমনিতে আসেনি। সেটা এসেছিল আপনারা চেয়েছিলেন বলেই। আপনারা চাইছিলেন না যাতে পশ্চিমবঙ্গে উদ্বাস্তুরা বসবাস করতে পারে। উদ্বাস্তুরা চিরদিনই সংগ্রামি। সংগ্রাম করে তারা বেঁচে আছে, বেঁচে থাকবে তা আপনারা চান বা না চান। আপনারা তাদের দন্ডকারণ্যে পাঠাতে পারেন, কিন্তু তারা বেঁচে থাকবে। আপনারা তাদের সঙ্গে বিশ্বাসঘাতকতা করেছেন। দন্ডকারণ্যে জঙ্গলে পাহাড়ের মধ্যে তাদের পাঠিয়েছেন। সেখানে ৩০ একর করে কৃষিজমি তাদের দিতে পারেন, কিন্তু কথা হল, সেচের জল কে দেবে? আপনারা ২৪৮ কোটি টাকা ব্যয় করেছেন। কিন্তু দেখে আসুন তো, সেখানে কটা পরিবার আছে? পরিবারগুলো আর সেখানে নেই। কোথায় চলে গেছে কেন্দ্রীয় সরকার কি সেই খবর রাখে? লক্ষ লক্ষ উদ্বাস্তু পরিবারের খবর কি তারা রাখে? মানা ক্যাম্পের কথা বলছেন, মানা ক্যাম্পে কি আপনারা গেছেন? সেখানে কি ধরনের মানুষ বসবাস করে—সেখানে তারা পশুর মতো জীবন যাপন করছেন। আপনারা গদিতে গিয়ে বসলেন। আপনারা উচ্ছেদ আইন আনলেন, উচ্ছেদের জন্য চেষ্টা করলেন। কিন্তু উচ্ছেদ করতে পারলেন না একটি পরিবারকেও। আমরা বলেছিলাম, আপনাদের সেই ক্ষমতা নেই। ভারত সরকার হোক, রাজ্য সরকার হোক, বিধানচন্দ্র রায় হন, কারো ক্ষমতা নেই একটি পরিবারকে জমি থেকে উচ্ছেদ করার। আপনারা পারেননি। তার কারণ, আপনাদের পুলিশ বাহিনী পারেনি আমাদের বাড়িঘর, বিদ্যালয়, ক্লাব, লাইব্রেরিগুলো ধ্বংস করতে। আমরা কুকুরের মতো তাড়িয়ে দিয়েছি জমিদারদের গুন্ডা, মস্তান বাহিনীকে। তারা সাহস করেনি উদ্বাস্তু সংগ্রাম চালিয়ে যাবে। আমরা এটা চালিয়ে যাব, আপনারা বন্ধ করতে পারবেন না, যে সরকারই থাকুন না কেন এটা বন্ধ করতে পারবেন না। ভারতবর্ষে আপনারা নিশ্চিহ্ন হয়ে যাবেন। আর বেশি দূরে নয়, ভারতবর্ষ থেকে আপনারা উচ্ছেদ হতে চলেছেন। কিন্তু এই কথাটা বলা যায় যে উদ্বাস্তুরা আছে, থাকছে এবং থাকবে, তারা আন্দোলন করবে, সংগ্রাম করবে। জাতীয় সমস্যা হিসাবে আমরা বামফ্রন্ট যেভাবে দেখি, উদ্বাস্তু নেতৃবৃন্দ যেভাবে দেখে, আমরা সেইভাবে দেখব এবং জাতীয় সমস্যার সমাধান করব। যে দলের সরকার থাকুক না কেন, উদ্বাস্তু সমস্যার সমাধান করতে হবে। তাই যে পরিকল্পনা, কলোনিগুলোর উন্নয়নের পরিকল্পনা হোক, সেই পরিকল্পনা—সামগ্রিক উন্নয়নের পরিকল্পনায় পুনর্বাসনের স্বার্থে অর্থনৈতিক পুনর্বাসন, তা সে শিল্পায়নের মাধ্যমে হোক বা অন্য যেভাবেই হোক না কেন, তারজন্য আমরা টাকা আদায় করে ছাড়ব ভারত সরকারের কাছ থেকে। কারণ এটি জাতীয় সমস্যা। সুতরাং জাতীয় কোষাগার থেকেই টাকা আসবে, রাজ্য সরকারের কাছ থেকে টাকা আসবে না। সেখান থেকে টাকা আসলে আমরা এই সমস্যার সমাধান করতে পারব। আমরা আপনাদের বোঝাতে পারিনি। আমরা একসাথে দিল্লিতে গেছি, পরিকল্পনা নিয়ে গেছি, কখনও এই কথা বলেছেন, কোনও পরিকল্পনা নেই? পরিকল্পনায় আপনাদের যে বাজেট তাতে আপনারা টাকা বরাদ্দ করতে পারছেন না। আপনারা বলছেন যে ৬৬০টি কলোনিতে জমি বন্টন করতে পারেননি।

[4-00 — 4-10 p.m.]

সৌগতবাবু আপনি নিজে জানেন যে আজকে রেলের জমি, ডিফেন্সের জমি হস্তান্তর করতে হবে। রাজীব গান্ধী যখন ১৯৮৬ সালের ১৮ই সেপ্টেম্বর রাজভবনে এসেছিলেন তখন মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা হয়েছিল। তখন তিনি আমাদের মুখ্যমন্ত্রীকে বলেছিলেন যে আপনারা তো বারেবারেই কেন্দ্রের বঞ্চনার কথা বলেন, এইবার আমি প্রধানমন্ত্রী হয়েছি আমি সমস্যার সমাধান করছি। আমরা সেই কথায় আমাদের ৬১টি দাবি তার কাছে দিয়েছিলাম। ওই ১৮ই সেপ্টেম্বর, ১৯৮৬ সালে রাজভবনে প্রধানমন্ত্রীর রাজীব গান্ধী তার মন্ত্রিসভা নিয়ে এসেছিলেন, আমরাও মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে এবং তার সঙ্গে ওই সভায় গেছিলাম। সেখানে উদ্বাস্তুদের ৪টি দাবি রাখা হয়েছিল। প্রথমটি হচ্ছে নিঃশর্ত জমির মালিকানা দান, যে জমিগুলো জবরদখল করে তারা রয়েছে। এই দাবিতে মাননীয় প্রধানমন্ত্রী রাজীব গান্ধী সিদ্ধার্থশঙ্কর রায়ের অপমান সূচক ইজারা দলিল গ্রহণ করার শর্তের কথা বলেন এবং ওইভাবে জমি নিতে হবে সেই কথা বলেন। আমরা তা প্রত্যাখান করেছি। আমরা ইজারা দলিল বাদ দিয়ে নিঃশর্ত জমি দিতে এই কথা বলি, তাতে রাজীব গান্ধী রাজি হননি। তখন আমাদের মুখ্যমন্ত্রী এই বিধানসভাতে এসে বলে গেছিলেন যে, আমরা নিজেরা জমিতে যারা বসে আছি তাদের নিঃশর্ত জমি দেবার অধিকার আছে সেই শর্তে আমরা তাদের জমি দেব। ক্যাবিনেটেও তিনি প্রস্তাব রেখেছিলেন এবং সেই প্রস্তাব গৃহীত হলে পরে আমাদের সেচ দপ্তরের জমি নিয়ে নেতাজি কলোনি, বরাহনগরে ৪০৪টি পরিবারকে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী নিজে নিঃশর্ত জমি নিজে গিয়ে দান করে এসেছিলেন। ইজারা দলিলের যে অবমাননা সূচক শর্ত তা আমরা প্রত্যাখ্যান করি। ওই জমি নেবার ব্যাপারে তাদের উদ্দেশ্য ছিল যে, ইজারা জমি দেওয়া হবে কিন্তু তার পরিবর্তে কংগ্রেসকে সমর্থন করতে হবে, কংগ্রেসকে সমর্থন না করলে তাদের উচ্ছেদ করে দেওয়া হবে। এইভাবে শর্ত সাপেক্ষে ইজারা জমি দেওয়া হবে। বহু উদ্বাস্তু ভাইবোন যারা পূর্ববঙ্গ ছেড়ে, তাদের আত্মীয় পরিজন ছেড়ে, ঘর বাড়ি ছেড়ে মা-ভাইবোনদের নিয়ে এখানে এসে উঠেছে, আজকে তাদের পুনর্বাসনের ব্যবস্থা করা তো আপনার আমার সকলের দায়িত্ব। আপনাদের তো বর্ডার সিকিউরিটি আছে, তারা কি করছে? এখনও তো কত লোক ওই বেড়া জাল পেরিয়ে আসছে তার কি ব্যবস্থা আপনারা নিচ্ছেন? কেন্দ্রীয় সরকার তো বলেছিলেন যে, বেড়া দিয়ে চারিদিকে ওয়াল করে দিয়ে ওদের আসা রুখবেন, কোনও ব্যবস্থা কি করতে পেরেছেন আজ অবধি? এখনও কতজন এসেছেন তার একটা হিসাব দিন, পশ্চিমবঙ্গে কতজন ঢুকেছে তার হিসাব দিন। আপনাদের সেই সৎসাহস নেই হিসাব দেওয়ার। আপনাদের ওই বি. এস. এফ.-রা দে আর নট ডুইং দেয়ার জবস। কেন ওরা ওখানে বসে আছেন তার জবাব দিন, তার উত্তর দিতে পারবেন না। যাই হোক, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার সময় খুব কম, আমি আর বক্তৃতা বাড়াতে চাই না, আমার এই বরাদ্দকে যাতে সকলে সমর্থন করেন এই অনুরোধ করে, কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Subrata Mukherjee that the amount of the Demand be reduced to Re. 1-, was then put and lost.

The motion of Shri Abdul Mannan that the amount of the Demand be reduced to Rs. 100/-, was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 37,55,10,000 be granted for expenditure under Demand No. 40, Major Heads : "2235—Social Security and Welfare (Rehabilitation) and "6235—Loans for Social Security and Welfare (Rehabilitation)".

(This is inclusive of a total sum of Rs. 12,52,00,000 already voted on accounts in March, 1995.), was then put and agreed to.

## DEMAND No. 31

**Mr. Deputy Speaker :** Now, discussion under Demand No. 31—Sports and Youth Services.

**শ্রী সৌগত রায় :** স্যার, মন্ত্রী নেই ডিবেট হবে কি করে? এটা হতে পারে না। মন্ত্রী কোথায় গেছেন। তিনি কি ঝুনুকে নিয়ে বেড়াতে গেছেন? হোয়ার ইজ দি মিনিস্টার?

**মিঃ ডেপুটি স্পিকার :** আপনারা বসুন। এ ব্যাপার নিয়ে আমি তো আগেই আপনাদের সঙ্গে বলেছি। আপনারা যাতে কো-অপারেশন করেন তার জন্য তো অলরেডি কথা হয়েছে। ডাঃ মানস ভূঁইয়া আপনি বলুন।

**ডাঃ মানস ভূঁইয়া :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমাদের মাননীয় সদস্য অধ্যাপক সৌগত রায় এবং অন্যান্য সদস্যরা এ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করেছেন। স্যার, আজকে হাউস চলছে, কিন্তু মন্ত্রী কোথায়, তিনি কি চন্দ্রলোকে গেছেন না কোথায় গেছেন? আরেকটা বিষয়, মাননীয় পরিষদীয় মন্ত্রী এখানে আছেন, গভর্নমেন্ট চিফ হুইপ লক্ষ্মীবাবুও আছেন। অন দি ওয়ে, লবিতে সেমিনারের জন্য টাইম অ্যাডজাস্টমেন্টের জন্য সমস্ত টাইম বদলে দিলেন। উই আর কো-অপারেটিং। দুর্ভাগ্যের বিষয়ে আজকে হাউস চলছে, বাজেট অধিবেশন হচ্ছে, সেমিনার নিশ্চয় করতে হবে কিন্তু সবসময় এই বিধানসভার লবিকে ব্যবহার করার কি যৌক্তিকতা আছে তা আমি বুঝতে পারি না। আমার মনে হয়, এতে বিধানসভার গুরুত্ব কমানো হচ্ছে। দ্বিতীয়ত, দি রেস্পেক্ট টু দি পার্লামেন্টারি ডেমোক্র্যাসি হ্যাজ বিকাম সাচ এ কনসার্ন যেখানে আজকে অধিকাংশ দিন প্রতিটি চেয়ার থেকে অধ্যক্ষ মহাশয় বা মন্ত্রী মহাশয়দের বলতে হচ্ছে। আমরা তো কো-অপারেট করছি। না হলে যে অবস্থায় হাউস চলছে সেই অবস্থায় চলার কথা নয়। হাউস বিলংস টু দি অপজিশনস। কিন্তু দুর্ভাগ্যের বিষয় মন্ত্রীর কি এমন কাজ রয়েছে যার জন্য তিনি আজকে এখানে আসতে সময় পেলেন না। আরেকটা বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি এখানে পরিষদীয় মন্ত্রী আছেন। বার বার মিটিং হবে, সা হবে, সেমিনার হবে। কিন্তু তার জন্য তো কলকাতার অনেক অডিটোরিয়াম আছে, অনেক জায়গা আছে। কিন্তু হাউস চলা কালে হাউসের সময় কার্টেল করে এটা করার কি জাস্টিফিকেশন থাকতে পারে? এমনিতেই হাউসের সময় কম, ডিবেট-এ পার্টিসিপেশনের সময় কম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি আজকে সিদ্ধান্ত নেবেন, মাননীয় পরিষদীয়

মন্ত্রীও আছেন উনি বলুন মাননীয় মন্ত্রী সুভাষবাবু আজকে টাইম মতো উপস্থিত নেই কেন? তিনি তো আজকে খেলা-ধুলাকে পশ্চিমবাংলা থেকে তুলে দিয়েছেন। আজ একে কাল ওকে সম্বর্ধনা দিয়ে বেড়াচ্ছেন। মিঠুন, শ্রীদেবীকে সম্বর্ধনা দিয়ে বেড়াচ্ছেন। এসব কি হচ্ছে? মাননীয় অধ্যক্ষ মহাশয় এটা অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়—ঐ যে উনি এসে গেছেন।

**মিঃ ডেপুটি স্পিকার :** সুভাষবাবু আপনার দেরিতে আসার কারণটা বলুন।

**শ্রী সুভাষ চক্রবর্তী :** স্যার, যে সময়সূচি জানতাম সেটা বিকাল সাড়ে ৪টা থেকে ৫টায় ঠিক ছিল। যাই হোক আসার সময় পার্ক স্ট্রীটে যানজটে আটকা পড়ে আসতে কিছুটা দেরি হয়ে গেল। এজন্য আমি দুঃখিত।

**শ্রী সুভাষ চক্রবর্তী :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি এই প্রস্তাব রাখতে চাই যে, দাবি নং ৩১ মুখ্যখাত—"২২০৪—ক্রীড়া ও যুবকল্যাণ" বাবদ ২৫,,৯০,৯৩,০০০ টাকা (পঁচিশ কোটি নব্বই লক্ষ তিরানব্বই হাজার) মাত্র ব্যয় বরাদ্দ অনুমোদন করা হোক। ৮,৬৫,০০,০০০ টাকা (আট কোটি পঁয়ষট্টি) এর মধ্যে অন্তর্ভুক্ত।

যে সকল খাতের জন্য এই ব্যয় বরাদ্দের প্রস্তাব সেগুলি হল :

| | |
|---|---|
| ১। যুবকল্যাণ শাখা | ৯,১৯,০৮,০০০ |
| ২। ক্রীড়া শাখা | ৪,৬৫,১৩,০০০ |
| ৩। জাতীয় সমর শিক্ষার্থী বাহিনী | ৮,২৮,৫০,০০০ |
| ৪। শারীর শিক্ষা | ২,২৬,৩৭,০০০ |
| ৫। জাতীয় শৃঙ্খলা প্রকল্প ও অন্যান্য ব্যয়সমূহ | ১,৫১,৮৫,০০০ |
| মোট : | ২৫,৯০,৯৩,০০০ |

মাননীয় সদস্যবৃন্দ অবগত আছেন যে, ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের লক্ষ্য হল যুবসমাজের সৃজনী শক্তিকে সঠিক পথে পরিচালিত করা এবং তাদেরকে বিভিন্ন সাংস্কৃতিক অনুষ্ঠান ও প্রতিযোগিতার মধ্যে জড়িত করা, যাতে উন্নত জীবনযাত্রার লক্ষ্যে তাদের দৃষ্টিভঙ্গিকে তারা পুনর্গঠিত করতে পারে। এই বিভাগ সর্বদাই শরীর চর্চা ও খেলাধুলোর ওপর গুরুত্ব দেয় এবং কার্যকর অবসর বিনোদন ও সাংস্কৃতিক গুরুত্বের অধিকারী বিষয় হিসাবে ভ্রমণের অভ্যাসের উন্নতিকল্পে যুবসমাজের প্রতি নানাবিধ সুযোগ সুবিধাও প্রদান করে। এছাড়াও এই বিভাগের লক্ষ্য এমন কিছু প্রকল্পের রূপায়ণ, যা প্রতিটি যুবক-যুবতীকে বিভিন্ন সুযোগ-সুবিধা ও আর্থিক সহায়তা প্রদানের মাধ্যমে অন্ততঃ একটি প্রকল্পের আওতায় নিয়ে আসবে। চূড়ান্ত লক্ষ্যটি হল, উন্নত শরীর ও মনের অধিকারী মানুষ হিসেবে আধুনিক বিশ্বের উপযোগী করে গড়ে তুলতে যুবসমাজকে সাহায্যের লক্ষ্যে সুযোগসুবিধা ও উৎসাহ প্রদান।

১৯৯৪-৯৫ আর্থিক বছরে আমার বিভাগের যুবকল্যাণ শাখা যে গুরুত্বপূর্ণ কাজ করছে, তার সংক্ষিপ্ত রূপরেখা আপনাদের অবগতির জন্য পেশ করছি।

**যুব উৎসব ঃ**

দীর্ঘ সময়ের ব্যবধানের পর ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগ রাজ্যজুড়ে সাফল্যের সঙ্গে যুব উৎসব সংগঠিত করেছে। উল্লেখ্য, এ বছরই প্রথম জাতীয় যুব উৎসবও অনুষ্ঠিত হল। মধ্যপ্রদেশের ভূপালে অনুষ্ঠিত এই জাতীয় যুব উৎসবে পশ্চিমবঙ্গ তার যুব প্রতিনিধিসহ যোগদান করে এবং সুন্দর ফলাফলের অধিকারী হয়। রাজ্যে এই উৎসব যে তিনটি স্তরে অনুষ্ঠিত হয় সেগুলি হল—ব্লক/পৌরস্তর, জেলাস্তর এবং রাজ্যস্তর।

কয়েক লক্ষ মানুষ এই উৎসবে অংশ নেন। নব্বইটি বিষয়ে প্রতিযোগিতা ছাড়াও বিভিন্ন রকমের সাংস্কৃতিক অনুষ্ঠানও এর অন্তর্ভুক্ত ছিল। দেখা যাচ্ছে বিভিন্ন স্তরের প্রতিযোগী হিসাবে দু-লক্ষেরও বেশি সংখ্যক ছেলেমেয়ে উৎসবে অংশ নিয়েছে। এখানে উল্লেখ, এই উৎসব নিবেদিত হয়েছে মাস্টারদা সূর্য সেনের অমর স্মৃতিতে। উৎসবে স্বাধীনতা সংগ্রাম এবং সরকার প্রবর্তিত সাক্ষরতা আন্দোলনের উপর প্রদর্শনীও অন্তর্ভুক্ত ছিল। উৎসবে প্রতিযোগিতার বিষয় ছিল ছোট গল্প, কবিতা, প্রবন্ধ ও ছড়া রচনা, বসে আঁকো, হস্তশিল্প, সূচিশিল্প, তাৎক্ষণিক বক্তৃতা, আবৃত্তি, রবীন্দ্র সংগীত, নজরুলগীতিসহ অন্যান্য ধারার গান, বিতর্ক, আন্তঃকলেজ পত্রিকা, লিটল ম্যাগাজিন, একাঙ্ক নাটক, লোকনৃত্য, উচ্চাঙ্গ নৃত্য মূকাভিনয়। জাতীয় যুব উৎসবের অঙ্গ হিসাবে ভারত সরকার প্রস্তাবিত একগুচ্ছ বিষয়ও রাজ্য যুব উৎসবের অন্তর্ভুক্ত ছিল। সব মিলিয়ে, এই উৎসব রাজ্যের গ্রাম ও শহর উভয় ক্ষেত্রেই যুবসমাজের মধ্যে গভীর প্রভাব সৃষ্টিতে সক্ষম হয়েছে। এর জন্য আনুমানিক ৭৯ লাখ টাকা ব্যয়িত হয়েছে।

**গ্রামীণ ক্রীড়া প্রশিক্ষণ কেন্দ্র ঃ**

এ বছর ব্লক/পৌরসভা স্তরে ফুটবল, ভলিবল ও নেট বলের যে কোনও একটি শাখায় অনাবাসিক ক্রীড়া প্রশিক্ষণ কেন্দ্র চালানো হয়েছে। জেলাস্তরে এই ক্রীড়া প্রশিক্ষণ কেন্দ্রগুলি ছিল আবাসিক। এই প্রকল্পের জন্য মোট ১১ লক্ষ টাকা খরচ হয়েছে। এই প্রশিক্ষণ কেন্দ্র প্রকল্পের অধীন প্রায় ৭,০০০ যুবক-যুবতী এর দ্বারা উপকৃত হয়েছে।

**ভ্রমণ অনুদান ঃ**

চলতি বছরে ৯১টি শিক্ষা প্রতিষ্ঠানকে ভ্রমণ-বিষয়ক অনুদান দেওয়া হয়েছে, যার ফলে ৩,১৮৫ জন ছাত্রছাত্রী উপকৃত হয়েছে। এর জন্য খরচ হয়েছে ৪ লক্ষ ১৫ হাজার টাকা।

**বৃত্তিমূলক শিক্ষা ঃ**

পশ্চিমবঙ্গের ৯টি জেলায় টাইপরাইটিং, সাইকেল মেরামতি, মাদুর তৈরি, কাপড় ছাপাই, পাম্প সেট সারাই, রেডিও টি. ভি. সারাইয়ের মতো নানা বিষয়ে বৃত্তিমূলক শিক্ষা প্রদানের ব্যবস্থা করা হয়। এর জন্য সারা বছরে ব্যয়ের পরিমাণ ৬ লক্ষ টাকা। প্রশিক্ষণের

মেয়াদ শেষে শিক্ষণপ্রাপ্ত যুবারা স্বনিযুক্তি প্রকল্পের জন্য বিভিন্ন ব্যাঙ্কের কাছে আর্থিক সহায়তা লাভের সুযোগ পেয়ে থাকেন।

**খেলাধূলার সরঞ্জাম ঃ**

চলতি বছরে এই বিভাগ রাজ্যের সব জেলায় ছড়িয়ে থাকা বিভিন্ন প্রতিষ্ঠান, ক্লাব ও স্কুল/কলেজকে বিনামূল্যে ১৩,৭৭০টি ফুটবল এবং ১১,৪৭৫টি ভলিবল বিতরণ করেছে।

**মুজফ্‌ফরপুর সমাবেশ ঃ**

৮ আগস্ট, ১৯৯৪ তারিখে শহিদ ক্ষুদিরামের প্রয়াণ দিবস যথাযোগ্য মর্যাদার সঙ্গে পালনের উদ্দেশ্যে মুজফফরপুর জেলের সামনে এক বিরাট সমাবেশের আয়োজন করা হয়। স্মরণ করা যেতে পারে ব্রিটিশ সরকারের আদেশে ক্ষুদিরামের ফাঁসি হয়েছিল এই মুজফফরপুর জেলেই।

**শিল্পী সংবর্ধনা ঃ**

শ্রীমতী সুচিত্রা মিত্র ও শ্রীমতী ফিরোজা বেগমকে যথাক্রমে রবীন্দ্রসংগীত ও নজরুলগীতির ক্ষেত্রে তাদের অবদানের জন্য এ বছর সংবর্ধিত করা হয়। এছাড়াও এই বিভাগ রবীন্দ্রসংগীতের অপর দুই বরেণ্য শিল্পী শ্রী সুবিনয় রায় ও শ্রী শান্তিদেব ঘোষেরও সংবর্ধনার ব্যবস্থা করে।

প্রখ্যাত সাহিত্যিক বিভূতিভূষণ বন্দ্যোপাধ্যায়ের জন্ম শতবার্ষিকীও এই বিভাগ কর্তৃক পালিত হয় বিভাগের মাসিক মুখপত্র যুবমানসের একটি বিশেষ সংখ্যা প্রকাশের মাধ্যমে। পত্রিকার এই বিশেষ সংখ্যাটি প্রভূত জনপ্রিয়তা অর্জন করে।

রাজ্য সরকারের ক্রীড়া নীতি অনুসরণ করে বিগত আর্থিক বছরে আমার বিভাগ যে গুরুত্বপূর্ণ কর্মসূচিগুলি রূপায়িত করেছে, তার সংক্ষিপ্ত এক রূপরেখা আমি এখন বিবৃত করতে চাই। যেহেতু খেলাধূলা শারীরিক ও মানসিক উন্নয়নের সহায়ক, সেহেতু সমাজের অল্পবয়সী ছেলেমেয়েদের খেলাধূলায় নিযুক্ত রাখার মাধ্যমে তাদের প্রতিভার স্ফুরণের লক্ষ্যে সর্বাধিক সংখ্যায় অংশগ্রহণ ঘটে এমন বিষয় ও প্রকল্পকে অগ্রাধিকার দেওয়ার কথা বিবেচিত হয়েছে।

এতদউদ্দেশ্যে আমাদের সর্বাঙ্গীণ চেষ্টা ছিল চলতি বছরের জন্য বরাদ্দকৃত আর্থিক সংস্থানের যথাসম্ভব সদ্ব্যবহার করা। ১৯৯৪-৯৫ আর্থিক বছরে মোট অর্থ বরাদ্দের ৯০ শতাংশই ব্যয়িত হয়েছে খেলাধূলার উন্নতিকল্পে।

খেলাধূলার মৌলিক পরিকাঠামো নির্মাণের জন্য যে প্রকল্পগুলি চালু আছে, সেগুলি শেষ করার লক্ষ্যে সরকার চেষ্টা চালাচ্ছেন।

স্পোর্টস অথরিটি অফ ইন্ডিয়ার সহযোগিতায় পশ্চিমবঙ্গে দুটি খেলাধূলার প্রকল্প উন্নয়নভিত্তিক এলাকা গঠনের কর্মসূচি গৃহীত হয়েছে। প্রথমটি বর্ধমানে। এটি পুরুলিয়া,

বাঁকুড়া, মেদিনীপুর প্রভৃতি অঞ্চলের সুযোগসুবিধাহীন মানুষের খেলাধূলার প্রতিভা বিকাশে সহায়তা করবে। দ্বিতীয়টি দার্জিলিংয়ের লেবংয়ে। এটি দার্জিলিং এবং আশপাশের জেলাগুলির উপজাতি অধ্যুষিত অঞ্চলের খেলাধূলার আকাঙ্ক্ষাকে তৃপ্ত করবে।

'খেলাধূলার উন্নয়ন' আমাদের ব্যয় বরাদ্দের একটি গুরুত্বপূর্ণ দিক, যা পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদের মাধ্যমে রাজ্যস্তরের বিভিন্ন সংস্থাকে তাদের বহুমুখী কার্যাবলীর রূপায়ণে আর্থিক অনুদানের ব্যবস্থা করে। পর্ষদের কর্মসূচির সঙ্গে অঙ্গাঙ্গী যুক্ত যে 'দীর্ঘমেয়াদি অনাবাসিক প্রশিক্ষণ প্রকল্প', তার জন্যও অর্থ সংস্থান করেন রাজ্য সরকার।

মহিলাদের ক্রীড়ার মানোন্নয়নের সরকার অত্যন্ত আগ্রহী। জাতীয় ও আন্তর্জাতিক স্তরে সাফল্য অর্জন করেছেন, এমন বিশিষ্ট মহিলা ক্রীড়াবিদ্‌দের ক্রীড়া বিভাগ থেকে আর্থিক সহায়তা প্রদান করা হয়। পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ নির্বাচিত ও প্রশিক্ষণপ্রাপ্ত একটি মহিলা দল নিয়মিতভাবে জাতীয় মহিলা ক্রীড়া উৎসবে যোগ দেয়। এই প্রয়াসে রাজ্য সরকারও আর্থিক সাহায্যের হাত বাড়িয়ে দেন।

জাতীয় ও আন্তর্জাতিক স্তরে সম্মানের অধিকারী ১৪ জন ক্রীড়া ব্যক্তিত্ব অথবা তাদের সন্তানকে মাসিক ৪০০ টাকা আর্থিক সহায়তা প্রদানের প্রকল্পটি আজও অব্যাহত রয়েছে।

ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের সর্বোচ্চ পরামর্শদাতা সংস্থা হিসাবে পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ খেলাধূলার উন্নয়নের জন্য বিভিন্ন প্রকল্প রচনা করে এবং ক্রীড়া পর্ষদ, রাজ্য ও জেলা ক্রীড়া সংস্থার মতো সংগঠনের মাধ্যমে তা রাজ্যে রূপায়িত করে থাকে। কলকাতার তিনটি স্থায়ী প্রশিক্ষণ কেন্দ্র অর্থাৎ ক্ষুদিরাম অনুশীলন কেন্দ্র, কলকাতা ময়দান এবং সুভাষ সরোবর সুইমিং পুলে সাফল্যের সঙ্গে অনুশীলন ও প্রশিক্ষণ শিবির পরিচালনা করা হয়েছে। অন্তর্বিভাগীয় এবং বহির্বিভাগীয় বিভিন্ন ক্রীড়ার প্রশিক্ষণও যথারীতি পরিচালিত হয়েছে। ভলিবলের পাঁচটি স্থায়ী প্রশিক্ষণ কেন্দ্র পরিচালনার পাশাপাশি পর্ষদ কবাডি এবং খো-খোর জন্যও স্থায়ী প্রশিক্ষণ শুরু করেছেন।

ক্রীড়ানৈপুণ্য উন্নত করা এবং তৃণমূল স্তরে ক্রীড়া প্রতিভা চিহ্নিত করার লক্ষ্যে ১৯৮৯-৯০ সালে ৫ বছর সময়কালের জন্য যে দীর্ঘমেয়াদি অনাবাসিক প্রশিক্ষণ প্রকল্প চালু হয়েছিল, তা সাফল্য অর্জন করেছে এবং প্রতিভাসম্পন্ন শিক্ষার্থীদের কাজে লেগেছে। এই সাফল্যে উৎসাহী হয়ে প্রকল্পটিকে সামান্য পরিবর্তীতভাবে আরও ৫ বছর সময়কালের জন্য চালু রাখার ব্যবস্থা গৃহীত হয়েছে। পশ্চিমবঙ্গের ৩৩টি শিক্ষা প্রতিষ্ঠানের মাধ্যমে প্রকল্পটি কার্যকর। এই কেন্দ্রগুলিতে যে যে শাখায় প্রশিক্ষণ চালু তা হল ২৪টিতে ফুটবল, ৫টিতে ভলিবল এবং ৪টিতে সাঁতার।

জাতীয় স্তরে প্রতিযোগিতায় অংশগ্রহণকারী ৭৫ জন ছেলেমেয়েকে ৭৫ টাকা করে স্টাইপেন্ড দেওয়ার প্রকল্পটিও ক্রীড়া পর্ষদ অব্যাহত রেখেছে। পর্ষদ স্পোর্টস অথরিটি অফ ইন্ডিয়ার সহযোগিতায় জাতীয় ক্রীড়া প্রতিভা প্রতিযোগিতার আয়োজন করে, যার চূড়ান্ত

'ট্যালেন্ট লিস্ট' শীঘ্রই পাওয়া যাবে বলে আশা করা হচ্ছে। বিগত বছরগুলির মতো পর্ষদ এবারও ২০ আগস্ট, ১৯৯৪ তারিখে কিংবদন্তি ফুটবল খেলোয়াড় গোষ্ঠ পালের জন্মোৎসব উদযাপন করেছে।

এ ছাড়াও পর্ষদ সমাজকল্যাণ বিভাগের সহযোগিতায় গত ১৯. ২. ৯৫ তারিখে ৩য় পথ-শিশুদের ক্রীড়া প্রতিযোগিতার আয়োজন করে।

**শারীর শিক্ষা ঃ**

স্কুলগুলিতে শারীর শিক্ষার সুবিধা প্রদানের লক্ষ্যে পশ্চিমবঙ্গ সরকারের শারীর শিক্ষা অধিকার পশ্চিমবঙ্গ বিদ্যালয় ক্রীড়া সংস্থা, জেলা বিদ্যালয় ক্রীড়া সংস্থা, মহকুমা বিদ্যালয় ক্রীড়া সংস্থা, জেলা ক্রীড়া পর্ষদ, পঞ্চায়েত প্রভৃতি সংগঠনের সহযোগিতায় বিভিন্ন শাখায় নানারকম খেলাধূলার আয়োজন করে।

এখানে উল্লেখ করা যেতে পারে, স্কুল গেমস্ ফেডারেশন অব ইন্ডিয়ার পরিচালনায় জাতীয় বিদ্যালয় ক্রীড়ায় পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যালয় দল এ বছর বেশ ভাল রকম সাফল্য লাভ করেছে।

**জাতীয় সমর শিক্ষার্থী বাহিনী ঃ**

একটি সর্বভারতীয় সংগঠনের অংশ হিসাবে জাতীয় সমর শিক্ষার্থী বাহিনীর পশ্চিমবঙ্গ শাখা সুগঠিত এবং যোগ্য বাহিনী হিসাবে নিজেদের প্রতিষ্ঠিত করার জন্য প্রশংসা দাবি করতে পারে। এই বাহিনীর তিনটি শাখা, পদাতিক, নৌ ও বিমান বাহিনীর অফিসাররা প্রথামাফিক রাজ্যের বিদ্যালয় ও মহাবিদ্যালয়গুলিতে ছাত্রছাত্রীদের সামরিক প্রশিক্ষণ দেবার জন্য নিয়োজিত হন। রাজ্য সরকার জাতীয় সমর শিক্ষার্থী বাহিনীর শাখা কার্যালয় এবং ৬টি হেড কোয়ার্টার্স পরিচালনার জন্য প্রয়োজনীয়, পরিকাঠামো এবং কর্মীর ব্যবস্থা করে থাকে। প্রশিক্ষণের পাশাপাশি এই বাহিনী ক্যাম্পিং, ট্রেকিং, দুঃসাহসিক অভিযান, পর্বত অভিযান এবং সমাজসেবামূলক নানা কর্মকান্ড সংগঠিত করে। বিগত বছরগুলির মতো এ বছরও জাতীয় সংহতি প্রকল্পে পশ্চিমবঙ্গের সমর শিক্ষার্থী বাহিনী তাদের দক্ষতার স্বাক্ষর রেখেছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কটি কথা বলে আমি আমার দাবিটি সভায় অনুমোদনের জন্য পেশ করছি।

**Mr. Deputy Speaker :** Now there are six cut motions to Demand No. 31. All the cut motions are in order and may be taken as moved.

**Shri Ambica Banerjee :** Sir, I beg to move that the Amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri Saugata Ray, Shri Prabir Banerjee, Shri Abdul Mannan :** Sir, I beg to move that the Amount of the Demand be reduced by Rs. 100/-.

[4-10 — 4-20 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যে কথা বললেন, এটা আপনি নোট করুন। সেদিন বিদ্যুৎবাবু বললেন রাস্তায় আটকে গিয়েছেন, সেইজন্য সময়মতো আসতে পারেননি, আজকে সুভাষবাবু বললেন রাস্তায় আটকে গিয়েছি, সেইজন্য আসতে দেরি হয়ে গেছে। আজকে ট্রান্সপোর্ট সিস্টেম কি অবস্থায় আছে, মন্ত্রী লালবাতি জ্বালিয়ে গাড়ি চালিয়ে যান এবং পুলিশ পেট্রোল নিয়েও মন্ত্রীরা সময়মতো যদি না আসতে পারেন তাহলে সাধারণ মানুষ পশ্চিমবাংলার মানুষ পরিবহন ব্যবস্থার কি অবস্থায় আছে? আপনি এইটুকু তথ্য অনুসন্ধান করুন। যাইহোক মন্ত্রী এসেছেন, উনি দুঃখ প্রকাশও করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বলছি, হাউস যখন চলবে তখন যদি কোনও সেমিনারের দরকার হয়, সভার দরকার হয় তখন হাউসের টাইমের বাইরে যেন সেটা করা হয়, কখনও হাউসের আওয়ার কেটে তার বিজনেসকে খাটো করে কখনও যেন সভা সেমিনার না হয়। এটা আমাদের অধিকার থেকে বঞ্চিত করা হচ্ছে, এটা উচিত নয়। আপনি এটা নিয়ে মাননীয় উপাধ্যক্ষ হিসাবে অধ্যক্ষ মহাশয় এর সঙ্গে কথা বলবেন, এটার ব্যাপারে আমাদের তীব্র প্রতিবাদ জানাচ্ছি। সরকারের পরিবহন ব্যবস্থাকে বাঞ্চাল করে তার বক্তব্য জানিয়ে তিনি যে দুঃখ প্রকাশ করেছেন এতে সরকারের প্রতি তার অনাস্থা প্রকাশ করে। তিনি বললেন এমন অবস্থার মধ্যে পড়েছি যে সময়মতো আসতে পারিনি, তিনি স্বীকার করেছেন, কি দুঃখজনক পরিস্থিতিতে সরকার চলছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ক্রীড়া এবং যুব দপ্তর এই রাজ্যে কতখানি দুঃখজনক অবস্থায় আছে তার বাজেটের পরিকাঠামো দেখলে সেটা বোঝা যায়। মাত্র ২৫ কোটি ৯০ লক্ষ ৯৩ হাজার টাকা নিয়ে সুভাষবাবুর যুব এবং ক্রীড়া দপ্তর। পশ্চিমবঙ্গে একটা সময়ে আমরা এক নম্বরে ছিলাম যুব ও ক্রীড়া জগতে। কিন্তু ক্রীড়ার সঙ্গে ক্রীড়ামন্ত্রী তথাকথিত অপসংস্কৃতির মন্ত্রী হয়ে বসে এবং বুদ্ধদেববাবুর সঙ্গে ঝগড়া করতে গিয়ে এমন একটা উদগ্র বাসনায় মত্ত হলেন যে দপ্তরটাই উঠে গেল। একটা শক্তিশালী দপ্তরে বসে তিনি কাজ করতে ভুলে গেলেন। ফলে সংস্কৃতি শিল্প উৎসব এই করতে গিয়ে ক্রীড়া উঠে গিয়েছে পশ্চিমবাংলা থেকে। সত্যি কথা বলতে কি, আজকে এক সময়ের ছাত্র নেতা, এক সময়ের যুব নেতা, আমরা আশা করেছিলাম তার কাছ থেকে বামপন্থী হলেও অন্তত ক্রীড়া বিভাগের একটা মান উন্নয়ন ঘটবে। প্রতিদিন সংবাদপত্র যখন পড়ি, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ও নিশ্চয় পড়েন, খেলার পাতা একটা গুরুত্বপূর্ণ পাতা, প্রতিদিন কলঙ্কের ইতিহাস, প্রতিদিন পরাজয়ের গ্লানি, প্রতিদিন খেলোয়াড়ের ঝাঁপি চাপিয়ে পত্রিকায় বেরুচ্ছে কেউ খেতে পাচ্ছে না, কেউ শীর্ণকায়, কোথাও ইনফ্রাস্ট্রাকচার নেই, কারুর বাসস্থান নেই, কারুর চাকরি নেই, এই ভাবে দিনের পর দিন আমরা ক্রীড়া জগতে ডুবছি ডুবছি আর ডুবছি। উনি গর্ব করে বললেন ৪০০ টাকা করে আমরা ১১ জন খেলোয়াড়কে দেব জাতীয় এবং আন্তর্জাতিক স্তরে যারা সুনাম করেছেন এবং মান রেখেছেন তাদেরকে দিচ্ছি। উনি এখানে বাহবা কুড়োবার চেষ্টা করেছেন। এটা কি কোনও ব্যাপার হল, উনি যদি ৪০০ খেলোয়াড়কে ৪০০ টাকা করে দিতেন তাহলে বুঝতাম, তার নয় উনি ১১ জন খেলোয়াড়কে ৪০০ করে টাকা দিচ্ছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রীকে একটি কথা স্মরণ করিয়ে দিতে চাই, বাংলার ইতিহাসে একটা যে স্মরণীয় যুগ ছিল ক্রীড়া জগতে, আজকে কেন সেটা আমরা ধরে রাখতে পারছি না, কি এর অসুবিধা?

আজকে ক্রীড়া জগতে যেসব নক্ষত্র আছে গ্রামে তাদের শহরে আনতে পারছেন না। আজকে ক্রীড়াকে দুটো ভাগে ভাগ করা যায়, গ্রামীণ ক্রীড়া এবং প্রফেসনাল ক্রীড়া। কিন্তু এই গ্রামীণ ক্রীড়ার জন্য উনি খরচ করেছেন মাত্র ১১ লক্ষ টাকা। আমাদের ৩৮,৬০০টি গ্রাম আছে এবং ৩৪৬টি ব্লক আছে। সেখানে সরকারের দৃষ্টিভঙ্গি গ্রামীণ ক্রীড়াতে ১১ লক্ষ টাকা নিবদ্ধ হয়ে আছে। যেখানে মোট বাজেট হয়েছে ২৫ কোটি টাকা এবং ক্রীড়াতে যেখানে ৪ কোটি ৬৫ লক্ষ ১৩ হাজার টাকা আছে, সেখানে ১১ লক্ষ টাকা গ্রামীণ ক্রীড়াতে আছে। গ্রামীণ জীবনের কথা, গ্রামের ছেলে-মেয়েদের তুলে নিয়ে এসে ভাল ক্রীড়াবিদ করার জন্য যারা এতদিন বক্তৃতা করেছেন, যারা এতদিন দাবি করেছেন, তাদেরই নেতা ক্রীড়ামন্ত্রী গ্রামীণ ক্রীড়ার জন্য এই টাকা ব্যয় করছে। আজকে আমাদের প্রতিবাদ এই জায়গাতেই। আজকে কলকাতার মাঠগুলোতে কি হচ্ছে? মোহনবাগন, ইস্টবেঙ্গল, মহামেডান এই সমস্ত মাঠে মন্ত্রী মহাশয় নিজেই জড়িত রয়েছেন। নিজের দলের সাগরেদরা সেখানে জড়িয়ে পড়েছেন। নিরপেক্ষভাবে, স্বাধীনভাবে সত্যিকারের ভাল পরিবেশ বজায় রেখে তিনি যদি চলার চেষ্টা করতেন তাহলে এইভাবে মুষড়ে পড়তেন না। তিনি উৎসাহী মানুষ তার উৎসাহ আমরা দেখেছি ব্যারাকপুর শিল্পাঞ্চলে তার সাগরেদ কিভাবে নির্বাচন করেছে, তার উপস্থিতি আমরা দেখলাম সল্টলেকে পৌর নির্বাচনের সময় এবং বিশেষ বিশেষ কারণে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতাদের কাছ থেকে তার ডাক পরে। ক্রীড়া জগতটাকে নগ্নভাবে আজকে তিনি আঘাত করছেন। ক্রীড়ার সঙ্গে যুক্ত ক্রীড়াবিদরা আজকে কেন সুযোগ পাচ্ছে না। ক্রীড়া জগতের যে ফেসিলিটি যে ইনফ্রাস্ট্রাকচার সেটা আজকে তার দপ্তর দিতে সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। আজকে এখানে যে স্পোর্টস অথরিটি অফ ইন্ডিয়া রয়েছে, ভারত সরকার এবং রাজ্য সরকার যৌথভাবে সেটা পরিচালনা করে, কিন্তু রাজ্য ভাল ভাবে ক্রীড়ার মানোন্নয়ন করে এগোতে পারছেন না। আজকে দীর্ঘদিন বাদে আপনি আবার যুব উৎসব নতুন করে শুরু করলেন। ওর দপ্তরে আজকে পাঁচ বৎসর ধরে কোনও যুব উৎসব হয়নি। ডি. ওয়াই. এফ. আইয়ের নেতারা আজকে ব্লক থেকে শহর পর্যন্ত সব জায়গাতেই মাতব্বরি করছেন। সব দলের এবং সমস্ত স্তরের যুবদের নিয়ে এই যুব উৎসব করতে হবে। যুব উৎসবতো মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কেনা জিনিস নয়। আজকে এই জায়গাতেই আমাদের প্রতিবাদ। আজকে সুস্থ সংস্কৃতি যুব সমাজের মধ্যে আমরা দেখতে পাচ্ছি না। আগামী বৎসর কলকাতায় যুব উৎসব হতে চলেছে। আমি তাই মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এই ব্যাপারে রাজনীতির ভেতর থেকে বেরিয়ে এসে আজকে হৃদয়কে প্রসারিত করে আপনারা চিন্তা-ভাবনা করুন। আজকে ৬২ লক্ষ বেকার যুবক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম নথিভুক্ত করেও তারা কোনও রকম চাকরি পাচ্ছেন না।

[4-20 — 4-30 p.m.]

তাই অনুরোধ করছি এ ব্যাপারে রাজনীতির নগ্নতা থেকে বাঁচিয়ে সর্বদলীয় রাজনৈতিক চেতনা দিয়ে একে প্রসারিত করে এর মানটাকে উন্নত করে এগিয়ে দেবেন উন্নত মানে। ৬২ লক্ষ যুবক বেকার, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ, আপনাদের রাজ্যে, আপনাদের কারখানায় তারা মাথা ঠুকে মরছে। আজকে তারা চাকরি পাচ্ছে না, তাদের কাছে খালি হতাশা, তাদের কাছে ভবিষ্যৎ অন্ধকার। আপনাদের সরকার তাদের কিছুই করতে পারেনি, তাদের আশা জাগাতে

পারেনি, তারা একটু সম্মান চাইছে, তারা সামান্য একটু প্রতিষ্ঠা চাইছে, তারা একটু স্বীকৃতি চাইছে। সেখানে আপনাদের লাল পতাকা দিয়ে তাদের আপনারা বঞ্চিত করছেন, অসম্মান করছেন। ক্রীড়া ও যুব কল্যাণ দপ্তরকে রাজনীতির আখড়ায় পরিণত না করে, বাংলার বুকে, বাংলার সংস্কৃতিকে, বাংলায় যুব সমাজের মানসিকতাকে উন্নত করার চেষ্টা করুন, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মিঃ স্পিকার স্যার, সুভাষবাবু ২৫ কোটি ৯০ লক্ষ টাকার বাজেট বরাদ্দ রেখেছেন। আমি তার বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশানের সমর্থন করছি। দুটি স্কীমের জন্য বাজেটে খরচ করছেন। টোটাল প্ল্যান এক্সপেন্ডিচার ৭ কোটি ৪৯ লক্ষ টাকা, তার মানে বাকি প্রায় ১৮ কোটি টাকা নন-প্ল্যানে ঘর বাড়ি মেন্টেন্যান্সের খাতে চলে যাচ্ছে। তাহলে স্পোর্টস ডেভেলেপমেন্ট অ্যান্ড ইয়ুথ সার্ভিসের জন্য টোটাল ৭ কোটি ৪৯ লক্ষ টাকা আছে। তার মধ্যে ফিজিক্যাল এডুকেশনে ১ কোটি ৫০ লক্ষ টাকা, ইয়ুথ ওয়েল ফেয়ার ফর স্টুডেন্টদের জন্য ১ কোটি ৯৩ লক্ষ টাকা, ইয়ুথ ওয়েল ফেয়ার ফর নন-স্টুডেন্টদের জন্য ২৭ লক্ষ টাকার মতো, আর স্পোর্টস বাবদ সাড়ে তিন কোটি তাহলে সাড়ে ৩ কোটি এবং ৪ কোটি টাকা স্পোর্টস অ্যান্ড ইয়ুথ ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের জন্য। এটা পশ্চিমবঙ্গের প্রয়োজনের তুলনায়, পশ্চিমবঙ্গের প্রয়োজনের তুলনায়, পশ্চিমবঙ্গের যে ভবিষ্যৎ তাকে তৈরি করার তুলনায় অপ্রতুল। সারা বছরে ১৩ হাজার ৭৭০টি ফুটবল এবং ১১ হাজার ৪৭৫টি ভলিবল দিচ্ছেন। পশ্চিমবাংলায় ১১০টি মিউনিসিপ্যালিটি, ৩৮ হাজার গ্রাম আর ৩৫ হাজার, গ্রামপঞ্চায়েত সেখানে টোটাল ফুটবল আর ভলিবল মিলে ২৪ হাজার বল উনি দিচ্ছেন। এতে কে ফুটবল পাবে আর কেই-বা ভলিবল পাবে। প্র্যাক্টিক্যালি এটা ওয়েস্টেজ অফ মানি। উনি কি পারলেন ইয়ুথ সার্ভিসকে সক্রিয়ভাবে সরকারি ডিপার্টমেন্টের সাথে যুক্ত করে, যুবকদের তাতে ইনভলভড করে একটা জয়েন্ট অর্গানাইজেশন করতে। যেমন কেন্দ্রের আছে স্পোর্টস অথরিটি অফ ইন্ডিয়া, নেহেরু যুব কেন্দ্র, তারা অনেক সময় টাকা দেন। এখানে কোনও স্পোর্টস একাদেমি করা গেল না, টাটা ফুটবল একাদেমি হল জামসেদপুরে, কিন্তু কলকাতা সুইমিং, জিমন্যাসিয়ামের জন্য বা কোনও স্পেশ্যালাইজড গেমের জন্য কোনও একাদেমি করতে পেরেছেন? এটা দেখাতে পারবেন না। কোনও একটা জায়গায় কি ফুটবল, কি সুইমিং, কি জিমন্যাসিয়াম, কি কবাডি বা কোনও স্পোর্টস ডেভেলপ করেছে, এক্সেলেন্স অ্যাচিভ করেছে। আমাদের ছেলেরা অলিম্পিকে নয় কিন্তু এশিয়ান গেমসের স্ট্যান্ডার্ডে হবে এই রকম কোনও কোচিন, এই ধরনের কোনও প্রস্তাব আপনারা তাদের জন্য দিতে পেরেছেন কি?

আপনি একটাও দিতে পারবেন না। এমন কি মাউন্টেনিয়ারিং সেটা কম্পিটিটিভ স্পোর্টস না হলেও পশ্চিমবাংলার ছেলেরা এতে ইন্টারেস্টেড কিন্তু সেই মাউন্টেনিয়ারিং-এর জন্য আপনি তাদের কি ইক্যুইপমেন্টস দিতে পারছেন? সেখানে তাদের যেভাবে সাহায্য করার দরকার ছিল সেইভাবে সাহায্য করতে পারছেন না। যারা পাহাড়ে চড়তে চায় তাদের বিভিন্ন প্রাইভেট মাউন্টেনিয়ারিং ট্রাস্টের কাছে অথবা ইন্ডিয়ান মাউন্টেনিয়ারিং ফেডারেশনের কাছে যেতে হয় ইক্যুইপমেন্টসের জন্য। সুভাষবাবুরা সেখানে শুধু পতাকা নেড়েই ওদের দায়িত্ব শেষ করেন। এই স্পোর্টস ডিপার্টমেন্টের যে ইনফ্রাস্ট্রাকচার আছে সেই ইনফ্রাস্ট্রাকচারটা রাজ্য সরকারের

তৈরি নয়। নেতাজি ইন্ডোর স্টেডিয়াম, আপনারা জানেন সেটা সিদ্ধার্থবাবু তৈরি করে গিয়েছিলেন এবং যুবভারতী ক্রীড়াঙ্গন সেটার জন্য রাজীব গান্ধী ১০ কোটি টাকা না দিলে তার কঙ্কালটাই এখন পড়ে থাকত। তবে এই যুব ভারতী ক্রীড়াঙ্গন তো এখন সি. পি. এম.-এর নর্থ ২৪ পরগনা পার্টির জমায়েতের জায়গা হয়ে দাঁড়িয়েছে। সল্ট লেকে ভোট হবে, যুব ভারতী ক্রীড়াঙ্গনে সি. পি. এম. পাটির লোকদের রাখা হচ্ছে, কলকাতায় মিছিলে লোক আনতে হবে সেখানে সি. পি. এমের লোকদের জমায়েতের জায়গা হচ্ছে। আর মাঝে মাঝে বিভিন্ন সংগঠনকে ভাড়া দেওয়া হচ্ছে। সামান্য সেখানে খেলাধুলা হয়। এখানে এতবড় ইনফ্রাস্ট্রাকচার থাকা সত্ত্বেও আপনি স্পোর্টসের ডেভেলপমেন্টের জন্য, এক্সিলেন্স অ্যাচিভমেন্টের জন্য কি করতে পেরেছেন? এই ডিপার্টমেন্টের একটা কমেনডেবল স্কিম ছিল যেটা বলা হয় Long term non-residential coaching Scheme. এটা কিছু কিছু স্কুলে চালানো হচ্ছে। বোধহয় ৩০টা স্কুলে চালানো হচ্ছে। কিন্তু দেখা যাচ্ছে এই নন-রেসিডেনসিয়াল কোচিং স্কিম এফেকটিভ হয়নি। অপনাকে কোচিং যদি দিতে হয় তাহলে যে পিরিওডের জন্য দিতে হবে সেটা তাদের রেখে দিতে হবে। সুভাষবাবু এতো কিছু করলেন—বালক ব্রহ্মচারিকে মারলেন, ঝুনুকে পার্টিতে নিয়ে এলেন কিন্তু যা ছেলেরা পেলে খেলাধুলা শিখতে পারে তা করতে পারলেন না। তার ফলে এই যে তার বাজেটের ৭।। কোটি টাকা এটা পশ্চিমবঙ্গের যুবকদের কাছে একটা হাস্যকর ব্যাপার হয়ে থাকছে। আর এখানে মন্ত্রীর ভূমিকা হচ্ছে নৈবেদ্যের উপর মিষ্টান্নের মতন। তিনি বলছেন, নেতাজি ইন্ডোর স্টেডিয়াম দেব, যুব ভারতী ক্রীড়াঙ্গন দেব কিন্তু খরচ তোমাদের। এইভাবে তিনি প্রোমোটারের কাজ করছেন। কোন এফেকটিভ ইনটারভেনশন স্পোর্টস, ইয়ুথ সার্ভিসেসের ক্ষেত্রে হচ্ছে না। তাই আমি এই বাজেট বরাদ্দের সর্বাঙ্গীন বিরোধিতা করছি।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেট প্রস্তাবের উপর যেসব ছাঁটাই প্রস্তাব এসেছে প্রথমেই সর্বোতভাবে তার বিরোধিতা করছি। আমি আগেই দুঃখ প্রকাশ করেছি ঠিক সময়মতো এখানে উপস্থিত না থাকতে পারার জন্য। আমি আবার আমার পক্ষ থেকে আন্তরিকভাবে এই সময়সূচির যে সমস্যা হয়েছে তারজন্য দুঃখপ্রকাশ করছি। এখানে এই বাজেট প্রসঙ্গগুলি দুজন মাননীয় বিধায়ক কিছু কিছু অপ্রাসঙ্গিক কথা, কিছু মনগড়া কথা, কিছু মন্তব্য, কিছু আরোপিত ভাবনা এই নিয়ে পশ্চিমবঙ্গের ক্রীড়া জগতের মূল্যায়ন করে তারা সিদ্ধান্তে আসলেন যে পশ্চিমবঙ্গে খেলাধুলার কিছু নেই, কিছু হচ্ছে না। মানসবাবু সৌগতবাবু জানেন আমাদের এই ভারতবর্ষে ক্রীড়া-রাজধানী বলে যদি কিছু থাকে তাহলে দলমত নির্বিশেষে সকলেই পশ্চিমবঙ্গ সেই ক্রীড়া-রাজধানী বলে চিহ্নিত করবেন।

[4-30 — 4-45 p.m.]

জাতীয়, আন্তর্জাতিক, রাজ্যস্তরের খেলাধুলা তো আছেই। জাতীয় আর আন্তর্জাতিক স্তরের যে সমস্ত খেলাধুলার আসর আমাদের সংগঠিত করতে হয়, দিল্লি, বোম্বাই, মাদ্রাজ, ক্যালকাটা, বড় বড় শহর যদি ধরি, তার শতকরা ৯০ ভাগ আসর কলকাতায় বসানো হয়। ফেডারেশনগুলোর হেডকোয়ার্টার সবই দিল্লি বা বোম্বেতে আছে, কলকাতায় ফুটবলের একটা আংশিক আছে জানেন। ৪৮টা ডিসিপ্লিনের যখনই জাতীয় স্তরে কোনও ব্যাপার হয় বা

আন্তর্জাতিক কোনও ঘটনার প্রশ্ন আসে অনুষ্ঠিত করার জন্য আসর, সেই খেলাধুলার আসর হিসাবে পশ্চিমবাংলাকে, কলকাতাকে চিহ্নিত করা হয়। এটার দ্বারা প্রথম কথা যেটা যে পশ্চিমবাংলার যে ক্রীড়া পরিকাঠামো এবং তুলনামূলকভাবে এক দিল্লি, যেটা এশিয়াডের সময়কালে বহু কোটি টাকা খরচ করে কেন্দ্রীয় সরকার করেছে তা বাদ দিলে পরে রাজ্য সরকার তার নিজের রাজ্যে যে খেলাধুলার পরিকাঠামো তৈরি করেছে, সেই ব্যাপারে আমাদের রাজ্য সরকার নিশ্চয়ই প্রথম তার নাম উল্লেখ করতে হবে। প্রথমে আমি একটু উল্লেখ করতে চাই যে খেলাধুলার সরকারি দায়িত্বটা কি? এটা বোধ হয় মাননীয় সদস্যরা একটু গুলিয়ে ফেলেছেন সে কেন্দ্রীয় সরকারই হোক, রাজ্য সরকারই হোক, ক্রীড়া প্রশাসনের ক্ষেত্রে তাদের হস্তক্ষেপ করা, তার বিষয়ে কোন পরামর্শ দেবার কতকগুলো সীমাবদ্ধতা আছে, এটা ভারত সরকারের হয়ে যারা কাজ করেন, তাদেরও কিছুটা অশ্বস্তি বা অসহায়তার মধ্যে কাজ করতে হয়। আমাদের রাজ্য সরকারগুলোর ক্ষেত্রে ক্রীড়া জগতটাই সর্বত্রই বিশ্বময়। একটা ভিন্ন প্রশাসনিক ব্যবস্থা দ্বারা পরিচালিত। সেখানে কিছু স্বতন্ত্র, কিছু বৈশিষ্ট, কিছু আত্ম নির্ভরতা ইত্যাদি ব্যাপারগুলো আছে, যেখানে রাজ্য সরকার মূল সেই কাজগুলোর সঙ্গে যুক্ত নন। তার মূল কাজই হচ্ছে পরিকাঠামো গঠন করা। এখানে আমাদের রাজ্যে সেই পরিকাঠামো গঠন করতে আমরা সক্ষম হয়েছি। শুধু কলকাতা ছিল এক সময়, বিশেষ করে আমরা আসার আগে, খেলাধুলার ক্ষেত্রে প্রাণকেন্দ্র সেখানে সরকারের ভূমিকা ছিল না এই কথা বলব না, আবার সরকার সবটা করেছেন এমন দাবিও নিশ্চয়ই কেউ করবেন না। আমরা যেটা আশা করেছি, যার উপর এত বক্তব্য মানসবাবু, সৌগতবাবু দুজনই বললেন যে গ্রামাঞ্চলে খেলাধূলা ছড়িয়ে দেওয়া। গ্রামাঞ্চলে খেলাধুলা ছড়িয়ে দিতে গেলে প্রধান যে উপকরণ, এক নং, দুনং পরিকাঠামো। এই দুটো যে কতটা ব্যয়সাধ্য এবং কতটা বিভিন্ন ব্যাপারের উপর নির্ভর করছে, এটা নিশ্চয়ই আপনার অজানা নয়। একটু বিদ্রুপ করলেন, মাত্র ২৪ না ২৫ হাজার গ্রামে বল দেওয়া হয়েছে। এটা দেওয়া হত না কিন্তু আগে। হয়তো বিতরণের কিছু সমস্যা হয়েছে, বিভিন্ন জেলা কেন্দ্র থেকে ব্লক স্তরে যায়, লেদার কর্পোরেশন থেকে সেই বলগুলো নেওয়া হয়, সময় মত দেবার ব্যাপার আছে, আমরা চেষ্টা করি পশ্চিমবাংলার ৩৬ হাজার গ্রামে অন্তত সকল গ্রামে একটা করে বল পৌঁছে দেবার। আগে কিছুই যেত না। একটা করে বল যাচ্ছে বলে আপত্তি করছেন? গ্রামে জাম্বুরাও ছিল না, কারণ গাছ কেটে ফেলেছে ওরা। স্বাভাবিকভাবে পরিকাঠামো তৈরির প্রশ্নে আমরা অনেকটা এগিয়েছি। আমরা কুচবিহার থেকে মেদিনীপুর পর্যন্ত সব জেলাতে কমবেশি সব জায়গায়, জেলা কেন্দ্রে না হলেও যেখানে খেলাধুলার চর্চা বেশি সেইসব জায়গায় আমরা পরিকাঠামো বলতে যা বোঝায়, মাঠ, দৌড়ের জন্য ট্রাক, জিমনাসিয়াম, এই সবগুলো সমস্ত জেলাতে করতে সক্ষম হয়েছি। স্টেডিয়াম ও আমাদের সময়কালে এবং আমাদের আগে ওদের সময়ে কাল মিলিয়ে সব জেলাতেই আছে। সবগুলো যে সরকারি উদ্যোগ হয়েছে এমন নয়। পুরানোগুলো বেশির ভাগ যেমন জলপাইগুড়ি, মেদিনীপুর এইরকম একটা জেলায় স্টেডিয়াম যা আছে, সেইগুলো ক্লাবভিত্তিক, ক্লাবস্থিত বা জেলা ক্রীড়া সংস্থা যেগুলো আছে, তাদের উদ্যোগে হয়েছিল, সরকারি গ্রান্ট তাতেও আছে। কিন্তু আমাদের সময়কালে আমরা যেটা করেছি, প্রত্যক্ষভাবে রাজ্য সরকারের দায়িত্বে স্টেডিয়ামগুলো করেছি। সেখানে অন্য মানুষের, সেই জেলার নানা মানুষের অংশগ্রহণ আছে।

সেখানে মানুষের নানাভাবে অংশগ্রহণ আছে। খেলার পরিকাঠামো বলতে যা বোঝায়, এটাকে আমরা অনেকটা সম্প্রসারিত করেছি। ক্রীড়া জগতে যে সামাজিক, মানসিক চাহিদা সেই তুলনায় চাহিদা পূরণ করা হয়তো আমাদের পক্ষে সম্ভব হয়নি। খেলাধুলার জন্য যে সমস্ত উপকরণ প্রধান দরকার, সেটা হচ্ছে জমি। মাঠের জন্য জমি দরকার। রেল কর্তৃপক্ষের সঙ্গে আমরা গত ১০ বছর ধরে নানাভাবে আলোচনা করেছি। ভারত সরকারের বিভিন্ন সংস্থার হাতে বহু পরিত্যক্ত জমি রয়েছে, সেগুলো চিহ্নিত করে আমরা বহুদিন ধরেই সেই জমিগুলি আনার চেষ্টা করছি। এতাবৎকাল পর্যন্ত আমরা শুধু শিলিগুড়িতে স্টেডিয়াম নির্মাণের জন্য একটি জমি পেয়েছি তাও দু-লক্ষ টাকা ব্যয় করে। আর আসানসোল, ডিফেন্স ডিপার্টমেন্ট থেকে আমাদের জমি কিনতে হয়েছিল। আসানসোলে স্টেডিয়াম নির্মাণের জন্য। এই জমির ক্রয় মূল্য ৫৬ লক্ষ টাকা। জমি যেখানে যেখানে আছে তার বেশিরভাগই খেলাধুলার যোগ্য জমি। যেগুলো আমাদের জেলা বা মহকুমা স্তরে সেগুলো আমরা টেক আপ করেছি। ভারত সরকারের সঙ্গে আমাদের সম্মেলনগুলোতে বলার চেষ্টা করেছি। এগুলো শুধু আমাদের রাজ্যের ব্যাপার। যদি কেন্দ্রীয় সরকার তার উদার হস্ত বাড়িয়ে না দেন, সহৃদয়ভাবে এইগুলোকে বিবেচনা না করেন, তাহলে কোন রাজ্য সরকারের পক্ষে এই পরিকাঠামো গড়ে তোলা সম্ভব না। আমাদের রাজ্যে ৩৪টার মত ব্লক। এইসব ব্লকে একটা করে মাঠ দেওয়ার কথা আমরা বলেছি। যদিও ভারত সরকারের এ বিষয়ে একটা স্কিম আছে। ভারত সরকার স্থির করেছিলেন যে এই ৩৪৩টা ব্লকের মধ্যে অন্তত পক্ষে এক তৃতীয়াংশ ব্লকে মাঠ দেবেন। কিন্তু তার একটাও আমরা পাইনি। আমরা আমাদের সংগতি, অবস্থান বুঝে এখনও পর্যন্ত ৬০।৬৫টা মাঠ আমরা গ্রামাঞ্চলে তৈরি করতে পেরেছি। আমরা সব জেলাতে কমপক্ষে একটা করে ভালো জিমনাসিয়াম গড়ে তুলতে পেরেছি। পরিকাঠামো বলতে যা বোঝায় আমরা অনেকটাই করতে পেরেছি। আমাদের ক্রীড়া সম্পর্কিত উদ্দেশ্য ছিল লাখ লাখ ছেলেকে খেলার মাঠে আনার চেষ্টা করা অর্থাৎ ক্রীড়া মানসিকতা গড়ে তোলা। এই ক্রীড়া মানসিকতা গড়ে তোলার প্রশ্নে—আমরা বলতে পারি—আমরা কিছুটা সফল। আজকে গ্রাম কিংবা শহর, শহরতলি, শিল্পাঞ্চল, কলকাতা সর্বত্র ছেলেমেয়েরা খেলায় অংশগ্রহণ করছে। যেটা আপনাদের সময়ে ছিল না। এই মোটিভেশন সাকসেসফুল হয়েছে। কোয়ানটিটি থেকেই কোয়ালিটি আসে। কোয়ালিটি রাতারাতি আসে না। আমি একটা সামান্য অভিজ্ঞতার কথা বলছি। সেখানে আপনাদেরও অনেক নেতা ছিলেন। ৮৩ সালে এখানে এশিয়ান টেবিল টেনিস চ্যাম্পিয়নশিপ হয়েছিল। ২৫ জনের দল নিয়ে চীন এসেছিল এই প্রতিযোগিতায় অংশ নিতে। ১২টা মেডেলের মধ্যে ১১টা মেডেলই পেল চীন বাকিটা পেল কোরিয়া। আমি চিন এবং ভারতীয় দলকে গ্রেট ইস্টার্ন হোটেলে একটা ভোজ সভায় নিমন্ত্রণ করেছিলাম। সেই ভোজসভায় চিনের ম্যানেজারকে জিজ্ঞাসা করেছিলাম আপনাদের দলতো চ্যাম্পিয়ন হল তো এইরকম মানের কত খেলোয়াড় আপনাদের আছে। উনি বললেন হাফ এ মিলিয়ন। আমি ভাবলাম, উনি চিনা আমি বাঙালি উনি বুঝি আমার ইংরাজি বুঝতে পারছেন না। আমি লিখে প্রশ্নটা করলাম তা উনি লিখে উত্তর দিলেন পাঁচ লক্ষ। আমি বললাম খেলে কতজন? উনি বললেন মোর দ্যান টু কোরস। আমি আমাদের ভারতীয় দলের কোচ এবং ম্যানেজারকে জিজ্ঞাসা করলাম এই যে আমাদের দশ বারো জনের টীমে এইরকম আর কতজন খেলোয়াড় আমাদের দেশে আছে। উনি বললেন আরও দশ বারোজন হবে। আমি বললাম খেলে কত। তিনি বললেন সেরকম কোনও হিসাব

নেই। তবে ১০। ১২ হাজারের বেশি হবে না। আমি প্রশ্নটা বলেছি এই জন্য যে আমরা মৌলিক জায়গাটা ধরতে চেষ্টা করছি। পরিমাণগত বৃদ্ধি না ঘটাতে পারলে গুণগত উৎকর্ষতা সৃষ্টি হবে না। দ্বিতীয়ত খেলোয়াড় হিসাবে সাফল্যের ব্যাপার। এটা রাজ্য সরকার বা কেন্দ্রীয় সরকারের হস্তক্ষেপ বা ব্যবস্থাপনার উপর নির্ভর করে না। আমাদের দেশের যে খাদ্যাভাস, আমরা যে জলবায়ুতে বাস করি, আমাদের মাংসপেশির যা শক্তি, আমাদের হৃৎপিণ্ডের শ্বাস নেওয়ার যে ক্ষমতা সেখানে যোগ্যতার বিচারে আন্তর্জাতিক মানে পৌঁছানোর প্রশ্নে আমাদের একটা সীমাবদ্ধতা আছে।

এই বিবেচনায় আমরা নিশ্চিত যে, আমাদের ছেলে-মেয়েরা সব খেলায় নয়, কিছু কিছু খেলায় রাজ্যের ক্ষেত্রে এবং দেশের ক্ষেত্রে পারদর্শিতা দেখাতে পারবে। সেই খেলাগুলোকে আমরা বেছে নেবার চেষ্টা করছি—কন্‌সেনট্রেইট্‌ বলতে যা বুঝি তার জন্য সিলেকটেড্‌ অ্যাপ্রোচ নিয়েছি। কিন্তু আজ প্রায় সব খেলাধুলারই চাহিদা বেড়েছে, দাবি বেড়েছে এবং সামাজিক আকাঙ্খাও বেড়েছে। যার ফলে কোনও খেলাকেই আজ আর বাদ দেওয়া যাচ্ছে না। আজকে, ১৪ই জুলাই সল্টলেক স্টেডিয়ামে ৫০০ ছেলেমেয়েকে নিয়ে ক্যারাটে চ্যাম্পিয়নশিপ হচ্ছে। তারা সমাজের সমস্ত শ্রেণী থেকে এসেছে—দরিদ্র ঘরের, উচ্চবিত্ত ঘরের, মধ্যবিত্ত ঘরের—সমস্ত ঘরের ছেলেমেয়েরা এসেছে। ৫০০ প্রতিদ্বন্দ্বী বিভিন্ন জায়গা থেকে এসে ক্যারাটে চ্যাম্পিয়শিপে পার্টিশিপেট করছে। কালকে নেতাজী ইণ্ডোর স্টেডিয়ামে পুরস্কার বিতরণ হবে। আমি মানসবাবু এবং সৌগতবাবুকে নিমন্ত্রণ করছি, আপনারা কালকে যাবেন। দেখে আসবেন আমাদের দেশের খেলা নয়, দক্ষিণ-পূর্ব এশিয়ার খেলা ক্যারাটে, আমাদের দেশে জনপ্রিয় নয়, অথচ আজকে সেটাও জনপ্রিয়তা লাভ করছে। এই খেলার মধ্যে শারীরিক দক্ষতা, আত্মনিয়ন্ত্রণ, আত্মরক্ষা, আক্রমণ, স্থিতিস্থাপকতা ইত্যাদি সবকিছু শিক্ষার ব্যাপার আছে। সবরকম সীমাবদ্ধতার মধ্যেও আমরা খেলাধুলার উন্নতি ঘটাবার চেষ্টা চালিয়ে যাচ্ছি। তবে আমাদের ভৌগোলিক অবস্থান হেতু আমাদের শারীরিক ক্ষমতার মধ্যে আমরা বিরাট একটা কিছু সাফল্য পাব বলে আমার মনে হয় না। এই বাস্তব অবস্থার মধ্যে দাঁড়িয়ে সুস্থ এবং সুন্দর সমাজ গড়ে তোলার জন্য, বন্ধুত্বের প্রসারের জন্য, সখ্যতা—সৌভ্রাতৃত্ব বৃদ্ধির জন্য জাতপাত, ধর্ম-বর্ণের ভেদাভেদ দূর করার জন্য চেষ্টা আমরা চালিয়ে যাচ্ছি। যুব-সমাজের মধ্যে যুব-কল্যাণ দপ্তরও এই দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ করে চলেছে। যুবসমাজের সৃজনী শক্তিকে সঠিকপথে পরিচালিত করার চেষ্টা করে চলেছে। জাত-পাত, ধর্ম-বর্ণের ঐক্য এবং সংহতির দিকে লক্ষ্য রেখেই যুবসমাজকে খেলাধুলা এবং বিভিন্ন সাংস্কৃতিক অনুষ্ঠান ও প্রতিযোগিতার মধ্যে জড়িত করে রাখার প্রচেষ্টা গ্রহণ করা হয়েছে। এই প্রচেষ্টার মধ্যে দিয়েই পশ্চিমবঙ্গের সমাজ জীবনে আমরা একটা সুস্থ বাতাবরণ গড়ে তুলতে সক্ষম হয়েছি। প্রজন্মের পর প্রজন্ম—যে সমস্ত নতুন প্রজন্ম আসছে তাদের মধ্যে বামফ্রন্ট সরকারের এই প্রচেষ্টার প্রভাব যদি না পড়ত তাহলে দৈনন্দিন যে আর্থিক সংকটের মধ্যে সমস্ত রাজ্য রয়েছে—রাজ্য তথা দেশে যে সংকট রয়েছে, পারিবারিক জীবনের বিভিন্ন সংকট থেকে শুরু করে বেকারত্ব, দারিদ্র, অনাহার যেভাবে বাড়ছে—তাতে এই সুস্থ সাংস্কৃতিক বাতাবরণ না থাকলে এখানে একটা ভীষণ রকমের বিস্ফোরণের সম্ভাবনা ছিল। সুস্থ সাংস্কৃতিক বাতাবরণ আছে বলেই সেই বিস্ফোরণ ঘটেনি। গত ১০ বছরের পৃথিবীর ইতিহাস দেখুন—মস্কো, লেনিন-গার্ড থেকে নিউ-ইয়র্ক, ওয়াশিংটন পর্যন্ত সর্বত্র এ

অস্থিরতা বইছে। এইরকম একটা রাজনৈতিক, সামাজিক এবং অর্থনৈতিক প্রেক্ষাপটে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ১৮ বছর ধরে টিকে থেকে ক্রীড়া ও সাংস্কৃতিক কর্ম-কাণ্ডের বিভিন্ন প্রক্রিয়ার মধ্যে দিয়ে নতুন প্রজন্মকে প্রভাবিত করে সৌভ্রাতৃত্বের বন্ধুত্বের একটা বাতাবরণ সৃষ্টি করতে সক্ষম হয়েছে। যার ফলে রাজ্যে একটা স্থিতি বিরাজ করছে, তা না হলে এটা সম্ভব হত না। সেজন্য বিগত ১৮ বছর ধরে পশ্চিমবঙ্গের যখনই যেখানে যে নির্বাচন হয়েছে—সে পঞ্চায়েত নির্বাচন হোক, পৌর নির্বাচন হোক, বিধানসভার নির্বাচন হোক, লোকসভার নির্বাচন হোক—আপনাদের সংখ্যা কমেছে আর আমাদের সংখ্যা বেড়েছে। এটাই আপনাদের দুর্ভাগ্য। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে ভূমি-সংস্কার থেকে শুরু করে শিল্পায়ন পর্যন্ত গোটা দেশের সামনে অবশ্যই আমরা একটা দৃষ্টান্ত উপস্থিত করতে সক্ষম হয়েছি। এর মধ্যে ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ইতিবাচক ভূমিকা সকলের দৃষ্টি আকর্ষণ করতে সক্ষম হয়েছে। এই কটি কথা বলে ছাঁটাই প্রস্তাবগুলোর বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Ambica Banerjee that the amount of the Demand be reduced to Re. 1/-, was then put and lost.

The motion of Shri Saugata Roy, Shri Prabir Banerjee and Shri Abdul Mannan that the amount of the Demand be reduced to Rs. 100/-, was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 25,90,93,000 be granted for expenditure under Demand No. 31, Major Head : ''2204–Sports and Youth Services''

(This is inclusive of a total sum of Rs. 8,65,00,000 already voted on account in March, 1995), was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 4-45 p.m. till 11.00 a.m., on Monday, the 17th July, 1995, at the Assembly House, Calcutta.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
## (Official Report)

**Vol : 106 No-III (Hundred & Sixth Session) (March to August, 1995)**

(The 10th, 11th, 13th, 17th, 18th, 19th April & 10th, 11th, 12th, 13th & 14th July, 1995)

**Demand for Grants—**

